**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তাহলে আপনার কাছে প্রটেকসন চাচ্ছি আমরা যখন পার্লামেন্টের নীতি মেনে চলি তখন ভবিষ্যতে কোয়েশ্চেন যাতে হেল্ড ওভার না হয় তার জন্য আমি আশা করবো যে আপনি সেই রকম ব্যবস্থা গ্রহণ করবেন।

**Mr. Speaker :**

আমি তো আগেই বলেছি যে একটু পরেই বিজনেস এ্যাডভাইসারী কমিটির মিটিং হবে সেখানে আমি এই জিনিসটি রাখবো।

**Shri Mohammed Safiulla :**

স্যার, আমি একটা অনুরোধ করবো যে কোশ্চেন কি শনিবার দেওয়া হয় নি এবং তা যদি না দেওয়া হয়ে থাকে তাহলে কেন দেওয়া হয় নি। তাহলে নিশ্চয় মিনিষ্টার প্রিপেয়ার্ড হয়ে আসতেন।

**Mr. Speaker :** You call your question. I will talk to you later on.

**Shri Satchitananda Sau :**

মাননীয় স্পীকার মহাশয়, আমার বক্তব্য হচ্ছে যে যদি কোশ্চেনের উত্তর না-ই দেওয়া হয় তাহলে কোয়েশ্চেনগুলি না ছাপিয়ে দিলেই হয়। অর্থাৎ হেল্ড ওভার কোয়েশ্চেনগুলি না ছাপিয়ে দিলেই হয়। তাতে অনেক সময় নষ্ট হয় না এবং তাতে মেম্বাররা বুঝতে পারে যে এই কোয়েশ্চেনগুলি হবে না এগুলি হেল্ড ওভার হবে। এটা অত্যন্ত দুঃখের কথা।

**Mr. Speaker :** Hon'ble Members, You know the rules provide that if information is not sent to our office timely, then we are bound to print the questions as per rule.

**Extinction of spotted deer**

*7. (Admitted question No. *32.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the circumstances under which the spotted deer in Lothian island under Namkhana range in the Sunderbans have become extinct ; and

(b) when the fact of such extinction came to the notice of the Government ?

**Shri Sitaram Mahato :** (a) The matter is being looked into. (b) Government came to know about the position by the end of 1973.

**Shri Md. Safiulla :** It is a regrettable thing that all the spotted deer have been extinct and your Department has failed to take proper steps to check it. Will you kindly tell us how far your Department is responsible for extinction of this valuable specis of deer ?

**Shri Sitaram Mahato :** I will let you know after getting the details.
**Shri Md. Safiulla :** Will you please state if it is due to poaching ?

**Shri Sitaram Mahato :** I will let you know after getting the detailed report.

**Shri Md. Safiulla :** Sir, Namkhana is an isolated place. It is not easy that this specis should get extinct in this way. It is due to the negligence of the department that the spotted deer are becoming extinct. Will you please investigate the matter personally so that the real thing come to light ?

**Shri Sitaram Mahato** : Yes.

**Shri Saroj Roy :**

আপনি এইমাত্র যে জবাব দিলেন তাতে পরিস্কার দেখা গেল যে আপনার ডিপার্ট-মেন্টের যতটা দায়িত্ব ছিল তারা সেই দায়িত্ব পালন করেন নি। আমার প্রশ্নটা হচ্ছে এই, কয়েক মাস আগে আপনারা একটা পত্রিকা বের করলেন "সাহিত্য ও বন সম্পদ" নামে এবং তাতে আপনারা ৩০।৪০ হাজার টাকার মত খরচও করলেন এবং তাতে লম্বা লম্বা আর্টিকেল লেখা হয়েছে কি ভাবে বন সম্পদ রক্ষা করছেন, স্পটেড ডিয়ার, টাইগার ইত্যাদি রক্ষা করছেন----উনি এইমাত্র যে কথা বললেন এর জন্য দায়ী কে, সে সম্পর্কে আপনি কোন এনকোয়ারি করে আমাদের জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

এটা এনকোয়ারি করা হচ্ছে এবং শেষ হলেই তার রিপোর্ট আমরা পেশ করবো।

**Shri Kumar Dipti Sengupta :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি উত্তর দেবেন---এটা কি সত্য যে আমাদের পশ্চিমবঙ্গে স্পটেড ডিয়ারের সংখ্যা ক্রমে ক্রমে কমে যাচ্ছে, তার কারণ তারা ফ্যামিলি প্ল্যানিং পদ্ধতি গ্রহণ করেছে?

(নো রিপ্লাই)

**Mr. Speaker :** The question is held over.

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রশ্নটি সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিষয়ে উত্তর যদি নাও পাওয়া যায় তাহলে সেটা স্বতন্ত্র কথা---কিন্তু স্যার, এখানে যে প্রশ্নটা ছিল সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন----বারংবার পরীক্ষা পিছিয়ে দেওয়া হচ্ছে, তারই জন্য পশ্চিমবঙ্গের মাধ্যমিক শিক্ষক সমিতি ধর্মঘটের পথে এগিয়ে যাচ্ছেন এবং কতকগুলি দাবীর কথা উল্লেখ করেছেন।

**Mr. Speaker** : Mr Biswas, the Hon'ble Minister is asking for time. Unfortunately, I have not received any letter from the Minister in this connection.

(Shri Abdul Bari Biswas rose to speak.)

**Mr. Speaker** : Mr. Biswas, the question is held over. There is no scope of discussion. Please take your seat.

**Shri Abdul Bari Biswas** : Sir, I want to speak with your permission.

**Mr. Spea‧er** : You can give a notice under rule 351 if you want to raise any matter. Please take your seat.

### টাইগার পার্ক

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮।) **শ্রীঅশ্বিনী রায়** ঃ বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ-পূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় টাইগার পার্ক তৈয়ারীর প্রকল্পটি চুড়ান্তভাবে গৃহীত হইয়াছে কিনা; এবং

(খ) '(ক)' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, (১) উক্ত পার্ক কোথায় নির্মিত হইবে, ও (২) উহার নিমাণকার্যে সম্ভাব্য ব্যয়ের পরিমাণ কত?

**Shri Sitaram Mahato :**

(ক) হ্যাঁ।

(খ) (১) সুন্দরবন,

(২) মোট ৫৩ লক্ষ ৬০ হাজার টাকা।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

এই যে নির্মিত হবে, এর সদর দপ্তর কোথায় হবে তার সিদ্ধান্ত কি নেওয়া হয়ে গেছে?

**Shri Sitaram Mahato :**

সদর দপ্তরের সিদ্ধান্ত এখন সম্পূর্ণভাবে ঠিক হয় নি। তবে আপাততঃ গোসাবাটাকে ঠিক করেছি এবং অল্টারনেটিভ হিসাবে ক্যানিং-কে ধরা হয়েছে। ফাইন্যাল কিছু হয় নি।

[1-20—1-30 p.m.]

**Shri Md. Safiulla :**

সদর দপ্তর ক্যানিং-এ হবে কি গোসাবায় হবে সে বিষয়ে ওয়াল্ড লাইফ বোর্ডের পর্যটকরা, যাঁরা ছিলেন তাঁরা ক্লিয়ারলি বলে দিয়েছেন যে ক্যানিং-এ হওয়া উচিত। কিন্তু তা সত্বেও আপনার সচিব এ্যাডামেন্ট এ্যাটিচুড নিয়ে কেন গোসাবায়তেই করবেন বলছেন জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

আমাদের কাছে দুটি প্রস্তাব আছে, আমরা শীঘ্রই সিদ্ধান্ত নিচ্ছি।

**Shri Md. Safiulla :**

আমার কথা হল কোথায় সিলেক্সান করা হবে সে বিষয়ে আপনি একটা কমিটি করে তার উপরই ভার দিয়ে দিন, তাঁরাই সিলেক্সান করে দিন। এটাকে পলিটিক্যাল ইস্যু করতে চাইছি না, এটা একটা ভাইট্যাল প্রশ্ন। কারণ ৪০ লক্ষ টাকা যেটা সেন্ট্রাল থেকে দেওয়া হয়েছে সেটা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে না পারলে ফেরত চলে যাবে, কাজেই আপনি ইমিডিয়েটলি করুন। ক্যানিং-এই করুননা, যদি কোন ডিফিক্যালটিস হয় গোসাবায় নিয়ে যাবেন। কিন্তু এখন গোসাবাতে আণ্ডার এনি সারকামসটানসেস হতে পারে না। আমরা দেখছি আপনার সচিব এ ব্যাপারে একেবারে এ্যাডামেন্ট। আমি আপনাকে বলছি, আপনি দয়া করে এটা করুন, আমরা আপনার সাথে আছি, আমরা ফাইট করতে রাজী আছি, আপনি এটা করে প্রকল্পটাকে বাঁচান।

(নো রিপ্লাই)

**Shri Saroj Roy :**

এই যে ৫৩ লক্ষ ৬০ হাজার টাকা খরচ হবে বলছেন এর মধ্যে কেন্দ্রীয় সরকার কত টাকা দেবেন জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

৩০ লক্ষ ৯২ হাজার টাকা।

**Shri Saroj Roy :**

আপনি প্রথম প্রশ্নের উত্তরে জানিয়েছেন, হ্যাঁ, তাহলে এটা কি ১৯৭৪ সালেই আরম্ভ হবে?

**Shri Sitaram Mahato :**

হ্যাঁ, আরম্ভ এবারই হচ্ছে, অলরেডি কাজ আরম্ভ হয়ে গিয়েছে।

**Shri Tuhin Kumar Samanta**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে ক্যানিং-এ হবে কি গোসাবাতে হবে এই নিয়ে যে টালবাহনা চলছে এরমধ্যে কোন দুর্নীতি আছে কিনা এবং তা থাকলে অনুসন্ধান করে সে সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**Shri Sitaram Mahato :**

দুর্নীতি থাকলে ব্যবস্থা নেব।

**Shri Md. Safiullah :**

আমরা সেখানে ঘুরে অবজারভেসান করে রির্পোট দিয়ে এসেছি। একটা কথা বার বার এর আগেও বলেছি এবং আজকেও হাউসে আবার বলছি যে, ৪০ লক্ষ টাকা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে না পারলে ফেরত চলে যাবে। অলরেডি এক বছর পার হয়ে গিয়েছে আর হাতে মাত্র ৫টি বছর সময় আছে। কাজেই আমি মন্ত্রীমহাশয়কে বলছি, আজকে আপনি হাউসে এই কমিটমেন্ট করুন যে অবিলম্বে সিদ্ধান্ত নিয়ে উইদিন এ ফর্টনাইট কাজ আরম্ভ করবেন।

**Shri Sitaram Mahato :**

আমরা যতশীঘ্র সম্ভব সিদ্ধান্ত নিয়ে কাজ আরম্ভ করার ব্যবস্থা করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

কাগজে একটা খবর দেখেছিলাম যে সরকারী কর্মচারীদের কাজের সুবিধার জন্য নাকি বাঘের পার্ক কোলকাতা শহরে হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এটা সত্য কিনা?

(নো রিপ্লাই)

**Mr. Speaker**: May I draw the attention of the Hon'ble Minister Shri Sitaram Mahato that my Office has not received copies of his replies so that honourable Members may go through them. He should see that in future it does not happen.

**Unlawful trapping of deer**

*11. (Admitted question No. *33.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the number of deer trapped in the Sundarbans under Namkhana and Basirhat ranges during 1972-73 and 1973-74 (up to 31-1-74) ;

(b) the number of cases of unlawful trapping of deer initiated and finalised so far ; and

(c) the nature of punishment inflicted, if any, upon the trappers ?

**Shri Sitaram Mahato** : (a) 1972-73—1, 1973-74—3.

(b) 1972-73—1, 1973-74—3.

(c) The offenders could not be detected.

**Shri Md. Safiulla** : Mr. Speaker, Sir, first I draw your attention to question 11(c) where it is written, "...trapping of deer initiated and finalised...." I think it is a print-

ing Mistake because it is not 'finalised', it should be 'penalised'. Now, Sir, I put my supplementary question. It is a disgraceful affair that a large number of deer were poached but the poachers could not be caught, Will the Hon'ble Minister tell the House what action his department is taking against suspected persons in and around Namkhana and Basirhat ranges ?

**Shri Sitaram Mahato** : 1972-73—one offender undetected. Vension sold at Rs. 30 by auction.

1973-74—one offender undetected. Dead deer sold at Rs. 39 by auction. One offender undetected but the owner of the boat which carried G.I. traps for trapping deer was fined by realisation of Rs. 636. One offender undetected. Trapped live deer with serious injuries retrieved and veterinary treatment given but did not survive.

**Shri Md. Safiulla** : Will you inform the House what are the methods initiated by the poachers for trapping deer in Namkhana range ?

**Shri Sitaram Mahato** : At the moment it is not possible for me to say.

**Shri Md. Safiulla** : For your information I tell you that trapping was initiated by two methods, one by chord and another by iron ring. We detected one iron ring in Kalas area and we were informed that in the surrounding area of Kalas the method of trapping deer by iron ring was adopted. This is a most dangerous method. So, will you take effective step under the Preservation of Wild Life Act to check this trapping ?

**Shri Sitaram Mahato** : Yes.

**Shri Md. Safiulla** : In the Basirhat range there is another method of trapping deer adopted by the poachers. They imitate the sound of monkeys and theu fire by muzzle loader gun. Will the Hon'ble Minister kindly search in and around Basirhat forest area for unlicensed muzzle loader gun holders ?

**Shri Sitaram Mahato** : Yes.

## সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতা

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭০।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়** ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সরকারী কর্মচারীদের জন্য সম্প্রতি যে মহার্ঘ ভাতা বৃদ্ধি করা হয়েছে তার জন্য বাৎসরিক কি পরিমাণ অর্থ ব্যয় হবে;

(খ) উক্ত অর্থ সরকার কিভাবে সংগ্রহ করবেন;

(গ) ইহা কি সত্য যে সরকার সর্বোচ্চস্তর থেকে সর্বনিম্নস্তর পর্যন্ত একই হারে মহার্ঘ ভাতা বৃদ্ধি করেছেন এবং

(ঘ) সত্য হলে, সরকারীর কর্মচারীর সর্বোচ্চস্তর ও সর্বনিম্নস্তর সম্পর্কে সরকারী সংজ্ঞা কি?

**Shri Sukumar Bandhopadhya :**

**(ক)** পশ্চিমবঙ্গের সরকারী কর্মচারীদের জন্য ১৯৭৪ সালের ১লা জানুয়ারী হইতে দুই কিস্তিতে ৮ টাকা এবং ৮ টাকা করিয়া মোট ১৬ টাকা মহার্ঘভাতা বৃদ্ধি করা হইয়াছে। ১৯৭৪ সালের

১লা এপ্রিল হইতে তৃতীয় আর এক কিস্তিতে আরো ৮ টাকা মহার্ঘভাতা বৃদ্ধি করিবার সিদ্ধান্ত গৃহীত হইয়াছে। এই মহার্ঘভাতা কলিকাতা পৌরসভা, মিউনিসিপ্যালিটি, বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠান সমূহকেও বর্তমান ব্যবস্থা, নিয়মাবলী ও শর্তাধীনে দেওয়া হইবে। এই সমস্ত বাবদ বৎসরে আনুমানিক ব্যয় ২০ কোটি টাকা হইবে।

(খ) এই অর্থ সরকারী তহবিল হইতেই আসিবে এবং এ বাবদ অধিকাংশ টাকাই ষষ্ঠ অর্থ কমিশন হইতেই পাওয়া গিয়াছে।

(গ) এই মহার্ঘ ভাতা বৃদ্ধি কেবল যাহারা মাসিক বেতন ১,৪৭৫ টাকা পর্য্যন্ত পান তাদের ক্ষেত্রেই করা হইয়াছে; এই ১,৪৭৫ টাকা মাসিক বেতন পর্য্যন্ত সমস্ত কর্মচারীদেরই একই হারে মহার্ঘ ভাতা বৃদ্ধি করা হইয়াছে। এই সর্ব প্রথম মহার্ঘ ভাতা একই হারে বৃদ্ধি করা হইল।

(ঘ) এই বর্ধিত মহার্ঘ ভাতার জন্য সর্ব্বোচ্চ স্তর মাসিক ১,৪৭৫ টাকা বেতন ভোগী কর্মচারীদের বোঝায়, ১,৪৭৫ টাকা মাসিক বেতন এবং তাহার নীচে সমস্ত স্তরের সরকারী কর্মচারীরাই এই বর্ধিত হারে মহার্ঘ ভাতা পাইবেন।

[ 1-30—1-40 p.m. ]

**Shrimati Gita Mukhopadhya :**

আপনি সর্বনিম্ন স্তরের বিষয়ে অঙ্কটা উল্লেখ করলেন না, কেন করলেন না, সেটা দয়া করে করবেন কি?

**Shri Sankar Ghosh :**

১,৪৭৫ টাকার নীচে সর্বনিম্ন স্তর পর্য্যন্ত যেখানে যে স্তর আছে তারা সেই স্তরেই পাবে।

**Shri Md. Dedar Box :**

ঠিক করা হয়েছে যে ১৬ টাকা করে ভাতা দেওয়া হবে কিন্তু কোন বেসরকারী শিক্ষাপ্রতিষ্ঠানে এই মর্মে কোন সার্কুলার পাঠানো হয়েছে কি?

**Shri Sankar Ghosh :**

এটা আগে যারা পাবেন তারা সকলেই এই ভাতা পাবেন এবং সেইরকম ভাবেই ঘোষণা করা হয়েছে।

**Shri Kanai Bhowmik :**

এই যে ১৬ টাকা মাগ্‌গীভাতা দিলেন এবং ভবিষ্যতেও দেবেন বলছেন, এটা কিসের উপর ভিত্তি করে সিদ্ধান্ত নেওয়া হয়েছে?

**Shri Sankar Ghosh :**

এই ভিত্তি প্রধানতঃ সর্বভারতীয় ভিত্তি এবং যে ভিত্তিতে ষষ্ঠ অর্থ কমিশন আমাদের টাকা দিয়েছেন।

**Shri Kanai Bhowmik :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন যে কি ভিত্তির উপর দাঁড়িয়ে এটা করা হয়েছে?

**Shri Sankar Ghosh :**

এটাই হচ্ছে এর ভিত্তি—এর আগে যখন মহার্ঘ ভাতা বৃদ্ধি করা হত তখন চতুর্থ শ্রেণীর কর্মচারীদের সাত টাকা, তৃতীয় শ্রেণীর কর্মচারীদের আট টাকা এবং উপরের শ্রেণীর

কর্মচারীদের জন্য দশ টাকা এবং পনর টাকা, এই ভাবে ছিল এবং সেই ভিত্তি বদল করে সবাইকে একটা ভিত্তিতে আনা হয়েছে। এই ঘোষণা অনুসারে সকল শ্রেণীর কর্মচারীরাই আট টাকা করে পাবেন।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রী বলবেন কি, যে প্রশ্নটা উৎথাপিত হয়েছে, সেটার উদ্দেশ্য ছিল যে কিসের উপর ভিত্তি করে এটা করা হয়েছে যেমন ধরুণ জীবন ধারনের প্রয়োজনের ভিত্তিতে এটা ঠিক করেছেন অথবা দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত ব্যাপারে---কিসের উপর ভিত্তি করে এটা করা হয়েছে?

**Shri Sankar Ghosh :**

অনেক রকম আছে, জীবন ধারনের ভিত্তি, ষষ্ঠ অর্থ কমিশনের ভিত্তি এবং আমাদের যা আর্থিক সংগতি এই সমস্ত মিলিয়ে ভিত্তি করা হয়েছে।

**Shri Md. Dedar Box :**

কি ভাবে এই রকম আট টাকা করে দিলেন?

**Shri Sanker Ghosh :**

এর আগে শেষবার পশ্চিমবঙ্গে মহার্ঘভাতা বৃদ্ধি করা হয়েছিল ১লা অক্টোবর ১৯৭১ এবং তখন চতুর্থ শ্রেণীর কর্মচারীদের সাত টাকা, তৃতীয় শ্রেণীর কর্মচারীদের আট টাকা এবং উপরের শ্রেণীকে বেশী। আমরা যেটা ঘোষণা করেছি ১লা জানুয়ারী ১৯৭৪ সালে দুই কিস্তিতে আট টাকা এবং আট টাকা, ষোল টাকা করে এবং ১লা এপ্রিল থেকে আরও আট টাকা এবং সর্ব সাকুল্যে ২৪ টাকা।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

কেন্দ্রীয় সরকার যে হারে মহার্ঘ ভাতা দিয়েছে, এটা কি তার চেয়ে কম?

**Shri Sankar Ghosh :**

আমাদের হার কেন্দ্রীয় সরকারের হারের সঙ্গে কোন তুলনা হয় না। আমরা দুটো দফায় দিয়েছি এবং তার পরিমাণ ১৬ টাকা।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

তারা কি পার্সেন্টেজ এবং কবার মহার্ঘ ভাতা দিয়েছেন?

**Shri Sankar Ghosh :**

তারা অনেকবার ভাতা দিয়েছেন।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মাননীয় মন্ত্রীমহাশয় প্রশ্নটির সরাসরি জবাব দিচ্ছেননা,আমি জানতে চাইছি যে আপনি এটা কিসের ভিত্তিতে দিচ্ছেন?

**Shri Siddhartha Shankar Ray :**

পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারী যারা আছেন তারা কেন্দ্রীয় সরকারের কর্মচারীদের চেয়ে নিশ্চয়ই কম পান, আমরা বেশী দিতে চাই। কিন্তু আমরা যে টাকা পেয়েছিলাম ষষ্ঠ অর্থ

কমিশনের কাছ থেকে তার সমস্তই বিলিয়ে দিয়েছি, একটি পয়সাও রাখিনি। আমাদের অর্থ নেই, যেদিন অর্থ থাকবে সেদিন আমরা নিশ্চয়ই পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারীদের দেব, এতে কোন সন্দেহ নেই।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অর্থ মন্ত্রীমহাশয় যে কথা বললেন সেটা শুনে আমি কনফিউস হয়ে গেলাম, কারণ যেভাবে অর্থ মন্ত্রী ২৪ টাকার হিসাব দিলেন। তিনি বললেন যে প্রথমে আট টাকা তারপর আট টাকা এবং নতুন বছরে আট টাকা, এই ভাবে ২৪ টাকা। তা এখন এই নতুন বছরের টাকা ইত্যাদি ধরে যদি আপনারা বলেন তাহলে তো সারা জীবনের আয়কেই ধরতে পারেন। তারপর মুখ্যমন্ত্রী যা বললেন তাতে আমি শুধু এটাই প্রশ্ন করছি যে কেরলা গভর্ণমেন্ট---যেখানে কংগ্রেস দল আছেন এবং আমরাও আছি, সেই কেরলা আমাদের চেয়ে গরীব এবং সেখানে খাদ্যের অত্যন্ত শোচনীয় অবস্থা, সেখানকার রাজ্য সরকার যদি কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা তাদের কর্মচারীদের দিতে পারেন এবং বার বার দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার প্রতিবার যে হারে মহার্ঘ ভাতা দিচ্ছেন তারাও ঠিক সেই হারে প্রতিবার মহার্ঘ ভাতা দিচ্ছেন তাদের কর্মচারীদের। আর আমাদের পশ্চিমবঙ্গ কেরলার চেয়ে অনেক বড় হয়েও কেন্দ্রীয় হারে কেন মহার্ঘ ভাতা দিতে পারছি বা দিচ্ছিনা, কেন এই প্রশ্ন আজকে আসছে?

**Shri Sankar Ghosh :**

আপনার প্রশ্নটা কি, কারণ এর মধ্যে আপনার কিছু বক্তব্যও আছে কিনা।

**Shri Biswanath Mukherjee :**

আমার প্রশ্নটা হচ্ছে প্রথমতঃ একটা কথা আমি বুঝতে পারছিনা যে আপনি ২৪ টাকাটা কি ভাবে দিলেন। ১লা এপ্রিল আট টাকা দেবেন এবং সেটা আপনি এর সঙ্গে যোগ করে দিলেন, কিন্তু সেটা নতুন আথিক বছর হচ্ছে। সুতরাং এখানে প্রশ্ন হচ্ছে আপনি কি দিয়েছেন এবং আগামী আথিক বছরে কি দেবেন? তারপর আমাদের মুখ্যমন্ত্রী বললেন যে আমাদের হাতে পয়সা নেই বলে আমরা দিতে পারছিনা। সেই প্রসঙ্গে আমি একটা কথা বলছি যে কেরলা একটা পশ্চাৎপদ রাজ্য হওয়া সত্বেও তারা কেন্দ্রীয় হারে প্রতিবার তাদের কর্মচারীদের মহার্ঘ ভাতা দিয়েছেন, অথচ আমাদের পশ্চিমবাংলা সরকার তা কেন দিতে পারছেন না?

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বোধ হয় জানেন না যে কেরলার মুখ্যমন্ত্রী আমাদের প্রত্যেকের কাছে চিঠি পাঠিয়েছেন তাতে দেখছি যে রিসোর্স মবিলাইজেশন হচ্ছে ৪০ কোটি টাকা আর ডিয়ার্নেস এলাউন্স দিতে গিয়ে ৭০ কোটি টাকা দিয়ে দিয়েছে এর ফলে ভয়ানক বিপদ দেখা দিয়েছে। এখন এই বিষয় নিয়ে একটা কনফারেন্স হবে তাতে যদি কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে টাকা দেয় তাহলে আমরা নিশ্চয়ই দেব। কিন্তু এখন কথা হচ্ছে রিসোর্স মবিলাইজেশন হচ্ছে এক্স এমাউন্ট আর সেখানে যদি ডিয়ার্নেস এলাউন্স এক্স প্লাস জেড এমাউন্ট দিয়ে ফেলি তাহলে নিশ্চয়ই আমরাও বিপদে পড়ব।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় মুখ্যমন্ত্রী যা বললেন তাতে সেই প্রশ্নই থেকে গেল। কেরলা সরকারের বিপদ হচ্ছে সুতরাং তারা কেন্দ্রীয় সরকারকে বলছেন, সেই রকম আমরাও তো কর্মচারীদের ঐ একই হারে মহার্ঘ ভাতা দিয়ে তারপর কেন্দ্রীয় সরকারকে বলতে পারি এবং দাবী করতে পারি, সুতরাং সেই ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার করছেন না কেন?

**Shri Siddhartha Shankar Ray :**

কেরালায় যে ব্যবস্থা সেখানকার মুখ্যমন্ত্রী করেছেন সেটা আমরাও করতে চাই। কিন্তু কথাটা হচ্ছে এখন নতুন একটা ব্যবস্থা করে একটা অবস্থার সৃষ্টি করতে হবে যাতে আমরা দেউলিয়া না হয়ে যাই। মাননীয় সদস্য বলুন যে তিনি কি চান আমাদের ইরিগেশান বন্ধ থাক, রাস্তা করা বন্ধ থাক, হাসপাতাল করা বন্ধ থাক? নিশ্চয়ই আমরা দিতে চাই এবং সেইজন্য অচ্যুৎ মেনন মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি যে তিনি বিষয়টি কেন্দ্রীয় সরকারের নজরে এনেছেন। সেখানে একটা কনফারেন্স ডাকা হয়েছে, এখন দেখা যাক কি হয়।

[ 1-40—1-50 p.m. ]

**Shri Jyotirmoy Mazumdar :**

আপনি জানাবেন কি বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে মহার্ঘ্যভাতা বৃদ্ধির হার ঠিক সরকারী কর্মচারীদের মত ২৪ টাকা না ১৬ টাকা করা হয়েছে?

**Shri Siddhartha Shankar Ray :**

আমার কাছে অচ্যুৎ মেনন সাহেবের যে চিঠি আছে তাতে তিনি লিখেছেন

In the case of Kerala while the total additional resources that the State Government would be able to raise by way of taxation was about Rs. 40 crores. The pay revision and D.A. of the State Government employees ate up about Rs 70 crores during the same period. Should a repetition of this phenomenon takes place in the coming plan period it would be a great disaster and would render the Fifth Plan target unattainable. Due to the absence of any general policy in the matter, the State Govt. is now going on their own.

আমি পশ্চিমবাংলার মানুষের কাছে এই প্রশ্নই রাখছি তাদের কাছ থেকে যে টাকা tax বাবদ আমরা আদায় করছি তার সমস্তটাই কি D. A. বাবদ দিয়ে দেব সমস্ত কাজ বন্ধ করে দিয়ে? এটাতে বিধান সভার সদস্যরা যদি সেটা করতে বলেন তাহলে আমরা তাই করব। আমরা নিশ্চয় D.A. দিতে রাজী আছি। আমরা এক মুহূর্তের জন্য সরকারী কর্মচারীদের বিরোধী নই। তাদের যে দাবীদাওয়া আছে সেটা আমরা সর্বদা meet করতে রাজী আছি। 6th Finance Commission-এর থেকে যা পাওয়া গেছে তার একটা পয়সাও আমরা রাখিনি—সমস্তই দিয়ে দিয়ে ১লা এপ্রিল থেকে ২৪ টাকা হবে। এর চেয়ে বেশী নিশ্চয় দেওয়া উচিৎ। কিন্তু অর্থ কোথা থেকে পাব? আমাদের আগে একটা যে রাজ্য ছিল যার মন্ত্রী বিশ্বনাথবাবু ছিলেন তাঁরা ২৮ কোটি টাকা overdraft করে গেছেন। (গোলমাল) বিশ্বনাথবাবু পছন্দ করছেন না যে তিনি এককালে মন্ত্রী ছিলেন সেটা তাঁকে স্মরণ করিয়ে দেওয়া। কিন্তু করা হচ্ছে যে আমরা দেউলিয়া রাজ্য উত্তরাধিকার হিসাবে পেয়ে সেই দেউলিয়া রাজ্যকে কোন রকমে চালাবার চেষ্টা করছি। আমরা যখন মন্ত্রীসভা গঠন করি তখন যেরকম দেউলিয়া অবস্থা ছিল আজ আর সেরকম নেই। সরকারী কর্মচারীদের জন্য যেমন নিশ্চয় একটা ব্যবস্থা করতে হবে সেইরকম সঙ্গে সঙ্গে উন্নয়নমূলক পরিকল্পনাগুলিকেও দেখতে হবে। এরমধ্যে একটা balance রাখতে হবে। যদি কেন্দ্রীয় সরকার কোন Conference ডাকে আমরা নিশ্চয় পশ্চিমবঙ্গ সরকারী কর্মচারীদের সম্বন্ধে সেখানে বলব। N. D. C. meeting-এ এই বক্তব্য রাখব যে কেন্দ্রীয় সরকারী কর্মচারীরা এক রকম হারে পাবেন, আর State কর্মচারীরা তা পাবেন না এটা হতে পারে না।

**Shri A. H. Besterwitch :**

On a point of order, Sir. Just now while Shri Abdul Bari Biswas was putting a question it was held over—this was your ruling. He was referring some papers

regarding the educational affairs and you said "this thing does not arise during question hour". Now the Chief Minister has spoken for nearly 10 minutes which has got no relevance to the question. You are depriving one and giving opportunity to other.

**Shri Jyotirmoy Mazumdar :**

আমি আমার প্রশ্নের উত্তর পাইনি। পশ্চিমবাংলার সরকারী কর্মচারীদের যে ২৪ টাক মহার্ঘ্যভাতা বৃদ্ধির প্রস্তাব ৩টা instalment-এ করেছেন---সেটা কি?

**Shri Sankar Ghosh :**

আমাদের যে সমস্ত বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠান যারা ১৯৭১ সালের ১লা অক্টোবর ডিয়ারনেস এ্যালাওয়েন্স পেয়ে ছিলেন তাঁরা ঠিক সেই হারে সেই শর্তে ডিয়ারনেস এ্যালাওয়েন্স পাবেন ১৬ টাকা আর ৮ টাকা।

**Shri Jyotirmoy Mazumdar :**

আমরা পরিষ্কার জানতে চাই সরকারী কর্মচারীদের তিনটি ইনস্টলমেন্টে ২৪ টাকা মহার্ঘ-ভাতা বৃদ্ধি করা হয়েছে, ঠিক সমহারে বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষকদের ২৪ টাক করা হয়েছে কিনা? যদি না করা হয়ে থাকে তাহলে কত করা হয়েছে?

**Shri Sankar Ghosh :**

যাঁরা ডিয়ারনেস এ্যালাওয়েন্স পেতেন তাঁরা পাবেন।

**Shri Jyotirmoy Mazumdar :**

কত পাবেন?

**Shri Sankar Ghosh :**

তাঁরা যে হারে পেতেন সেই হারে পাবেন, ২৪ টাকা পাবেন।

**Shri Jyotirmoy Mazumdar :**

জানুয়ারী মাসের জন্য যে ১৬ টাকা বৃদ্ধি করা হয়েছিল সেই ১৬ টাকা বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষকদের দেওয়া হয়েছে কিনা?

**Shri Sankar Ghosh :**

সরকারী কর্মচারীদের ১লা জানুয়ারী থেকে ১৬ টাকা দেওয়া হয়েছে, মাইনের সঙ্গে পেয়েছেন। বেসরকারী বিভিন্ন ক্ষেত্রে সেইভাবে অর্ডার গেছে। প্রত্যেকটি ক্ষেত্রে কি হয়েছে না হয়েছে সেটা দেখতে হবে।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অর্থ সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা দেওয়া হয়েছে সেই অর্থে আগামী দিনে বেকার যুবকদের চাকরি দেবার সিদ্ধান্ত গ্রহণ করছেন কি?

**Shri Sankar Ghosh :**

এটা খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন। কিছুক্ষণ আগে মুখ্যমন্ত্রী মহাশয় এখানে বলেছেন যে ষষ্ঠ অর্থ কমিশন যে টাকা দিয়েছেন সমস্ত টাকা আমরা দিয়েছি। ষষ্ঠ অর্থ কমিশন পঞ্চম পরিকল্পনার জন্য ৭৬ কোটি টাকা দিয়েছিলেন, তাতে আমরা ১০০ কোটি টাকার মত ব্যয় ভার গ্রহণ করেছি,

অর্থাৎ আমরা ২৪ কোটি বেশি দিয়েছি। চতুর্থ পরিকল্পনাকালে আমরা এ্যাডিসনাল রিসোর্স মোবিলাইজেসান করে মানুষের উপর কর চাপিয়ে ৭০ কোটি টাকা আদায় করেছি। আমর বলেছি আমাদের সমবেদনা আছে, কিন্তু প্রকৃত অবস্থা হচ্ছে এই।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন মিউনিসিপ্যাল কর্মচারী যাদের বেতনক্রম পরিবর্তনের জন একটা পে কমিশন বসেছে তারাও কি এই মহার্ঘভাতা পাচ্ছে এবং আঞ্চলিক পরিষদের সেক্রেটারি বেশি মহার্ঘভাতা পাচ্ছে কিনা?

**Shri Sankar Ghosh :**

অনেক রকম বেসরকারী প্রতিষ্ঠান আছে। আমি আগেই বলেছি ১লা অক্টোবর ১৯৭১ সালে যারা পেয়েছে সেই লিস্ট ধরে মিলিয়ে নেবেন তারাও পাবে।

[1-50—2-00 p.m.]

**Shri Naresh Chandra Chaki :**

সরকার এই যে মহার্ঘভাতা দিচ্ছেন তাতে তেলে মাথায় তেল দেওয়া হচ্ছে অর্থাৎ যারা কিছু পাচ্ছে তাদেরই আবার কিছু দেওয়া হচ্ছে অথচ তারা আনপ্রোডাকটিভ। আমার প্রশ্ন হচ্ছে গ্রামের ক্ষেতমজুর, কারখানার শ্রমিক এবং গরীব বর্গাদার যাদের খুব কষ্ট হচ্ছে জিনিষপত্রের দাম বাড়ার ফলে, তাদের জন্য কিছু ভেবেছেন কি?

**Shri Sankar Ghosh :**

মাননীয় সদস্য খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন তুলেছেন। আমরা এই বিষয় মাননীয় সদস্যদের মতামত জানতে চাই। ষষ্ঠ অর্থ কমিশন আমাদের ৭৬ কোটি টাকা যেটা দিয়েছেন আমরা তার সঙ্গে আরও ২৪ কোটি টাকা দিয়েছি। আমরা চাই গরীব চাষী এবং ক্ষেতমজুরদের উন্নতি হোক। আমাদের যে ৯০ কোটি টাকার পরিকল্পনা ছিল সেটাকে আমরা আগামী বছর ১৫০ কোটি টাকার পরিকল্পনা করতে চাই, অর্থাৎ আমরা ৬০ কোটি টাকা বৃদ্ধি করতে চাই। এই যে বৃদ্ধি করতে চাই তার মুল উদ্দেশ্য হচ্ছে আমাদের গ্রামের ক্ষেতমজুর, গরীব চাষীরা যাতে এর ফল পায়।

আবগারী দোকানের কর্মচারীদের সারভিস্ কণ্ডিশন

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০।) শ্রীঅশ্বিনী রায়ঃ আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে অবস্থিত আবগারী দোকানের শ্রমিক ও কর্মচারীদের চাকুরীর অবস্থ (সারভিস্ কণ্ডিশন) উন্নয়নের দাবীতে কোন আবেদনপত্র সরকার পাইয়াছেন কি? এবং

(খ) পাইয়া থাকিলে, উক্ত আবেদনপত্রে বর্ণিত দাবীগুলি বিবেচনার বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Sitaram Mahato :**

(ক) হ্যাঁ, এরূপ দাবীর আবেদনপত্র আবগারী কমিশনার পাইয়াছেন।

(খ) আবগারী কমিশনার উক্ত আবেদনপত্রে বর্ণিত দাবীগুলি সংশ্লিষ্ট অনুমোদিত আবগারী দোকানের মালিক সমিতির সঙ্গে পরামর্শ করিয়া বিবেচনা করিতেছেন। বিষয়টি শ্রম দপ্তরেরও

গোচরীভূত করা হইবে যাহাতে একটি সুচিন্তিত ও যুক্তিপূর্ণ সিদ্ধান্তে পৌঁছান যায়। আবগারী দোকানের শ্রমিক কর্মচারীরা সরকারী কর্মচারী নহেন। সুতরাং তাহাদের দাবীদাওয়া সংশ্লিষ্ট আবগারী দোকানের মালিকগণই বিবেচনা করিবেন। তবে যেহেতু তাহারা সরকারের নিকট তাহাদের দাবীগুলি পেশ করিয়াছে, সরকার ঐগুলি বিবেচনা করিবেন এবং উভয়পক্ষের গ্রহণ-যোগ্য একটি সিদ্ধান্তে উপনীত হইতে প্রয়াসী হইবেন।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মন্ত্রীমহাশয় বললেন বিবেচনা করিবেন। এই জিনিস এই অধিবেশনে প্রথম এলনা, বিগত অধিবেশনে এই জিনিস এসেছিল এবং সেপ্টেম্বর মাসের মধ্যে ব্যবস্থা গ্রহণের কথা হয়েছিল, রাষ্ট্রমন্ত্রী প্রদীপবাবু এই জবাব দিয়েছিলেন। গ্রামাঞ্চলের আবগারী দোকানের কর্মচারীরা ৩০ টাকা থেকে ৭৫ টাকা বেতন পান এবং তাদের সার্ভিস কণ্ডিসন যা দেখছি তাতে দেখা যায় তাদের একদিনও ছুটি নেই। আগে ড্রাই ডেতে একদিন ছুটি যেটা ছিল সেটাও কেটে নেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে সপ এস্ট্যাবলিসমেন্টে যে নিয়ম কানুন আছে এঁদের সেই আওতায় আনার জন্য যে আশ্বাস দেওয়া হয়েছিল তারপর একটা গোটা অধিবেশন ঘুরে যাবার পর আবারও যে তাদের সেই আশ্বাস দেওয়া হচ্ছে এর মধ্যে পার্থক্য কি আছে?

**Shri Sitaram Mahato :**

আমাদের কাছে এই প্রথম আবেদন এসেছে। আমি জানিনা এই জিনিস শ্রম দপ্তরে এসেছিল কিনা এবং তাঁরা কিছু করেছেন কিনা। এই ব্যাপারে আমাদের বিভাগ থেকে কি করা যায় সে সম্বন্ধে সুপারিশ করে শ্রম দপ্তরের কাছে পাঠিয়ে দিচ্ছি এবং তাদের সঙ্গে পরামর্শ করে একটা সিদ্ধান্তে আসব।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

সব এস্ট্যাবলিসমেন্টের আওতারে আনার ব্যাপারে যখন প্রশ্ন করা হয় তখন শ্রম দপ্তর বলেন যে বাই নোটিফিকেসন তাঁরা করবেন তবে একসাইজ কমিশনের কাছ থেকে অনুমতি নেওয়া দরকার। আমার প্রশ্ন হচ্ছে এঁদের এই আইনের আওতায় আনার ব্যাপারটা কি ঝুলে থাকবে?

**Shri Sitaram Mahato :**

যে দরখাস্ত এসেছে তাতে আমাদের সরকারের পক্ষ থেকে কিভাবে সুপারিশ করা সম্ভব সেই সুপারিশ করে শ্রম দপ্তরের কাছে পাঠিয়ে দিচ্ছি।

**Shri Tuhin Kumar Samanta :**

আবগারী দোকানে যে সমস্ত কর্মচারী থাকে তারা রেজিস্টার্ড ওয়ার্কার। আমার প্রশ্ন হচ্ছে এঁদের মাইনে প্রভৃতি সম্বন্ধে চিন্তা করবার জন্য কোন রুলস এ্যাণ্ড রেগুলেসনস্ যেটা আগের সরকার করেনি সেটা বর্তমানে করবেন কি?

**Shri Sitaram Mahato :**

যে সমস্ত আবগারী কর্মচারীদের সম্পর্কে এখানে আলোচনা হচ্ছে---এরা সম্পূর্ণ মালিকের অধীনে থাকে। তবুও এই জিনিষটা আমাদের সরকারের গোচরে এসেছে যখন তখন আমরা এটা সম্পর্কে শ্রম দপ্তরের সঙ্গে পরামর্শ করে একটা সুপারিশ করবো এবং সেই সিদ্ধান্ত অনুসারে ওদের বেতনক্রম ঠিক করা হবে।

**Shri Tuhin Kumar Samanta :**

আপনি কতদিনের মধ্যে সেটা ঠিক করবেন?

**Shri Sitaram Mahato :**

যত তাড়াতাড়ি সম্ভব ঠিক করা হবে।

**Shri Puranjoy Pramanick :**

যেহেতু আবগারী দোকানের কর্মচারীরা দোকানকর্মচারী আইনের আওতায় আসে না, সেইহেতু তাদের জন্য কি সরকার একটা নতুন আইন প্রণয়ন করবার ব্যবস্থা করেছেন?

**Shri Sitaram Mahato :**

এখনো তাদের জন্য কোন আইন হয় নাই। তবে আমরা শ্রম দপ্তরের সঙ্গে পরামর্শ করে সত্বর এ বিষয়ে সিদ্ধান্ত নেব।

## STARRED QUESTION

**(to which written answer was laid on the table)**

### অননুমোদিত আবগারী দ্রব্য বিক্রয়

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৫।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে কলিকাতা, কলিকাতা উপনগরী ও উহার পার্শ্ববর্তী জেলায় অননুমোদিত অনেক আবগারী দ্রব্যের বিক্রয়স্থান আছে;

(খ) অবগত থাকিলে, সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে উহাদের সংখ্যা কত;

(গ) ১৯৬৭ সাল হইতে ১৯৭০ সালের মধ্যে ঐরূপ কতগুলি বিক্রয়কেন্দ্র সরকারের গোচরে ছিল;

(ঘ) এই সমস্ত অননুমোদিত বিক্রয়কেন্দ্র বন্ধ করিবার জন্য সরকার কি ব্যবস্থা লইয়াছেন

(ঙ) দেশী মদের অননুমোদিত প্রস্তুত কেন্দ্র ও প্রতিষ্ঠান কলিকাতা, কলিকাতা উপনগরী ও পার্শ্ববর্তী জেলায় আছে কিনা ও থাকিলে,কোথায় কোথায় ও কয়টি করিয়া আছে; এবং

(চ) ঐরূপ কেন্দ্র ও প্রতিষ্ঠান থাকার কারণ কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা লইয়াছেন?

**Minister for Excise Department :**

(ক) ও (খ) হ্যাঁ। যে স্থানগুলিতে অননুমোদিত আবগারী দ্রব্যের বিক্রয় হয় তাহাদের সংখ্যা জানান সম্ভব নয়। ইহার অন্যতম কারণ এই যে উক্ত কেন্দ্রগুলিতে নির্দিষ্ট সংবাদের ভিত্তিতে যখন প্রশাসনিক হানা দেওয়া হয় তখন সেগুলি বন্ধ থাকে কিন্তু সুযোগ মত পরবর্তীকালে অন্যত্র এইরূপ বিক্রয় কেন্দ্র চালু করা হয়। ফলতঃ এই সকল কেন্দ্রের সঠিক স্থান এবং সর্বমোট সংখ্যা জানান সম্ভব নয়।

(গ) উক্ত সময়কালে ঐরূপ বিক্রয় কেন্দ্রের মোট সংখ্যা কত ছিল তাহা জানানো সম্ভব নয়। ইহার কারণ (ক) ও (খ)-এর উত্তরে বলা হইয়াছে। কিন্তু উক্ত সময়কালে হানা দিয়া নিম্নোক্ত সংখ্যক বে-আইনী আবগারী দ্রব্যাদি ধরা হইয়াছে—

১৯৬৭ —১১,৭১০
১৯৬৮ —১৩,২৯৮
১৯৬৯ —১৩,১৫৫
১৯৭০ —১২,০৭৯

(ঘ) অন্তঃশুল্ক অধিকারের অধীনে দুইটি বিশেষ শাখা আছে। এই শাখা দুইটির বিশেষ কাজ হইল অননুমোদিত আবগারী দ্রব্যের বিক্রয়কেন্দ্র সম্পর্কে সংবাদাদি গোপনে সংগ্রহ করা এবং সেই সংবাদের ভিত্তিতে ঐ সমস্ত কেন্দ্রে আকস্মিক হানা দেওয়া।

(ঙ) দেশী মদের অননুমোদিত প্রস্তুত কেন্দ্র ও প্রতিষ্ঠান সমূহের অস্তিত্ব সম্পর্কে সরকার অবহিত আছেন, (ক) ও (খ)-এর উত্তরে যে কারণ দেখান হইয়াছে ঠিক সেই কারণেই এই সমস্ত কেন্দ্রের নির্দিষ্ট স্থান ও সংখ্যা সম্বন্ধে সঠিক তথ্য দেওয়া সম্ভব নয়।

(চ) সরকার অনুমোদিত বৈধ আবগারী দোকানগুলির মাধ্যমে যে পরিমাণ আবগারী দ্রব্যাদি বিক্রয় হইয়া থাকে তাহা এই রাজ্যের মদ্যপায়ী জনসাধারণের চাহিদার তুলনায় অপ্রতুল। স্বভাবতঃই একটা বড় অংশের প্রচেষ্টা থাকে অবৈধ উপায়ে হইলেও অতিরিক্ত মুনাফা লাভের লোভে মদের যোগান সম্ভব করা। এক্ষেত্রে বেআইনী মদের বিক্রয়মূল্য তুলনামূলকভাবে অনেক কম হবার কারণেও অনেকেরই বে-আইনী বিক্রয়কেন্দ্রগুলি হইতে মদ সংগ্রহ করার প্রবণতা থাকে। দেশের জনসাধারণের মধ্যে নৈতিক শিক্ষার ব্যাপক অভাব থাকার ফলে সমাজ দেহে নৈতিক অধঃপতনের যতরকম প্রতিফলন দেখা যায় তন্মধ্যে ইহাও একটি অনিবার্য্য ও অবশ্যম্ভাবী ফল।

যাহাতে অননুমোদিত মাদকদ্রব্যের প্রস্তুত ও বিক্রয় কেন্দ্রের প্রসার না ঘটে তজ্জন্য হানা দেওয়ার ব্যবস্থা আছে। কিন্তু যতদিন পর্যন্ত না দেশের জনসাধারণ নিজেরাই মাদক দ্রব্য সেবনের বিষময় ফল সম্বন্ধে সচেতন হয় এবং মাদকদ্রব্য সেবা বর্জন করেন ততদিন এই ব্যাধি সমাজ হইতে দূরীভূত হইবে না। তবে শিক্ষা ও জীবনধারণের মান উন্নতির সঙ্গে সঙ্গে এই ব্যাধি বহুলাংশে প্রশমিত হইবে।

## UNSTARRED QUESTIONS

**( to which written answers were laid on the table )**

### Buses plying on route No. 5

1. (Admitted question No. 29.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) the number of buses plying in route No. 5 between Chanditala and Uttarpara ; and

(b) if there is any proposal for—

(i) increasing the number of buses in the above route, and

(ii) an extension of the route beyond Chanditala and up to Bhagawatipur Bazar ?

**The Minister for Home (Transport) :** (a) Three.

(b) (i) Yes. There is a proposal for augmentation of fleet strength of the route by three.

(ii) No.

### Medicinal plants' cultivation

2. (Admitted question No. 36.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) how many hectares of land have been brought under Ipecac cultivation at Rongo so far ;

(b) the names of other different species of medicinal plants, if any, cultivated there ;

(c) the names of countries where the medicinal plants were exported during 1972-73 and 1973-74 (up to 31st January 1974) ; and

(d) the amount of revenue earned by Government during the financial years 1972-73 and 1973-74 (up to 31st January 1974) ?

**The Minister for Commerce and Industries :** (a) 20 hectares (approx.)

(b) The names of other different species of medicinal plants, are—

(1) Acorus Calamus ;
(2) Ammi Majus ;
(3) Ammi Vismaga ;
(4) Atropa species ;
(5) Symbopagan species ;
(6) Digitalis species ;

(7) Datura species ;
(8) Hyoscyamus species ;
(9) Ocimum species ;
(10) Raulvolfia species ;
(11) Asparagua species ;
(12) Dioscorea species ; and
(13) Cinchona, etc.

(c) There was no export of medicinal plants to other countries during 1972-73 and 1973-74 (up to 31st January 1974).

(d) The revenue earned by sale of Ipecac roots was as follows :—
1972-73—Rs. 3,54,165.
1973-74 (up to January 1974)—Rs. 3,37,271.

### ট্যাক্সীর নতুন মিটার

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি----

(ক) সাম্প্রতিক ট্যাক্সী ভাড়া বৃদ্ধির পরিপ্রেক্ষিতে নতুন ভাড়ার মিটার লাগাতে সরকার ট্যাক্সী মালিকদের নির্দেশ দিয়েছেন কিনা; এবং

(খ) দিয়ে থাকলে, কতদিনের মধ্যে নতুন মিটার লাগানোর কাজ শেষ হবে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### লোকরঞ্জন শাখার অনুষ্ঠান

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের লোকরঞ্জন শাখা জনসাধারণের জন্য মোট কতগুলি অনুষ্ঠান করেছেন;

(খ) তার মধ্যে গ্রামাঞ্চলে কতগুলি ও কলিকাতা এবং শহরতলিতে কতগুলি;

(গ) উক্ত অনুষ্ঠান বাবত পশ্চিমবঙ্গ সরকারের কত টাকা ব্যয় হয়েছে;

(ঘ) লোকরঞ্জন শাখার মধ্যে গ্রামাঞ্চলের কতজন শিল্পী এবং কয়টি সংস্থাকে নেওয়া হয়েছে (নাম সহ); এবং

(ঙ) তাঁরা কোন্ কোন্ এলাকায় অনুষ্ঠান করেছেন, তার বিবরণ ও তারিখ?

**তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ৬২৬টি।

(খ) গ্রামাঞ্চলে ৩৪৯টি এবং কলিকাতা ও শহরতলিতে ২৭৭টি।

(গ) প্রায় দুই লক্ষ ত্রিশ হাজার টাকা।

(ঘ) লোকরঞ্জন শাখা একটি সরকারী সংস্থা এবং উহার অন্তর্ভুক্ত সকল শিল্পীরাই সংশিলষ্ট প্রবেশন নিয়মানুযায়ী নিয়োজিত বেতনভুক সরকারী কর্মচারী। গ্রাম্য বা আঞ্চলিক ভিত্তিতে কোন শিল্পী বা সংস্থাকে নেওয়ার কোন প্রশ্ন ওঠে না।

(ঙ) প্রশ্ন ওঠে না।

### বন্ধ ও দুর্বল শিল্প সংস্থাকে সরকারী অর্থ সাহায্য বা ঋণ দান

৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮২।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি----

(ক) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত কয়টি ও কোন্ কোন্ বন্ধ ও দুর্বল শিল্প প্রত্যক্ষ ও পরোক্ষভাবে কি পরিমাণ সরকারী অর্থ সাহায্য ও ঋণ পেয়েছে; এবং

(খ) ঐ সময়ের মধ্যে সরকার কয়টি ও কোন্ কোন্ কারখানা নিজস্ব নিয়ন্ত্রণে এনেছেন?

**বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এইরূপ শিল্পসংস্থার সংখ্যা ২৪টি। অন্য প্রয়োজনীয় তথ্য এতদসংলগ্ন ১নং তালিকায় নিম্নে দেওয়া হইল।

(খ) এই সময়ের মধ্যে সরকার ২৪টি কারখানার কার্যভার আইন অনুযায়ী অধিগ্রহণ করিয়াছেন। ইহাদের নামের তালিকা নিম্নে দেওয়া হইল (২নং তালিকা)। উল্লেখ্য এই যে, অধিগ্রহণের ক্ষমতা ভারত সরকারের, রাজ্যসরকারের নহে।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 5*

**(১) প্রত্যক্ষ সরকারী ঋণপ্রাপ্ত বন্ধ/দুর্বল শিল্প সংস্থা**

| ক্রমিক নং এবং নাম | | ঋণের পরিমাণ লক্ষ টাকা |
|---|---|---|
| ১। | মণীন্দ্র মিলস্ লিমিটেড — — — | ৭.২৮ |
| ২। | বেঙ্গল টেক্সটাইল লিঃ — — — | ৭.৮৪ |
| ৩। | সেন্ট্রাল কটন মিলস্ লিঃ — — — | ৩০.৫০ |
| ৪। | বেঙ্গল ফাইন স্পিনিং অ্যাণ্ড উইভিং মিলস্ লিঃ, মিল নং-১ | ১৬.২৬ |
| ৫। | শ্রীমহালক্ষ্মী কটন মিলস্ — — — | ১৩.৭২ |
| ৬। | বঙ্গলক্ষ্মী কটন মিলস্ লিঃ — — | ৩৯.০০ |
| ৭। | লক্ষ্মীনারায়ণ কটন মিলস্ লিঃ — — | ১৩.৭৭ |
| ৮। | রামপুরিয়া কটন মিলস্ লিঃ — — | ২০.৬৩ |
| ৯। | কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাস ওয়ার্কস লিঃ — | ৩৫.০০ |
| ১০। | ম্যাকিনটস বার্ন লিঃ — — — | ১০.৮০ |
| ১১। | অ্যাব্রেসিভস অ্যাণ্ড কাস্টিংস লিঃ, বালী শাখা — | ০.২০ |
| | মোট — | ১৯৫.০০ |

**(২) পরোক্ষভাবে অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকার প্রতিষ্ঠিত ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট টেক্সটাইল কর্পোরেশন মারফত ঋণপ্রাপ্ত বন্ধ/দুর্বল শিল্প সংস্থা**

| ক্রমিক নং এবং নাম | | ঋণের পরিমাণ লক্ষ টাকা |
|---|---|---|
| ১। | জ্যোতি উইভিং ফ্যাক্টরী — — — | ৪.৪৫ |
| ২। | সেন্ট্রাল কটন মিলস্ লিঃ — — | ৮.৫৯ |
| ৩। | কানোরিয়া ইণ্ডাস্ট্রিজ (কটন মিলস্ শাখা) — | ৬.৩৫ |
| ৪। | আরতি কটন মিলস্ — — — | ৬.৭৪ |
| ৫। | বঙ্গশ্রী কটন মিলস্ — — — | ৮.৭৩ |
| ৬। | সোদপুর কটন মিলস্ — — — | ৩.৩৮ |
| ৭। | বেঙ্গল ফাইন স্পিনিং অ্যাণ্ড উইভিং মিলস্ লিঃ, মিল নং-১ | ৩,৬৪ |
| | মোট — | ৪১,৮৮ |

**(৩) পরোক্ষভাবে অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকারের গ্যারান্টীতে ব্যাঙ্ক হইতে ঋণপ্রাপ্ত বন্ধ/দুর্বল শিল্প সংস্থা**

| ক্রমিক নং এবং নাম | | ঋণের পরিমাণ লক্ষ টাকা |
|---|---|---|
| ১। | বঙ্গলক্ষ্মী কটন মিলস্ লিঃ — — | ৭.০০ |
| ২। | অটোমেটিভ এন্টারপ্রাইজ লিঃ — — | ০০.৩৫ |
| ৩। | ইণ্ডিয়া রাবার ম্যানুফ্যাকচারিং লিঃ — — | ১৫.০০ |
| ৪। | ইণ্ডিয়া মেসিনারী কোং লিঃ — — | ১১.৩৪ |
| ৫। | সেন-পণ্ডিত ইণ্ডাস্ট্রিজ লিঃ — — | ০.৬৫ |
| ৬। | সেন-র‍্যালে লিঃ — — — | ৩.৭৪ |
| ৭। | এন্সিলিয়ারী ইণ্ডাস্ট্রিজ লাগস্ লিঃ — — | ০.০৬ |
| ৮। | এন্সিলিয়ারী ইণ্ডাস্ট্রিজ ক্র্যাঙ্কস্ লিঃ — — | ০.১৭ |
| ৯। | এন্সিলিয়ারী ইণ্ডাস্ট্রিজ ফর্জিং লিঃ — — | ০.০৮ |
| ১০। | রামপুরিয়া কটন মিলস্ লিঃ — — | ২৯.৪০ |
| ১১। | লক্ষ্মীনারায়ণ কটন মিলস্ লিঃ — — | ১৯.৬০ |
| ১২। | সেন্ট্রাল কটন মিলস্ লিঃ — — | ১০.২৯ |
| | মোট — | ৯৭৩.৬৫ |

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 5*

১। মণীন্দ্র মিলস্ লিঃ।
২। বেঙ্গল টেক্সটাইল মিলস্ লিঃ।
৩। সেণ্ট্রাল কটন মিলস্ লিঃ।
৪। স্মিথ স্ট্যানিস্ট্রীট অ্যাণ্ড কোং।
৫। বেঙ্গল ফাইন স্পিনিং অ্যাণ্ড উইভিং মিলস্ লিঃ, মিল নং ১।
৬। বঙ্গলক্ষ্মী কটন মিলস্ লিঃ।
৭। শ্রীমহালক্ষ্মী কটন মিলস্।
৮। রামপুরিয়া কটন মিলস্ লিঃ।
৯। লক্ষ্মীনারায়ণ কটন মিলস্ লিঃ।
১০। ইণ্ডিয়া রাবার ম্যানুফ্যাকচারিং লিঃ।
১১। কার্টার পুলার অ্যাণ্ড কোং।
১২। ইণ্ডিয়া মেসিনারী কোং লিঃ।
১৩। কনটেনার্স অ্যাণ্ড ক্লোজার্স লিঃ।
১৪। কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাস ওয়ার্কস লিঃ।
১৫। আরতি কটন মিলস্।
১৬। বেঙ্গল ফাইন স্পিনিং অ্যাণ্ড উইভিং মিলস্ লিঃ, মিল নং ২।
১৭। সোদপুর কটন মিলস্।
১৮। কানোরিয়া ইণ্ডাস্ট্রিজ (কটন মিল শাখা)।
১৯। বঙ্গশ্রী কটন মিলস্।
২০। জ্যোতি উইভিং ফ্যাক্টরী।
২১। ইণ্ডিয়ান আয়রণ অ্যাণ্ড স্টীল কোং।
২২। এ্যাব্রেসিভস্ অ্যাণ্ড কাস্টিংস্ লিঃ, বালী শাখা।
২৩। বার্ন কোং।
২৪। ইণ্ডিয়ান স্টাণ্ডার্ড ওয়াগন কোং।

(রাষ্ট্রায়ত্ত কয়লা শিল্প তালিকার অন্তর্ভুক্ত করা হয় নাই।)

## পশ্চিমবঙ্গের শিল্প প্রতিষ্ঠানগুলিতে কর্মরত শ্রমিকের সংখ্যা

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে পশ্চিমবঙ্গে বিভিন্ন শিল্পে কর্মরত শ্রমিকদের সংখ্যা কত ;

(খ) কোন্ কোন্ শিল্পে কতজন শ্রমিক কাজ করেন; এবং

(গ) বিভিন্ন শিল্পে কর্মরত শ্রমিকদের মধ্যে কতজন পশ্চিমবঙ্গের অধিবাসী এবং কতজন অন্য প্রদেশের?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) ১৯৭২ সালে পশ্চিমবঙ্গে রেজেস্ট্রীভুক্ত কারখানায় দৈনিক কর্মরত শ্রমিকের গড় সংখ্যা ছিল---৮,৬১,২১৯।

(খ) শিল্পভিত্তিক প্রধান প্রধান শ্রমিকের সংখ্যার তালিকা নিম্নে দেওয়া হইল।

(গ) শিল্পভিত্তিক এবং রাজ্যভিত্তিক শ্রমিকের সংখ্যার তালিকা নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clauses* (Kha) *and* (Ga) *of unstarred question No.* 6

(খ)

Average number of workers employed daily in major industrial groups of registered factories in West Bengal during 1972—

Rice Mills—13,809

Tea Factories—27,088

Cotton Textiles and Powerlooms—48,679

Jute Mills—2,45,003

Paper and Paper products—16,366

Letter press and Lithographic printing and bookbinding—16,779

Basic chemicals including fertilisers and manufacture of miscellaneous chemical products [except vegetable and animal oils and fat (except edible oil]—30,490

Manufacture of glass and glass products excepting optical lenses—7,252

Manufacture of iron and steel—40,059

Engineering*—3,08,633

Ship building and repairing—13,426

Electric light and Power—7,380

*Includes manufacture of basic metal and alloys ; metal products ; machinery ; electrical apparatus, appliances and supplies ; transport equipment ; medical, surgical and scientific equipment ; photographic and optical goods (except photo chemicals, sensitised papers and filters) ; watches and clocks ; jewellery and related articles ; coins ; sports goods ; musical instruments ; toys and repair services.

(গ)

State of origin (in percentage)

| Industry | West Bengal | Bihar | Orissa | U.P. | Other States | Total |
|---|---|---|---|---|---|---|
| 1 Cotton | 54.44 | 15.91 | 11.55 | 11.69 | 6.41 | 100.00 |
| 2 Jutes | 25.94 | 38.95 | 6.91 | 20.87 | 7.33 | 100.00 |
| 3 Engineering* | 59.23 | 18.47 | 4.38 | 14.26 | 3.66 | 100.00 |
| 4 Iron & Steel | 43.76 | 34.48 | 2.28 | 17.79 | 1.69 | 100.00 |
| 5 Printing Press | 72.23 | 13.40 | 4.67 | 5.44 | 4.26 | 100.00 |
| 6 Glass | 40.55 | 27.75 | 3.02 | 23.66 | 5.02 | 100.00 |
| 7 Chemical | 58.00 | 15.56 | 10.83 | 11.25 | 4.36 | 100.00 |
| 8 Paper | 33.65 | 24.21 | 5.96 | 35.24 | 0.94 | 100.00 |
| 9 Rubber | 77.44 | 12.94 | 3.07 | 3.87 | 2.68 | 100.00 |
| 10 Other Industries | 52.64 | 21.42 | 6.12 | 15.28 | 4.54 | 100.00 |
| 11 All Industries combined | 44.13 | 26.91 | 6.53 | 17.17 | 5.26 | 100.00 |

*Engineering industry covers the following groups—

(1) Machine Tools Manufacturing ;
(2) Textile Machinery and Accessories ;
(3) General Jabling and Engineering ;
(4) Electrical Machinery, Lamps, Fans, etc. ;
(5) Telegraph and Telephone Workshop ;
(6) Railway Workshop ; and
(7) Manufacturing and repair of motor vehicles, bycycles, and certain other industry.

### Motion of No-Confidence in the Council of Ministers

**Mr Speaker** : Honourable Members, I have received notice of a motion of no-confidence in the Council of Ministers from Shri A. H. Besterwitch, that this House expresses its want of confidence in the Council of Ministers. The motion is in order. I now request the members who are in favour of the leave being granted to rise in their places.

(Members of the Opposition Bench stood up.)

**Mr. Speakers** : Please take your seats. The House has not granted the leave to this motion as less than 48 members have stood up in support of the no-confidence motion. 3 members have stood up in favour. So, it has not the leave of the House.

### Adjournment motion

**Mr Speaker** : I have received one notice of adjournment motion from Shri Biswanath Mukherjee on the subject of rise in prices of the essential commodities of consumption. I have withheld my consent on the following considerations among others :—

(1) Adjournment motion can be made only when it is desired to discuss any matter not on the order paper. In the present case the debate on the Governor's Address provides opportunity to discuss this matter.

(2) If the intention is to defeat Government on vote, then, after the debate on the Governor's Address is over, if the official motion thereon is lost, it has the same effect as the adjournment motion being carried.

To cite precedent, in 1951 consent was refused to 5 notices of adjournment motion on enhancement of prices on the ground that there was sufficient opportunity to discuss it during debate as well as during the budget discussion. The member may, however, read the text of the motion only, if he so desires.

**Shri Biswanath Mukherjee** :

স্যার, আমার Adjournment motionটা আমি পড়ে দিচ্ছি।

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,

খাদ্যদব্য, খাওয়ার তেল, চিনি, কাপড়, সার, ঔষধ ও অন্যান্য নিত্যব্যবহার্য্য জিনিষেপত্রের অস্বাভাবিক ও অভূতপূর্ব মূল্যবৃদ্ধি রোধ করতে এবং কালোবাজারী ও মুনাফাখোরদের প্রতিহত করতে সরকারের ব্যর্থতা;

[2—2-10 p.m.]

স্যার, আমি এ ব্যাপারে বক্তৃতা করতে চাই না। রাজ্যপালের ভাষণে আমরা দেখলাম যে তিন চার ডজন আইটেম—সাবজেক্ট আছে। আমরা এই অধিবেশনে রাজ্যপালের ভাষণ নিয়ে আলোচনা করবো। সবচেয়ে গুরুত্বপূর্ণ যে এ্যাডজোর্নমেন্ট মোসান তার সম্পর্কে আমরা আলোচনা করতে চেয়েছিলাম। আমরা চেয়েছিলাম যে আমরা হাউসে এই নিয়ে আলোচনা করবো। তা হয় নি। আপনার বিরুদ্ধে প্রতিবাদ জানাবার আমাদের কোন অধিকার নেই। তাই মন খারাপ নিয়ে অল্পক্ষণের জন্য আমরা বাইরে যাচ্ছি।

**Mr Speaker** : There is no scope of any discussion. You will get enough opportunity to discuss it. So I have not allowed it.

(At this stage the CPI Members left the Chamber)

**Calling attention to matters of urgent public importance**

**Mr Speaker** : I have received three notices of calling attention on the following subjects, namely :—

. (1) Situation arising out of threatened strike by doctors and engineers from Sarbasree Kashinath Misra, Sukumar Bandyopadhyay and Abdul Bari Biswas ;

(2) Uncertainty about the ensuing Higher Secondary Examination due to threatened strike by the employees of the Board from Sarbasree Kashinath Misra, Sukumar Bandyopadhyay and Abdul Bari Biswas and

(3) Reported find of rat in the bottle of milk from Shri Saroj Ranjan Karar.

I have selected the notice of Sarbasree Kashinath Misra, Sukumar Bandyopadhyay and Abdul Bari Biswas on the subject of situation arising out of threatened strike by doctors and engineers.

The Hon'ble Minister-in-charge may please make a statement today, if possible' or give a date for the same.

I received some other calling attention notices but I have been reported by my Office that these were not received in time. After 12 noon some calling attention notices were received and so these could not be accepted by my Office.

**Shri Abdul Bari Biswas** : Sir, I placed a motion at 10.30.

**Shri Ajit Kumar Panja** : Sir, the reply will be given day after tomorrow.

**Shri Abdul Bari Biswas** : Sir, my motion is very important because it concerns one of my colleagues, Shri Gangadhar Pramanik who was attached and on this subject I placed a calling attention motion.

**Shri Kumar Dipti Sen Gupta :**

স্যার, আজকে ডাক্তার ও ইঞ্জিনিয়ারদের সম্পর্কে যে কলিং এ্যাটেনসান দেওয়া আছে সেটা একটু দেখবেন। আপনি স্যার, অনুগ্রহ করে দেখবেন কারণ আজকে পশ্চিমবাংলার এটাই সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়।

**Mr Speaker** : Yes, I have admitted that calling attention notice in regard to the situation, arising out of a threatened strike by doctors and engineers. That has already been admitted by me.

**Shri Kumar Dipti Sen Gupta :**

স্যার, যে মোসানটা আছে আপনি সেটা দেখবেন। এই যে মোসান এটা খুবই গুরুত্বপূর্ণ মোসান। আমরা যদি দু দশ মিনিট বলি—আপনি যদি আমাদের বলতে দেন তাহলে ভাল হয়। কারণ এটা গুরুত্বপূর্ণ বিষয়। আমরা স্যার, জানাব যে ডাক্তাররা আজ কি কীর্ত্তি করছেন এবং ইঞ্জিনিয়াররা কত বড় লোক হবেন।

**Mr Speaker** : Perhaps you are making a statement. I have received a notice under rule 351 that you want to raise a particular matter on the floor of the House That is a mention case. That will come up after calling attention notices are disposed of.

## Mention Cases

**Shri Monoranjan Pramanick :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ-মন্ত্রীর একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ শক্তির সঙ্কট চলছে। লোড শেডিং নিত্য নৈমত্তিক ব্যাপার। আজ দেশে উৎপাদন বাড়ান দরকার। তা করতে হলে বিদ্যুৎ শক্তির উৎপাদন বাড়াতে হবে। বিদ্যাতের ঘাটতির জন্য বিভিন্ন শিল্পে উৎপাদন ঘাটতি হচ্ছে। বর্তমানে বিদ্যুতের উৎপাদন কমান হয়েছে। আমরা বারবার ঘাটতি পুরণের কথা শুনি, কিন্তু সাঁওতালদিহীর বিদ্যুৎ পুরণের কাজ সন্তোষজনক নয়। এই সঙ্কট আমরা কাটিয়ে উঠতে পারছি না। কিন্তু এই সঙ্কট কেন কাটিয়ে উঠতে পারছিনা তার সন্তোষজনক উত্তর পাইনি। বিদ্যুৎ ঘাটতির যখন এই চিত্র তখন আমাদের পশ্চিমবঙ্গের বিদ্যুৎশক্তি অন্য দেশে চালান দেওয়া হচ্ছে। ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড, ডি, ভি, সি এবং দুর্গাপুর থেকে পাওয়ার উত্তরপ্রদেশে দেওয়া হচ্ছে। এই বিদ্যুৎ চালান বন্ধ করে দেওয়ার জন্য অবিলম্বে অনুরোধ জানাচ্ছি। এই বিষয়ে বিদ্যুৎ-মন্ত্রী অবহিত হন। আমরা যখন এখানে বিদ্যুৎ সঙ্কটে ভুগছি তখন উত্তরপ্রদেশে কেন চালান দেওয়া হচ্ছে। এর ফলে আমরা আরও সঙ্কটে পড়বো।

**Shri Gobinda Kumar Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী-সভার একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৬ মাসের মধ্যে অর্থাৎ বিধানসভার অধিবেশনের পরবর্তীকালে এবং অধিবেশন সুরুর সময় পর্য্যন্ত খাদ্যদ্রব্য এবং নিত্য প্রয়োজনীয় জিনিষের যে অস্বাভাবিক মূল্যবৃদ্ধি হয়েছে সে সম্বন্ধে পশ্চিমবঙ্গ মন্ত্রীসভা অবহিত আছেন বলে মনে হয় না। মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিষ যেমন তেল, ডাল, বনস্পতি ইত্যাদির দাম তো বেড়েছেই উপরন্তু কৃষকের সার আজকে পাওয়া দুর্বিসহ হয়ে পড়েছে। জিনিষের মূল্য এক বেলা এক রকম আর অন্য বেলা আর এক রকম। সব কিছু এমনকি শাক-সবজির দামও বেড়েছে। সরকারের বাজারের উপর নিয়ন্ত্রণ নেই। তাঁরা অসহায় দর্শকের মতো চেয়ে রয়েছেন। আমরা দেখেছি কলকাতার বাইরে যে বিস্তীর্ণ এলাকা পড়ে রয়েছে সেখানে খাদ্য দ্রব্য সরবরাহের কোন ব্যবস্থা কার্যকরী নয়। সপ্তাহকালীন বা পক্ষকালীন দেওয়ার কথা কিন্তু সে বরাদ্দ এমন ছিটেফোঁটা এবং অনিয়মিত যে তাতে কারো চলে না। এই অবস্থায় সারা গ্রাম বাংলার মানুষ হাঁপিয়ে উঠেছে। আজকে যদি সরকারের পক্ষ থেকে কার্য্যকরী ব্যবস্থা না নেওয়া হয় তাহলে মানুষকে রিলিফ দিতে পারবেন না।

**Shri Habibur Rahaman :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে দেশে খাদ্যাভাব দূর করার জন্য কৃষি বিপ্লবের জন্য মাননীয় কৃষিমন্ত্রী যে সবুজ বিপ্লবের আহ্বান করেছিলেন সেটাকে সার্থক করার জন্য কৃষকদের মধ্যে দিকে দিকে উদ্দীপনা দেখা দিয়েছিল। এইজন্য উৎপাদন বৃদ্ধির জন্য লোন করে পাম্প সেট খরিদ করে উচ্চ ফলনশীল ধানের ব্যবস্থা করছে। কিন্তু আজকে ডিজেল এবং মোবিল-এর অভাবে পাম্প সেট বন্ধ হতে চলেছে। যে সমস্ত ডিজেল এবং মোবিল দেওয়া হচ্ছে সেটা অত্যন্ত নিম্ন মানের জন্য পাম্প সেট বিকল হয়ে যাচ্ছে। শুধু তাই নয় যেটুকু তেল সেখানে যায় সেটুকু বড় বড় সাহেবদের গাড়ী চালানোর জন্য বিতরণ করা হয়ে থাকে। কৃষকরা তা পাচ্ছে না। কৃষকরা উচ্চফলনশীল ধানের জন্য যে ব্যবস্থা করেছে এবং যা হতে পারতো তা তেলের অভাবে হতে পারছে না। তাই আমি মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন রাখছি যে চাষীদের মধ্যে যাতে এই তেল সুষ্ঠুভাবে বন্টন করা হয় তার ব্যবস্থা করুন এবং সেটা যাতে উচ্চ মানের হয় তার দিকে লক্ষ্য করুন। তা না হলে চাষীরা পাম্প সেট কেনার জন্য বাইরের থেকে যে অর্থ লগ্নী করেছেন সে লোন তারা পরিশোধ করতে পারবে না। এই বিষয়টি আপনি একটু গুরুত্ব দিয়ে লক্ষ্য করুন।

[2-10—2-20 p.m.]

**Statement under Rule 346**

**Mr. Speaker**: I now call upon Shri Siddhartha Shankar Ray to make a statement under rule 346.

**Shri Siddhartha Shankar Ray:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আনন্দের সংগে জানাচ্ছি যে আগামী ১লা এপ্রিল ১৯৭৪ থেকে পশিচমবঙ্গের সহরাঞ্চলের সমস্ত স্কুলে প্রথম থেকে চতুর্থ শ্রেণীর ছাত্রছাত্রীদের প্রাথমিক শিক্ষা অবৈতনিক করা হবে। বর্তমানে সহরাঞ্চলের কেবলমাত্র ১৯টি পৌর এলাকায় প্রথম শ্রেণী থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত ছাত্রছাত্রীদের জন্য অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু আছে। এখন ১লা এপ্রিল থেকে এই রাজ্যের প্রথম থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত সমস্ত ছাত্রছাত্রীদের জন্য প্রাথমিক শিক্ষাকে অবৈতনিক করা হবে। অবশ্য অধিক বেতনের কতকগুলি স্কুলে যেগুলি এই পরিকল্পনার বাইরে থাকতে চায় সেগুলি এর মধ্যে ধরা হচছে না।

**Mention Cases**

**Shri Sachi Nandan Sau:**

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। সরকারের খাদ্য সংগ্রহ নীতি সফল করার জন্য যে আহ্বান সরকার জানিয়েছেন সেই আহ্বানে সাড়া দিয়ে বীরভূম জেলার চাষীরা যখন লেভির ধান যথাযথভাবে দিয়ে সরকারের খাদ্য ভাণ্ডারকে পূর্ণ করতে সুরু করেছে ঠিক সেই মুহূর্তে দেখা গেল যে বীরভূম জেলা থেকে প্রচুর চাল বিহারে, বর্ধমানে ও মুর্শিদাবাদে পাচার হচ্ছে। এবং সেই সমস্ত পুলিশ অফিসাররা ও পুলিশ কর্মচারীদের একাংশ যারা কর্ডনিং-এর কাজ করছে তারা ঐ সমস্ত চোরাকারবারীদের সাহায্য করছে। আজকে এই অভিযোগ জনসাধারণের কাছ থেকে আমাদের কাছে বার বার পৌঁছাচ্ছে। বীরভূমের একটি মাত্র রেল ট্রেন সাঁইথিয়া অনডাল, সেই ট্রেনটি দেখলে আপনি বুঝতে পারবেন যে স্মাগলারদের জন্য আরোহীদের কোন স্থান সেখানে নাই, সেখানে চাল পাচারকারীরা চাল নিয়ে যাচ্ছে। এই অবস্থায় সেখানে কর্ডনিং ব্যবস্থা যদি ঠিক মত না থাকে সরকারী কর্মচারী ও পুলিশ যদি এইভাবে চাল পাচার করার সুযোগ করে দেন তাহলে বীরভূমে খাদ্য সংগ্রহ নীতি একেবারে বানচাল হয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূমে যে লেভি ধার্য্য হয়েছে তা বীরভূমের চাষীরা দিতে চান। কিন্তু কর্ডনিং ব্যবস্থা যদি যথাযথভাবে না থাকে তাহলে সরকারের এই খাদ্য সংগ্রহ নীতি সফল করা যাবে না। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই

**Shri Suvendu Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার সদস্য মহাশয় আজকে এখানে এই মাত্র যে আবেদন রাখলেন আমি তাঁর সংগে এক মত। বীরভূম জেলার সংগে বিহারের যে সমস্ত যোগাযোগ আছে সেই সমস্ত জায়গা দিয়ে প্রচুর চাল পাচার হয়ে যাচ্ছে।

**Shri Biswanath Chakrabarti**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় অর্থ মন্ত্রী সরকারী কর্মচারীদের প্রতি যে সমবেদনা দেখালেন আমি সেই কর্মচারীদের একাংশ ঐ সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার যারা রয়েছেন তাদের কতকগুলি অসুবিধা ও দাবীর কথা আপনার মাধ্যমে তাঁর গোচরে আনতে চাই। এই পশ্চিমবঙ্গের সাড়ে তিন হাজার সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার আছে এবং তারা পূর্ত বিভাগ ও অন্যান্য বিভাগে সব কাজ করছেন। এই সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ারদের

সম্পর্কে সরকারের দৃষ্টিভঙ্গি অদ্ভুত, খবরের কাগজের কথায় বলা যেতে পারে বিমাতৃসুলভ ব্যবহার। তারা যে বেতন পান তাদের সমান বেতন পান ড্রাফটসম্যানরা। অথচ তারা পাঁচ বছর টেকনিক্যাল স্কুলে পড়ে কোয়ালিফাই করেছে। এদের শিক্ষাগত যোগ্যতাও এদের চেয়ে বেশী। এবিষয়ের প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি।

এমন কি তাদের ওয়েষ্ট বেংগল সাব-এ্যাসিসট্যান্ট এ্যাসোসিয়েশনের পক্ষ থেকে ৭ বার ধরে মুখ্যমন্ত্রীর সংগে দেখা করতে চেয়েছিলেন, কিন্তু প্রতিবারই তারা কেন যে প্রত্যাখ্যাত হয়েছিলেন সেটা আমি জানি না। মুখ্যমন্ত্রী এখন চলে গেলেন, আমি এই সম্পর্কে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই যোগ্যতা সম্পন্ন সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারদের বেতন হারের কি রকম বৈষম্য রয়েছে, সেটা সম্বন্ধে একটা উদাহরণ দিলেই আপনি বুঝতে পারবেন। যারা সরকারী কর্মচারী তাদের মাইনে সুরু হয় ৩৭৯ টাকা থেকে, ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের একই যোগ্যতা সম্পন্ন কর্মচারীদের মাইনে সুরু হয় ৫১২ টাকা থেকে, ডি,ভি,সির কর্মচারীদের মাইনে সুরু হয় ৫৪৪ টাকা থেকে। কাজেই এখানে ১৫০ টাকার মত তফাত্ সরকারের সংগে এবং ১০।১৫ বছর পার হয়ে গেলে তাদের মাইনে ৪০০ টাকার মত তফাত্ হয়ে যায় সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারদের চেয়ে। তাছাড়া কয়েক বছর আগে ওভারসিয়ার-দের সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ার করা হয়। যারা রিলিফ এণ্ড সোসাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টে আছেন তাদের ডেজিগনেসন বদলানো হয় নি। তাছাড়া তারা বলছেন তাদের সমান যারা মাইনে পান, সমকক্ষ কর্মচারী, যেমন সাব-রেজিষ্ট্রার, এক্সটেনসন অফিসার, কো-অপারেটিভ ইনসপেকটর ইত্যাদি তাদের সকলকে গেজেটেড অফিসার করে দেওয়া হয়েছে, কিন্তু এই সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারদের কিছুই করে দেওয়া হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু আপনার মারফত্ এই কথা বলব যে বড় বড় ইঞ্জিনিয়ার যেমন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, চীফ ইঞ্জিনিয়ার এদেরকে ফাইল সাহেব বলা হয়, কিন্তু আসল কাজ তার নীচের কর্মচারীরাই করেন। ব্রীজ, পথ-ঘাট, মাটি কাটানো ইত্যাদি সমস্ত কাজই এই সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়াররাই করেন। মোটামুটিভাবে সরকারের সব কাজ কর্ম সরকারী যন্ত্রটাকে এরাই সচল করে রেখেছেন। কাজেই এদের প্রতি যদি এইরকম অবি-চার করেন তাহলে তারা কি করে কাজ করতে উৎসাহ পাবে? এই সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়াররা সরকারের কাছে তাদের দাবী সম্পর্কে যে নোট দিয়েছেন, আমি শুনেছি অর্থ-মন্ত্রী মহাশয় তাদের সংগে দেখা করেছেন, কিন্তু দাবী সম্পর্কে কিছুই ফয়সালা হয় নি। তারা যা চেয়েছে সেটা মেটাতে মাত্র ৩।। লক্ষ টাকার মত লাগবে। আশাকরি মন্ত্রী মহাশয় তাদের দাবীর প্রতি সুবিচার করবেন।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে গ্রামবাংলার যে ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে সে সম্পর্কে আমি মন্ত্রীসভাকে একটু স্মরণ করিয়ে দিতে চাই। গত ২ বছরে জিনিসপত্রের দাম হু হু করে বেড়ে যাবার ফলে গ্রাম বাংলার মানুষ বিশেষ করে কৃষক, মজুর, শ্রমিক মেহনতী মানুষরা আজকে এক দুর্বিসহ অবস্থার মধ্যে পড়েছে এবং গ্রামের চারিদিকে হাহাকার পড়ে গেছে। আমি কয়েকটি গ্রাম ঘুরে দেখে এসেছি সেখানকার প্রায় শতকরা ৪০ জন লোক অনাহার, অর্দ্ধাহারে আছে, সামান্য কিছু ভুট্টা খেয়ে দিনের পর দিন কাটাচ্ছে। আমি অবিলম্বে এই অবস্থার প্রতিকার দাবী করছি, এবং আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে এই দাবী পেশ করছি যে এই দরিদ্র মানুষগুলোকে বাঁচানোর জন্য, এই ভয়াবহ চিত্রের প্রতিকারকল্পে অবিলম্বে পশ্চিমবংগের গ্রামাঞ্চলে জি,আর-টি, আর-এর কাজ ব্যাপক হারে চালু করা হোক এবং গ্রামাঞ্চলের জন্য যেসব উন্নয়নমূলক পরিকল্পনা আছে, যেগুলি বর্তমানে স্থগিত আছে, সেগুলিকে পুনরায় চালু করে এই মেহনতী শ্রমিক, মজুর, কৃষকদের বাঁচানোর ব্যবস্থা করা হোক। সেখানে রেশনে চাল, গম নেই, তারা কিছুই পায় না। আমার নদীয়ার গ্রামাঞ্চলে আড়াই টাকা থেকে পৌনে তিন টাকা করে চাল বিক্রী হচ্ছে এবং ঐসব লোকদের ক্রয় ক্ষমতার বাহিরে চলে গেছে। কাপড় থেকে সুরু করে নিত্য প্রয়োজনীয় প্রতিটি জিনিসের দাম আজকে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাহিরে চলে গেছে।

সেইজন্য ঐসমস্ত মানুষদের বাঁচানোর জন্য আজকে ব্যাপক কর্মসূচী হাতে নেওয়া প্রয়োজন এবং ব্যাপক হারে রেশনে চাল, গম দেওয়া প্রয়োজন এবং অবিলম্বে যদি ব্যাপক হারে জি, আর,-টি, আর-এর মত উন্নয়নমূলক কাজে হাত না দেওয়া হয় তাহলে অদূর ভবিষ্যতে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষরা অনাহার, অর্দ্ধাহার, মৃত্যুর সম্মুখীন হবে বলে আমি মনে করি।

**Shri Amalesh Jana :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুতর সমস্যার প্রতি আমাদের মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং তার প্রতিকার দাবী করছি। হাসকিং মেশিনে ধান ভাঙ্গাতে গেলে শতকরা ২০ ভাগ লেভি দিতে হবে ইদানীংকালে এইরূপ একটা নির্দেশ গেছে সরকারী তরফ থেকে। এই নির্দেশকে আমি সমর্থন জানাতে পারতাম যদি এই নির্দেশ শুধুমাত্র মজুতদার, জোতদার, মুনাফাখোর, কালোবাজারীদের উপর প্রযোজ্য হত-- কিন্তু আমি এই নির্দেশকে সমর্থন জানাতে পারছি না, কেন না এই নির্দেশের আওতা থেকে বোনা-ফাইড কনজিউমারদের রেহাই দেওয়া হয় নি, এটা অত্যন্ত দুঃখ, বেদনা, ক্ষোভ, আশ্চর্যের সাথে আমাকে বলতে হচ্ছে। এই নির্দেশের ফলে যারা কিনে খায়, যারা দীন মজুর তাদের খোলা বাজার থেকে ১২৫।১৫০ টাকা দরে ধান কিনে সরকারকে ৭০ টাকা কুইনটাল দরে বিক্রী করতে হবে।

[2-20 -- 2-30 p.m.]

অত্যন্ত দুঃখের সংগে আরো বলতে চাই যে বিশেষ করে আমাদের মেদিনীপুর জেলাতে যেখানে দিনমজুররা দিনমজুরির বিনিময়ে যে ধান পায় সেই ধান ভাঙ্গাতে গেলেও যদি তাকে ২৫ ভাগ লেভি দিতে হয় তাহলে তার চেয়ে চরম বেদনার কথা আর কিছু হতে পারে না। তাই স্যার, আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে সবিনয়ে বলব যে, নানান সমস্যায় জর্জ-রিত মানুষের জীবনে আরো সমস্যা বাড়াবেন না। তাই অনুরোধ করছি, এই অর্ডার পুর্ন-বিবেচনার করুন এবং যারা বোনাফাইড কনজিউমার তাদের দুর্গতির হাত থেকে রেহাই দিন। তা না হলে যে বিক্ষোভ এবং অসন্তোষের সৃষ্টি হয়েছে তা যে কোন সময়ে বিস্ফো-রিত হতে পারে। সব শেষে আবার বলছি, এই নির্দেশ তুলে নিন তা না হলে আইন শৃঙ্খলা রক্ষা করা মুশকিল হয়ে পড়বে। আর তা যদি হয় তারজন্য মন্ত্রীসভা পুরোপুরি দায়ী থাকবেন।

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের উক্তি শুনলাম। আমার ধারণা তাঁদের কোথাও একটা ভুল ধারণা জন্মেছে। কোন জায়গায় কোন আইন করা হয়নি।

(গোলমাল)

আমি আবার বলছি, আইনগত ভাবে এরকম কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। আমরা একথা ভাববার জন্য বিভিন্ন ডিসট্রিক্টের ম্যাজিস্ট্রেটদের বলেছি যাদের হাসকিং মেসিন আছে তারা যদি পয়সার বদলে ধান নেন সেই ধান সরকার কিনে নিতে প্রস্তুত আছেন। কারণ আপনারা জানেন, পশ্চিমবাংলার মানুষকে খাওয়ানোর দায়িত্ব আমাদের সকলের। আর সেই দায়িত্ব সামনে রেখেই আমরা ভেবেছিলাম কমপক্ষে ৫ লক্ষ টন চাল সরকার ও সভ্যদের মাধ্যমে আমরা সংগ্রহ করতে পারবো। আমাদের সমস্ত আবেদন নিবেদন সভ্যদের কাছে পৌঁছেছে। মন্ত্রীসভাও এগিয়ে গিয়েছেন, সরকারের যে যন্ত্র আছে তারাও এগিয়ে গিয়েছে কিন্তু দেখা যাচ্ছে আমরা যে টার্গেটের কথা বলেছিলাম সে টার্গেটে আমরা পৌঁছাতে পারিনি।

(গোলমাল)

**Mr. Speaker:** Honourable members, you have drawn the attention of the House. Please allow the Hon'ble Food Minister to go on with his statement.

**Shri Prafulla Kanti Ghosh:**

আপনারা আমাকে বলার জন্য ৫ মিনিট সময় দিন তারপর আপনাদের তিরস্কার ও সমালোচনা আমি শুনবো। আপনারা বোধহয় একটা জায়গায় আমাকে অনুমোদন দেবেন সেটা হচ্ছে পশ্চিমবংগের মানুষকে আমাদের খাওয়াতে হবে। আজকে এই খাওয়াতে গেলে শুধু মন্ত্রীসভাই নয় আপনাদের সকলেরই একান্ত সহযোগিতা প্রয়োজন।

(গোলমাল)

**Shri Gautam Chakravartty:**

সহযোগিতা বলতে কি বোঝেন, আমরা মাঠে গেছি এবং অনেক সহযোগিতা করেছি।

**Shri Saroj Roy:**

এই ধরনের জিনিষ চলার বিরুদ্ধে কোন অর্ডার দিয়েছেন কি না ? বড় বড় ধানকলের ধান আদায় করবার জন্য যে লিস্ট আমরা ডিসট্রিকট ম্যাজিসট্রেটকে দিয়েছি যে কার কার কাছ থেকে ধান আদায় করতে হবে কিন্তু একটা জায়গাতেও আমরা সহযোগিতা পাইনি। আপনারা সহযোগিতা চেয়েছেন, আমরা সহযোগিতা করেছি।

**Shri Madhusudan Roy:**

স্যার, সি.পি.আই আমাদের সংগে নন-কোঅপারেশান করেছে। তারা আমাদের কাজে সাহায্য করতে এগিয়ে আসেনি।

(গোলমাল)

**Shri Kanai Bhowmik:**

আমরা ক্যাটেগোরিক্যালি বলেছি যে হাসকিং মিলের উপর ডিসট্রিকট ম্যাজিষট্রেট নির্দেশ দিয়েছেন।

**Shri Prafulla Kanti Ghosh:**

আমরা এই ধরণের কোন লেভীর বন্দোবস্ত করিনি সুতরাং তুলে দেবার কোন প্রশ্ন আসতে পারেনা।

(গোলমাল)

[2-30—2-40 p.m.]

**Mr. Speaker:** Now I call upon Shri Rajani Kanta Doloi.

(Noise and interruptions)

The Hon'ble Minister has given reply in his own way. I cannot force him to give an answer that will satisfy all members.

**Shri Kanai Bhowmik:**

আমরা যে বিষয়টা জানতে চাইছি তার উত্তর দিচ্ছেন না কেন বুঝতে পারছি না। উত্তরটা দিয়ে দিলেই তো পারেন।

**Mr. Speaker :** Does the Food Minister like to give any answer.

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যা উত্তর দেবার আমি তা দিয়ে দিয়েছি। এ ছাড়া যদি ওনাদের কিছু জানবার থাকে তাহলে প্রশ্ন হিসাবে নিয়ে আসুন, নিশ্চয়ই উত্তর দেব।

**Mr. Speaker :** Now, Shri Rajani Kanta Doloi.

**Shri Rajani Kanta Doloi :**

মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলার সর্বত্র রাসায়নিক সারের অভাব দেখা দিয়াছে। মেদিনীপুর জেলায় উচ্চ ফলনশীল বোরো ধান ৩ লক্ষ একর জমিতে চাষ করা হয়। এই জেলাতে উচ্চ রাসায়নিক সারের অভাবের ফলে এই বোরো ধানের চাষ না হওয়ার মুখে এবং যার ফলে চাষের উন্নতি হচ্ছে না এবং প্রভূত ক্ষতি হচ্ছে। মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে রাসায়নিক সার পর্য্যাপ্ত পরিমানে এই মেদিনীপুর জেলায় সরবরাহ করা হয়।

**Shri Sisir Kumar Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রী তথা মন্ত্রী সভার নিকট হাওড়া জেলার বাগনান ও শ্যামপুর থানার বাস যাত্রীদের দুর্ভোগের কথা তুলে ধরতে চাই। গত ২১-২-৭৪ তারিখ থেকে রুট নং ৬৭ এবং ৬৮ অর্থাৎ বাগনান শিবকুঞ্জ এবং বাগনান কমলপুর রুটে সমস্ত বাস মালিকগণ কোন প্রকার নোটিশ না দিয়েই বন্ধ করে দেন। ফলে জনসাধারণের দুর্ভোগের অন্ত নেই। কেবল মাত্র এবারেই নয়, বিগত কয়েক বৎসর ধরে প্রায়ই মালিকগণ বাস বন্ধ করে দেওয়ার চেষ্টা করেন। এই সম্পর্কে অনেকবার সরকারী পর্য্যায়ে জানানো সত্ত্বেও কোনরকম বিহিত ব্যবস্থা গ্রহণ না করার জন্য বাস মালিকগণ ঔদ্ধত্যের চরম সীমায় পৌছিয়েছেন। এবং সেখানকার বাস যাত্রী সাধারণও হতাশ যে এই বিষয়ে সরকারী কর্তৃপক্ষ সম্পূর্ণ উদাসীন।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত অধিবেশনে বলেছিলাম যে আসানসোল, রাণীগঞ্জ এলাকার কয়লাখনিগুলিতে বিধিবদ্ধ রেশন এলাকার অন্তর্ভূক্ত করার জন্য। তা না করার ফলে ঐ অঞ্চলে এখন যে অবস্থা--ঐ এলাকার গ্রামাঞ্চলেও চালের দাম ২ টাকা ৮০ পয়সা থেকে ৩ টাকা এবং সমগ্র আসানসোল, দুর্গাপুর অঞ্চলেও এম, আর, শপগুলোতে নিয়মিত খাদ্য সরবরাহ না হওয়ার ফলে সেখানকার কয়লা উৎপাদন ব্যবহত হচ্ছে। এই রকম একটা অবস্থার মধ্যে আমাদের পার্টি এবং অন্যান্য গণতান্ত্রিক শক্তি সহ আগামী ২৮ ফেব্রুয়ারী কোর্টের সামনে গণ অনশন করার সিদ্ধান্ত নিতে বাধ্য হয়েছে। আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধে করবো এই আসানসোল এবং দুর্গাপুর এই মহকুমা দুটি ঘাটতি এবং শিল্পাঞ্চল এলাকা, এই দুটি অঞ্চলকে বিধিবদ্ধ রেশন এলাকার আওতায় এনে জাতীয় স্বার্থ রক্ষা করা হোক। এই বিষয়ে তাঁর কি বক্তব্য আমরা জানতে চাইছি কারণ পার্লামেন্টেও কয়লা উৎপাদনের ব্যাপারে আলোচনা হচ্ছে। খাদ্যের অভাবে সেখানে কয়লা উৎপাদন ব্যাহত হচ্ছে। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছে বলা হোক যাতে আরও বেশী বরাদ্দ পাওয়া যায়।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় খাদ্য মন্ত্রী গত অধিবেশনের সময় বলেছিলেন যে আসানসোল মহকুমার শিল্প অঞ্চল অর্থাৎ কয়লাখনি অঞ্চলগুলিকে বিধিবদ্ধ রেশনি

এলাকার আওতায় আনা হবে। আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি যে পার্লামেন্টে আশ্বাস দেওয়া সত্বেও এবং গত অধিবেশনে তিনি আশ্বাস দেওয়া সত্বেও এটা কেন হলো না? কয়লা খনির শ্রমিকরা রেশনে চাল পাচ্ছে না, গম পাচ্ছেনা, সেখানকার অবস্থা অত্যন্ত ভয়াবহ আকার ধারণ করেছে। এত কিছুর পরও কেন এটা করা হচ্ছেনা এটা আমি কিছুতেই বুঝতে পারছিনা। তাই এই বিষয়টির প্রতি আমাকে বাধ্য হয়ে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে হচ্ছে।

**Mr Speaker:** Please take your seat. I have called Shri Kashinath Misra. Honourable members, may I tell you that I do not endorse this sort of behaviour on the part of the honourable members. When I have repeatedly requested to take his seat and called Shri Kashinath Misra to speak I expect that minimum protocol and decency must be observed by the honourable members.

**Shri Sukumar Bandyopadhyaya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই অবস্থার জন্য দুঃখিত, কিন্তু অবস্থা অত্যন্ত শোচনীয় বলেই আমি এই গণতন্ত্রের মন্দিরে দাঁড়িয়ে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ না করে পারলামনা।

**Mr. Speaker:** You could bring the matter under rule 351 tomorrow.

**Shri Kashinath Misra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে রাখছি, সেই বিষয়টি হচ্ছে বাঁকুড়া এবং পশ্চিমবাংলার অন্যান্য জেলাগুলিতে যেখানে গম ও বোরো ধানের চাষ হয় সেই সব এলাকার ফসল সেচের অভাবে নষ্ট হতে চলেছে। যদিও আজকে গ্রামবাংলার প্রতিটি চাষী পাম্প কিনতে সক্ষম হচ্ছেন বা তারা সমবায়ের ভিত্তিতে বা ব্যাংকের সাহায্যে পাম্পসেট কিনছেন, কিন্তু আজকে সেই পাম্প সেট গুলি ডিজেলের অভাবে বন্ধ হয়ে গিয়েছে। আজ সারা পশ্চিমবাংলা জুড়ে ভয়াবহ খাদ্য সমস্যা দেখা দিয়েছে এবং সেখানে আমরা দেখতে পাচ্ছি যে যখন গম গাছগুলি বড় হয়ে উঠছে সেই সময় এবং যখন বোরো চাষ আরম্ভ হচ্ছে সেই সময় ডিজেলের অভাবে জল এবং জলের অভাবে লক্ষ লক্ষ বিঘা জমির ফসল নষ্ট হচ্ছে। সেই জন্য এই অবস্থায় আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কৃষি বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রস্তাব রাখছি যে তিনি এই একটা ব্যবস্থা করুন যাতে পশ্চিমবাংলার ক্ষুদ্র চাষীদের পাম্প সেট গুলি চালাবার জন্য ন্যায্য মূল্যে ডিজেল সরবরাহ করা যায় এবং আজকে এর দ্বারা গম ও বোরো চাষ যাতে সাফল্যলাভ করে তার ব্যবস্থা করে ক্ষুদ্র চাষীদের সাথে পশ্চিমবাংলাকে বাঁচান।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার এবং এই সভার সভ্যদের একটি বিশেষ ঘটনার প্রতি দৃষ্টি দিতে বলছি। আপনি জানেন স্যার, সারা রাজ্যে গত ১৫ই তারিখ থেকে ডাক্তার এবং ইঞ্জিনিয়াররা কর্মবিরতি পালন করছে। হাসপাতালগুলির আউট ডোরের কাজ এবং ইনডোরের কাজ বন্ধ রেখে বাইরে তাবু খাটিয়ে নিজেদের ইচ্ছামত একটা সংগঠন গড়ে তুলে তারা যেন সেখানে একটা বিকল্প সরকার পরিচালনা করে যাচ্ছেন। তারা নিজেদের হাতে এডমিনিস্ট্রেশন নিয়ে যেতে চাইছেন এবং যেটা আমাদের চোখে অত্যন্ত খারাপ ঠেকেছে। এই অবস্থা আজকে চরমে চলে গিয়েছে। আপনি জানেন প্রসূতি মা এবং অন্যান্য রোগীরা হাসপাতালে যান চিকিৎসার জন্য কিন্তু সেখানে ঔষধপত্র ইত্যাদির অবস্থা দিনের পর দিন যে ভয়াবহ আকার ধারণ করছে তাতে সাধারণ মানুষ আস্থা হারিয়েছেন, উপরন্তু সাধারণ মানুষ এমন একটা পর্যায়ে পৌঁচেছেন যে এর পর তাদের আর চুপ করে থাকা সম্ভব নয়। আপনারা এই বিষয়ে যে সিদ্ধান্ত

নিয়েছিলেন সেই সিদ্ধান্ততে যদি অচল না থাকতে পারেন এবং মানুষের যে দায়িত্ব নিয়ে-ছেন সেই দায়িত্ব যদি পালন করতে না পারেন তাহলে সাধারণ মানুষ চুপকরে থাকতে পারেনা। এই সংগে আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর কর্মচারী, যারা মানসিকতার সংগে নিজেদের প্রতি ভরসা রেখে এগিয়ে এসেছেন কোন কোন জায়গায়, বিশেষ করে মুর্শিদাবাদ জেলায়, তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর কর্মচারিদেরও কলকাতার কোন কোন হাসপাতালেও ভীতি, প্রদর্শন করা হচ্ছে।

[2-40—2-50 p.m.]

তাদের association-এর তরফ থেকে তাদের প্রতি যে ভীতি প্রদর্শনের চেষ্টা করা হচ্ছে তারফলে আবার একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হচ্ছে। আবার এই ধর্মঘটের সংগে সামিল হবার জন্য primary ও subsidiary-র ডাক্তারদের ইতিমধ্যে ভয় দেখাতে আরম্ভ করা হচ্ছে। আপনি জানেন যে আইনগত ব্যাপারে অনেক বাধা আছে তা সত্বেও তাঁরা এসব কাজ করছেন। আজ আমি এবিষয়ে একটা non-official resolution পেশ করছি এবং জানি যে এবিষয়ে একটা debate নিশ্চয় হবে। আমি জানি না কোন রাজনৈতিক দলের হস্তক্ষেপণ এর পেছনে আছে কিনা। যদি থাকে তাহলে তাঁদের কাছে আবেদন করব যে সাধারণ মানুষের স্বার্থে আপনাদের রাজনৈতিক হাত গুটিয়ে নিন এবং হাসপাতালে সাধারণ মানুষ যাতে চিকিৎসা পায়, ঔষধ পায় এবং Emergency ward যাতে চালু হয় তার ব্যবস্থা করুন। এযদি না করা হয় তাহলে সাধারণ মানুষের আস্থা আপনারা হারাবেন। স্বাস্থ্যমন্ত্রীকে বলব আপনি দৃঢ় হাতে এগিয়ে চলুন এবং সাধারণ আর্ত, রুগ্ণ মানুষদের সেবা করার জন্য আপনি এগিয়ে যাবেন, যারা সবচেয়ে বেশী সুবিধা ভোগ করেন সেইসব ডাক্তার, ইঞ্জিনিয়াররাই আজ সাধারণ মানুষের জীবন বিকল করে দেবার জন্য চেষ্টা করছেন। তাঁরা ৪ হাজার টাকার মত মাইনে ও ভাতা পান। আজ একজন ডাক্তার ১৫ হাজার টাকার মত রোজকার করে।

**Mr. Speaker ;** Pleace take your seat.

**Shri Abdul Bari Biswas :**

আজ এই রক্ত চোষার দলেরা সাধারণ মানুষের রক্ত শোষণকরে বড়লোক হয়েছে। যারা বড় বড় ডাক্তার ইঞ্জিনিয়ার তারা আজ কি ভেবেছে?

**Mr. Speaker :** Please take your seat Shri Biswas.

**Shri Abdul Bari Biswas :**

আজ তাঁরা সাহায্য চাইছেন? এই সাহায্য আমরা দেবনা। আজ ৪ কোটি মানুষের স্বার্থের জন্য আমরা সংগ্রাম করব। তাই স্বাস্থ্যমন্ত্রীকে পরিষ্কারভাবে বলতে হবে সরকার কি সিদ্ধান্ত নিচ্ছেন এবং এই অস্বাভাবিক অবস্থায় তাঁরা কি ব্যবস্থা গ্রহণ করছেন সেটা আমরা জানতে চাই।

**Mr Speaker :** I requested the honourable member to take his seat not only once but twice. In spite of that he did not pay any heed to my request. If it is done again then I will have to take some steps which will not be very good for the honourable member. Even after my request to take the seat if the honourable member goes on speaking then I will be compelled not to take any cognizance of the speech made thereafter.

**Shri Abdul Bari Biswas :**

স্যার, সাধারণ মানষের স্বার্থের কথা বলতে গিয়ে ২/৪টা কথা বেশী বলে ফেলেছি।

**Mr. Speaker:** Henceforth please try to maintain the discipline, and the request made from the Chair must be given due hearing. You must abide by the decision given by the Chair. Now, I call upon Shri Kumar Dipti Sen Gupta.

**Shri Kumar Dipti Sengupta:**

মিঃ স্পীকার, স্যার, আপনি আপনার রাজনৈতিক জীবনে বহু মহান বিপ্লবীর সংগে সংযুক্ত ছিলেন, পৃথিবীর বিপ্লবের ইতিহাস আপনার জানা আছে। আপনি নিজেকে কোন কোন সময়ে কোন কোন কর্মপদ্ধতির মধ্য দিয়ে প্রতিষ্ঠিত করেছেন। কিন্তু মিঃ স্পীকার, স্যার, আপনি কি বাবুদের বিপ্লব কখনও দেখেছেন? সাড়ে চার শো টাকার সুট পরে যখন আমাদের ডাক্তার বাবুরা, ইঞ্জিনিয়ার বাবুরা পয়সার পর পয়সা উপার্জন করবার জন্য রাসতায় নামেন তখন গ্রামবাংলার মানুষ তাঁদের দামী কাপড়ের দিকে একবার তাকান, তাকিয়ে বলে এরা বিপ্লবী। শহরের সাধারণ মানুষ চিন্তা করে এই বাবুরা আমাদের পয়সায় আরো বড়লোক হবার জন্য আন্দোলনে নেমেছেন। এটা বড়লোককে বড়লোক করার আন্দোলন, এই আন্দোলন মাইনে বাড়ার আন্দোলন। আমাদের সরকার হিসাব করে দেখেছেন এদের দাবি মানতে গেলে ১৫ কোটি টাকা লাগবে। আজকে যখন গ্রাম বাংলার মানুষকে সামান্য সুযোগ সুবিধা দিতে পারি না, আজকে যখন আমরা হাজার হাজার বেকার ছেলেদের চোখের জল মুছিয়ে দিতে পারছি না তখন এই বাবুদের বিপ্লবের সম্মুখীন হতে হয়েছে। এটা অত্যন্ত দুঃখের এবং লজ্জার ঘটনা। মিঃ স্পীকার, স্যার, আমি জানি এই আন্দোলনে একজন ইঞ্জিনিয়ার আছেন যিনি ১৯ শো টাকার স্কেলে গেছেন, যিনি পি এস সি থেকে সাড়ে সাত শো টাকা মাইনের একজন এগজি-কিউটিভ ইঞ্জিনিয়ার হবার ছাড়পত্র পাননি। আমি জানি একজন ডাক্তারকে যিনি বহরম-পুরের সাধারণ মানুষকে শোষণ করে কয়েক লক্ষ টাকা কামিয়ে আজকে বিপ্লবী সেজেছেন। আর এই বিপ্লবী যেদিন বহরমপুরে নকসাল আন্দোলন হয়েছিল সেদিন ১৬ টাকা থেকে ৫ টাকা ফিজ নিয়ে দেশপ্রেমিক হয়েছিলেন। আজকে সাধারণ মানুষ একজন ছেলেকে ডাক্তারি পড়াতে পারবে না, সাধারণ মানুষ একজন ডাক্তারকে দেখাতে পারবেনা। আজকে মল, মূত্র কফ, পিত্ত, রক্ত, এই সমস্তর এখানে কলকাতা ছাড়া কোথাও ভালভাবে হয় না। এই যে অবস্থা চলছে এই অবস্থায় বড়লোকে বড়লোক করার যে আন্দোলন চলছে আমরা সমস্ত শক্তি দিয়ে বিধান সভার বাইরে এই রাজনৈতিক আন্দোলনের মোকাবেলা করব, প্রয়োজন হলে তাদের বাড়ির সামনে অবস্থান ধর্মঘট করব, প্রয়োজন হলে গ্রাম বাংলার গরীব মানুষের স্বার্থে অনশন পর্যন্ত করতে হবে। আজকে হাসপাতালে যারা চাকরি করেন তাঁরা হাসপাতাল ছেড়ে দিয়ে প্রাইভেট প্রাকটিস করুন না, দেখা যাক কত টাকা রোজকার করেন। যাঁরা সরকারী ইঞ্জিনিয়ার আছেন তাঁরা চাকরি ছেড়ে দিয়ে দেখুন না বাইরে কত রোজকার করতে পারেন। আজকে আমরা হাজার হাজার বেকার ছেলেদের টাকা দিতে পারছি না। আজকে সেই ডাক্তার বাবুরা, বড়লোক ইঞ্জিনিয়াররা জেনে রাখুন যে ১৫ কোটি টাকা আমরা দিতে পারবো না, আমরা গ্রাম বাংলার মানুষকে উপেক্ষা করতে পারবো না। কোড অব মেডিকেল এথিক্সএ বেংগল কাউনসিল এ্যাকট অনুযায়ী বলা হয়েছে
"Taking joint action by practitioners belonging to a hospital to opt to abstain from duty or going on strike, such action is detrimental to the interest of health and safety of the patients whom they are appointed to serve. It is open to a practitioner, however, if he is not satisfied with the terms and condition of service to resign his post after giving at least one month's notice to the authorities of the institution."

অর্থাৎ কোড অব মেডিকেল এথিক্স অনুযায়ী কোন ডাক্তারের যাঁরা হাসপাতালে কাজ করেন তাঁদের শক্তি নেই ধর্মঘটের পথে পা বাড়াবার।

[ 2-50—3 p.m. ]

একথা বলা হয়েছে যদি তোমাদের না পোষায় তাহলে কোনরকম গোলমাল করবেনা, সমাজের সেবক হিসাবে এক মাসের সময় দিয়ে চাকুরী ছেড়ে চলে যাবে। স্যার, আমি জানতে

চাই আমাদের দেশে ডি আই রুল, মিসা, এবং প্রিভেনটিভ ডিটেনসন এ্যাকট কেন তৈরি করা হয়েছিল? আজকে যদি এই সমস্ত আইনের মর্যাদা না দেওয়া যায় তাহলে আমার বিশ্বাস গ্রামাঞ্চলের মানুষদের, বঞ্চিত মানুষদের কোন উপকার হবেনা।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাসপাতালের রোগীদের নিয়ে এই যে রাজনীতি করা হচ্ছে সেটা বন্ধ করা হবে কিনা সেটা আমি পরিষ্কার ভাবে স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই। এখানে দীপ্তি সেনগুপ্ত মহাশয় আন্দোলনের কথা বলেছেন। আমার বক্তব্য হচ্ছে এখন বিধানসভা যখন চলছে এবং দেশের মানুষ যখন এই সরকারের পেছনে রয়েছে তখন এই হাজার হাজার রোগীদের জীবন নিয়ে যারা ছিনিমিনি খেলছে তাঁদের বিরুদ্ধে কি কর্মপন্থা গ্রহণ করছেন সেটা পরিষ্কার ভাষায় বিধানসভায় জানান হোক। এই বক্তব্য শুধু আমার নয়, হাজার হাজার রোগীদের পক্ষ থেকে এই বক্তব্য আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি এবং তাঁর কাছ থেকে এর জবাব আশা করছি।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিবৃতির মাধ্যমে দেখতে পাচ্ছি ডাক্তাররা আসছে, সমস্ত হাসপাতাল ঠিকভাবে চলছে। এ সংবাদ ঠিক নয়, এই তথ্য ভুল। আমি জানি হাসপাতালের একাংশ যদি চলে থাকে তাহলে তার কৃতিত্ব হচ্ছে ক্লাশ থ্রি স্টাফ ক্লাস ফোর স্টাফ, নার্সিং স্টাফ এবং জুনিয়ার হাউস স্টাফ-দের, তাঁরাই প্রকৃতপক্ষে বিভিন্ন, হাসপাতাল চালিয়ে নিয়ে যাচ্ছে। ২১ তারিখে প্রথম ঘটনা ঘটে মেডিকেল কলেজের ইডেন হসপিটালে। তাঁরা শুধুমাত্র ধর্মঘট করেননি, যে সমস্ত ডাক্তাররা স্বেচ্ছায় যোগ দিচ্ছিল তাঁদের উপর মেন্টাল প্রেসার দেওয়া হয়েছে। আমি জানতে চাই এস, বি চক্রবর্তী যিনি এন আর এস, মেডিকেল কলেজে কাজ করেন তাঁর কি অধিকার আছে মেডিকেল কলেজে এসে যাঁরা রোগীদের সেবা করছিলেন তাঁদের একথা বলা যে, তোমরা বেরিয়ে যাও। স্যার, আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটা জিনিস জানতে চাই, হসপিটালের ক্লাস থ্রি এবং ক্লাস ফোর স্টাফরা যখন ধর্মঘট করেন তখন প্রিনসিপাল এবং সুপারিনটেনডেন্ট তাঁদের এ্যারেস্ট করান কিন্তু আজকে যারা স্বেচ্ছায় কাজ করতে চান তাঁদের যাঁরা বাধা দিচ্ছেন তাঁদের বিরুদ্ধে তিনি কি স্টেপ নিচ্ছেন?

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটা কথা বলতে চাই যে, প্রতিটি হাসপাতালে ডাক্তাররা না যাওয়ার ফলে রোগীদের বাস্তবিকভাবেই খুব কষ্ট হচ্ছে, অসুবিধা হচ্ছে এবং এটা শুধু শহরেই নয়, গ্রামের অসুস্থ রোগীরাও ভয়ানক কষ্ট পাচ্ছে। আমি এই প্রসংগে একটা কথা জানতে চাই ডাক্তার এবং ইঞ্জিনিয়ার বাবুদের সংগে সরকার কি একটা মর্যাদার লড়াইয়ে নেমেছেন? আপনারা যদি মর্যাদার লড়াইয়ে নেমে থাকেন এবং সেই লড়াইয়ে আপনারা যদি জয়লাভ করেন তাহলেও আমি বলব এটা আপনাদের স্থায়ী জয় হবে না। ডাক্তার এবং ইঞ্জিনিয়াররা আমলাতান্ত্রিক অপদার্থতার বিরুদ্ধে লড়ছে এবং তার বিরুদ্ধে তাঁদের বক্তব্য আছে। এই বিধানসভার অনেক সদস্য আমলাতন্ত্রের বিরুদ্ধে লড়াইয়ের কথা বলেন, কিন্তু ডাক্তার এবং ইঞ্জিনিয়াররা যখন সেই আমলাতন্ত্রের বিরুদ্ধে লড়ছেন তখন তাঁদের এরকমভাবে বকা ঝকা করছেন কেন সেটা ঠিক বুঝে উঠতে পারছিনা।

(গোলমাল)

এটাকে আপনারা মর্যাদার লড়াই করবেন না। পশ্চিম বাংলার স্বাস্থ্য ব্যবস্থাকে বাঁচাবার জন্য আপনাদেরও বিশেষ দায়িত্ব রয়েছে। যে সমস্ত ডাক্তার, ইঞ্জিনিয়ার কাজ করতে refuse

করছে আপনাদের উচিত তাদের সংগে একত্রে বসে তাদের দাবিদাওয়া নিয়ে আলোচনা করুন এবং ন্যায্য দাবীগুলি মেনে নিন।

( তারা কাজ করতে refuse করছে না চিকিৎসা চালিয়ে যাচ্ছে। )

**Shri Ajit Kumar Panja:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতদিন ভেবেছিলাম এর ভেতর কোন রাজনীতি নাই। কিন্তু আজ অত্যন্ত দুঃখের সংগে বলছি সি-পি-আই সদস্যদের মুখে এই কথা শুনে আমি আশ্চর্য্য হয়ে যাচ্ছি।

( কংগ্রেস-বেঞ্চ থেকে হর্ষধবনি। )

আমার সমস্ত বক্তব্যটা আরো পরিষ্কারভাবে রাখতে হচ্ছে-- আমি জানিনা কারা এটাকে মর্য্যাদার লড়াই বলে ভাবছে!

(গোলমাল)

( A voice: এটা আপনাদের রাজনীতি-- এ নিয়ে আপনারা রাজনীতি করছেন। )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একথা বলতে চাইছি- -আমাদের এবার সরকারকে আমরা যেভাবে দেখেছিলাম, তাতে এটা বুঝি status এবং কিছু কিছু financial অসুবিধার জন্য কথা-বার্তা হচ্ছে। আজকে সি পি আই সদস্যদের কাছ থেকে এই সব বক্তব্য শুনে ও তাদের উত্তেজনা লক্ষ্য করে এই ব্যাপার সম্বন্ধে আমাদের একটু নতুন করে ভাবতে হচ্ছে। আমাদের দেখতে হবে এজন্য সত্যিকার এটা বাস্তবিক status কিনা? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ও মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় ও আমি সবাই মিলে একসঙ্গে বসে অত্যন্ত সহানুভূতির সঙ্গে একটু খসড়া তৈরী করেছিলাম--যে জিনিষ এর আগে ভারতবর্ষের অন্য কোথাও হয় নাই--আমরা ভেবেছিলাম এটা হওয়া উচিত--আমরা offer দিয়েছি। কিন্তু তাঁরা তা ঠিক করে নেন নাই, Negotiation চলছে। আর সি-পি-আই সদস্যরা এটা মর্য্যাদার লড়াই-এর কথা বলছেন। এরকম কোন খবর আমরা জানি না। তাদের মেম্বার যাঁরা এখানে আছেন, তাঁরা এই উল্টো খবর দিয়েছেন। আজকে বিধান সভায় আসবার আগে বারোটা থেকে ৪৫ মিনিট ধরে কন্‌ফেডারেশনের একজন প্রতিনিধি ডাক্তারের সঙ্গে এ নিয়ে আলোচনা চালিয়েছি। এখন ঐ সাড়ে চারশো ডাক্তার যদি ওঁদের কাছ থেকে প্রেরণা পেয়ে ওঁদের দলবাজি চালিয়ে যান, তাহলে তাঁরা মস্ত ভুল করবেন। সরকার সজাগ আছেন। যারা রোগী তাদের প্রতি সরকারের যথেষ্ট দায়িত্ব আছে। তবে এটা ঠিক কোন ডাক্তার কোন হাসপাতাল থেকে কোন রোগীকে বিনা চিকিৎসায় ফিরিয়ে দেন নাই। কিন্তু আমাদের সি পি আই সদস্যরা এইভাবে তাদের উত্তেজিত করলে হয়ত আগামীকাল থেকে রোগীদের ফিরিয়ে দেওয়া হবে, তাঁরা cease work করবেন। আমার অবাক লাগছে যে কমুনিষ্ট পার্টি অব ইণ্ডিয়া তাঁরা নাকি গরিবের জন্য। অথচ আমাদের সমস্ত হাস-পাতালে যে সমস্ত রোগীরা রয়েছে, তারা অত্যন্ত গরিব। এই কমুনিষ্ট পার্টি অব ইণ্ডিয়া এখন কেবল সেই গরিব রোগীদের ঘর থেকে বের করে দিতে পারলে তাদের পার্টিমেম্বার ডাক্তারদের মাইনে বাড়িয়ে দিতে পারবেন। কিন্তু সেটা সম্ভব নয়। আমরা এই সম্পর্কে একটা রিপোর্ট তৈরী করছি। খুব শীঘ্র এই হাউসের সদস্যদের সামনে সেই রিপোট আমি রাখবো।

(A voice: No report business, immediate action চাই।)

**তার ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।**

**Shri Satya Ranjan Bapuli :**

We demand that MISA should be applied against these anti- social elements.

**Shri Ajit Kumar Panja :**

আমি মাননীয় সদস্যদের জানাচ্ছি--আমাদের সরকার এ সম্বন্ধে সম্পূর্ণ সজাগ আছে এবং আইনসম্মত ব্যবস্থা অবলম্বন করছে।

( নয়েজ )

[ 3—3-10 p.m. ]

আমি মাননীয় সদস্যদের জানাচ্ছি আমরা যে সমস্ত ষ্টেপ নিচ্ছি তা আমাদের ভেবে চিন্তে নিতে হচ্ছে। অনেক রুগী আছে তাদের কথা আপনারা জানেন। আপনারা এসব দেখতে পাচ্ছেন তাই আমাদের সমস্ত কিছু ভেবে চিন্তে এগোতে হচ্ছে। কনফেডারেসানের ডাক্তাররা এসেছিলেন আমার কাছে। আমি তাঁদের কাছে পরিস্কারভাবে জানতে চাই যে পশ্চিমবাংলার কোন রুগীকে ফেরত দেওয়া হয়েছে কিনা? তাঁরা জানিয়েছেন যে ফেরত দেওয়া হয় নি। আমরা খবর রাখছি যে রিপোর্ট আছে তাতে মেডিকেল কলেজ হাসপাতাল থেকে গ্রামবাংলার হাসপাতাল কোথায় রুগীকে ফেরত দিয়েছে। সরকার নানান রকম ভাবে চেষ্টা করছেন। আপনারা কলিং এ্যাটেনসান দিয়েছেন পরশুদিন আমি কলিং এ্যাটেনসানের উত্তর দেবো। কি কি ব্যবস্থা নেবো সেটা রাখবো। শ্রীকুমার দীপ্তি সেনগুপ্ত যে মেডিকেল রিপ্রেজেনটেটিভ-এর কথা বলেছেন সেটাও দেখবো।

### Message under Rule 181

**Secretary :** Sir, I beg to report that a Message has been received from the Rajya Sabha for the ratification of the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of Article 368 thereof proposed to be made by the Constitution (Thirty-second Amendment) Bill, 1973, as passed by the Two Houses of Parliament.

Sir, I lay the Message on the Table.

## LAYING OF ORDINANCES

### The Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1973

**Shri Sankar Ghose :** Sir, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. V of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

**Shri Harasankar Bhattacharyya :**

স্যার, এটা হতে পারে না। আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে আমরা দেখতে পাচ্ছি যে লেয়িং অফ অর্ডিনান্স অর লেয়িং অফ বিলস যেটার কথা হচ্ছে, সেই লেয়িং অফ বিলস-এর কোন কাজ হতে পারে না। রাজ্যপালের ভাষণের উপর আলোচনা ছাড়া আর কোন আলোচনা হতে পারে না, আর কিছু হলে সেটা আন কনষ্টিটিউসানাল হবে। রাজ্যপালের ভাষণে বর্ণিত অনুচ্ছেদগুলিই আলোচনা হতে পারে। আর কিছু আলোচনা করবার ক্ষমতা বিধানসভার নেই। আমি ভারতীয় সংবিধানের ১৭৬ ধারা, ১৭৬(১) ধারায় আছে।

"At the commencement of (the first Session after each general election to the Legislative Assembly and at the commencement of the first session of each year), the Governor shall address the Legislative Assembly or, in the case of a State having a Legislative Council, both Houses assembled together and inform the Legislature of the causes of its summons."

আমি এই শব্দগুলোর উপর আপনার দৃষ্টি আকর্ষণ করছি। And inform the Legislature of the causes of its summons.

যতক্ষণ না কি কারণে এই বিধানসভা ডাকা হয়েছে এইটা ভাষণে বর্ণিত থাকে ততক্ষণ রাজ্যপালের ভাষণে যতটুকু বর্ণিত রয়েছে তার বাইরে কাজ করার আইনসংগত অধিকার বিধানসভার নেই। এই প্রসংগে আপনাকে দু একটা বিষয়ে উদাহরণ দিচ্ছি। ধর্মবীর যিনি এ্যানথনি ল্যানস্লট ডায়াসের আগে রাজ্যপাল ছিলেন তাঁর ভাষণে আছে,

welcome you to the first session of the year 1968 and I extend cordial greetings to ou. Your main work in this session will be to discuss budget estimates for the oming year and the current year's supplementary estimates and to approve approriation Bills in connection with them. You will also be required to consider nd accord your approval to a number of other Bills.

আমাদের এ্যানথনি ল্যানস্লট ডায়াস তিনি যে ভাষণ দিয়েছেন ২২শে ফেব্রুয়ারী দুঃখের সংগে অথবা চিন্তা করে যাতে বাজেট আলোচনা না হয় তিনি তাঁর ভাষণে বলেছেন, আমি নূতন বছরের এই অধিবেশনে আপনাদের স্বাগত জানাই এবং াদের সম্ভাষণ জ্ঞাপন করে তারপর তিনি কেন ডেকেছেন সেটা বলেন নি বা কজ অফ সামন্স তিনি উল্লেখ করেন নি। তারপর কারা কারা মারা গিয়েছেন এবং কোথায় কষ্ট হয়েছিল এই কটি কথা বলে বলেছেন আপনাদের আলোচনার পূর্ণ সাফল্য কামনা করি। উনি আলোচনা করতে বলেছেন এবং আলোচনার বিষয়বস্তু কি সেটা ভাষণে আছে। এখানে অর্ডিন্যান্স বিল পাস হবে, বাজেট পাস হবে, কি সাপলিমেন্টারী বাজেট পাশ হবে এইজন্য বিধানসভা ডাকছেন এই কথা কোথাও বলা নেই। আপনার কাছে আবেদন করি এবং রুলিং চাই এবং আপনি নিশ্চয় পবিত্র সংবিধানের প্রতি গুরুত্ব দেবেন এবং তার উপর ভিত্তি করেই রুলিং দেবেন, এখানে কোন বিল পাশ হতে পারে না। এখানে ভাষণে বর্ণিত অনুচ্ছেদ ছাড়া আলোচনা হতে পারে না। যদি মনে করেন পশ্চিমবঙ্গের বাজেট দরকার তাহলে আবার অধিবেশন ডাকুন এবং ভাষণ দিয়ে জানাবেন, এই কথা বলে রুলিং দাবী করছি এবং অবিলম্বে আইন পাশ করার চেষ্টা এবং বাজেট পাশ করার চেষ্টা বন্ধ হোক এই দাবী করছি। তা নাহলে সম্পূর্ণ আনকন্সটিটিউসন্যাল হবে।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই পয়েন্ট অফ অর্ডারের উপর বলছি। রাজ্যপালের ভাষণের উপর চারদিন বিতর্ক আছে। রাজ্যপাল ভাষণ দিয়েছেন এবং শেষে বলেছেন আপনারা আলোচনা করুন। সুতরাং ভাষণের আলোচনা নিশ্চয় আমাদের বিষয়বস্তুর মধ্যে। এই চারদিন ভাষণের উপর আলোচনা করবো। এই চার দিন অন্য কোন কাজ হবে না। আপনি ভেবে চিন্তে আইন এবং সংবিধান দেখে শুনে রুলিং দেবেন। কিন্তু যতক্ষণ পর্যন্ত সেই রুলিং না আসে এই আইনসভায় আপনি রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক ছাড়া অন্য কিছু কাজ করতে দেবেন না। এইটুকু আপনার কাছে আবেদন। লেয়িং অফ অর্ডিনান্স, বিল ইত্যাদি করতে দেবেন না ততক্ষণ পর্যন্ত। আমরা চারদিন রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করবো, তারপর কি হবে না হবে, কিন্তু যতক্ষণ না পর্য্যন্ত আপনার রুলিং দিচ্ছেন ততক্ষণ অন্য কোন কাজ হবে না। আপনি রুলিং ভাল করে চিন্তা করে দেবেন। রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক ছাড়া অন্য কিছু অনচিত হবে আপনার রুলিং পাওয়ার আগে।

[3-10—3-20 p.m.]

**Mr. Speaker** : I will give my ruling but the Hon'ble Finance Minister has sought my permission to say something.

**Shri Sankar Ghosh :**

মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক কিছুই আছে। যে সমস্ত বিল আসবে তার সম্বন্ধে বলা আছে, যে সমস্ত উন্নয়নমূলক কাজ হবে সে সম্বন্ধেও বলা আছে এবং যে সমস্ত বাজেট পাশ হবে সে কথাও বলা আছে এবং এই বাজেট পাশ না করলে উন্নয়নমূলক কাজ হবে না। মাননীয় সদস্যরা যে প্রশ্ন তুলেছেন তার কোন অর্থ হয় না। প্রত্যেকটি খাতে কি কৃষি কি সেচ সমস্ত ব্যাপারেই আলোচনা হবে। টাকা বরাদ্দ হলে তবে কাজ হবে। এই যে সমস্ত জিনিস মেনসন হচ্ছে এইসব টেকনোক্রাটস এগুলি আগে থেকে আপনাদের কাছে তিনি বলতে পারেন না। ধরুন কোথাও দুর্ভিক্ষ হোল, কোথাও হাঙ্গামা হোল সে সম্বন্ধে যেহেতু রাজ্যপালের ভাষণে বলা নেই অতএব সেগুলি আলোচনা হবে না, এটা একটা অদ্ভুত কথা। এ প্রশ্ন হাউসে উঠতেই পারে না। একথা চিন্তাও করা যায় না।

**Shri Biswanath Mukherjee :**

কোয়েশ্চেন ও মেনসনের জন্য হাউস সমন হয় নি সেগুলি আলোচনার বিষয় বস্তু নয়।

**Shri Bijoy Singh Nahar :**

মাননীয় স্পীকার মহাশয়, যে প্রশ্ন তোলা হয়েছে তা কনষ্টিটিউসনের মধ্যে আছে এবং মন্ত্রীসভা যখন সেটা ফাইন্যাল করে দিয়েছে তখন এটা গভর্ণরের ড্রাফটের মধ্যে থাকা উচিত ছিল। তবে যে প্রশ্ন ওনারা তুলেছেন যে ভাষণে যা আছে তা ছাড়া অন্য কোনকিছু আলোচনা হতে পারে না, এটা কিন্তু আমি মনে করি ঠিক নয়। এই কারণে যে এই কনষ্টিটিউসন অব ইণ্ডিয়া অনুসারে এসেম্বলী সমন হলেও এসেম্বলী কি আলোচনা করতে পারে না পারে সেটাও সেখানে রয়েছে। আমাদের ৩০শে মার্চের মধ্যে বাজেট পাশ করাতে হবে গভর্ণর সেকথা বলেছেন। আমরা এখানে কনসিডারেসন করতে পারি অবতারণা করতে পারি বিভিন্ন জিনিস কনসিডার করতে পারি। কেবলমাত্র টেকনিক্যাল গ্রাউণ্ডে বন্ধ হতে পারে না। অবশ্য এটা দেওয়া উচিত ছিল একথা স্বীকার করতেই হবে। তার সঙ্গে সঙ্গে দেখুন বিলাতে পার্লামেন্টে দেখুন কুইন বা কিং বক্তৃতা করেন তারমধ্যে এইসব কোন কথাই থাকে না। কেবল ভাল ভাল কথা বলে বলেন কনসিডার করুন আপনারা। তারপর সেখানে বিল আসে অনেককিছু হয় তা তাঁর ভাষণের মধ্যে থাকে না। গভর্ণর না বললে এখানে সেটা আলোচনা হবে বা সে জিনিস উঠতে পারবে না এই যে সব প্রশ্ন তুলেছেন এর কোন যৌক্তিকতা নাই বলে আমি মনে করি।

**Shri Abdus sattar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বিজয়বাবু যে কথা বলেছেন যে ভুল হয়েছে আমি মনে করি এটা ঠিক নয়, ভুল কিছুই হয়নি। সমস্ত কিছু থাকতে পারেনা। এটা লিগ্যাল পয়েন্ট হতে পারে না। অবশ্য ভিউ আলাদা থাকতে পারে। সংবিধান কারও মনোপলি নয় যে তাঁরাই কেবল জানেন। আরও অনেকেই জানেন। সংবিধানেন রুল ১৯, রুল ১৭, ১৮ দেখলেই পরিষ্কার হয়ে যাবে। Date fix for discussion on Governors address. সেটা in consultation with the leader of the House.

করা হবে এটা আছে। স্কোপ অব ডিসকাসন তা রুলসের মধ্যে আছে। তারপর মেম্বাররা এমেণ্ডমেন্ট নিয়ে আসবেন। ১৯-এতে বলছে

Notwithstanding that a day has been allotted for discussion on the Governor's address, a motion or motions for leave to introduce a Bill or Bills may be made and a Bill or Bills may be introduced on such day, and other business of a formal character may be transacted on such day before the House commences or continues the discussion on the address. So this is clear.

আমি জানি যে আপনি সংবিধান পড়ে এসেছেন। আপনি অধ্যাপক মানুষ, আপনি নিশ্চয় ছাত্র পড়ান এবং ছাত্র হিসাবে আপনার কথা শুনেছি। কিন্তু প্রশ্ন হচ্ছে হবে না, অবৈধ হয়ে গেছে-- গভর্ণর'স এ্যাড্রেসে যে ট্রানজাকসন আছে তাতে সব কিছু ইনকরপোরেটেড থাকবে ইন দি এ্যাড্রেস এ কোথাও হয়নি, অতীতেও হয়নি, ভবিষ্যতেও হবে না, এখনও নই। ইন দি মিনটাইম ডিসকাসনের আগে সেটা বিল আকারে আসতে পারে। এই বিল যদি না থাকতো তাহলে গভর্ণর'স এ্যাড্রেস আসতো না, আদার ট্রানজাকসানসে সেটা করা যেতে পারত। আমাদের রুল অব প্রসিডিওর এণ্ড কণ্ডাক্ট অব বিজনেসের রুল ১৯-এ পরিষ্কার বলা, হবে না, এটা ঠিক নয়।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে রুলের কথা বললেন-- রুলে আছে রাজ্যপাল যেদিন ভাষণ দেবেন, তারপর যখন ভাষণ নিয়ে আলোচনা হবে, সেই আলোচনার সময় কোন বিল হতে পারে-- ঐ রুল ঠিক। আমি রুল চ্যালেঞ্জ করি নি। আমার পয়েন্ট হচ্ছে রাজ্যপালের ভাষণ দেওয়ার একটা বিশেষ দায়িত্ব হচ্ছে যে, কেন তিনি বিধানসভা ডাকছেন সেটা বলে দেবেন, এটা তাঁর সাংবিধানিক দায়িত্ব। এই সাংবিধানিক দায়িত্ব তিনি পালন করেছেন ভাষণ দিয়ে, ভালবাসি বলে ভাষণ দিয়েছেন, তা নয়। তাঁর সাংবিধানিক দায়িত্ব ১৭৬ নং ধারায় পরিষ্কার লেখা আছে inform the Legislature of the causes of its summons. কিন্তু তাঁর ভাষণ পড়ে কেন তিনি বিধানসভা ডেকেছেন এটা আমরা পারিষ্কারভাবে বুঝতে পারিনি। অতীতে আরো অনেক রাজ্যপাল ছিলেন, এ, এল, ডায়াস সাহেব এই নতুন রাজ্যপাল হয়েছেন তা তো নয়-- তিনি যদি তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করে থাকেন--তাঁর একটা করা উচিত ছিল যে কোন মতেই অন্য কোন কাজ করবেন না, করলে সংবিধানের বিরুদ্ধাচরণ করবেন। সংবিধানকে ভাঙবেন না, সংবিধানকে রক্ষা করার পবিত্র দায়িত্ব এবং কর্তব্য--আপনি সেটাকে রক্ষা করুন।

**Dr Zainal Abedin :**

মঃ স্পীকার স্যার, রুল ২৮ অনুযায়ী বিজনেস এ্যাডভাইসারি কমিটি যে বিজনেস ফিক্স করেছেন তাতে দেখবেন,

The allocation of time in respect of Bills and other business as approved by the House shall take effect as if it were an order of the House and shall be notified in the Bulletin.

আপনি বুলেটিনে নোটিফায়েড করে দিয়েছেন এবং
accordingly the Finance Minister has laid the Ordinance
সুতরাং এসব কিছু আসতে পারে না।

**Shri Bijoy Sing Nahar :**

স্পীকার মহোদয়, আমি একটুখানি বলব। সাত্তার সাহেব মাননীয় মন্ত্রী মহাশয় যেটা দেখালেন সেটা হচ্ছে--সেই নিয়মটা হল গভর্ণর'স এ্যাড্রেস ডিসকাসনে অন্য কোন কথা নিতে হলে হাউসের স্পীকারের অনুমতি দরকার হয়। কনস্টিটিউসন অব ইণ্ডিয়া-তেও এই ব্যাপারটি রয়েছে, রুল তাকে ওভারাইট করতে পারে না, সাত্তার সাহেব সেটা ভুলে গেছেন কনস্টিটিউসনে রয়েছে কজেস অব সামনস বলতে হবে। গভর্ণর সাহেব বর্তমান পরিস্থিতির কথা বলেছেন। তা'তে বলেন নি যে

বাজেট ডিসকাসন এই সেসানে হবে, বিল এই সেসানে আসবে, সেটা একটু ভুল হয়েছে। এটা স্বীকার করার কোন অসুবিধা নেই, এটা দেখে দেওয়া উচিত ছিল। কিন্তু তাই বলে আমরা এই হাউসে ডিসকাসন করতে পারব না সেটা ঠিক নয়। কনষ্টিটিউসন অধিকার দিয়েছে যখন হাউস ডাকা হয়, বিধানসভা ডাকা হয় তখন বিধানসভায় কি কি আলোচনা হবে সেটা ঠিক করার ব্যবস্থাও অন্য রীতিতে রয়েছে এবং শুধু এখানে নয়, পার্লামেন্ট, অন্যান্য জায়গাতেও রয়েছে। তবে পূর্বে পূর্বে যতবার ভাষণ হয়েছে তাতে তাঁকে বলতে হয়েছে যে এই সেসানে কি কি জিনিস হবে, সেটা এবার বলা হয় নি।

**Shri Abdus Sattar :**

সমস্ত কিছু ডিটেল্‌স বলতে হবে এইরকম কোন বিধান নেই, কজেজ ফর সামনিং দি হাউস। আমি তো বলছি ডিটেল্‌স দেওয়া হয়নি।

**Shri Bijoy Sing Nahar :**

কজেস-এর ব্যাপার দেওয়া নেই।

**Shri Harasankar Bhattacharyya :**

আমরা সদস্যরা মনে করি ভুল হয়েছে। সংবিধানে ভুল বলে কোন কথা হয় না। সংবিধানে যদি আমাদের ভুল থেকে থাকে তাহলে সংবিধানকে পাল্টাতে হবে, অথবা আবার নতুন করে রাজ্যপালকে ভাষণ দিতে ডাকতে হবে,-এর মাঝামাঝি কোন পথ নেই।

[ 3-20—4-10 p.m. including adjournment ]

**Shri Sankar Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাকে একটা আইনগত প্রশ্ন হিসাবে তোলা হয়েছে। এ ক্ষেত্রে আমি পরিষ্কার ভাবে বলতে চাই যে আর্টিকেল ১৭৬(১)-এ বলা হয়েছে যে Governor is to inform the Legislature of the causes of its summons, কেবলমাত্র আইনগত প্রশ্ন যদি আসে তাহলে গভর্ণর যদি ইনফর্ম নাও করেন--আমি আগেই ধরে নিচ্ছে-- যদি ইনফর্ম নাও করতেন তাহলেও হাউসের যে সমস্ত পাওয়ার আছে তা কিছুতেই এ্যাব্রিজড হতে পারে না। এখানে কনষ্টিটিউসানের ব্যাখ্যার প্রশ্ন যদি আসে, কনষ্টিটিউসানে যদি বলে দেয় যে না, আদারওয়াইজ বিজনেস ক্যাননট বি ট্রানসাকটেড ইন দি হাউস তাহলে হাউসের উপর এই এমবারগো আসতে পারে, হাউসের এই অধিকার আরও হরণ হতে পারে, সেটা হচ্ছে কনষ্টিটিউসানাল পজিসান, লিগ্যাল পজিসন। তারপর একটা ছোট প্রশ্ন, গর্ভণার কজ-গুলি জানিয়েছেন কিনা? কিন্তু বড় প্রশ্ন গর্ভণার কজগুলি জানান কি না জানান তার উপর হাউসের অধিকার নির্ভর করে না। হাউসের যে ইনএ্যালিয়েনেবল রাইট টু ডিসকাস ম্যাটারস, যা তার পাওয়ারের মধ্যে আছে তা গর্ভণার জানান কি না জানান তার উপর নির্ভর করে না, সেটা হচ্ছে বড় প্রশ্ন। সেখানে কনষ্টিটিউসানাল কোন বার নেই, কনষ্টিটিউ-সানাল কোন এমবারগো নেই, কনষ্টিটিউসানাল কোন ইনজাংসান নেই। তারপর যেটা ছোট প্রশ্ন সেটা হচ্ছে, গর্ভণর জানিয়েছেন কিনা। কিন্তু না জানালেও তার থেকে কনসিকি-উয়েন্স এই নয় যে হাউসের পাওয়ার চলে যাচ্ছে। সেখানে গর্ভণার কতটা জানাবেন—গর্ভণার বেশী জানাতে পারেন, কম জানাতে পারেন, ডিটেল বলতে পারেন, ছোট করেও বলতে পারেন, সেটা গর্ভণারের এ্যাবসোলিউট ডিসক্রিসান। তার ভেতরে হাউসের পাওয়ার এ্যাফেকটেড হয়না। কারণ যখন হাউস চলবে তখন বহু বিল আসবে। গর্ভণার যখন তাঁর এ্যাড্রেস দেবেন তখন কল্পনাও করা যায় না। ধরুন ট্যাকসেসান বিল আসতে পারে। আমাদের ১৫০ কোটি টাকা পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য সংগ্রহ করতে হবে। সেখানে কি বিল আসার আগেই গর্ভণার ডিসক্লোজ করে দেবেন? তাহলে কি কোথায়

কর ধার্য্য হবে সেটা আগেই প্রকাশ করে দিতে হবে এবং তাহলেই আলোচনা করা যাবে--এ যুক্তি খাটতে পারে না, কোন বিধানসভায় খাটেনি, কোন পার্লামেন্টে খাটেনি। সুতরাং দটি প্রধান প্রশ্ন, যদি গর্ভণার হাউসকে ইনফর্ম নাও করেন তাহলে কোন কনস্টিটিউসানাল বার আছে কিনা যে হাউস তার ইনএ্যালিয়েনেবল রাইট-- হাউসের যে কনস্টিটিউসানাল ক্ষমতা রয়েছে আলোচনা করার সেটা নিয়ে নেওয়া হয়েছে কিনা। সেটা নয়। সেটাই হচ্ছে প্রধান কথা। কারণ যে ভাবে প্রশ্নটা তোলা হয়েছে সেটা হচ্ছে, গর্ভণার যদি হাউসকে না জানান তাহলে সে বিষয়ে আলোচনা করা যায় না। এ যুক্তি যে কত ভুল, কত কনট্রাডিকটরি, কত ফ্যালাসিয়াস সেটা প্রমাণিত হচ্ছে। কাজেই না বললে নতুন বিল আসতে পারবে না বা আলোচনা হতে পারবে না যদি আমরা এই থিয়োরীতে যাই তাহলে গর্ভণার প্রতিটি পুঙ্খানুপুঙ্খরুপে না জানালে যে এটা আলোচনা হবে এই অবজেকসান তোলা হবে বা গর্ভণারের পারমিসান নিতে হবে যে এই যে বক্তব্য রাখা হয়েছে তার উপর বক্তব্য রাখবো এই জিনিস হতে পারে না। সুতরাং মূল যে সমস্যা সেটা হচ্ছে, কনস্টিটিউসানাল কোন নেগেটিভ প্রভিসান নেই যে এটা না বললে হাউস চলতে পারে না।

**Shri Harasankar Bhattacharyya :**

স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একরকম ডিমাগোগী বক্তব্য দেবেন আশা করতে পারিনি। আমি ওঁর কাছ থেকে একটা ভাল আলোচনাই আশা করেছিলাম। এ বিষয়ে, স্যার, আপনার রুলিংটা আমরা শুনতে চাই।

**Mr. Speaker :** The only question you have raised is whether there has been sufficient compliance with Article 176(1).

**Shri Harasankar Bhattacharyya :**

আশা করি আপনি এই বিষয়ে একটা রুলিং দেবেন।

**Mr. Speaker :** I shall give my rulling on the point of order after recess. Now I adjourn the House for 40 minutes.

(At this stage the House was adjourned for 40 minutes).

**After Adjournment**

[ 4-10—4-20 p.m. ]

**Mr. Speaker :** Honourable Members, a point of order has been raised. Clause 1 of Article 176 lays down that the Governor shall address the Legislative Assembly and inform the Legislature of the causes of its summons. A point of order has been raised by Honourable Shri Harasankar Bhattacharyya stating that since in the Governor's Address there is no mention of the causes for which the Legislative Assembly has been summoned, the provisions of Article 176 have not been complied with and the summoning of this House is not constitutionally valid. I have looked into the Governor's speech and I find that the point raised by the honourable member is merely academic and is not based on any fact of substantial non-compliance with the said provisions of the Constitution. It is not laid down in the Article referred to that the causes of the summons should be in specific terms. In other words, the Governor shall explain in the speech some of the salient features of the working of the Government and the proposed measures which the Government wish to adopt in the executive and in the legislative fields. It is not to be understood that the Governor's speech must contain a full list of business which the Government propose to introduce in the session for which the Assembly has been summoned. Some broad aspects of the working of the Government may only be discussed in the Governor's speech and indication given as to the way in which the Government wish to direct its activities in the coming months. I may now cite a few examples. At page 2 of the speech it is stated that the Government is determined to meet the food situation and expects constructive and timely support

of the people. In paragraph 5 it is stated that the Government will remain unrelenting in its quest for sources of production and supplies within the State and outside. At page 4, in paragraph 6 it is stated that the Government is considering effective measures to deal with inter-union and intra-union rivalries. In paragraph 7 it is mentioned that a Bill is proposed to be introduced for the welfare of labour. In paragraph 11, unemployment problem is proposed to be solved. In paragraph 12, suggestion is that there should be close and constant review of the power rationing system. In paragraph 14 there is a proposal to start a Mini Steel Plant in Nadia. It is no use multiplying examples. I can only say that the provisions of the Article referred to by the honourable member have been fully complied with in so far as the Governor's speech is concerned and there is no scope for raising these questions as the honourable member has sought to do. After stating the problems in 41 paragraphs.the Governor has concluded by saying "with these words I leave you to your deliberations and wish you all success". The cause of the summons could not have been stated in clearer terms. I, therefore, reject the point of order.

## LAYING OF ORDINANCES

### The Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1973

**Shri Sankar Ghose:** Mr. Speaker Sir, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. V of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Finance (Sales Tax) (Second Amendment) Ordinance, 1973

**Shri Sankar Ghose:** Mr : Speaker Sir, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Second Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. VI of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Motor Spirit Sales Taxation (Amendment) Ordinance, 1973

**Shri Sankar Ghose:** Mr. Speaker, Sir, I beg to lay the Bengal Motor Spirit Sales Taxation (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. VII of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengaal Tanks (Acquisition of Irrigation Rights) Ordinance 1973

**Shri Gurupada Khan:** Mr. Speaker, Sir, I beg to lay the West Bengal Tanks (Acquisition of Irrigation Rights) Ordinance, 1973 (West Bengal Ordinance No. VIII of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Industrial Infra-Structure Development Corporation Ordinance, 1973

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, with your permission, I beg to lay the West Bengal Industrial Infra-Structure Development Corporation Ordinance, 1973 (West Bengal Ordinance No. IX of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Taxes on Entry of Goods into Calcutta Metropolitan Area (Amendment) Ordinance, 1973

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to lay the Taxes on Entry of Goods into Calcutta Metropolitan Area (Amendment) Ordinanc, 1973 (West Bengal Ordinance No. X of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

**The Calcutta Metropolitan Development Authority (Amendment) Ordinance, 1973**

**Shri Gyan Singh Sohanpal** : Mr. Speaker, Sir, with your permission, I beg to lay the Calcutta Metropolitan Development Authority (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. XI of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

**The Bengal Municipal (Amendment) Ordinance, 1973**

**Shri Subrata Mukhopadhoya** : Mr. Speaker, Sir, I beg to lay the Bengal Municipal Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. XII of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

**The Bengal Finance (Sales Tax) (Third Amendment) Ordinance, 1973**

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Third Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. XIII of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

[ 4-20—4-30 p.m. ]

**The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Ordinance, 1973**

**Shri Gurupada Khan** : Sir, I beg to lay the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. XIV of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

**The Hooghly River Bridge (Amendment) Ordinance, 1973**

**Shri Gyan Singh Sohanpal** : With your permission, Sir, I beg to lay the Hooghly River Bridge (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. XV of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

**The Bengal Agricultural Income-Tax (Amendment) Ordinance, 1974**

**Shri Sankar Ghose** : Sir, I beg to lay the Bengal Agricultural Income-Tax (Amendment) Ordinance, 1974 (West Bengal Ordinance No. I of 1974), under Article 213(2)(a) of the Constitution of India.

**The Rice-Milling Industry (Regulation) (West Bengal Amendment) Ordinance, 1974**

**Shri Gyan Singh Sohanpal** : With your permission, Sir, I beg to lay the Rice-Milling Industry (Regulation) (West Bengal Amendment) Ordinance, 1974 (West Bengal Ordinance No. II of 1974), under Article 213(2)(a) of the Constitution of India.

**The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Ordinance, 1974**

**Shri Sankar Ghose** : Sir, I beg to lay the West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Ordinance, 1974 (West Bengal Ordinance No. III of 1974), under Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

**Amendments to the West Bengal Standards of Weights and Measures (Enforcement) Rules, 1959**

**Shrt Gyan Singh Sohanpal** : With your permission, Sir, I beg to lay the amendments to the West Bengal Standards of Weights and Measures (Enforcement) Rules, 1959.

দিয়ে কিনে অন্য বাজেট কাট করছে— এই সব মানুষদের হাতে ক্ষমতা দেন কেন। কারখানা থেকে আরম্ভ করে গ্রাম পর্যন্ত সেই মানুষ সেই সব চাষীদের হাতে ক্ষমতা দিন— দেখ তোমাদের জন্য এখানে ধান চাউল ষ্টক থাকুক তোমাদের প্রয়োজনের জন্য তোমরা মজুত উদ্ধার কর। আজকে যে মজুত করবে ঘুস খাবে সঙ্গে সঙ্গে তাদের শাস্তি দাও। এই ক্ষমতা তাদের দিন। সহরে যারা কিনে খায় সেই কিনে খাওয়া মানুষদের হাতে ক্ষমতা দিন। দেখি তারা চিট করতে পারে কিনা। কিন্তু আপনারা সে ক্ষমতা দেবেন না। তাদের আপনারা একটি মাত্র ক্ষমতা দিয়েছেন ভোট। তোমরা ভোট দিয়ে দাও— সেই অভিমন্যুর মত চক্রবুহে ঢুকিয়ে নাও। কি করে বুহের মধ্যে ঢোকানো যায় কি করে ভোট বাক্সে ঢুকিয়ে নেওয়া যায়— এই ক্ষমতা তাকে দিয়েছেন আর কোন ক্ষমতা দিতে পারেন নি। তারজন্য আপনারা ন্যাশানালাইজেসনকে ডিসক্রেডিট করছেন। আর দক্ষিণপন্থী বিরোধী দল বলছে মানুষকে— দেখ এই মূল্যবৃদ্ধি কেন হোল, এই মূল্যবৃদ্ধির কারণ হচ্ছে কমিউনিষ্ট পার্টির পরামর্শ। ইন্দিরা গান্ধী কমিউনিষ্ট হয়ে গেছে। আজকে কমিউনিষ্ট পার্টির পরামর্শে জাতীয়করণ করতে গিয়ে সর্বনাশ হয়েছে। কমিউনিষ্টরা জাতীয়করণ করবার পরামর্শ দিয়েছে ঠিকই— কিন্তু তা কিভাবে চালাবেন ঐ সংস্থা— কাকে দিয়ে চালাবেন। ঐ সব বড় বড় আমলাদের দিয়ে, বড় বড় ব্যবসায়ীদের দিয়ে— তাদের সঙ্গে যুক্ত হয়ে সেইভাবে চালাবেন? সে কি করলো? সেই ভূষি কেলেঙ্কারীর রিপোর্ট বেরুলে দেখা যাবে সেই কৌশল, কয়লাতে দেখা যাবে সেই কৌশল— সবেতেই তাই। কয়লায় উৎপাদন বাড়লো। কিন্তু প্রকৃত লোক পেল কিনা জানি না কমিউনিষ্ট পার্টির ডিসক্রেডিট হোল। পারমিট দেওয়া হোল— কে পেল জানি না— নিশ্চয়ৎ সেটা ব্যবসায়ীকে দেওয়া হচ্ছে— সে আবার আর এক ব্যবসায়ী কিনছে। অতএব সেটা এক প্রথম ব্যবসায়ী মুনাফা করছে তারপর দ্বিতীয় লোক তার উপর মুনাফা করছে এইভাবে এক্সট্রা মুনাফা করতে করতে যখন আমাদের কাছে কয়লা এসে পৌঁছোলো তখন কয়লা জাতীয়করণ করবার আগে যে দাম ছিল তার চেয়ে অনেক বেশী দাম হোল। তারপর দক্ষিণপন্থী শক্তি যারা চায় ব্যবসায়ীদের পূর্ণ স্বাধীনতা, পুঁজিপতি মুনাফাখোরদের পূর্ণ স্বাধীনতা তারা উল্লসিত হোল তারা মানুষের কাছে প্রোপাগাণ্ডা করতে লাগলো দেখ দেখ কি হোল। আমরা দেখতে পাচ্ছি এই রাজ্যে সব কিছু ডিসক্রেডিটেড হচ্ছে, গণতন্ত্র, জাতীয়করণ সব ডিসক্রেডিটেড হচ্ছে। অথচ সেটাই হোল একমাত্র রাস্তা— এ ছাড়া অন্য কোন উপায় নেই। একথা প্রমাণ করেছে গত ২৬ বছরের ইতিহাস। কোল জাতীয়করণ করলেন কবে? বেশীরভাগ তো তাদেরই হাতে ছিল— আপনাদের হাতে নেই— ডাল, তেল, ডালডা সবই তাদের হাতে ছিল আরও তাদের হাতে আছে আপনাদের হাতে নাই। এবং এমন কি ধান চালের পাইকারী ব্যবসাও তাদের হাতে, আপনাদের হাতে নাই। টায়ারে আগুন লাগলো কেন— তবু আপনারা বলছেন সমাজবাদ করতে গিয়ে সর্বনাশ হয়ে গেল— সমাজবাদের কুশপুত্তলিকা দাহ কর— সমাজবাদ ভারতবর্ষে সর্বনাশ করে দিল। সমাজবাদের 'স' হোল না— সমাজবাদ ভারতবর্ষে সর্বনাশ করলো। এই আওয়াজ আপনারা তুলতে পেরেছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে অভাবের কথা বলা হয়। কিন্তু গত বছর পশ্চিমবাংলায় কি অভাব ছিল চালের। আমার বন্ধু খাদ্য মন্ত্রী ওখানে বিরস বদনে বসে আছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি—অবশ্য তিনি সব সময় খাদ্য মন্ত্রী ছিলেন—আগে আর একজন ছিলেন —আমি জিজ্ঞাসা করি সাত্তার সাহেবের হিসাবে যে ১৯৭৩ সালে সব রকম মিলিয়ে ৬৭ লক্ষ টন খাদ্যশস্য হয়েছে আমন বোরো— আউস গম সব মিলিয়ে। আর ভারত সরকারের কাছ থেকে আমরা কিছু চেয়েছি। ভারত সরকারের কাছ থেকে আমরা কত গম চেয়েছি? ভারত সরকারের কাছ থেকে কত গম পেয়েছি? সবচেয়ে কম পেয়েছিলাম ১৯৬৭ সালে এবং সবচেয়ে বেশী পেয়েছিলাম ২১ লক্ষ টন। আর গত বছর আমরা পেয়েছি ১৫ লক্ষ ৫৩ হাজার টন।

টোটাল কত হয়, ৮২ লক্ষ ৫৩ হাজার টন। আমাদের প্রয়োজন কত? এ্যাভারেজে ৪৫০ গ্রাম করে যদি ধরা হয়, যেটা আমাদের ভারত সরকারের হিসাব তাহলে আমাদের প্রয়োজন হয় বীজ ইত্যাদি সমস্ত কিছু স্বাভাবিক অবস্থায় হিসাব ধরে ৮৭ লক্ষ টন। যদি ধরেন ৮৭ লক্ষ টনের ভিতর ৫ লক্ষ টন কম হয়েছে তাহলে কত হচ্ছে? ৬ পারসেন্ট-এর মত হবে। শতকরা

৬ ভাগের মত যদি আমাদের অভাব হয়ে থাকে তাহলে আড়াই গুণ কেন দাম হবে? এই তো আমাদের অর্থনীতির নিয়ম এবং একটু অভাব হলে অনেক বেশী দাম হবে সেটাই আমাদের অর্থনীতির নিয়ম, সেটাই পুঁজিবাদী অর্থনীতির নিয়ম, জঙ্গলের অর্থনীতি, জঙ্গলের রাজত্বের এটাই নিয়ম। এটা প্রকৃত সভ্যতার নিয়ম নয়। সেসব কিরকম অর্থনীতি— আপনারা মেনে চলেন সেই অর্থনীতি। তাই আমার প্রশ্ন শতকরা যদি ৬ ভাগ খাদ্যাভাব হয়ে থাকে আমাদের এই পশ্চিমবাংলায় তাহলে আমাদের এখানকার মানুষের এত হাহাকার হবে কেন, এত মূল্যবৃদ্ধি হবে কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সহযোগিতার কথা বলা হয়। আমি কমুনিষ্ট পার্টির পক্ষ থেকে জোরের সঙ্গে এই কথা বলব, খাদ্যমন্ত্রী এখানে আছেন এবং আশা করি মুখ্যমন্ত্রী ওখানে বসে শুনছেন, সাত্তার সাহেবও আছেন, তিনি জানেন, আমরা কমুনিষ্ট পার্টির পক্ষ থেকে এই রকম অবস্থা সামলাবার জন্য যে প্রস্তাব দিয়েছিলাম সেই প্রস্তাব আপনারা শুনেছিলেন? আমরা লিখিত প্রস্তাব দিয়েছি আপনাদের কাছে, আপনাদের সঙ্গে আলোচনা করেছি যে ধান-চালের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ব করুন —বলেছিলেন এ আমরা পারব না। কি করে করবেন? মিলের উপর নির্ভর করছেন এবং সংগ্রহ যা করবেন তার বেশীর ভাগই মিলের কাছ থেকে আসবে। আমরা বলেছিলাম মিল যদি না দেয় তাহলে কি হবে? তাহলে বললেন টু থার্ডস মিল দখল করে নেব। আমি বললাম মিল দখল করে নেবেন তো ধান কোথায় পাবেন? যদি আজকে ধান চাল সংগ্রহের জন্য আপনাদের যে সংগঠন সেই সংগঠনকে তৈরী না করেন, জনতাকে তার সঙ্গে জড়িয়ে যদি না দেন— মিল দখল করে নেবেন, ধান কোথায় পাবেন, চাল কোথা দিয়ে তৈরী হবে— আমাদের সেই কথা তো শোনেন নি। আমরা অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিষ সম্বন্ধেও বলেছিলাম— এখানে মাননীয় খাদ্যমন্ত্রী বসে আছেন, এখানে ইমপোর্টারদের কিভাবে কনট্রোল করছেন— তাদের ষ্টকের প্রতিদিনের হিসাব দিতে হবে এই রকম কোন নিয়ম জারী করেছেন? তারা কতটা ষ্টক এক সঙ্গে রাখতে পারবে, তার একটা লো সিলিং জারী করেছেন? করেন নি। নিজেরা কিনে আনবার জন্য কি ব্যবস্থা করেছেন? করপোরেশন হচ্ছে, হবে— একে কন্ট্রোল করবার কি ব্যবস্থা করেছেন? কিছুই নেই। পাবলিক ডিহোর্ডিং মুভমেন্ট আরম্ভ করেছিল বলেই ওরা একটু ভয় পেয়ে গিয়েছিল, তাই গভর্মেন্টও ভয় পেয়ে গিয়েছিল ড্রাই হয়ে যাবে, সব শুকিয়ে যাবে। কারণ, তাদের ব্যবসা তারা বোঝে এবং ব্যবসা তারা বন্ধ করে দিয়ে চুপ চাপ বসে থাকবে। দু একটাকে গ্রেপ্তার করলাম, তারপর জেল থেকে বেরিয়ে গেল মোটা মোটা ঘুষ দিয়ে এবং তারপর যেমন ব্যবসা চালাচ্ছিল আবার তেমনি ব্যবসা চালাল। এখন ধান চাল সংগ্রহের অবস্থাটা কোন্ পর্য্যায়ে আছে— খাদ্যমন্ত্রী বলবেন হয়ত সওয়া ১ থেকে দেড় লক্ষ টন সংগ্রহ হয়েছে। কিন্তু আমি আপনাদের বলছি— আমার নিজের কনস্‌টিটিউএন্সি মেদিনীপুর থানার বেশীর ভাগই হল সহর, অল্প একটু জায়গা গ্রাম। তার এক অংশে বৃষ্টি হয়নি, ফসল খুব খারাপ হয়েছে, আর একটা অংশে কিছু মাঝারি ফসল হয়েছে। তবু সেখানে যে জোতদারদের জমি আছে, গভর্মেন্ট থেকে তাদের উপর লেভি ধার্য্য করা হয়েছিল ১২০০ টন। তারা এ্যাপিল করল। এ্যাপিলে তাদের যুক্তি শুনে কমিয়ে দিলেন— করে কত করলেন? ৮০৯·৯ টন করলেন। তার মানে ধরুন প্রায় ৮১০ টনের মত। কিন্তু এখন পর্য্যন্ত কত লেভি সংগৃহীত হয়েছে? ১৩৬·৫ টন। আর মজুত উদ্ধার কত হয়েছে? ১৫৩·২ টন। চালকল কত দিয়েছে? ২১·৫ টন। স্বেচ্ছায় কত বিক্রী হয়েছে? ০·৫ টন। আমি আপনাদের বলছি যদি এই লেভি ৮০০ টন ধরেন তাহলে পশ্চিমবাংলায় কত হওয়া উচিত? একটি ছোট ব্লকে মাত্র ৮টি অঞ্চল— তাহলে পশ্চিমবাংলায় কত হওয়া উচিত এবং তারপর ডিহোর্ডিং-এর ভিতর দিয়ে কত পাওয়া সম্ভব, প্রকৃত ডিহোর্ডিং কে করেন— গ্রামে বেরিয়েছিলাম ভিক্ষা করতে, আমি নাম না বলে একটি কথা বলি। আমি একদিন একজায়গায় মিটিং করে ফিরছিলাম। জেলা কংগ্রেস সভাপতি এবং সম্পাদকের সঙ্গে দেখা হল। কি দাদা কোথায় গিয়েছিলেন? আমি বললাম মিটিং করতে গিয়েছিলাম। তোমরা ভাই কোথায় গিয়েছিলে? ধান চালের জন্য গিয়েছিলাম। তা ভাল। আমি সহজ লোক, সোজা কথা বলি, ঘুরিয়ে ফিরিয়ে কথা বলি না— আমি বলি ভাই ভিক্ষা করতে, না লেভি আদায় করতে?

[6 00—6-10 p.m.]

বললেন, দাদা ভিক্ষা করতে এসেছি। সকলের কাছেই গিয়ে বললাম— গরিব লোক, মাঝারি লোক, বড় লোক, যাদের বেশী জমি আছে, যাদের কম জমি আছে, যারা মজুত করে, যারা মজুত করে না— সকলের কাছে গিয়েই বললাম, কিছু কিছু দাও— বুদ্ধ এসেছেন তোমার দুয়ারে, মাগিছেন ভিক্ষা, সকলেই কিছু কিছু দাও। তোমরা যারা দরিদ্র মানুষ তোমরা কিছু দাও, আবার যারা বড়লোক তোমরাও কিছু দাও, এই হল স্বেচ্ছা সংগ্রহ। তারপর মজুত উদ্ধার অভিযান কি রকম? বেছে বেছে মজুত উদ্ধার, বেছে বেছে বাদ। স্যার, আমাদের পার্টির প্রস্তাবে এর আগে একটা কথা বলা হয়েছিল যে আপনারা এই অবস্থাটা সৃষ্টি করেছেন, মজুতদার এবং মুনাফাখোরদের সঙ্গে কম্প্রোমাইজ করে— আপোষ করে। এবারের প্রস্তাবে আমরা বলেছি শুধু আপোষ নয়, কলিউসন, যোগসাজস করে। মজুতদার এবং মুনাফাখোরদের সঙ্গে আপোষ এবং যোগসাজস করে এই অবস্থার সৃষ্টি করেছেন। কোন একজন মন্ত্রীকে ব্যক্তিগতভাবে ধরে তাকে টানাটানি করা যায় কিন্তু তা না করে সমগ্রভাবে গভর্মেন্টকে এই কথা ভাবতে বলব যে আজকে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের যে অবস্থা হয়েছে এবং খাদ্যের যে অবস্থা তাকে লোকে কি ভাবছে সেটা আপনারা ভাবুন। স্যার, এই বিধানসভার চত্বরের মধ্যেই আপনাদের একজন খুব গরীব কর্মচারী আমাকে বলেছিলেন যে 'দাদা' আমাদের ওখানে খাওয়ার যোগ্য চালের দাম এখন ৩·১৫ পয়সা পার কেজি আর একেবারে যেটা খাওয়া যায় না সেই চালের দাম হচ্ছে, ২·৬৫ থেকে ২·৭০ পয়সা কেজি। এই যদি ফেব্রুয়ারী মাসে অবস্থা হয় তাহলে ভবিষ্যতের ব্যাপারে লোকে কি ভাবছে? আপনারা তারজন্য কি কঠোর ব্যবস্থা অবলম্বন করেছেন। আপনাদের বক্তৃতায় সব সময় বলা হয়ে থাকে আমরা ভীষণ কঠোর— সবেতেই আপনারা কঠোর— আপনারা জোতদারদের উপরও কঠোর— সেখানে কি ব্যবস্থা? যখন সেই চাষীকে উচ্ছেদ করছে, কি করছেন— পুলিশ গিয়ে তাকে সাহায্য করছে। আপনারা বলছেন এগ্রি-কালাচারাল ওয়ার্কারদের জন্য আমরা দারুণ করেছি— কি করেছেন? এই তো কৃষি মজুরদের জন্য আপনাদের লেবার ডিপার্টমেন্টের তরফ থেকে বাঁকুড়ার ইনকোয়ারী করে বলছেন যে গড়ে মাসে ৯ টাকা আয়। হয়ত বর্ধমানে একটু বেশী হবে, মেদিনীপুরের কোন অঞ্চলে বা মুর্শিদাবাদের কোথাও কোথাও একটু বেশী হবে— কিন্তু কত বেশী হবে? এই অবস্থায় তারা যদি ধর্মঘট করে মজুরী বাড়াবার চেষ্টা করে তাহলে সেখানে পুলিশ যাচ্ছে য়্যারেষ্ট করছে, ফল্‌স কেস দিচ্ছে ইত্যাদি। আবার সেই লোক যখন মজুতদার হয় সেই জোতদার যে চাষীকে উচ্ছেদ করেছে, তাকে দমন করেছে, অথবা ক্ষেত মজুরদের একটাকা দেড় টাকার বেশী মজুরী দেবে না বলেছে এবং সেখানে যখন আন্দোলন হচ্ছে তখন পুলিশ দিয়ে ভেঙ্গে দিচ্ছে। সেই লোকটি মজুত করছে লেভি ফাঁকি দিচ্ছে এই সব চলছে। তারপর স্মাগলিং-এর অবস্থা কি হয়েছে? আপনারা বার বার বক্তৃতা করে বলছেন এত সাইকেল, এত গাড়ি এত নৌকা ধরেছি, গ্রেপ্তার করেছি, কিন্তু আজকে আমাদের সমাজ মানুষকে কোথায় নিয়ে গিয়ে ফেলছে। আজকে সুষম বন্টনের সরকারী ব্যবস্থা না থাকার ফলে একদল বড় বড় লোক তারা করছে দারুণ মুনাফাখোরী, আর একদল খেটে খাওয়া মানুষ দায়ে পড়ে কোনরকমে জীবন যাপন করবার জন্য স্মাগলিং বা যে করেই হোক কিছু রোজগারের চেষ্টা করছে। সেই পর্যায়ে তাদের আপনারা ঠেলে ফেলে দিয়েছেন। এই জিনিস বন্ধ করা কি প্রশাসনের পক্ষে সম্ভব? প্রশাসনের অযোগ্যতা এবং দুর্নীতির কথা বলেন কিন্তু আমি বলব জনসাধারণকে উদ্বুদ্ধ এবং সঙ্ঘবদ্ধ করে যদি না নামাতে পারেন, তাদের হাতে যদি ক্ষমতা না দেন, তাদের যদি আশ্বস্ত না করতে পারেন তাহলে কোনদিনই এই জিনিস বন্ধ করতে পারবেন না। আর তা যদি না পারেন কোথায় যাবে পশ্চিমবাংলা কোথায় যাবে ভারতবর্ষ সেটা ভাবুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য আমি গভর্মেন্টকে বলছি যে, যে ধরণের বক্তৃতা করছেন সেই লাইন ছাড়ুন, প্রকৃত গণতান্ত্রিক লাইন ধরুন, [illegible]দিকে চলুন যদি দেশকে বাঁচাতে চান। তা নাহলে ইতিহাসে নিন্দিত হয়ে থাকবেন। আজকে ঘরে ঢোকবার সময় ক[illegible]কজন এম, এল, এ ঘরে বসে হাততালি দিতে পারেন কিন্তু বাইরের মানুষের যে ক্ষোভ সেটা ফেটে পড়বে এবং একটা সাংঘাতিক অবস্থা হবে।

সুতরাং সতর্ক হোন। আর [illegible] দের বাড়িয়েছেন? একচেটিয়া পুঁজিপতিদের [illegible]

কলগুলির শেয়ার বাজার কারা? কাপড় কলগুলির মালিকরা এত লাভ করেছে বলবার কথা নয়। কি করে লাভ করেছে? ষ্ট্যাম্প মারা থাকে মোটা কাপড়গুলিতে, তার উৎপাদন কমিয়ে দিয়ে তার অভাব সৃষ্টি করে তারা দাম বাড়িয়েছে। আর মিহি হতে মিহি তার তো দাম বাঁধা থাকে না, যে কোন দামে বিক্রী করতে পারবে। এই ভাষায় লিখেছে এনি প্রাইস দে ওয়ান্টেড দে গট ইট --যে কোন দামে বিক্রী করছে। চিনি কলের মালিকরা বলছেন তারা দারুণ মুনাফা করেছেন। এবার এখানে চটকলরা কি করেছে? লক্ষ লক্ষ চাষী যারা এখানে শিল্প বাঁচিয়ে রেখেছে উৎপাদন করে, আজকের বাজারে যখন চাল, ডাল, সরষের তেল, কাপড়, ওষুধ, কাগজ, নারকেল তেল, ইত্যাদি সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনি-সের এই দাম তখন সেই সময় চাষীরা পাট বিক্রী করবে-- সার পায় না মশাই। আমাকে চাষীরা বলেছেন যে বিশ্বনাথবাবু, খাদ্যে তো ভেজাল ছিল বহুদিন দেখে আসছি--- খাদ্যে ভেজাল হলে নতুন আইন নাকি হচ্ছে তাদের শাস্তি হবে। কিন্তু গাছের খাদ্যের যে সার, সেই সারে যে ভেজাল দিচ্ছে, তার কি হবে? আর সেই সারের মুনাফার কোন সীমা, পরিসীমা আছে? আমি গিয়ে খোঁজ করে দেখেছি এ্যামোনিয়া নেই। ম্যাজিষ্ট্রেটের কাছে তোলপাড় করে গিয়ে বলেছি এ্যামোনিয়া নেই কেন মশাই? সার কেন পাওয়া যাচ্ছে না মশাই? বিহার থেকে স্মাগল করে সার নিয়ে এসে আড়াই টাকা করে বিক্রী করেছে, যার দাম ১ টাকা ১০ পয়সা/১ টাকা ১২ পয়সার মত। আর এক ডিষ্ট্রিক্টে গিয়ে শুনলাম আপনি তো আড়াই টাকায় পেয়েছেন, আমাদের ৩ টাকায় কিনতে হচ্ছে। আজকে আড়াই/৩/৪ গুণ দাম দিয়ে সার কিনতে হয়। শুনলাম সময়মত বীজ না আসার জন্য কি বলা হল-- সরকারী বীজ যেটা আমাদের বীজ করপোরেশন সাপ্লাই করে তার অভাবে এফ,সি,আই, গোডাউন থেকে পাঠানো হল। এখন যে গম খাই সেই গম নিয়ে গিয়ে পোত। ১০টা পুতলে একটা গাছ ফুটবে, এই তো অবস্থা। অপর দিকে সেই পাট চাষীরা এত খরচ করে যে পাট তৈরী করল তাকে একটা গ্রুপ লোন দেবে না। আর গভর্ণমেন্ট থেকে যে করপোরেশন করা হয়েছে তারা কত কিনল? এখানে খুব গৌরব করে বলা হয়েছে যে কো-অপারেটিভ এত কিনেছে। কত কিনেছে? কত উৎপাদন হয়েছিল, তাও কি এই বক্তৃতায় লেখা আছে? কো-অপারেটিভ টোটাল কত জুট কিনেছে, আর করপোরেশন কত দামে কিনেছে, চাষীরা কত দাম পেয়েছে? চটকল মালিকরা, এই একচেটিয়া পুঁজিপতিরা কত মুনাফা করেছে সেটা বলুন। ১৯৭১ সালে পাকিস্থান যখন বাংলাদেশের মানুষের গণ-তন্ত্রকে দমন করে এবং জনসাধারণের উপর জঘন্য অত্যাচার করে তখন সেখানকার লোকেরা বিদ্রোহ করে এবং তারপর আমাদের সঙ্গে যুদ্ধ হয়। তখন তাদের সব চটকল বানচাল হয়ে যায়। তখন একচেটিয়া কারবার সারা দুনিয়ায় করেছেন এবং আমাদের এই পশ্চিমবাংলার চটকল মালিকরা যে কোন মূল্যে চট বিক্রী করেছে, একচেটিয়া বাজার পেয়েছে, দারুণ মুনাফা করেছে। আজ বাংলাদেশে হিসাব বেরিয়েছে বাংলাদেশের চটকল তারা রিহ্যাবিলিটেড করতে পারে নি এবং ৬০ পার্সেন্ট কম এখনও তাদের প্রোডাকসান। তার উপর আরব দুনিয়া এবং অন্যান্য জায়গায় তেলের উৎপাদন কম এবং দাম বাড়াবার জন্য দুনিয়ার বাজারে জুটের যে সাবসটিচিউট সেই সাবসটিচিউটের দাম সাংঘাতিক বেড়ে গেছে, যার ফলে আমাদের জুটের কমপিটেটিভ পোজিসান দুনিয়ায় সাংঘাতিক ভাল। যারা এই সব ব্যাপারে খোঁজ খবর রাখেন তারা বলতে পারেন যে ২০ বছরে কত মুনাফা করতে পারে? বলছেন যে বলা খুব কঠিন। গভর্ণমেন্ট এটা খোঁজ করে বের করুন। কিন্তু কম পক্ষে বলা যায় ২০০ কোটি টাকার কম নয়। কত দিয়েছে গভর্ণমেন্টকে, কত দিয়েছে শ্রমিকদের? সেই অবস্থায় সমস্ত ইউনিয়ন আই এন,টি,ইউ,সি, এ,আই,টি,ইউ,সি, সি,আই, টি,ইউ, ইউ,টি,ইউ,সি, এইচ,এম,এস, ইত্যাদি সব কটি ইউনিয়ন যুক্তভাবে একটী দাবী পত্র রেখেছিল।

সেই দাবী নিয়ে আলোচনা হল। সেই আলোচনা ভেঙ্গে গেল। তাদের দাবী ছিল জাতীয়-করণ। আমি দুঃখের সঙ্গে বলব যে আমাদের ১৭ দফা কর্মসূচী আপনারা এবং আমরা মিলে রেখেছিলাম। তার মধ্যে ছিল একচেটিয়া পুঁজি জাতীয়করণের কথা। আমরা যখন এটা তুলেছিলাম আইনসভার আপনারা তার বিরোধিতা করলেন এবং বললেন পাট আমরা জাতীয়করণ করব না। প্যানিক হয়ে যাবে। আই, এন, টি, ইউ, সি, তুললো জাতীয়করণ।

আর কী? চাষীকে ন্যায্যমূল্য দিতে হবে। সুতরাং কাঁচা পাট সমস্ত কিনে নেবার দায়ি গ্রহণ করতে হবে। সেইটুকু দাবী কে বিচার করবে? দিল্লীতে একটা কমিটি আছে ইন ডাসট্রিয়াল কমিটি অব জুট। তার মিটিং হবে হবে করে সেই মিটিং হল না। সুতর এসে গেল খালি লেবার রিলেসন। ইনডাসট্রিয়াল রিলেসন বলে জাতীয়করণের কথা আলো চনা হবে না, পাটের দামের কথা আলোচনা হবে না, শুধু যেটুকু ইনডাসট্রিয়াল রিলেসনে মধ্যে পড়ে সেইটুকু আলোচনা হবে। এবং সেই আলোচনা হল ৯ই তারিখ থেকে ১৩ তারিখ পর্য্যন্ত। দিল্লী থেকে শ্রমমন্ত্রী এলেন, তার সামনে আলোচনা সফল হল না। তি অন্য কাজে চলে যেতে বাধ্য হলেন। এখানকার শ্রমমন্ত্রীর সঙ্গে আলোচনা চলতে লাগল এই কথাটা আমি অত্যন্ত দুঃখের সঙ্গে, ক্ষোভের সঙ্গে, বেদনার সঙ্গে, ক্রোধের সঙ্গে বলে চাই সব কটা ইউনিয়ন ইউন্যানিমাস ছিল, ইউনাইটেড ছিল এমন কিছু বেশী তাদে দাবী ছিল না। ১৩ই তারিখ রাত্রি সাড়ে ৯টা পর্য্যন্ত একসঙ্গে তারা দাবী পেশ করেছে সেই দাবী যখন মালিকরা মানল না, যখন ভেঙ্গে গেল, শেষ মুহূর্তে আমাদের শ্রমমন্ত্রী একা সলিউসন দেবার চেষ্টা করলেন। সকলেই বললেন আর বসে কি করব কিন্তু আমাদে কমিউনিষ্ট পার্টির নেতা, এ, আই, টি, ইউ, সির নেতা ইন্দ্রজিত গুপ্ত তিনি বললেন একট সলিউসন যখন দেওয়া হয়েছে এবং তার যদি একটা সূত্র বের করা যায় তাহলে ভা একটু চেষ্টা করা যাক। নিয়ে এসো মন্ত্রীর সেই সলিউসন, এসো আমরা আলোচনা করি এবং একটা সূত্র বের করার চেষ্টা করি। সকলে বসে আলোচনা করেছে-- আই এন টি, ইউ, সি, এ আই টি, ইউ, সি, সিটু, ইউ, টি, ইউ, সি প্রভৃতির সঙ্গে আলোচনা করে ইন্দ্র জিত গুপ্ত একটা ছোট নোট ড্রাফট করেছেন এবং সকলে এক মত হয়ে পাশ করেছেন সেটা শ্রমমন্ত্রীকে দেওয়া হয়েছে ইউনাইটেডলি। সেটাও যখন মালিকরা মানলনা তখ ইউনিয়ন ফিরে এল। কাল সকালবেলা ধর্মঘট আমরা কি করব? আমাদের তো একটা প্ল্যান চক আউট করতে হবে। প্রেস, কাগজ, রেডিও প্রভৃতিকে বলতে হবে। আমাদের লোকদের জানাতে হবে। রাত্রিবেলা দেড়টা দুটো আড়াইটার সময় আই, এন, টি, ইউ, সিকে পৃথকভাবে কে করে নিয়ে একটা পৃথক মীমাংসা মালিকদের সঙ্গে করা হল। অথচ পার্টির কথা যা বলেন সারা ভারতে আই, এন, টি, ইউ, সি, এ, আই, টি, ইউ, সি, এবং এইচ, এম, এসের একট পৃথক সংস্থা আছে, পৃথক তাদের একটা সংগঠন আছে থ্রু আউট ইনডিয়া। আমাদে কাছ থেকে বের করে নিয়ে গেল এবং রাত্রিবেলায় তারা কি চুরি করছেন? রাত্রি দুটোর সময় একটা পৃথক চুক্তি হল, তা সত্বেও ওয়ার্কাররা ষ্ট্রাইক করল— কোন দেশী ওয়ার্কার তেরাঙ্গা ঝানডা হাতে নিয়ে অন্য ওয়ার্কারদের পাশে দাঁড়িয়ে ওরা ষ্ট্রাইক করেছে এব সাকসেসফুল ষ্ট্রাইক হয়েছে। ওরা বললে আমাদের কথাটা ওদের কাছে গিয়ে এখনও পৌঁছায়নি। পৌঁছাবার পরে ৪-৫-৬-৭-১০ দিন গেল ষ্ট্রাইক চললো। এখানে যদিও বল হয়েছে পার্শিয়াল ষ্ট্রাইক। তবুও আমরা মিটিয়েছি-- দারুণ স্ট্রাইক হয়েছে। কিন্তু আমি দুঃখের সঙ্গে বলব মুখ্যমন্ত্রীকে আপনি তখন ছিলেন না এখানে, আপনি দিল্লীতে ছিলেন এখানে কি ব্যাপারটা ঘটল আপনি কলকাতায় ফিরে এসে ইউনিয়ান লিডারদের কাছে জিজ্ঞাসা করতে পারতেন, তাদের না পেলে আপনি আমাদের জিজ্ঞাসা করতে পারতেন যে বিশ্বনাথবাবু বলুন কি ব্যাপার হল-- গোপালবাবু বলুন তো এখনও কোন সূত্র আছে কিন যাতে মীমাংসা করা যায়। কি লোকসানটা হয়েছে ভাবুন তো এই ৩২ দিনের ভিতর মালিকরা বলছেন ৪৭ না কত কোটি টাকা ক্যাপিটাল লস হয়েছে এবং তার ভেতর আমাদের বৈদেশিক মুদ্রা লস হয়েছে ৩৫ কোটি টাকার মত। আপনি ফিরে এসে কোন কিছু না করে বললেন এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ধর্মঘট। যাতে আপনাদের আই, এন টি, ইউ, সি আগের মুহূর্তটুকু পর্য্যন্ত ছিল। কি করে সেটা রাজনৈতিক উদ্দেশ প্রণোদিত ধর্মঘট হল? আর যে মীমাংসা পৃথকভাবে তাদের সঙ্গে হল সেই মীমাংসার মানেটা কি? সেই মীমাংসার মানে ৬০ লক্ষ টাকা এক বছর, পরের পছর ৭০ লক্ষ টাকা আর এক কোটি টাকা থোকে। সেই ২ কোটি ৩০ লক্ষ টাকা। যারা ২০০ কোটি টাক বেশী লাভ করেছে তারা সরকারকে দিচ্ছে না, মজুরদের দিচ্ছে না, চাষীকে দিচ্ছে না– কি বলতে চান তাদের সম্বন্ধে? চাষীকে যারা ন্যায্য দাম দেবে না, সরকার তার পাওনা ট্যাক্স দেবে না, মজুরদের পাওনা মজুরী যারা দেবে না সেই মুনাফাখোর একচেটিয়া

আপনি সেখানে পুলিশ, সি,আর,পি, লাগিয়ে দিলেন, ১৪৪ ধারা জারি করলেন, এমন কি পার্লামেন্টের মেম্বার, তাঁরা সেখানে ১৪৪ ধারা সত্ত্বেও গিয়েছিলেন বলে তাদের গ্রেপ্তার করার জায়গায় তাদের উপর মার-ধোর এমন কি তাদের উপর লাঠি চার্জও করা হলো। এই যে শহরে একচেটিয়া মুনাফাখোরদের দোষ, গ্রামে জোরদার আর জমিদারদের দোষ, শহর ও গ্রামে একচেটিয়া মুনাফাখোর বৃহত ব্যবসায়ীদের দোষ এবং তাদের ভিতর দিয়ে চারপাশে ব্যাপক দুর্নীতি ও পুলিশের স্বৈরাচার মূলক অত্যাচার, এই অবস্থার প্রতিকার করুন। আমি আপনাকে বলব যে আমাদের পার্টি পি,ডি,এ-এর ডেপুটি লিডারের পদ থেকে আমাকে পদত্যাগ করতে বলেছে, তা সত্ত্বেও আমি আপনাকে বলব যে কংগ্রেসের অসংখ্য মানুষ, অসংখ্য কর্মীর সঙ্গে আমরা আছি। জন স্বার্থে যে কেউ গিয়ে দাঁড়াবে তার সাথে আমরা আছি এবং তাদের আমরা ভাই বলে ডেকে নেব। কিন্তু এই যে পলিসি, এই যে নীতি এর পরিবর্তন চাই এবং প্রতিকার চাই, তা নাহলে আমি নিশ্চিত করে বলে দিতে চাই যে আপনি ডুববেন, কংগ্রেস ডুববে, পশ্চিমবাংলা ডুববে। এই অরাজক বিশৃঙ্খলা অবস্থায়, জনগণ তার সংগ্রামের ভিতর দিয়ে নতুন পথের সন্ধান করবে কিনা জানিনা, করবে বলেই আশা করব। আমি রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতার শেষে এই সাবধান বাণী উচ্চারণ করে যাচ্ছি, আপনাদের বধির কর্ণে প্রবেশ করছে কিনা জানিনা, মাথা যার ঘুরে যায় পতন তার হয়। আপনার মাথা ঘোরা যদি একটু কমে থাকে, যদি বাস্তব অবস্থা একটুখানি আপনার মাথা ঠাণ্ডা করে থাকে তাহলে আমার কথাগুলি আপনার কানে ঢুকবে, এই বলেই আমি আমার বক্তব্য শেষ করতে চাই।

**Dr. Zainal Abedin :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সি,পি,আই নেতা শ্রদ্ধেয় শ্রী মুখার্জীকে ধন্যবাদ, তিনি শেষ সময় একটা সত্য কথা বলে ফেলেছেন। কংগ্রেস ডুববে, কংগ্রেস ডুবলে পশ্চিমবাংলা ডুববে। এই কথা বলার জন্য তাঁকে ধন্যবাদ। আমরা জানি শুধু পশ্চিমবাংলা নয় উনি আরো একটু দূরে দেখলে দেখতেন যে কংগ্রেস ডুবলে ভারতবর্ষ ডুববে এবং এটা ভারতবর্ষের মানুষ জানে। তাই বিশ্বনাথবাবুকে ধন্যবাদ যে এটা উনি উপলব্ধি করতে পেরেছেন। কিন্তু দুঃখের কথা এটা উপলব্ধি যে ওরা করেছেন সেটা ওদের কাজের মধ্যে প্রতিফলন দেখতে পাইনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিশ্বনাথবাবু শুরু করলেন রাজ্যপাল এই রকম একটা ভাষণ পড়লেন কি করে, তিনি এর জন্য আশ্চর্য্য হলেন। অবশ্য ভাষণের সময় তিনি ছিলেন না, সম্ভবত ভাষণটি পড়বারও তাঁর সময় হয়নি, তাই ভাষণের প্রথমেই যেটা বলা হয়েছে সেটা বলতে ভুলে গিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি বলেছেন 'West Bengal like the rest of the country, is passing through a difficult phase and my Government is deeply concerned over the distress amongst our people caused by the scarcity and soaring prices of essential commodities."

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে প্রথমেই যেটা গুরুত্ব পেয়েছে সেটা হলো দ্রব্যমূল্যজনিত মানুষের যে সঙ্কট সেই সঙ্কটের কথা এবং এটা আজকে প্রাধান্য পেয়েছে, আর বিশ্বনাথবাবু রাজ্যপালের ভাষণকে বয়কট করে এই কথা বললেন। কিন্তু বিশ্বনাথ-বাবু তো বললেন না যে, এই মূল্য বৃদ্ধি শুধু পশ্চিমবাংলায় নয় কেরালায়ও মূল্য বৃদ্ধি ঘটেছে। ফাস্ট ফেব্রুয়ারী দি হিন্দুতে বেরিয়েছে-- আপনি জানেন কেরালার এ্যাসেম্বলি বসল ৩১ জানুয়ারী ১৯৭৪, সেখানে বিশ্বনাথবাবুদেরই দলের একজন মুখ্যমন্ত্রীর আসনে আছেন, সেদিন কেরালার এ্যাসেম্বলি ওরা বয়কট করেননি, কেন বয়কট করেননি, না সুবিধাবাদ। এদের জন্ম সুবিধাবাদ রক্ত সুবিধাবাদ, এদের আচরণ সুবিধাবাদ, এদের প্রতিটি কাজে সুবিধাবাদ, তাই পশ্চিমবাংলার এ্যাসেম্বলি বয়কট করলেন অথচ কেরালার এ্যাসেম্বলি বয়কট করেলেন না,

Kerala Governor gheraod by the members by shouting slogans.

সম্ভবত সি,পি,এম, এটা করেছিল কেরালায় যারা গভর্নরকে ঘেরাও করেছিল তাদের কাছাকাছি নীতি ঘেষা মানুষ এরা।

[6-20— 6-30 p m]

আপনি জানেন একটা চোখ উঠলেই আর একটা চোখ উঠে যায়—সিম্প্যাথেটিক। তা বিশ্বনাথবাবুরা যাদের কাছাকাছি তাদের সঙ্গে সহানুভূতি দেখিয়ে এখানে এতটা করতে পারলেন না। কারণ এখানে এতটা করার সাহস নেই। তাই স্লোগান দিতে দিতে বেরিয়ে গেলেন। আপনি আশ্চর্য্য হবেন সেখানে গিয়ে ওদের মধ্যে কেউ কেউ যাঁরা সি,পি,এম ঘেঁষা তাঁরা সেখানে গিয়ে রসগোল্লা বিলোতে আরম্ভ করলেন এ্যাসেম্বলিতে স্লোগান দিতে পেরেছেন বলে। খবরের কাগজে এটা বেরিয়েছে—সত্য মিথ্যা জানিনা। এখানে বিশ্বনাথ বাবু এতক্ষণ যে বক্তৃতা করলেন তার মোটামুটি বড় অংশ হচ্ছে খাদ্যমূল্যবৃদ্ধি ও প্রোকিওরমেন্ট সম্বন্ধে। এশুনে মনে হচ্ছে ভিসুভিয়াসদের মত কি ব্যাপক ও তীব্র বাসনা প্রোকিওরমেন্টকে স্বার্থক ও ডিস্ট্রিবিউশন ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য ওঁদের ইচ্ছা। খাদ্যমন্ত্রী আমাদের কাছে একটা চার্ট পাঠান কোন জেলায় কতখানি সংগ্রহ করা হয়েছে। মেদিনীপুরে ৩৫টি সিট-এর মধ্যে সেখানে সি,পি,আই, সেখানে খুব শক্তিশালী হিসাবে ১৪টা সিট পেয়েছে। নির্বাচনের আগে পার্টি-কে বাঁচাতে এবং নিজেদের অস্তিত্ব বাঁচাতে ওরা কংগ্রেসের সঙ্গে মোর্চা করেছিলেন। এর ফলে ৩৫টি আসনের মধ্যে ১৪টি আসন তাঁরা পেলেন আজ পর্য্যন্ত মেদিনীপুর জেলায় কত প্রোকিওরমেন্ট হয়েছে জানেন? যেখানে ১৪টা সি,পি, আই এম,এলএ, অত্যন্ত টপ ফর্ম সেখানে প্রোকিওরমেন্ট হয়েছে মাত্র ৯ হাজার ৬০৫ টন পশ্চিমবাংলার মানচিত্রে পশ্চিমদিনাজপুর বলে একটা জেলা আছে যেখানে সি,পি,আই, র কোন এম,এল,এ, নেই সেখানে যে রিপোর্ট আছে আপটু ২৩-২-৭৪ তাতে প্রোকিওরমেন্ট হয়েছে ১৯ হাজার ২০৪ টন। মেদিনীপুরে ৬৫ থাউজেণ্ড টারগেট টন টারমস্ অব রাইস প্রোকিওরমেন্ট হল ১।৭ অব দি টারগেট। এই প্রোকিওরমেন্টকে ব্যর্থ করার জন্য কারা বদ্ধপরিকর। আজ প্রোকিওরমেন্ট যদি স্বার্থক হয়, কংগ্রেস যদি দেশের মানুষের মুখে অন্ন যোগাতে পারে তাহলে ওদের সমস্ত আন্দোলনই ব্যর্থ হয়ে যাবে। তাই ওদের মিতালি হল জোতদারদের সঙ্গে। ওরা যেখানে শক্তিশালী সেখানে প্রোকিওরমেন্ট করতে দিলেন না। অর্থাৎ সেখানে ১৪ পারসেন্ট হল এবং পশ্চিমদিনাজপুর যেখানে ওদের কোন অস্তিত্ব নেই, যেখানে ওরা নির্বাচিত হয়েছেন সেখানে ৪০ পারসেন্ট প্রোকিওরমেন্ট করা সম্ভবপর হল। এর কারণ হোল ওরা গোপনে মিতালি করেছেন জোতদারদের সঙ্গে ওরা প্রোকিওরমেন্ট করেন কোলকাতায় এবং বিধান সভায়। অথচ যাদের গোলায় ধান আছে তাদের কাছে ওরা যান না। আমারা উদ্বিগ্ন বলে মুখ্যমন্ত্রী সমস্ত দলমতনির্বিশেষে সমস্ত রাজনৈতিক দলকে ডাকেন, সি,পি,আই, বন্ধুদের বেশী করে ডাকেন, কারণ এই এসেমব্লীতে প্রবেশ করার আগে ওরা কংগ্রেসের সঙ্গে এক সঙ্গে ছিলেন। আমরা আশা করেছিলাম যে ওদের সহযোগিতা আমরা পাব।

আজকে কলকাতা এবং বিধানসভা ছাড়া প্রোকিওরমেন্টের ব্যাপারে এরা সহযোগিতা করেছেন কোথাও তার উল্লেখ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এঁরা বলছেন যে আমরা দুষ্কৃতকারীদের শাস্তি দিচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬৭ এবং ১৯৬৯ সালে ২ বার যুক্ত ফ্রন্টের মোর্চায় এঁরা পশ্চিমবঙ্গের প্রশাসনের সুযোগ নিয়েছিলেন। জিজ্ঞাসা করতে পারি কি স্বাধীনতার ২৬, ২৭ বছর পরে পশ্চিমবঙ্গের এই সরকার ছাড়া ভারতের অন্য কোন সরকার কোন রাজ্যে এই প্রোকিওরমেন্টকে সফল করার জন্য এতগুলি মেজার্স নিয়েছেন? এই মেজার্সগুলি আজকে আমি আপনার মাধ্যমে এক একটা করে পড়ে শোনাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নাম্বার অব পার্সন্স এ্যারেস্টেড সো ফার ১০,২৪৮ এবং তার মধ্যে ফড়িয়া আছে ৬১০ জন। নাম্বার অব কেসেস স্টার্টেড ৫,৭৯৭। জিজ্ঞাসা করতে পারি কি কোন সরকারের কোন কালে এই রেকর্ড আছে? রাইস যেটা আমরা স্মাগলিং এ ধরতে পেরেছি তার পরিমাণ হচ্ছে ২৯,২২৩.৫২ কুইনটল। প্যাডি ১১,৬০৩.০৮ কুইনটল হুইট এণ্ড হুইট প্রোডাকটস ২,০৬৭.১৯ কুইনটল, লরি এণ্ড ট্রাক্স সিজড ১১০, ট্যাক্সি এণ্ড প্রাইভেট কার ২১, সাইকেল ১৫০০, বোট ৭৭, নাম্বার অব আনলাইসেন্সড হাস্কিং মেসিন্স ডিটেক্টেড ১২২, নাম্বার অব পার্সন্স ডিটেণ্ড আণ্ডার মিশা— টোটাল ২০৩। আজতে এটা যদি ডিসেকসান করা যায়, আমার কাছে সেটা নাই, সেটা সি, আই, ডি

ডিপার্টমেন্ট-এর মন্ত্রী মুখ্যমন্ত্রী মহাশয় বলতে পারেন, এর মধ্যে কতজন সি, পি, আই, আছে, কতজন আর, এস, পি, আছে এটা পুঙ্খানুপুঙ্খরূপে হিসাব না করলে পাওয়া যাবে না। এতগুলি ব্যবস্থা নেওয়া হয়েছে। স্যার, আপনি জানেন দ্রব্যমূল্য বৃদ্ধির প্রধান কারণ উৎ-পাদন ব্যাহত। অত্যন্ত দুর্ভাগ্যের সঙ্গে একথা স্বীকার করতে হয় যে বিগত বছরে একদিকে প্রায় ইনডাষ্ট্রিতে স্ট্যাগনেসান ছিল, তার আগের বছর ইনডাষ্ট্রিয়াল রিসেসান এ্যাট পার স্ট্যাগনেটেড হওয়ার জন্য ইনডাষ্ট্রিয়াল প্রোডাকসান আশানুরূপ হয়নি। আমরা যে রকম এগ্রিকালচারাল প্রোডাকসান আশা করেছিলাম সেরূপ হয় নি এবং রাজ্যপালের ভাষণে সেকথা আছে। আমরা আশা করেছিলাম যে বাম্পার ক্রপ পাব কিন্তু বিকজ অব লেট রেনফল, বিকজ অব হেলস্টর্ম আমাদের জেলা পশ্চিম দিনাজপুরে ২১ হাজার একর জমিতে ফসল পাওয়া গেল না, ১৬ হাজার একর জমিতে পাসিয়ালি এবং স্লাইটলি ফসল পাওয়া গেল। আজকে আনফোরসিন এণ্ড আনসিজনাল ওয়েদারের জন্য, লেট রেনফলের জন্য, মেদিনীপুরের কন্টাইএ বন্যার জন্য এবং আরো অনেক জায়গায় বন্যার জন্য যে ক্রপ আমরা আশা করে ছিলাম সেই ক্রপ পাইনি। ইন এ্যাডিসান টু দি ফ্যাক্ট মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন দ্রব্যমূল্য বৃদ্ধি পায় বাজারে যদি মানি সার্কুলেসান বেড়ে যায়। রিজার্ভ ব্যাংকের রিপোর্টে দেখতে পাচ্ছি—আর বি আই রিপোর্ট অন কারেনসি এণ্ড ফাইনান্স ১৯৭২—৭৩, এর মানি সাপ্লাই চ্যাপ্টার থেকে পড়ে শোনাচ্ছি

money supply grew by 15·09 per cent. during the year against 14·02 per cent. in 1971-72, that means, last year 15·09 per cent. from 14·02 per cent. and aggregate monetary resources by 17·09 per cent. against 15·09 per cent. In absolute term, money supply, public and aggregate monetary resources in 1971-72 June and July, increased by Rs. 1,358 crores to add Rs. 2,327 crores respectively, the corresponding total of the preceding year were Rs 1,051 crores and Rs. 1,877 crores

এর কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে কেন্দ্রীয় সরকারকে শুধু নয় রাজ্য সরকারকেও বিভিন্ন ডেভেলাপমেন্ট কাজের জন্য সার্ভিস কাজের জন্য মানি ভর্তুকি দিতে হচ্ছে। আজকে বেকার সমস্যা শুধু আছে তা নয় বিকজ অব দি র‍্যাপিড ইনডাষ্ট্রিয়াল গ্রোথ উই ডিজার্ভ সেজন্য বিভিন্ন ফার্মকে, ইনডাষ্ট্রিতে মানি সাপ্লাই করতে হচ্ছে এবং আজকে ন্যাশনালাইজড্ কমার্সিয়াল ব্যাংকগুলি হওয়ার ফলে ক্রেডিট ফেসিলিটিজ বেড়ে গেছে বোথ ইন দি এগ্রিকালচারাল এণ্ড দি ইনডাষ্ট্রিয়াল সেকটারস এবং তাতে যে ফ্লো অব মানি আগে চলছিল এখন তার চেয়ে অনেক বেশী গুণ মানি ফ্লো করছে। এর যদি করেসপণ্ডিং প্রোডাকসান বোথ ইন দি ইনডাষ্ট্রিয়াল এণ্ড এগ্রিকালচারাল ফিল্ড হত তাহলে হয়ত প্রাইস ষ্ট্যাবিলাইজ করা সম্ভব হত, কিন্তু আমরা তা করে উঠতে পারি নি।

[6·30—6·40 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন প্রোডাকসন যাতে বাড়ে তার জন্য আমাদের সর্বজন শ্রদ্ধেয়া নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন দেশের এই দুর্দিনে তোমরা ২বছরের জন্য স্ট্রাইক, ধর্মঘট ইত্যাদি কোরোনা। তিনি আরও বলেছিলেন লক-আউট বন্ধ কর। আমাদের মহামান্য প্রেসিডেন্ট গিরিও বলেছিলেন লক-আউট, ধর্মঘট তুলে নাও। কিন্তু সি, পি, আই কোমর কষে চলেছেন এবং আমাদের যেটা ফরেন এক্সচেঞ্জ আর্নার সেটাকে বন্ধ করে দিচ্ছেন। আজকে গ্রামে গিয়ে দেখুন পাটের মার্কেটের কি অবস্থা হয়েছে। জিজ্ঞাসা করতে পারি কি কার সঙ্গে ষড়যন্ত্র করেছেন? জুট মিলে স্ট্রাইক হবার ফলে মালিকরা আগে যে দামে কিনছিল তার চেয়ে এখন কম দামে কিনছে এবং তার ফলে চাষীদের লোকসান হচ্ছে। আজকে চাষীদের এই যে পভার্টি তার কারণ হচ্ছে সি, পি, আইর ধর্মঘট। কাজেই আজকে আপনাদের কালি মেখে মুখ লুকানোর কথা। আমরা দেখেছি জুট মিলে স্ট্রাইক হবার জন্য এঁরা পাট চাষীদের জন্য মায়া কান্না কাঁদলেন। স্যার, কো-অপারেটিভ দপ্তর ১৯৬৯ সালে আমাদের সি পি আই বন্ধুদের দ্বারা পরিচালিত হয়েছিল। কিন্তু আপনি যদি দেখেন তাহলে দেখবেন সাধারণ মানুষের যাতে উপকার হয় সেইজন্য এঁরা কিছুই করেন নি। এঁরা বিপ্লবের জিগির তুলেছিলেন এবং এঁদের ৩ জন কোঅপারেসন মিনিস্টার থাকা সত্বেও এঁরা যে সিদ্ধান্ত নিতে পারেন নি, সিদ্ধার্থ

শঙ্কর রায়ের সরকার সেই সিদ্ধান্ত নিয়েছেন। আমরা যাতে মার্কেট থেকে কিনতে পারি সেটা চিন্তায় রেখেছি এবং আমরা ভাবছি পার্চেজিং প্রাইমারী সেন্টার যদি বাড়িয়ে দিতে পারি তাহলে আমরা আরও বেশী পাট কিনতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে দ্রব্যমূল্য কমাবার প্রধান উপায় হচ্ছে উৎপাদন বৃদ্ধি। আমি আজকে সি পি আই-র প্রথম থেকে তৃতীয় সারির নেতাদের প্রত্যেককে জিজ্ঞাসা করছি তাঁরা শ্রমিক এবং কৃষকদের কি একথা বলেছেন যে, তোমরা উৎপাদন বাড়াও? আমরা সকলেই জানি যে দ্রব্যমূল্য নিয়ন্ত্রণের একমাত্র উপায় হচ্ছে প্রোডাকসন বৃদ্ধি করা অথচ তাঁরা সেই দিকে যাচ্ছেন না। এঁরা যে প্রোডাকসন বৃদ্ধির কথা বলছেন না তার কারণ হচ্ছে মানুষ যদি সন্তুষ্ট হয় তাহলে এঁদের ব্যবসা চলে যাবে। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি উৎপাদনকে ব্যাহত করার ব্যাপারে এঁরা একেবারে সিদ্ধহস্ত এবং এতে তাদের ভীষণভাবে রোজগার বেড়েছে। আজকে শ্রমিক এবং কৃষকদের ক্ষতি হলে এঁদের কোন ক্ষতি নেই কারণ এঁদের লক্ষ্য হল নিজেদের রোজগার বৃদ্ধি করা। দ্রব্যমূল্য বৃদ্ধির কারণ হল উৎপাদন কম কাজেই আমাদের সেই উৎপাদন বৃদ্ধির জন্য চেষ্টা করতে হবে। আমরা সেন্ট্রাল গভর্ণমেন্টের ডাইরেকসনে প্ল্যান কাট করেছি এবং মানি সার্কুলেসন কমাবার চেষ্টা করেছি প্রায় ৪০০ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের নির্দেশ ছিল টেন পারসেন্ট কিন্তু পরবর্তীকালে আমরা দেখেছি থার্টিন পারসেন্ট খরচ কমাতে আমরা বাধ্য হয়েছি এবং প্রত্যেকটা ডিপার্টমেন্টে ইকনমি সুপারভিসন করে দেখা হল কিভাবে ফার্দার এক্সপেনডিচার কমান যায়। আমাদের পশ্চিমবাংলা ১৯৬৭ সালে পিছিয়ে পড়েছিল কিন্তু আজকে আবার রথের চাকা ঘুরতে সুরু করেছে।

আজকে মানুষ সার্ভিস চায়, আজকে মানুষ ডেভেলাপমেন্ট চায়। কিন্তু ওদের ডেভেলাপ-মেন্ট-এর দাবী মেটাতে গেলে সর্বক্ষেত্রে টোটালী তো না করে দিতে পারি না! কারণ আমরা বিশ্বাস করি যে প্রতিশ্রুতি দিয়ে আমরা আজ এখানে এসেছি, সে প্রতিশ্রুতি পালনের পবিত্র কর্তব্য আমাদের আছে এবং জনসাধারণের কাছে পবিত্র প্রতিশ্রুতি পালনের জন্য আজকে আমাদের মিলিয়ান প্ল্যানও করতে হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি কারণ আছে, যে কথা আগেই বললাম---স্ট্রাইক। আজকে স্ট্রাইক শুধু এ ক্ষেত্রে নয়,--ক্যাটস এ্যাণ্ড ডগ্‌স স্ট্রাইক, ওয়াইল্ড ক্যাটস স্ট্রাইক--- ২৭এ জুলাই ১৯এ নভেম্বর --তার আগে ১৫ই নভেম্বর--বিচিত্র বর্ণের স্ট্রাইক এই---স্ট্রাইকের নীট ফল কী? নীট ফল হচ্ছে--প্রোডাকসন-কে ব্যাহত করা। সেইজন্য মানুষকে না ক্ষেপিয়ে উৎপাদন বাড়ানোর জন্য এদের আমি অনুরোধ করি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি দ্রব্যমূল্য বৃদ্ধির কারণ-- এখানে যেটা সর্বত্র প্রযোজ্য সেটা হচ্ছে প্রফিটিয়ারিং এণ্ড হোডিং। এই প্রফিটিয়ারিং এবং হোডিং-এর বিরুদ্ধে কী এ্যাকসন নিয়েছেন আমাদের সিদ্ধার্থ রায়ের সরকার--সে কথাও আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে তুলে দিয়েছি, স্পষ্টভবে আমরা বলে দিয়েছি। তা সত্ত্বেও আমরা আশা করি মোর্চার শরিকদল হিসেবে আজকে বিশ্বনাথবাবু যে বক্তৃতা করে গেলেন তাতে অন্ততঃ আমি কিছু বুঝলাম না-- তিনি সরকারকে সমর্থন করলেন না বিরোধিতা করলেন। না, আসলে তাঁর মতলব কী! আপনি যদি স্যার, কিছু বুঝে থাকেন, তাহলে আমাদের সেটা পরম লাভ হবে যদি সে বিষয়ে আপনি কিঞ্চিৎ ইঙ্গিত দেন। আমি কিন্তু কিছু বুঝলাম না। আজকে এরা এই জায়গায় সরকারের সঙ্গে থেকে পুরো সুযোগটা নিয়ে নিজেদের ক্ষমতা বৃদ্ধি করে নিতে চান; আবার অন্য জায়গায় প্রাকটিকাল ডিসএডভানটেজ যেটা,-- সেটা পরিপূর্ণভাবে কংগ্রেসের ঘাড়ে চাপিয়ে দিয়ে নিজেরা মুক্ত এবং দোষক্রটি মুক্ত হতে চায়। আজকের এ খেলা তাঁদের নূতন নয়। এ খেলা তাঁদের সর্বত্র। এইজন্য বিলেতের বাজারে এক সময় এদের মূলো বলা হতো-- রেডিশ বলা হতো। আপনি স্যার, মূলো নিশ্চয়ই দেখেছেন, মূলোর বাইরে সরল, ভেতরে কাটলে সাদা দেখা যাবে। এরা এক একটা বুলি এমন ছাড়েন যে মনে হয় যেন বিপ্লব এখনি চলে আসছে। এমন একটা আঘাত করেন যেন এক্ষনি এরা সমাজের পরিবর্তন আনতে বদ্ধপরিকর।

আর পরবর্তীকালে যখন এরা ভোগের সন্ধান পায়, তখন এরা বিলেতে ঘুরতে যান, কার টাকায় যান-- জানিনা। আপনি স্যার, সন্ধায় বড় বড় হোটেলগুলিতে দেখবেন-- এই

দের নেতৃবৃন্দ কিংবা কুমার বাহাদুরদের যে বাংলো আছে, সেখানে এরা আজকে দেশের সংস্কৃতি ও শাসন নিয়ে চর্চা করছেন। মনে হচ্ছে ফরাসী বিপ্লবের আগে যে চক্রান্ত হয়েছিল এই চক্রান্ত বোধহয় ভারতবর্ষেও সুরু হয়ে গেছে। বন্ধুরা কোথাও আজকে সুন্দরীদের সঙ্গে নৃত্য করতে করতে বিপ্লবের স্বপ্ন দেখছেন। আর এখানে যখন ঢুকছেন, তখন তাঁরা ভিস-ভিয়সের মত ফেটে পড়েন। আর কাজের বেলায় যখন দেখি মাঠে ময়দানে-- সেখানে দেখি--মেদিনীপুরে সবচেয়ে কম প্রকিওরমেন্ট হয়, পরোক্ষভাবে সেখানে তাঁরা বাধা সৃষ্টি করছেন। আজকে এই অবস্থায় আমরা এসে পৌঁছেছি।

(নয়েজ)

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই বন্ধুরা ইন্টারাপ্‌সনস্ করবার চেষ্টা করছেন-- সুযোগ পাচ্ছেন। আপনি জানেন, এত জ্বালা কেন? জাতীয় কংগ্রেসের চরিত্র আপনি জানেন-- গান্ধীজীর রামরাজ্য-- ভুবনেশ্বর কংগ্রেস থেকে সমাজতান্ত্রিক সমাজবাদ পর্যন্ত মৌলিক কোন নীতির পরিবর্তন কংগ্রেস করেন নাই। সিদ্ধার্থ রায় এই ঘোষণা করেন নাই যে আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজবাদে পৌঁছিবার চিন্তা ছেড়ে দিয়েছি। ছেড়ে দেয়নি, আপনি জানেন স্যার, কংগ্রেসের প্রধান এবং অন্যতম মূল নীতি যেটা-- আমরা অহিংসা পন্থাতে বিশ্বাস করি; সশস্ত্র ধংসের পথে আমরা বিশ্বাস করি না। আমরা অহিংস প্রথায় বিশ্বাস করি। আমাদের মৌলিক চেতনায় কোন পরিবর্তন হয়নি। আর এই বন্ধুরা বার বার এক এক জায়গায় এক এক নামে, কেরালায় এক নামে, আবার কেন্দ্রে বিভিন্নভাবে ও সময়ে-- একবার আমাদের সঙ্গে মিতালি করে-- আবার একটু সুস্থ হয়ে মনে করেন আমরা কেউ হয়ে উঠেছি, আবার পরক্ষণে বিরোধিতা করেন। এদের মিতালি ও বিরোধিতার-দ্বন্দ এরা কখনো ব্যাখ্যা করতে পারেননি। আমরা কিন্তু ব্যাখ্যা করতে পারি.

(গোলমাল)

আপনারা উন্মত্ত হয়ে গেলে বিপদে পড়বেন। আপনাদের কোনটাতেই বাধেনা। স্যার, আপনি জানেন, আমাদের মৌলিক নীতির কোন পরিবর্তন হয়নি। আমরা অহিংসার পথ ছেড়ে দিয়ে সহিংসার পথে যেতে বিশ্বাস করি না। আজকে আমাদের ঐ বন্ধুরা নতুন নতুন আবিষ্কার করে ক্ষণে ক্ষণে আমাদের সঙ্গে মিতালি করেন। আবার ক্ষণে ক্ষণে বিরো-ধিতা করেন। এটা কোন শাস্ত্র অনুযায়ী?

[6-40—6-50 p.m.]

মূল কথা হচ্ছে ঐ মূলোর বাজারের মত, এর চেয়েও বেশী এদের কাছে আশা করবেন না। এদের নিজেদের তত্বের সঙ্গে দ্বন্দ, এরা দ্বন্দ করে যে রাষ্ট্রযন্ত্র আজকে ভারতবর্ষ পরি-চালনা করে, যে কনষ্টিটিউসন ভারতবর্ষকে পরিচালনা করে তার সঙ্গে এবং তার নীতির সঙ্গে এবং তত্বের সঙ্গে এদের ঘোরতর বিরোধ। এরা বলে উৎপাদন-জনিত ব্যবস্থায় যে ক্লাশ থেকে, সেই ক্লাশের স্বয়ং সংঘর্ষ ছাড়া উৎখাত করা যায়না। আজকে তাহলে এখানে রাষ্ট্রযন্ত্রের তাবেদার হয়ে, এখানে গণতান্ত্রিক মোর্চার শরিক এবং কেরালায় গণতান্ত্রিক কংগ্রেসের সঙ্গে মিতালি করে মুখ্যমন্ত্রীর লভ্যভাগ নেবার কারণ কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বন্ধুদের একটু হুঁশিয়ার করতে চাই, মানুষ সচেতন, এই অভিনয় এবং ভনিতা মানুষ চিরকাল ক্ষমা করবেনা। প্রায় পার্টীটা মুছে যেত বলে ছেড়ে এসে ১৯৭২ সালে কংগ্রেসের সঙ্গে মোর্চা করে আজকে বিপুল সংখ্যাগরিষ্ঠতা যা পেয়েছেন তা আশাতীত। কংগ্রেসের সঙ্গে মিলে যে প্রতিশ্রুতি মানুষকে দিয়েছেন সেই প্রতিশ্রুতি থেকে সরে যাওয়া যাবেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিশ্বনাথবাবু একটা কথা বলবার চেষ্টা করেছেন যে আজকে মূল্য বৃদ্ধি সমাজতান্ত্রিক দুনিয়ায় সম্ভব হয়নি। হরশঙ্করবাবু, তিনি আরো মডার্নে বিশ্বাস করেন। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই যে সমাজতান্ত্রিক দুনিয়ার কথা ওরা বলেন সেখানে কি মার্কেট আছে, ইট ইস এ্যান এট্রোফি মার্কেট। আজকে মার্কেটে ডিমাণ্ড যতই হোক আপনারা পাবেননা, আপনি যতই ডিমাণ্ড করুন, গম যতই

চান, চালের দাম যতই হোক সমাজতান্ত্রিক মার্কেটে পাবেননা। আবিট্রেটার আপনাকে ঠিক করে দেবে, আপনি কতটা পাবেন, কি দিতে হবে। সেখানে নর্মাল মার্কেট নেই, সেখানে খোলা বাজার নেই। আরো দেখুন এই যে এপ্রোভেট মার্কেট, এই মার্কেটে ডিমাণ্ড যতই থাকুক পেতে পারেন না, আবিট্রেটার যতটা দেবে তার চেয়েও বেশী নয়। সুতরাং যে নর্মাল ডিমাণ্ড এণ্ড কনডিসান সেটা সেখানে নেই। এখানে বিশ্বনাথবাবু সেসব কথা বললেন না, তিনি তো কই কেরালার কথা তুললেন না, কেরালায় তাদের দলই শাসন পরিচালনা করছেন, কেরালার অবস্থার কথা তিনি বললেন না, আমি আজকে একটা কথা জিজ্ঞাসা করতে চাই......

**Shri Harasankar Bhattacharyya :**

আপনার সমস্ত বক্তৃতাটাই এ,আই,সি,সি,তে পাঠানো দরকার, সেখানে বিচার করবে।

**Dr. Jainal Abedin :**

স্যার, ওরা ক্ষিপ্ত হয়ে উঠছেন, আমি মাননীয় বিশ্বনাথবাবুকে জিজ্ঞাসা করছি কৈ তিনি তো কেরালার কথা বললেন না, তিনি আজকে সমাজতান্ত্রিক দুনিয়ার কথা তুলেছেন তিনি রাশিয়ার কথা তুলেছেন। রাশিয়া আমাদের মিত্র রাষ্ট্র, তাদের বিরুদ্ধে আমি কিছু বলতে চাই না, কিন্তু কেরালার কথা বললে বুঝতে পারতাম। আজকে এই একই পেটার্ন ইণ্ডিয়ান কনষ্টিটিউসনের থেকে ওদের দল সরকার চালিয়ে যাচ্ছেন, সেখানে মানুষ কিরূপ ত্রাহি ত্রাহি করছে। আমরা আজকে মনে করি মানুষের কষ্ট হচ্ছে, জিনিষপত্রের দাম বেড়েছে এটা নিবারণ করতে হবে, অনুসন্ধান করলেই চলবেনা, কারণ নির্ধারিত করলেই চলবে না, প্রতিটা কারণ নির্ধারণ করে আজকে নর্মাল করতে হবে, তা নাহলে গত্যন্তর নেই, বিকল্প নেই, আমরা এটাতেই বিশ্বাস করি। কিন্তু আমি জিজ্ঞাসা করি একই ব্যবস্থা, একই কনষ্টিটিউসনের আওতায় থেকে কেরালায় যেখানে কনজিউমার্স গুডস বাড়ে ২০০-২১০ সেখানে কলকাতায় ১৮৭-১৯৭। আজকে জিজ্ঞাসা করতে পারি কি যে কেরালার সরকার কি সিদ্ধার্থ রায়ের সরকারের চেয়ে খারাপ, আজকে এই কথা সাহস থাকে খুলে বলুন, কেরালার সরকার পারেনি। কেরালার সরকারের নেতৃত্ব যদি সি,পি,আই দিয়ে থাকে তাহলে কি সি,পি,আই, মূলত ব্যর্থ হয়েছে? দ্রব্য মূল্য ফার্দার নিয়ন্ত্রণ করতে যতটা সিদ্ধার্থ রায়ের সরকার পেরেছে সেখানে ততটা হয়নি।

আর, বি, আইয়ের কারেন্ট এণ্ড ফাইন্যান্সের রিপোর্টের বাজার দরটা একটু দেখুন। আমাদের এখানে কনজিউমার গুডসের যখন ১৮৭ তখন ওখানে কিন্তু ১০০। ফুডের উপর ওখানে কিন্তু গুলি করতে হয়েছিল। সিদ্ধার্থ রায়ের সরকারকে কিন্তু গুলি করতে হয় নি। রাজ্যপালের ভাষণের সময় শ্লোগান দিয়েছেন এখানে, সেখানে কিন্তু হাউস ছেড়ে বেরিয়ে যায় নি। সে মর্যাদা সেখানে দেখিয়েছে। কেরলে নাকি ষ্টেট গভর্ণমেন্ট এমপ্লয়দের কেন্দ্রীয় সরকারের হারে ভাতা দিতে পেরেছেন। আমরা কিন্তু পারি নি। তুহিন সামন্ত বলেছেন এই ভাতা না বাড়িয়ে আরও কিছু বেকারকে চাকরি দেওয়া উচিত। আমাদের রাজ্যে আছে পার্টিশানের সমস্যা, উদ্বাস্তু সমস্যা, বেকারজনিত সমস্যা। ভারতের কোন অঙ্গ রাজ্যে এত বেকার নেই। আজকে এইসব পরিস্থিতি ধাপে ধাপে করে বেড়েছে। সেখানে ৪০ কোটি টাকার রিসোর্স মবিলাইজড করে কর্মচারীদের মাইনে বাড়িয়ে দিয়েছেন যেখানে ৭০ কোটি টাকার মতো তার উপায় নেই। আমরা রিসোর্স মবিলাইজড করেছি টু দি এক্স-টেন্ট অফ ৭০ পারসেন্ট সেখানে

above 25 crores towards the welfare of Government employees in West Bengal.

আজকে এর বেশী করা যায় না। কিন্তু নীট ফল কি হয়েছে। সেখানে কলকাতার ইন-ডেক্স ছাড়িয়ে গিয়েছে। আজকে যদি উৎপাদন না হয়, সাপ্লাই না হয় তাহলে দ্রব্যমূল্য বৃদ্ধি পেতে বাধ্য। কেরালা সরকার সরকারী কর্মচারীদের মাইনে বাড়িয়ে দিয়েছেন।

আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে ওখানে কস্ট অফ ইনডেক্স অনেক বেড়েছে। পশ্চিমবঙ্গে অনেক জিনিষ ঘাটতি অনেক জিনিষ বাইরে থেকে আনতে হয় রাষ্ট্রযন্ত্র যদি ভাল না হয় কঠোর ব্যবস্থা নিতে পারে না। এই সরকারই ৫ জন ব্যবসায়ীকে কোমরে দড়ি দিয়ে কোর্টে হাজির করেছিল। কিন্তু ওদের দু-বারের রাজত্বকালেও সেটা দেখা যায়নি। তারা লিখে পাঠিয়েছিল মাসটারড সিড যেখানে উৎপাদন হয় সেখানে তাদের করেসপনডিং ব্যবসায়ীকে যে পাঠিও না, দেশে সঙ্কট সৃষ্টি করতে হবে। তাই কঠোর ব্যবস্থা নেওয়া হয়েছিল। যে সমস্ত জিনিস ডেফিসিট আমাদের এখানে সেই সব জিনিস যেখানে সারপ্লাস সেখান থেকে অন ইণ্ডিয়া বেসিসে আনতে চেষ্টা করছি। খাদ্যদপ্তরে এসেনসিয়াল নন-সিরিয়াল কনজিউমারস ডাইরেকটরেট করা হয়েছে। একটা করপোরেসান করার কথা চিন্তা করা হচ্ছে। আমরা মনে করি আমাদের এখনই আরও কিছু ব্যবস্থা নেওয়া উচিত। এই দ্রব্যমূল্যের জন্য দেশে সঙ্কট সৃষ্টি হয়েছে আমরা জনসাধারণের সঙ্গে থাকতে চাই এবং জনসাধারণকে সঙ্গে নিয়ে এর মূল কারণগুলি নিরাময় করতে চাই। আপনি জানেন কেন্দ্র কি নির্দেশ দিয়েছেন এবং আমাদের ক্যাবিনেট ডিসিসানও জানেন
the unnecessary and avoidable expenditure by the Central Gevernment and the State Government.
যেগুলো ইনকার করবে সেগুলো আমরা যতদূর সম্ভব এড়িয়ে যাব।
[6-50—7 p.m.]
by exercising rigorous control over deficit financing also.
এই ব্যবস্থা কঠোরভাবে গ্রহণ করবার চেষ্টা করছি। ২নং হচ্ছে টু ইমপ্রুভ
the availability of supply of various commodities the State has kept constant touch with the Central Government and necessary steps have been taken for supply of essential commodities.
আমাদের মুখ্যমন্ত্রী ও খাদ্যমন্ত্রী বার বার দিল্লীতে গিয়েছেন বৈঠক করেছেন খাদ্যমন্ত্রীর সঙ্গে যাতে ঐ সমস্ত কমডিটিজ বিশেষ করে এসেনসিয়াল কমডিটিজ আমাদের এখানে নিয়মিত আসতে পারে ব্যাহত না হয়। আমি বন্ধুদের একটু অনুরোধ করতে চাই বিশেষ সি, পি, আই বন্ধুদের যাতে তারা আবার পরিবহণ কর্মচারীদের খেপিয়ে দিয়ে যেন বাধা সৃষ্টি না করেন। যে স্রো আছে সেটা যেন বানচাল করে না দেন।

(গোলমাল)

আমরা ২৭শে জুলাই সেই জিনিস দেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, (৩) অল efforts are being made by the Central Government as well as State Government to build up necessary buffer stock for maintaining rationing system

আমি জিজ্ঞাসা করতে পারি তাদের এই জিনিস। আমরা কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার এই ব্যবস্থা করতে বদ্ধপরিকর। কিন্তু কোথায়ও কি আমাদের ঐ বন্ধুদের অবদান আছে কোথায়ও কি তাঁরা বলেছেন যে তোমাদের উদ্বৃত্ত দিয়ে দাও কি তেলের কি চালের প্রডিউসারদের। আমার জেলার ব্যাপারে তাঁরা অভিযোগ করে বসলেন---কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এঁদের খাতায় যাদের নাম আছে তারা কিন্তু ঐ লেভির আওতার মধ্যে নাই, নানা কৌশলে আমাদের কলা দেখিয়ে দিয়েছে। তাই আজকে এই ব্যবস্থার পরিবর্তন করতে আমরা চেষ্টা করছি। (৪) এফর্টস্----
are being made to improve the distribution of essential commodities through the public distribution system, etc.
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সমগ্র পূর্ব ভারতে কো-অপারেটিভ ব্যবস্থা একেবারে দুর্বল কিন্তু এর পূর্বে এঁদেরই হাতে কো-অপারেটিভ ব্যবস্থা ছিল---তা শক্তিশালী করে যেতে পারে নি। মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার বিগত বছরে কো-অপারেটিভ বিল এনে কো-অপারেটিভ ব্যবস্থাকে নূতনভাবে প্রাণবন্ত করতে সম্ভব হয়েছে এবং তারজন্য কার্যকরী ব্যবস্থা হতে চলেছে। ৫নং হচ্ছে সুটেবল এ্যাকসন
is being taken under the Maintenance of Internal Security Act, Defence of India Rules, Essential Commodity Act to bring book unscrupulous elements, etc.

রাজ্যপালের ভাষণে একথার উল্লেখ আছে তাই আজকে এ ব্যাপারে জনতার সাহায্য সমর্থন ও সহযোগিতা দরকার এবং সি, পি, আই বন্ধুদের সহযোগিতারও দরকার আছে। মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় শুধু রাজনৈতিক দলগুলির সঙ্গে নয়, এমন কি হিলে পর্যন্ত গিয়ে এ বিষয়ে আলোচনা করেছেন যে এই অবস্থায় জনসাধারণের দুঃখ দূর করবার জন্য কি করা যায়। এই অবস্থায় দ্রব্যমূল্য বৃদ্ধির ব্যাপারে বেশ কিছু আনস্ক্রুপুলাস এলিমেন্ট মানুষকে একবারে তাদের পাওয়ারফুল শক্তি দিয়ে করনার করে ফেলেছে---তারা ইচ্ছামত মূল্য দাবী করছে এবং মানুষকে ভীষণ ক্লেশের মধ্যে ফেলেছে। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে বা দলের কর্মীদের সঙ্গে বসেছে বিভিন্ন নেতৃবৃন্দের সঙ্গে বসেছে বিভিন্ন চেম্বারের সঙ্গে বসেছে এবং তিনি ও আমাদের খাদ্যমন্ত্রী বার বার চেষ্টা করেছেন তাদের আইডেন্টিফাই করার জন্য যাদের কথায় জিনিসের দাম বাড়ে। সি, পি, আই বন্ধুদের আজকে চ্যালেঞ্জ করে বলতে চাই যে কোথায়ও কোন সংবাদ কি তারা দিয়েছেন। কোন যুব পরিষদ, ছাত্র পরিষদ কোন সংগ্রাম কমিটি কোন জিনিস কোথায় করনার করলো সেখানে হাত মিলিয়ে চিৎকার করলে তাতে কোন প্রতিকার হয় না, কোন পারপাস সিদ্ধ হয় না। আজকে তাঁরা নিজের বুকে হাত দিয়ে বলুন যে ফুল ফ্লেজেড সহযোগিতা করবেন ঐ সমস্ত আনস্ক্রুপুলাস এলিমেন্ট যারা বাজারকে কাবু করে তাদের ধরার জন্য বাজারে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য এবং তা বজায় রাখার জন্য। মাননীয় বিশ্বনাথবাবু রাজ্যপালের ভাষণ সম্বন্ধে হুঁসিয়ার করে দিয়েছেন। কিন্তু আমি নিজে মনে করি রাজ্যপালের ভাষণ এ বছরে এই হাউসে যা তিনি রেখেছেন তাতে এই মন্ত্রীসভার বিগত বছরের ও সামনের বছরের কর্মের ইঙ্গিত ও আগামী বছরের প্রোগ্রামের ইঙ্গিত আছে। এই ভাষণে যে ইঙ্গিত যে এ্যাচিভমেন্টস রয়েছে এই রকম অর্থসঙ্কট অবস্থার মধ্যে দেওয়া সম্ভব হয়েছে ইন দি ফিল্ড অব সার্ভিস, ইন দি ফিল্ড অব ডেভেলপমেন্ট ইউনিক এ্যাচিভমেন্টস করেছি। আজকে সিদ্ধার্থ শঙ্কর রায়ের সরকার দেশবাসীর সামনে সঙ্গতভাবে এই ভাষণ এই হাউসের মাধ্যমে রাখতে পেরেছে। এবং তা রাখতে পেরেছে বলেই ওঁরা এখানে কোনঠাসা হতে পারে। এরা দূরে যেতে পারে না---বোধ করি আমাদের পিছে পিছে যেতেও ভয় পায়। আজকে যদি দেখি দেখতে পাবো যেখানে কংগ্রেস বা কংগ্রেস প্রতিনিধি যান সেখানেই যে জনগণের সঙ্গে তাদের কি সম্পর্ক। তাদের সহযোগিতার ভাল পরিচয় বোঝা যাবে। এই ভাষণে মন্ত্রীসভার বিগত বছরের এ্যাচিভমেন্টস দেওয়া হয়েছে। এই ২৭ বছর পরে দেখতে পাচ্ছি ইউনিক এ্যাচিভমেন্টস ইন দি ফিল্ড অব ডেভেলপমেন্ট এ্যাণ্ড সার্ভিস এবং ভবিষ্যতের যে কর্মপন্থা, আগামী বছরের কর্মসূচী তা এই ভাষণের মধ্যে প্রতিফলিত হয়েছে। আমরা আশা করি আজকে যদি সকলের সহযোগিতা নিয়ে একে বাস্তবে রূপায়িত করতে পারি তাহলে মেনি

of the evils and ills of West Bengal will be cured by implementing all policies, principles and the measures we have proposed in the Address of the Governor.

আজকে সেই জন্য সব বন্ধুদের হুশিয়ার করে দিতে চাই, দলবাজী নীতি নয়, সুবিধাবাদ নীতি নয়, আত্মকেন্দ্রিক মনোভাব নয়, আপনারা আজকে এগিয়ে আসুন---নির্বাচনের আগে কংগ্রেসের সংগে হাত মিলিয়ে, কংগ্রেসের পিছনে দাঁড়িয়ে এই হাউসে ঢোকার অনুমতি নেবার জন্য জনসাধারণকে যে কথা বলেছেন, আজকে সেই কর্মসূচী রূপায়ণের জন্য হাতে হাত মিলিয়ে এগিয়ে আসুন---আমরা চাই দেশের মানুষের যে অসহ্য ক্লেশ, কষ্ট হয়েছে সেই সংকটের মোকাবিলা করতে, দেশের জনতাকে এই সংকট থেকে উত্তরণ করতে এই সরকার সব সময় তার বলিষ্ঠ হাত এগিয়ে দেবে এবং আমরা এই সংকট উত্তরণ করবোই, এইজন্য আপনাদের সহযোগিতা চাই। ষড়যন্ত্র করে কিছু লাভ হবে না, মোর্চা ভেঙ্গে কিছু লাভ হবে না। আজকে সততা থাকলে সেই সততাকে অস্ত্র করে জনসাধারণের সামনে দাঁড়াতে হবে এবং জনসাধারণের ক্লেশ, কষ্ট দূর করতে হবে, সেই সংকল্প নিয়ে আজকে এই ভাষণ শেষ হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রীঅজয় মুখার্জী রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন করে এই বলে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**Shri Md. Saffiulla :**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণকে স্বাগত সমর্থন জানিয়ে আমার বক্তব্য সুরু করছি। আমার বক্তব্য বলার আগে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথমেই এই সরকারের দু একটি উল্লেখযোগ্য কাজের উল্লেখ করে তারপরে আমি সমালোচনার মধ্যে প্রবেশ করবো। প্রথম উল্লেখযোগ্য কাজ হচ্ছে সরকারের এই, সাম্প্রদায়িক সম্প্রীতি, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং উল্লেখযোগ্য কাজ। দ্বিতীয় হচ্ছে আইন শৃঙ্খলার উন্নতি। তারপরে যেটা সেটা শেষে হয়েছে-- সেটা হচ্ছে কলকাতার পরিবহন সমস্যার সাময়িক কিছুটা উন্নতি বিশেষ করে কলকাতার দুঃখ মোচনে মিনি বাস প্রবর্তন করে ট্যাক্সিওয়ালাদের জুলুম থেকে আমাদের এই সরকারের পরিবহন মন্ত্রী বাস্তবিকই একটা সৎ দৃষ্টান্ত স্থাপন করেছেন। কিন্তু এর পরে সমালোচনার দিকও আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এর পরে আমি আঁধারের দিকটা একটুখানি আলোচনা করতে চাই। প্রথমেই আমি যেটা বলব সেটা হচ্ছে এই, আমাদের শিল্পাঞ্চলের বিরাট বিদ্যুৎ সমস্যার কথা সন্ধ্যা হওয়ার সাথে সাথে এই বিরাট শিল্পাঞ্চলগুলি একেবারে অন্ধকারে ডুবে যায় এবং শুধু কলকাতা নয়, আসানসোল, দুর্গাপুর নয়, গ্রামাঞ্চলে যেখানে যেখানে বিদ্যুৎ-এর তার গেছে, যেখানে বিজলী গেছে সেখানেও এই সমস্যা দেখা দিয়েছে। কিন্তু এই সমস্যা যেমন আছে সমস্যার মোকাবিলা করার জন্য, সমস্যার প্রতিকার করার জন্য আমাদের রাস্তাও আছে, সেই উপায়ও আছে। দু-তিনটি প্রকল্পের কথা আমরা শুনেছি। সেই প্রকল্পগুলি তরান্বিত করার জন্য আমাদের সরকার যদি চেষ্টা করেন তাহলে আমি বলতে পারি সম্পূর্ণ না হলেও আংশিক সমস্যার সমাধান করতে পারি। উত্তরবঙ্গের রামাম সিঙ্গলা বিদ্যুৎ প্রকল্পের কথা বলা যেতে পারে। হাই অল্টিচিউডের রামাম হাইড্রো ইলেকট্রিসিটি প্রোজেকটকে যদি কার্য্যকরী করা হয় তাহলে উত্তরবঙ্গের বেশ কিছুটা অঞ্চল বিশেষ করে দার্জিলিং সহরের আশেপাশে, দার্জিলিং জেলার গ্রামাঞ্চলের পার্বত্য এলাকায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হবে। দ্বিতীয়তঃ প্রস্তাবিত প্রকল্পটি হচ্ছে রিং চিং জিং-- যেটা নাকি কালিংপং ডিভিশনের প্রকল্প। এই প্রকল্পটিকে যদি কার্যকরী করা যায় তাহলে অন্ততঃ কালিংপং মহকুমার আশপাশের অঞ্চলগুলিতে বিদ্যুৎ সরবরাহ করা যেতে পারে। আমরা সেবারে জলঢাকা প্রোজেকট দেখতে গিয়েছিলাম। সেই জলঢাকা প্রোজেকটের সেকেণ্ড, থার্ড ফেজ-এর কাজ যদি আমরা আরম্ভ করতে পারি তাহলে আমরা উত্তরবঙ্গকে বিদ্যুতে স্বয়ংসম্পূর্ণ করতে পারি।

[ 7-00—7-10 p.m. ]

কাজেই বিদ্যুতের সমস্যাও যেমন আছে তেমনি সেই সমস্যার সমাধান বা প্রতিকারের বিরাট ও সুন্দর রাস্তাও আছে। কাজেই স্যার, আপনার মাধ্যমে সরকারকে বলব যে, এই তিন চারিটি প্রকল্পের কাজ যদি তরান্বিত করা হয় তাহলে বিদ্যুৎ সমস্যার সমাধান হবে বলেই আমি বিশ্বাস করি। তারপর স্যার, আমি আমার প্রিয় বিষয় বনভূমির কথা বলব। আজকে যে নিউজ প্রিন্ট বা কাগজ শিল্পে সঙ্কট চলেছে সেটা আমরা সকলেই জানি। এই প্রসঙ্গে আমার বক্তব্য হল, উত্তরবঙ্গে যে বিশাল বনভূমি আছে বা বন-সম্পদ আছে সেই সম্পদকে যদি আমরা সুষ্ঠুভাবে আহরণ করে কাজে লাগাতে পারি তাহলে আমি হাউসের সামনে জোর গলায় বলতে পারি আমাদের উত্তরবঙ্গে নিউজ প্রিন্টের একটা কারখানা স্থাপন করা যেতে পারে। স্যার, আপনি জানেন, ফরেষ্ট ডেভালপমেন্ট কর্পোরেশন করার একটা প্রস্তাব আছে এবং সেই প্রস্তাবের খসড়াও তৈরী করা হয়েছে। সেই প্রস্তাবকে যদি অবিলম্বে কার্যকরী করা হয় এবং দ্রুত বর্ধনশীল গাছের চাষ বা প্লানটেসান করা হয় তাহলে নিউজ প্রিন্টের কাঁচা মাল আমরা পেতে পারবো। কাজেই সুশৃঙ্খলভাবে অগ্রসর হয়ে আমরা যদি নিউজ প্রিন্টের কারখানা উত্তরবঙ্গে করতে পারি তাহলে অন্ততঃ পশ্চিমবঙ্গের চাহিদা আমরা মেটাতে পারবো বলেই আমি বিশ্বাস করি। আমি স্যার, কার্শিয়াং, কালিংপং, দার্জিলিং-এর গহন অরণ্যে গিয়েছি এবং সেখানে দেখেছি এক্সপ্লয়টেসান শুরু হয়নি-- আহরণ শুরু হয়নি। আমরা যদি পরিকল্পনার মাধ্যমে সুষ্ঠুভাবে সেই সম্পদ আহরণ করতে পারি এবং তাকে কাজে লাগাতে পারি তাহলে নিশ্চয়ই আমরা উপকৃত হব এবং নিউজ প্রিণ্ট বা কাগজের অভাবের জন্য শিক্ষা ক্ষেত্রে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে সেই সমস্যার সরাহা করতে পারবো।

এরপর স্যার, আমি পরিবহণ সমস্যার কথা বলব। পাবলিক আনডারটেকিং'-এর মন্ত্রী মাননীয় জয়নাল আবেদিন এখানে আছেন তাঁকে বলছি, মার্টিন রেল নিয়ে আমরা বহুবার চিৎকার করেছি, বলেছি, মার্টিন রেলকে ব্রডগেজ করুন। প্রস্তাব হয়ে গিয়েছে, সার্ভেও হয়ে গিয়েছে-- সব কিছুই হয়ে গিয়েছে, খালি জমির ব্যাপারে টালবাহানা চলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি হাউসে ঘোষণা করছি, যদি এই রেল না হয় আই শ্যাল ডাই-- আমি আমরণ ফাস্টিং করবো। গান্ধীজির আমলের যে পবিত্র অধিকার ফাস্টিং সেই ফাস্টিংকে আমি একটা ভাল কাজে লাগাবো।

I shall die at least for the benefit of the people if that broadgauge railway if the schame of broadgauge railway is not implemented.

এটা খেলার কথা নয়। পশ্চিমবঙ্গের জনসাধারণ বিশেষ করে হাওড়া ও হুগলীর জনসাধারণকে আমরা আর বোঝাতে পারছি না বা জবাবদিহি করতে পারছি না। দু বছর হয়ে গেল আর কতকাল বলব? সেইজন্য বলছি যদি না হয় এর পর ঐ চরম পন্থা অবলম্বন করতে বাধ্য হব। এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব জনসাধারণের এই কষ্টের দিকে দৃষ্টি দিয়ে দিল্লীর সঙ্গে কথা বলুন এবং ১৯৭৪ সালের মধ্যেই জমি অধিগ্রহণ করে কাজ আরম্ভ করে দিয়ে জনসাধারণের কাছে একটা ভাল দৃষ্টান্ত স্থাপন করুন। এই বলে রাজ্যপালের ভাষণ সমর্থন করে শেষ করছি। জয়হিন্দ।

**Shri Sachi Nandan Shaw :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপাল আমাদের সামনে যে ভাষণ দিয়েছেন আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আজকে আমরা সঙ্কটের মধ্যে দিয়ে চলেছি একথা রাজ্যপাল বলেছেন। সঙ্কট সত্যিই, আজকে দেশে দুঃখদুর্দশা, দারিদ্র, অভাব, অনটন নিশ্চয়ই বেড়েছে। আজকে বহু সমস্যা দেখা দিয়েছে। এই সমস্যাগুলি কিন্তু আমি মনে করি আজকে আমাদের রাজত্বে এসে পড়েনি। আজকে এই সরকার আসার আগে আমাদের দেশে যে অর্থনীতির উপর অস্থিরতা এসে পড়েছিল এবং যে সমস্যা আগে থেকে হয়েছিল সেগুলিই আজকে প্রতিফলিত হয়েছে। আজকে আমার যে জেলা বীরভূম জেলা সেখানে লক্ষ্য করেছি যে লেভী দেওয়া হয়েছে এবং এই যে চাষী লেভি দিয়েছে আজকে এই লেভীর ব্যাপারে, আজকে লেভী চাষী কেন দিচ্ছে? তার কারণ হচ্ছে আজকে আমাদের যে খাদ্যসমস্যা আছে অর্থাৎ 'এ' 'বি' সি' এই সমস্ত রেশান কার্ড-এ শহরাঞ্চলের লোককে চাল দিতে হবে। কিন্তু এই জেলার মূলতঃ যে সমস্যা আছে সেদিকে দিকপাত করা দরকার। অর্থাৎ যে চাষী সমাজ খাদ্যশস্য উৎপাদন করে জনসাধারণের জন্য খাদ্য সরবরাহ করে দায়িত্ব পালন করে সেখানে তাদের কাজে বহু বাধাবিঘ্ন দিনের পর দিন চলছে এবং চাষীসমাজের মধ্যে তাদের ভবিষ্যৎ সম্পর্কে নানা প্রশ্ন দেখা দিয়েছে। বীজ সারের দুর্মূল্য এবং দুষ্প্রাপ্য, জমির খাজনা, পাম্প সেটের জলসেচ, ফসলের মূল্য, ধানের লেভী, লেভী নোটিশ, জমি রেকর্ড ও জরীপ, ভাগচাষ, ধান ও গমের সরকারী ক্রয়মূল্য ও বিক্রয় মূল্য, জমির উর্ধ্বসীমা নির্ধারণ, পশু চিকিৎসা, মৎস চাষ, ক্ষেতমজুর প্রভৃতি বহু সমস্যা যেটা আজকে চাষীর নিজস্ব সমস্যা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মনে করি আজকে এই সমস্যার দিকে সরকারের দৃষ্টি আছে। আমাদের মাননীয় কৃষিমন্ত্রী, তিনি আজকে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছেন এবং তাছাড়াও আমি বলতে চাই এই কৃষি ব্যাপারে একটা তদন্ত কমিশান গঠিত হোক যে তদন্ত কমিশনের মধ্যে দিয়ে ঐ সমস্যাগুলির যথাযথ রূপ পরিস্ফুটিত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিশ্বনাথবাবু বললেন যে আইনশৃঙ্খলা নেই, আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়েছে। আমি বীরভূম জেলার ছেলে, উনি আমার থেকে বয়সে অনেক বড় কিন্তু আমি আগেও দেখেছি বীরভূম জেলায় কি অবস্থা ছিল। সেখানে কি ধরণের খুনখারাপি হত, দিনের বেলায় রাস্তায় বের হওয়া যেত না। আজকে সেই খুনখারাপি বন্ধ হয়েছে, আইন শৃঙ্খলা নিশ্চয়ই এসেছে, এবং সেই আইনশৃঙ্খলাকে সুস্থভাবে রাখার জন্য আজকে আমাদের সামনে যে খাদ্যসমস্যা এবং এই সমস্যাগুলি সমাধানের জন্য যা প্রয়োজনীয় ব্যবস্থা তাই এই সরকারকে গ্রহণ করতে হবে। আজকে যে কৃষি মজুরের সমস্যার কথা বলেছেন সেটা সত্যি। আজকে শ্রমিকরা কলকারখানায় যে মাইনে

পায় কৃষিশ্রমিক সেই তুলনায় মাইনা পায় না। কাজেই কৃষি শ্রমিকের নিশ্চয়ই মাইনা বাড়ান দরকার এবং সঙ্গে সঙ্গে দেখা দরকার যে কৃষিতে উন্নতি করতে পারছে কি না। আজকে এই সরকার ডিপ টিউবওয়েল দিয়েছে, স্যালো টিউবওয়েল দিয়েছে, রিভার লিফট দিয়েছে কিন্তু আজকে সারের প্রকট অভাব দেখা দিয়েছে এবং এর জন্য সরকার দায়ী নয়। যুক্তফ্রন্টের সময়ে কোন বন্ধু কি চিন্তা করেছিলেন কলকারখানা তৈরী করার জন্য তারা তা করেন নি। আজকে এখানে সমালোচনার বস্তু নয়, দেশকে বাঁচানো দরকার, দেশের মানুষকে ভালবাসার জন্য, দেশের মানুষের দায়িত্ব নিয়ে আমরা এই বিধানসভায় এসেছি। কাজেই যে সমস্ত সমস্যা আমাদের সামনে আছে তাকে সমালোচনা করে লাভ হবে না তাকে রূপায়িত করার জন্য আমাদের সকলকে চিন্তা করতে হবে। আজকে এই যে কৃষিশ্রমিক যারা ৩ টাকা, আড়াই টাকার বেশী মাইনা পায় না তাদের ৫ টাকা অন্তত-পক্ষে মাইনা হওয়া উচিত এবং এই সম্পর্কে কোন দ্বিমত থাকা উচিত নয়। আমি আজকে রাজ্যপালের ভাষণে কৃষিশ্রমিকদের ৫ টাকা মাইনা বৃদ্ধির দাবী জানিয়ে এবং দেশের এই সঙ্কটের মধ্যে সরকার যেভাবে এগিয়ে চলেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[ 7-10—7-20 p.m ]

**Shri Shibapada Bhattacharjee :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণ সম্পর্কে কিছু বলতে গিয়ে প্রথমে যেটা আমার মনে হয়েছে যে ১৯৭২ সালে এই সরকার জনগণের সামনে প্রতিজ্ঞা করেছিল যে ১৭ দফা কর্মসূচী রূপায়ন করবে, এই সরকার প্রতিজ্ঞা করেছিল যে দেশকে বাঁচানোর জন্য গতানুগতিক পন্থা নয়, তারা ঘোষণা করেছিল যে একচেটিয়া পুঁজিপতিদের, জোতদার এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করবে কিন্তু এই ভাষণের মধ্যে এবং গত এক বছরে কাজের মধ্যে দিয়ে আমরা যে রূপ দেখতে পেয়েছি সেটা হচ্ছে সাম্রাজ্যবাদের সঙ্গে আপোস, একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে আপোস, জোতদার এবং আমলাদের সঙ্গে আপোস। আজকে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার দরিয়ায় মার্কিন সাম্রাজ্যবাদ যখন আনাগোনা করছে বঙ্গোপসাগরের উপকূলে তার কোন প্রতিফলন এই ভাষণের মধ্যে নেই। আমরা যখন দেখতে পাচ্ছি নেপালী ভাষা ওদের ন্যায্য দাবী, যে দাবী তারা উৎথাপন করেছে এবং মার্কিন সাম্রাজ্যবাদ সমস্ত দার্জিলিং জেলায় যে একটা ষড়যন্ত্র করছে, আজকে এই ভাষণের মধ্যে তার কোন প্রতিফলন দেখতে পাচ্ছি না। আজকে রাজ্যপাল বলেছেন যে দ্রব্যমূল্য বৃদ্ধি আমাদের দেশের বাইরে রয়েছে তার জন্যই আমাদের এখানে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে। আজকে জয়নাল আবেদিন সাহেব কম্যুনিষ্ট পার্টির বিরুদ্ধে বস্তা পচা বুলি বলেছেন কিন্তু তিনি একটা কথা মনে করুন ব্রেজনেভ-এর সঙ্গে আজকে সমাজতান্ত্রিক দুনিয়ার সঙ্গে যদি তাদের প্রধানমন্ত্রী চুক্তি করেছেন যে কি ভাবে এই দেশকে নতুন পথে, অ-ধনতান্ত্রিক পথে কি ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায়। কিন্তু আমার সেদিন মনে হয়েছিল যে কেন আজকের ভারতবর্ষ ১৯৬৯ সালে থেকে ১৯৭১ সাল পর্যন্ত কংগ্রেস যে প্রতিশ্রুতি দিয়েছিল তাকে কার্য-করী করতে পারেন নি। তার কারণ হচ্ছে আমাদের দেশে একটা কথা আছে সেই কথা হচ্ছে যে সরিষার মধ্যে যদি ভুত থাকে তাহলে ওঝা কি ভাবে তাকে সারাবে। মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন সাহেব যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য হচ্ছে ঐ ভূতের বক্তব্য, একচেটিয়া পুঁজিপতি, সাম্রাজ্যবাদদের সহযোগী বক্তব্য, জোতদারদের বক্তব্য এবং আজকে মার্কিন সাম্রাজ্যবাদের সহায়ক বক্তব্য কম্যুনিষ্টদের বিরুদ্ধে বস্তা পচা বুলি। আমরা আশা করেছিলাম যে কি ভাবে সমাজতান্ত্রিক দুনিয়ায়, যে দুনিয়ায় দ্রব্যমূল্য বৃদ্ধি হয় নি তাদের সঙ্গে কি ভাবে সহযোগিতা করে সেই ব্রেজনেভের চুক্তিকে কি ভাবে রূপায়িত করা যায় এই পশ্চিমবাংলার মধ্যে এই সঙ্কটের মধ্যে, তার কোন রূপ-রেখা রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাইনি। আমরা দেখতে পেলাম আজকে তিনি কেবল প্রাকৃতিক দুর্যো-গের জন্য খাদ্য সঙ্কটকে দায়ী করেছেন। কিন্তু আমরা কেন আজকে ৫ লক্ষ টনের লক্ষ্যের ২৫ ভাগও প্রকিয়োর করতে পারি নি? কেন আজকে চালকলের মালিকদের বিরুদ্ধে কোন শাস্তির ব্যবস্থা করতে পারি নি? কেন আজকে জোতদারদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিতে পারেন নি? আজকে তিনি উদাহরণ দিলেন যে মেদিনীপুরের কয়েকজন কম্যুনিষ্ট পার্টির

এম,এল,এ, আছেন তাদের জন্য ৫ লক্ষ মেট্রিক টন খাদ্য পশ্চিমবাংলার সমস্ত ডিসট্রিকট থেকে প্রকিয়োরমেন্ট করা যায় নি। কিন্তু আজকে অধিকাংশ এম,এল,এ যাঁরা আছেন, তারা তো কংগ্রেসের এম,এল,এ, আজকে দায়িত্ব তো তাঁদেরই বেশী। কারণ তাঁদেরই তো সরকার। সুতরাং এই যে যুক্তি, এটা বস্তা পচা যুক্তি ছাড়া আর কি বলবো? যেহেতু তারা যাদের বিরুদ্ধে, ঐ গ্রামের যারা জোতদার, গ্রামের মহাজন, তাদের বিরুদ্ধে আজকে কঠিণতম ব্যবস্থা না গ্রহণ করার ফলে ৫ লক্ষ টন খাদ্য শস্য প্রকিয়োর করা যায়নি। আজকে যদি এটা দেখা যেত যে খাদ্যের অভাব রয়েছে---আজকে খোলা বাজারে চাল পাওয়া যাচ্ছে না যদি দেখতে পেতাম তাহলে এই কথা বলাটা সহজ হত কিন্তু সব কিছু জিনিস আপনি টাকা দিন পাবেন। অথচ সমস্ত খাদ্য শস্যের দর হু হু করে বেড়ে যাচ্ছে এবং সরকার নীরব দশকের মত বসে আছেন। শুধু তাই নয়, আজকে আমাদের দেশের কথা বলছেন, দেশের বেকারত্ব ঘুচাবেন, দেশকে শিল্পে স্বয়ংসম্পূর্ণ করবেন। আজকেও আবার বলছেন এবং ১৯৭২ সালে থেকে আমরা শুনে আসছি পশ্চিমবঙ্গে এতগুলো ইনড্রাস্ট্রি গড়বো, এত কোটি টাকা আমরা খরচ করবো, টায়ার কারখানা করবো, সারের কারখানা করবো কিন্তু আজ পর্য্যন্ত পশ্চিমবঙ্গে সেই ১৯৭২ সাল থেকে আরম্ভ করে আজ পর্য্যন্ত কি তারা একটাও শিল্পের জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করেছেন? এর কারণ হচ্ছে এই একচেটিয়া পুঁজিপতিদের তারা সহযোগিতা করছেন। আজকে যদি ইনড্রাসট্রি হয়, সরকার যদি ইনড্রাসট্রি তৈরী করেন তাহলে একচেটিয়া পুঁজিপতিরা আঁতকে উঠবে। সুতরাং সমস্ত পরিকল্পনার মধ্যে রয়েছে একচেটিয়া পুঁজিপতিদের সহযোগিতা আজকে আমরা দেখতে পাচ্ছি তাদের মাধ্যমে আজকে সেটা করতে চেষ্টা করছেন, যার ফলে আমার দেশের একটা মাত্র ইনড্রাসট্রি আজ পর্য্যন্ত গড়ে উঠতে পারেনি।

এর ফলে আমাদের দেশে একটাও ইনড্রাসট্রি আজ পর্য্যন্ত গড়ে ওঠা সম্ভব হয়নি। শুধু তাই নয় আজ জাতীয়করণের কথা ঘোষণা করছি এবং শিল্প ক্ষেত্রেও নতুন শিল্প করার কথা ঘোষণা করা হচ্ছে, কিন্তু আমরা জানতে পারলাম যে সেটাও ঐসব বিজনেস ম্যান, ঐসব একচেটিয়া পুঁজিপতি তাদের খুশী করবার জন্য সরকারী দিক থেকে একটা প্রচেষ্টা করা হচ্ছে। আজকে বলা হচ্ছে সি,এম,ডি-এর মাধ্যমে সমস্ত পরিকল্পনাগুলিকে করা হবে এবং এই ভাবে দেশের উন্নয়ণ করা হবে, কিন্তু তখন আমরা দেখতে পাচ্ছি কি, আমলাদের উপর মন্ত্রী অর্ডার করছেন অথচ আমলারা সেই অর্ডার অনুযায়ী কাজ করছেন না, যার ফলে কোন কাজই হচ্ছে না, এই সমস্ত পরিকল্পনা বানচাল হচ্ছে। ১৯৭২ সাল থেকে আজ পর্য্যন্ত জল সরবরাহের যে প্রকল্পগুলি নেওয়া হয়েছিল সেগুলি আজ পর্য্যন্ত শেষ হয়নি, পয়ঃপ্রণালীর কাজ আরম্ভ হয়েও আজ পর্য্যন্ত শেষ হয়নি, ড্রেনেজ স্কীমের কাজ আরম্ভ হয়েও আজ পর্য্যন্ত শেষ হয়নি, এর কারণটা কি? সমস্ত পরিকল্পনা আজকে ব্যথ হতে বসেছে, সমস্ত কিছু দেখতে পাচ্ছি আজকে আমলাতন্ত্রের হাতে পড়ে ব্যর্থ হতে বসেছে। আমরা আমাদের সরকারের কাছে আশা করেছিলাম যে একটা নতুন পরিবেশে দাঁড়িয়ে ১৯৭২ সালের নির্বাচনের প্রতিশ্রুতি পালন করতে দেখব, কিন্তু আজকে আমরা তা দেখতে পাচ্ছি না। পাবলিক হেলথের জন্য একজিকিউটিভ ইনজিনিয়ার নেওয়া হয়, পাবলিক হেলথ জল ইত্যাদির ব্যাপারে কাজ করবেন, এখন সি,এম,ডি,এ,-ও সেখানে ঐ কাজ দেখছেন অথচ ঐসব একজিকিউটিভ ইনজিনিয়ারকে চিফ ইঞ্জিনিয়ার ছাড়ছেন না এবং তার জনা সমস্ত কাজ আজকে বন্ধ হয়ে গিয়েছে। এই অবস্থায় সমস্ত কিছু ডেভালপমেন্টের কোন সুষ্ঠু পরিকল্পনা আজ পর্য্যন্ত হতে পারেনি। আর আজকে এখানে দেখতে পাচ্ছি ঐ রাজ্যপালের ভাষণের মধ্যে তিনি সাম্রাজ্যবাদের প্রশস্তিতে বিগলিত হয়েছেন এবং ওয়ার্লড ব্যাংকে টাকার কথা তিনি এখানে ঘোষণা করেছেন। কিন্তু আমরা দেখছি যে আমাদের প্রধানমন্ত্রী সোভিয়েত নেতা ব্রেজনেভের সঙ্গে চুক্তি করে সোভিয়েত বিশেষজ্ঞদের যে সব সাহায্য নিচ্ছেন এবং যে গুলিকে তিনি প্রথম প্রায়রিটি দিচ্ছেন সেগুলির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজকে যখন আমাদের সাহায্য করবার জন্য কমিউনিষ্ট দুনিয়া এগিয়ে আসছেন এবং তারা চাইছেন যে আমাদের দেশের উন্নতি হোক তখন আজকে এখানে কমিউনিষ্টদের বিরুদ্ধে ঐসকল বস্তা পচা কমিউনিষ্ট বিরোধী বক্তব্য রাখা হচ্ছে। অতুল্য ঘোশ এই রাস্তায় পশ্চিমবঙ্গ কংগ্রেসকে আনবার চেষ্টা করেছিলেন, মোরারজী দেশাই এই

রাস্তায় চলবার চেষ্টা করেছিলেন, আর আপনারা ১৯৬৯ থেকে ১৯৭১ সালে নতুন পথের সন্ধান করেছেন, ঘোষণা করেছিলেন যে পথে আমাদের অর্থনীতি চলছে সেই পথে দেশকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না। তাই আজকে নতুন পথে গণতান্ত্রিক পথে দেশকে এগিয়ে নিয়ে যেতে হবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি কি, এই মন্ত্রীসভা পি.ডি.এ.-এর ১৭ দফা কার্য্যসূচী রূপায়ণ না করে তারা একচেটিয়া পুঁজির সঙ্গে আপোস করার ফলে আমাদের দেশের উন্নতি ব্যাহত হচ্ছে এবং লোকে হাহাকার করছে। কংগ্রেসের বহু তরুণ যুবক ১৯৭২ সালে ঘোষণা করেছিলেন যে আমরা একচেটিয়া পুঁজির বিরুদ্ধে লড়ব। কিন্তু আজকে কি হচ্ছে, না জোতদারদের গায়ে হাত দেওয়া যাচ্ছে না বলে চাল প্রোকিয়র করা যাচ্ছে না, মহাজনদের গায়ে হাত দেওয়া যাচ্ছে না বলে চাল প্রোকিয়র করা যাচ্ছে না।

[ 7-20—7-30 p.m ]

এই হচ্ছে আজকে পরিণতি। একচেটিয়া, মহাজনী প্রথা তুলতে হবে, কিন্তু ১৯৭২ সাল থেকে আজ পর্য্যন্ত একটাও ইণ্ডাস্ট্রী হল না এবং এটা না হবার জন্য একটা ব্যাপক ষড়যন্ত্র চলছে। উড়িষ্যা, ইউ. পি এবং অন্যান্য জায়গায় যে ভাবে প্রতিক্রিয়াশীলদের ষড়যন্ত্র আরম্ভ হয়েছে পশ্চিমবাংলাতেও সেই জিনিষ আরম্ভ হয়েছে। আমরা চাই সেই একচেটিয়া জোতদার, মহাজন ও সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে সংগ্রাম করতে। এদের বিরুদ্ধে যারাই সংগ্রাম করবে কম্যুনিষ্ট পার্টির হাত সেখানেই তারা প্রসারিত করবে। তাই আমরা দেখলাম মহেশতলায় প্রশাসন যন্ত্র কোথায় নেবে গেছে। সেখানে মানুষ যখন খাদ্যের দাবী নিয়ে আন্দোলন করছিল সরকার তাদের উপর তখন গুলি চালান। জুটশিল্পে কেবলমাত্র কম্যুনিষ্ট পার্টি বা সি, আই, টি, ইউ-র শ্রমিকরা ধর্মঘট করেছে তা নয়, তেরাঙ্গা ঝাণ্ডায় যারা বিশ্বাস করে তারা যদি এদের সঙ্গে ধমঘট না করত তাহলে ধর্মঘট সফল হোত না। কিন্তু তারাও যুক্তভাবে আন্দোলন করার ফলে আন্দোলন সাফল্যমণ্ডিত হল। কিন্তু সেখানেও এই পুলিশ বাহিনী এম, পি-দের উপর আঘাত করল। সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন ভাগচাষীদের অধিকার রক্ষা করবেন। কিন্তু আমরা দেখছি গত এক বছর ধরে থানার ও, সি, ও জোতদাররা মিলিতভাবে বিভিন্ন জায়গায় জমির ফসল কেটে নিয়ে গেছে। বসিরহাট, সন্দেশখালি, হাড়োয়া থেকে বিভিন্ন জায়গায় এ জিনিষ আমরা দেখেছি। কিন্তু সরকার জোতদার ও নিজেদের এম, এল, এ-দের বিরুদ্ধে যেতে নারাজ। সেজনাই বিশ্বনাথবাবু বললেন এখনও সতর্ক হবার সময় আছে এবং যে প্রতিজ্ঞা করে আমরা যুক্তভাবে নেবেছিলাম সেই প্রতিজ্ঞা না রাখার ফলে আজ এই অবস্থা। এর ফলে সমস্ত ভারতবর্ষে একটা ঢেউ উঠেছে। সেজন্য গুজরাটের সমস্ত মানুষ বিক্ষুদ্ধ হয়ে আন্দোলন করছে। সমস্ত ভারতবর্ষে এ জিনিষ হতে যাচ্ছে। মানুষের কথা যদি ফুটিয়ে না তুলি তাহলে সমূহ বিপদ। আমাদের দেশে নূতন কিছু সৃষ্টি করতে হলে সেখানে যদি করাপটেড মেশিনারী থাকে তাহলে অরাজকতা সৃষ্টি হবে। যদি ডেমোক্রেসি-কে সত্যি সত্যি প্রতিষ্ঠা করা হয় তাহলে নতুন রাস্তায় যেতে হবে। সেজন্য আমরা বলছি এখনও সময় আছে ১৯৭২ সালে যে প্রতিজ্ঞা করে এসেম্বলি-তে এসেছিলাম সেই ১৭ দফা কর্মসূচীকে রূপায়িত করুন। অর্থাৎ সেই একচেটিয়া পুঁজি, সাম্রাজ্যবাদ, মহাজন, জোতদারদের বিরুদ্ধে যে সংগ্রামের কথা ঘোষণা করেছিলাম তাকে কার্যকরী করুন। পি, ডি,এ, থাকবে কি না সেটা এর উপর নির্ভর করছে। কিন্তু জয়নাল আবেদীনের মত কিছু লোক আছেন যারা চাচ্ছেন যে পি, ডি, এ, ভেঙ্গে যাক। কিন্তু আমরা চাই সেই ১৭ দফা কর্মসূচী রূপায়িত হোক এবং যদি দেখতাম এই সরকার জোতদার, মহাজন ও একচেটিয়াদের বিরুদ্ধে সংগ্রাম করছেন তাহলে এই সরকারের নীতিকে আমরা সমর্থন করতাম। কিন্তু আমরা দেখছি গত এক বছর ধরে যে নীতি এখানে প্রতিফলিত হচ্ছে তা হচ্ছে জোতদার, একচেটিয়া পুঁজিপতি, ও সাম্রাজ্যবাদীদের প্রতিষ্ঠা করার নীতি। সুতরাং রাজ্যপালের ভাষণ এই দোষে দুষ্ট বলে এই ভাষণকে আমরা সমর্থন করতে পারছি না।

## First Report of the Business Advisory Committee.

**Mr. Speaker :** I beg to present the first Report of the Business Advisory Committee which at its meeting held on the 25th February, 1974, in my Chamber

considered the question of allocation of dates and for the disposal of Legislative business and recommended as follows :

Tuesday, 26.2.74 (i) The West Bengal Requistioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(ii) The West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(iii) The West Bengal Medical and Dental Colleges (Regulation of Admission) (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes

(iv) Discussion on Governor's Address—4 hours.

Wednesday, 27.2.74 (i) The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1974 (Introduction Consideration and Passing)—30 minutes.

(ii) The West Bengal Tanks (Acquisition of Irrigation Rights) Bill, 1974 (Introduction, Consideration and Passing) 1 hour.

(iii) Discussion on Governor's Address—4 hours.

Thursday, 28.2.74 (i) The West Bengal Cruelty to Animals (Repeal of Laws) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes

(ii) The West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill 1974 (Introduction, Consideration and Passing)—1 hour

(iii) The Rice-Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes

(iv) Discussion on Governor's Address—4 hours

Friday, 1.3.74 Presentation of Budget Estimates for 1974-75.

The Minister-in-charge of Parliamentary Affairs may now move the motion for acceptance.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that the First Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The Motion was adopted.

### Discussion on Governor's Address

**Mr Speaker :** Now, I call upon the last speaker for the day. Shri Mohammad Dedar Baksh.

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২২শে ফেব্রুয়ারী ১৯৭৪ তারিখে মহামান্য রাজ্যপাল যে উৎসাহব্যঞ্জক ভাষণ দিয়েছেন সেই ভাষণকে স্বাগত জানিয়ে তার সমর্থনে কিছু বক্তব্য

খতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের সরকার কৃষিক্ষেত্রে, কারত্বের ক্ষেত্রে, আবাসনের ক্ষেত্রে, বৈদ্যুতিকরণের ক্ষেত্রে, সমবায়, ক্ষুদ্র শিল্প, আদি-নীর উন্নতির ক্ষেত্রে, অনুন্নত এলাকার উন্নতির ক্ষেত্রে, স্বাস্থ্য, শিক্ষার ক্ষেত্রে ইত্যাদি সর্ববিধ ত্রে দৃঢ় পদক্ষেপ নিয়ে এগিয়ে চলেছেন এবং বহুদিক কাজও করেছেন। তার বিস্তারিত বরণ দেওয়া এত অল্প সময়ের মধ্যে আমার পক্ষে সম্ভব হবে না এবং আমিও কতকগুলি ক উদ্ধৃত করে মাননীয় সদস্যদের মাথাব্যাথার কারণ ঘটাতে চাই না। মাননীয় অধ্যক্ষ হাশয়, আমাদের মাননীয় সি, পি, আই, বন্ধুরা বলেছেন স্লোগানের দ্বারা সমস্যার সমাধান না। সমস্যা অনেক থাকে, রাজনৈতিক দল সেই সমস্যার কতকগুলি বেছে নেয় যেগুলি ক গুরুতর সমস্যা এবং সেই সমস্যাকে বেছে নিয়ে তার সমাধানের পথে এগিয়ে চলেন মাদের সি, পি, আই, বন্ধুরা পরের মাথায় কাটাল ভেঙ্গে খেতে চান এবং সুবিধাবাদী দলের নির্বাচনী বৈতরণী পার হয়ে গেলেই সব কিছু ভুলে যান। আমরা বিশ্বাস করি তারা াশায় ভুগছেন, এই হতাশা ত্যাগ করুন, এবং অপটিমিস্ট হওয়ার চেষ্টা করুন। আমাদের জগুলি লক্ষ্য করুন, তাহলে বুঝতে পারবেন গত এক বছরে আমাদের সরকার কি করে-ন এবং সেই কাজের বিস্তারিত বিবরণ রাজ্যপালের ভাষণে আছে। মাননীয় অধ্যক্ষ াশয়, এই যে মূল্য বৃদ্ধির সমস্যা এই সমস্যার দুটো কারণ আছে, প্রথম হচ্ছে ইনফ্লেসান ন মানি হয়েছে, দ্বিতীয় হচ্ছে যা জিনিষ সেই অনুপাতে সাপ্লাই থাকেনি। এই দ্রব্যমূল্য দ্ধি শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষে নয়, পৃথিবীর সর্বক্ষেত্রে দেখা দিয়েছে। এই সমস্যার সমাধান করতে গেলে উৎপাদন বাড়াতে হবে। আমাদের যা প্রয়োজন সেই প্রয়ো-ন মত জিনিষ আমরা উৎপাদন করতে পারছি না এবং অন্যান্য রাজনৈতিক দল আজকে ধানি দিয়ে সেই উৎপাদনের পথে বাধা সৃষ্টি করছে।

-30—7-38 p m. ]

মি সি, পি, আই, বন্ধুদের চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিতে চাই আমাদের কৃষিক্ষেত্রে কত নতি হয়েছে। আপনারা আজ ফাল্গুন মাসে গিয়ে দেখুন চারিদিকে সবুজ মাঠ এবং তার কদিকে রয়েছে আই, আর, এইট, ধান, বোরো ধান, এবং অন্যদিকে রয়েছে উচ্চ ফলনশীল ম। আমাদের বহু সমস্যা রয়েছে, এবং এই সরকার সীমিত অর্থের মধ্য দিয়ে এগিয়ে লছে। স্যার, ম্যাজিক রড দিয়ে কিছু করা যাবেনা, আমাদের ধীরে ধীরে অগ্রসর হতে ব। আমাদের কৃষিক্ষেত্রে যে উন্নতি হয়েছে সেটা বহু পাম্প সেট, রিভার লিফ্‌ট ইরি-সন এবং ডিপ টিউবওয়েলের মাধ্যমে সেচের ব্যবস্থা হয়েছে বলেই এতটা উন্নতি করা ম্ভব হয়েছে। আমাদের কৃষিক্ষেত্রে যেভাবে অগ্রসরতা দেখা যাচ্ছে তাতে আমি আশাকরি ত অল্প সময়ের মধ্যেই আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারব। তবে আমাদের শুধু দ্য উৎপাদন করলেই হবেনা, আমাদের লোকসংখ্যা নিয়ন্ত্রিত করতে হবে বিভিন্ন পরিবার রকল্পনার বা জন্ম নিয়ন্ত্রন পরিকল্পনার মাধ্যমে। আমরা জানি জিওমেট্রিক্যাল রেশিওতে ক বেড়েছে এবং খাদ্য এরিথমেটিক্যাল রেশিওতে। কাজেই আমাদের সাইজ অব পপুলেসনের ক লক্ষ্য রাখতে হবে। পেট শান্ত থাকলে তবেই শান্তি বিরাজ করবে। ওরা বলেছেন শান্তি লা নেই। কিন্তু আপনারা সকলেই জানেন ১৯৭২ সালের আগে যে অনিশ্চয়তা ছিল টা এখন আর নেই। বিপুল জনসমর্থনে এবং জনসাধারণের আশীর্বাদ নিয়ে এই যে মান সরকার গঠিত হয়েছে তার মাধ্যমে শান্তি শৃঙ্খলা এবং স্থিতিশীলতা বজায় রয়েছে। ত্ত্ব একটা জিনিষ লক্ষ্য করছি একদল লোকনে ক্ষেপিয়ে দিয়ে এই শান্তি শৃঙ্খলা বিঘ্নিত করবার ষ্টা করা হচ্ছে। এই শান্তি শৃঙ্খলার ব্যাপারে সকলের সহযোগিতা প্রয়োজন কারণ ডিসিপ্লিন মস্‌ ফ্রম উইদিন।

এটা আউট সাইড থেকে চাপিয়ে দেওয়া হয় নাই, আইনের মাধ্যমে করা হয় নাই, পুলিশের ্যামেও করা হয় নাই।

তারপর বেকারত্ব। নিশ্চয়ই বেকারত্বের ক্ষেত্রে দেখতে হবে বেকারত্ব থাকলে পর ক অসুবিধা সৃষ্টি করে। নিশ্চয়ই বেকারত্বের ক্ষেত্রে দেখা যায় যেগুলি দুর্বল, যে গুলি

ক্ষুদ্র শিল্প, সেগুলিকে পুনর্জীবিত করা হয়েছে। সেক্ষেত্রে বহু শ্রমিক কর্মীর কর্মসংস্থান করা হয়েছে। এমন হয়েছিল সেই ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে ফ্রন্টের রাজত্বকালে বহু কলকারখানা বন্ধ হয়ে গিয়েছিল এবং তার ফলে উৎপাদনও যথেষ্ট ব্যাহত হয়েছিল। আমরা কয়েকটা জিনিষ দেখতে পাই আজ পরীক্ষাক্ষেত্রে প্রাইমারি শিক্ষাকে বাধ্যতামূলক করা হয়েছে। বহু প্রাইমারী স্কুল খুলে আজ শিক্ষকদের চাকরী দেওয়া হয়েছে।

তারপর স্বাস্থ্য ক্ষেত্রে দেখা যায় বহু সাবসিডিয়ারী হেলথ সেন্টার স্থাপন করা হয়েছে এই রকম অনেক হাসপাতালে শয্যা সংখ্যা আজ বাড়ান হয়েছে।

ভূমি সংস্কারের ক্ষেত্রে দেখা গেছে যে সমস্ত জমি জোতদাররা নির্দিষ্ট সীমার বাইরে লুকিয়ে রেখেছিল, সরকারের একান্ত প্রচেষ্টায় সেইসব লুকানো জমি সংগ্রহ করা হয়েছে উদ্ধার করা হয়েছে এবং সে জমিগুলি ভূমিহীনদের মধ্যে ব্লক পর্য্যায়ে ভূমিবন্টন কমিটীর মাধ্যমে সুষ্ঠুভাবে বন্টন করা হয়েছে এবং বর্গাদারদের স্বার্থও রক্ষা করা হয়েছে। মাননীয় সি, পি, আই, বন্ধুরা বলছেন যে জোতদারদের সঙ্গে যোগসাজ করে পুলিশ বর্গাদারদের জমি থেকে উচ্ছেদ করছে। তাদের বিরোধিতা করতে হবে বলেই কিছু বলার না থাকলেও তাদের বিরোধিতা করতে হবে। সেইজন্যই এই কথা বলছেন। বরং সরকারের সঙ্গে সহযোগিতা করুন তাতে অনেক বেশী ভাল কাজ হবে।

তারপর পার্বত্য এলাকা ও অন্যান্য অনুন্নত এলাকায় উন্নতির জন্য বিশেষকরে পার্বত্য এলাকায় নেপালী ভাষাকে সরকারী ভাষারূপে স্বীকৃতি দেওয়া হয়েছে। সেখানকার কাজ-কম সব এখন থেকে তাদের নেপালী ভাষায় হবে। অনুন্নত এলাকা যেমন ঝাড়গ্রাম সুন্দরবন ও পার্বত্য এলাকা-- এই তিনটি এলাকা নিয়ে সেখানকার উন্নয়নের জন্য উপদেষ্টা কমিটী করা হয়েছে। আদিবাসীদের উন্নতির জন্যও যথেষ্ট চেষ্টা করা হয়েছে। শিল্প সমবায় আইন পাস করে সমস্ত ত্রুটি-বিচ্যুতি দূর করে তার উন্নতি করা হয়েছে। শিল্প-ক্ষেত্রে অনেক ইউনিয়নের স্বীকৃতি দেওয়া হয়েছে।

এই রকম চলচ্চিত্র শিল্পের ক্ষেত্রেও খুব উন্নতি সাধিত হয়েছে।

তারপর আমাদের যে অহিংস নীতি আমাদের যে আদর্শ-- সমাজতন্ত্রবাদ-- আমরা যে ধর্মনিরপেক্ষ রাষ্ট্র--সেকুলার ষ্টেট আমরা জাতিধর্মনির্বিশেষে আজ ঐক্যবদ্ধ। সাম্প্রদায়িকতা আমরা দূর করে দিয়েছি-- আমরা এই মূলগত ঐক্য নিয়ে এগিয়ে চলেছি এবং এর ফলে আমাদের সরকার যথেষ্ট উন্নতি লাভ করেছে। তাই আমি বলবো মাননীয় সি, পি, আই, বন্ধুরা এই রকম হতাশায় না ভুগে বরং আমাদের সঙ্গে এগিয়ে আসুন। আমাদের সঙ্গে সহযোগিতা করুন। আপনারা পি, ডি এ, কে ভাঙ্গবেন না। আপনারা প্রোকিওরমেন্ট ব্যাপারে সরকারের সঙ্গে সহযোগিতা করছেন না। আপনারা বলছেন পি, ডি, এ, একটা আইন বোর্ড মাত্র। আপনারা কোথায় সাহায্য করেছেন যেখানে প্রোকিওরমেন্ট হয়েছে? তাই আমি বলবো-- আমি আপনাদের অনুরোধ করবো-- আমাদের সঙ্গে সহযোগিতা করুন-- এবং এই পি, ডি, এ, যাতে আরো জোরদার হয় তার চেষ্টা করুন। আমরা সবাই এখানে জনগণকে প্রতিশ্রুতি দিয়ে এসেছি-- আসুন আমরা সেই প্রতিশ্রুতি মত কাজ করি- যতদূর সম্ভব সীমিত অর্থে যাতে সর্ববিধ উপায়ে সব ক্ষেত্রে জনগণের উন্নতি সাধন করতে পারি তার চেষ্টা করি এবং জনগণের আশাআকাঙ্খা পূরণে সচেষ্ট হই। কৃষিক্ষেত্রে কৃষক শ্রমিকদের যে মজুরী বেঁধে দেওয়া হয়েছে সেটা সংশোধনের জন্য আমাদের একটী কমিটী করা হবে।

এই সমস্ত কথা বলে আমি রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং এই ধন্য-বাদজ্ঞাপক প্রস্তাবকে আন্তঃরিকভাবে সমর্থন করে ও মাননীয় অধ্যক্ষকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

জয়হিন্দ্

## Adjournment

The House was then adjourned at 7-38 p.m. till 1 p.m. on Tuesday, the 26th February, 1974, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on **Tuesday, the** 5th February, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 **Ministers,** Ministers of State, 3 Deputy Ministers and 173 Members.

—1-10 p.m. ]

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker :** Honourable Members, any of you who have not yet made an oath r affirmation of allegiance may kindly do so.

[ There was none to take oath ]

**(Starred question to which oral answers were given)**

### রাসায়নিক সারের মূল্য বৃদ্ধি

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১।) **শ্রীঅশ্বিনী রায় ঃ** কৃষি বিভাগের **মন্ত্রিমহাশয় অনুগ্রহ-** র্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে বর্তমান বৎসরে রাসায়নিক সারের দর বাড়িয়াছে; এবং

(খ) সত্য হইলে, প্রতি ধরনের রাসায়নিক সারের (কুইন্‌টাল প্রতি) দর (১) **বর্তমান** বৎসরে কত, এবং (২) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে কত ছিল?

**Shri Abdus Sattar :**

(ক) হ্যাঁ, কেন্দ্রীয় সরকার ১৯৭৩ সালের ১০ই অকেটাবর হইতে রাসায়নিক **সারের** দর বৃদ্ধি করিয়াছেন।

(খ ঃ ১+২) সারের কুইন্টাল প্রতি দর নিম্নে দেওয়া হইল ঃ--

| সারের নাম | ১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালের (১০-১০-৭৩ পর্য্যন্ত দর) টাকা | বর্ত্তমান দর টাকা |
|---|---|---|
| ১। এ্যামনিয়াম সালফেট ১০০ কেজি বস্তায় | ৫৪·৯০ | ৫৯·০০ |
| ২। এ্যামনিয়াম সালফেট ৫০ কেজি বস্তায় | ৫৬·০০ | ৬০·০০ |
| ৩। ইউরিয়া (৪৬%) (নাইট্রোজেন আছে) | ৯৫·৯০ | ১০৫·০০ |
| ৪। ইউরিয়া (৪৫%) (ন'ইট্রোজেন আছে) | ৯৪·০০ | ১০৩·০০ |
| ৫। ক্যালসিয়াম এ্যামনিয়াম নাইট্রেট (২৫%) | ৫৬·৫০ | ৬১·৫০ |
| ৬। ক্যালসিয়াম এ্যামনিয়াম নাইট্রেট (২৬%) | ৫৯·৪০ | ৬৪·৫০ |
| ৭। এ্যামনিয়াম নাইট্রেট ফসফেট | ৯০·৯০ | ১২০·০০ |
| ৮। ডাই-এ্যামনিযাম ফসফেট | ১২৪·৬০ | ১৩৫·৫০ |
| ৯। এন, পি, কে | ৯৪·২০ | ১৩৭·৫০ |

**বঃ দ্রঃ—এই সকল দরের উপর প্রয়োজনীয় বিক্রয়কর ও অন্যান্য কর যুক্ত হইবে।**

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মাননীয় মন্ত্রী মহাশয়, বিভিন্ন সারের যে হিসাব দিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন---তিনি যে ইউরিয়া সারের কথা বলেছেন, তিনি কি জানেন যে বাজারে ৫ টাকা কেজি দরে বিক্রি হচ্ছে?

**Shri Abdus Sattar :**

অফিসিয়ালি আমার কাছে কোন রেকর্ড নেই। তবে ৫ টাকা প্রথম আপনার মুখে শুনলাম। তবে তিন টাকার রিপোর্ট আমার কাছে এসেছে নন-অফিসিয়ালি।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মন্ত্রী মহাশয় অবগত আছেন কি আমাদের মেদিনীপুর জেলার ব্যাপক অঞ্চলে যে কয়েক জায়গায় আমি গিয়েছি তার মধ্যে আমার নিজের কনস্টিটুয়েন্সিও আছে, সর্বত্র ৫ টাকা দরে ইউরিয়া বিক্রী হচ্ছে? এই অবস্থার কথা আপনার কাছে কেউ উপস্থিত করেন নি?

**Shri Abdus Sattar :**

আপনি যদি স্পেসিফিক অভিযোগ দেন এবং ডিলার ইত্যাদির নাম দেন তাহলে ব্যবস্থা অবলম্বন করতে পারি।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

আপনি যেটা পেয়েছেন সে সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**Shri Abdus Sattar :**

আমাকে কেউ বলে নি যে ওমুক ডীলার এই কাজ করছে। ফলে কাউকে ধরা কঠিন হয়ে গিয়েছে। যেমন আপনি বলছেন মেদিনীপুরে হচ্ছে, তেমনি আর একজন বলছে ওমুক জেলাতে হচ্ছে। স্পেসিফিক কেস না দিলে আমার পক্ষে ব্যবস্থা অবলম্বন করা কঠিন।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

তিন টাকা যে দর বলছেন সেটা তো স্পেসিফিক পেয়েছেন এবং আমরা যে দর বলছি সেটা নিয়ে একটা সাংঘাতিক অবস্থা চলছে সমস্ত রাজ্য জুড়ে এবং তাতে চাষীরা ক্ষতিগ্রস্থ হয়েছে ইতিপূর্বে তদন্ত করার ব্যবস্থা করেছেন কি?

**Shri Abdus Sattar :**

আপনি যেমন ৫ টাকা বললেন তেমনি কেউ কেউ তিন টাকা বলছেন। কিন্তু কেউ স্পেসি-ফিক কেস বলেন নি বা কোন ডিলারদের নাম করেন নি যে ওমুক ডিলার করেছে।

**Shri Harasankar Bhattacharyya :**

কেন্দ্রীয় সরকারকে দর বৃদ্ধির বিরুদ্ধে আপত্তি করে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কোন চিঠি দেওয়া হয়েছে কি?

**Shri Abdus Sattar :**

হ্যাঁ, দিয়েছি।

**Shri Harasankar Bhattacharyya:**

এই যে দর বৃদ্ধি যার ফলে চাষীদের ভিতরে আলোড়ন সৃষ্টি হয়েছে, লেভি দিতে চাইছে না বা বোরো চাষ ক্ষতিগ্রস্ত হচ্ছে, এই সার ব্যবস্থা নূতন করে সংগঠন করার জন্য কোন ব্যবস্থা করেছেন কি?

**Shri Abdus Sattar:**

দর বৃদ্ধি হওয়ার পর আমি কেন্দ্রীয় সরকারকে জানিয়েছিলাম তবে সে দর কমান কেন্দ্রীয় সরকারের পক্ষে সম্ভব হয়নি কতকগুলো কারণে অর্থাৎ যে সমস্ত মেটিরিয়ালস দিয়ে সার হয় সেগুলো বাইরে থেকে ইমপোর্ট করতে হয় এবং সে সমস্ত জিনিসের দাম বেড়েছে। কিন্তু ডিসট্রিবিউসান সিসটেমের যে কথা বলেছেন সে সম্পর্কে বলবো যে দর আছে সেই দরেও যদি চাষীদের দিতে পারি তাহলে নিশ্চয় চাষীদের আপত্তি থাকবে না, নেবেও। যে ডিসট্রিবিউসান সিসটেম চালু আছে সেটা হল এই যে এ্যালটমেন্ট কেন্দ্রীয় সরকার করেন তার ৮০ পারসেন্ট এ্যাগ্রো-ইনডাসট্রিস এবং কো-অপারেটিভ পায় অর্থাৎ প্রত্যেকে ৪০ পারসেন্ট করে। বাকি ২০ পারসেন্ট আদার হোলসেল ডিলারদের মাধ্যমে ডিসট্রিবিউট হয়।

[1-10—1-20 p.m.]

এই ব্যবস্থা চালু আছে। যদি মাননীয় সদস্যরা বলেন এই সিসটেম করলে ভাল হবে তাহলে আমরা নিশ্চয় তাঁর সাজেসন আলোচনা করে দেখবো।

**Shri Nasiruddin Khan:**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি--আপনার সঙ্গে তো অনেক মৌখিক আলোচনা করেছি, সারের ক্রাইসিস আছে তাতে সমুখে যে সিজন আবার আসছে সেজন্য আমি জানতে চাই যে সারের চাহিদা কি আপনি সম্পূর্ণ মেটাতে পারবেন?

**Shri Abdus Sattar:**

কি সমুখে কি পিছনে আমাদের সারের যে চাহিদা আছে সে তুলনায় সার আমরা পাই না কারণ একটা উদাহরণ দিচ্ছি--আমাদের রবি মরশুমে অর্থাৎ আগস্ট থেকে জানুয়ারী পর্যন্ত আমাদের রিকয়ারমেন্ট ছিল ২ লক্ষ ১৩ হাজার মেট্রিক টন ইন্ টার্মস অব নাইট্রোজেন। আমাদের সাপ্লাই দেওয়ার কথা হয়েছিল সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে ৪৫ হাজার মেট্রিক টন জানুয়ারী পর্যন্ত তাতে পেয়েছি ২৯ হাজার মেট্রিক টন। এ বছর অর্থাৎ ফেব্রুয়ারী থেকে জুলাই পর্যন্ত আমাদের চাহিদা হচ্ছে এই খারিফ মরশুমে ১ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন। এখনও পর্যন্ত পেয়েছি ১৫ হাজার মেট্রিক টন, জানি না আরও কত পাবো।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে দেখছি রিকয়ারমেন্ট, ডিমাণ্ড এবং সাপ্লাইয়ের সঙ্গে একটা বিরাট পার্থক্য রয়েছে। কিন্তু বাজারে চোরাইভাবে বেশী মূল্যে সার পাওয়া যাচ্ছে একথা বেসরকারীভাবে স্বীকার করা হচ্ছে। তাহলে সেই সার কোথা থেকে আসছে যেটা বাজারে বিক্রি হচ্ছে সে সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে সুষ্ঠু সমাধানের কোন ব্যবস্থার কথা চিন্তা করার জন্য জানানো হয়েছে যে কিভাবে বাজার দর নিয়ন্ত্রণ করা যাবে বা বাইরের কালো বাজারে বিক্রয় বন্ধ হবে?

**Shri Abdus Sattar:**

আপনি প্রশ্ন করেছেন বাজারে ব্ল্যাকে সার সব সময় পাওয়া যাচ্ছে তা স্বীকার করার কথা বলেছেন। আমি তা স্বীকার করার কথা বলি নি। ব্ল্যাকের কথা হচ্ছে। আমার মনে

য় তা সকলে পাচ্ছে না। যারা পেয়ে থাকেন তারা হচ্ছে বিত্তশালী জোতদার যারা ঐ দামে নতে পারে। আমাদের তো সার সাপ্লাই নাই কি করে পাবে—সেই হিসাবে যা বলছেন তাতে ই কথা বলতে পারি যে ফার্টিলাইজার কনট্রোল এ্যাক্ট্ অনুসারে সেখানে বিধান আছে রা ব্ল্যাক করবে তাদের সম্বন্ধে ব্যবস্থা নেওয়া যায়। আপনারা এ ব্যাপারে হেল্প করতে রেন এবং আমি মনে করি আপনারা ভাল পারবেন। কারণ আপনারা গ্রামেতে থাকেন জের নিজের এলাকা জানেন। সেখানে যেসব ডিলারস আছে তাদেরও আপনারা জানেন। মার মনে হয় আপনারা যদি হেল্প করতে পারেন তাহলে আমরা এর কিছু প্রতিকার রতে পারবো।

**Shri Naresh Chandra Chaki :**

ননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তাঁর কাছে স্পেসিফিক কেস দিলে তিনি এ বিষয়ে যথোক্ত ব্যবস্থা অবলম্বন করবেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি কর্ষণ করছি যে একটি স্পেসিফিক ডিলার এবং একজন স্পেসিফিক এগ্রিকালচারাল ক্সটেনসন অফিসার সম্বন্ধে আমার কাছে একটি মাস পিটিসন সহ কেস আসে এবং আমি টাকে ব্যক্তিগত ফরোয়ার্ডিং নোট দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দুমাস আগে জমা য়েছি, কিন্তু আজ অবধি সেই বিষয়ের কোন খবর নেই। আমার সেই ফরোয়ার্ডিং নোট মাস পিটিসনের কমপ্লেনটি রাইটার্স থেকে হারিয়ে গেছে বলে আমি সন্দেহ করছি। ব্যাপারে মন্ত্রী মহাশয় কিছু আলোকপাত করবেন কি?

**Shri Abdus Sattar :**

পনি যদি দিয়ে থাকেন তাহলে নিশ্চয় যথাযথ ব্যবস্থা অবলম্বিত হয়েছে। আপনি দুমাস গ দিয়েছেন। আপনি আমার সঙ্গে আবার দেখা করুন এবং কি আপনার স্পেসিফিক ভযোগ সেটা আবার জানান, আমি নিশ্চয় ব্যবস্থা অবলম্বন করবো। আই স্যাল টেক কসান।

**Shri Naresh Chandra Chaki :**

ম স্পেসিফিক ডিলার এবং স্পেসিফিক এক্সটেনসন অফিসার সম্বন্ধে কমপ্লেনটির মাস টসন আমি ব্যক্তিগত নোট দিয়ে দুমাস আগে আপনার কাছে পাঠিয়েছি, সেই সম্বন্ধে কি স্থা অবলম্বিত হয়েছে সেটা জানাবেন কি?

**Shri Abdus Sattar :**

নি যেটা বলছেন আমাকে দিয়েছেন সেটা দু-তিন মাস আগে দিয়েছেন, আমার মনে । যদি আপনি দিয়ে থাকেন তাহলে আমি বলছি নিশ্চয় এ্যাকসন নিয়েছি।

**Shri Kumardipti Sengupta :**

নীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে সার সম্বন্ধে কিছু কিছু অভিযোগ উঠেছে, সার বেশী দামে ী হচ্ছে। এই বিষয়ে তিনি আমাদের সাহায্য চেয়েছেন, আমরা সাধ্যমত তাকে সাহায্য বো। তিনি কি জানাবেন এইরকম যে অভিযোগ উঠেছে তাতে প্রশাসনযন্ত্রে অপরাধী সেটা খুঁজে বের করার জন্য কোন চেষ্টা করেছেন?

**Shri Abdus Sattar :**

নাদের সাহায্য ও সাক্ষ্য প্রমাণ পেলে নিশ্চয় বিহিত করতে চেষ্টা করবো। কিন্তু নযন্ত্র বন্ধ করে দিলে মসকিল হবে।

**Shri Kumar Dipti Sen Gupta :**

আমাদের দেশে ভিজিলেন্স ডিপার্টমেন্ট বলে একটা ডিপার্টমেন্ট রয়েছে, আমাদের দেশে পুলিশের ডি,আই,বি,-র একটা অফিস রয়েছে, এদের দিক থেকে কোন ব্যবস্থা করা হয়েছে কিনা যে এই এরা ব্ল্যাকমার্কেটিং করছে?

**Shri Abdus Sattar :**

এই ব্যাপারে যে সমস্ত ডিলার ব্ল্যাক করছে কিম্বা অন্যায় করছে, আপনি যদি নোটিশ দেন তাহলে কতজনের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করেছি তা বলে দিলে পারব। এখন প্রশ্ন হচ্ছে মাননীয় সদস্য নরেশ চাকী মহাশয় দুমাস আগে আমাকে একটা দরখাস্ত দিয়েছেন। তার তদন্ত হবে, তারপরে ব্যবস্থা অবলম্বন হবে। তিনি দিয়েছেন আর সঙ্গে সঙ্গেই তাকে এ্যারেস্ট করে জেলে দেবার আগে নিশ্চয় তদন্ত হবে, কেননা আমাদের একটা তো প্রসিডিওর আছে। আমাদের একটা প্রসিডিওর তো ফলো করতে হয়। এখন সেই প্রসিডিওর ফলো করার ব্যাপারে কত দূর কি হয়েছে সে বিষয়ে আপনি আমাকে একটা প্রশ্ন দিন যে অমুক তারিখে একটা দরখাস্ত করেছিলাম তার কি হল-- আপনি নিশ্চয় তার উত্তর পাবেন।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বোরো চাষের জন্য পশ্চিমবাংলায় ১ লক্ষ মেট্রিক টন সার দরকার এবং তার মধ্যে তিনি মাত্র ১৫ হাজার মেট্রিক টন পেয়েছেন। আমার প্রশ্ন হল সারের জন্য লক্ষ লক্ষ বিঘা জমিতে যে বোরো চাষ হয়েছে সেগুলি কি সব বৃথা যাবে-- তারজন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

**Shri Abdus Sattar :**

আপনি শুনতে বোধ হয় ভুল করেছেন। আমি বোরো এবং খারিপ দুটো মিলিয়ে বলেছি।

**Shri Puranjoy Pramanik :**

সারের অভাবে লক্ষ লক্ষ বিঘা জমির ফসল কি নষ্ট হয়ে যাবে--এই বিষয়ে সরকার কি চিন্তা করছেন জানাবেন কি?

**Shri Abdus Sattar :**

বোরো চাষের জন্য যতটা প্রয়োজন আমরা আরো সার পাচ্ছি, আশা করছি বোরো চাষের জন্য সারের অভাব হবে না। আমি বোরো এবং খারিফ মিলিয়ে বললাম যে ১৫ হাজার মেট্রিক টন পেয়েছি এবং আরো পাবো আশা করছি। তবে এই বিষয়ে বিস্তারিত জানতে গেলে নোটিশ দিয়ে আলাদা প্রশ্ন করবেন, তখন নিশ্চয় এর জবাব দেওয়া হবে।

[ 1-20—1-30 p.m. ]

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, একথা কি সত্য যে সারের অভাবে চাষীরা বোরো চাষ করতে পারছে না?

**Shri Abdus Sattar :**

গত বছর যে পরিমাণ জমিতে চাষ হয়েছিল এবারে তার চেয়ে এক লক্ষ একর বেশী জমিতে চাষ হচ্ছে। সারের অভাবে বোরো চাষ হয়নি তা নয়, তবে সারের অভাবে ভবিষ্যতে ইল্ড কমে যেতে পারে।

**Shri Birendra Bijoy Malladeb :**

াননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, একথা কি সত্য যে ১৯৬৯ এবং ১৯৭০ সালে পশ্চিম-ঙ্গ সার ঠিক মত ব্যবহার না করার জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে যে কোটা রবাদ্দ রতেন তা কেটে দিয়েছেন এবং ১৯৭১ সালে আরো কেটে দিয়েছেন?

**Shri Abdus Sattar :**

টা ঠিক নয়।

**Shri Jyotirmoy Mozumdar :**

ননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এ্যাপেকের কেন্দ্রীয় অফিস থেকে ইউরিয়া টন প্রতি কারী নির্ধারিত দামের চেয়ে ৫ টাকা করে বেশী নেওয়া হচ্ছে, এটা সত্য কিনা?

**Shri Abdus Sattar :**

মি এটা জানি না, নোটিশ দিলে পরে বলতে পারি।

বেহালা ট্রাম রুটের সম্প্রসারণ

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী** ঃ স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ন্ত্রমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা-বেহালা ট্রাম রুট-কে ঠাকুরপুকুর পর্যন্ত সম্প্রসারিত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে হইতে উক্ত সম্প্রসারণের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**Shri Gyan Singh Sohanpal :** (a) The Undertaking of the CTC Ltd. has submitted Government a scheme in this regard.
The feasibility of the scheme is under examination of Government in consultation h the C.M.P.O.

b) In view of the above position, the question of forecasting a target date for nmencement of the work does not arise at present.

**Shri Biswanath Chakrabarti :** The Transport Minister knows that in south suburban ilities particularly there is a very strong demand of the people to increase the nber of bus routes. The question of extending the CTC route upto Thakurpukur eing discussed for the last twenty-five years. So, in view of the scarcity of petrol ducts, diesel etc., does the Minister think that it is really necessary now to extend tram line to Thakurpukur immediately ?

**hri Gyan Singh Sohanpal :** I agree with the honourable member that there is a *na facie* case for stepping up the fleet of the trams and that is why Government xamining the proposal.

**hri Biswanath Chakrabarti :** Is it a fact that CTC is already purchased a big plot and at Thakurpukur to start the project ?

**ri Gyan Singh Sohanpal :** I want notice.

**hri Biswanath Chakrabarti :**—Can the Hon'ble Minister kindly fix any date **for ting the extension work of the tram route.**

**Shri Gyan Singh Sahanpal :**

আমি আগেই বলেছি যে সি, এম্, পি, ও এখন বিষয়টা নিয়ে একজামিন করছে সুতরাং এখন এই সম্বন্ধে কিছু বলতে পারবো না।

### কয়লার মূল্যবৃদ্ধি

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫।) শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবঙ্গে কয়লার মূল্য অস্বাভাবিকভাবে বৃদ্ধি পেয়েছে;

(খ) অবগত থাকলে, মূল্যবৃদ্ধির কারণ কি;

(গ) পশ্চিমবঙ্গে বর্তমানে টন প্রতি কয়লার সরকার নির্ধারিত মূল্য কত;

(ঘ) জাতীয়করণের পূর্বে কয়লার টন প্রতি মূল্য কত ছিল; এবং

(ঙ) সরকার নির্ধারিত মূল্যে পশ্চিমবঙ্গের সর্বত্র কয়লা পাওয়ার জন্য সরকার কি ব্যবস্থা করেছেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

(ক) হ্যাঁ।

(খ) কয়লার মূল্যবৃদ্ধির কারণ হ'লঃ—

(১) কয়লার খনিমুখের (Pithead) দরবৃদ্ধি,

(২) কয়লার পরিবহণ খরচা ও কয়লাসংক্রান্ত মজুরি বৃদ্ধি, এবং

(৩) একশ্রেণীর কয়লা ব্যবসায়ীদের অসমীচীন মুনাফা করার প্রবণতা।

(গ) বর্তমানে পশ্চিমবঙ্গে কয়লার উপর সরকার নির্দ্ধারিত কোন দর ধার্য নেই।

(ঘ) জাতীয়করণের পূর্বে কলিকাতায় কয়লার মূল্য ছিল পাইকারী হিসাবে প্রতি মেট্রিক টন ১০৫ টাকা ও খুচরা হিসাবে প্রতি চল্লিশ কেজি ৫ টাকা ২০ পয়সা।

(ঙ) পশ্চিমবঙ্গে সর্বত্র ন্যায্য দরে কয়লা সরবরাহ সুনিশ্চিত করার জন্য সরকার কোল মাইন্স্ অথরিটি লিমিটেড এবং ভারত কোকিং কোল লিমিটেড-এর সহযোগিতায় লাইসেন্স-প্রাপ্ত ব্যবসায়ীদের মাধ্যমে সড়কযোগে ও রেলযোগে খনি অঞ্চল থেকে কলিকাতায় ও জেলাগুলিতে নিয়মিতভাবে কয়লা আনার ব্যবস্থা করেছেন।

**Shri Sukumar Bandyopadhyay :**

মন্ত্রী মহাশয় কয়লার মূল্য বৃদ্ধি জনিত কারণের কথা বললেন। আমি যে একমাস আগে কিছু সংখ্যক অসাধু কয়লা ব্যবসায়ীর জাল পার্মিট ইত্যাদি নথীপত্র মন্ত্রী মহাশয়ের কাছে দিয়ে-ছিলাম প্রতিকারের জন্য যাতে এই সঙ্কট মোচন হয় তার জন্য মন্ত্রী মহাশয় কি কর্মপন্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

[1-30—1-40 p.m.]

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সভ্যর প্রতি কৃতজ্ঞ, কারণ তিনি এক সময় আমার কাছে এসেছিলেন এবং বিস্তারিতভাবে তিনি আমাকে জানিয়েছিলেন এবং তিনি বোধ হয় জানেন যে তাকে সামনে রেখে কোল মাইনিং অথরিটির সবাইকে আমি ডেকেছিলাম, আই,জি,পি,কে ডেকেছিলাম। তিনি যে ভাবে আমাদের সাহায্য করেছিলেন তার ফলে যে সব এলাকা থেকে এই কয়লা বিভিন্ন জায়গায় বেরিয়ে যায়, তার জন্য যা যা করা

দরকার তা করা হয়েছিল এবং পরবর্তীকালে উনি আমার কাছে এই কথা জানিয়েছিলেন এই এনকোয়ারীর সময় অনেক লোকের সাহায্য পেয়েছি এবং কয়লা বেরিয়ে যাওয়াটা বন্ধ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সভ্যকে আবার এই কথাটা বলব যে অথরিটির কাছে এটা আমাদের পেঁছে দিতে হবে এবং যাতে সেটাকে নিয়মিতভাবে চেস করা হয় এবং এই ধরণের ঘটনা ভবিষ্যতে যাতে না ঘটে তার জন্য চেষ্টা করা হবে।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় মন্ত্রী মহাশয় এটা বলছেন, কিন্তু তারা চোরা পারমিট চোরা কুপন ইত্যাদির মাধ্যমে কয়লা পশ্চিমবঙ্গ থেকে বাইরে পাঠিয়ে দিচ্ছে। যারা ডেলিভারী না দিয়ে কয়লা জমিয়ে রাখে তাদের বিরুদ্ধে যে প্রচলিত আইন আছে তাতে তাদের গ্রেপ্তার করা সম্ভব, এখন প্রশ্ন হচ্ছে এই আইনটা কে প্রয়োগ করেন কেন্দ্রীয় সরকার না রাজ্য সরকার?

**Shri Prafulla Kanti Ghosh :**

নিশ্চয়ই এই আইন রাজ্য সরকার প্রয়োগ করেন এবং মাননীয় সভ্যর নিশ্চয়ই জানা আছে যে এই আইন প্রয়োগ করবার জন্য বিধিবদ্ধভাবে যা যা করা দরকার তা তার সরকার করছে এবং এটা সম্বন্ধে আলোচনা তার অসাক্ষাতে হয়নি। তার সামনে আই,জি,কে নিয়ে করা হয়েছে— কোন জায়গা সম্বন্ধে করা হয়েছে সেটা অবশ্য মাননীয় সভ্য বলতে পারবেন, সেই এলাকার উপর চোখ রাখা হয়েছে এবং এই বিষয়ে সব রকম চেষ্টা করা হচ্ছে। তবে তিনি যদি বলে দেন যে এই পথে করলে বা এই রূপভাবে করলে ভাল হবে, সুচারু-রূপে করা সম্ভব হবে তাহলে আমরা সেই মত করবার চেষ্টা করব।

**Rise in price of cooking coal**

**18.** (Admitted question No. *430.) Shri **Gangadhar Pramanick** : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the reasons for prevalence of high price of cooking coal in West Bengal ; and

(b) the steps taken by the Government for bringing it down to the level which was obtaining prior to the nationalisation of Coal Industry ?

**Shri Prafulla Kanti Ghosh** : (a) The reasons are as follows :

(i) Increase in pit head price.

(ii) Higher transport and labour charges.

(iii) Unwholesome profit making tendencies of the dealers.

(b) The Government is taking steps to import through licensed dealers adequate quantities of coal to Calcutta and the districts by road as well as by rail in cooperation with the Coal Mines Authority Ltd. and Bharat Cooking Coal Limited and thereby to maintain the priceline on a fair level. No statutory price is in force on coal at present in West Bengal.

**Shri Sukumar Bandyopadhyya :**

আপনি বলেছেন অ্যাকশান নেওয়া হয়েছে, আমিও সেটা স্বীকার করছি তা হয়েছে। আমি বলেছিলাম কয়লার অভাব অমার্জনীয়। খরা বা বন্যায় কয়লা নষ্ট হয় না। কয়লার ক্রাইসিস্ একটা নক্কারজনক ঘটনা। এরকম জিনিস পশ্চিমবাংলায় আগে আর হয়নি অ্যাকশান নেবার জন্য যে 8 জনকে গ্রেপ্তার করা হয়, পরে আবার তারা ছাড়া পায়। এবিষয়ে আমি একটা বিরাট তালিকা দিয়েছিলাম যে কারা কারা অপরাধী। তারা ছাড়া পেয়ে বিপুল উৎসাহে পাঞ্জাবী মোড়ে কারবার করছে। সোমবার জি, টি, রোড-এর উপর কোন যান-বাহন চলাচল করতে পারে না। সেখানে ২ / বা ২½ হাজার ট্রাক দাঁড়িয়ে থাকে। ঐ

জায়গায় আবার পূর্ণ উৎসাহে কাজ সুরু হয়েছে যেহেতু সরকার পক্ষ থেকে আর কোন অ্যাকশান নেওয়া হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে আমি যখন অভিযোগ করেছিলাম তারপর অ্যাকশান নেবার জন্য বলেছিলেন না চিরকালের কথা বলেছিলেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

আমি বলছি যে আপনার তথ্য দেবার সঙ্গে সঙ্গে আই,জি,পি,-কে নির্দেশ দেওয়া হয়েছিল যাতে সঙ্গে সঙ্গে অ্যাকশান নেওয়া হয়। যে 8 জনকে এ্যারেস্ট করা হয়েছিল তারা যদি ছাড়া পেয়ে যায় তাহলে খাদ্যমন্ত্রী হিসাবে আমি অপরাধী নই— এটা আইনের প্রসঙ্গ। আই, জি, পি,-কে নিশ্চয় বলা হয়েছিল যে যাতে শুধু বর্তমানে নয় ভবিষ্যতেও যেন এই রকম ধরণের অভিযোগ না আসে সেটা দেখার জন্য। কিন্তু তারপর থেকে অবাধে আবার যে অন্যায় চলছে এই কথা যদি তিনি আগে জানতেন তাহলে তাঁর প্রথম নির্দেশ অনুসারে যে অ্যাকশান নিয়েছিলাম সেটা আবার আমরা গ্রহণ করতাম।

[1-40—1-50 p.m.]

**Shri Ramdas Banerjee :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কয়লা বণ্টনের যে প্রথা বর্তমানে আছে তার পরিবর্তনে কোন চেষ্টা হচ্ছে কিনা?

**Shri Prafulla Kanti Ghosh :**

যত রকমভাবে যে চেষ্টা করা যায় তা হচ্ছে, এমন কি আমি অনুরোধ করেছিলাম আমার মাননীয় মুখ্যমন্ত্রীকেও এই সম্বন্ধে আলোচনা করবার জন্য, যার ফলে তিনি দু'জন জেনারেল ম্যানেজার, রেলওয়েকে ডেকেছিলেন, আই,জি,পি,-কে ডেকেছিলেন।

**Shri Ramdas Banerjee :**

হাজার হাজার টনের ডি,ও, অন্যায়ভাবে এই সমস্ত দুষ্কৃতকারীদের দেওয়া হয় মন্ত্রীমহাশয়ের নজর থাকা সত্বেও। আমি জানতে চাই এই ডি,ও, সিসটেম বন্ধ করার জন্য সরকারের তরফ থেকে ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**Shri Prafulla Kanti Ghosh :**

আমার মনে হয় মাননীয় সদস্য উত্তেজিত হয়ে প্রশ্ন করছেন। কোন ডি,ও, সরকারের তরফ থেকে দেওয়া হয় না। আমি মাননীয় সদস্যের কাছে বিনীতভাবে নিবেদন করব যদি এমন কোন ডি,ও, তাঁর হাতে আসে তাহলে তিনি যেন সরাসরি আমার কাছে পৌঁছে দেন। আমরা সবাই দায়িত্বশীল পদে আছি, আমরা নির্বাচনে দাঁড়িয়ে নির্বাচিত হয়ে এসেছি সাধারণ মানুষকে এই কথা দিয়ে যে তাদের সুখ-দুঃখের সাথী আমরা হব। সেটা যদি বজায় রাখতে হয় তাহলে মাননীয় সভ্যের কাছে বিনীতভাবে বলব এটা আমাদের করা উচিত।

**Shri Gangadhar Pramanick :**

মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেওয়ার সময় এই রকম রিমার্ক সভ্য সম্পর্কে করেছেন। আমরা জানতে চাই এই রকম রিমার্ক করার আওতা এ্যাসেম্বলীতে আছে কিনা যে এটা করা উচিত, ওটা করা উচিত, নির্বাচিত হয়ে এসেছি, এসব কথা বলে আমাদের উপদেশ দিচ্ছেন এই সমস্ত নজীর আছে কিনা?

**Mr. Speaker :**

মাননীয় সদস্যদের জানাই এটা উত্তর দেওয়ার একটা টেকনিক। সুতরাং এর দ্বারা নিশ্চয়ই উপদেশ দিচ্ছেন না, এটা একটা টেকনিক।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

কয়লা খনি জাতীয়করণের পর শ্রমিকরা উৎপাদন বাড়িয়েছেন, এই পটভূমিকায় ডিস্ট্রি-বিউসান সিসটেমকে জাতীয়করণ করে শ্রমিকদের কষ্ট করে যে উৎপাদন বৃদ্ধি তার ফল লোকের কাছে পৌঁছে দেওয়ার কথা বিবেচনা করছেন কি?

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয়া সভ্যা যে কথা বললেন সে কথা নিশ্চয়ই আমাদের মনে রেখে আগামী দিনে ভাবতে হবে। এই যে দাম বাড়ছে এর কারণগুলি আপনারা নিশ্চয়ই জানেন।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

পশ্চিমবঙ্গ সরকার ডিসট্রিবিউসান হাতে নেবেন কি? যখন উৎপাদন বৃদ্ধি হচ্ছে তখন লোকের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করতে পারবেন কিনা?

**Shri Prafulla Kanti Ghosh :**

সরকার নিশ্চয়ই এটা নিয়ে ভাবছেন। আপনারা এটা জানেন যে এই কয়লা আনবার জন্য আমরা রেলওয়ে অথরিটিজের সঙ্গে কথা বলেছিলাম। রেলওয়ে অথরিটিজ এক সময়ে বলেছিলেন যে তাঁরা ২৬টি রেক দেবেন এবং নর্থ বেঙ্গলের জন্য ৬টি রেক দেবেন।

**Shri Saroj Roy :**

ন্যাসানালাইজ করবার পূর্বে যে পরিমান উৎপাদন হোত তাতে দেখছি ন্যাসানালাইজেসনের পর উৎপাদন বেড়েছে। আমার প্রশ্ন হল ডিস্ট্রিবিউসনের দায়িত্ব সরকার নিজের হাতে নেবেন কিনা এবং কতদিনের মধ্যে নেবেন? আপনি বললেন, চিন্তা করিতেছি। আমার প্রশ্ন হল কতদিনের মধ্যে গ্রহণ করবেন সেটা বলুন।

**Shri Prafulla Kanti Ghosh :**

ডিস্ট্রিবিউসন করবার ইচ্ছা সরকারের আছে তবে তার জন্য কিছু সময় লাগবে। কতদিন সময় লাগবে তার উত্তর এখানে দাঁড়িয়ে আমার পক্ষে এখনই দেওয়া সম্ভব নয়।

**Shri Puranjay Pramanick :**

কয়লার কোন মূল্য নির্ধারণ করা হয়নি কিন্তু সরকারের তথ্য বিভাগ থেকে একটি প্রচার-পত্র জেলা শাসকের মাধ্যমে বিলি করা হয়েছে এবং তাতে দেখছি মূল্য নির্ধারণ করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই সংবাদ কি ঠিক?

**Shri Prafulla Kanti Ghosh :**

এটা আমার জানা নেই।

**Mr. Speaker** : Enough elucidations have been made. No further time can be allowed for this question.

**Shri Gangadhar Pramanick :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, উনি বললেন যে জানা নেই, তাহলে আপনার ডিপার্ট-মেন্টের নির্দেশ ছাড়া ডিস্ট্রিক্ট ম্যাজিস্টেট কি সার্কুলারটা দিয়েছিলেন, এটা কি অনুসন্ধান করবেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

হ্যাঁ, অনুসন্ধান করবো।

**Shri Gangadhar Pramanick** :

যদি এই রকম হয়ে থাকে, যদি আপনার ডিপার্টমেণ্ট আপনারে না জানিয়ে যদি করে থাকে তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**Mr. Speaker** : The question is disallowed.

**হুগলী জেলার কৃষি উন্নয়নের কাজে বিশ্বব্যাঙ্ক**

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪।) **শ্রীগণেশ হাটুই** ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলায় সামগ্রিক কৃষি উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্ক আর্থিক সাহায্য দিতে সম্মত হইয়াছেন;

(খ) সত্য হইলে, আর্থিক সাহায্যের পরিমাণ কত;

(গ) হুগলী জেলার শেওড়াফুলী ও পাণ্ডুয়াতে দুইটি সুপার মারকেট সহ কৃষি উন্নয়নের ব্যাপারে কি কি পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে;

(ঘ) উক্ত পরিকল্পনা রূপায়ণের জন্য হিন্টার ল্যাণ্ড হিসাবে কোন্ কোন্ থানা বা ব্লক নির্বাচিত হইয়াছে; এবং

(ঙ) উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

[ 1-50—2 p.m. ]

**Shri Abdus Sattar** :

(ক) হুগলী সহ ৮টি জেলার কয়েকটি নির্বাচিত অঞ্চলের জন্য প্রণীত একটি সামগ্রিক গ্রামীণ প্রকল্প বিশ্বব্যাঙ্কের বিবেচনাধীন আছে।

(খ) বর্তমান অবস্থায় এ প্রশ্ন ওঠে না।

(গ) বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যের জন্য অপেক্ষা না করিয়া কৃষিবিভাগ কেন্দ্রীয় পরিকল্পনাধীন প্রকল্পের অঙ্গ হিসাবে শেওড়াফুলিকে নিয়ন্ত্রিত বাজার হিসাবে ঘোষণা করিয়াছেন। পাণ্ডুয়াকেও নিয়ন্ত্রিত বাজার বলিয়া ঘোষণা করা হইয়াছে।

নিয়ন্ত্রিত বাজারগুলিতে রাস্তা ও বিপণন ব্যবস্থা উন্নত করার পরিকল্পনা আছে।

(ঘ) পশ্চাদ্‌ভূমি হিসাবে নিম্নলিখিত থানাগুলি নির্বাচিত করা হইয়াছে—

শেওড়াফুলি বাজারের জন্য

শ্রীরামপুর, চণ্ডিতলা, জাঙ্গিপাড়া, সিঙ্গুর, ভদ্রেশ্বর, চন্দননগর, চুঁচুড়া এবং বলাগড়

পাণ্ডুয়া বাজারের জন্য

পাণ্ডুয়া, মগরা, বলাগড় এবং কালনা।

(ঙ) বিশ্বব্যাঙ্কের সাহায্য কবে নাগাদ পাওয়া যাইবে তাহার স্থিরতা না থাকায় উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ কার্য্যকরী হইবে তাহা বলা যায় না।

**Shri Ganesh Hatui :**

শেওড়াফুলি ও পাণ্ডুয়ায় যে নিয়ন্ত্রিত বাজার ঘোষণা করেছেন এই নিয়ন্ত্রিত বাজার বলতে কি বুঝাচ্ছেন?

**Shri Abdus Sattar :**

অর্থাৎ আমাদের ওয়েস্ট বেঙ্গল মার্কেটিং রেগুলেশন এ্যাক্ট হয়েছে। সেই এ্যাক্ট গত বছর আপনারা এখানেই পাশ করেছেন সেই অনুসারে রেগুলেট করার প্রশ্ন। অর্থাৎ একটা এরিয়া থাকবে সেই এরিয়ার জিনিসপত্র মোটামুটি আসবে, অকশন হবে, তার সেখানে ব্যাংকের ব্যবস্থা থাকবে, সেখানে গোডাউন থাকবে ইত্যাদি। সেখানে একটা মার্কেট কমিটি থাকবে সেই মার্কেট কমিটি উইল কন্ট্রোল এভরিথিং এবং সেখানে একটা ফাণ্ড আলাদা থাকবে। আর আপনারা যে দু'জায়গার কথা বলেছেন যদিও বিশ্ব ব্যাংকের কাছ থেকে টাকা আসেনি তবুও সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে আমরা ২ লক্ষ টাকা করে দিয়েছি প্রত্যেকটি বাজারের জন্য। শেওড়াফুলির জন্য ২ লক্ষ, পাণ্ডুয়ার জন্য ২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এছাড়া আমরা ব্যাংক থেকে টাকা পাবো।

**Shri Rabindra Nath Bera :**

শেওড়াফুলি ও পাণ্ডুয়ার মত প্রত্যেক জেলায় এইরকম সুপারমার্কেট করার প্রস্তাব গ্রহ করা হয়েছে কিনা?

**Shri Abdus Sattar :**

প্রত্যেকটা জেলায় হয়নি।

**Mr. Speaker** : Starred questions 20 and 21 of Shri Gangadhar Pramanick and Shri Aswini Roy respectly are held over.

### যাত্রীদের প্রতি ট্যাক্সী চালকের উপেক্ষা

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে কলকাতা শহরের ট্যাক্সী চালকরা অনেক সময় (১) যাত্রীদের আহ্বান উপেক্ষা করে চলে যায়, (২) নিজেদের পছন্দমত জায়গা ছাড়া যেতে চায় না, এবং এর ফলে যাত্রীদের দুর্ভোগ ও অবর্ণনীয় দুর্দশার সম্মুখীন হতে হয়; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**Shri Gyan Singh Sohanpal** : (a) (i) Yes. (2) Yes. (b) If the complaint citing the number of the taxi is submitted through the office of the Regional Transport Authority, Calcutta, the owner of the taxi is directed to produce the taxi driver concerned. On appearance of the taxi driver the driver and complainant are given a hearing on an appointed day and time. Thereafter, action is taken in accordance with rule 90 of the Bengal Motor Vehicles Rule, 1940 and section 16 of the Motor Vehicles Act, 1939.

**Shri Sukumar Bandyopadhyay** : Will the Hon'ble Minister please state, as he has accepted the bonafide of my allegation against unwilling taxi drivers of Calcutta, why is he not enforcing mobile court system against them ?

**Shri Gyan Singh Sohanpal** : কাউকে arbitrary punishment দেওয়া যায় না।

**Shri Sukumar Bandyopadhyay** : Will you please state what is the present penalty measure if a taxi driver is found unwilling to accept a bonafide call ?

**Shri Gyan Singh Sohanpal** : The licences of such drivers if found guilty, are withheld for an average period of two weeks.

**Shri Sukumar Bandyopadhyay** : Do you think it is enough ?

**Shri Gyan Singh Sohanpal** : That is a matter of opinion.

**Shri Sukumar Bandyopadhyay** : Do you think it will remove the hardship of the people ?

**Shri Gyan Singh Sohanpal** : আপনি মতামতের কথা বলছেন।

**Shri Gangadhar Pramanik** : Is the Hon'ble Minister contemplating some other rigorous penalty against these unruly drivers ?

**Shri Gyan Singh Sohanpal** : আপনার কোন সাজেশন এই সম্পর্কে থাকলে আমাকে দিয়ে দেবেন আমি এ্যাগজামিন করে দেখবো।

**Shri Gangadhar Pramanik** : Are you thinking about this problem ?

[ No reply ]

**Shri Kumar Dipti Sen Gupta** : In the second office will the Hon'ble Minister consider cancellation of licence by amending the Motor Vehicles Act ?

**Shri Gyan Singh Sohanpal** : বললাম তো সাজেশন দেবেন আমি এ্যাগজামিন করে দেখবো।

**Shri Sukumar Bandyopadhyay** : Why don't you amend the Motor Vehicles Rules to give immediate relief to the passengers and to punish the unwilling taxi drivers ?

**Shri Gyan Singh Sohanpal** : Examine করে দেখবো।

**Shri Puranjoy Pramanik** :

মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে মোটর ভেহিক্যাল এ্যাক্ট অনুযায়ী তাকে শাস্তি দেওয়া যায়না। কিন্তু রুলে সাজা দেওয়ার ব্যবস্থা আছে। সেখানে এক্জামিন করে দেখবো— একথা বলা হচ্ছে কেন?

[ No reply ]

**Private Buses plying in Route No. 40**

25. (Admitted question No. *163.) **Shri Biswanath Chakrabarti** : Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) if it is a fact that the private buses in Route No. 40 are at present plying from Dalhousie Square to Keorapukur Ba ar instead of plying from Dalhousie Square to its original terminus at Thakurpukur along Mahatma Gandhi Road ;

(b) if so, the reasons thereof ; and

(c) *when the buses on the above route are expected to ply again up to Thakurpukur—the original terminus ?*

[ 2-00—2-10 p.m. ]

**Shri Gyan Singh Sohanpal** : (a) Yes.

(b) Due to the bad condition of the road, the District Magistrate, 24-Parganas by a notification issued on 30.10.67 declared a portion of the Mahtma Gandhi Road closed to stage carriages.

(c) Buses of the route will again ply upto Thakurpukur as soon as the portion of the road is declared open to stage carriages. The District Magistrate, 24-Parganas has been requested to look into the matter.

**Shri Biswanath Chakrabarti** :

এই বাসগুলো যে অঞ্চল দিয়ে যায় সেটা অনেক জায়গা দিয়ে যায়। রাস্তা খারাপ এইজন্য বাস বন্ধ আছে। দেড় বছর ধরে এইরকম কথা কর্তৃপক্ষদের কাছ থেকে শুনে আসছি কবে নাগাদ চালু হবে সেটা জানাতে পারেন কি?

**Shri Gyan Singh Sohanpal :**

২৪-পরগনার ডিসট্রিক্ট ম্যাজিসট্রেটকে চিঠি লিখেছি উত্তর পেলে দিতে পারি।

**Mr. Speaker** : Question hour is over.

**Shri Saroj Roy :**

মিঃ স্পীকার স্যার, অন পয়েন্ট অফ ইনফরমেসান। আপনি ২০ এবং ২১ এই কোশ্চেন দুটো হেল্ড ওভার করেছেন। কিন্তু বাংলাদেশে কত চাল সংগ্রহ হল এবং এই সংক্রান্ত এই দুটো প্রশ্ন। এগুলো ইম্পর্টেন্ট কোশ্চেন এই দুটো হেল্ড ওভার করলেন, আবার কবে এ্যালাউ করবেন বলবেন কি?

**Mr. Speaker** : I think on the next rotational day these questions will be taken up.

**Shri Prafulla Kanti Ghosh ;**

নিশ্চয়ই।

**Shri Biswanath Chakrabarti :**

আমার যে প্রশ্নটা ১৬৭ নম্বর সেটা ফ্রিজ এলাকার রেশনিং সম্বন্ধে ছিল। এটা খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন। এই নিয়ে খুব গণ্ডগোল হয়েছে এবং দুজন লোক মারা গিয়েছে। ওই প্রশ্নের উত্তরটা কি আমি টেবিলে পাবো?

**Mr. Speaker :**

ইয়েস।

## STARRED QUESTIONS

### (to which the written answers were laid on the table)

### রাসায়নিক সারের অভাব

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬।) শ্রীঅশ্বিনী রায়ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমান বৎসরে রাসায়নিক সারের অভাবে রবি চাষ সঙ্কুচিত হয়েছে;

(খ) অবগত থাকলে, সারের অভাবের কারণ কি? এবং

(গ) ১৯৭১-৭২, ১৯৭২-৭৩, এবং ১৯৭৩-৭৪ সালে (৩১শে জানুয়ারী পর্যন্ত) জেলা ভিত্তিতে রবি চাষের জন্য প্রতি ধরনের রাসায়নিক সারের সরবরাহের পরিমাণ কত ছিল?

কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ—

(ক) সরকার অবগত আছেন যে, সারের অভাবে এই বৎসর রবি চাষ কিছু পরিমাণ ব্যাহত হইয়াছে।

(খ) সমগ্র বিশ্বে সার সরবরাহের অভাব থাকায় বিদেশ হইতে আমদানির পরিমাণ সংশ্লিষ্ট হ্রাস পাইয়াছে। তদুপরি দেশজ প্রস্তুতকারকগণও কাঁচামালের অভাব শ্রমিক অসন্তোষ, বিদ্যুতের ঘাটতি ও ওয়াগনের অভাবে আশানুরূপ সার সরবরাহ করতে পারিতেছেন না।

(গ) ১৯৭১-৭২, ১৯৭২-৭৩, এবং ১৯৭৩-৭৪ সালে (৩১শে জানুয়ারী পর্যন্ত) জেলা ভিত্তিক রবি চাষের জন্য প্রতি ধরনের রাসায়নিক সার সরবরাহের তালিকা বিধান সভার টেবিলে প্রদত্ত হইল।

*Statement referred to Starred Question No. 26 (Ga)*

**District wise statement for the year 1971-72. (Qt. in tonnes)**

| | Name of district | N | P | K | Total |
|---|---|---|---|---|---|
| 1. | Nadia | 1744 | 510 | 222 | 2476 |
| 2 | Burdwan | 3544 | 968 | 364 | 6676 |
| 3. | Birbhum | 4382 | 730 | 344 | 5456 |
| 4. | Bankura | 3352 | 556 | 300 | 4208 |
| 5. | Midnapore | 3644 | 898 | 312 | 4854 |
| 6. | Howrah | 1310 | 300 | 50 | 1660 |
| 7. | Hooghly | 5052 | 1230 | 376 | 6658 |
| 8. | 24-Parganas | 3634 | 526 | 56 | 4216 |
| 9. | Cooch Behar | 450 | 98 | 6 | 554 |
| 10. | Darjeeling | 512 | 26 | 6 | 554 |
| 11. | Jalpaiguri | 746 | 126 | 12 | 884 |
| 12. | Malda | 1666 | 322 | 150 | 2138 |
| 13. | West Dinajpur | 624 | 114 | 22 | 760 |
| 14 | Murshidabad | 3028 | 586 | 246 | 3860 |
| 15. | Purulia | 724 | 114 | 52 | 890 |

**Districtwise statement regarding consumption of Fertiliser in the year 1972-73**

(Qt. in tonnes)

| | Name of district | N | P | K | Total |
|---|---|---|---|---|---|
| 1. | Nadia | 2750 | 1316 | 890 | 4956 |
| 2. | Burdwan | 5222 | 1550 | 2468 | 9240 |
| 3. | Birbhum | 4010 | 1378 | 1662 | 7050 |
| 4. | Bankura | 3392 | 1260 | 962 | 5614 |
| 5. | Midnapore | 3658 | 1532 | 1648 | 6838 |
| 6. | Howrah | 1300 | 322 | 123 | 1745 |
| 7. | Hooghly | 5069 | 1962 | 2374 | 9505 |
| 8. | 24-Parganas | 3738 | 548 | 2133 | 6419 |
| 9. | Cooch Behar | 458 | 98 | 206 | 762 |
| 10. | Darjeeling | 523 | 26 | 206 | 755 |
| 11. | Jalpaiguri | 760 | 200 | 280 | 1240 |
| 12. | Malda | 1610 | 270 | 818 | 2698 |
| 13. | West Dinajpur | 636 | 192 | 424 | 1252 |
| 14. | Murshidabad | 3096 | 646 | 980 | 4722 |
| 15. | Purulia | 717 | 188 | 328 | 1433 |

**Districtwise statement of Fertiliser for the year 1973-74 (Qt. in tonnes)**

| | Name of district | N | P | K | Total |
|---|---|---|---|---|---|
| 1. | Nadia | 2050 | 1613 | 1290 | 4953 |
| 2. | Burdwan | 4172 | 1232 | 2568 | 7972 |
| 3. | Birbhum | 3025 | 1145 | 1797 | 3967 |
| 4. | Bankura | 2382 | 1190 | 1222 | 4794 |
| 5. | Midnapore | 2385 | 1556 | 1535 | 5476 |
| 6. | Howrah | 922 | 220 | 200 | 1342 |
| 7. | Hooghly | 4097 | 1373 | 2547 | 8517 |
| 8. | 24-Parganas | 3140 | 1525 | 2511 | 7176 |
| 9. | Cooch Behar | 359 | 100 | 300 | 759 |
| 10. | Darjeeling | 331 | 200 | 300 | 831 |
| 11. | Jalpaiguri | 529 | 300 | 298 | 1127 |
| 12. | Malda | 873 | 570 | 1000 | 2443 |
| 13. | West Dinajpur | 882 | 250 | 1000 | 2132 |
| 14. | Murshidabad | 2248 | 946 | 1275 | 4469 |
| 15. | Purulia | 527 | 200 | 400 | 1127 |

**বেহালা পশ্চিম, মহেশতলা ও যাদবপুর নির্বাচন কেন্দ্রের কতিপয় অঞ্চলে বিধিবদ্ধ রেশনিং-এর প্রবর্তন**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) শ্রী বিশ্বনাথ চক্রবর্তী: খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত পাঁচুড়, রামদাসহাটি, গনিপুর, গোপালপুর ও জোঁকা অঞ্চলে, মহেশতলা নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত বাটা-মহেশতলা অঞ্চলে, যাদবপুর নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত বাঁশদ্রোনী অঞ্চলে বিধিবদ্ধ রেশনিং প্রবর্তনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) কোনও পরিকল্পনা থাকলে, কবে নাগাদ তা কার্যে রূপায়িত হইবে?

খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:

(ক) এ জাতীয় কিছু প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন।

(খ) ভবিষ্যৎ বরাদ্দ বিষয়ে কেন্দ্রীয় সরবরাহের অনিশ্চয়তা এবং বর্তমান সংগ্রহ সন্তোষজনক না হওয়ার ফলে এই বিষয়ে কোন সঠিক অঙ্গীকার করা এখন সম্ভব নহে।

### Seed Farms in West Bengal

*28. (Admitted question No. *51) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) the number of seed farms established in West Bengal up to 31st January, 1974;

(b) if there is any proposal to establish a seed farm in each block;

(c) if so—
 (i) the details of the proposal,
 (ii) when the proposal is likely to be implemented; and

(d) wherefrom the State Government obtain supplies of potato seeds and wheat seeds?

**Minister-in-Charge of Agriculture Department:**

(a) There are 198 seed farms and five seed farms have been handed over to the Kalyani University i.e., in total 203 seed farms were established in West Bengal up to 31st January, 1974.

(b) At present there is no such proposal.

(c)(i) Question does not arise
 (ii) Question does not arise.

(d) For sowing in Government farms only Breeder and foundation seeds are used. Seeds are brought from (1) N.S.C., (2) C.P.R.I., (3) Bhutan Government, (4) Terai Development Corporation, and from other States.

## UNSTARRED QUESTIONS

**(To which written answers were laid on the table)**

### জয়া ধানের বীজ

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি উচ্চ ফলনশীল জয়া ধানের বীজের কুইন্টাল-প্রতি সরকার-নির্ধারিত মূল্য কত?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** সরকার পরিচালিত কৃষি খামারে উৎপন্ন জয়া ধানের বীজের সরকার-নির্ধারিত মূল্য কুইন্টাল-প্রতি ১১০ টাকা। ইহা ব্যতীত বিভিন্ন বাণিজ্যিক সংস্থা কর্তৃক আমদানীকৃত এবং বিক্রীত কোন উচ্চফলনশীল ধানের বীজের মূল্য সরকার নির্ধারণ করেন না।

### দৈনিক পত্রিকাগুলিতে সরকারী বিজ্ঞাপন

৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী** ঃ তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

*নিম্নলিখিত দৈনিক পত্রিকাগুলিতে সরকার ১৯৭২-৭৩ সালে ও ১৯৭৩-৭৪ সালে (৩১শে জানুয়ারী পর্যন্ত) কত টাকার বিজ্ঞাপন দিয়াছেন ঃ—*

**তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ এই বিভাগ হইতে যত টাকার বিজ্ঞাপন উক্ত পত্রিকাগুলিতে দেওয়া হইয়াছে, তাহা পত্রিকার নামের পাশে উল্লিখিত হইল।

| | | ১৯৭২-৭৩ টাকা পয়সা | ১৯৭৩-৭৪ টাকা পয়সা |
|---|---|---|---|
| (১) | আনন্দবাজার পত্রিকা, | ১২,৯৩,৩৮৩·৩৬ | ১০,৪১,৯৭২·৯০ (৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত) |
| *(২) | যুগান্তর, | ৬,২০,৭১৭·২৯ | ৪,৬৬,৭২০·৭১ (৩১শে ডিসেম্বর, ১৯৭৩ পর্যন্ত) |
| *(৩) | দৈনিক বসুমতী, | ৭৮,৩৬২·৯১ | ৫৩,৭৬৪·৬৭ (৩১শে ডিসেম্বর, ১৯৭৩ পর্যন্ত) |
| (৪) | কালান্তর, | ২৬,১৮৭·৬০ | ২৫,০৫০·৫০ (৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত) |
| (৫) | সত্যযুগ, | × | ৮,৭২৯·৮০ (৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত) |
| (৬) | হিন্দুস্থান স্ট্যাণ্ডার্ড, | ২,২৫,৬৬০·১৩ | ১,৯২,২৫১·৬৫ (৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত) |
| *(৭) | অমৃতবাজার পত্রিকা ও | ৪,৫২,৩৯০·৭৭ | ৬,৯৮,৮০৯·৫১ (৩১শে ডিসেম্বর, ১৯৭৩ পর্যন্ত) |
| (৮) | দি স্টেট্‌সম্যান। | ৬,৯৬,৪৫০·৭২ | ৪,০৮,৭৫৩·৩৬ (৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত) |

(* তারকাচিহ্নিত পত্রিকাগুলিতে ৩১শে জানুয়ারী, ১৯৭৪ সাল পর্যন্ত কত টাকার বিজ্ঞাপন দেওয়া হইয়াছে, তাহার চূড়ান্ত হিসাব এখনও করা হয় নাই। ঐ হিসাব প্রস্তুত করা সময়সাপেক্ষ।)

### ক্ষুদ্র শিল্প

৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০।) শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত কতগুলি, কি ধরনের এবং কোথায় কোথায় ক্ষুদ্র শিল্প স্থাপিত হয়েছে;

(খ) ক্ষুদ্র শিল্প সংস্থাপনের জন্য সরকারের পক্ষ থেকে কিরূপ সাহায্য করা হয়ে থাকে;

(গ) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত ক্ষুদ্রশিল্প সংস্থাপনের জন্য সরকারের পক্ষ থেকে কত টাকা ঋণ মঞ্জুর করা হয়েছে;

(ঘ) ক্ষুদ্র শিল্প সংস্থাপনের জন্য রাষ্ট্রীয় ব্যাঙ্কগুলি থেকে ঋণ পাওয়ার জন্য সরকার সুপারিশ করেন কিনা; এবং

(ঙ) সুপারিশ করে থাকলে, এ পর্যন্ত রাষ্ট্রীয় ব্যাঙ্কগুলি থেকে ক্ষুদ্রশিল্প সংস্থাপনের জন্য কি পরিমাণ ঋণ ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত পাওয়া গিয়েছে?

কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ (ক) ১৬ দফা কার্যসূচী অনুযায়ী ১৯৭১ সালের অক্টোবর মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত বিভিন্ন জেলায় যে ক্ষুদ্র শিল্প স্থাপন করা হয়েছে তার বিবরণ নিচে দেওয়া হলঃ—

| | | | | |
|---|---|---|---|---|
| ২৪-পরগণা | — | — | — | ৬৯৬ |
| বর্ধমান | — | — | — | ৪২৩ |
| বাঁকুড়া | — | — | — | ১৯৮ |
| মেদিনীপুর | — | — | — | ৪৮৭ |
| পুরুলিয়া | — | — | — | ২০২ |
| পশ্চিম দিনাজপুর | — | — | — | ১৯২ |
| দার্জিলিং | — | — | — | ৩০৪ |
| মালদহ | — | — | — | ১৭৮ |
| হাওড়া | — | — | — | ৪০২ |
| হুগলী | — | — | — | ২৫১ |
| বীরভূম | — | — | — | ১৬২ |
| জলপাইগুড়ি | — | — | — | ২৩৩ |
| কলিকাতা | — | — | — | ৮৭৮ |
| নদিয়া | — | — | — | ৪৫৯ |
| মুর্শিদাবাদ | — | — | — | ২৬৬ |
| কুচবিহার | — | — | — | ১৬২ |
| | মোট | — | — | ৫,৪৪৩ |

(১৯৭২ সালের মার্চ মাস থেকে ঐ বৎসরের জন্য আলাদা কোন হিসাব রাখা হয়নি)

এই শিল্পগুলি প্রধানত ইঞ্জিনিয়ারিং কৃষির যন্ত্রপাতি, মেটাল ক্র্যাফ্ট, মেটাল ওয়্যার, ইট, টালি, স্টোন ক্রাশিং, রাইস মিল, আটা চাক্কি, চামড়া ও চামড়াজাত দ্রব্য, ছাপাখানা, পেপার বোর্ড, কাঠের আসবাবপত্র তৈরী, প্লাস্টিক ও কেমিক্যালস, বৈদ্যুতিক সরঞ্জাম, মশলা, সাবান, বেকারী প্রভৃতি ধরনের।

(খ) শিল্প প্রসারের জন্য পশ্চিমবঙ্গের ক্ষুদ্রায়তন শিল্পোদ্যোগীদের বিভিন্ন প্রকল্পের মাধ্যমে নানারকম সুযোগ-সুবিধা দেওয়া হয়। যেমন, শিল্প ঋণ, বিদ্যুৎ বিলের উপর ভরতুকি, চলতি মূলধনের জন্যে নেওয়া ব্যাংক ঋণের সুদের উপর ভরতুকি, শিল্প সমবায় সংস্থার জন্যে বিশেষ ঋণ ও অনুদান ইত্যাদি। এ ছাড়া নদিয়া, মেদিনীপুর ও পুরুলিয়া এই তিনটি বিশেষ অনুন্নত জেলার শিল্পোদ্যোগীদের স্থায়ী আমানতের ১৫ পারসেন্ট (পূর্বে ১০ পারসেন্ট) অনুদান হিসাবে দেওয়া হয়। অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প অনুযায়ী শিল্পোদ্যোগীদের মোট আমানতের ১০ পারসেন্ট মার্জিন মানি হিসাবে দেওয়ার ব্যবস্থা আছে। রাজ্য সরকার ন্যায্য মূল্যে দুষ্প্রাপ্য কাঁচামাল সরবরাহের ব্যবস্থা করে থাকেন এবং কেন্দ্রীয় সরকারের নীতি অনুযায়ী আমদানী লাইসেন্সের জন্য প্রয়োজনীয় সুপারিশ করে থাকেন।

নতুন শিল্প স্থাপনের জন্যে শিল্পনগরী ও এলাকা স্থাপন করা হয়। ক্ষুদ্র শিল্প প্রসারের জন্য নানারকম প্রদর্শনী ও নিবিড় প্রচার অভিযানের বন্দোবস্ত আছে। বিদেশে রপ্তানী-যোগ্য শিল্পদ্রব্যের উৎপাদনে উৎসাহ দেওয়া হয় এবং যোগাযোগের ব্যবস্থা করে দেওয়া হয়।

(গ) বি এস এ আই অ্যাক্ট অনুসারে ১৯৭২-৭৩ সালে মোট ১৪,৮০,৮৩৫ টাকা ঋণ মঞ্জুর করা হয়েছে। ১৯৭৩-৭৪ সালের জন্য বরাদ্দ ঋণের পরিমাণ ১৯,২০,১০০ টাকা।

(ঘ) হ্যাঁ।

(ঙ) রিজার্ভ ব্যাঙ্ক কর্তৃক প্রস্তুত প্রতিবেদন থেকে দেখা যায় যে ১৯৭২ সালের ডিসেম্বর মাসের শেষ শুক্রবার পর্যন্ত স্টেট ব্যাঙ্ক ও অন্যান্য রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক মোট ৭,২৬৬ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। তন্মধ্যে ৪,৫৮৩ লক্ষ টাকা শিল্পসংস্থাগুলির নিকট পাওনা আছে।

### Adjournment Motion

**Mr. Speaker:** I have received one notice of an adjournment motion from Shri Shish Mohammad on the subject of token hungerstrike by the political prisoners in different jails.

I have withheld my consent as the honourable member will get early opportunity of raising the matter during the discussion on Governor's Address. Member may, however, read the text of the motion only if he so desires.

**Shri Shish Mohammad:**

মিঃ স্পীকার স্যার, বন্দী মুক্তি কালা কানুন বাতিল, রাজনৈতিক বন্দীদের প্রতি মানবিক ব্যবহার প্রভৃতি দাবীতে এবং জেলে রাজনৈতিক বন্দীদের উপর অমানুষিক নির্যাতনের প্রতিবাদে এই রাজ্যের বিভিন্ন জেলে আজ রাজনৈতিক বন্দীদের প্রতীক অনশন ধর্মঘট

শর্ট স্টেটমেণ্ট

রাজনৈতিক বন্দীদের মুক্তি, মিশা, ডি আই আর প্রভৃতি কালা কানুন বাতিল, রাজনৈতিক কারণে ধৃত বন্দীদের প্রতি রাজনৈতিক মর্যাদা, তাঁদের প্রতি মানবিক ব্যবহার প্রভৃতি দাবীতে এবং জেলের ভিতরে রাজনৈতিক বন্দীদের উপর অমানুষিক অত্যাচারের প্রতিবাদে আজ এই রাজ্যের বিভিন্ন জেলে কয়েক হাজার রাজনৈতিক বন্দী প্রতীক অনশনক রছেন। তাদের দাবী দাওয়া পূরণ না হলে তাঁরা লাগাতার আন্দোলনের পথে নামতে বাধ্য হবেন বলে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের নিকট চরমপত্র দিয়েছেন। দেশের আপামর জনসাধারণ তাঁদের অনশনে উদ্বেগ বোধ করছে। অবিলম্বে তাঁদের দাবী এই সরকারের পূরণ করা উচিত।

মিঃ স্পীকার স্যার, আজ সন্ধ্যে ৫টায় ইউনিভারসিটি ইনস্টিটিউট হলে এই বিষয়ে দেশের বুদ্ধিজীবিরা মিলিত হচ্ছেন।

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, since this Adjournment Motion is very important and you are very kind to disallow it we, under protest, are walking out

[ At this stage the Members of the R.S.P. bench staged a walk out ]

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 21 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Non-supply of rice and wheat to the prisoners of Berhampur jail despite their availability in open market—from Shri Sankardas Paul.
2. Acute shortage of coal-affecting productivity and essential services—from Shri Sukumar Bandyopadhyay, Shri Sarat Das and Shri Triptimoy Aich.

3. Reported attack on Shri Gangadhar Pramanik, M.L.A. on 24.2.74—from Shri Kashinath Misra, Shri Sukumar Bandyopadhyay, Shri Kumar Dipti Sen Gupta, Shri Abdul Bari Biswas, Shri Asamanja Dey, Dr. Ramendra Nath Dutt and Shri Deokinandan Poddar.

4. Food position and non-supply of ration in colliery areas of industrial belt of Durgapur and Asansol—from Shri Sukumar Bandyopadhyay, Shri Sarat Das, Shri Triptimoy Aich and Shri Niranjan Dihidar.

5. Heavy rice smuggling in the district of Birbhum—from Shri Sachinandan Sau.

6. Shortage of supply and maldistribution of diesel to the agriculturists—from Shri Abdul Bari Biswas.

7. Disruption of polling in Gaighata constituency—from Shri Deokinandan Poddar and Shri Naresh Chandra Chaki.

8. Strike by doctors and engineers—from Shri Deokinandan Poddar.

9. Hungerstrike by non-teaching staff of Kalyani University—from Shri Netaipada Sarkar and Shri Sakti Kumar Bhattacharyya.

10. Critical situation arising out of acute shortage of diesel in Birbhum—from Md. Dedar Baksh, Dr Ekramul Haque Biswas, Shri Adya Charan Dutta Shri Sachinandan Sau, Shri Sukumar Bandyopadhyay, Shri Kasinath Misra Shri Kumar Dipti Sen Gupta, Shri Abdul Bari Biswas and Shri Asamanja. Dey.

11. Erosion of Ganga and Padma in Murshidabad—from Md. Dedar Baksh and Shri Adya Charan Dutta.

12. Uncertainty in holding of Higher Secondary Examination due to strike by the employees of the Board—from Md. Dedar Baksh, Shri Adya Charan Dutta and Dr. Ekramul Haque Biswas.

13. G. R. and T. R. in rural areas of West Bengal—from Md. Dedar Baksh, Shri Adya Charan Dutta and Dr. Ekramul Haque Biswas.

14. Protection of crops from insects—from Md. Dedar Baksh, Shri Adya Charan Dutta and Dr. Ekramul Haque Biswas.

15. Reported murder of police constable near B.T. road—from Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay, Shri Kasinath Misra, Shri Kumar Dipti Sen Gupta, Shri Asamanja De, Shri Md. Safiulla, Shri Ganesh Hatui, Shri Bhawani Prosad Sinha Roy and Shri Naresh Chandra Chaki.

16. Rat in the milk bottle—from Shri Naresh Chandra Chaki.

17. Attack on congress worker in Raiganj on 24.2.74—from Dr. Ramendra Nath Dutt and Shri Bireswar Roy.

18. Death of a person due to head on collision of two local trains in Krishnanagar —from Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay, Shri Triptimoy Aich, Shri Kasinath Misra, Shri Adya Charan Dutta and Shri Gautam Chakravartty.

19. *Strike by Howrah municipality employees—from Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay, Shri Triptimoy Aich, Shri Kasinath Misra, Shri Adya Charan Dutta and Shri Gautam Chakravartty.*

20. Irregular supply and non-supply of Ration commodities—from Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay, Shri Kasinath Misra, Shri Kumar Dipti Sen Gupta and Shri Asamanja De.

21. Ceasework by school, college and University teachers—from Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay, Shri Triptimoy Aich, Shri Kasinath Misra, Shri Adya Charan Dutta and Shri Gautam Chakravartty

I have selected the notice of Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay, Shri Triptimoy Aich, Shri Kasinath Misra, Shri Adya Charan Dutta and Shri Gautam Chakravartty on the subject of ceasework by school, college and University teachers The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to-day if possible, or give a date for the same.

**Shri Mrityunjoy Banerjee:** Next Monday, Sir.

## Mention Cases

**Shri Asamanja De:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে এই পবিত্র বিধানসভায় মাননীয় শিক্ষা-মন্ত্রীমহাশয়কে একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে সারা বাংলা দেশে শিক্ষা ক্ষেত্রে দারুন নৈরাশ্য সৃষ্টি হয়েছে। আজকে কলিং এ্যাটেনসানে সে কথা শুনলেন। আজকে সারা পশ্চিমবাংলায় প্রাথমিক, মাধ্যমিক এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকরা নানা দাবি দাওয়ার ভিত্তিতে তারা কর্ম বিরতি পালন করছেন। আমি বিশেষ করে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীমহাশয়কে বলতে চাই যে আজকে কলেজে যে বিপর্যয় দেখা দিয়েছে সেই অবস্থা সম্পর্কে আমি ওঁকে ওয়াকিবহাল করতে চাই। আজ কলেজগুলির অবস্থা ক্ষীণ। ছাত্র ছাত্রী ভর্তির অভাবে আমরা দেখতে পাচ্ছি কলেজগুলির আথিক বুনিয়াদ একেবারে ভেঙ্গে পড়েছে। বনগাঁর মত কলেজে সেখানে ৬।৭ মাস শিক্ষকেরা মাহিনা পাননি। এরূপ অবস্থার মোকাবিলা করতে গিয়ে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীমহাশয়কে বলতে চাই যে শিক্ষা মন্ত্রীমহাশয় ৫।৬ হাজার টাকার নোট ফেলে দিয়ে এই সামান্য লাম-গ্রান্ট দিয়ে আসান ভরাতে চাইছেন। আমি পরিষ্কারভাবে দাবী করি পশ্চিমবাংলার কলেজ ও শিক্ষক সমিতির পক্ষ থেকে যে কলেজগুলি ঘাটতির আওতায় আনা হোক।

[ 2-10—2-20 p.m. ]

আমি পরিষ্কারভাবে বলতে চাই যে আজকে বাংলাদেশের শিক্ষকদের চাকুরীর কোন নিরাপত্তা নাই। এই বিধানসভায় কামারপুকুর কলেজ বিল যখন উৎথাপিত হয়েছিল তখন দেখা গিয়েছিল আমাদের চীফ মিনিস্টার বলেছিলেন যে শিক্ষকদের চাকুরীর নিরাপত্তা অবিলম্বে একটি বিল বিধানসভায় আনা হবে। কিন্তু দুঃখের বিষয় পরিতাপের বিষয় লজ্জার বিষয় ক্ষোভের বিষয় যে দীর্ঘদিন অতিবাহিত হবার পর আজকেও সেই বিল এই বিধানসভায় উৎথাপিত হয়নি। স্যার, আমি আপনার মাধ্যমে আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকৃষ্ট করতে চাই। ১৯৬৬-৬৭-৬৮-৬৯ সালে যে সমস্ত কলেজ শিক্ষকরা ঢুকেছেন তাঁরা ইউনিভারসিটি গ্রান্ট কমিশন-এর কোন আথিক সাহায্য পাচ্ছেন না। আরও দুঃখের বিষয় যে শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে নাকি কলেজগুলিকে মুচলেখা লিখিয়ে নিয়ে অনুমোদন দেওয়া হচ্ছে যে যদি তিন বছরের টাকা না চান যদি বলেন তিন বছরের টাকা নেবো না তবে অনুমোদন দেওয়া হচ্ছে। এইরকম পরিচালক মণ্ডলী মুচলেখা লিখিয়ে অধ্যক্ষের কাছ থেকে লিখিয়ে নিয়ে তবেই অনুমোদন

দেওয়া হচ্ছে। আজকে একটা শ্রমিক ও মালিকের মধ্যে যে সম্পর্ক পরিচালক মণ্ডলী ও অধ্যক্ষের সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের সেই সম্পর্ক। তারা সামনের থেকে অনেক দূরে চলে গেছে। আজকে যেখানে সমস্ত লোকের পেনসনের ব্যবস্থা করা হয়েছে—

(গোলমাল)

কেন সেই কলেজের শিক্ষকদের পেনসনের ব্যবস্থা করা হয়নি। আমি জানতে চাই শিক্ষা-মন্ত্রী এখানে উপস্থিত আছেন তিনি বলুন এ সম্পর্কে। আগামী ৪ঠা এবং ৫ই মার্চ সারা পশ্চিমবঙ্গের কলেজ শিক্ষকরা গণ আইন অমান্য আন্দোলন সুরু করছেন। যাতে তারা সেই পথে না নামেন তারজন্য শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন তাঁর কাছ থেকে আমরা একটা সুস্পষ্ট বিবৃতি দাবী করছি। বাংলা দেশের শিক্ষকরা যাতে আইন অমান্য আন্দোলনে না নামেন এবং তাদের ন্যায়সঙ্গত দাবী যাতে মেনে নেওয়া হয় সেইজন্য আমি দাবী করছি যে শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত তিনি এই পবিত্র বিধানসভায় একটা বিবৃতি দিয়ে তার জবাব দিন। আজকে বাংলা দেশের কলেজ শিক্ষকরা কর্মবিরতি পালন করছে—এই অবস্থায় আমি অবিলম্বে শিক্ষামন্ত্রীর একটি বিবৃতি দাবী করছি।

(গোলমাল)

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষকরা যে কর্ম বিরতি পালন করছে এবং পরে যে তারা আইন অমান্য আন্দোলন সুরু করতে চলেছে সেই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে একটি বিবৃতি আমরা সকলেই দাবী করছি। তিনি এই হাউসে উপস্থিত আছেন তিনি একটা বিবৃতি দিন।

(গোলমাল—শিক্ষামন্ত্রী মহাশয় কিছু বলুন)

তারা যাতে করে এই আন্দোলনে পথে না নামেন তারজন্য আমরা আপনার কাছে বিশেষ-ভাবে অনুরোধ জানাচ্ছি। এবং সেই সঙ্গে সঙ্গে আপনি নিশ্চয় অবগত আছেন পশ্চিমবঙ্গের কলেজ শিক্ষক সমিতি আপনার কাছে যে সমস্ত বক্তব্য পেশ করেছে সে সম্বন্ধে আপনি কিছু বলুন আমি এই আবেদন জানাই।

**Mr. Speaker** : Please take your seat. Now Shri Sankar Das Paul.

(গোলমাল)

**Shri Asamanja De :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিনীত অনুরোধ জানাচ্ছি অন বিহাফ অব দি টিচারস অব ওয়েষ্ট বেঙ্গল যে একবার তিনি উঠে দাঁড়িয়ে বলুন যে এই ব্যাপারে তিনি কিছু ভাবছেন কিনা এবং সেই সম্পর্কে একবার খালি একটুখানি আলোকপাত করুন। এই বিষয়ে তাঁর বক্তব্য কি এবং তিনি যদি এই আন্দোলন সমর্থন না করেন তাহলে সেটা আপনার মাধ্যমে আমাদের কাছে জানিয়ে দিলে আমরা খুশী হব।

**Shrimati Ila Mitra**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন যে সোমবার উনি বিবৃতি দেবেন। তিনি যদি শুক্রবার বিবৃতি দেন তাহলে ভাল হয়। সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন স্তরের শিক্ষক ও শিক্ষক কর্মচারীরা যে দাবীর কথা বলেছেন, সেটা যদি কোনরকম না মেটে হলে তারা ৪ঠা মার্চ থেকে আইন অমান্য আন্দোলনে নামবেন। আশা করি সরকার

তাদের সেই আইন অমান্য আন্দোলনের পথে ঠেলে দেবেন না। সেইজন্য শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি আপনি সোমবার দিন যে বিবৃতি দেবেন বলছেন সেটা সোমবারে না দিয়ে শুক্রবারে যদি দেন তাহলে তারা যে আইন অমান্য আন্দোলনের সিদ্ধান্ত নিয়েছেন সেটা হয়ত প্রত্যাহৃত হতে পারে—আমি আপনার মারফৎ শিক্ষামন্ত্রীর কাছে এই অনুরোধ জানাচ্ছি

**Shri Sankardas Pal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে অবস্থিত কয়লাখনিগুলির উপর রাজ্য সরকারের অধিকার ও কর্তব্য কায়েম করার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রখার জন্য, আমি আপনার মারফৎ এই হাউসে আমার বক্তব্য পেশ করছি। কয়লাশিল্প পশ্চিমবঙ্গের স্বার্থের সঙ্গে জড়িত একটি মৌলিক প্রশ্ন। ভারতবর্ষের যা কিছু কয়লা পাওয়া যায় তার বেশীর ভাগ অংশই পাওয়া যায় ভারতের পূর্বাঞ্চলের দুটি রাজ্যে পশ্চিমববাংলা ও বিহারে। কিন্তু দুঃখের বিষয় এই দুটি রাজ্যই এ সম্পদ থেকে সামান্যই সুবিধা পেয়েছে। পশ্চিম-বঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী গত ২১।২।৭৪ তারিখে বেঙ্গল চেম্বারস অব কমার্সের এক সভায় বলেছেন এই রাজ্যে এত কয়লাখনি কেন্দ্রীভূত থাকতেও এখানকার শিল্প কয়লার অভাবে বন্ধ হয়ে যেতে বসেছে। ভারতবর্ষের সব জায়গাতেই কয়লার দাম এক করে দেওয়াতে ট্রাকে করে কলকাতায় কয়লা আনতে যে খরচ পড়ে রেলওয়ের মাশুল দিয়ে পশ্চিম ভারতের অন্যান্য রাজ্যে কয়লা নিতে তার চেয়ে কম খরচ পড়ে। তাছাড়া কয়লাখনিগুলি থেকে প্রাপ্য রয়ালটি থেকেও এই রাজ্যকে খনির মালিকরা দীর্ঘদিন ধরে বঞ্চিত করে এসেছেন। আজ কয়লাখনিগুলির উপর রাজ্য সরকারের অধিকার ও কর্তৃত্ব দাবী করার সময় ও সুযোগ এসেছে। সমগ্র জগতব্যাপী তৈল সঙ্কট আজ তেলের বিকল্প হিসেবে কয়লার উপর জোর দিতে বাধ্য করেছে। সেইজন্য কয়লার উৎপাদন বাড়ানোর জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। এই কয়লা সম্পদের ব্যবহারে পশ্চিমবঙ্গকে তার ন্যায্য অংশ দিতেই হবে এই আমার দাবী তাছাড়া কয়লাখনি এলাকায় কয়লাভিত্তিক সার কারখানা স্থাপন করার জন্য আমরা দাবী রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়লা ব্যবহারের উপর পশ্চিমবঙ্গের অধিকার ও ক্ষমতা কায়েম করার একটা উপায় হল খনিগুলির মালিকানায় রাজ্য সরকারের অংশীদার হওয়া। খনিগুলি এখন রাষ্ট্রায়ত্ব অর্থাৎ কেন্দ্রীয় সরকারের অধীন। কয়লা কোন রাজ্যে কোন শিল্পের জন্য পাঠানো হবে তা স্থির করেন কেন্দ্রীয় সরকার। ফলে পশ্চিমবঙ্গে শিল্পের জন্য কয়লার প্রয়োজন হলে তার জন্য মুখ চেয়ে বসে থাকতে হবে কেন্দ্রীয় সরকারের দিকে। কবে তারা কয়লা দেবেন। কতটা দেবেন কখন দেবেন এসবই নির্ভর করে কেন্দ্রীয় সরকারের দয়া দাক্ষিণ্যের উপর। পশ্চিমবঙ্গের শিল্পের জীবন মরণ যে কয়লার উপর নির্ভর করছে সেই ব্যাপারে এরূপ অবাস্তব ব্যবস্থা চলতে দেওয়া যায় না। তাই পশ্চিমবঙ্গের শিল্প সঙ্কট কাটিয়ে ওঠার জন্য নতুন নতুন শিল্প কয়লাভিত্তিক গঠনের জন্য, কারখানা স্থাপনের জন্য সর্বশেষে পশ্চিমবঙ্গের সর্বগ্রাসী বেকারীর অবসান ঘটানোর জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়' আমি আপনার মারফৎ কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করার জন্য রাজ্য সরকারের কাছে দাবী জানাই।

**Shri Mrityunjoy Banerjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুক্রবারে বাজেট পেস হবে, সেই জন্য আমি আমার বিবৃতি বৃহস্পতিবার দেব।

[2-20—2-30 p.m.]

**Shri Adya Charan Dutta:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মারফৎ রাজ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সংবাদপত্রে প্রকাশিত এবং সংবাদে দেখলাম যে কলকাতার ডক্ লেবার বোর্ডের অধীনস্থ সমস্ত সুপারভাইজারী ও ক্লারিক্যাল ষ্টাফরা তাদের কিছু দাবী দাওয়া আদায় করার উদ্দেশ্যে কর্তৃপক্ষের উপর চাপ সৃষ্টি করার জন্য "নিয়ম মাফিক কাজ আন্দোলনে নেমেছেন। তারা আরও হুঁশিয়ারী দিয়েছেন যে এতেও যদি

কর্তৃপক্ষ তাদের দাবী দাওয়া মেনে না নেন তবে তারা আগামী ৫ই মার্চ থেকে আরও বৃহত্তর আন্দোলনে নামবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদেশ থেকে যে সমস্ত জাহাজ মাল বোঝাই করে পন্য নিয়ে আসে আমাদের দেশের জনগণের জন্য তা খালাস করা সম্ভব হচ্ছে না। মাল জমা হয়ে থাকছে। আর ঘটছে অস্বাভাবিক মূল্যবৃদ্ধি যার দায়ভাগ বহন করতে হবে আমার দেশবাসীকে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ আমি মন্ত্রী-সভার বিশেষ করে শ্রমমন্ত্রীর দৃষ্টি এ ব্যাপারে আকর্ষণ করছি এবং সংশ্লিষ্ট সমস্ত পক্ষের সঙ্গে আলোচনায় বসে এ ব্যাপারে ৫ই মার্চের আগেই একটা মীমাংসায় আসতে হবে না হলে আমদানী রপ্তানী বানিজ্যে যে সঙ্কট আসবে তা দেশের জনসাধারনের প্রতি মারাত্মক হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prafulla Maity :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলায় আমার এলাকা পটাশপুর ব্লকের একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিগত বন্যায় আমার ঐ এলাকার ব্যাপক অংশ ক্ষতিগ্রস্ত হয়েছিল। সেই-জন্য অনেক আশা নিয়ে আমার এলাকার চাষীরা এই বোরো মরশুমে প্রায় ১৮ হাজার একর জমি বোরো চাষের জন্য রোয়া করেছিল। কিন্তু স্যার, দুঃখের বিষয় সারের অভাবে প্রায় সমস্ত চাষ নষ্ট হতে বসেছে। ব্লকের এ,ই,ও-র কাছ থেকে খবর নিয়ে জেনেছি যে এই চাষ সুষ্ঠুভাবে করতে গেলে প্রায় ১০ থেকে ১২ হাজার মেট্রিক টন বিভিন্ন সারের দরকার। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, ঐ ব্লকের ১৮ হাজার একর জমির বোরো চাষের জন্য মাত্র ১৬৫ মেট্রিক টন সার বরাদ্দ করা হয়েছে এবং তাও ন্যায্য মূল্যে পাওয়া সম্ভব হচ্ছে না। যদি অবিলম্বে অন্তত ৭ হাজার মেট্রিক টন সার না দেওয়া হয় তাহলে সমস্ত চাষ নষ্ট হয়ে যাবে। ইতিমধ্যেই অর্ধেক রোয়া করা জমি কৃষকরা বাদ দিয়ে দিয়েছে। কাজেই স্যার, অবিলম্বে এদিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**Shri Rabindra Ghosh :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া শহরের লিলুয়াতে রথতলা ময়দানে একটি শ্রমিক ইউনিয়ানের রেজিস্ট্রি নং ৩৯৪৪, বাৎসরিক উৎসব পালনের জন্য যে কাগজ--হ্যাণ্ডবিল, পোস্টার ইত্যাদি ছাপানো হয়েছে তাতে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় শ্রমমন্ত্রী ও অন্যান্য মন্ত্রীদের এবং কিছু বিখ্যাত শিল্পীর নাম আছে। এই অনুষ্ঠানটি করার নামে প্রায় এক লক্ষ টাকার টিকিট বিক্রি করা হয়েছে। কিন্তু সেখানে কোন রকম ফাংসান হয়নি। স্যার, সেই অনুষ্ঠানের রিসেপসান কমিটির চেয়ারম্যান হিসাবে ডঃ শান্তি দাশগুপ্ত এবং সাধারণ সম্পাদক হিসাবে ডঃ গোপাল মুখার্জী এবং আরো কয়েকজন মন্ত্রীর ও এম, এল, এ-র নাম আছে। জানি না তাঁরা জানেন কিনা কিন্তু স্যার, ফাংসানের নামে জনসাধারণের ও মালিকদের কাছ থেকে টাকা তোলা সত্বেও সেই ফাংসান হয়নি। স্যার, আমাদের স্বরাষ্ট্র দপ্তরের প্রশাসন যন্ত্র বা ডিস্ট্রিক্ট এনফোর্সমেণ্ট কি রকম দুর্বল সেটা দেখুন। স্যার, একটা ফাংসান করতে গেলে ডি, এম,-এর পারমিসান নিতে হয়--নিশ্চয় সেখানে জেলাশাসকের অনুমতি নিয়েই সেই ফ্যাংসানের ব্যবস্থা করা হয়েছিল কিন্তু স্যার, চ্যারিটি করতে গেলে গভর্ণমেন্টকে যে ট্যাক্স দিতে হয় সেখানে সেই ট্যাক্স ফাঁকি দিয়ে ফাংসান না করে জনসাধারণের অর্থ আত্মসাত করা হয়েছে। কাজেই স্যার, এইভাবে যদি দুর্নীতিকে চলতে দেওয়া হয় বা প্রশাসনযন্ত্র যদি সজাগ না হন এবং ডিস্ট্রিক্ট এনফোর্সমেন্ট যদি যথাযথ শাস্তির ব্যবস্থা না করেন তাহলে এগুলি বন্ধ করা যাবে না। মন্ত্রী, এম, এল, এ, ও বিখ্যাত শিল্পীদের নামের যে হ্যাণ্ডবিল সেটা আমার কাছে আছে আমি সেটা আপনাকে দিতে পারি। তাছাড়া স্যার, দেওয়ালে দেওয়ালে পোস্টারও মারা হয়েছে। আমাদের প্রশাসনযন্ত্র এতই দুর্বল যে সেখানে জনসাধারণের কাছ থেকে হাজার হাজার টাকা নিয়ে ফাংসান না করে সেই টাকা আত্মসাত করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যাদের নাম রয়েছে মন্ত্রী, এম, এল, এ, এবং শান্তি দাসগুপ্ত মহাশয়ের, যাঁকে রিসেপশন কমিটির চেয়ারম্যান করা হয়েছে তাঁরা জ্ঞাত আছেন কিনা, তাঁরা জানেন কিনা, এই সম্বন্ধে আমি অনুরোধ করাই এই পবিত্র জায়গায় দাঁড়িয়ে মন্ত্রী-মণ্ডলী এবং মাননীয় সদস্যারা যাঁরা রয়েছেন—আজকে এম, এল, এ-র নাম দিয়ে চ্যারিটির টাকা তুলে ফাংসান না করে সেই টাকা যদি আত্মসাত করা হয় তাহলে সেই অপরাধীকে শাস্তি দেবার ব্যবস্থা করা হোক।

**Dr. Santi Das Gupta :**

কোন জায়গায় আমার নাম আছে, কোন জায়গায় ফাংসানের কথা বলছেন রবীনবাবু? শান্তি দাসগুপ্ততো জ্ঞাত নয় রবীনবাবু হঠাৎ যে নাম বললেন।

**Mr. Speaker :**

অভ্যর্থনা সমিতির সভাপতি শান্তি দাসগুপ্ত, সাধারণ সম্পাদক গোপাল মুখার্জী।

**Dr. Santi Das Gupta :**

কি করা হয়েছে, এরা কি টাকা তুলেছে?

**Mr. Speaker :**

এতে দেখছি নাম আছে, ডাঃ গোপাল দাস নাগ, কৃষ্ণ পদ রায়, পঙ্কজ ব্যানার্জী, সুপ্রিয় বোস, নিত্যানন্দ দে, সরদার আমজাদ আলি, লক্ষীকান্ত বোস, ভবাণী মুখার্জী দয়ারাম বেরী পার্বতী মুখার্জী, প্রদীপ ভট্টাচার্য্য, শিপ্রা ব্যানার্জী, শিশির গাঙ্গুলি, নুরুল ইসলাম, কাশীকান্ত মৈত্র।

**Dr. Santi Das Gupta :**

টাকা তোলার ব্যাপার তো আমি জানি না?

**Shri Rabindra Ghosh :**

সমস্ত ব্যাপারটা মন্ত্রীরা জানেন কিনা জানি না, এইভাবে দুর্নীতি চলছে। আজকে ডি. এম বা ডিস্ট্রিক্ট এনফোর্সমেন্ট ব্রাঞ্চের অনুমতি ব্যতীত চ্যারিটি হতে পারে না এবং সেখানে ডিস্ট্রিক্ট এনফোর্সমেন্ট ব্রাঞ্চ এত দুর্বল যে এত বড় একটা দুর্নীতিকে সেখানে প্রশ্রয় দেওয়া হচ্ছে। সুতরাং সমস্ত বিষয়টা তদন্ত করে যাতে সত্যকারের আসামীকে বার করে তাদের শাস্তির ব্যবস্থা করা হয় এই দাবী জানাচ্ছি।

**Shri Shib Sankar Bandyopadhyay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ইতিহাসে আমরা বর্গীর হাঙ্গামার কথা পড়েছি এবং অনেক শুনেছি। আজকে এই বিংশ শতাব্দীতে আবার নূতন করে আর একটা বর্গীর হাঙ্গামা ঘটে গেল। গত ২৪।২।৭৪ তারিখে সকাল বেলা আনুমানিক ৪০০ পুলিশ বর্ধমান থেকে এসে নদীয়া জেলার একটা গ্রামে ঢুকে প্রত্যেকের বাড়ী ঢুকে তাদের ধান চাল, ঘটি বাটি, সাইকেল সব লুটপাট করে নিয়ে যায়। গায়ের গয়না পর্যন্ত লুটপাট করে নিয়ে গেল। আমি বলছি নদিয়া জেলার কালিগঞ্জ থানার নোয়াকর গ্রামে গত ২৪।২।৭৪ তারিখে সকাল বেলা প্রায় ৪০০ পুলিশ বর্ধমান থেকে এ.লা, কাটোয়ার এস. ডি, পি, ও, সেই, পার্টির লিডার ছিলেন। তারা এসে মেয়েদের উপর যা অত্যাচার করেছে তা অবর্ণনীয়। আমি কয়েকটি মেয়ের নাম এখানে উল্লেখ করছি। ঐ গ্রামের নীলমনি রায়ের স্ত্রী লক্ষীবালা রায়, বয়স আনুমানিক ৫০, পুলিশ তাকে বেধড়ক মেরেছে এবং পরে তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে। তার কুমারী মেয়ে মায়া রায়, যার বয়স ১৫ তাকে পুলিশ মেরেছে এবং তার গলা থেকে একটা সোনার হার ছিনিয়ে নেওয়া হয়েছে। কমলা রায় বলে একজন ৩০ বৎসরের মহিলা, তার স্বামীকে যখন বেধড়ক মার দেওয়া হচ্ছিল,

মেয়েটি পুলিশের পা চেপে ধরে বলেছিল আমার স্বামীকে মারবেন না। তাতে তাকে চুলের মুঠি ধরে মাটিতে ফেলে দেওয়া হয়েছিল এবং তার স্বামীর বাঁ-হাত ভেঙ্গে দেওয়া হয়েছে। শুধু তাই নয় ওখান থেকে আমার সামনে আমি দেখলাম আটটি সাইকেল নিয়ে যাওয়া হ'ল। সবচেয়ে হাঁসির কথা এবার বলি শুনুন, ঐ গ্রামের কিছু লোক আবার কাছে এসে বললো যে বর্ধমানের পুলিশ এসে আমাদের গ্রামে অত্যাচার করছে, আমি তখন ঐ গ্রামে গেলাম। আমার যাওয়ার সঙ্গে সঙ্গে পুলিশগুলো যেমন চোর পালায়, সেই রকমভাবে ছুটে পালিয়ে গেল।

[2-30—2-40 p.m.]

এবং তাদের মাথায় কিছু চাল ছিল। সেই চালের বস্তাগুলি ফেলে তারা পালালো। পুলিশ এসে চুরি করবে, পুলিশ এসে এইরকম অত্যাচার করবে এই বিহিত স্বরাষ্ট্র মন্ত্রীমহাশয় করবেন কিনা এটা আজকে জানা দরকার আছে।

**Dr. Santi Das Gupta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীনবাবু একটু আগে একটা বক্তব্য রাখতে গিয়ে বললেন যে কি সব টাকা চুরি হয়েছে। তা এই বিষয়ে আমি কিছু জানিনা, আমি পুলিশমন্ত্রীকে বলছি যে তিনি এই বিষয়ে তদন্ত করুন এবং তদন্ত করে প্রয়োজন হলে যারা অন্যায় করেছে তাদের ধরুন।

**Shri Pradip Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখলাম যে এর মধ্যে আমার নাম রয়েছে, কিন্তু আমি লক্ষ্য করছি যে আই হাভ নো কানেকশন উইথ দ্যাট অর্গানাইজেশন। আমি স্বরাষ্ট্র মন্ত্রী-মহাশয়কে অনুরোধ করবো এই বিষয়ে তদন্ত করবার জন্য।

**Shri Pankaj Kumar Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে দেখলাম যে আমারও নাম করা হয়েছে কিন্তু আমি এই প্রথম জানলাম যে এই নামে একটা সংগঠন আছে। তাই আমি স্বরাষ্ট্র মন্ত্রীমহাশয়কে বলব যে শুধু তদন্ত নয়, তদন্ত করে ভূঁইফোর এই সমস্ত সংস্থাগুলি যাতে জনসাধারণের সামনে এসে জনসাধারণকে প্রতারণা না করতে পারে তার চেষ্টা করবেন।

**Shri Supriya Basu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমার নামটাও বলা হয়েছে, কিন্তু আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে আমার সঙ্গে এর কোন যোগ নেই।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা হাওড়া জেলার ব্যাপার, এখানে যে সমস্ত ঘটনা ঘটেছে তার ফুল রিপোর্ট যেন এই বিধানসভায় সমস্ত নাম ধাম দিয়ে জানান হয়, আমরা পূর্ণ বিবরণ জানতে চাইছি।

**Shri Krishnapada Roy :**

স্যার, ঐ নামের তালিকায় অন্যান্য সদস্যদের মত আমার নামও ঐ হ্যাণ্ড বিলে রয়েছে তা আমিও অন্যান্য সদস্যদের মত অনুরোধ করছি যে এই ব্যাপারে একটা তদন্ত হোক

**Dr. Fazle Hoque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাত্র দুটি ঘটনার বিষয়ে হাউসে পেশ করা হয়েছে। একটা বিষয়ে সকল সদস্য এক মত যে তাদের নাম জড়িয়ে তাদের অজ্ঞাতসারে ফাংসান করা

হয়েছে, এবং টাকা কালেকশন করা হয়েছে। তা আপনারা সমস্ত কাগজপত্রগুলি আমাকে দেবেন আমি উপযুক্ত তদন্ত করে সত্যিকারের যারা দোষী তাদের যাতে শাস্তি হয় তার ব্যবস্থা করব। দ্বিতীয় একটা কথা একজন মাননীয় সদস্য বললেন যে পুলিশ কোন গ্রামে নাকি অত্যাচার এবং চুরি করেছে, আমি তাঁকে বলছি যে তিনি এই বিষয়ে আমাকে লিখিত-ভাবে দিন এবং তদন্ত করে আমি পুলিশ যদি অন্যায় করে থাকে তার শাস্তির ব্যবস্থা করব।

**Shri Shibapada Bhattacharya**

স্যার, একটা নিয়ম আছে যে যখন কোন ফ্যাংশন করা হয় তখন এস, ডি, ও-র পারমিশন নিতে হয় এবং স্থানীয় থানার ও, সি.কে জানানো হয়। এখন এই ব্যাপারে যখন ও-সি, পারমিশন দিয়েছেন তখন সেই ও,সি-র বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করুন।

**Dr. Santi Das Gupta:**

স্যার, আমার একটি বিষয়ে একটু বক্তব্য আছে, এই যে সংগঠনের নামটা বলা হলো, সেখানে আমাকে ডেকে নিয়ে যাওয়া হয়েছিল এবং আমি সেই মিটিং-এ বক্তৃতা দিয়েছিলাম। কিন্তু ঐ ব্যাপারে কে কোথা থেকে টাকা তুলেছে না তুলেছে এইগুলি আমার জানা নেই। অন্যান্য শ্রমিক সংগঠনের মতন এ সংগঠনের মিটিংএও আমি গিয়েছিলাম এবং বক্তৃতা দিয়েছি।

**Shri Sukumar Bandyopadhyay:**

স্যার, হাওড়ার জলসা ও নদীয়ার বর্গীর অত্যাচারের নিশ্চয়ই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তদন্ত করবেন।

**Shri Bireswar Roy:**

স্যার, পশ্চিমদিনাজপুর একটি সীমান্তবর্তী জেলা। এই জেলায় বাংলাদেশের যুদ্ধের সময় বহু অস্ত্র অসামাজিক লোকেদের হাতে পড়ে। তাদের সঙ্গে যোগসাজ করে চুরি, ডাকাতি অনেক বেড়ে গেছে। গত বছর এ সম্পর্কে আমি বলায় মুখ্যমন্ত্রী নিজে তদন্তে যাওয়ায় চুরি ডাকাতি অনেক কমে গিয়েছিল। কিন্তু আবার সে সব আরম্ভ হয়েছে। পশ্চিমদিনাজপুর রায়গঞ্জ একটা অসামাজিক লোকেদের আড্ডাখানা। এখানে গত ২০ তারিখে মোহিত সেন বলে একজন কংগ্রেস কর্মী কিছু সংখ্যক লোকজনের দ্বারা আক্রান্ত হয়। তাকে একজন ড্রাইভার রক্ষা করতে এলে তাকে বাঁশ দিয়ে মারা হয়, তবে সে মারা যায়নি। এছাড়া তপনথানা বলে একটা জায়গায় সম্প্রতি ডাকাতি হয়ে গেছে। তেলিকাটা, নাজিকপুর ইত্যাদি জায়গায় ডাকাতি হয়ে গেছে। সেখানে এক ব্যক্তিকে খুন করা হয়েছে। স্টেন গান দিয়ে সেখানে ডাকাতি করা হয়েছে। আমি তাই আবেদন করছি বর্তমানে আবার যে চুরি, ডাকাতি আরম্ভ হয়েছে সেদিকে যেন লক্ষ্য রাখেন এবং যেন এগুলি বন্ধ করা হয়।

**Sm. Nurunnessa Sattar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আমি আপনার অনুমতি নিয়ে এই হাউসে একটি অত্যন্ত নৃশংস ও ভয়াবহ হত্যাকাণ্ডের ঘটনার কথা বর্ণনা করতে চাই।

গত ১৩।২।৭৪ তারিখে বর্ধমান জেলার কালনা মহকুমার অর্ন্তগত পূর্বস্থলী কেন্দ্রে আমাদের একজন একনিষ্ঠ তফশিলী কংগ্রেস কর্মী শ্রীবিনয় কুমার বিশ্বাস খুন হন। তিনি যখন চণ্ডীপুর গ্রাম হইতে খেড়তলা গ্রামের উপর দিয়ে সন্ধ্যা সাড়ে ৬টার সময় নিজ গ্রাম চর কখলনগরে নিজের বাড়ী ফিরতেছিলেন তখন পথের মধ্যেই অজ্ঞাত আততায়ীর তীক্ষ্ণ ধারাল অস্ত্রের একটি আঘাতেই তাঁর দেহ হইতে মুণ্ডটি বিচ্ছিন্ন হইয়া পড়ে এবং তৎক্ষণাৎ পথের ওপরেই তিনি মৃত্যুমুখে পতিত হন। এইরূপ একটা নৃশংস হত্যাকাণ্ডের ফলে এই অঞ্চলের জনগণ অত্যন্ত ভীত ও আতঙ্কগ্রস্ত হইয়া পড়িয়াছেন। ঐদিন রাত্রেই পূর্বাস্থলীর ও, সি,

ঘটনাস্থলে যান এবং ময়না তদন্তের জন্য মৃতদেহ চালান দেন। এইরূপ নৃশংস হত্যা-কাণ্ডের প্রকৃত হত্যাচারীকে খুঁজে বের করে অবিলম্বে তার উপযুক্ত শাস্তি দেবার জন্য আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় পুলিশমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

ঐসব নির্জন ও গঙ্গার তীরবর্তী অঞ্চলের ঐসব খুনি, গুণ্ডা ও ডাকাত কালোবাজারীদের লীলাভূমি। যদি পুলিশ ঐসব গুণ্ডা ও খুনিদের না ধরতে পারেন এবং তাদের উপযুক্ত শাস্তি না দেওয়া হয় তাহলে ভবিষ্যতে এইরকম আরও হত্যাকাণ্ড হওয়াও বিচিত্র নয়। অতএব এই ঘটনার নায়কদের অবিলম্বে গ্রেপ্তার করে শাস্তি প্রদান করা একান্ত প্রয়োজন। আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Shish Mohammad :**

স্যার, গত ২৪ তারিখে মুর্শিদাবাদ জেলার নওদা থানা এলাকার বুভুক্ষু জনসাধারণরা খাদ্যের দাবী নিয়ে একটা মিছিল অর্গানাইজ করে বিভিন্ন গ্রামের পথ পরিক্রমা করছিল। এইরকমভাবে যখন তারা যাচ্ছিল সে সময় সুড়ঙ্গপুর বলে একটা জায়গায় যখন তারা যায় তখন নব-কংগ্রেস নামধারী কয়েকজন দুষ্কৃতকারী হেঁসো, ডাণ্ডা ইত্যাদি নিয়ে ঐ মিছিলের উপর আক্রমণ করায় ৭ জন আহত হয়। এই মিছিল অর্গানাইজ করেছিল সেখানকার লোকাল লেবার জয়ন্ত বিশ্বাস--যিনি স্থানীয় কৃষকসভার সদস্য ও আর, এস, পি, নেতা।

[2-40—2-50 p.m.]

অত্যন্ত দুঃখের বিষয় তাকে সেই দুষ্কৃতকারী যারা অস্ত্রশস্ত্রে সজ্জিত ছিল তারা পালিয়ে নিয়ে যায়। পুলিশকে খবর দেওয়া হয় কিন্তু পুলিশ যথাসময়ে উপস্থিত হয়নি। দেরি করে যাওয়ার ফলে পুলিশ তাকে উদ্ধার করল বটে কিন্তু দেখা গেল জয়ন্ত বিশ্বাস সহ আরো কিছু মিছিলকারীকে এ্যারেস্ট করে নিয়ে গেল। ভারতীয় সংবিধানে সভা-সমিতি মিছিল করার অধিকার আছে, কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, এঁদের রাজত্বে সভা সমিতি মিছিল করার অধিকার নেই। আমি জানতে চাই পুলিশ অন্যায়কারীদের এ্যারেস্ট না করে বুভুক্ষু জনসাধারণকে কেন এ্যারেস্ট করল।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শীশ মহম্মদ যে মিছিলকারীদের উপর কংগ্রেসীরা অত্যাচার করেছে বললেন সেই মিছিলের খবর আমার কাছে আছে যে মিছিলকারীরাই লাঠি, সড়কি, বল্লম প্রভৃতি নানা ধরণের মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে মিছিল করছিলেন। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে তদন্ত করেন এবং তদন্ত করে শীশ মহম্মদ সাহেবের কথা যদি মিথ্যা প্রমাণিত হয় তাহলে তিনি যেন বিহিত ব্যবস্থা গ্রহণ করেন।

**Shri Gautam Chakravarty :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি আজকে একটা বক্তব্য রাখছি যে বক্তব্য আজকে শুধু নয় বহুদিন বহু বক্তা এই সভায় রেখেছেন এবং ব্যক্তিগতভাবে আমি নিজেও বিভিন্নভাবে বলেছি, সেটা হচ্ছে গতকাল আমরা এই সভার কয়েকজন সদস্য এবং মাননীয় ভূমি ও ভূমি-রাজস্বমন্ত্রী শ্রীগুরুপদ খাঁ মহাশয় শিক্ষক মহাশয়দের কাছে গিয়েছিলাম, সেখানে দেখলাম যাঁদের কাছে আমরা শিক্ষা নিয়েছি সেই সমস্ত শিক্ষকরা নেতাজী স্ট্যাচুর অপোজিটে বসে আছেন, এবং বসে বসে তাঁরা ধর্না দিচ্ছেন। তাঁদের বক্তব্য প্রফুল্ল সেনের আমলে আমাদের আশ্বাস দেওয়া হয়েছিল, যুক্তফ্রন্টের আমলেও আমাদের আশ্বাস দেওয়া হয়েছিল, বর্তমান সরকারের আমলেও আমাদের আশ্বাস দেওয়া হয়েছে কিন্তু সেই আশ্বাস আজ পর্যন্ত ফলবতী হল না। আমার বলতে লজ্জা নেই যে সমস্ত শিক্ষকদের কাছে আমরা শিক্ষা নিয়েছিলাম সেই শিক্ষকরা যখন রাস্তায় দাঁড়িয়ে দাবী জানাচ্ছেন যে তোমাদের ছাত্রা-বস্থা থেকে প্রাপ্তবয়স্ক করেছি, আজকে তোমরা যখন বিধানসভায় গিয়েছ তখন কেন

আমাদের দাবী আদায় হবে না। তাঁদের দাবীটা অত্যন্ত ছোট্ট। তাঁদের দাবী রূপায়ি করতে বড় বড় পরিকল্পনা করার দরকার নেই, লক্ষ লক্ষ কোটি কোটি টাকা ব্যয় করা দরকার নেই।

আপনারা জানেন যে সমস্ত শিক্ষক মধ্যশিক্ষা পর্যতের আওতারে আছেন তাঁরা নির্দিষ্ট সময়ে মাইনা পান না। স্যার, এটা অত্যন্ত লজ্জার কথা যে, একজন সুইপার, একজন ক্লাস ফোর স্টাফ, একজন পিওন ঠিক মাসের ১লা তারিখে তাঁর বেতন পান, অথচ যাঁরা আমাদে ভারতবর্ষের কর্ণধার, যাঁরা আমাদের শিক্ষার আলো দান করেন সেই শিক্ষকরা মাসের ১ল তারিখে তাঁদের বেতন পান না। এই ব্যাপারে শিক্ষামন্ত্রীর কাছে আমরা বহুবার বক্ত রেখেছি এবং তিনি প্রত্যেকবারই হেসে হেসে বলেছেন দেখব, ক্যাবিনেটে পেশ করব এব ক্যাবিনেট যদি এ্যাপ্রুভ করে নিশ্চয়ই দাবী মেনে নেব। কিন্তু আজকে অত্যন্ত লজ্জার সা জানাচ্ছি ভারতবর্ষের মানুষকে যাঁরা সত্যিকারের আলো দেখাচ্ছেন সেই শিক্ষকদের ছোট্ট একটা ন্যায্য দাবী আজ পর্যন্ত মেনে নেওয়া হচ্ছে না। তাই আমি আজ আবার আপনা মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে শুধু অনুরোধ নয়, তাঁর কাছে আমি দাবী জানাচ্ছি আজকে তিনি বিধানসভায় ঘোষনা করুন ঐই সমস্ত শিক্ষকদের প্রতি মাসে ১লা তারিখে বেতন দেওয়া হবে এবং সেই ব্যবস্থা তিনি করবেন।

**Shri Mrityunjoy Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সংগঠনের শিক্ষকদের কথা গৌতমবাবু বললেন তাঁরা আগামী ১১ই মার্চ বেলা ৪টার সময় আমার সঙ্গে আলোচনায় বসবেন।

**Shri Gautam Chakravarty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী একটা বিবৃতি দিলেন। আমার বক্তব্য হচ্ছে আমর কোন রকম আলোচনার কথা শুনতে চাই না, শিক্ষকদের ১লা তারিখে বেতন দেবেন কিনা সেটাই তাঁর কাছ থেকে শুনতে চাই।

**Shri Sukumar Bandopadhyay :**

স্যার, ২ বছর চলে গেল এবং উনি শুধু বিবেচনা করবেন, দেখবেন একথাই বলছেন। আমরা এইসব কথা শোনবার জন্য এখানে আসিনি শিক্ষকরা অতিরিক্ত কোন টাকা চাচ্ছেন না, তাঁরা শুধু চাইছেন মাসের ১লা তারিখে তাঁদের বেতন দেওয়া হোক। কিন্তু অত্যন্ত লজ্জার কথা, দুঃখের কথা তাঁরা সেই জিনিসটা পাচ্ছেন না। কাজেই আজকে মন্ত্রীমহাশয় এখানে পরিষ্কারভাবে জানান যে, মাসের ১লা তারিখে শিক্ষকরা তাদের বেতন পাবেন কিনা আমরা দেখছি ২ বছর চলে গেছে কাজেই আর কত সময় নেবেন সেটা তিনি বলুন।

**Shri Gautam Chakravarty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী বললেন যে তিনি আলোচনা করবেন। আলোচনায় কি হবে, না হবে সেটা আমরা জানি না। তাঁর কাছে আমার বিনীত অনুরোধ হচ্ছে তিনি শিক্ষকদের এই ছোট্ট দাবীটি মানবেন কিনা সেটা দয়া করে আজকে হাউসে বলুন।

**Shri Satyaranjan Bapuli :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি আমাদের বলেছিলেন খাদ্য সংগ্রহ করতে হবে। আমার কনস্টিটিউএন্সি পাথর প্রতিমাতে আমরা ১০ হাজার কুইন্টাল ধান সংগ্রহ করেছি। কিন্তু অত্যন্ত লজ্জার কথা মথুরাপুরের পুলিশ জোতদার এবং মজুতদারদের সঙ্গে হাত মিলিয়েছে। আমরা এই অভিযোগ পেশ করছি এবং তরুণ কান্তি ঘোষ, এস, পি, ২৪-পরগনাকে বলে দিয়েছেন যে সমস্ত অফিসার খাদ্য সংগ্রহে বিলম্ব ঘটাবেন তাদের সরিয়ে দেবেন। মন্ত্রীর এই ধরনের

নির্দেশ যাওয়া সত্বেও কিন্তু আমরা দেখছি একদল পুলিশ খাদ্য সংগ্রহ নীতি ব্যর্থ করছে, অথচ আজ পর্যন্ত সেই লোকদের সরিয়ে দেওয়া হচ্ছে না। আমরা একটি অভিযোগ নিয়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে আবেদন জানিয়েছিলাম এবং তিনি বলেছিলেন অবিলম্বে তাকে গ্রেপ্তার করা হোক। কিন্তু অত্যন্ত আশ্চর্য্যের কথা আমাদের প্রোকিওরমেন্ট এ্যাড-ভাইসারি কমিটির সদস্য আর্জেল মির যখন এই অভিযোগ নিয়ে থানায় গেলেন তখন সেই অফিসার আর্জেল মিরকেই এ্যারেস্ট করতে বললেন। আমরা এই ব্যাপার নিয়ে মন্ত্রী-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি এবং তিনি আমাদের বক্তব্য ভালভাবে শুনেছেন। স্যার, একটা থানার একজন জমাদার বা পুলিশকে সরাবার ব্যাপারে যদি মন্ত্রীমহাশয়ের আদেশ না মানা হয় তাহলে পুলিশ প্রশাসন আছে কিনা আমি জানি না। আমরা স্বরাষ্ট্রমন্ত্রীকে বলেছি মথুরাপুরের পুলিশ বিশেষ করে আমরা যারা কংগ্রেস করি আমরা অভিযোগ দিয়েছি বলে আমাদের বিরুদ্ধে লেগেছে। আর একটা জিনিস আপনার নজরে আনছি এবং সেটা হচ্ছে সাইকেলের উপর প্রহিবিসন আছে চাল নিয়ে যেতে পারবে না, রিক্সাভ্যানের উপর সে রকম কোন প্রহিবিসন নেই। আমাদের ওখানে রিক্সাভ্যান যারা চালায় তাদের যে এ্যাসো-সিয়েশন আছে আমি তার প্রেসিডেন্ট। আমরা যেহেতু অভিযোগ দিয়েছি সেহেতু এই সমস্ত রিক্সাভ্যান যারা চালায় তাদের এ্যারেস্ট করে নিয়ে গিয়ে অত্যাচার করা হচ্ছে। স্যার, এই পুলিশ অফিসারটি প্রকাশ্য দিনের বেলায় মদ খেয়ে কনস্টেবেলের সঙ্গে মারামারি করে অথচ এখনও তিনি সেখানে বহাল তবিয়তে আছেন। আমি স্বরাষ্ট্র দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর কাছে স্পেসিফিক্যালি জানতে চাই তিনি এই বিষয় ব্যবস্থা করবেন কিনা। আমি আরও একটু বলে রাখছি আগামী ২ দিনের মধ্যে যদি এই সমস্ত অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ না করা হয় তাহলে আমরা আন্দোলন করতে বাধ্য হব।

**Shri A. H. Besterwitch** : Mr. Speaker, Sir, I have just got an information that the labourers of Surugaon Tea Estate have made a march from Surugaon Tea Estate to Jalpaiguri and have given a memorandum to the Deputy Commissioner because of non-payment of wages to them and also because of non-supply of food by the Government to them. This Government, even the State Minister, on many occasions said that the Government would take over the gardens. To-day the labourers of the Tea Gardens are in such a state—last time near about 5/6 persons died of starvation—that I do not know how many of them died this time. If they do not get any help from the Deputy Commissioner they have taken a vow that they would march into Calcutta. So, I would request the Labour Minister to take action immediately and see that something is done for the labourers of Surugaon Tea Estate.

[2-50—3 p.m.]

**Shri Girija Bhusan Mukhopadhyaya** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ছোট ঘটনা আপনার কাছে উল্লেখ করছি, এর পরিপূর্ণ বিবরণ আপনার কাছে দিচ্ছি। ইণ্ডিয়া টোবাকো কম্পানীর একটি প্রাক্তন ইউনিয়ন চুক্তি করেছিল বেআইনী বেসিক ওয়েজের উপর বোনাসের ভিত্তিতে—যেটা বর্তমান আইন অনুযায়ী বেআইনী। কিন্তু নতুন ইউনিয়ন তার প্রতিবাদ করেছিল যার ফলে ১৫ তারিখ জানুয়ারী মাসে যখন বোনাস দেওয়া হয় তারা বোনাস প্রত্যাখান করে এবং গেটে মিটিং করে। সেই অপরাধে কম্পানী ৮ জনকে সাসপেণ্ড করে এবং তারা অনশন ধর্মঘট করে। আমাদের মাননীয় শ্রমমন্ত্রী গোপালদাস নাগের অনুরোধে তারা সেই অনশন ধর্মঘট প্রত্যাহার করে নেয় এবং ডেপুটি লেবার কমিশনার, ডেপুটী লেবার সেক্রেটারী, এস, এন, রায়, সেই সময় আলোচনা করেন। এখন কনসিলিয়েশন পেণ্ডিং কম্পানী ২৫ তারিখে ৪ জনকে ছাঁটাই করেছে। অর্থাৎ দেখতে পাচ্ছি যে সরকারের লেবার সেক্রেটারী, লেবার মিনিস্টার, সকলকার অনুরোধকে উপেক্ষা করে কম্পানী এইভাবে যে ছাঁটাই করছে এতে আমি দাবী করি যে আমাদের মুখ্যমন্ত্রী ও শ্রমমন্ত্রী হস্তক্ষেপ করে এই শিল্পে শান্তি ফিরিয়ে আনুন। যদি হস্তক্ষেপ না করা হয় তাহলে একদিন যেমন সেই বণিকের মানদণ্ড রাজদণ্ডে পরিণত হয়েছিল, আজকে আবার তাই হবে। সেই শোষকরা শাসক হয়ে দাঁড়াবে।

**Shri Niranjan Dihidar :**

**অধ্যক্ষ মহাশয়,** এইদিকে তারা প্রসেশন করে আসছে, তাদের সঙ্গে যদি একটু কথা বলেন **অন্তত মালিকের** এই ঔদ্ধত্যের বিরুদ্ধে একটা সঠিক কোন পদক্ষেপ নেওয়া হয় এটা ত **আপনার কাছে** অনুরোধ করবো। অবশ্য মন্ত্রীমহাশয়, তিনি এখন হাউসে উপস্থিত ( **তাই** আমি আপনার মাধ্যমে তাঁকে এটা জানাতে চাই।

**Shri Abdul Bari Biswas:**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,** আমি খুব অল্প সময়ের মধ্যে একটি বিষয়ের প্রতি আপনার দৃ **আকর্ষণ করছি।** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের পদ্মা নদীর ভা **বহু লোক** আজকে বিপর্যস্ত ও গৃহহারা হয়েছে। এই ভাঙ্গন রোধের জন্য আমরা বি **উপায়ে সরকারের** কাছে দাবী দাওয়া উপস্থিত করেছি। আংশিক কাজ হয়নি এ **নিশ্চয়ই বলবো না,** কিন্তু ব্যাপকভাবে ভাঙ্গন আরম্ভ হয়েছে এবং তা প্রতিরোধের ( **আমাদের আগামী** দিনে—৪ঠা মার্চ তারিখ থেকে হাঙ্গার ষ্ট্রাইক আরম্ভ হবে গোটা জঙ্গী **মহকুমা বেসিসে।** অতএব এই অবস্থায় যাতে আমাদের কর্মীদের যেতে না হয় সে দি **দৃষ্টি দেবেন** এবং সরকারের দৃষ্টি আমরা আকর্ষণ করছি যে ঘর বাড়ী ভেঙ্গে য **উদ্বাস্তু হয়ে** গিয়েছে তাদের পুনর্বাসন এবং পদ্মা নদীর ভাঙ্গন রোধের জন্য যথাযথ ব্য **এবং কেন্দ্রীয়** সরকারের সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক। মান **অধ্যক্ষ মহাশয়,** আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জা **মানুষ যখন** বিপদে পড়ে এবং মানুষরা যেভাবে পদ্মা নদীর ভাঙ্গনে গৃহহারা হয়ে মাই **পর মাইল** রাস্তার উপর বাস করছে, যাদের আমরা খেতে দিতে পারছি না, আজকে ভাঙ্গ **প্রতিরোধের জন্য যখন** আমরা এ্যাকশন নিতে যাচ্ছি তখন আমাদের সেচমন্ত্রী আছে **সেচ বিভাগের** উপমন্ত্রী আছেন, তাঁরা একটু দয়া করে বলুন যে এই ব্যাপারে আমাদের **এ্যাসিয়োরেন্স** দিচ্ছেন। ৪ঠা মার্চ থেকে সম্পূর্ণ জঙ্গীপুর মহকুমায় হাঙ্গার ষ্ট্রাইক হ **চলেছে,** কাজেই এই গুরুতর অবস্থার কথা আমাদের মাধ্যমে জানিয়ে আমরা এই বি **সেচমন্ত্রী** ও উপমন্ত্রী মহাশয়ের কাছে তাঁদের একটু বক্তব্য শুনতে চাচ্ছি।

**Shri Habibur Rahaman :**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,** এই ভাঙ্গনের প্রতিরোধের জন্য কি করছেন তা জানতে চা **এটা শুধু জঙ্গীপুর মহকুমার** ব্যাপার নয় এর দ্বারা সারা পশ্চিমবঙ্গ বিপন্ন হবে।

**বর্তমানে** পদ্মা থেকে ভাগীরথী মাত্র আধ মাইল ডিসট্যান্স-এ আছে। যে কোন স **এ দুটো মারজ** হয়ে যেতে পারে—ভেঙ্গে মিশে যেতেপারে। তাহলে পরে, আমাদের কলক **নগরী পর্য্যন্ত** এর দ্বারা বিপন্ন হবে। তাই আমি পশ্চিমবঙ্গ সরকারকে এই সম্পর্কে অবি **একটা জরুরী** ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ করছি, সরকারের কাছে আবেদন জানা **এখানে** আমাদের ষ্টেট্ মিনিষ্টার উপস্থিত আছেন, তিনি এক্ষুনি এ সম্বন্ধে বিবৃতি দি

## LEGISLATION

### The West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974

**Shri Gurupada Khan** : Mr. Speaker, Sir, I beg to introduce the West Ben Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974.

[Secretary then read the title of the Bill]

**Shri Gurupada Khan** : Mr. Speaker Sir, I beg to move that the West Ben Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974, be taken i consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৩৯ সালে ডিফেন্স অফ ইণ্ডিয়া এ্যাক্ট-এর ক্ষমতা বলে যে সব সম্পত্তি অধিকৃত হয়—উক্ত আইনের কার্য্যকাল অন্তে সেই সমস্ত সম্পত্তি অধিগ্রহণ অব্যাহত রাখবার জন্য এবং প্রয়োজন হলে ভবিষ্যতে তার ব্যবহার সম্ভবপর করবার জন্য ১৯৫১ সালে যে ওয়েস্ট বেঙ্গল রিকিউজিশাণ্ড ল্যাণ্ড (কনটীনিউয়্যান্স অফ পাওয়ার্স) (এ্যামেণ্ডমেণ্ট) এ্যাক্ট আইনটা প্রণয়ন করা হয় এবং তাতে কয়েকটী সংশোধনীর মাধ্যমে আইনটীর কার্য্যকাল ১৯৭৪ সালের ৩১শে মার্চ পর্য্যন্ত বর্ধিত করা হয়। এখন পর্য্যন্ত ৪৭টী বাড়ী এবং ৭৯ একর জমি ঐ আইনটী প্রদত্ত ক্ষমতাবলে সরকারের দখলে আছে। এই সকল বাড়ী ও জমি খাদ্য বিভাগের গুদাম, দমকল স্টেশন, উদ্বাস্তুদের বাসস্থান এবং আরো অন্যান্য জনস্বার্থ সংশ্লিষ্ট কাজকর্মের জন্য ব্যবহৃত হয়। সুতরাং আলোচ্য আইন বলে দখলে রাখা বাড়ী বা জমি ছেড়ে দেওয়া এখনো সম্ভব হয় নাই। বাড়ী ও জমিগুলি গ্রহণ করে নেবার প্রয়োজনীয়তা এখনো রয়েছে। সেগুলি আরো কিছুদিনের জন্য দখলে রাখার সমীচীনতা পর্য্যালোচনা করে দেখা হয়। সুতরাং এই বর্তমান আইনের কার্য্যকাল আরো দু-বছর বৃদ্ধি করার প্রয়োজনীয়তা আছে। এই বিলে সেই প্রস্তাবই করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশা করি মাননীয় সদস্যগণ বিনা দ্বিধায় বিলটী সমর্থন করবেন এবং এর মেয়াদ আরো দু-বছর বাড়িয়ে দেবেন।

[ 3-00—3-10 p.m. ]

**Shri Harasankar Bhattacharya :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই বিলটি সমর্থন করছি। মোটামুটি সমর্থন করতে গিয়ে আমি দু চারটি কথা বলতে চাই। আমি মন্ত্রীমহাশয়কে মনে করিয়ে দিতে চাই যে ইংরাজ আমলেও এই আইনে সরকারের দরকারে অদরকারে বিল্ডিং রিকুইজিসান করা হয়েছে। এই আইনের অপপ্রয়োগ হয়েছে। বর্দ্ধমান, সিউড়ি ইত্যাদি জায়গার আমার সে অভিজ্ঞতা আছে। সরকারের অনেক বাড়ী ভাড়া আপত্তিজনক। বাড়ীওলার সঙ্গে যোগ-সাজস করে বাড়ী ভাড়া নেওয়া হয়েছে। রেট নির্ধারণ করা হয়নি। বিভিন্ন ফ্লোর স্পেসের যে রেট আছে সে হিসাবে নেওয়া হয়নি। সরকারী কর্মচারীদের নানাভাবে প্রভাবিত করা হয়েছে। মার্কেট রেটের চেয়ে বেশী করে বাড়ী নেওয়া হয়েছে। এইভাবে এড ইনফিনিটাম চলতে থাকে।

**Mr. Speaker** : Mr. Bhattacharyya, I think, you are speaking on the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1974. But at present we are discussing the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974.

**Shri Harasankar Bhattacharyya** :

স্যার, আমি এটাও সমর্থন করছি।

The motion of Shri Gurupada Khan that the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that clauses 1, 2 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan** : Sir, I beg to move that the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

স্যার, সাপোর্ট করেছেন জেনে সুখী হলাম। আমি যা চেয়েছি—তা পেয়েছি।

The motion was then put and agreed to.

**The West Bengal Premises Requisitions and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1974**

**Shri Gurupada Khan** : Sir, I beg to introduce the West Bengal Premises Requisition and Control (Temporary provisions) (Amendment) Bill, 1974.

(Secretary then read the title of the Bill)

**Shri Gurupada Khan** : Sir, I beg to move that the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েণ্ট বেঙ্গল প্রেমিসেস রিকুইজিসান এ্যাণ্ড কন্ট্রোল (টেম্পোরারী প্রভিসানস) এ্যাক্ট ১৯৭৪ এর বিধানবলে রাজ্য সরকার কর্তৃক প্রয়োজনে বাসগৃহ অধিগ্রহণ করা হয়। এ সকল অধিগৃহীত বাসগৃহ সরকারী অফিস, সরকারী কর্মচারীদের বাসস্থান বা বিবিধ জনহিতকর প্রতিষ্ঠানের প্রয়োজনে ব্যবহৃত হয়। বর্তমানে এ রাজ্যে উল্লিখিত কোন না কোন উদ্দেশ্যে অধিগৃহীত বাসগৃহের সংখ্যা প্রায় ১৩০০।

বর্তমানে শহরাঞ্চলে বাসগৃহ সমস্যা অত্যন্ত তীব্র। সরকারের বা জনহিতকর প্রতিষ্ঠানের প্রয়োজনে ন্যায্য ভাড়ায় বাড়ী পাওয়া সু-কঠিন। যতদিন পর্যন্ত বাসগৃহ সমস্যার তীব্রতা অব্যাহত থাকবে ততদিন বর্তমান আইনটিতে প্রদত্ত ক্ষমতার প্রয়োগ বহাল রাখা জনস্বার্থে অপরিহার্য্য।

আলোচ্য আইনটির কার্য্যকাল আগামী ৩১এ মার্চ তারিখে শেষ হয়ে যাবে। অধিগৃহীত বাসগৃহগুলি দখলে রাখা এবং প্রয়োজনে নতুন বাসগৃহ জনস্বার্থে অধিগ্রহণের জন্য আইনটির কার্য্যকাল আরো পাঁচ বৎসর বাড়ানো অত্যাবশ্যক। বর্তমান বিলটিতে তাই আইনটির কার্য্যকাল আরো পাঁচ বৎসর বাড়ানোর প্রস্তাব করা হয়েছে। প্রস্তাবিত মেয়াদের পর অবস্থানুযায়ী বিষয়টির পর্য্যালোচনা নিশ্চয়ই করা হবে।

অধ্যক্ষ মহাশয়, আশা করি মাননীয় সদস্যগণ বিনা দ্বিধায় বিলটি সমর্থন করবেন।

**Shri Harasankar Bhattacharya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সমর্থনযোগ্য। আর এই প্রসঙ্গে আমি আগে যেটা বলছিলাম যে এই ধরণের একটা কন্‌ফিউসান হচ্ছে যে এই রকম অনেকের ধারণা হয়েছে যে সরকারী কর্মচারী এবং বাড়ীওয়ালার একটা কলিউসান হচ্ছে। ক্যামাক স্ট্রীটের রিহ্যাবিলিটেসানের বাড়ীটা যেভাবে করেছেন সেটা মন্ত্রীমহাশয় জানেন, কেলেঙ্কারীর কথা আমি আর এখানে বলতে চাইছি না।

তবে এ সম্বন্ধে পাকাপাকিভাবে বাড়ীগুলো কিনে নেওয়া যায় কিনা সে দিকে লক্ষ্য রাখলে ভাল হয়। কিনে নিলে এই রকম খরচ যা হচ্ছে তার চেয়ে অনেক কম খরচ হবে। ব্যাংক থেকে লোন করে কিনে নিলে ব্যাংকে যে ইনটারেণ্ট দিতে হবে সেই ইনটারেণ্টের চেয়ে অনেক বেশী এখন ভাড়া দিচ্ছেন। ১৩০০ বাড়ীর ভাড়া দিচ্ছেন। বাড়ী রিকুইজিসন করে সেই বাড়ী ভাড়া দিচ্ছেন এবং তাতে সহরাঞ্চলে একটা রেণ্টার ক্লাস করে দিচ্ছেন। কারণ সহরে প্রপার্টির কোন সিলিং করে দেননি। বিভিন্ন আরব্যান প্রপাটি সিলিং করার কথা চিন্তা করা দরকার। কারণ সহরের লোক বাড়ী তৈরী করে তা আপনাদেরকে ভাড়া দিচ্ছে। তাতে সহরে একটা জমিদার ক্লাস তৈরী হচ্ছে। তাই আমি মনে করি দরকার হলে ব্যাঙ্ক থেকে লোন করে রিকুইজিসান কেন এ্যাকুইজিসান করে সেগুলি নিয়ে নিতে পারবেন। এবং এটাই করা উচিত ছিল। জানিনা আপনাদের সঙ্গে সরকারী কর্মচারীদের সঙ্গে কলিউসন কি রকম দাঁড়াবে। উচিত মূল্যে সেগুলি নিয়ে নিলে অনেক সরকারী টাকা বাঁচবে।

অধ্যক্ষ মহাশয়, বিজয়দা কিছুদিন আগে শ্রদ্ধানন্দ পার্ক-এ উচ্চ গলায় আহবান জানিয়েছিলেন। কিন্তু আজকে তিনি এখানে রাজ্যপালের ভাষণের স্তুতিগান গেয়ে এই ভাষণকে সমর্থন করবেন। বয়স হয়ে গিয়েছে তার আজ আর সেই সাহস নেই, তিনি এখানে দাঁড়িয়ে বলতে পারবেন না যে কোন এম, এল, এ, কোরাপশন করছে। তিনি গান্ধীজীর নাম করেন, পণ্ডিত নেহেরুর নাম করেন, সাহসের সঙ্গে এগিয়ে আসুন আমি হাত শক্ত করব তার। বিজয়দার আজ বয়স হয়েছে, তাই তিনি কলাবৌ সেজে বসে আছেন। আজ যদি আপনার সাহস থাকে তাহলে এই সভায় সেই সব লোকেদের নাম করুন।

[4-55--5-05 p.m.]

কেন নাম করবেন না? গান্ধীজী কি আপনাদের এই শিক্ষা দিয়েছেন যে অন্যায়ের সঙ্গে আপনারা মিতালী করবেন? নাম বলুন কোন কোন এম, এল, এ, কোন কোন মন্ত্রী এর সঙ্গে জড়িত। কিন্তু আপনারা সেদিকে যাবেন না। আপনাদের লক্ষ্য ঐদিককার বড় আসন কে কখন পাবেন। তাই বলছি আপনাদের দৃষ্টিটার একটু পরিবর্তন করুন এবং সাধারণ মানুষ যাতে দুবেলা ভাত ও কাপড় পায় তার ব্যবস্থা করুন। আপনারা পশ্চিমবাংলার মা-বোনেদের কথাই ধরুন। সেখানে সরকারী রিপোর্টে দেখা যাচ্ছে ২ হাজার মা-বোন গণিকা বৃত্তিতে দেহ নিয়োজিত করেছে। কেন? পোভারটি-র জন্য তারা এই কাজ করেছে। এইভাবে মা-বোনের জীবন নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। আমি বিজয়দাকে বলব দ্রৌপদীর বস্ত্র হরণের সময় যেমন শ্রীকৃষ্ণ নেমে এসেছিলেন সেরকম আপনারা আসুন। আজ রাজ্যপালের ভাষণে অংশ গ্রহণ করে একটা কথাই মনে পড়ছে যে বিধান সভায় এসেছি সাধারণ মানুষের কথা বলতে কিন্তু তাদের কথা বলে এখান থেকে কোন প্রতিকার হবে না। আপনারা দাঁত বার করে হাঁসবেন, আর আমরা এখানে কথা বলার কোন রেজাল্ট পাব না। সেজন্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি শেষ করলাম।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বিরোধী দলের সদস্য তিমিরবাবু যে কথাগুলি বললেন তাতে আমার মনে হল তিনি ভাষণটা মোটেই পড়েননি। তাই আমাদের উন্মত্তের প্রলাপ শুনতে হল এবং ধান ভানতে শিবের গীত তিনি করলেন। তিনি বক্তৃতা করতে উঠেই বললেন রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক কিছুটা মামুলী কথা বলতে হয়। ঠিক তাই। সরকারের বিরোধী মাদুলী তিমিরবাবু না পরলে জনসাধারণের কাছে বামপন্থী ইমেজ রক্ষা করা তাঁর যাবে না। এবং তা নাহলে জনসাধারণের সামনে মুখোস খুলে গিয়ে নগ্ন মূর্তি প্রকাশ পাবে। তাই তাঁর কথায় আমরা উত্তেজিত হইনি এবং উন্মত্তের প্রলাপ শুনে নিশ্চয় আমরা তাঁর পেছনে ধাওয়া করব না। তিনি বক্তৃতা করতে গিয়ে এই সরকারের ২ জন খাদ্যমন্ত্রীর একজনকে নদীয়ার গৌরাঙ্গ এবং আর একজনকে ২৪-পরগণার মহাপ্রভু বললেন। এই প্রসঙ্গে বলতে চাই যে এটাই হয়ত ইতিহাসের নিয়ম। বাংলাদেশে যখন জগাই-মাধাই-এর উত্থান হয়েছিল তখনই ইতিহাসের গতিতে বাংলাদেশের বুকে আবির্ভাব হয়েছিলেন গৌরাঙ্গ মহাপ্রভু বাংলাদেশে শান্তি শৃঙ্খলা পুনঃ প্রতিষ্ঠার জন্য। ১৯৬৭-৬৯ সালে তাঁর দল এবং জ্যোতিবাবুর দল বাংলার গদীতে বসার সুযোগে যে রক্তগঙ্গা বইয়ে দিয়েছিলেন তার পরেই ইতিহাসের স্বাভাবিক নিয়মে জনতার রায়ে নির্বাচিত হয়ে পশ্চিমবঙ্গের বুকে প্রতিষ্ঠিত হল সিদ্ধার্থ রায়ের সরকার এবং ঠিক সেই গৌরাঙ্গ মহাপ্রভুর ভূমিকা গ্রহণ করে এরা এখানে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনলেন। এটাই ইতিহাসের নিয়ম, এটা ব্যাঙ্গোক্তির বহিঃপ্রকাশ নয়, এটাই ঘটবে। যুগে যুগে অন্যায় অত্যাচারের প্রতিবাদে সোচ্চার হয়ে উঠেছে জনগণ এবং তাদের সমস্ত শক্তি ত্যাগ তিতিক্ষার বিনিময়ে সেই দেশের বুকে শান্তি শৃঙ্খলার পুনঃপ্রতিষ্ঠা ঘটিয়েছে। তিমিরবাবু বক্তৃতা করতে গিয়ে ভূষি কেলেঙ্কারীর কথা উল্লেখ করেছেন এবং কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যদের অভিযুক্ত করার একটা অপপ্রয়াস করেছেন। নিশ্চিতভাবে মাননীয় ডেপুটী স্পীকার মহাশয় দুর্নীতি সম্পর্কে নানা অভিযোগ উঠে, হয়ত বা জনগণের মধ্যে সেই সরকারের সম্পর্কে কিছুটা বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হয়। নিশ্চয়ই

মাননীয় রাজ্যপালের সুস্পষ্ট বলিষ্ঠ বক্তব্য এই বিষয়ে থাকা উচিত ছিল। কিন্তু তিমিরবাবুকে স্মরণ করিয়ে বলতে চাই এই সরকার কিন্তু যাঁর দুর্নীতি নিয়ে তিমিরবাবুর দল এত হৈচৈ সুরু করে দিয়েছেন তাঁদের মাননীয় জ্যোতিবাবুর মত গোপনে রহস্য যবনিকার অন্তরালে পার্ক হোটেলের শেয়ারের মালিকানা নিয়ে মুনাফা লোটার চেষ্টা করেননি। তাই প্রকাশ্যে এই সরকার ভূষি কেলেঙ্কারির কথা ঘোষণা করে নিজেদের দলের লোকের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিতে বিন্দুমাত্র ভ্রূক্ষেপ করেননি। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণে মূল্যবৃদ্ধি সম্পর্কে যে উদ্বেগ প্রকাশ করা হয়েছে তার সঙ্গে আমি নিশ্চয়ই একমত যে আজকে মূল্যবৃদ্ধি এমন একটা পর্য্যায়ে গিয়ে পোঁছেছে যে জনজীবনে বিপর্যয়ের সৃষ্টি হয়েছে। একথা নিশ্চয়ই অকপটে স্বীকার করব মূল্যবৃদ্ধি সম্পর্কিত যতটা উদ্বেগ প্রকাশ এই ভাষণের মধ্যে হয়েছে ততটা কিন্তু সমাধানের জন্য বলিষ্ঠ সুনির্দিষ্ট কর্মসূচীর কথা এখানে ঘোষিত হয়নি। আর একটা কথা নিশ্চয়ই সরকারের সমালোচনা করতে গিয়ে আমি বলব ঐ লাখপতি পুঁজিপতি ভদ্রলোকদের সঙ্গে চুক্তির মাধ্যমে মূল্যবৃদ্ধি জনিত যে সমস্যার সমাধানের চেষ্টা করা হয়েছে কোন সমাজবাদী দেশে কোন সমাজতান্ত্রিক অর্থ-নৈতিক বুনিয়াদে এবং কাঠামোয় এইভাবে সমস্যা সমাধান হতে পারে না। কিন্তু সেই কথা শুনে, তাকে মূলধন করে আজকে বেস্টারউইচ সাহেব এবং তিমিরবাবুর দল মনে করছেন যে তাঁদের রাজনৈতিক আসনে পুনর্বাসন ঘটবে। তাঁরা মনে করছেন যে মানুষের এই দুর্বলতার অসহায়তার দারিদ্র্যের সুযোগ নিয়ে মানুষকে দাবা খেলার ঘুঁটিতে পরিণত করে তাদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলে আবার যদি দেশে অরাজক অবস্থার সৃষ্টি করা যায় তাহলে রাজনীতিতে তাদের পুনর্বাসন ঘটবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি বিরোধী পক্ষের নেতাকে স্মরণ করিয়ে দিতে চাই এইভাবে রাজনৈতিক পুনর্বাসনের চেষ্টার নাম হচ্ছে রাজনৈতিক শঠতা এবং এই রাজনৈতিক শঠতা ও প্রবঞ্চনাকারীদের বাংলাদেশের মানুষ ভালভাবেই জানে। বাংলাদেশের মানুষ তাই তাদের যোগ্য জবাব দিয়েছে, প্রয়োজন হলে ভবিষ্যতেও তাদের যোগ্য জবাব দেবে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এইযে সঙ্কট চরমতম পর্যায়ে গিয়ে পৌঁছেছে তার বড় কারণ খাদ্য সংগ্রহ অভিযান আজকে সফলতা অর্জন করতে পারেনি। মিঃ ডেপুটি স্পীকার, স্যার, এই সরকারের খাদ্যনীতি সমালোচনা করতে গিয়ে বলিষ্ঠ দৃষ্টিভঙ্গী নিয়ে নিশ্চয়ই একথা স্বীকার করব এই খাদ্য সংগ্রহ অভিযানে জোতদার এবং ডি. পি. এজেন্টদের এবং চালকল মিল মালিকদের চক্রান্ত এবং ভূমিকা সম্পর্কে রাজ্যপালের ভাষণে আরো সুনির্দিষ্ট বক্তব্য থাকা উচিত ছিল। আমরা আশা করেছিলাম এই বক্তব্যে চালকল মালিকদের উপর আরো সুনির্দিষ্ট নিয়ন্ত্রন ব্যবস্থার কথা লিপিবদ্ধ থাকবে। স্যার, আমি একটা কথা বলতে চাই আমি নদীয়া জেলার মানুষ, নদীয়া জেলা ঘাটতি জেলা। এইদিকে জেলা কর্ডনিং চালু হওয়ায় এই নদীয়ার ঘাটতি অঞ্চলের মানুষ অনাহারে মরছে। আমি স্যার, আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ জানাবো আজকে কলকাতাকে একটা খাদ্যাঞ্চলে পরিণত করা হোক এবং কলকাতার বাইরে পশ্চিম-বঙ্গের সমস্ত জেলাগুলিকে এক করে যদি এইটা খাদ্যাঞ্চল গঠন করা যায় তাহলে এই খাদ্যনীতি সুষ্ঠু হবে এবং খাদ্য সমস্যার কিছুটা সুরাহা হবে বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি। তানাহলে এই জেলা কর্ডনিং প্রথা যদি চালু থাকে তাহলে এই প্রথা কেবল মদত দেবে স্মাগলারদের এবং পুলিশদের, তারা জনসাধারণের কাছ থেকে প্রণামী আদায় করার সুযোগ পাবে। এই সম্বন্ধে আপনার মাধ্যমে সরকারকে চিন্তা করার জন্য অনুরোধ জানাচ্ছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আর একটা কথা আমি বলতে চাই সেটা হচ্ছে বেস্টাউইচ সাহেবের দল কিন্তু খাদ্য সংগ্রহ অভিযানকে কেন্দ্র করে দুমুখো সাপের নীতি অবলম্বন করতে সুরু করে দিয়েছেন। একদিকে তাঁরা গ্রামে গ্রামে মিটিং করে বলতে চেষ্টা করছেন ওরে কৃষক সরকারকে তুমি ধান দিওনা, আর একদিকে এই খাদ্য সংগ্রহ অভিযান ব্যর্থ হল বলে হৈচৈ চিৎকার সুরু করে দিয়েছেন। তাঁরা এই যে দুমুখো নীতি নিয়ে মৌরসী পাট্টা নিয়ে প্রগতিশীলতার মুখোস পরে জনদরদী বলে পরিচয় দিতে চাচ্ছেন এতে কিন্তু, তাঁরা সাফল্য অর্জণ করতে পারবেন না। স্যার, আমাদের সম্পর্কে সমালোচনা করতে গিয়ে তিমিরবাবু বলেছেন আমরা বুঝি নিজেদের মধ্যে সমালোচনা করছি, নিজেদের মধ্যে মত-পার্থক্য হচ্ছে, নিজেদের মধ্যে বিতর্ক ঘটছে। স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের মহান নেতা গান্ধীজীর সেই আদর্শের বাণী স্মরণ করিয়ে দিতে চাই মহাত্মাজীর জীবনের

সবচেয়ে বড় আদর্শ ছিল আত্ম-সমীক্ষা, আত্ম-সমালোচনা, আত্ম-নিরীক্ষণ, সেই আত্ম-সমীক্ষ আত্ম-সমালোচনা আত্ম-নিরীক্ষণের মাধ্যমে নিশ্চয়ই আমাদের ব্যক্তিগত দলগত গোষ্ঠীগত যদি কোন ত্রুটি থাকে তা সংশোধনের মাধ্যমে প্রগতির পথে এগিয়ে যেতে নিশ্চয়ই আমরা চেষ্টা করব।

[ 5-05—5-15 p.m. ]

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে তিমিরবাবু বক্তৃতা করতে গিয়ে চাষীদের দুঃখে বিগলিত হয়ে বললেন চাষীরা অনাহারে মরে যাচ্ছে। আজকে যদি আমি মাননীয় সদস্যকে একথা স্মরণ করিয়ে দেই তাহলে সেটা নিশ্চয়ই অপ্রাসঙ্গিক হবে না যে বর্গাদারদের অধিকার এই সরকারই প্রথম প্রতিষ্ঠিত করেছে। তিমিরবাবু জমি চুরির কথা বলেছেন। কিন্তু ১৯৬৭-৬৯ সালে জমিদখলকে কেন্দ্র করে গলায় লাল রুমাল বেঁধে এবং হাতে লাঠি, ডাণ্ডা এবং বোমা নিয়ে যেভাবে মানুষদের জমি থেকে উৎখাত করে জমির নামে লক্ষ লক্ষ টাকা অর্জন করেছে, আত্মসাৎ করেছে সেকথা বাংলাদেশের মানুষ ভোলেনি। কথায় বলে চোরের মার বড় গলা। জমিকে কেন্দ্র করে যারা অর্থ আত্মসাৎ করেছে তারাই আজকে নানারকম কথা বলছে। স্যার, তিমিরবাবু বলেছেন আমাদের গায়ের চামড়া মোটা তাই আমরা উপলব্ধি করতে পারিনা। তিমিরবাবুর চেহারা আমার চেয়ে বড়। আমাকে যদি একটি জীব হিসেবে ধরা হয় তাহলে তাঁকে নিশ্চয়ই হাতী ধরা হবে। হাতীর চোখ ছোট তাই বাংলাদেশের বুকে সিদ্ধার্থ শঙ্কর রায়ের সরকার প্রতিষ্ঠিত হবার পর চারিদিকে যে নূতন কর্মযজ্ঞ সুরু হয়েছে সেটা তিনি দেখতে পাচ্ছেন না। পূর্ববাংলার ছিন্নমূল উদ্বাস্তুদের বাংলাদেশের বিভিন্ন রাজনৈতিক দল তাদের রাজনীতির শিকারে পরিণত করেছেন। আদি কংগ্রেসের নেতা পি, সি, সেন এক সময় পুনর্বাসনমন্ত্রী ছিলেন, তারপর যুক্ত ফ্রন্টের সময় দেখেছি সি, পি, এম-এর নিরঞ্জন সেন পুনর্বাসনমন্ত্রী ছিলেন। কিন্তু আমরা বারবার দেখেছি তারা সকলেই এই ছিন্নমূল উদ্বাস্তুদের রাজনৈতিক দলের জুয়াখেলার ঘুটিতে পরিণত করে রাজনৈতিক দলের সঙ্কীর্ণ উদ্দেশ্য সাধিত করেছেন। কিন্তু এই সরকার প্রথম এই ছিন্নমূল উদ্বাস্তুদের সরকারী কলোনীতে এবং জবরদখল কলোনীতে স্থায়ী অধিকার এবং স্বত্ব প্রদান করেছেন। সেই জিনিস তিমিরবাবু হাতীর মত ছোট চোখ নিয়ে দেখতে পাচ্ছেন না। তারপর চিকিৎসা ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার অভূতপূর্ব উন্নতি দেখিয়েছেন সেকথা আমি স্মরণ করিয়ে দিতে চাই। ১৯৭২ সাল এবং তার আগে ভারতবর্ষে চিকিৎসা ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান ছিল চতুর্থ। কিন্তু মাত্র ২ বছরে হাসপাতালে ৪ হাজার সিট বাড়িয়ে এবং অন্যান্য স্বাস্থ্যকেন্দ্রে সিট বাড়িয়ে পশ্চিমবাংলার স্থান চতুর্থ থেকে প্রথম স্থানে এসেছে। আমি মনে করি এটা অত্যন্ত কৃতিত্বের কথা। স্যার, আজকে যদি পশ্চিমবাংলাকে বাঁচাতে হয়, পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোকে যদি ধ্বংসের হাত থেকে রক্ষা করতে হয় তাহলে আমি মনে করি সবচেয়ে বড় আন্দোলন, সবচেয়ে বড় জেহাদ, সবচেয়ে বড় প্রতিবাদ করা উচিত মজুতদার এবং ফাটকাবাজদের বিরুদ্ধে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে চাই এই মজুতদার এবং ফাটকাবাজদের বিরুদ্ধে দাঁড়িয়ে বাংলাদেশের প্রগতিশীল ছাত্রপরিষদ এবং যুব কংগ্রেসের কর্মীরা যখন বাংলাদেশের বিভিন্ন প্রান্তে ১ কোটি টাকা মজুত উদ্ধার করেছে তখন পরিবর্তে এই সব ছাত্রপরিষদ এবং যুবকংগ্রেসের কর্মীদের উপর সরকার পক্ষ থেকে নেমে এসেছে পুলিশী নির্যাতন এবং অত্যাচার। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার যে, প্রকারান্তরে দেখা গেছে এইসব বড় বড় লক্ষপতি ফাটকাবাজ এবং মজুতদাররা তাদের সেই মাল আবার ফিরে পেয়েছে। স্যার, এইভাবে যদি প্রশাসন চলে তাহলে বলব বাংলাদেশ কখনও সমাজবাদের দিকে এগিয়ে যেতে পারবেনা। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং সরকারকে জানিয়ে দিতে চাই যে, এই সমস্ত ফাটকাবাজ এবং মজুতদারদের বিরুদ্ধে আন্দোলন জোরদার করুন। তারপর, ভেজালকারীদের বিরুদ্ধে যাবজ্জীবন কারাদণ্ডের বিল যেটা এখানে পাশ করা হয়েছে সেই বিলকে কেন আইনে রূপান্তরিত করা হচ্ছেনা সেটা আমি জানতে চাই। আমি এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করছি তাঁরা এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের উপর উপযুক্ত চাপ সৃষ্টি করুন যাতে যাবজ্জীবন কারাদণ্ডের বিলকে

আইনে রূপান্তরিত করে সত্যি সত্যি অন্যায়ের বিরুদ্ধে, অবিচারের বিরুদ্ধে, অত্যাচারের বিরুদ্ধে দাঁড়িয়ে প্রকৃত পথ নিয়ে সমাজবাদের পদক্ষেপে পশ্চিমবাংলাকে এগিয়ে নেওয়া সম্ভবপর হয়।

**Shri Kashi Kanta Maitra :**

স্যার অন এ ম্যাটার অব পারসোন্যাল এক্সপ্লানেসান। আমি এর আগে হাউসে ছিলাম না কিন্তু শুনলাম মাননীয় সদস্য রবি ঘোষ মহাশয় এখানে একটা ইস্তাহার পাঠ করেছেন এবং সেই ব্যাপারে রাষ্ট্রমন্ত্রী ফজলে হক নাকি তদন্ত করছেন। একটা সাংস্কৃতিক অনুষ্ঠান নাকি হবার কথা ছিল এবং সেই ব্যাপারে ইস্তাহার যেটা বেরিয়েছে তাতে বিভিন্ন বক্তার মধ্যে আমার নামও আছে। আমি শুনলাম এটা নাকি একটা ট্রেড ইউনিয়ন সংস্থা। এরকম কোন ট্রেড ইউনিয়ন সংস্থার সঙ্গে আমার কখনও যোগ ছিলনা, এখনও নেই এবং আমি কখনও ট্রেড ইউনিয়ন আন্দোলন করি না। তাছাড়া যাদের নাম এই ইস্তাহারে বেরিয়েছে তাঁদের সঙ্গে আমার ব্যক্তিগত কোন যোগাযোগ নেই। আমার এতে মত ছিলনা এবং আমার দিক থেকে বলতে পারি এটা সম্পূর্ণ ভুয়ো এবং এর সঙ্গে আমার কোন সম্পর্ক নেই।

**Shrimati Ila Mitra :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট সুরু হবার আগে রাজ্যপাল যে বক্তব্য আমাদের সামনে উপস্থিত করেছেন আমি ধরে নেবো মন্ত্রীসভার যে নীতি সেই নীতিকেই তিনি এই ভাষণের মধ্যে দিয়েই উপস্থিত করেছেন। আমরা আশা করেছিলাম যে আজকে আন্তর্জাতিক এবং জাতীয় পরিস্থিতি বিশ্লেষণ করে আমাদের রাজ্যের সামাজিক, রাজনৈতিক এবং অর্থনৈতিক যে অবস্থা তারই পটভূমিকায় তিনি একটা নীতি উপস্থিত করবেন কিন্তু সেদিক থেকে আমি মনে করি যে সেই আশা আমাদের পূর্ণ হয়নি এবং সেই দিক থেকে আমি মনে করবো যে এই দলিল ব্যর্থ হয়েছে এবং অসম্পূর্ণ দলিল, সংকীর্ণতাবাদী দলিল এবং এই রাজ্যপালের ভাষণের আমি বিরোধিতা করছি। রাজ্যপাল তাঁর ভাষণের প্রথমেই সুরু করেছেন যে, "অত্যাবশ্যক পণ্যসমূহের অভাব ও উচ্চ মূল্যবৃদ্ধির দরুন আমাদের জনগণ যে কষ্ট ভোগ করছেন তা নিয়ে আমার সরকার গভীরভাবে উদ্বিগ্ন"। এইরকম মামুলি ধরণের কথা তিনি বলেছেন। তাছাড়া সমস্ত সম্পূর্ণ বইটা জুড়ে সরকারের কিছু কিছু কাজকর্মও মন্ত্রীদের কিছু কিছু কাজকর্মের হিসাব শুধু রয়েছে। কিন্তু বর্তমানে যে অবস্থা সেই অবস্থার পরিবর্তনের জন্য সরকার তার নীতির কোন মৌলিক পরিবর্তন করার কথা রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়নি এবং সেই কারণে এই রাজ্যপালের ভাষণের আমি বিরোধিতা করছি। এবং কেন আমি বিরোধিতা করছি সেই সম্পর্কে দু'চারটি কথা এখানে উপস্থিত করবো। প্রথমেই বলতে চাই যে আজকে ভিয়েতনামে এবং বাংলাদেশে মার্কিন সাম্রাজ্যবাদ হেরে গিয়ে ভারত মহাসাগরে দিয়াগোগারসিয়ায় যেভাবে আবার তাদের খুঁটি গাড়বার চেষ্টা করছে সে সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। শুধু তাই নয়, আমাদের এই বাংলাদেশ, পশ্চিমবাংলা একটা বর্ডার ষ্টেট এবং তারই বঙ্গোপসাগরের উপকূলে যেভাবে সি, আই, এ, এবং মার্কিন গোয়েন্দারা ঘোরাফেরা সুরু করেছেন, আনাগোনা করছেন সেই সম্পর্কেও রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। রাজ্যপালের ভাষণে একথাও নেই যে দার্জিলিং-এর পার্বত্য জেলায় যেখানে নেপালী ভাষা-ভাষীরা আছেন তারা তাদের আঞ্চলিক দাবীতে যে বিক্ষোভ জানাচ্ছে এবং শুধু তাই নয় নেপালী ভাষার দাবী সংবিধানের ৮ম সিডিউল্ড করবার জন্য তাদের যে দাবী এবং সেই ন্যায্য দাবী পূরণ না হওয়ার জন্য তাদের যে বিক্ষোভ এবং সেই বিক্ষোভকে কাজে লাগাবার জন্য যে মার্কিন গোয়েন্দারা বিশেষভাবে তৎপর হয়ে উঠেছে সে সম্পর্কেও কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। শুধু মার্কিন গোয়েন্দারাই নয় আজকে মাও-সে তুং-এর দলও আবার বাংলাদেশে এবং পশ্চিমবাংলায় তারা মাথাচাড়া দিয়ে উঠেছে এবং জয়নাল আবেদিন মহাশয় এখানে নেই নইলে তিনিও বলতে পারতেন এ সমস্ত পশ্চিম দিনাজপুর ইত্যাদির বর্ডার ধরে সেই সমস্ত দলের লোকেরা বাংলাদেশে যাচ্ছে পশ্চিমবাংলায় আসছে, এখানে লিফলেট ছাপিয়ে ওখানে বাংলাদেশে যাচ্ছে, এই ধরণের কাজকর্ম সুরু হয়েছে। কিন্তু সেই যে নূতন ধরণের বিপদ আমাদের দেশের সামনে উপস্থিত হয়েছে সে সম্পর্কে কোন হুশিয়ারি, কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। অন্য দিকে যে

সোভিয়েতের সঙ্গে এবং অন্যান্য সমাজতান্ত্রিক দেশের সঙ্গে ভারতের যে সহযোগিতা ক্রমশই বৃদ্ধির দিকে যাচ্ছে এবং সম্প্রতি সোভিয়েতের কম্যুনিষ্ট পার্টির সাধারণ সম্পাদক ব্রেজনেভের ভারত সফর এবং ভারত সোভিয়েতের যে ১৫ বছরের যে অর্থনৈতিক চুক্তি এবং সেই চুক্তির ফলে আমাদের দেশের সার্বভৌমত্বকে সুরক্ষিত করা এবং আমাদের দেশের স্বাধীন অর্থনীতি গোড়ে তোলার যে বিশেষ সম্ভাবনা আজকের দিনে উজ্জ্বল হয়ে উঠেছে সে সম্পর্কে কোন কথা কিন্তু রাজ্যপালের ভাষণে নেই।

[ 5-15—5-25 p.m. ]

রাজ্যপালের ভাষণে একথাও নেই যে কলকাতা ভূগর্ভস্থ রেল প্রকল্পের কাজের জন্য সোভিয়েটের বিশেষজ্ঞরা যে বিশেষভাবে চেষ্টা করছেন এবং সম্প্রতিকালে যে চুক্তি ভারতের সঙ্গে অনুষ্ঠিত হয়েছে রাশিয়ার, তাতে এই প্রকল্পের কাজ যাতে তাড়াতাড়ি শেষ করা যায় তারজন্য বিশেষ এগ্রিমেন্ট হয়েছে---সে কথাও রাজ্যপাল তার বক্তৃতায় উল্লেখ করতে ভুলে গেলেন। তিনি আরো উল্লেখ করতে ভুলে গেলেন রাণীগঞ্জে কয়লাখনির উন্নতির জন্য রাশিয়ার বিশেষজ্ঞরা সমীক্ষা করেছেন তাকে যাতে আরো বেশীকরে উন্নতি করা যায় সর্বতোভাবে তারজন্য যে প্রচেষ্টা তাঁরা চালাচ্ছেন তারও কোন উল্লেখ তাঁর ভাষণের মধ্যে নেই। কিন্তু উল্লেখ কি সম্পর্কে আছে? যে কলকাতার উন্নয়ন কর্মসূচীতে যেখানে বিশ্বব্যাঙ্ক প্রচুর টাকা দিচ্ছেন তাঁদের আগ্রহ দেখা যাচ্ছে প্রচণ্ড ভাবে সেই টাকা পাওয়ার সম্পর্কে সপ্রশংস উল্লেখ রয়েছে এবং বিশ্বব্যাঙ্কের ব্যাপারে যে মার্কিন সাম্রাজ্যবাদের কালোহাত আছে সে কথা আজ কেনা জানে! অথচ আমাদের সরকার বিশ্বব্যাঙ্কের টাকা বিশেষভাবে আরো বেশী কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন এবং কলকাতার উন্নয়ন প্রকল্পেতে ঢোকান--- সেই দরবারই এর মধ্যে করা হয়েছে; মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভাষনের প্রথমদিকে রাজ্যপাল মহাশয় বলেছেন যে একটা কঠিন পরিস্থিতির মধ্য দিয়ে আমাদের দেশ এখন চলছে এবং তাঁর সঙ্গে সঙ্গে তিনি আরো কী বলেছেন? তিনি বলেছেন বর্তমান অর্থনৈতিক চাপ এবং তজ্জনিত সামাজিক বিক্ষোভ কতকগুলি কারণে এই রাজ্যের ভৌগলিক সীমার বাইরে এবং এমন কি জাতিরও আয়ত্তের বাইরে---অর্থাৎ পশ্চিমবঙ্গের এই যে কঠিন পরিস্থিতি---তার মোকাবিলা করবার কোন কথা বা উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই এবং সেই সঙ্কটের মোকাবিলা কি করে করতে হবে তারও উল্লেখ নাই। অথচ পুঁজিবাদী দুনিয়ার যে অর্থনৈতিক সঙ্কট তার কথারও উল্লেখ রয়েছে এখানে। কিন্তু অন্যদিকে সোভিয়েট রাশিয়ার নেতৃত্বে যে সমাজতান্ত্রিক শিবির তাঁরা যে সঙ্কট-মুক্ত, তাদের যে অর্থনীতি দ্রুত অগ্রসরমান সেই সম্পর্কে কোন উল্লেখ এখানে নাই এবং যে কারণে আমাদের সরকার পুঁজিবাদী দুনিয়ার উপর নির্ভরশীল, তা ছেড়ে দিয়ে যদি সমাজতান্ত্রিক দেশের সঙ্গে বেশী বেশী সহযোগিতা করেন, তবে সম্ভব হবে যে পুঁজিবাদী সঙ্কট যা আমাদের অর্থনৈতিক দুর্দশার কারন---তা থেকে তা লুপ্ত হবার কথা---সেই সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন কথার উল্লেখ নাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ,রাজ্যপালের ভাষণে বলা হয়েছে অত্যাবশ্যক পন্যের অভাব এবং সমস্ত জিনিসপত্রের খুব বেশী দাম তার জন্য মানুষ খুব কষ্ট ভোগ করছে সেই কথা কেবল বলেছেন। কিন্তু বর্তমানে আমাদের যে রাষ্ট্র, আমাদের যে সামাজিক ব্যবস্থা, এই সামাজিক কাঠামোর মধ্যে আজ মানুষের দুঃখকষ্টকে লাঘব করবার জন্য যে পদ্ধতি অবলম্বন করা যেত, সেই পদ্ধতি কিন্তু আমাদের মন্ত্রীসভা গ্রহন করেন নাই। জনগণের এই যে দুঃখ লাঘব করবার জন্য ১৯৭২ সালে নির্ব্বাচন হয়েছিল তখন যে ১৭ দফা কর্মসূচী আমরা গ্রহণ করেছিলাম---এবং যে কর্মসূচীকে নির্ভর করে নির্ব্বাচনে কংগ্রেস জয়লাভ করেছিল এবং শুধু জয়লাভই নয়---সেই ১৭ দফা কর্মসূচীই হচ্ছে ভিত্তি যার উপর দাঁড়িয়ে আজকে তাঁরা মন্ত্রীসভা গঠন করেছেন, সেই ১৭ দফা কর্মসূচীর মধ্যে একটীরও এখানে উল্লেখ নাই। এখানে আনা সেই ১৭ দফা কর্মসূচীর একটীরও কেন আজও রূপায়িত হলো না---তার কারণ কি? বরঞ্চ ১৭ দফা কর্মসূচীকে লংঘন করে বিপরীত পথ কেন আজকে এই সরকার গ্রহণ করলেন, সেই সম্পর্কে কোন উল্লেখ এই রাজ্যপালের ভাষণে নাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা ঠিক যে স্বাধীনতা লাভের পর থেকে আমাদের দেশ পুঁজিবাদীপথে চলেছে। চলতে চলতে আজকে সারা ভারতে সেই পুঁজিবাদীপথের সঙ্কট এসেছে। এবং তার সঙ্গে পশ্চিমবাংলা সমস্যায় জর্জ্জরিত হচ্ছে। এই পশ্চিমবাংলার অর্থনীতির উপর দেশী এবং বিদেশী একচেটিয়া পুঁজিবাদী তারা আধিপত্য করছে এবং কব্জা করে রেখেছে। পশ্চিমবাংলার অর্থনীতি এবং শিল্পের ক্ষেত্রে তারাই এর ক্রমাগত কারণ, এবং তাদের জন্যই অবনতি হচ্ছে। এই সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। এমন কি যে সমস্ত একচেটিয়া পুঁজিবাদী দেশী এবং বিদেশী পুঁজিবাদীর বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন সেই সম্পর্কে কোন উল্লেখ নেই। আমরা গভর্নমেন্টের যে সমীক্ষা তাতে দেখেছি যে ১৯৫৮ সাল থেকে ১৯৬৮ সালের মধ্যে শিল্প উৎপাদন বেড়েছে প্রায় ২৯ গুণ এবং শিল্পে শ্রমিক নিযুক্ত আছেন তার সংখ্যা বেড়েছে ১৯ ভাগ। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে সেই শিল্প উৎপাদন অনেক পরিমান কমে গেছে। প্রায় শতকরা ৯ ভাগ কমে গেছে। শ্রমিক নিয়োগের সংখ্যাও অনেক কমে গেছে। তার পরবর্ত্তীকালেও এই অবস্থার বিন্দুমাত্র পরিবর্তন হয়নি। এই সম্পর্কে কোন মূল্যায়ণ রাজ্যপালের ভাষণে নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার শরিকের যে কর্মসূচী ছিল সেই কর্মসূচীর মাধ্যমে সাধারণ মানুষের কাছ থেকে আমরা নির্বাচনে ভোট নিয়েছি। সেই কর্মসূচীতে এই কথা ছিল যে গণতান্ত্রিক মোর্চার প্রগতিশীল গণতান্ত্রিক মৌলিক অর্থনীতি ও অর্থসংক্রান্ত নীতি এবং কার্য্যাবলী গ্রহণের উদ্যোগের কথা এর মধ্যে রয়েছে। জাতীয় অর্থনীতির সেই গুরুত্বপূর্ণ শক্তিগুলি জাতীয়করণ সেগুলি এখনও একচেটিয়া পুঁজি ও বৈদেশিক সাম্রাজ্যবাদ এবং পুঁজির কব্জায় রয়েছে। এই জাতীয়করণের দ্বারা জাতি স্বয়ম্ভর হবে এবং অগ্রগতি শক্তিশালী হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যে বিশেষ অবস্থা এই বিশেষ অবস্থায় এই একচেটিয়া পুঁজিকে জাতীয়করণ করা ছাড়া অর্থনৈতিক দুঃখদুর্দ্দশা থেকে মুক্তির কোন উপায় নেই। মানুষের দুঃখকষ্ট লাঘবের কোন উপায় নেই। কিন্তু কংগ্রেস পার্টি ও কংগ্রেস গভর্ণমেন্ট তারা সেটা নির্বাচনের পরেই ভুলে গেলেন। আর একচেটিয়া পুজির গায়ে হাত দেওয়া বা এক-চেটিয়া পুঁজিকে জাতীয়করণ করার যে কথা সে কথার ধারে পাশেও নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, অত্যাবশ্যক ভোগ্যদ্রব্যের সরবরাহের ক্ষেত্রে আমাদের সমস্যার স্থায়ী সমাধান, মাঠে এবং কারখানায় উৎপাদন বৃদ্ধির মাধ্যমে সমস্যার সমাধান করতে হবে। এই কথা ঠিক তিনি বলেছেন, কিন্তু ভোগ্য জিনিষ তার সরবরাহ এবং বেতন বা মূল্য কথা বলেছেন যে মাঠে বা কারখানায় উৎপাদন হলে তবেই তা পাওয়া যাবে। কিন্তু উৎপাদন বৃদ্ধি করতে গেলে যে মৌলিক নীতির পরিবর্ত্তনের যে কথা ছিল সে সম্পর্কে রাজ্যপালের ভাষণে নেই। এই যে চোরাকারবার এই যে মুনাফা-খোর ফাটকাবাজ যা প্রকৃতভাবে দেশের সমস্ত অর্থ কব্জা করে রেখেছে তারাই আজ প্রকৃত সব কিছু করছে, তারাই দেশের মধ্যে একটা পার্টি সরকার চালাচ্ছে। আমাদের নির্বাচিত সরকার আছে, কিন্তু দেশের মধ্যে এই যে মুনাফাখোর তারা যে এভাবে চালাচ্ছে তাদের গায়ে হাত দেওয়া বা তাদের বিরুদ্ধে একটা কথাবলা তা কিন্তু রাজ্যপালের ভাষণে উত্থাপিত হয়নি।

[5-25—5-35 p. m.]

অথচ গরীব কৃষক, গরীব শ্রমিক, মেহনতী মানুষ তাদের উপর বোঝা বাড়ুক, তারা গরীব থেকে গরীব হয়ে যাক। এই কথা রাজ্যপালের ভাষণে উপস্থিত করা হয়েছে।

**Shri Kumar Dipti Sen Gupta:**

স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। মাননীয় সদস্যা যখন গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করছেন এবং গভর্ণরের এ্যাড্রেসের উপর বক্তব্য রাখছেন তখন আশা করবো সরকার পক্ষ থেকে মর্য্যাদা দেওয়া হোক। আমি যখন পয়েন্ট অফ অর্ডারের কথা তুললাম তখনই জ্ঞানবাবু এসে উপস্থিত হয়েছেন। আমরা আশা করবো বিশেষ করে সি, পি, আই, সদস্যা যখন বলছেন তখন ক্যাবিনেট মিনিস্টারকে উপস্থিত থাকতে হবে। যিনি বক্তৃতা করছেন

তিনি সি, পি, আইয়ের বিশিষ্ট সদস্যা। তিনি সরকার সম্বন্ধে বক্তব্য রাখছেন। আমরা এখানে গণতন্ত্রের কথা বলি। কিন্তু শোনবার পর্য্যন্ত লোক নেই। কাজ করবার লোক তো দূরের কথা। এইটুকু আশা করবো যে অন্ততঃ পক্ষে যাতে শোনেন।

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বলা হয়ে থাকে যে মাঠে ঘাটে উৎপাদন বাড়ালেই নাকি সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে। কিন্তু সেই মাঠে-ঘাটে উৎপাদন বাড়াতে গেলে যে মৌলিক নীতির পরিবর্ত্তন দরকার সে সম্পর্কে কোন কথা নেই। এই যে দেশের মধ্যে চোরাকারবারী, মুনাফাখোর অবাধে মুনাফা লুটছে তাদের গায়ে হাত দেবার কিন্তু কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। দু-একটা উদাহরণ দিলেই বুঝতে পারবেন। এইবার সর্বোচ্চ পরিমাণ পাট এবং মেস্তা উৎপন্ন হয়েছে এবং চটকল মালিকরা এই বছর সবচেয়ে বেশি মুনাফা লুটেছে আর নিম্নতম দর যাতে বজায় থাকে সেইজন্য সরকার ঘোষণা করলেন ১২ লক্ষ মণ পাট কিনবেন। কিন্তু এক লক্ষ টনের বেশি কিনতে পারলেন না। পাটচাষীরা মার খেলো। আমি দেখছি মালদহে পাট নিয়ে বাজারে বাজারে ঘুরেছে তারা। কম দামে ১০৷১২ টাকা দামে বেচতে চেয়েছে। কিন্তু সরকার ১২ লক্ষ টন ঘোষণা করেও এক লক্ষ টনও কিনতে পারলেন না। এর দ্বারা কি নীতি পরিস্ফুট হয়। এই যে চটকল মালিকরা কোটি কোটি টাকা মুনাফা লুটছে এবং অনুকূল সুযোগ পাচ্ছে এবং সরকার সাহায্য করছেন, এবং এই মুনাফা লুটবার বিন্দুমাত্র বিরোধীতা করছেন না, সেখানে ১২ লক্ষ টন সরকারের পক্ষ থেকে ঘোষণা সত্ত্বেও এক লক্ষ টনও কেনা যায় নি। এর ফলে গরীব চাষীরা মারা যাচ্ছে। আমন ধান ৪২ লক্ষ টন উৎপন্ন হয়েছে। ৫ লক্ষ টন সংগ্রহ করা হবে ঠিক ছিল। আজ পর্য্যন্ত সেখানে ১৪ পারসেন্ট লেভীর ধান সংগ্রহ করতে পারলেন না। শুধু তাই নয় বিহারে যে খাদ্য সংগ্রহের লক্ষ্য ছিল তার শতকরা ৭৫ ভাগ সরকার সেখানে সংগ্রহ করতে পেরেছে এবং আসামে ও পাঞ্জাবেও শতকরা ৭৫ ভাগ করতে পেরেছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার লক্ষ্যের শতকরা ১৪ ভাগও সংগ্রহ করতে পারলেন না। এর মধ্যে সরকারী নীতি পরিস্ফুট হয় না? এই নীতি হচ্ছে পুঁজিপতি, একচেটিয়া কল-কারখানার মালিকদের আবহাওয়া করে দেওয়া, সুযোগ করে দেওয়া, অনুকূল পরিবেশ করে দেওয়া, তাদের কোটি কোটি টাকা মুনাফা লুটবার সুযোগ করে দেওয়া। আর গরীব চাষী, ক্ষেত মজুর মারা যাবে। এর মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে সরকারের একচেটিয়া পুঁজির সঙ্গে বোঝাপড়া, সহযোগীতা করা এবং এমনকি বিশেষ জায়গায় একচেটিয়া পুঁজির কাছে আত্মসমর্পণ করা—একথা বলতে আমার দ্বিধা নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের আর্থিক সম্পদ আমাদের দেশের উন্নতির জন্য যা দরকার সেটা সংগ্রহের রাজ্যপাল নির্ভর করেছেন কেন্দ্রীয় সরকারের উপর। ষষ্ঠ কমিশনের কাছ থেকে বেশী টাকা পাওয়া গিয়েছে এতেই রাজ্যপাল, আমাদের মন্ত্রিসভা খুশী হয়ে গেছেন। কিন্তু সেই টাকার দাম লাফিয়ে লাফিয়ে আর্থিক সঙ্কটের জন্য যে কমে যাচ্ছে তার একটি কথাও তো রাজ্যপালের ভাষণে নাই। শুধু তাই নয়, সম্পদ সংগ্রহের ব্যাপারে একচেটিয়া পুঁজিপতি, গ্রামের জোতদার মুনাফাখোর ঐ গ্রামের ধানের কল মালিকদের উপর অতিরিক্ত কর বসিয়ে আমাদের পশ্চিমবাংলার গতি মন্থর করেছে সে সম্পর্কে কোনই উল্লেখ নাই। তাতে কিন্তু ঐ বড়লোকদের গায়ে হাত দেন নি। গত রাজ্যপালের ভাষণে বলেছিলাম যে এই সরকারকে দেখে যেন জোতদার মুনফাখোররা না বলে যে আমাদের সেই আগের সরকার ফিরে এসেছে। আজ দু বছর হয়ে চল্লো তাদের কার্য-কলাপ দেখে মনে হচ্ছে সেই জোতদার সেই জমিদার সেই একচেটিয়া পুঁজিপতি কায়েমী স্বার্থের দল তাদের সঙ্গে আপোষ করা হচ্ছে। এমন খাদ্য সঙ্কটের দিনে আপনারা কি খাদ্য সংগ্রহ করেছেন? আর একমাস দুমাস পরে কি অবস্থা দাঁড়াবে? অথচ সেই খাদ্যসঙ্কটের জন্য রাজ্যপালের ভাষণে দেখছি দায়ী করেছেন কেন্দ্রীয় সরকারকে। এই এতবড় ভয়ানক খাদ্য সঙ্কটের দিনে আমি জিজ্ঞাসা করি যে কেন চালের পাইকারী

ব্যবসাকে সরকার অধিগ্রহণ করলেন না। আমি জানতে চাই কেন চালকল মালিকদের উপর নির্ভর করেছেন। কেন খাদ্যনীতি স্থির করার সময় সমস্ত এম, এল, এদের এই বিধানসভায় ডাকা হোল না। কেন খাদ্য সংগ্রহের দায়িত্ব দেওয়া হোল ঐ চালকল মালিকদের উপর যারা বছরের পর বছর ধরে চাল পাচার করছে খাদ্যশস্য পাচার করছে। আজকে কেন তাদের উপর খাদ্য সংগ্রহের ভার দেওয়া হোল। আশা করি মন্ত্রিসভার পক্ষ থেকে এর জবাব দেবেন। কেন রাজনৈতিক দলের মন্ত্রনা নিয়ে কংগ্রেস পার্টি চাল সংগ্রহের জন্য উপযুক্ত দৃষ্টিভঙ্গি নিয়ে সেই কাজে নামলেন না। আমরা কারও কোন কথার উত্তর দিতে চাই না। গতকাল জয়নাল আবেদিন সাহেব যখন বক্তৃতা করছিলেন আমরা তখন আমাদের পার্টির একটি গুরুত্বপূর্ণ মিটিংয়ে চলে গিয়েছিলাম। তিনি বলেছেন যে আমাদের নাকি মেদিনীপুরে ১১ জন এম, এল, এ, আছেন—তাঁরা কি করেছেন? তিনি আবার বার বার সহযোগিতার কথা বলেছেন। কিন্তু ধান সংগ্রহের জন্য সেখানে যে খাদ্য সংগ্রহ কমিটি করা হয়েছে সেখানে আমাদের ১১ জন এম, এল, এ, থাকা সত্বেও একজনকেও কেন নেওয়া হয় নি? তাদের এমন কি অসুবিধা ঘটতো সি, পি, আই, এম, এল, এদের নিলে। আমি অবশ্য উত্তর দিতে চাই না—যদিও অনেক কিছুর জবাব দেবার আছে। শুধু এইটুকু বলতে চাই যে ৫ লক্ষ টন সংগ্রহের জায়গায় শতকরা ১৪ ভাগ মাত্র সংগ্রহ হয়েছে, তার উপর রাজ্যপাল বলেছেন যে এর বেশী সংগ্রহ করা সম্ভব হবে না।

[ 5-35—5-45 p.m. ]

কেন সম্ভব হবে না? কেন মজুতদারদের গায়ে হাত দেওয়া হবে না, কেন চালকল মালিকদের গায়ে হাত দেওয়া হবে না, কেন জোতদার, জমিদারদের ঘর থেকে—পুলিশ তাদের হাতে আছে, সেই পুলিশ নিয়ে কেন তাদের হাত থেকে নেওয়া হবে না? যখন লোকের কাছে বলতে যাচ্ছেন কেন সরকার হোর্ডিং করতে দিলেন---তাই আজকে ডিহোর্ডিং-এর কথা আছে। কই কেউতো তখন বাধা দিতে যায় নি? কেন হোর্ডিং করার সহযোগিতা এই সমস্ত মুনাফাখোর, চোরাকারবারীদের সরকার দিয়েছিলেন এবং তার মধ্য দিয়ে সরকারী নীতি কোন পথে যাচ্ছে তাইতো প্রতিফলিত হচ্ছে। রাজ্যপাল বলেছেন যে সমাজবিরোধী ব্যক্তিদের বিরুদ্ধে কার্যকর ও শৃঙ্খলাবদ্ধ উপায়ে সামাজিক ঘৃণা প্রকাশের জন্য জনমত গড়ে তোলা প্রয়োজন---জনমত গড়ে তুলতে হবে, সমাজবিরোধীদের বিরুদ্ধে ঘৃণা প্রকাশ করতে হবে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন। কিন্তু জিজ্ঞাসা করি বাটা, মহেশতলায় কংগ্রেস ও কমুনিষ্ট পার্টির সদস্য সমর্থকরা সেখানে পূর্ণ রেশনিং-এর দাবীতে, খাদ্যের দাবীতে যখন অনশন করছিলেন, যখন খাদ্য চাচ্ছিলেন, তারা যখন সেই মজুতদার, মুনাফাখোরদের বিরুদ্ধে অন্দোলন সংগঠিত করছিলেন, সেই সময় কেন এই সরকারের পুলিশ গিয়ে সেখানে লাঠি চালিয়েছিল, কেন টিয়ার গ্যাস চালিয়েছিল, গুলি করে সেই অভুক্ত মানুষগুলিকে হত্যা করেছিল, তার জবাব কি দিতে পারবেন? অথচ রাজ্যপাল ভাষণে বলেছেন সমাজবিরোধী ব্যক্তিদের বিরুদ্ধে ঘৃণা প্রকাশের জন্য জনমত গড়ে তুলতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমাজের মধ্যে যারা আছে বিভিন্ন মানুষ, বিভিন্ন শ্রেণী, তাদের প্রতি কর্তব্য, সহানুভূতি, সমর্থন আছে---তাদের শক্তি বাড়ানোর জন্য কারা চেষ্টা করছেন, তার মধ্য দিয়েই প্রমাণিত হয় যে একটা সরকার বা একটা দল কোন্ পথে চলতে চায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রেণী সংগ্রাম সম্বন্ধে সরকার তার মনোভাব ঘোষণা করেছেন। কি মনোভাব? খুব ভাল কথা—তিনি বলেছেন আমাদের মূল নীতি হল শ্রমিকদের ন্যায়সঙ্গত ও মানবিক অধিকার সুরক্ষিত এবং কাজের ক্ষেত্রে ন্যায়সঙ্গত ও মানবিক প্রতিষ্ঠা সুনিশ্চিত করা—তেমনি কোন অনাবশ্যক কিম্বা রাজনৈতিক প্রণোদিত প্রয়াসের দ্বারা উৎপাদন যাতে বিঘ্নিত না হয় তারও সুনিশ্চিত করা সরকারী ঘোষণা---কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই চটকল শ্রমিকদের ধর্মঘটের সময়---চটকল শ্রমিকরা যখন পাটশিল্প জাতীয়করণ করার দাবীতে ও জিনিসপত্রের উচ্চ মূল্যের জন্য কিছু মাগগীভাতা বাড়ানোর দাবীতে ধর্মঘট করছিলেন তখন আমাদের রাজ্যসরকার যে কার্যকলাপ গ্রহণ করেছিলেন সেটা কি—শ্রমিকদের

সম্বন্ধে তিনি যে ঘোষণা করেছেন তার সঙ্গে কোন সঙ্গতিপূর্ণ কিছু আছে কি? তার চেয়ে অনেক গুরুত্বপূর্ণ কথা সরকার পক্ষ থেকে বলা হয়েছে। কি বলা হয়েছে? উৎপাদন বিঘ্নিত করবার জন্য দায়ী হচ্ছে শ্রমিক শ্রেণী এবং তাদের উপর হুমকী দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেডিওতে আমাদের কথা বলতে দেওয়া হয় না, আমরা কিছু বললে সে কথা খবরের কাগজে ছাপা হয় না। কিন্তু শ্রমিকদের কথা বলবার মত লোক একটাও এই সরকারের মধ্যে নেই। তাই আজকে শ্রমিকদের জন্য নাকি উৎপাদন বিঘ্নিত হচ্ছে বলে সরকার পক্ষ থেকে এই ঘোষণা করা হয়েছে---অথচ শ্রমমন্ত্রী নিজে বলেছেন যে ধর্মঘটের চেয়ে বেশী শ্রমদিবস নষ্ট হয়েছে লক-আউটের ফলে এবং মালিকরা শ্রমিকদের শিক্ষা দেবার জন্য, লক-আউট এবং ক্লোজার করেছে তাদের আর্থিক অসঙ্গতি বা কাঁচা মালের অভাবের জন্য নয়, শ্রমিকদের শিক্ষা দেবার জন্য। কিন্তু এই সম্পর্কে কোন কথা রাজ্যপালের ভাষণে নেই এবং একচেটিয়া মালিক শ্রেণী তারা যে উৎপাদন বিঘ্নিত করছে, তারা যে দেশের অর্থনীতিকে রসাতলে নিয়ে যাচ্ছে সে সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই এবং আমি আর একটি বিষয় এখানে উল্লেখ করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে যখন মন্ত্রিসভা গঠিত হয়েছিল তখন এই কথা সরকার পক্ষ থেকে ঘোষণা করা হল যে ৭২টি নতুন কারখানা, নতুন শিল্প এখানে বসানো হবে।

পশ্চিমবঙ্গে খোলা হবে তারজন্য ৫শো কোটি টাকা নিয়োগ করা হচ্ছে, এই ঘোষণা আমরা শুনেছিলাম দু বছর আগে। রাজ্যপালের ভাষণে অনেক ফিরিস্তি রয়েছে কিন্তু সেই ৭২টি কারখানার একটিও কি খোলা হয়েছে? সে সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। তারপর পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়ন কর্পোরেশন-এর সম্বন্ধেও একটা ফিরিস্তি রাজ্যপালের ভাষণে আছে। সেটা হচ্ছে সিমেন্ট, টায়ার, টিউব, নাইলনের সুতো, ইস্পাত, টেলিভিসান সেট উৎপাদনের জন্য যে সম্মতিপত্র সরকার পেয়েছেন তার কাজ এগিয়ে চলেছে। কিন্তু খবরের কাগজে বিজ্ঞাপন দিয়ে এই কর্পোরেশন কি ঘোষণা করলেন--- কাগজে বিজ্ঞাপন দিয়ে বললেন, শতকরা ২৫ ভাগ শেয়ার কিনবেন এবং খুব উপযুক্তভাবে সেই কারখানাকে পরিচালনা করবেন এই রকম ব্যক্তিগত পুঁজির মালিককে তারা বিজ্ঞাপন দিয়ে খুঁজে বেড়াচ্ছেন। এই বিজ্ঞাপন দেবার মানে সরকারের যে ১৭ দফা কর্মসূচী সেটা লঙ্ঘিত হল এবং একচেটিয়া পুঁজি জাতীয়করণের পরিবর্তে সেই অনুমতিপত্র দিয়ে ব্যক্তিগত পুঁজির সঙ্গে যৌথভাবে কাজ করবার চেষ্টা করা হচ্ছে। তাই বলছিলাম এইভাবে সরকার একচেটিয়া পুঁজি এবং কায়েমীস্বার্থকে সহায়তা করছেন এবং তাদের কাছে আত্মসমর্পন করছেন। আর তারজন্যই আজকে আমাদের দেশের এই দুরবস্থা, তারজন্যই জিনিসপত্রের দাম বেশী, তারজন্যই খাদ্যদ্রব্য পাওয়া যায়না, তারজন্যই মানুষের ক্ষোভ একেবারে প্রচণ্ডভাবে ফেটে পড়ছে এবং তারজন্যই অর্থনৈতিক সঙ্কট গভীর থেকে গভীরতর হচ্ছে। সেইজন্যই আমরা কমিউনিষ্ট পার্টির পক্ষ থেকে বার বার বলেছি যে, সরকারের এই নীতির বিরুদ্ধে লড়াই করতে হবে, তাকে বদলাতে হবে, তাকে পুঁজিবাদীর পথ থেকে সরিয়ে নিয়ে আসার জন্য পুঁজিবাদীদের সঙ্গে যে গাঁটছড়া বাধা আছে তাকে ছাড়াতে হবে এবং তাহলেই জনবিরোধী, প্রতিক্রিয়াশীল, কায়েমীস্বার্থকে হটানো যাবে। তারজন্যই আমরা মনে করি প্রয়োজন রাজ্যের সমস্ত বামপন্থী গনতান্ত্রিক শক্তির মিলিত সংগ্রাম। সরকারকে সোজা পথে নিয়ে আসার জন্য সরকার বিরুদ্ধেও সংগ্রাম। কাজেই কায়েমী-স্বার্থের সঙ্গে যে গাঁটছড়া বাঁধা আছে তাকে ছিন্ন করার জন্য আমি আশা করবো এখানে যত দেশপ্রেমিক মানুষ আছেন তাঁরা সকলে একসঙ্গে মিলে সংগ্রাম করবেন। আর তা যদি করেন তাহলেই সম্ভব হবে সরকারকে পুঁজিবাদীর পথ থেকে সরিয়ে আনা। স্যার, সরকারের এই যে ব্যর্থতা, এই যে ভাষণ, আমি আগেই বলেছি, অনেকদিন বিধানসভার সদস্য হয়ে আছি কিন্তু কখনো এরকম ভাষণ পড়িনি। আমি প্রতিটি লাইন খুঁটিয়ে খুঁটিয়ে পড়েছি এবং কোন কোন লাইনের তলায় দাগ টেনে পর্যন্ত রেখেছি। এই যে ব্যর্থতার ছবি, এই যে দেউলেপনার ইতিহাস এরকম দলিল আগে কখনও দেখিনি এবং মনে করি সরকার স্বেচ্ছাকৃতভাবেই এটা করেছেন। একটা সঙ্কট এসেছে, সেই সঙ্কটের মধ্যে দিয়ে একটা পরিণতি ঘটতে দেওয়া হয়েছে তা নয় সরকার ইচ্ছাকৃতভাবেই এটা করেছেন। কারন ১৭ দফা কর্মসূচীর যে দলিল আমাদের ছিল এবং যে ১৭ দফা কর্মসূচীর কথা

বলে আমরা ভোট পেয়েছি এবং আপনারা মন্ত্রীসভায় আসীন হয়েছেন সেই ১৭ দফা কর্মসূচী যদি কার্যকরী করতেন তাহলে অবস্থার মোড় ঘোরাতে পারতেন। আজকে সোভিয়েট দেশ---সমাজতান্ত্রিক দেশের সঙ্গে যদি ক্রমশ আপনারা আরো বেশী সহযোগিতা করতে পারতেন বা তা করার চেষ্টা করতেন তাহলে সাম্রাজ্যবাদী দেশের যে সমস্ত চাপ আমাদের উপর প্রচণ্ডভাবে এসেছে তার থেকে আপনারা মুক্তি পেতে পারতেন। সেইজন্য বলছি, সরকারের মূলগত নীতির পরিবর্তনের জন্য---তিনি ইচ্ছা করেই পরিবর্তন করছেন না এবং করছেন না বলেই এরকম দলিল উপস্থিত করেছেন। তাই এই দলিলের বিরোধিতা করছি এবং তার সঙ্গে সঙ্গে একথা বলছি, সমস্ত বামপন্থী গনতান্ত্রিক শক্তি মিলিতভাবে যদি আমাদের এই প্রধান শত্রুর বিরুদ্ধে সংগ্রাম করি তাহলে আমি মনে করি নিশ্চয় এই অবস্থার পরিবর্তন করতে পারবো। আর তা যদি করতে পারি তাহলে তখন আর রাজ্যপালের ভাষণে এইরকম দেউলিয়া ও ব্যর্থতার ইতিহাস থাকবে না। স্যার, একথা বলে রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধিতা করছি এবং তার সঙ্গে সঙ্গে যে সমস্ত সংশোধনী এনেছি তার প্রত্যেকটি আমি মুভ করছি। কারণ সরকারের এই নীতির যদি বিরোধিতা না করি---সরকারের নীতি হচ্ছে, স্থিতিশীল ষ্ট্যাটাসকো বজায় রাখা, এই নীতি যদি বজায় থাকে তাহলে যে দক্ষিণপন্থীর কথা বলেছি সেই দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল শক্তি এই স্থিতিশীল ষ্ট্যাটাসকোর নীতিকে আরো দক্ষিণ দিকে নিয়ে যাবে। তাই এই নীতির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[ 5 45---5 55 p.m. ]

**Shri Abdus Sattar :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ঠিক আমার বক্তৃতা দেবার কথা ছিল না, হঠাৎ আজকে এসে পড়েছি এবং আমাদের চিফ হুইপ নিদেশ দিয়েছেন তাই আমি বলতে উঠেছি। প্রথমে আমি আমার বক্তব্য রাখার আগে আমাদের দেশের এক বন্ধু এখানে আছেন, নাম হচ্ছে শ্রীতিমির ভাদুড়ী মহাশয়, তিনি আমার জেলার প্রতিনিধি, তিনি দু একটা কথা বলেছেন আমার সম্বন্ধে আমি মনে করি তার উত্তর দেবার প্রয়োজন আছে পার্সন্যাল এক্সপ্ল্যানেশন হিসাবে। তিনি প্রথমে বলেছেন যে এনিমিজ প্রপার্টি এ্যাক্ট অনুসারে জনৈক আমার আত্মীয় স্টেট আব্দুল্লা সাহেবের ভেস্ট করেছে এবং সেই সম্পত্তি আব্দুল্লা সাহেবের ভাইপোকে কেয়ার টেকার এ্যাপয়েন্ট করা হয়েছে। আমি তাঁকে জিজ্ঞাসা করি যে কেয়ার টেকার হ'ল তো আমার সঙ্গে তার কি সম্পর্ক? উনি বলেছেন, আপনি তাঁর আত্মীয় সুতরাং আমার দ্বারা হয়েছে। আমি জানিনা কি লেখা আছে, কারণ আমি তখন ছিলাম না। তবে আমি এইটুকু বলছি, উনি যদি এনিমিজ প্রপার্টিজ এ্যাক্টটা পড়ে থাকেন তাহলে দেখবেন যে এনিমিজ প্রপার্টিজ এ্যাক্ট অনুসারে পাক ন্যাশনাল এর সম্পত্তি ন্যাচর্যালি ভেস্ট করবে আণ্ডার দ্যাট এ্যাক্ট। তখন এ, ডি, এম, ডি, এম, বা জে, এল, আর, ও, এ্যাপয়েন্ট করেন কেয়ার টেকারকে। কেয়ারটেকার জেনারেলি এ্যাপয়েন্ট ফ্রম এ্যামংগস্ট দি মেম্বারস অব দ্যাট ফ্যামিলি। সেইভাবে আইনতঃ ভেস্ট হয়ে থাকতে পারে এবং আইনতঃ একজনকে কেয়ার টেকার করা হয়েছে। তাতে রাম হ'ল কি শ্যাম হ'ল, মুনিরুজ্জামান হ'ল কি কে হ'ল, তার সঙ্গে আমার কি সম্পর্ক এবং তিমিরবাবুকে যদি করে দেন তাহলেও আমার আপত্তি নেই। হঠাৎ এইরকম একটা জিনিস তুলে হৈচৈ করেছেন। তারপর উনি বলেছেন, আমি খোদাবক্স সাহেবের এস্টেটে রিসিভার ছিলাম। যখন লইয়ার ছিলাম তখন রিসিভার ছিলাম। উনি বলেছেন যে টাকার হিসাব না দিয়ে চলে এসেছি। ভদ্রলোক একটু না জেনে কথা বলতে অভ্যস্ত। আমি তাঁকে বলছি যে আপনি জিজ্ঞাসা করে আসুন ডিস্ট্রিক্ট জজের কাছ থেকে। আমি রিসিভার ছিলাম ঠিকই, আমি তাঁর কাছে হিসাব দাখিল করে এসেছি এবং জজ সাহেবকে যা টাকা জমা দেবার ছিল সবই দিয়েছি এবং দীপ্তিবাবুকে বলেছিলাম যে জজ সাহেব যাতে টাকাটা জমা নেন তার ব্যবস্থা করুন। তারা অনেকবার দরখাস্ত করেছেন এবং তিনি যখন অর্ডার করেছেন সঙ্গে সঙ্গে জমা দেওয়া হয়েছে এই সমস্ত ব্যক্তিগত ব্যাপার নিয়ে তিনি একটা কাদা ছোঁড়াছুঁড়ি করছেন। তাই আমি বলছি উনি বিপ্লবী সমাজতন্ত্রী

দলে নাম লিখিয়ে এসেছেন আর কাজের মধ্যে এইরকমভাবে ব্যক্তিগত মিথ্যা করে কাল্পনিক জিনিস নিয়ে কাদা ছেটাছেটি করছেন কেন আমি বুঝতে পারছি না। তাতে অডিট হবার পরে যদি বলে যে সাত্তার সাহেব এই হিসাবটা যা দাখিল করা হয়েছে সেটা কম বা বেশী আছে, তখন সেটা দেখা যাবে। এমন হতে পারে--অনেক সময় আমি নিইনি, সেটা জমা দিয়ে দিয়েছি। যাই হোক তার জন্য আমি কিছু বিশেষ মনে করি না, কেননা উনি অনেক সময় অনেক কথা বলেন যা মূল্যহীন, অর্থহীন। সেইজন্য তাঁর কথার দাম কেউ দেন না। আজকে আমাদের মাননীয় সদস্যা শ্রীমতী ইলা মিত্র মহাশয়া বক্তব্য রেখেছেন, সুন্দর বক্তব্য, আমি শুনলাম আমার ঘরে বসে। তখন ভাবছিলাম, আমি বোধ হয় পার্লামেন্টের মেম্বার হয়ে এই বক্তব্য শুনলে ভাল হ'ত। আরও ভাবছিলাম, যেহেতু এই পশ্চিমবঙ্গের কথা না ভেবে, তিনি বোধ হয় রাশিয়ার কথা বেশী করে ভাবছেন। রাশিয়ার গুনগান কেন করা হয়নি? কেন আজকে রাশিয়ার গুনগান হয়নি, রাশিয়া আমাদের এই সাহায্য করেছে, এই এই করেছে, অথচ রাশিয়ার নামটাও করলেন না। এটা কেমনতর রাজ্যপালের ভাষণ হলো? সেইজন্য তারা এর বিরোধী। স্যার, একটা গল্প আছে পূর্ব-বাংলায়, সেটা হচ্ছে একজন আগে আগে যাচ্ছে আর পিছনে আর একজন যাচ্ছে, এখন দেখা যাচ্ছে আগের লোকটি জামাটা উল্টো গায় দিয়েছেন, তখন পিছনের জন তাকে জিজ্ঞাসা করল আরে মশাই আপনি যাচ্ছেন, না আসছেন? আপনাকে দেখে মনে হচ্ছে আপনি যাচ্ছেন, আর আপনার জামা দেখে মনে হচ্ছে আপনি আসছেন। আপনার জামা উল্টো বলে মাঝে মাঝে মনে হচ্ছে আপনি আসছেন আবার মনে হচ্ছে আপনি যাচ্ছেন। সেই-রকম পি, ডি, এ-র শরিক হিসাবে আমাদেরও সন্দেহ হচ্ছে যে পি, ডি, এ-র অপর শরিক যে জামা পরে আছেন সেটা দেখে মনে হচ্ছে ওরা আসছেন। কিন্তু আসলে ওরা ঐদিকে চলে যাচ্ছেন। তাই আমি বলছি যে জামাগুলি উল্টো করে না পরে জামাগুলি ঠিক করে পরুন আর এই দিকে আসুন। আমরা চাইনা আমাদের মধ্যে কোনরকম ঝগড়া হোক। আমাদের মাঝে মাঝে এটা মনে হচ্ছে, কারণ ওরা বিরোধিতা করছেন আবার পি, ডি, এ-তে আছেন। আজকে দেশের যে সঙ্কটের সময় চলছে এটা আমাদের গভর্ণমেন্টও জানেন এবং তারা সেটা চাপবার চেষ্টা করেননি, সবকিছু এখানে তুলে ধরেছেন। কিন্তু আপনারা কি করছেন না প্রথমেই আপনারা গভর্ণমেন্টের বিরোধিতা করছেন, তার কারণ দিয়াগোগারসিয়ার কথা কেন উল্লেখ নেই, কোথায় দিয়াগোগারসিয়া তার কথা এখানে আলোচনা করতে হবে, এটা পার্লামেন্টে বলতে পারতেন। আপনি জানেন আমাদের প্রধান মন্ত্রী পার্লামেন্টে গুরুতর মন্তব্য করেছেন, আপনি যা করছেন তার চেয়ে অনেক বেশী করেছেন। দিয়াগোগারসিয়ার ব্যাপার, রাশিয়ার ব্যাপার, সি, আই, এর, কথা, মার্কিন গুপ্তচরেরা নেপালে যাচ্ছে, সে কথার উল্লেখ নেই। ব্রেজনেভের ভারত ভ্রমণ এবং তার সঙ্গে আমাদের চুক্তির কথা বলা নেই, এইসব আপনারা বললেন। ব্রেজনেভ আমাদের বন্ধু রাষ্ট্রের সেক্রেটারী এবং তার সঙ্গে আমরা যে চুক্তি করেছি তা এখানে নাই এটা ঠিক, তবে আমরা যে তাদের পথ অনুসরণ করব এই কথা বলিনি। আমরা আমাদের নিজস্ব পথে চলব। তাদের বন্ধু হিসাবে গ্রহণ করেছি তাতে সন্দেহ নাই।

[ 5-55—6-05 p.m. ]

অর্থাৎ আপনি বলছেন যে রাশিয়ায় যা যা করেছে, যা যা সাহায্য করেছে সেসব থাকবে এবং অন্যান্য রাষ্ট্র যেসব করেছে সেসব উঠে যাবে। এটা তো মুস্কিল ব্যাপার। আমাদের যেসব বন্ধু রাষ্ট্র আছে তাদের সকলের কথাই বলা উচিত। রাশিয়ার সঙ্গে আমাদের বন্ধুত্ব বেশী করেই আছে। কিন্তু এসব কথা গভর্ণর স্পিচ-এ অতীতে কোন সময়ে ছিলনা। দিল্লীতে প্রেসিডেন্ট-এর বক্তৃতার মধ্যে যদি এসব না থাকে তাহলে সেখানে আপনাদের লোক যাঁরা আছেন তাঁদের বলতে বলবেন। এইসব কারণে তিনি বিরোধিতা করছেন। তারপর তিনি সঙ্কটের কথা বলেছেন। এই সঙ্কট থেকে মুক্তি পাবার পথ হিসেবে তিনি বলেছেন সোভিয়েট রাশিয়ার মত সমাজতান্ত্রিক দেশ থেকে সাহায্য নিতে হবে। আমাদের সঙ্কটের সময় যে কোন দেশ থেকেই সাহায্য নিতে আপত্তি নেই। আমেরিকা যদি আমাদের দুঃসময়ে সাহায্য করে তাহলেও আমরা তা নেব। আপনারা জানেন কিছুদিন আগে

সোভিয়েট, চীন ইত্যাদি সমস্ত সমাজতান্ত্রিক দেশ তাদের দেশের স্বার্থে আমেরিকা কানাডার কাছ থেকে গম নিয়েছে। তারা পিং-পং খেলেছে। কিন্তু আমরা করলে বলা হবে পুঁজি-পতিদের লেজুড়। অথচ আমাদের বহির্দেশে যে সমস্ত বন্ধু আছে তাদের মধ্যে সোভিয়েটের সঙ্গে আমাদের বন্ধুত্ব সবচেয়ে গাঢ়। কিন্তু আমাদের আমরা বিক্রি করে দিয়ে কারুর সঙ্গে বন্ধুত্ব করিনি। ওঁদের মধ্যে নাকি শুনি এমন অনেকে আছেন যাঁরা সোভিয়েট দেশের চেয়ে চীনের দিকে বেশী করে যাচ্ছেন। কাজেই এই সমস্ত কথা বলে যে সমস্ত বিরোধিতা করছেন তাতে আমার মনে হয় সেটা ঠিক নয়। সঙ্কট যে আমাদের আছে সেটা আমরা অস্বীকার করিনা। কিন্তু সঙ্কট দূর করার জন্য যা করা দরকার তারজন্য আপনারা কি সাহায্য করছেন। সঙ্কট দূর করার চেয়ে সঙ্কট আপনারা সৃষ্টিই করছেন। পাট চাষীর কথা বলছেন বলে বলছি যে আমি ও জয়নাল সাহেব দুজনে কেন্দ্রীয় মন্ত্রী দেবীবাবুর কাছে বলেছিলাম পাটের যা দাম দিচ্ছেন তাতে চাষীরা মারা যাবে। আজ সবচেয়ে আশ্চর্যের বিষয় শ্রমিকদের দিয়ে হরতাল করানোর ফলে মিল মালিকদের তাঁরা লাভ করিয়ে দিয়েছেন মিল মালিকরা অল্প দামে চাষীর কাছ থেকে পাট কিনেছে। হরতালের ফলে দেখা গেল শ্রমিকদের কোন লাভ হলনা, চাষীরা দাম পেলনা। অর্থাৎ মালিকপক্ষ যাতে অল্প দামে পাট কিনতে পারে সেজন্য কৌশল করে তাঁরা এই হরতাল করালেন। এবার আপনারা একটু আত্মসমালোচনা করে দেখুন যে আপনারা কাদের লাভ করিয়ে দিয়েছেন শ্রমিকদের না মিল মালিকদের। একটু যদি অনুসন্ধান করে দেখেন তাহলে দেখবেন আপনাদের কারণে শ্রমিক চাষী মার খেল, আপনাদের কারণে মিল-মালিকরা লাভ করল। আপনারা সমাজ-তান্ত্রিক দেশের কথা বলেন, আমরাও সমাজবাদে বিশ্বাস করি, গনতান্ত্রিক পদ্ধতিতে বিশ্বাস করি। আমরা চাই সর্বহারা মানুষ, খেটে খাওয়া যে শ্রমিক তাদের অন্নের ব্যবস্থা হবে, তাদের সিকিউরিটি অব লাইফ থাকবে, তাদের বাসস্থানের ব্যবস্থা হবে। কিন্তু তা করার জন্য যা দরকার সেই দরকারে কি আপনারা সাহায্য করেছেন? যখন জিনিসের দাম বাড়ছে সেই সময় বাইরে থেকে ট্রেনে করে খাদ্য নিয়ে আসা হল, কিন্তু তখন এমন একটা অবস্থার সৃষ্টি হল যে ওয়াগন থেকে খাদ্য নামান বন্ধ হয়ে গেল। ট্রেন থেকে খাদ্য নামানর সময় হরতাল করে দেওয়া হল, এর ফলে মজুতদার, মুনাফাখোর, চোরাকারবারীরা বেশী মূল্যে খাদ্য বিক্রি করতে আরম্ভ করল। এইভাবে রেলওয়ে ইয়ার্ডে ধর্মঘট করিয়ে, বিভিন্ন ডকে ধর্মঘট করিয়ে আজকে যে খাদ্য এলে বাজার দরটা উঠে না সেই খাদ্য খালাস না করতে দিয়ে সেখানে ধর্মঘট করিয়ে দিয়ে আপনারাই এই অবস্থার সৃষ্টি করেন। ধর্মঘট কখন করবেন, শ্রমিকদের লাভের জন্য ধর্মঘট করবেন। ধর্মঘট এইভাবে করবেন না যাতে পুঁজিপতিরা মুনাফাখোররা লাভবান হতে পারে। ধর্মঘট করুন দেশের স্বার্থের জন্য। যদি ধর্মঘট দেশের স্বার্থ বিরোধী হয়, দেশের কৃত্রিম অভাব সৃষ্টি করে, মুনাফাখোর পুঁজি-পতিদের গোপন স্থানে এসেনসিয়াল কমোডিটি লুকিয়ে রাখার সুযোগ করিয়ে দিয়ে কৃত্রিম দাম বাড়ায় তাহলে এইরকম ধর্মঘট করবেন না। কিন্তু আপনাদের থিওরি হচ্ছে অভাব সৃষ্টি করা, আপনারা এই জিনিস আরম্ভ করেছেন। আপনাদের কারবার হচ্ছে লোকের অভাব দুঃখ নিয়ে। আপনাদের কারবার হচ্ছে লোকে যত কষ্ট পাবে তত পার্টিবাজি করবে। আমাদের এই সরকার কি করেছেন সেটা যদি একটু তলিয়ে দেখেন তাহলে দেখবেন আপনারা ছিলেন ২২ মাস, আমাদের আরো ২০ দিন হলে ২ বছর হবে, আপনাদের চেয়ে ২ মাস বেশী, আমরা আসার পর যা যা করেছি আপনারা আপনাদের ২২ মাসে ১ শো ভাগের ১ ভাগও করতে পারেন নি। আপনারা যে কাজ করেছেন তা হচ্ছে আপনারা মানুষ খুন বেশী করেছেন, লুঠ বেশী করেছেন, আপনারা সন্ত্রাস সৃষ্টি করেছেন, পরস্পর পরস্পরের সঙ্গে মারামারি করেছেন। আমরা ১১ দফায় দেখবেন স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম করেছি—দি স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম উইথ এ্যান আউটলে অব রুপিস-২·৫৫৭০ ল্যাক্স ইজ এক্সপেকটেড টু বেনিফিট নিয়ারলি ৫৫,০০০ পারসন্স অব ভেরিয়াস কেট্যা-গোরিস।

এ ছাড়াও প্রায় ৪৩ হাজার লোককে আমরা চাকরি দিয়েছি যেটা আপনারা কখনও পারেন-নি।

[6-05—6-15 p.m.]

এছাড়া স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুসারে আমাদের প্রায় ৬৪টি স্কীম নেওয়া হয়েছে এডুকেটেড আনএমপ্লয়েড ছেলেদের ট্রেনিং দেবার জন্য। ড্রট প্রোন এরিয়া ডেভলপমেন্ট প্রোগ্রাম এতে প্রায় ৯ লক্ষ ৬২ হাজার ম্যানডেজ ক্রিয়েটেড হয়েছে। রুরাল এমপ্লয়মেন্টে আমরা আশা করি ১০০ লক্ষ ম্যানডেজ সৃষ্টি হচ্ছে। এছাড়া ক্যাশ প্রোগ্রামও আমরা করেছি। তারপর, মেদিনীপুরের নয়াগ্রাম ব্লকে ৪ লক্ষ ৮৭ হাজার ম্যান—ডেজ ক্রিয়েটেড হয়েছে। এছাড়া মাইনর ইরিগেসন যদি দেখেন—যেটা আমার দপ্তরে আছে—তাহলে দেখবেন ৩ লক্ষ নেট এরিয়া এবং গ্রস এরিয়া ৮ লক্ষ ইরিগেটেড হয়েছে। ৭২৫টি রিভার লিফ্‌ট, ২২৪টি ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, পাম্প সেট প্রভৃতি দেওয়া হয়েছে। অর্থাৎ দেখা যাচ্ছে ১৯৭১-৭২ সালের আগে যেটা ইরিগেটেড হয়েছিল তার অর্ধেক ইতিমধ্যেই হয়ে গেছে। এইভাবে সি এ ডি পি প্রত্যেক জেলায় একটি করে স্কীম করেছে এবং ১৭টি জেলার ১ লক্ষ ৭৭ হাজার একর জমি এর আওতায় এসেছে। এবছর আমরা স্পেশ্যাল মাইনর ইরিগেশন প্রোগ্রামে ৬ হাজার ৫০০ স্যালো টিউবওয়েল বসাব ক্লাস্টার সিসটেমে এবং কো-অপারেটিভের মাধ্যমে এই সরকার প্রায় ৬০ লক্ষ টাকা সাবসিডি দেবে চাষীদের। আমাদের ১৪৫০টি স্যালো টিউবওয়েল বসান হবে। এছাড়া ডিপ টিউবওয়েল এবং রিভার লিফ্‌ট বসাব কর্পোরেসনের মাধ্যমে এবং এভাবে আমরা এগিয়ে যাব। আমাদের যে সঙ্কট রয়েছে সেটা আমরা দূর করতে পারব যদি আমরা উৎপাদন বাড়াতে পারি। এই উৎপাদন আমাদের বাড়াতে হবে কলকারখানায় এবং মাঠে। এই উৎপাদন ক্ষেত্রে যাঁরা বাধাসৃষ্টি করবেন তারা জানবেন যে এইভাবে বাধা সৃষ্টি করলে সঙ্কট কাটবেনা। উৎপাদন বাড়াবার জন্য যে সংগ্রাম দরকার তার সামিল হবার জন্য আপনাদের সঙ্গে আমরা পি ডি এফ করেছি। কিন্তু লক্ষ্য করছি আপনারা তার সামিল হচ্ছেননা এবং উৎপাদন যাতে ব্যাহত হয় তার চেষ্টা করছেন। আজকে কারখানার শ্রমিকদের জন্য কল্যাণের কাজ করতে হবে, নিশ্চয়ই আন্দোলন করতে হবে। কিন্তু লক্ষ্য করছি শ্রমিকদের স্বার্থ বিরোধী কাজ করা হচ্ছে এবং লিডার যাঁরা আছেন তাঁরা নিজেদের স্বার্থ সিদ্ধি করছেন। আজকে যদি কারখানায় উৎপাদন ব্যাহত হয় তাহলে অবস্থা খারাপ হবে। আমি আপনাদের একটা কথা জিজ্ঞাসা করি যে সমাজতান্ত্রিক দেশের কথা মাননীয়া সদস্যা বললেন সেই দেশে কোন সময় এইভাবে শ্রমিক আন্দোলন করে কাজ বন্ধ করে দিয়ে তারা উৎপাদনকে ব্যাহত করেছে? তাদের একমাত্র স্লোগান হচ্ছে প্রোডিউস অর পেরিস। আমাদের যে সঙ্কট চলেছে সেটা উৎপাদনের মাধ্যমে দূর করতে হবে এবং তার ইঙ্গিত আমার হাতের এই দলিলে আছে। আপনারা এটা যদি চোখ দিয়ে না দেখেন তাহলে আমি কি করব। আপনারা পশ্চিমবাংলায় জন্মগ্রহণ করে, পশ্চিমবাংলার হাওয়া গ্রহণ করে, পশ্চিমবাংলার ফসল খেয়ে কেবল কেবল সোভিয়েট রাশিয়া এবং চীনের কথা কেন বলছেন?

একবার পশ্চিমবাংলার কথা বলুন, একবার দেশের কথা বলুন, একবার দেশকে ভালবাসুন। এই দেশ আমাদের দেশ, এই দেশেই জন্ম গ্রহণ করেছি, এই দেশের উন্নতিতে আমাদের উন্নতি। এই দেশের উন্নতি করতে হবে। দেশের কথা ভাবুন, আজকে কেন এই সমস্ত হচ্ছে, আজকে দেশের কথা ভাবতে পারছেন না, ভালবাসতে পারছেন না, দেশের উৎপাদন বাড়াতে হবে একথা ভাবতে পারছেন না? কেবল ঐ রাশিয়াকে অনুসরণ করলে আপদ উদ্ধার হয়ে যাবে? রাশিয়াকে অনুসরণ করুন ওটা হচ্ছে তাবিজ, আপনারা যদি এই বুলি দেন তাহলে দেশ উদ্ধার হবেনা, হতে পারেনা। তাই আপনাদের কাছে আমার নিবেদন যে পি, ডি, এফ ভাঙ্গার যে চেষ্টা আপনারা করছেন বিভিন্ন বিরোধিতার মাধ্যমে এটা আমরা হতে দেবোনা। আপনাদের আমাদের সঙ্গে থাকতেই হবে, এক সঙ্গে কাজ করতে হবে। আপনারা বলছেন প্রকিওরমেন্টের কথা, আমি ঐ অধ্যাপক মহাশয়কে বলছি উনি মাঝে মাঝে উঠছেন, আমি আপনাকে এইটুকু বলতে পারি আমি মুর্শিদাবাদের পাড়ায় পাড়ায় যখন ঘুরতে আরম্ভ করেছিলাম আপনাদেরই কর্মী ঐ খড়গ্রামে প্রত্যেক বাড়ীতে বাড়ীতে গিয়ে বলেছে যে কখনো ধান দিওনা তোমরা।

(নয়েজ এ্যাণ্ড ইনটারাপশনস্)

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা একটা সিরিয়াস কথা। কালকে জয়নাল আবেদিন সাহেব বলেছেন। ঐ কর্মীর নাম বলতে হবে। জোতদারদের দালালি করলে হবে না।

(নয়েজ এ্যাণ্ড ইনটারাপশনস্)

আপনাকে বলতে দেবোনা। যা ইচ্ছা তাই করবেন তা হতে দেবোনা, সেই কর্মীর নাম দিয়ে প্রমান করতে হবে কালকেও আমরা এইরকম কথা শুনেছি একথা আজকে আর শুনতে চাইনা। এইভাবে মিথ্যা ভাষণ করলে পি, ডি, এফ ভেঙ্গে যাবেই।

(নয়েজ এ্যাণ্ড ইনটারাপশনস্)

**Shri Abdus Sattar :**

মিথ্যা কথা আমি বলছিনা, আপনারাই বলছেন। আপনারা নাম চান আই স্যাল গিভ ইউ নেম--নাম দেবো।

(নয়েজ এ্যাণ্ড ইনটারাপশনস্)

[6-15—6-25 p.m.]

**Mr. Deputy Speaker :**

বলুন বলুন, প্লিজ টেক ইয়োর সিট।

**Shri Harasankar Bhattacharyya :**

স্যার, আমাকে এক মিনিট বলতে দিতে হবে।

(এ ভয়েস ঃ কেন বলতে দিতে হবে?)

(প্রচণ্ড গোলমাল) নয়েজ

**Mr. Deputy Speaker :**

আপনি কী বলতে চান?

**Shri Harasankar Bhattacharyya :**

আমি বলতে চাই--গতকাল ডাঃ জয়নাল আবেদিন বলেছেন সি, পি, আই সদস্যারা কৃষকদের লেভী দিতে বারণ করেছেন। আর আজকে সাত্তার সাহেবও সেই কথার পুনরুক্তি করছেন এটা চলতে পারেনা। মিথ্যা কথা বললে আমরা ছাড়বোনা।

(এ ভয়েস ঃ ঠিক বলেছেন। আরো বলবো।)

(গোলমাল)

এরা গলাবাজীর দল হয়েছে--এদের আর কী বলবো!

**Shri Abdus Sattar :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন অধ্যাপকের এই ধরনের কথা শোভা পায়না। এই রকমের কথা তাঁর কাছ থেকে আশা করিনি।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :**

প্লিজ টেক ইয়োর সিট।

(নয়েজ)

**Shri Abdus Sattar :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি যে কথা বলেছেন--এইভাবে মিথ্যা কথা বললে আমর ছাড়বো না—এই ধরনের উক্তি একজন অধ্যাপকের মুখ থেকে আমরা শুনতে চাইনা।

(গোলমাল)

**Shri Harasankar Bhattacharyya :** ...

আমি বলেছি আপনি মিথ্যা ভাষণ করবেন না।

(গোলমাল)

**Shri Abdus Sattar :**

আপনি বলেছেন মিথ্যা কথা——

(গোলমাল)

**Shri Harasankar Bhattacharya :**

মিথ্যা কথা আমার মুখ দিয়ে বেরোয় না। আপনাদের মুখ দিয়ে বেরোয়।

(গোলমাল)

**Shri Abdus Sattar :**

মাননীয় হরশঙ্করবাবু আপনি মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানা দেখেননি। যে কর্মী আছে সে স্কুলের নাম আপনি জানেন না। বিশ্বনাথবাবু গিয়েছিলেন আমি তাকে এই কথা বলেছিলাম যে কথা ওখানে হয়েছে। আমি তাঁকে রিপোর্ট করেছি। আপনি কি ভাবছেন যে সি, পি, আই হলেই সব সত্যের গাছ। আপনি কি ভাবেন সি, পি, আই কোন মিথ্যা কথা বলেনা? আপনি কি ভাবেন সি, পি, আই হলেই তার বিরুদ্ধে কিছু বলা যাবেনা? আপনি কি ভেবেছেন? আপনি আমাকে আজকে মিথ্যা ভাষণের কথা বলেছেন। আপনি কি করে বলছেন ওখানে বসে যে মিথ্যা ভাষণ? আমি সেখানে ছিলাম আর আপনি বলছেন মিথ্যা ভাষণ। আপনি কি করে বলছেন কোথা থেকে জানলেন যে আপনি মিথ্যা ভাষণ বলছেন। মিথ্যা ভাষণ বলবেন না আপনি সে জায়গা সম্বন্ধে জানেন না। যে জায়গা জানেন না সেখানে এইরূপ কথা বলা সাজে কি? আপনি আমার জেলার কথা বলছেন। আপনি বলেছেন যে প্রোকিওরমেন্টের কথা সি, পি, আই-এর কয়েকজন লোক তার বিরোধিত করেছে আমি আবার বলছি তারা বিরোধিতা করেছে আপনি বলছেন মিথ্যা ভাষণ। সি, পি, আই হলে কি এই কাজ করতে পারে না? কিন্তু প্রশ্ন হচ্ছে আপনি কি জানেন? কত টুকু চরিত্র জানেন আপনি কি ভাবছেন যে সবাই অধ্যাপক। এবং সবাই অধ্যাপকের মন নিয়ে এসেছে। আপনি কি জানেন যে আমাদের গ্রামে কি হয়েছে? আপনাদের এ্যাসিস্টেন্টরা কি কি করেছেন কি সাহায্য করেছেন? চলুন তো মুর্শিদাবাদের গ্রামে পাড়ায় পাড়ায়? সেখানে আপনারা সাহায্য করেননি বিরোধিতা করেছেন। আপনাদের কর্মীরা সেখানে বিরোধিতা করেছে এই কথা আমি জানিয়েছি। আপনারা বিরোধিতা করবার সময় বিরোধিতা করবেন গণ্ডগোল করবেন, এ্যাজিটেশান করবেন সমস্ত প্রোকিওরমেন্ট বন্ধ করে বলবেন সঙ্কট মোচনের জন্য ব্যবস্থা করুন। আপনারা বলবেন সঙ্কট মোচনের জন্য

রাশিয়ায় যাও, রাশিয়ায় গেলে সব সঙ্কট মোচন হয়ে যাবে। আমরা রাশিয়ার কাছে যাব, সমস্ত বন্ধু রাষ্ট্রের কাছে যাব। আজকে এই ধরনের কথা বলে আপনারা লোকেদের উত্তেজিত করছেন। এই সব কথা বলা আপনাদের সাজে না। আপনারা এই সব কথা চিন্তা করুন। আমি মেদিনীপুরের কথা বলছি না, পশ্চিম দিনাজপুরের কথা বলছি না। আমি কেবল মুর্শিদাবাদ জেলার কথা বলছি। তাতে যদি আপনি ঘা পান, যদি মনে দুঃখ পান, যদি আঘাত পেয়ে থাকেন তাহলে আমি দুঃখিত। কিন্তু আঘাত দেওয়া ছাড়া উপায় নেই। এই পি, ডি, এ যাতে থাকে তার জন্য আঘাত দিয়েছি। আপনারা সাবধান হোন।

(নয়েজ)

কংগ্রেস এম, এল এ-দের নোটিশ দেওয়া হয়েছে। যারা লেভি না দিয়েছে তাদের বিরুদ্ধে নিশ্চয়ই আমরা ব্যবস্থা অবলম্বন করবো। আমি কখনও বলছি না যে কংগ্রেস এম, এল, এ হলেই বাদ চলে যাবে। কখনও তা বলি নি।

(নয়েজ)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বেশী কিছু বলব না। যে সঙ্কট এসেছে সেই সঙ্কট মোচনের জন্য আমরা যথাসাধ্য চেষ্টা করছি। আপনি জানেন সঙ্কট মোচন তখনই হতে পারে যখন উৎপাদন বাড়ে। আজকে সেখানে উৎপাদন বাড়াবার জন্য আমরা চেষ্টা করছি, আমরা বিভিন্ন কর্মসূচী নিয়েছি। আপনি জানেন যে আমার ডিপার্টমেন্ট থেকে রিসেন্টলি মাইনার ইরিগেসান করা হয়। আজ তা করা হচ্ছে, কিন্তু আমাদের টাকা সীমিত। সেই জন্য আমরা ঠিক মত টাকা দিয়ে সেচের ব্যবস্থা করতে পারছি না। তাই ইনডাসট্রিয়াল ফাইনান্স কর্পোরেসনের থেকে টাকা নিয়ে যাতে ঐ জায়গায় সেচের ব্যবস্থা করতে পারি তার চেষ্টা করছি। রিসেন্টলি মাইনার ইরিগেসান কর্পোরেসান রেজিস্ট্রী হয়ে গেছে, আমরা এই বৎসরে কিছু কাজ করবো। এছাড়া আপনি জানেন সি, এ ডি, পি বিল আমাদের হাউসে আসছে। আমরা বিভিন্ন যে কর্মসূচী নিয়েছি তা অপনারা জানেন সি, এ, ডি, পি নেওয়ার কারণ হচ্ছে এই যে আমরা এই যে সমস্ত পাম্প সেট এবং স্যালো টিউবওয়েল যা দেওয়া হয়েছিল তা যাতে ভালো ভাবে চাষীরা তাদের জমিতে বেশী করে জল পেতে পারে, ছোট এবং প্রান্তিক চাষী তারা যাতে এর বেনিফিট পেতে পারে তার জন্য আমরা এই ব্যবস্থা করেছি। এই সিস্টেম করার ফলে ছোট এবং প্রান্তিক চাষীদের সবচেয়ে বেশী সুযোগ দিতে পারবো। যাতে ইকুয়ালী সব চাষী বেনিফিট পেতে পারে তার জন্যই আমরা এই প্রকল্প নিয়েছি।

[6-25—6-35 p.m.]

আজকে আমাদের দেশের যদি ছোট চাষীদের অবস্থার পরিবর্তন না করা যায় পশ্চিম-বাংলার অবস্থার পরিবর্তন হবে না। গ্রাম বাংলার অবস্থার পরিবর্তন করতে হবে। আজকে গ্রামে গ্রামে বিদ্যুৎ পাঠাতে হবে। সে অবস্থা আমরা করেছি এবং আপনারা দেখেছেন ২৫ বছরে যা না হয়েছে তার ডবলের বেশী করেছি এক বছরে গ্রামে বৈদ্যুতিকরণের ক্ষেত্রে। বিদ্যুতের সাহায্যে ছোট শিল্প থেকে আরম্ভ করে গ্রামের অর্থনীতিকে সুদৃঢ় ভিত্তিতে দাঁড় করাতে হবে। আসল ভারতবর্ষ এবং পশ্চিমবাংলা গ্রামের মধ্যে। গ্রামের মানুষের চেহারার পরিবর্তন যদি না করা যায় তাহলে আমাদের পরিবর্তন আসতে পারে না। আজকে সঙ্কট সঙ্কট করে চিৎকার করলেই চলবে না। আপনারা বলছেন বিহারে এত হয়েছে, অমুক জায়গায় এত হয়েছে। আজ পৃথিবীময় সঙ্কট। আজ প্রত্যেক প্রদেশে সঙ্কট। আপনাদের লোক, সি, পি, আইয়ের লোক কেরলে মুখ্যমন্ত্রী। সেখানে বড় বেশী সঙ্কট। শুধু এখানেই সঙ্কট নয়। এই সঙ্কটকে ওভারকাম করতে হবে। এই সঙ্কটের সম্মুখীন হয়ে এগোতে না পারলে আমরা বাঁচবো না, কংগ্রেস পার্টি না বাঁচলে আপনারা বাঁচতে পারবেন না, দেশ বাঁচবে না, দেশের অগ্রগতি হবে না। কংগ্রেস যদি না থাকে, দেশ যদি না থাকে আপনারাও বাঁচবেন

না। আপনারা মানে সি, পি, আই। এইটুকু লক্ষ্য রেখে অগ্রসর হতে হবে। আপনারা পি, ডি, এর শরিক হয়েও আগে বললাম সংগ্রহে বাধা দিয়েছেন। আমি নিজে দেখেছি বলেছি তাতে উত্তেজিত হয়ে বাধার সৃষ্টি করলেন। আশা করি পি, ডি, এ ভাঙ্গবেন না, এক সঙ্গে কাজ করবেন সঙ্কট মোচনের জন্য। আসুন এক সাথে হাতে হাত মিলিয়ে কাজ করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kumar Dipti Sen Gupta :**

মিঃ ডেপুটী স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য মিথ্যা ভাষণ একটা কথা বলেছেন। আমার যতদূর মনে হয় পরিষদে মিথ্যা ভাষণ কথাটা ব্যবহার করা যায় না। এটা প্রসিডিংস থেকে বাদ দেওয়া উচিত।

**Mr. Deputy Speaker :**

আচ্ছা, দেখবো।

**Shri Prodyot Kumar Mohanti :**

শ্রদ্ধাস্পদ উপাধ্যক্ষ মহোদয়, আজকে মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে এই সভার সদস্য শ্রদ্ধেয় অজয় মুখোপাধ্যায় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের আলোচনায় অংশ গ্রহণ করবার জন্য আমি দাঁড়িয়েছি। মহামান্য রাজ্যপাল যে ভাষণ আমাদের কাছে রেখেছেন সেই ভাষণ তৈরী করেছে কিন্তু বর্তমান মন্ত্রীসভা সেই মন্ত্রিসভার দুজন প্রভাব-শালী সদস্য জয়নাল আবেদিন সাহেব এবং সাত্তার সাহেব-এর ভাষণ আমি শুনেছি এবং মনোযোগ সহকারে শুনেছি। আর কিছুদিন আগে পর্যন্ত যিনি এই গণতান্ত্রিক প্রগতিশীল মোরচার উপনেতা ছিলেন সেই বিশ্বনাথ মুখার্জী যার পদত্যাগপত্র এখনও গৃহীত হয়নি যদিও তিনি তা দিয়েছেন তাঁর ভাষণও শুনেছি। সরকার পক্ষ এবং সেই সরকারের শরিক বিশ্বনাথ মুখার্জী মহাশয়ের বক্তৃতা শুনে আমার মনে হচ্ছিল রাজ্যপালের ভাষণের মধ্যে যেমন জাতীয় সঙ্কটের উল্লেখ করা আছে তাতে পি, ডি, এ-এর এই যে সঙ্কট সেই সঙ্কটের কথা উল্লেখ থাকলে বোধ হয় সময়োচিত হত।

আনন্দবাজার পত্রিকার সঙ্গে যুক্ত সেই গৌর কিশোর ঘোষ মহাশয়ের একটা লেখা মনে পড়ে। তিনি যে ফ্রেণ্ডলি ম্যাচের কথা বলেছিলেন সেই ফ্রেণ্ডলি ম্যাচই আমি এই বিধান-সভায় এতক্ষণ ধরে দেখছিলাম। আমরা জানি আমাদের থেকে কংগ্রেসের সঙ্গে যুক্ত ছিলেন অনেক বেশী দিন ধরে জয়নাল আবেদিন সাহেব। কংগ্রেস যখন ভাঙ্গে নিশ্চয়ই তিনি জানেন, আমি স্মরণ করতে বলি আবেদিন সাহেবকে যে এই মোরচাই ছিল তার অন্যতম কারণ। আমরা সেদিন বলেছিলাম আজও বলছি যে তেলে জলে কখনও মিল খেতে পারে না। যতই সংশোধন করার চেষ্টা করুন না কেন সেই রাশিয়াকে ওঁরা কোন দিন ছাড়তে পারবেন না। সেই কারণে যতই তেল দিন না কেন যত রকম কিছু করুননা কেন তা কোন দিন থাকবে না। মোর্চ্চা ভেঙ্গে দিয়ে আপনাদের হয়তো পৃথক হবার ইচ্ছা আছে কিন্তু পশ্চিমবাংলার মানুষ আপনাদের পৃথক হতে দেবে না। কারণ ১৯৭২ সালে আপনারা যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন যে মোরচা গড়েছিলেন জনসাধারণ আপনাদের বাধ্য করবে আপনারা সেই প্রতিশ্রুতি রেখেছেন কিনা তা দেখার জন্য। গণতান্ত্রিক মেরচা ভেঙ্গে যাবার কথা বলা অত সহজ নয়। হয়তো সি, পি, আই ছাড়তে পারে কিন্তু পশ্চিম-বাংলার মানুষ ছাড়বে না। আপনাদের বক্তৃতা শুনে মনে হচ্ছে হয়তো সিদ্ধার্থবাবুর কানে গিয়ে বিশ্বনাথবাবু বলবেন যখন তোমার কেউ ছিলনা তখন ছিলাম আমি, এখন তোমার সব হোয়েছে পর হোয়েছি আমি—আবার সিদ্ধাথবাবু বিশ্বনাথবাবুর কানে গিয়ে বলবেন যখন তোমার কেউ ছিলনা তখন ছিলাম আমি, এখন তোমার সব হোয়েছে পর হোয়েছি আমি। কিন্তু পশ্চিমবাংলার মানুষের হাত থেকে আপনারা কেউ রক্ষা পাবেন না। আমি আর পি, ডি, এফ সম্বন্ধে বিশেষ কিছু বলতে চাই না শুধু এইটুকু বলবো--ভেঙ্গে এক দল যাবেই। রাজ্যপালের ভাষণ সম্বন্ধে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব করা হয়েছে অর্থাৎ

তাকে ধন্যবাদ দেবার যে কথা হয়েছে আমি কিন্তু এমন কিছু খুঁজে পাচ্ছিনা ধন্যবাদ দেবার মত তাঁর ভাষণের মধ্যে। আমাদের পশ্চিমবাংলায় যে শতকরা ৭০ ভাগ লোক দারিদ্র্য সীমার নীচে তাদের সুখ স্বাচ্ছন্দের কথা কি এতে আছে? পশ্চিমবাংলায় যে বিরাট বেকার সমস্যা সেই বেকার সমস্যা সমাধানের ইঙ্গিত বা একটা স্পষ্ট নির্দেশ কি তাতে আছে? খাদ্য সমস্যা সমাধানের কোন পথ কি আছে তাঁর ভাষণের মধ্যে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষের দ্রব্যমূল্য বৃদ্ধি জনিত যে সমস্যা সে সম্বন্ধে তিনি উদ্বেগ প্রকাশ করেছেন। মাননীয় রাজ্যপাল তাঁর মন্ত্রীসভার পক্ষ থেকে আজকে কেবল উদ্বেগ প্রকাশ করেননি? বিশ্বনাথবাবু উদ্বেগ প্রকাশ করেছেন। ভারতবর্ষের প্রধানমন্ত্রী বিভিন্ন বক্তৃতায় উদ্বেগ প্রকাশ করছেন। কিন্তু সাধারণ মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন ১৯৭২ সালে, যে এই পশ্চিমবাংলায় দারিদ্র্য হঠাবেন এবং সেই প্রতিশ্রুতির উপর নির্ভর করে পশ্চিমবাংলার মানুষ বহু সংখ্যায় তাদের এই বিধানসভায় পাঠিয়েছিলেন যা বিশ্বের ইতিহাসে নজীর সৃষ্টি করেছিল সে সম্বন্ধে কি রাজ্যপালের ভাষণে কিছু আছে? এই সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রীসভা এই বিধানসভার সদস্যদের জীবন রক্ষা করতে ব্যর্থ হয়েছে। তাহলে দেখুন শান্তি শৃঙ্খলার অবস্থা কি যার জন্য পুনরায় নির্বাচন হোল ঐ গাইঘাটা কেন্দ্রে।

(6-35—6-45 p.m.)

আজকে কি আমরা সেই রাজ্যপালের ভাষণকে জানাবো স্বাগত অভিনন্দন, যে রাজ্যপালের আমলে ভারতবর্ষের পবিত্র সংবিধান যে অবাধ নির্বাচনের অধিকার দিয়েছে, অবাধ ভোট দেবার অধিকার দিয়েছে, সেই ভোটদান আজকে ব্যাহত হয় প্রকাশ্য দিবালোকে এ্যাট দি পয়েন্ট অব রিভলবার, এ্যাট দি পয়েন্ট অব বোম্ব, এ্যাট দি পয়েন্ট অব ড্যাগার? আজকে পশ্চিমবাংলার শান্তি শৃঙ্খলার যে অবস্থা তাতে অবাধ নির্বাচন কি হতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাজ্যপাল যে কথা বলেছেন--এই দ্রব্যমূল্য বৃদ্ধির যে সমস্যা জনগনের এই যে দুঃখ, এ শুধু পশ্চিমবাংলায় নয়, এ শুধু ভারতবর্ষে নয়, ভারতের বাইরে এশিয়া মহাদেশে, পৃথিবীব্যাপী এই প্রকট মূল্য বৃদ্ধির সমস্যা হয়েছে। আমার সামান্য বুদ্ধি অনুযায়ী আমি যা বুঝি তাতে এইটুকু বলতে পারি যে এই মূল্যবৃদ্ধির কারণ ৪টি। প্রথমতঃ ডেফিসিয়েন্সী, প্রোডাকসান কমে গেছে, দ্বিতীয়তঃ মানি উইথ দি পাবলিক, ইনক্রিজ অব মানি উইথ দি পাবলিক, তৃতীয়তঃ হোডিং, স্পেকুলেটিভ হোডিং উইথ দি ট্রেডারস এবং ফোর্থ হচ্ছে সাইকোলজি অব সর্টেজ ইন মেনি পার্টস অব দি কান্ট্রি। প্রধানতঃ এই ৪টি কারণের জন্য দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে। গরীব খেটে খাওয়া মানুষ, নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত মানুষের উপর আজকে দুঃখ কষ্ট এসেছে। অর্থনৈতিক নিয়মে জিনিসপত্রের দাম বেড়েছে ঠিক--কিন্তু সরকার কি নীরব দর্শক হয়ে বসে থাকবেন? সরকার জিনিসপত্রের দাম কমিয়ে দিতে পারেন না, এটা ঠিক অর্থনৈতিক নিয়ম, পদ্ধতি ধরে দেশের অর্থনীতি চলে --কিন্তু এই কি দেশের সরকার--দ্রব্যমূল্য বৃদ্ধির গতি, টেনডেন্সি যখন উপরের দিকে চলতে থাকে তখন সরকারের কেবলমাত্র নীরব দর্শকের ভূমিকা ছাড়া, কেবলমাত্র উদ্বেগ প্রকাশ করা ছাড়া কি কার্য্যকরী পন্থা গ্রহণ করার নির্দেশ আছে এই রাজ্যপালের ভাষণের মধ্যে? আজকে কি রাজ্যপালের ভাষণের মধ্যে এই কথা আছে, আমাদের এই যে ডিফিসিট ফাইন্যানিসিং, সেই ফাইন্যানসিং আমরা বন্ধ করবো? আজকে কি রাজ্যপালের ভাষণের মধ্যে এই কথা আছে যে আমরা প্রশাসনিক ব্যয় কমাবো? এই কথা কি রাজ্যপালের ভাষণের মধ্যে আছে যে, যে সমস্ত অসৎ ব্যবসায়ী আছে সেই সমস্ত অসৎ ব্যবসায়ীদের কালো হাতকে আমরা ভেঙ্গে গুঁড়িয়ে দেব? কেবলমাত্র ১ হাজার লোককে ধরেছি, কি দু হাজার লোককে ধরেছি এই কথা বললে সেই অসৎ ব্যবসায়ীদেরকে জব্দ করা যাবে? পশ্চিম-বাংলায় যদি খাদ্য দ্রব্যের মূল্য কমাতে হয় তাহলে দুটি জিনিস দেখতে হবে। প্রথমতঃ খাদ্য সংগ্রহ এবং দ্বিতীয়তঃ খাদ্য বন্টন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে কাশীকান্ত মৈত্র মহাশয় বসেছিলেন এই সভায়। তিনি কিছুদিন পূর্বে খাদ্যমন্ত্রী ছিলেন এবং যখন এই বিধানসভার সদস্য প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় খাদ্যমন্ত্রী ছিলেন তখন কাশীকান্ত মৈত্র মহাশয় জানতেন না যে

কোন দিন শ্রীমৈত্র মন্ত্রী হবেন, তিনি তাঁর রাজনৈতিক জীবনকে বাঁচাবার জন্য তাঁর এলাকার কাছে নাদানঘাটে গিয়েছিলেন কর্ডনিং ভাঙ্গতে। কেন? না, প্রফুল্ল চন্দ্র সেন যে খাদ্যনীতি এনেছেন সেই খাদ্যনীতি পশ্চিমবাংলার মানুষের স্বার্থের বিরোধী খাদ্যনীতি। পশ্চিমবাংলার তৎকালীন খাদ্যমন্ত্রী প্রফুল্ল চন্দ্র সেন যে নীতি তৈরী করেছেন সেই নীতির দ্বারা পশ্চিম-বাংলার মানুষের কল্যাণ হবে না, দুঃখ কষ্ট নেবে আসবে, দুর্ভিক্ষ হবে পশ্চিমবাংলায়, অতএব এই কর্ডন আমি ভেঙ্গে দেব। তিনি নাদানঘাটে কর্ডন ভাঙ্গতে গিয়েছিলেন।

যুক্ত ফ্রন্ট মন্ত্রীসভা এল, তাদের যে খাদ্যনীতি, প্রাক্তন খাদ্যমন্ত্রী প্রফুল্ল চন্দ্র সেন যে নীতি গ্রহণ করেছিলেন, যা তাঁর দলের সদস্যরা পর্যন্ত মনে প্রাণে গ্রহণ করতে পারেননি, জনসাধারণকে বোঝান তো দূরের কথা--তাঁর সেই নীতি ব্যর্থ হয়নি, খরার বছরেও তিনি ৫।৬ লক্ষ টন সংগ্রহ করেছিলেন, সেই সংগ্রহ তাঁর মন্ত্রীসভার পতনের যা কারণ এবং কংগ্রেসকে বিসর্জন দিয়েছিল জনসাধারণ ১৯৬৭ সালে যে কারণে এবং যুক্ত ফ্রন্টের মন্ত্রীরা যে নীতির সমালোচনা করেছিলেন তাঁরাও কমা ফুলষ্টপ পর্যন্ত বাদ না দিয়ে সেই খাদ্য-নীতিকেই গ্রহণ করেছিলেন। তারপর যুক্ত ফ্রন্ট মন্ত্রীসভা গেল, এল ১৯৭২ সালের ২০শে মার্চ সিদ্ধার্থ রায়ের মন্ত্রীসভা। তাঁর মন্ত্রীসভার খাদ্যমন্ত্রী কাশীকান্ত মৈত্র মহাশয় যিনি এই নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানাতে কর্ডন ভাঙ্গতে গিয়েছিলেন সেই প্রফুল্ল চন্দ্র সেনের খাদ্য-নীতি তিনিও গ্রহণ করলেন। কিন্তু প্রয়োগ করার ক্ষমতা তাঁদের নেই। কোথায় সেই বলিষ্ঠতা--কোথায় সেই সততা--কোথায় সেই দুর্নীতিমুক্ত প্রশাসন যন্ত্র এঁদের? হবেনা, এ খাদ্যনীতি সফল হবেনা। এঁরা বলছেন ৫ লক্ষ টন সংগ্রহ করবেন, আমি বলি পি, ডি' এ'র অন্যতম শরিক কমিউনিষ্ট দল বা বিধানসভার সমস্ত সদস্যরা যদি দলমত নির্বিশেষে পরিপূর্ণ সহযোগিতা করেন তবুও যেহেতু দুর্নীতিপূর্ণ প্রশাসন যন্ত্র, যেহেতু জনসাধারণকে এঁরা বোঝাতে পারেননি, যেহেতু জনসাধারণের জীবনে কষ্ট আরো বেশী করে নেমে এসেছে সেহেতু এই নীতি সফল হবে কিনা সেই বিষয়ে আমার মনে গভীর সন্দেহ আছে। এটা বাইরে বলছি না, বিধানসভার সদস্য হিসাবে সরকারের কাছে এটা বিবেচনার জন্য রাখছি। স্যার, আমি মেদিনীপুর জেলার একটা কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি। মেদিনীপুর জেলা সরকারী খাতাপত্রে একটা উদ্বৃত্ত জেলা। সেখানে যখন আমরা আশা করছি সরকার যে টার্গেট ঠিক করেছেন তার চেয়ে বেশী সংগ্রহ করতে পারা যাবে তখন সংগ্রহের অবস্থা দেখে হতাশ হয়েছি, মর্মে মর্মে ব্যথা অনুভব করেছি। আমাদের পাশের জেলা বর্ধমানেও সরকার যে টার্গেট ঠিক করেছেন তার থেকে বেশী পাওয়া যাবে আশা করা গিয়েছিল সেখানেও সংগ্রহের অবস্থা দেখে ভয় পাচ্ছি। ভয় পাচ্ছি আগামীদিনের কথা ভেবে। কারণ সরকার যে টার্গেট ঠিক করেছেন সেই টার্গেটে পৌছাতে যদি ব্যর্থ হন তাহলে পশ্চিমবাংলায় জুন জুলাই মাসের পর দুর্ভিক্ষের পদধ্বনি শোনা যাবে এবং আগষ্ট, সেপটেম্বর মাসে পশ্চিমবাংলার লোক না খেতে পেয়ে পথে ঘাটে মারা যাবে--চাল, গম, মাইলোর অভাবে মারা যাবে নিত্যপ্রয়োজনীয় অন্যান্য দ্রব্যের কথা না হয় বাদই দিলাম। কাজেই স্যার, আজকে তাই বলব, যদি এই নীতিকে সফল করতে হয় তাহলে পশ্চিমবাংলার চাষী যাতে খোলা মন নিয়ে তাদের উদ্বৃত্ত ধান বিক্রি করে তার ব্যবস্থা করতে হবে। কিন্তু স্যার, এঁরা সেই ব্যবস্থা করতে ব্যর্থ হয়েছেন। তাছাড়া নায্য মূল্যও সরকার ধার্য করেননি। আর সেইজন্যই গ্রামের গরিব মানুষ যারা এই সময় অর্থাৎ অভাবের জন্য যে ধান চাল বিক্রি করতো তাও তারা করছে না। হাজার কষ্টের মধ্যে থেকেও তারা ধান, চাল ছাড়তে চাইছে না। তাই এবারে ডিষ্ট্রেস সেল অত্যন্ত কম। স্যার, আপনি জানেন, ১৯৬৬ সালে খরার সময় মেদিনীপুর জেলায় যারা খঞ্জ, অন্ধ প্রভৃতি তাদের মধ্যে কোথাও শতকরা ১০ জনকে, কোথাও ১৫ জনকে আবার কোথাও বা শতকরা ২০ জনকে জি, আর দেওয়া হয়েছিল। আর টি, আর ঢালাওভাবে দেওয়া হয়েছিল। তাছাড়া নায্য মূল্যের দোকান যেখানে যতটা পারা গিয়েছিল খোলা হয়েছিল, সরকারের আর্থিক অবস্থা তখনও খুব খারাপ ছিল।

যে সরকার বলছেন ১২শত গ্রাম করে দেশে রেশন দিচ্ছেন অথচ কোন সপ্তাহেই ২০০ গ্রাম করে রেশন আমাদের পশ্চিমবাংলার মানুষ, গ্রামের মানুষ পায় না। অতএব সেই মানুষ আজকে আশঙ্কিত--তারা ভাবছে যদি আজকে আমরা ধান চাল দিয়ে দিই, আমাদের যখন অভাব হবে, গ্রামের ধান যখন সরকার নিয়ে চলে যাবে, সেই অভাবের সময় গত বছর সরকার যখন দিতে পারেননি, আজকেও এই সরকার দিতে পারবেন না। সেই ভয়ে ভীত হয়ে, গ্রামের মানুষ যারা ধান, চাল ডিসট্রেস সেল করে, যারা ধান, চাল উদ্বৃত্ত বাজারে ছেড়ে দেয়, তারা পর্য্যন্ত আশঙ্কিত হয়ে আজকে ধান, চাল ধরে রেখেছে। আর ধান, চাল যে সমস্ত ডিহোর্ডিং হচ্ছে, সেই ডিহোর্ডিং অপারেশন সাকসেসফুল হচ্ছে না দুটো কারণে। একটা কারণ হচ্ছে, যারা ডিহোর্ডিং অপারেশন করতে যাচ্ছেন, তাদের মধ্যে দুর্নীতি বাসা বেঁধে আছে। আর ধান চালকে করডন করে রাখবার যে চেষ্টা--আমার জেলার ধান যাতে বাইরে স্ট্যাটুটরি রেশন এরিয়ায় যেতে না পারে--হাওড়া জেলাতে চাল না আসতে পারে, কলকাতায় চাল না আসতে পারে, সেই যে করডনিং ব্যবস্থা, তার মধ্যে ত্রুটি আছে। আনন্দবাজার পত্রিকার তির্য্যকে দেখছিলাম, দুই ভদ্রমহিলা বলাবলি করছেন যে আমরা আই, এ, এস, জামাই চাই না, আমি চার্টার্ড এ্যাকাউন্টেন্ট জামাই চাই না, ডাক্তার। ইঞ্জিনিয়ার জামাই চাই না, আমি একজন জামাই খুঁজছি যে জামাই হবে কর্ডনিং পুলিশ। কেন এই কথা বলা হয়েছে, তার মনের কথা যে আজকে সব থেকে বেশী উপরি পয়সা আসছে ঐ কর্ডনিং পুলিশের কাছে। এইজন্য বলছিলাম, দুর্নীতিযুক্ত এই যে প্রশাসন যন্ত্র, এই যন্ত্রে প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়ের সেই নীতি যদি কমা, ফুলস্টপ বাদ না দিয়ে যদি গ্রহণ করেন, প্রয়োগ যদি ঠিকমত না করতে পারেন, সেই বৈজ্ঞানিক খাদ্যনীতি আজকে অবৈজ্ঞানিক, অবাস্তব খাদ্যনীতিতে পর্য্যবসিত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন লেভির কথা, লেভির যে রোল তৈরী হয়েছে, আপনি দেখবেন প্রফুল্ল সেন মহাশয়ের আমলের লেভি রোল এবং আজকের লেভি রোলে অনেক তফাৎ। সেই আমলের একটা লোকেরও নাম নেই। কেন নেই? না, সরকার তিন একর জমির সিলিং এর ছাড় দিয়েছেন। যে যত পেরেছেন, তিন একর সিলিং করে ফেলেছেন। দফা শেষ করে দিয়েছেন। আর ১০ একর অসেচ জমির উপর আপনি লেভি করছেন, কোথায় পাবেন লেভি রোলের নাম? লেভিতে ধান পাওয়া গেল না, ডিহোর্ডিং দুর্নীতি মুক্ত প্রশাসন যন্ত্র না থাকার ফলে করতে পারলেন না, কর্ডনিং ডিফেক্টিভ হ'ল, কি হবে পশ্চিমবাংলার অবস্থা যে, জুন মাসে, এই খাদ্যনীতি যদি ব্যর্থ হয়, সরকার যদি সংগ্রহ করতে না পারেন। পাঁচ লক্ষ টনের মধ্যে অন্ততঃ পক্ষে তিন লক্ষ টন যদি সংগ্রহ না করতে পারেন দ্রব্যমূল্য বৃদ্ধি কমবে না। দেশের মানুষ না খেয়ে মারা যাবে। এই যে আশঙ্কা, এই যে ভয়াবহ দিন, এই দিনের জন্য প্রস্তুত হবার আহ্বান, সেই দিনের মোকাবিলা করবার যে পথ, সেই পথ নির্দেশ কি আছে এই রাজ্যপালের ভাষণের মধ্যে? আজকে কি দেখছি আমরা পশ্চিমবাংলায়? আজকে আমরা পশ্চিমবাংলায় দেখছি, যাঁরা বুদ্ধিজীবি, যাঁরা ডাক্তার, যাঁরা ইঞ্জিনিয়ার, তাঁরা আজকে পথে এসে দাঁড়িয়েছেন আন্দোলন করবার জন্য। আজকে আমরা কি দেখছি শিক্ষক সমাজের মধ্যে? প্রাথমিক শিক্ষক বলুন, মাধ্যমিক শিক্ষক বলুন, কলেজ শিক্ষক বলুন, বিশ্ববিদ্যালয় শিক্ষক বলুন, তাঁরা আজকে পথে এসে দাঁড়িয়েছেন। আর পথের যারা মানুষ ছিলেন তারা উচুতে উঠেছেন। এবং যাদের হাতে থালা ছিল তার থালা চলে গিয়েছে, যার পরনে বস্ত্র ছিল, তার বস্ত্র চলে গিয়েছে, যার পেটে অন্ন ছিল তার পেটে আজকে আর অন্ন যাচ্ছে না। পথের মানুষ তো পথে আছেনই। মুষ্টিমেয় কয়েকজন ছাড়া সমস্ত সম্প্রদায়ের লোক আজকে পথে এসে দাঁড়িয়েছে, এই হচ্ছে পশ্চিমবাংলার চিত্র। এই চিত্র আজকে দেখি, যারা স্কুল, কলেজ থেকে পাশ করে বেরোচ্ছেন, তাদের সামনে আজকে কি দেখা যাচ্ছে? তাদের যে ক্রিয়েটিভ এনার্জি--মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ম্যান পাওয়ার--ভারতবর্ষের যে জনসংখ্যা, ইট ইজ এ্যান এ্যাসেট অব দি কান্ট্রি। সেই জনশক্তি এ্যাসেট হবে কখন? যদি তাকে প্রোডাকটিভ পথে নিয়ে যেতে পারি। তাদের যদি প্রজিটেবলি এনগেজ করতে পারি। আজকে স্কুল, কলেজ বা বিশ্ববিদ্যালয় থেকে বেরিয়ে এসে ছাত্ররা কি দেখছে--সামনে তার যে একনমিক ক্রিয়েটিভ এনার্জি, তার যে সৃজনী শক্তি সেই সৃজনী শক্তি আজকে দমিত হয়ে যাচ্ছে। তারা তাদের ভবিষ্যৎ দেখছে অন্ধকার, তার ফলে কি হচ্ছে, একদিকে হতাশা, আর একদিকে সন্ত্রাস দলের সঙ্গে তাদের সংযুক্তি।

আজকে দিকে দিকে যে দেখতে পাচ্ছি অগ্নি স্ফুলিঙ্গের আভা, খণ্ড খণ্ড যুদ্ধ, যে আগুন লাগতে আরম্ভ করেছে, এর ফল সেই তীব্র বেকার সমস্যা। বেকার সমস্যা সমাধানের জন্য সরকার ক্র্যাশ প্রোগ্রাম করেছেন, সরকার বলেছেন যে, সেল্‌ফ-এমপ্লয়মেন্টের জন্য কাজ করেছি কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা যদি খুঁটিয়ে দেখেন তাহলে দেখবেন যে এই যে ব্যাংক ন্যাশন্যালাইজেশন, এই ন্যাশন্যালাইজ্‌ড ব্যাংক-এর যদি সহযোগিতা পরিপূর্ণভাবে সরকার না পান তাহলে একটাও সেল্‌ফ-এমপ্লয়মেন্ট স্কিম সাকসেসফুল হবে না, এমনভাবে স্কিম করা হয়েছে এবং যে ইতিহাস আছে ন্যাশন্যালাইজ্‌ড ব্যাংক-এর--দেখা গেছে, সরকার বেকার ছেলেদের চাকরি দেবার জন্য যে সমস্ত পরিকল্পনা নিয়ে ব্যাংকের কাছে যাচ্ছে, ব্যাংকের অথরিটি এমন অনমনীয় ভাব, ব্যাংক অথরিটির এমন অসাধু ভাব, যার জন্য, কেন্দ্রীয় সরকারের টাকা--আমি জানিনা কত টাকা দেখবেন, শুধু এই পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষে অনেক জায়গায় সমস্ত টাকা ফেরত চলে যাবে কেন্দ্রীয় সরকারের কাছে ৩০শে মার্চের মধ্যে খরচ করতে না পারলে।

সেটা আপনারা খরচ করতে পারবেন না এই সব ন্যাশন্যালাইজ্‌ড ব্যাংকের অথরিটির মনোভাবের জন্য, অসহযোগিতা ও আচরণের জন্য। অথচ সেল্‌ফ-এমপ্লয়মেন্টের সাহায্যে যখন বেকার সমস্যার সমাধান করতে যাচ্ছেন তখন সেই বেকার সমস্যার সমাধান হচ্ছে না। যে ট্রেনিং বা শিক্ষাবাবদ ব্যয় সেটা বেকার ভাতায় পরিণত হবে, কোন সেল্‌ফ-এমপ্লয়মেন্ট হবে না। আজকে পশ্চিমবাংলার এই ভয়াবহ চিত্র, আপনারা শান্তি শৃঙ্খলার কথা বলছেন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কয়েকদিন আগে উপনির্বাচনের দিন আমি গাইঘাটা কেন্দ্রে গিয়েছিলাম--কলকাতার মত বড় বড় শহরে কোথাও কোথাও ফল্‌স ভোটিং হয় শুনেছি, চোখে কখনো দেখিনি, গাইঘাটা কলকাতা শহর নয়, একটা গ্রামাঞ্চল কেন্দ্র--সেখানে কি দেখলাম, রিভলবার নিয়ে ২০।২৫টি ছেলে ৩।৪টি জিপে করে ঘুরে বেড়াচ্ছে। রিভলবার নিয়ে যারা ঘুরছে তাদের কেউ বলে নব-কংগ্রেসের ছেলে, কেউ বলে যুব-কংগ্রেসের ছেলে, কেউ বলে এস, এস, পি,-র ছেলে, কেউ বলে আর, এস, পি,-র ছেলে আবার কেউ বলে ওরা সমাজ-বিরোধী। যে দলেরই লোক হোক না কেন, তারা সমাজ-বিরোধী। নির্বাচনের দিন যারা রিভলবার নিয়ে ঘুরে বেড়াচ্ছে, তারা এর সুযোগে শুধু আদি কংগ্রেসের লোককে মারবে না, শুধু নব-কংগ্রেসের লোককে মারবে না, তারা শুধু আর, এস, পি,-র লোককে মারবে তা নয়, তারা আমাদের পবিত্র যে অধিকার, যে গণতান্ত্রিক অধিকার যে নির্বাচনে আমরা আমাদের খুশী মত ভোট দেব সেই অধিকার পর্য্যন্ত কেড়ে নেবার জন্য ঘুরে বেড়াচ্ছে। আর আমাদের মহামান্য রাজ্যপালের, মহামান্য সিদ্ধার্থ শঙ্কর রায়ের পুলিশ নীরব দর্শক, অসহায়। কেউ কেউ বলেন যে এদের প্রত্যক্ষ যোগ আছে, কিন্তু আমি বিশ্বাস করি না, আমি নিজে দেখেছি পুলিশ অসহায়। কিছু কিছু প্রিসাইডিং অফিসার--আমরা জানি যে তারা কাঁপতে কাঁপতে লিখে দিয়েছেন যে আমাদের কাছ থেকে বানঞ্চ অফ ব্যালট পেপারস নিয়ে গিয়ে সিল দিয়ে দিয়েছে। রিটার্নিং অফিসার ইলেকশন কমিশনারের কাছে নোট পাঠিয়ে দিয়েছেন তার জন্য আগামী ২৮ তারিখে আবার সেই সব জায়গায় নির্বাচন হচ্ছে এবং এটা আপনারা কাগজে দেখেছেন। অনেক প্রিসাইডিং অফিসার আছেন, যারা বলেছেন আমরা লিখে দেব না, কারণ লিখে দিলে আমরা জানি কাল আমাদের জীবন থাকবে না, আমরা জানি আমরা যদি লিখে দিই তাহলে আমাদের ফিরে যাবার সময় রাস্তাতেই মেরে ফেলা হবে। এই রকম অবস্থা হচ্ছে নির্বাচনের। প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়, ব্যাথায় নয়, রাগে নয়, অভিমানে নয়, হতাশায় নয়, ক্ষোভে ভারতবর্ষের রাষ্ট্রপতি মহাশয়কে যে চিঠি লিখেছেন তার কয়েকটি লাইন আমি পড়ে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সভার দৃষ্টিতে আনছি। একটা এনকোয়ারী কমিশন চেয়ে তাতে তিনি লিখছেন---

"I feel it my duty to tell you that if this request is denied, then the confidence of citizens of our country in free and fair elections which has already been shaken to a great extent shall be completely lost, sounding the death knell of parliamentary democracy in our country. Though advanced in years. I cannot allow myself to be a mute spectator to see my life's ideals perish and remain unconcerned or inactive about it."

[ 6-55—7-05 p.m. ]

আপনি কোন দল, ব্যক্তিগত মানুষের কথা বলছি না। আমি বলছি কুমার দীপ্তিবাবু যে দলে আছেন সেই দলই চেষ্টা করেছিলেন গণতন্ত্রকে রক্ষা করার জন্য। গণতন্ত্রকে রক্ষা করার জন্য সারা বিশ্বের মানুষ আজ সংগ্রাম করছে। কিন্তু ভারতবর্ষে গণতন্ত্র থাকবে কিনা সেটাই আজ বড় প্রশ্ন। সেই গণতন্ত্রকে যদি রক্ষা করতে হয় তাহলে সেইরকম অবস্থার সৃষ্টি করতে হবে। প্রতিটি নাগরিক সে যে দলেই ভোট দিক না কেন তার যেন সেই অধিকার থাকে অবাধ ভোটাধিকার। কিন্তু প্রাপ্তবয়স্ক ভোটাধিকার ব্যবস্থা যে সরকার করতে পারেননি সেই সরকারের রাজ্যপালের ভাষণকে স্বাগত জানান উচিত কিনা সেটা বিচার করতে হবে। এই ভাষণের উপর স্বাগত জানাবার জন্য শ্রদ্ধেয় অজয় মুখার্জি যে প্রস্তাব রেখেছেন তাকে কিছুতেই সমর্থন করা যায়না এইজন্য

This address of the Governor does not reflect the true picture, the true needs of the people of West Bengal.

এই কারণের বিবেকের স্বার্থে অন্তর থেকে এই ভাষণকে স্বাগত জানাতে না পেরে এই প্রস্তাবের বিরোধিতা করার জন্য দাঁড়িয়েছি।

**Shri Satya Ranjan Bapuli:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ কিছুক্ষণ আগে সভায় উত্তপ্ত হয়েছিল গতকাল জয়নাল সাহেব যে মন্তব্য করেছিলেন। তার নিষ্পত্তি আজ ছাড়িয়েছেন আমাদের কৃষিমন্ত্রী। অর্থাৎ সি, পি, আই,-এর সঙ্গে আমাদের নৌকা যে জোড়া ছিল সেটা ছেড়ে গেছে। আমি বিশ্বাস করি উপমুখ্যমন্ত্রীর সঙ্গে যে কথা হয়েছিল তাতে সবচেয়ে বেশ পরিষ্কার পরিচ্ছন্ন হয়ে গেছে। এটাই স্বাভাবিক। আমরা এখানে সকলে জনসাধারণের দুঃখের কথা বলছি, খাদ্যনীতির কথা বলছি। এখানে জনসাধারণের কথায় সকলের প্রাণ ফেটে যাচ্ছে। অন্ততঃ এটাই মনে হচ্ছে এ্যাসেম্বলী-র মধ্যে বসে যে জনসাধারণের দুঃখে সবাই দুঃখিত। আমি খাদ্যনীতি সম্বন্ধে দুটি কথা বলব। আমাদের সি, পি, আই, বন্ধুরা খাদ্যনীতি সংগ্রহে সাহায্য করেছেন বলে জানা নেই। আমি বিশ্বাস করি আমরা প্রতিটি এলাকায় আমাদের নেতার নির্দেশমত খাদ্য সংগ্রহে আমরা আমাদের নিয়োজিত করেছি যদিও বাজারের দাম বেশী ছিল তবুও তারা ন্যায্যমূল্যে ধান দিয়েছে। আমার মত কনসটিটিউয়েনসী-তে ১০ হাজার কুইন্টাল ধান আমরা সংগ্রহ করেছি। আমার মত মন্তব্য রাখার সাহস সি, পি, আই,-এর আছে কিনা জানিনা। (কমিউনিস্ট বেঞ্চ থেকেঃ আমরা করেছি।) কিন্তু আমি আজ পর্যন্ত এ এ্যাসেম্বলীতে কোথাও কোন স্টেটমেন্ট পাইনি না কোন বন্ধুও কিছু বলেননি যে আমরা এত ধান সংগ্রহ করে দিয়েছি। আমরা ভেতরে ও বাইরে জনসাধারণের দুঃখের কথা বলি, কিন্তু তাদের প্রকৃত উপকার করার জন্য কতটুকু কাজ আমরা করেছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খাদ্যনীতির কথা একটু বলব। ২৬ বছর আমরা স্বাধীনতা পেয়েছি, আজ পর্যন্ত আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারিনি, দেশকে খাদ্য দিতে পারিনি এটা স্বীকার করতেই হবে। আমাদের এটা স্বীকার করতে হবে যে খাদ্যের জন্য ২৬ বছর পরেও আজকে লোকের কাছে অত্যন্ত কঠিনভাবে এগিয়ে যেতে হচ্ছে। খাদ্যের জন্য আমরা সংগ্রাম করছি, আমাদের সাথে সি, পি, আই, ভাইরা নিশ্চয়ই সংগ্রাম করবেন। এ্যাসেম্বলীর ভেতর সংগ্রামের কথা বলে বাইরে সেই সংগ্রামকে চেপে দিলে চলবে না। আজকে সংগ্রাম যদি না করি তাহলে সকলকেই মারা যেতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে একটা জায়গা আমি লক্ষ্য করেছি একটু ভুল আছে। ১৩ নম্বর দফাতে আমার মনে হয় এটা প্রিন্টিং মিসটেক হয়েছে, বলা আছে যে ঝাড়গ্রাম, সুন্দরবন পার্বত্য এলাকা। কিন্তু দুঃখের কথা সুন্দরবন পার্বত্য এলাকা নয়। সুতরাং এটা ঠিক ছাপা হয়নি। মাননীয় রাজ্যপালের ভাষণে আমি আশা করেছিলাম নতুনত্ব কিছু থাকবে, কিন্তু তা নেই। সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড একটা হয়েছে কিন্তু সেটা অটোনমাস বোর্ড নয়। অটোনমাস বডি না হওয়ার জন্য সুন্দরবনের সমস্যা সমাধান হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্যের কথা সকলেই বলেন কিন্তু সমাধানের কথা কেউ বলছেন না।

আমি সেই সমাধানের কথা বলছি। আজকে কয়েক লক্ষ একর জমি সুন্দরবনে চাষ হয় না। দীর্ঘ ২৬ বছরে সেই সমস্ত এলাকায় চাষের কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমি আশা করেছিলাম রাজ্যপালের ভাষণে সুস্পষ্ট ঘোষণা থাকবে যে সুন্দরবনের যে এলাকায় চাষ হয়নি সেই সমস্ত এলাকায় চাষের ব্যবস্থা করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা স্লুইস করতে ১ লক্ষ টাকা খরচ হয় কিন্তু তার আউটপুট কৃষি দপ্তর-এর মদতে ৭৫ হাজার টাকার ফসল প্রতি বছর পাওয়া যায় না। আজকে সেখানে ৫শো স্লুইস দরকার সারা সুন্দরবনে সেখানে ১০টি স্লুইস এ বছরে হয়নি। আজকে আমরা খাদ্য সমস্যার কথা বলছি, যদি সারা সুন্দরবন এলাকায় চাষের ব্যবস্থা করা হত তাহলে এই সুন্দরবন সারা পশ্চিমবঙ্গের লোককে খাওয়াতে পারত। বিগত ২৬ বছর ধরে এই সুন্দরবন উপেক্ষিত ছিল, সেজন্য খাদ্যের এই অবস্থা দাঁড়িয়েছে। আজকে কৃষিমন্ত্রী সেখানে ডিপ টিউবওয়েল বসাচ্ছেন। যুক্তফ্রন্টের আমলে সেখানে এইরকম কোন পরিকল্পনা ছিল না, আজ সেখানে ডিপ টিউবওয়েল বসছে। আমাদের সুন্দরবনে ২ ২০০ মাইল এমব্যাঙ্কমেন্ট বাউণ্ডারি মেনটেন করতে হয় তারজন্য খরচ হয় ১ কোটি ৩৪ লক্ষ টাকা। আমাদের মহান নেত্রীর আশীর্বাদে যদিও সুন্দরবনের একটা ডেভেলপমেন্ট বোর্ড হয়েছে সেখানে ১৯৭৪-৭৫ সালের জন্য দেওয়া হয়েছে মাত্র ৪২ লক্ষ টাকা সেটা নিউ বর্ন বেবির নার্সিং করার পক্ষে কিছুই নয়। আমরা যদি সৎ প্রচেষ্টার মধ্য দিয়ে খাদ্য সমস্যার সমাধান করতে চেষ্টা করি তাহলে আমি বলব প্রথমেই রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল অনাবাদি জমিগুলিকে চাষাবাদী করা হবে, সুন্দরবনের জমিগুলিকে দো-ফসলী করার চেষ্টা করা হবে। তবেই আমরা খাদ্য সমস্যা সমাধানের পথ দেখাতে পারব।

[ 7-05—7-15 p.m. ]

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সুন্দরবন একটা বিস্তীর্ণ এলাকা কাজেই কুল্পী, পূর্ব এবং পশ্চিম মগরাহাট এই সমস্ত এলাকাগুলি যদি সুন্দরবনের সঙ্গে যুক্ত করে দিয়ে সুন্দার-বনে যে সমস্ত সুখসুবিধা আছে সেগুলো ওখানেও দেওয়া যায় তাহলে আমরা খাদের দিকে যথেষ্ট এগিয়ে যেতে পারব। আমি আর একটা কথা পরিষ্কারভাবে বলতে চাই যে, আমরা দেখতে পাচ্ছি পার্বত্য অঞ্চলের দুটি জায়গায় পরিকল্পনা করা হয়েছে অথচ সুন্দরবন এলাকায় কোন পরিকল্পনা করা হয়নি। সুন্দরবনের কথা যদি রাজ্যপালের ভাষণে থাকত তাহলে সুন্দরবনবাসীরা বুঝত রাজ্যপালের কাছ থেকে আমরা কিছু পেয়েছি। এই মন্ত্রী-সভা কি করেছে সেটা শুধু রাজ্যপালের ভাষণে আছে। আমাকে আর সময় দিচ্ছেন না বলে আমি এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার সময় সঙ্কীর্ণ এটা যখন আগেই জেনেছি তখন বুঝতে পারছি বেশী কিছু বলা যাবেনা। যাহোক, এই অল্প সময়ের মধ্যে আমি আপনার মাধ্যমে দু-একটা কথা বলতে চাই। এই দুদিন ধরে বিধানসভায় যেভাবে আলোচনা এবং সমালোচনার আলোকপাত হয়েছে তাতে পশ্চিমবাংলার মানুষের সামনে যে দুর্গতি ফুটে উঠেছে সেকথা অস্বীকার করলে চলবেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তাঁর ভাষণে দুটি লাইনে প্রারম্ভিক পর্যায়ে স্বীকার করেছেন জনগণের দুঃখ দুর্দশা আছে, অভাব আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণ সমর্থন করে আপনার মাধ্যমে দু-একটা কথা বলতে চাই। পশ্চিমবাংলার মানুষের সামনে আজকে মূলতঃ যে সমস্যা সেটা হচ্ছে খাদ্য সমস্যা। গত ২ মাস আগে যেভাবে দিকে দিকে তিন টাকা, সাড়ে তিন টাকা, চার টাকা দরে চালের কে,জি বিক্রি হতে লাগল তার ফলে মানুষের দুর্ভোগ একেবারে চরমতম শিখরে গিয়ে পৌঁছল। কাজেই এই সমস্যার সমাধান আমরা যদি না করতে পারি তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার ভাগ্যে যে দুর্যোগের ঘনঘটা নেমে আসবে তাতে আমরা কেউ রেহাই পাবোনা। পশ্চিমবাংলার উন্নতির জন্য কি করা যায় তার জন্য মন্ত্রীসভা যে চেষ্টা চালিয়ে যাচ্ছেন সততা এবং নিষ্ঠার সঙ্গে সেটা আমরা বুঝতে পারছি। সামগ্রিকভাবে পশ্চিমবাংলায় একটা অগ্নিগর্ভ অবস্থা আমরা দেখছি কিন্তু সঙ্গে সঙ্গে এটাও দেখছি কোথায় যেন একটা

ফাঁক এবং ত্রুটি থেকে যাচ্ছে এবং তার মাধ্যমে একটা অস্পষ্ট ভাব ফুটে উঠেছে। মাননীয়, ডেপুটি স্পীকার মহাশয়, আপনি দেখেছেন ৩।৪ টাকা দিলে এক কেজি চাল পাওয়া যাবে, সাড়ে তিন টাকা কেজি দিলে সার পাওয়া যাবে, ১৩ টাকা দর দিলে সর্ষের তেল পাওয়া যাবে। আমার জিজ্ঞাস্য হচ্ছে কিভাবে এগুলি আসছে, কোথা থেকে আসছে, ন্যায্য দরে কেন পাওয়া যাবেনা এবং বেশী দাম দিলে কেন পাওয়া যাবে। এই যে ব্যাপার চলছে তাতে আমি মনে করি একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে পশ্চিমবাংলার মানুষের স্বার্থের জন্য বিশেষ করে সারের ক্ষেত্রে একটা কমিটি বা কমিশন করা দরকার যে কেন ন্যায্য মূল্যে সার পাওয়া যায়না এবং বেশী মূল্য দিলে কেন পাওয়া যায়। আজকে গমের চাষীরা নিজেদের জমি ফেলে রাখেনি। কিন্তু একথা ঠিকই যে চাষীদের যে দুর্ভোগ ভোগ করতে হল, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পাট--আজকে আমরা ৪০ লক্ষ গাঁট উৎপাদন করেছি, আমরা ৪ লক্ষ গাঁট মেস্তা উৎপাদন করেছি, আর আমরা কিনেছি ২ লক্ষ গাঁট। আমরা দেখেছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রামের দিকে চাষী গিয়েছে জুট কর্পোরেশন অব ইণ্ডিয়ার কাছে, চাষীর কাছ থেকে পাট নেয়নি। দালালকে খাড়া করে দিয়ে সেখান থেকে পাট নিয়েছে। তার গ্রেড যেটা টপ গ্রেড তাকে বটম করে দিয়েছে, বটমকে ক্রস করে দিয়েছে, করে দিয়ে চাষীকে ফাঁকি দিয়েছে। এই যে ফাঁকি, এই যে অন্যায়' এই যে চাষীদের প্রতি অবিচার সেই অবিচারের হাত থেকে রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে আরো একটু সজাগ, আরো একটু সতর্ক দৃষ্টি দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বেকারের কথা এখানে আমাদের প্রদ্যুত মহান্তি মহাশয় তুলেছেন কিন্তু একথা না বললেত চলেনা যে পশ্চিমবাংলার সরকার গত ২৬ বছরের মধ্যে এই রাজ্যে যদি আমাদের ২ লক্ষ সরকারী কর্মচারী থাকে আর সেখানে এবার যদি রাজ্যপালের ভাষণে ৪৩ হাজার লোককে যদি আমরা সরকারী কর্ম দিয়ে থাকি তাহলে হিসাবটা করলে দেখতে পাওয়া যাচ্ছে যে গত ২৫ বছরে চাকরীর ক্ষেত্রে যে পরিমাণ বেকার লোককে কর্ম দেওয়া সম্ভব হয়েছিল এক বছরে যা পড়ে এই দু'বছরে তার ডবল কাজ দেওয়া হয়েছে। তবুও আজকে বেকার আছে সেই বেকার সমস্যা সমাধানের জন্য প্রডাকটিভ স্কীম তৈরী করতে হবে এবং সেই স্কীম তৈরী করে বেকার ছেলেদের কর্মে বিনিয়োগ করতে হবে, অর্থাৎকে কর্মের মধ্যে বিনিয়োগ করাতে হবে। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমি যদি উপদেশ দিতে যাই তাহলে সেটা শুধু ভান দেখাবেনা কিন্তু একথা যদি না বলি তাহলে নিশ্চয়ই আমাদের পক্ষে সেটা ঠিক হবেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ২৫ বছর ধরে যে একটা যন্ত্রণায় আমরা ভুগছিলাম, কোন সদস্য সেকথা উল্লেখ করলেনা যে এই সরকার আসার পর এই রাজ্য সাম্প্রদায়িকতা মুক্ত। আজকে রাজ্যপালের ভাষণে একথা যদি উল্লেখ থাকে তাহলে নিশ্চিতভাবে একথা বলা যায় যে অসত্য কথা সেখানে লেখা হয়নি। একথা তো আজকে স্বীকার করা উচিত ছিল কিন্তু কোন মাননীয় সদস্যই একথা বলেননি। মাননীয় সদস্যরা একথা বলেননি যে যারা অনুন্নত শ্রেণীর মানুষ, যারা আদিবাসী, যারা খেটে খাওয়া মানুষ, তাদের কিছু কর্মসংস্থানের, তাদের আর্থিক পুনর্বাসনের জন্য এই সরকার যে সতর্কতা ও নিষ্ঠার সঙ্গে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে তাকে তো সাধুবাদ জানান উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সেইজন্য আমি যখন বলি তখন আমি একথা সরকারকে বুঝিয়ে বলার চেষ্টা করি। আজকে দিকে দিকে যেভাবে সবুজ বিপ্লব ঘটানর চেষ্টা চলছে এই সবুজ বিপ্লবে আমরা কি দেখতে পাচ্ছি, আজকে সময়মত জল পাওয়া যায়না, আজকে সারের কথা গেল। বীজের কথা, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বীজ তো ভারতবর্ষের বাইরে থেকে আনতে হয়না। এবার আমরা দেখতে পেলাম গম চাষের সময়, আজকে এফ, সি, আই-এর গোডাউন থেকে বীজ পাঠিয়ে দেওয়া হয়েছিল তা চাষের কাজে লাগলোনা। কিন্তু বীজ যদি আমরা পাঞ্জাব থেকে ও হরিয়ানা থেকে আজকে আমরা গ্রহণ করতে পারি, কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যেটা আমরা রিকুইজেশন দিয়ে সেই বীজ আনতে পারি এবং সেই বীজ ঠিক সময় মত আমরা সরবরাহ করার জন্য আগে থেকেই যদি প্রচেষ্টা নিই তাহলে সরকারের যে উদ্যোগ বা উদ্দেশ্য বা সরকারের যে ইচ্ছা সেটা বাস্তবায়িত হতে সাহায্য করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমার বক্তব্য রাখতে গিয়ে আমি একথাই বলবো যে ,যে দেশে মুদ্রাস্ফীতি, যেখানে আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে সেখানে আজকে পণ্য উৎপাদন করতেই হবে। সেই সঙ্গে সঙ্গে অর্থ-

নৈতিক কাঠামোটা আরো শক্তভাবে নিয়ন্ত্রণ করতে হবে। তা যদি না হয় আগামী দিনে পশ্চিমবঙ্গের ভবিষ্যত অত্যন্ত খারাপ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বললেন আমাদের আর, এস, পি, বন্ধু বক্তৃতার সময় যে আমরা নাকি সব পতাকা ছিঁড়ে দিয়েছি সেই পতাকার কাপড় ঐ অনুন্নত সম্প্রদায়ের লোকদের--যাদের পরার কাপড় জোটেনা, সেটা নাকি হতো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর, এস, পি'র বন্ধুরা ত নেই, ওঁরা যখন যুক্ত ফ্রন্টের সরকারের সময় যত রাস্তাঘাট যেখানে গিয়েছেন এত লাল ত্যানা আমদানী হয়ে গেল, লাল ন্যাকড়া আমদানী হয়ে গেল তা দিয়ে শুধু যে ফ্ল্যাগই হ'ল তা নয়, গলাতে শেষ পর্যন্ত, চার হাত দৈর্ঘ্য এবং চার হাত প্রস্থ, বেঁধে কলকাতা মহানগরীতে দৈনিক একটা করে মিছিলে যেতেন। এরজন্য কত কাপড় লাগতো সেকথা তো বললেন না, তখন যে লাল শালু বাজারে অভাব হয়ে গিয়েছিল সেকথা তো স্বীকার করেননি। কাজেই ঐ সব কাদা ছোড়াছুড়ি করে লাভ নেই, সেকথার পুনরাবৃত্তিও করে কোন লাভ নেই। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই যে পশ্চিমবাংলা বর্তমানে যে অগ্নিগর্ভ অবস্থায় দাঁড়িয়ে আছে সেখানে কাউকে কটাক্ষ করে বা কারো সমালোচনা করে বা পশ্চিম বাংলার মানুষকে বাইপাশ করে যাওয়ার উপায় নেই এবং তা করতে গেলে পশ্চিমবাংলার মানুষ তাকে ক্ষমা করবে না। তাই গঠনমূলক কর্মসূচী নিয়ে আগামী দিনের ভবিষ্যতকে তৈরী করার জন্য সকলকে একত্র হয়ে হাতে হাত মিলিয়ে কাজ করতে হবে, এবং দেশের শান্তি শৃঙ্খলা বজায় রেখে আমাদের কাজকর্ম সঠিকভাবে পরিচালনা করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম্।

[ 7-15—7-25 p.m. ]

**Shri Rabindra Nath Bera :**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করি এবং এই সমর্থন করে আপনার মাধ্যমে দু-একটী কথা হাউসের সামনে রাখতে চাই--সময়ের দিকে লক্ষ্য রেখে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীমতী গীতা মিত্র তার বক্তব্যে একটা কথা বলেছেন যে মেদিনীপুরে খাদ্য সংগ্রহ অভিযানে সি পি, আই-দের যৌথভাবে কোন প্রয়াস করা হয় নাই বা কোন কমিটিও গঠন করা হয় নাই। কংগ্রেস আমি জানি সি, পি, আই সদস্যদের মিটিং ডেকে সংগ্রহ অভিযানের যৌথ প্রয়াসের কথা বলেছেন, এবং সমস্ত ব্যাপার নিয়ে আলোচনা করেছেন। তা সত্ত্বেও আজকে হাউসে একথা বলা গেল কেন এটা বুঝতে পারিনা। আমরা জানি মেদিনীপুরে সংগ্রহ অভিযান চলছে--সারা পশ্চিমবাংলায় এই সংগ্রহ অভিযান চলছে। আমাদের সংগ্রহের লক্ষ্যমাত্রা পূরণের জন্য আপ্রাণ চেষ্টা করে চলেছেন আন্তরিকভাবে এটা ঠিক যে আমরা দেখেছি রাজ্যপালের ভাষণেও আছে যে প্রথমে উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য্য হয়েছিল ৫০ লক্ষ মেট্রিক টন। তারপর রাজ্যপালের ভাষণে সেটাকে ৪২ লক্ষ মেট্রিক টন ঠিক করা হয়েছে। এই যে লক্ষ্য মাত্রা ৮ লক্ষ মেট্রিক টন হলো--এর ফলে স্বভাবতঃ সংগ্রহও কম হবে। আর ধানের যে সংগ্রহ মূল্য ধার্য্য করা হয়েছে সেই সম্পর্কে আমার বক্তব্য রাখা উচিত বলে আমি মনে করি। অনেক জায়গায় ভয়ে এই বক্তব্য রাখা সম্ভব হয় নাই। অনেকে জানেন ধানের দাম বাড়ানোর কথা যদি বলা হয় তাহলে বলা হবে দালাল। এই উৎপাদন মাত্রা ৮ লক্ষ মেট্রিক টন কম হবার ফলে ঘাটতি থাকবে এবং দামেরও প্রতিযোগিতা চলবে খোলা বাজারে। যদিও সরকারী নির্ধারিত দাম কুইনটাল প্রতি ৭০ থেকে ৭৩ টাকা মেদিনীপুরে দেখেছি বিভিন্ন-ভাবে সমস্ত চাষী---বড় চাষী, প্রান্তিক চাষী, ছোট চাষী সকলের একটা মিলিত আন্দোলন গড়ে উঠেছে যে ৭৩ টাকা কুইনটাল ধান্ সংগ্রহ করা আর সম্ভব নয়। এটা হলো চাষীদের পক্ষ থেকে আন্তরিকভাবে এই দামে ধান দেওয়া মনের দিক থেকে সম্ভব হচ্ছে না। তবুও সংগ্রহ অভিযান সরকারী স্তরে ও পার্টি স্তরে আন্তরিকভাবে চালানো হচ্ছে।

তারপর সি এ, ডি, পি সম্পর্কে নূতনভাবে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। এ একটী নতুন পরিকল্পনা। সহরে যেমন সি, এম ডি, এ-র কথা বললে সহরের মানুষ নতুনভাবে

চিন্তা করে, তেমনি গ্রামাঞ্চলে এই সি. এ. ডি. পি প্রকল্প একটা নতুন কথা। আমার এলাকায় এই সি. এ. ডি. পি-র উদ্বোধন করা হয়েছে। সেখানে এক বছর ধরে কাজ চলছে। এই সি. এ. ডি. পি বিল এই অধিবেশনে আনা হলে সেটা খুব আনন্দের ব্যাপার হবে। উদ্বোধনের সময় মন্ত্রীমহাশয় বলেছিলেন ওখানে একটা সি. এ. ডি. পি-র অফিস স্থাপনের কাজ চলছে। এরকম একটা ব্যবস্থা করা হোক। কিন্তু এখন পর্যন্ত সেই রকমের কোন ব্যবস্থা করা হয় নাই।

সরকার বন্যা নিয়ন্ত্রনের ব্যাপারে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছেন। তা সত্ত্বেও আমাদের দুরবস্থা কাটিয়ে ওঠার পক্ষে আরো ব্যবস্থা অবলম্বন করা প্রয়োজন। অবশ্য সরকারী প্রচেষ্টা প্রশংসনীয় সন্দেহ নাই। কিন্তু এই সমস্ত পরিকল্পনা কার্য্যকরী করতে গেলে জমি গ্রহণ প্রয়োজন এবং সেই জমির ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে যে জটিল বিধিব্যবস্থা আছে তা যাতে আরো সহজতর হয় তার ব্যবস্থা করা দরকার। তাহলে পরিকল্পনা রূপায়নের বাধা দূর হবে এবং আমরা তাড়াতাড়ি কাজের দিকে এগিয়ে যেতে পারবো।

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ সম্পর্কে আলোচনা করবার আগে আমি প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার সঙ্কটের যে চেহারা মাননীয় মন্ত্রী আব্দুস সাত্তার রেখেছেন আমি সেই সম্পর্কে দু একটা কথা বলতে চাই। আসলে প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চা হয়েছিল ঐতিহাসিক কারণে। আমাদের ধারণা সে চেষ্টা এখনও আছে। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে একচেটিয়া পুঁজিবাদের বিরুদ্ধে যে ১৭ দফা কর্মসূচী গ্রহণ করা হয়েছিল সেই ১৭ দফা কর্মসূচীর মধ্যে যে সব কথা বলেছিলেন তার প্রয়োজন এখনও আছে। যদিও কিছু কংগ্রেস নেতারা বা কেউ মনে করেন যে পি, ডি, এ ভেঙ্গে যাবে--বিধানসভার মধ্যে সে আসনে প্রতিফলন যাই হোক না কেন আমরা জানি বিশেষ করে পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের মনে পি, ডি, এ থাকবে তার অস্তিত্ব মানুষের মনের মধ্যে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহেশতলার মানুষ পূর্ণ রেশনের জন্য লড়েছে, সাত্তার সাহেবের পুলিশ সে মানুষের উপর গুলি চালাবার পর যে রক্ত ঝরেছে সে রক্ত কংগ্রেসেরও রক্ত এবং কমিউনিষ্ট পার্টির রক্ত। এই রক্তের বন্ধনে পি, ডি, এ তৈরী হয়েছিল এটা বোঝা দরকার ১৯৬৫-৬৬ সালে যারা কংগ্রেসের অনুগামী ছিল যারা কংগ্রেসকে ভোট দিয়েছে আর ১৯৭২ সালে যারা কংগ্রেসকে ভোট দিয়েছে তারা অনেক র‍্যাডিক্যালাইজ। আমি কলিকাতার রাজপথে দেখেছি কলকাতার রাজপথে যে সমস্ত যুবকরা রাত জেগে লিখেছে--"বিধান নগরের বিধান হবে পুঁজিবাদের কবর হবে," তারা সব পশ্চিমবাংলায় আছে, হয়তো তারা এই বিধান-সভায় নেই, কিন্তু তাদের প্রতিনিধি আছেন। আমি বিশ্বাস করি গণতান্ত্রিক মোর্চা থাকবে। নতুন সংগ্রামের মধ্য দিয়ে মানুষ এই মোর্চাকে এগিয়ে নিয়ে যাবে বিধানসভার মধ্যে তার প্রতিফলন যাই হোক না কেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ শুনলাম এবং মন্ত্রীমহাশয়দের কথাও শুনলাম। মন্ত্রীমহাশয়রা যে লম্বা বক্তৃতা করেছেন সে সম্বন্ধে আমি কিছু বলতে চাই না। আজকে আমার বক্তৃতা শুনে মনে হ'ল যে এই যে প্রচণ্ড খাদ্যের অবস্থা মানুষ প্রচণ্ড দুর্দ্দশার মধ্যে দিন কাটাচ্ছে, যে সঙ্কটের মধ্যে মানুষ আজ দিশেহারা--দরিদ্র মানুষকে তাদের একটা যুক্তি দেবার চেষ্টা করা হয়েছে যে এই যে খাদ্য সঙ্কট এই খাদ্য সঙ্কটের কারণ উৎপাদন কম। অনেক সদস্যই একথা বলেছেন এবং ডাঃ জয়নাল আবেদিন উৎপাদন বাড়াবার জন্য বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বললে হয়তো অনেকেই রেগে যেতে পারেন কিন্তু সকলেই জানেন যে সারা ভারতবর্ষ এবং পশ্চিম-বঙ্গ তো বটেই যে খাদ্যের সঙ্কট এই সঙ্কট খাদ্য কম উৎপাদনের জন্য নয়। এটা প্রমানিত খাদ্য সঙ্কটের কারণ উৎপাদন কমের জন্য নয়, এর সঙ্কট হচ্ছে খাদ্যের বাজারে খাদ্যের উপর একদল মুনাফাখোরের প্রভাব, সমস্ত খাদ্যের বন্টন ব্যবস্থা সরকারের হাতে না থাকায়, জনগণের নির্বাচিত প্রতিনিধিদের হাতে না থাকায় পুঁজিবাদী এবং মুনাফাখোরদের হাতে থাকার জন্য আজ এই অবস্থা। আমি একই তত্ত্ব পরিবেশন করবো যা থেকে বুঝতে পারবেন। ১৯৬১-৬২ সালে সারা ভারতবর্ষে খাদ্য উৎপাদন হয়েছিল ৮২৭ লক্ষ টন, এবং

সেই সময় পাইকারী মূল্য ছিল ১০১'৩ আর তার পরে ১৯৭০-৭১ সালে সে খাদ্যের উৎপাদন বাড়ে ১ হাজার ৪৬ লক্ষ টন। এই থেকে বোঝা যাবে যে ১৯৬১-৬২ তুলনায় ১৯৭০-৭১ সালে কত বেশী খাদ্য শস্য উৎপন্ন হয়েছে!

[ 7-25—7-35 p.m. ]

এই অবস্থায় কিন্তু পাইকারী মূল্য দ্বিগুন বেড়ে গিয়েছে। কেউ কেউ বলার চেষ্টা করছেন লোকসংখ্যা বেড়েছে। কিন্তু পাইকারী মূল্য যেখানে দ্বিগুন বেড়েছে সেই অনুপাতে জনসংখ্যা বৃদ্ধির হার অনেক কম। খাদ্যের উৎপাদন বাড়ছে, দ্রব্যের উৎপাদন বাড়ছে অথচ তার সম-বণ্টনের অভাব। বণ্টনের ব্যবস্থা করতে হবে সরকারকে এবং সামাজিক কর্তৃপক্ষকে। বণ্টন ব্যবস্থা সম্পূর্ণ বিপর্য্যস্ত হওয়ার দরুন এক দল লোভী সমাজের শত্রুদের কাজকর্ম-এর ফলে মানুষের খাদ্যের অভাব দেখা দিয়েছে। চিনির উৎপাদন ছিল কি রকম দেখুন ২রা জানুয়ারী। চিনির উৎপাদন হয়েছে গত বছর তার আগের বছরের চেয়ে ৮ লক্ষ টন। কিন্তু দেখুন পূর্বের তুলনায় চিনির দাম বেড়েছে কি রকম? ১৯৭০ সালে চিনির দাম ১'৮০ পয়সা, ১৯৭১ সালে ২'৩৫ পয়সা, ১৯৭২ সালে ৩'৩৫ পয়সা, ১৯৭৩ সালে ৪'৬০ পয়সা, এবং অনেক জায়গায় গ্রামে এবং শহরাঞ্চলে এর চেসে দাম বেড়েছে। চিনি ৮ লক্ষ টন বেশী উৎপাদন হওয়ার পরও দাম বেড়েছে। চিনির উপরে সরকারী দাম বাড়াবার পরেও সুগার মিল এসোসিয়েসান তথ্য দিচ্ছেন তারা ৫ কোটি ৬০ লক্ষ টাকা বেশী মুনাফা করছেন। সরকার তাদের মুনাফা বৃদ্ধিতে সাহায্য করলো এবং তারা মুনাফা বৃদ্ধি করলো, আমি জানি না এই টাকাটা কোথাও কোন রকম রাজনৈতিক কাজে লাগছে কিনা। এই অবস্থা কয়লার দিক থেকে দেখা যাক। কয়লার মূল্যবৃদ্ধি হচ্ছে। পশ্চিমবাংলায় যে কয়লার খনি আছে ১৯৭২ সালে জাতীয়করণের পর ১৯'৫৪ মিলিয়ন টন বেশী উৎপাদন হয়েছে। এর থেকে বোঝা যাচ্ছে কয়লা বাড়ছে এবং এই উৎপাদন করছে শ্রমিক এবং কৃষকরা। আজকে মাননীয় বন্ধ মন্ত্রী আমাদের বললেন উৎপাদন বাড়াতে শ্রমিক কৃষকদের উপদেশ দিতে। কয়লার উৎপাদন বেড়েছে। কিন্তু দুঃখের কথা ক্ষমতায় অধিষ্ঠিত লোকেরা জাতীয়করণের বিরুদ্ধে বক্তৃতা করছেন, কথা বলছেন। অথচ শ্রমিক, কৃষক উৎপাদন বাড়াচ্ছে, কিন্তু সে উৎপন্ন ফসল দ্রব্য কয়লা হোক, চিনি হোক সাধারণ মানুষদের কাছে বেশী দামে নিয়ে আসছে। জাতীয়করণের বিরুদ্ধে যে সব যুক্তি কোন কোন ক্ষেত্রে সে যুক্তি শয়তানের যুক্তি। এই জন্য আজকে অবস্থা ভাল করে বুঝাতে হবে। এদিকে সমাজতন্ত্রের কথা বলেন, গণতন্ত্রের কথা বলেন। উৎপাদন কম হয়েছে একথা ঠিক নয়। আজকে যে যুক্তি শুনতে পাই সেটা মিথ্যা যুক্তি, নিরপেক্ষ যুক্তি নয়। একদিকে সমাজতন্ত্রের কথা বলবেন, গনতন্ত্রের কথা বলবেন, অথচ দেশটা গাঁটছেড়া বাঁধা থাকবে পুঁজিবাদী দুনিয়ার সঙ্গে এবং আমাদের দেশে পুঁজিবাদী ধনতন্ত্রের অন্যায়, অবিচার অর্থনৈতিক ক্ষেত্রে বর্তমান থাকবে। বর্তমান অবস্থাকে রেখে উৎপাদন বাড়ালে জিনিষপত্রের দামও বাড়বে। দেখুন জাপানের কথা বলা হয়। এশিয়ার ভূখণ্ডে ধনতান্ত্রিক দেশের চূড়ামণি সেই জাপান, যারা সোভিয়েতের কথায় আঁতকে ওঠেন, তারা জাপানের উদাহরণ দেন। সেই জাপানে জিনিষপত্রের উৎপাদন প্রচুর পরিমাণে বেড়েছে, সেখানেও জিনিষপত্রের দাম ১৪ পারসেন্ট বেশী বেড়েছে। জাপানেও দু-গুন, তিন গুন জিনিষের দাম বেড়েছে। এটাই পুঁজিবাদী দুনিয়ার অর্থনৈতিক নিয়ম। এই দেশটাকে যদি পুঁজিবাদী দুনিয়ায় আটকে রাখি, যদি সমাজতান্ত্রিক পথে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা না করি, একচেটিয়া পুঁজির যে ব্যবসা তা যদি সরকার গ্রহণ না করেন, সমস্ত দেশ জুড়ে মানুষের খাদ্য শস্যের সম-বণ্টন করার যে বিপ্লবী উদ্যোগ, বলিষ্ঠ উদ্যোগ না নেওয়া হয় তাহলে জিনিষপত্রের দাম বাড়বে।

জিনিসপত্রের দাম উৎপাদন কম হওয়ার জন্য বাড়ে না। পুঁজিবাদ দুনিয়ায় যখন উৎপাদন বেশী হচ্ছে সেই সময় জিনিসপত্রের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। একথা আমাদের আজকে ভাল করে বোঝা দরকার। এবং সেই জন্য আজকে পশ্চিমবাংলায় ফেব্রুয়ারী মাসেই ধানের কি দর--যখন এই সবে ধান উঠেছে। প্রত্যেকটি জায়গায় চালের দাম অত্যন্ত বেশী। লেভির কথা উঠেছে এবং মাননীয় সাত্তার সাহেব যিনি একজন দায়িত্বশীল এবং মিষ্টভাষী

বলে জানতাম তিনি আক্রমণের ভঙ্গিমার বক্তৃতা করেছেন। আমি জানিনা আমাদের এমন কোন তথ্য নাই যে কে কত লেভি সংগ্রহ করেছেন। সত্য বাপুলি মহাশয়, তিনি আমার বন্ধু লোক তিনি বললেন যে সি, পি, আই সদস্যরা সহযোগিতা করেননি। আমি শুধু এখানে বলতে চাই এখানে বসে আছেন আমাদের অধ্যাপক হরশঙ্কর ভট্টাচার্য মহাশয়, সাত্তার সাহেব যা বললেন তিনি একজন অর্থনীতিবিদ, হরশঙ্করবাবুর এলাকায় তিনি লেভি আদায় ব্যাপারে প্রচণ্ডভাবে চেষ্টা করেছেন একথা স্যার আপনি জানেন। এবং তাঁর এলাকায় বোধ হয় পশ্চিমবাংলায় যেসব বিধান সভাকেন্দ্র আছে তার চেয়ে শতকরা ৬০ ভাগ আদায় হয়ে গেছে। নিতাই সরকার মহাশয় আছেন--তিনি একজন হেডমাষ্টার, তিনি তাঁর এলাকায় প্রচণ্ড পরিশ্রম করেছেন। আমি সাত্তার সাহেবকে বলবো এটা পরস্পরকে দোষারোপের ব্যাপার নয়--আত্ম-অনুসন্ধানের ব্যাপার আছে। নিজের দলের যারা ১৯৭২ সালের পরে বুঝেছেন কংগ্রেস ক্ষমতায় থাকবে তারা এই সমস্ত গ্রামাঞ্চলের মজুতদারদের আজকে সহযোগিতা করছে লেভি দিচ্ছে না। তাদের উপর আপনারা কি করেছেন? এই রকম এক্সজামপেল সেট করতে পারবেন? একথা জানাতে চাই যে বাংলাদেশের মানুষ যদি সঙ্কটের গভীরতা বুঝতে পারতেন তাহলে কিছুটা ভাল ফল পাওয়া যেতে পারতো। তা নাহলে সহযোগিতার পথ প্রশস্ত হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খাদ্য সঙ্কট এবং মূল্যবৃদ্ধির উপর বেশী কথা বলতে চাইনা। আমি আর একটি বিষয়ের প্রতি আমার বক্তব্য সীমাবদ্ধ রাখবো। শিক্ষার কথা উঠেছে এবং রাজ্যপালের ভাষণে শিক্ষা সম্পর্কে একটা অনুচ্ছেদে কিছু বলা হয়েছে। শিক্ষা সম্পর্কে যখন শিক্ষা বাজেট হবে তখন এ সম্পর্কে আলোচনা করা যাবে। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে এই কথা বলবো যে পশ্চিমবাংলায় শিক্ষায় সমান আগ্রহ ছিল কলোনিয়াল সিসটেমের মধ্যেও। কিন্তু আজকে আমি অবাক হয়ে যাচ্ছি যে ১৯৬১ সালে যে সেনসাস রিপোর্ট এবং ১৯৭১ সালের যে সেনসাস রিপোর্ট তাতে বলা হচ্ছে যে পশ্চিমবাংলায় এখনও শতকরা ৫০ ভাগ লোকের বেশী নিরক্ষর। জনসংখ্যা বাড়ছে কিন্তু সে তুলনায় নিরক্ষতা কমছে না। যত বড় বড় কথাই বলি এই যদি অবস্থা হয় শত সংখ্যার প্রায় ৭০ ভাগ লোক নিরক্ষর থাকবে যা প্ল্যানিং কমিশনের রিপোর্টে পাওয়া গেছে--তাতে শিক্ষার উন্নতি হবে? এ কখনই হতে পারে না। মাননীয় সাত্তার সাহেব সোভিয়েট রাশিয়ার কথা বলেছেন। আমার শুধু রবীন্দ্রনাথের একটি কথা মনে পড়ছে। ১৯৩০ সালে রবীন্দ্রনাথ সোভিয়েট রাশিয়ায় গিয়েছিলেন। তখন সোভিয়েট রাশিয়ায় প্রচণ্ড দারিদ্র্য ভয়ঙ্কর অভাব। সাম্রাজ্যবাদ শক্তি সমস্ত কিছু নষ্ট করে দিয়ে গেছে, অনেক কারখানা নষ্ট হয়ে গেছে সেই সময় রবীন্দ্রনাথ বলেছিলেন অনেক অভাবের মধ্যেও সারা দেশ জুড়ে সেখানে শিক্ষার একটা মহাযজ্ঞ তৈরী হচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে জিজ্ঞাসা করি আজকে অনেক অভাব আছে দুঃখ আছে এবং একথা কেউই বিশ্বাস করে না যে সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রীসভা পাঁচ বছরের মধ্যে সমস্ত সমস্যা সমাধান করে দেবে--কিন্তু নিরক্ষরতা দূর করার জন্য শিক্ষাকে একটা উন্নত বৈজ্ঞানিক প্রথায় দাঁড় করাবার শিক্ষাকে দরিদ্র মানুষের কাছে নিয়ে যাবার জন্য সত্য সত্য কোন চেষ্টা হচ্ছে কি? এই রকম কিছু দেখতে পাচ্ছি না এই রকম কিছু হয়নি। যদি হোত তাহলে আজকে শিক্ষা জগতে এই একটা প্রচণ্ড অসন্তোষ কেন? ১০।১৫ হাজার শিক্ষক আজকে রাস্তায় এবং সর্বস্তরের শিক্ষক সেখানে রয়েছেন। আজকে ছাত্রদের মধ্যে প্রচণ্ড নিরুৎসাহ প্রচণ্ড বিশৃঙ্খলা। শিক্ষায়তনগুলির কি অবস্থা এবং যাঁরা শিক্ষা পরিচালনা করেন তাঁদের কি অবস্থা? বিশ্ববিদ্যালয়ের পরীক্ষাগুলি আজকে প্রহসনে পরিণত হয়েছে। অথচ দেশে একটা সরকার রাজত্ব করছে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ে কোন পরীক্ষা বলে ব্যাপার নেই। গণটোকাটুকি হচ্ছে টাকা পয়সা লেনদেন হচ্ছে। তথাকথিত দাদারা পাইপগান নিয়ে পরীক্ষা কন্ট্রোল করছে। মাধ্যমিক শিক্ষাপর্ষৎ বলুন বিশ্ববিদ্যালয় বলুন ১ বছর হয়ে যাচ্ছে পরীক্ষার কোন রেজাল্ট বেরোয় না।

[ 7-35—7-45 p.m. ]

অন্যত্র হচ্ছে, সর্বত্রই একই অবস্থা। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এক বছরের উপর হল পরীক্ষার ফল বেরোয়নি, পরীক্ষা হয়নি। আজকে যখন অজিতবাবু মেডিকেল ছাত্র ভর্তির বিল আনলেন তখন আমার মনে হচ্ছিল মেডিকেল ছাত্রদের পরীক্ষা দিনের পর দিন

পিছিয়ে যাচ্ছে, অথচ গ্রামে ডাক্তার পাঠাবার, সরবরাহ করবার দায়িত্ব হচ্ছে বিশ্ববিদ্যালয়ের এবং যে শিক্ষক কর্তৃপক্ষ আছেন তারা বছরের মধ্যে মেডিকেল একজামিন করতে পারেননি। মধ্যশিক্ষা পর্ষদের অবস্থা কি? সেখানেও এই একই অবস্থা, রেজাল্ট বেরোয়নি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একজন শিক্ষক, যে কোন রাজনৈতিক দলের লোকই হউনা কেন—ভাবতে পারেন কি কলোসাল ওয়েস্টেজ হচ্ছে? একটা বছরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের বি,কম,পার্ট ১ পরীক্ষায় মাত্র ২৭ ভাগ ছেলে পাশ করেছে, বাকি ৭৩ ভাগ ছেলে ফেল করেছে। হাজার হাজার ফুলের মত ছেলে যারা দেশ গড়বে, যাদের শক্তি আছে, যারা জয়নাল আবেদিন সাহেব, আমার মত কূট বুদ্ধি তৈরী করার বয়স পায়নি, যারা রাজনীতিতে কেরিয়ার, এ্যামবিসান তৈরী করার কথা ভাবতে পারে না, সেই সমস্ত ফুলের মত ছেলেদের মধ্যে শতকরা ৭৩ জন ফেল করল। মধ্যশিক্ষাপর্ষদে কি হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যারা শিক্ষা পরিচালনা করবে তাদের মধ্যে যদি পরিবর্তন না আনতে পারেন, সরকার যদি এই ব্যাপারে কোন দৃষ্টি না দিতে পারেন--ব্যর্থ হয়েছেন তারা, সকলের পরামর্শ নিন, করুন--গত বছরের আগের বছর মধ্যশিক্ষাপর্ষদ যে পরীক্ষা করে সেই পরীক্ষা আমি দেখেছি--মধ্যশিক্ষাপর্ষদের উচ্চতম কর্মচারীরা স্কুলে স্কুলে গিয়ে বলেছেন যে কোন রকমে পরীক্ষাটা সেরে নিন, ছেলেরা খাতা যেভাবে জমা দেয় দিক, পরীক্ষা যেভাবে হয় হোক--এই হচ্ছে মধ্যশিক্ষাপর্ষদের অবস্থা। সেখানে কোশ্চেন ছাপানো নিয়ে দুর্নীতির অভিযোগ করেছেন কর্মচারীরা। সি,বি,আই, কে দিয়ে তদন্ত করানোর দাবী করেছেন তারা। হয়েছে কি? এগুলি আজকে দেখতে হবে। শিক্ষামন্ত্রী এখানে নেই, তিনি থাকলে আমি তাকে এই কথাগুলি বলতাম। আর প্রাথমিক স্কুল হলেছে এই কথাগুলি রাজ্যপাল বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রীরা এখানে আছেন, আমি তাদের প্রশ্ন করি আপনারা একবার ভাবুন শিক্ষাক্ষেত্রে যদি উৎকট দলীয় রাজনীতির প্রাধান্য থাকে তাহলে কি অবস্থাটা হয়--আপনারা এ্যাডভাইসারি কমিটি করেছেন। সেই জায়গায় আমাদের মাননীয় এম, এল, এ, বন্ধুরা সেই এ্যাডভাইসারি কমিটির মধ্যে আছেন। কিন্তু অবস্থাটা কি হয়েছে? ৭।৮ বছর ধরে স্কুল চলছে, গরীব ছেলেরা ম্যাট্রিক, ইন্টারমিডিয়েট, বি,এ, পাশ করে মাস্টারী করছেন একটি পয়সা না নিয়ে, সেই স্কুল তুলে--কেন না, তারা গোপনে দলীয় রাজনীতির যুপকাষ্ঠে নিজেদের বলি দিতে পারেননি বলে, আর এমন স্কুল হল যা আজ, কাল, পরশু হয়েছে--এই রকম পশ্চিমবাংলায় বহু হয়েছে। সুতরাং এই জিনিস চলছে গ্রামাঞ্চলে প্রাথমিক শিক্ষা বিস্তারের নাম করে এবং এই ভাবে টিচার এ্যাপয়েন্টমেন্ট, স্কুল স্যাংসান ইত্যাদি কাজ চলছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে এই জিনিসগুলিকে এডুকেশন সিরিয়াসলি ভাববেন। দেশের বেকার ছেলেদের মধ্যে সত্যিকারের যারা শিক্ষা চায় তাদের মধ্যে সত্যিকারের একটা নিউট্রালিটির আবহাওয়া--সত্যিকারে সরকার যদি স্কুল করতে চায়, ছেলেদের চাকুরী দিতে চায়, এমন একটা আবহাওয়া তৈরী করতে পারবেন কি? তাতো পারেন নি। এই অবস্থাই আজকে চলছে। যার ফলে শিক্ষাক্ষেত্রে প্রত্যেকটি মানুষের আজকে মন ভেঙ্গে গেছে। বাংলাদেশের ১৭০টি কলেজের মধ্যে ১৫০টি কলেজের শিক্ষকরা মাইনে পাচ্ছেন না। এই অবস্থা আর কতদিন চলবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আর শুধু দু একটি কথা বলব। রাজ্যপালের ভাষণে কলকাতা ডেভেলাপমেন্টের কথা হয়েছে। আমি শুধু আপনাকে এই কথা বলতে চাই যে কলকাতার সমস্যা একটা বিরাট সমস্যা। আমার মনে হয়েছে সি,এম,ডি,এ, ওয়ার্ল্ড ব্যাংকের কাছ থেকে টাকা ধার নিচ্ছে, সেখান থেকে টাকা আসবে, ভোলাবাবু হয়ত জানেন যে ওয়ার্ল্ড ব্যাংকের লোক এখানে এসে ঘুরে গেছেন, রাস্তা-ঘাট ইত্যাদির জন্য কিছু টাকা খরচ হবে। কিন্তু আসলে কলকাতার যে সমস্যা সেটা একটা মস্ত বড় সমস্যা এবং এর পিছনে সোসিও-ইকনমিক প্রবলেম রয়েছে, সামাজিক অর্থনৈতিক সমস্যা রয়েছে যেটা সমস্ত পশ্চিমবাংলাকে শুষে কলোনিয়াল উপ-নিবেশ, উত্তরাধিকার কলকাতায় গড়ে উঠেছে। কলকাতার মেট্রোপলিটান এলাকা গড়ে উঠেছে, যেখানে ৭০ লক্ষ মানুষ বাস করে। আজকে পশ্চিমবাংলার সহরগুলি ক্রমশঃ ছোট হয়ে গেছে। সেখানে শিল্প নেই, মানুষের ইমপেটাস নেই, সহরে থাকবার জন্য, এই কলকাতায় প্রতিদিন মানুষ আসছে, প্রত্যেক বছর দু লক্ষ করে মানুষ আসছে এবং পূর্ব-ভারত থেকে আসছে। কলকাতার চারপাশে অসংখ্য রিফিউজি কি অবস্থার মধ্যে বাস করছে--কলকাতার উন্নতির জন্য সরকার কি সত্যি সত্যি কোন পরিকল্পনা গ্রহণ করেছেন?

করেন নি। টাকা খরচ হচ্ছে, টাকা নষ্ট হচ্ছে। আমি শুধু আর দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। কলকাতার জলের অবস্থাটা কি--সেখানে যে জল আছে তাতে ১১৫ মিলিয়ন গ্যালন পার ডে জল সরবরাহ করা যায়, আর কলকাতার ন্যূনতম চাহিদা হচ্ছে ২৪০ মিলিয়ন গ্যালন পার ডে--এই হচ্ছে কলকাতার জলের অবস্থা। আমাদের যা দরকার তার চেয়ে লেস দ্যান হাফ দি স্ট্যানডার্ড রিকোয়ারমেন্ট পার ডে--সুয়ারেজের অবস্থা কি--কলকাতা সহরে ৪৪ পারসেন্ট, মেট্রোপলিটান এলাকার অবস্থা আরো বেশী খারাপ। সেখানে আনসুয়ার্ড এবং আণ্ডারগ্রাউণ্ড সুয়ারেজ যা আছে তা কেবলমাত্র ২২ স্কোয়ার মাইল এলাকা কভার করছে। রিফিউজ গারবেজ সরানোর যে কথা হচ্ছে সেটা ২২০০ টন এবং এর থেকে অনেক কম সরানো হয়। এই হচ্ছে কলকাতার অবস্থা। বস্তী-গুলিতে প্রায় ৭ লক্ষ লোক বাস বরে। তারা যে কি অবস্থায় বাস করছে, কতদিনে সি, এম, ডি, এ, সেই এলাকায় তাদের কাজ করতে পারবেন জানিনা। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব যে কলকাতা পূর্ব ভারতের সংস্কৃতিকে বাঁচিয়ে রেখেছে, কাজেই সেই কলকাতা সম্পর্কে এখনও যদি না ভাবেন, তার যৌবনকে পুনরায় ফিরিয়ে আনবার চেষ্টা যদি না করেন, তার যৌবনের পরিবেশকে পরিবর্তন করার জন্য নতুন করে সংগ্রাম না করেন তাহলে ভয়ঙ্কর বিপদ আসবে।

**Shri Kashi Nath Misra :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আপনার মাধ্যমে দু-একটি কথা হাউসের সামনে রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্তমানে পশ্চিমবঙ্গে একটা সঙ্কট এসেছে এবং আমরা দেখতে পাচ্ছি আমাদের বর্তমান সরকার এই সঙ্কট সময়ে দক্ষ কাণ্ডারির মতন দেশের হাল ধরে রয়েছেন। আজকে যাঁরা সমালোচনা করছেন বা চিৎকার করছেন সেই আর, এস, পি, সি, পি, আই, ও সংগঠন কংগ্রেসের বন্ধুদের আমি জিজ্ঞাসা করি যে, ১৯৭২ সালে এই কংগ্রেস সরকার যদি না আসতো এবং তার পরিবর্তে যদি সেই ১৯৬৭ সাল বা ১৯৬৯ সালের বিভীষিকার রাজত্ব চলতো তাহলে তাঁরা বুকে হাত দিয়ে বলুন আজকে তাঁরা যে সমস্ত কথা বলবার সুযোগ পাচ্ছেন সেই সুযোগ তাঁরা পেতেন কিনা? স্যার, সমালোচনা করা নিশ্চয়ই ভাল--কাজ করলে তবেই সমালোচনা করা হয়, ঠুঁটো জগন্নাথ হয়ে বসে থাকলে নিশ্চয় সমালোচনা করা যায় না, সেই সমালোচনা ভাল ও মন্দ দু রকমই হবে—সরকার কোথাও ভুল করলে তা সংশোধনের জন্য নিশ্চয় তার সমালোচনা করা দরকার কিন্তু একপেশে সমালোচনা নিশ্চয় ভাল নয়। স্যার, আমাদের বাঁকুড়া জেলা একটা অবহেলিত এলাকা। ১৯৭২ সালে যে সমস্ত প্রতিশ্রুতি আমরা পেয়েছিলাম তার কয়েকটি আমরা পেয়েছি কিন্তু যেগুলি পাইনি সেগুলির জন্য আমি আবার দাবী জানাচ্ছি, আশা করি সরকার নিশ্চয় সেদিকে দৃস্টি দেবেন। তাই আজকে আমরা সমালোচনা করবো সেই জিনিসগুলি সরকারের সামনে তুলে ধরবার জন্য। স্যার, এই প্রসঙ্গে একটা গল্পের কথা মনে পড়েছে, সেটা হচ্ছে, একটা চাষার একটা হাঁস ছিল। সেই হাঁসটি রোজ একটি করে সোনার ডিম পাড়তো। কিন্তু সেই চাষাটি লোভ করে সব কটি সোনার ডিম একসঙ্গে পাবার জন্য একদিন সেই হাঁসটিকে কেটে ফেললো। যার ফলে সে যাও বা একটি করে ডিম পাচ্ছিল সেটা পাওয়াও বন্ধ হয়ে গেল। আজকে আমাদের সরকার অনেক ভাল কাজ করছেন। এখানে আর, এস, পি, সি, পি, আই, বা সংগঠন কংগ্রেসের বন্ধুরা অন্য কথা বলতে পারেন কিন্তু এটা ঠিক যে আমাদের সরকার অনেক ভাল কাজ করছেন, সোনার ডিম দিচ্ছেন। কিন্তু ঐরকমভাবে লোভ করা উচিত নয়। তাই বলি আসুন আমরা একযোগে কাজ করি আরো উন্নতির জন্য। সময় সংক্ষেপের জন্য স্যার, আমি শেষে বলব যে, আপার দ্বারকেশ্বর পরিকল্পনা কার্যকরী করা উচিত ছিল, কুষ্ঠ রোগীদের পুর্নবাসনের কথা ভাষণের মধ্যে থাকা উচিত ছিল, বিড়ি শ্রমিকদের মিনিমাম ওয়েজেস চালু করার কথা থাকা উচিত ছিল, সর্বোপরি বাঁকুড়ার জন্য ডেভালপমেন্ট বোর্ড করার আশ্বাস রাজ্যপালের ভাষনে নেই, সেটাও থাকা উচিত ছিল।

[ 7-45—7-55 p.m ]

**Shri Bireswar Roy :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি যে এই অবস্থায় লাল বাতি জ্বলে উঠবে, বিশেষ কিছু বলা যাবে না। আমি আমার জেলার প্রকিয়োরমেন্ট সম্পর্কে বলছি যে আমাদের সি, পি, আই, বন্ধুরা এর আগে সাত্তার সাহেব যা বলেছিলেন, যে তাঁর জেলাতে সহযোগিতা করা হচ্ছে না, ঠিক অনুরূপভাবে আমি এই কথা বলছি যে বংশীহারিতে প্রকিয়োর-মেন্টের সময় সি, পি, আই, বন্ধুরা অসহযোগিতা করেছিলেন। তারা প্রস্তাব রেখেছিলেন যে আমাদের সঙ্গে যৌথভাবে কমিটি তৈরী করলে প্রকিয়োরমেন্টে তারা সহযোগিতা করবেন। পরবর্তীকালে তারা এগিয়ে আসেননি। বরং তারা কোনরকম উৎসাহ না দেখিয়ে বিরোধিতার ভূমিকা দেখিয়েছেন। এই প্রকিয়োরমেন্টের আরও কয়েকটি অবস্থা, যে অবস্থাগুলো প্রতি-বন্ধকতা দেখা দিয়েছে তাতে যে কিছু কিছু সরকারী কর্মচারী, তারা উদ্দেশ্যপ্রণোদিতভাবে গরীব চাষীদের উপর অযথা হয়রানি করাচ্ছেন। উপরন্তু কিছু কিছু বড় লোক মজুতদার, তাদের কাছ থেকে ঘুষ নিয়ে, পয়সা নিয়ে তাদের লেভি কম হারে নির্ধারন করা হচ্ছে। এই বিষয়ে আমরা কর্তৃপক্ষ ডি, এম-এর দৃষ্টি আকর্ষণ করা সত্বেও কোন ফল হয়নি। আমি আশা করবো যে আমাদের কমিটি আগামী মিটিং-এ এই বিষয়ে যথাযথভাবে ব্যবস্থা গ্রহন করবেন। আমি উত্তরবঙ্গ সম্পর্কে কিছু বলতে চাই উত্তরবঙ্গের প্রতিনিধি হিসাবে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমাদের উত্তরবঙ্গের জন্য উন্নয়নমূলক তেমন কোন পরিকল্পনা আমরা দেখতে পাইনি, একমাত্র জলপাইগুড়িতে ডলমাইট খনি, কুচবিহারে সিগারেটের কারখানা এবং দার্জিলিং-এ ঘড়ির কারখানা হবার সম্ভাবনা আছে এই ছাড়া কোন উল্লেখযোগ্য বিষয়ে কারখানা স্থাপন হবার উল্লেখ নেই। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করবো বিগত পরিকল্পনায় প্রায় সাড়ে ৮ শত কোটি টাকার কাজ হয়েছে এই পশ্চিমবাংলায়, তার মধ্যে উত্তরবঙ্গে ১৫ কোটি টাকার কাজ হয়েছে, সাড়ে আট শত কোটি টাকার মধ্যে মাত্র ১৫ কোটি টাকার কাজ হয়েছে উত্তরবঙ্গে। এই পরিসংখ্যান থেকে দেখা যায় যে উত্তরবঙ্গ কিরকমভাবে অবহেলিত অবস্থায় রয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, যে যুক্তি দেখিয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পঞ্চম পরিকল্পনার টাকা বেশী করে আদায় করেছেন, সেই যুক্তিতে নর্থবেঙ্গলকে যাতে প্রত্যেক জেলার সমান হারে টাকা দেওয়া হয় বিভিন্ন উন্নয়ন খাতে তার ব্যবস্থা করবেন। আমি কয়েকটি পরিসংখ্যান দেখিয়ে দেবো যে নর্থবেঙ্গল কিভাবে নেগলেকটেড অবস্থায় আছে। পার ক্যাপিটা ইনকাম পশ্চিম দিনাজপুরে ৩১৮, কলকাতায় ৬৬৯, মালদহে ২২১, কুচবিহারে ২৮১, সেখানে হাওড়া জেলায় ৪৪০, বর্ধমানে ৪৫২।

**Shri Ganesh Hatui :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি মহামান্য রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাই এই সরকারের গত দু বছরের কার্য্যকালের মধ্যে যে সমস্ত কর্মসূচীর রূপায়ণ করেছেন সেগুলির খতিয়ান রাজ্যপালের ভাষণের মধ্যেই পাওয়া যাবে। তবু এগুলির চূড়ান্ত বিচার করবে এই রাজ্যের সর্বস্তরের সাধারণ মানুষ। এই সরকার গত দু বছরে যা করতে পেরেছে তার খতিয়ান কিছু উল্লেখ না করে থাকতে পারছি না।

(১) বর্তমান সরকার কলকারখানায় শ্রমজীবি মানুষের স্বার্থ রক্ষা করতে পেরেছে।

(২) এই প্রথম পশ্চিমবঙ্গ সরকার তাদের নিরলস কর্মপ্রচেষ্টার দ্বারা এই রাজ্যের প্রতি কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাবের পরিবর্তন ঘটিয়েছেন এবং ৬ষ্ঠ অর্থ কমিশনের কাছে এই রাজ্যের ন্যায্য দাবী তুলে ধরে ৩৬৯ কোটি টাকার বদলে প্রায় ৮২৩ কোটি টাকা আদায় করে এনেছেন।

(৩) এই সরকার অতিরিক্ত কর্ম-সংস্থান প্রকল্পে ৫৫,০০০ শিক্ষিত বেকার যুবকদের মধ্যে ব্যবসা বানিজ্যে উদ্যোগ সৃষ্টি করতে পেরেছেন।

(৪) গ্রামীন বৈদ্যুতিকরণ কর্মসূচীর ক্ষেত্রেও সরকারের কৃতিত্ব কম নয়, এই রাজ্যে ২৫ বছর-এ যেখানে ৩৩২৮টি গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছিল সেখানে এই সরকার ২ বছরে ৫৬০০ গ্রামে বিদ্যুৎ পোঁছে দিয়েছেন।

(৫) রাজ্যের খাদ্য ঘাটতি মেটানোর জন্য এই সরকার গভীর, অগভীর ও আর, এল, আই, পাম্প বসিয়ে ৩ লক্ষ একর অসেচ এলাকাকে সেচের আওতায় এনেছেন। এই সরকার নূতন খাল খনন করে ১৩,০০০ একর অসেচ এলাকাকে সেচভুক্ত করেছে, এইভাবে আরো অনেক খতিয়ান দেওয়া যেতে পারে। কিন্তু বহু গঠনমূলক কার্য্যাবলীর সুষ্ঠু রূপায়ণ করা সত্বেও বর্তমান সরকার জনসাধারণের প্রাইমারী নিড--মোটা ভাত, মোটা কাপড়ের সংস্থান করতে পারেননি। বর্তমান ভয়াবহ খাদ্য পরিস্থিতি, নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি, কালোবাজারী, সরকারের সব কৃতিত্বকে ম্লান করে দিয়েছে। ট্রামে বাসে, গাড়ীতে একটি কথাই শোনা যায় সাধারণ মানুষ বাঁচবে কি করে? তারা আমাদের প্রশ্ন করেন প্রচুর সরিষার ফলন সত্বেও ৫ টাকা কেজি সরিষার তেল ১০ টাকা হয় কি করে? অথবা নারিকেল তৈলের দাম ১ বছরের মধ্যে ২০-২২ টাকা হয় কি করে-- এখানেও কি নারিকেল গাছের লাইসেন্স করা হয়েছে?

পথে মাঠে আরো শোনা যায় চাষী চাষ করবে কি করে? বাজারে সার নেই, যদি বা পাওয়া যায় ১ কে,জি, ইউরিয়া সারের দাম ৪ টাকা। চাষী ৫০কে,জি, সারের দাম দিয়ে ৪০ কে,জি, পায়। অবিলম্বে সারের কেলেঙ্কারী সম্বন্ধে অনুসন্ধান করা উচিত। তাঁত শিল্পী তাঁত বুনবে--তার উপায় নেই, বাজারে সূতার দাম অস্বাভাবিকভাবে বৃদ্ধি পেয়েছে।

তাহলে দেখা যাচ্ছে সমস্ত পশ্চিমবঙ্গের ভাগ্য কালোবাজারীর হাতে নির্ভর করছে। সব কিছু থাকা সত্বেও সরকার আজ নীরব দর্শক। এইদিক থেকে আমার বক্তব্য হলো অবিলম্বে উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিশন নিয়োগ করে এই ভয়াবহ খাদ্য পরিস্থিতির আসল কারণ নিদ্ধারণ করা হোক।

(এই সময় লাল আলো দেখা গেল)

**Shri Rupsingh Majhi :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সর্বপ্রথম রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে কয়েকটি পয়েন্টের উপর বক্তব্য রাখছি। সময় খুব কম, আমি আশা করি পশ্চিমবাংলার পশ্চিম প্রান্তের অত্যন্ত জরুরী পয়েন্টগুলি আলোচনা করবো বলে আপনি আমার সময়ের দিকটা একটু বিবেচনা করবেন। আমি রাজ্যপালের ভাষণকে সর্বপ্রথম সমর্থন জানিয়ে সমালোচনার অবতারণা করব। আমাদের কাশীবাবু বললেন যে সর্বক্ষেত্রেই আমরা আমাদের দৃষ্টি-ভঙ্গি দিয়ে সমালোচনা করতে পারি। আজকে সমস্ত জেলার সমস্ত স্তরে সমবন্টনের ভিতর দিয়ে কোন বিশেষ পরিকল্পনাকে রূপায়িত করতে পারছিনা বা রূপায়িত হচ্ছেনা তা এই রাজ্যপালের ভাষণের মধ্যে পরিষ্কারভাবে ফুটে উঠেছে। সেই পয়েন্টগুলি আমি আপনার মাধ্যমে আমাদের মন্ত্রী মহাশয়রা যারা এখানে আছেন এবং আমাদের সরকারী কর্মচারী, যারা সরকারী যন্ত্রের পরিচালক হিসাবে আছেন তাদের কাছে জানাচ্ছি। আজকে দুঃখের সঙ্গে জানাচ্ছি যে যখন বিভিন্ন শিল্পের শ্রমিকদের বেতন বৃদ্ধি হচ্ছে, চা-বাগিচা শ্রমিকদের হচ্ছে তখন যে হাজার হাজার মানুষ, লক্ষ লক্ষ মানুষ কৃষি শ্রমিক হিসাবে নিজেদের জীবিকা নির্বাহ করছেন তাদের জন্য আমাদের বর্তমান সরকার একটা ফেয়ার রেট ধার্য্য করতে পারেননি। শুধু তাই নয় তার সাথে সাথে আমাদের পুরুলিয়া জেলার কথা আমি রাখছি, পুরুলিয়া জেলার চারি সীমার দিকে লক্ষ্য করলে আপনি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দেখতে পাবেন সেখানে সুন্দর শিল্প পরিবেশ রয়েছে। তবুও আমাদের পুরুলিয়া জেলা আজ পর্য্যন্ত শিল্প গড়ে ওঠা থেকে বঞ্চিত রয়েছে। রেডিও ব্রডকাস্টিং-এর মাধ্যমে বহুদিন থেকে আমরা শুনছি সেখানে সিমেন্ট ফ্যাকটোরী হচ্ছে, এলয় স্টিল ফ্যাকটোরী হচ্ছে, বিয়ার

ফ্যাকটোরী হচ্ছে। কিন্তু এই বিষয়ে আমাদের জনতার কাছে গিয়ে জবাব দিতে হচ্ছে বিধানসভার সদস্য হিসাবে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে আপনার যে বক্তব্য রেডিও-র মাধ্যমে ব্রডকাস্টিং হচ্ছে সেগুলি যেন সত্যি সত্যি বাস্তবে রূপায়িত হয়।

(এই সময় লাল আলো দেখা যায়)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আরো কিছু বলার ছিল।

**Mr. Deputy Speaker :** The House stands adjourned till 1 p.m. on Wednesday, the 27th February, 1974.

**Adjournment**

The House was accordingly adjourned at 7-55 p.m. till 1 p.m. on Wednesday the 27th February, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 27th February 1974, at 1 p.m.

**Present:**

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 13 Ministers, 5 Ministers of State, 3 Deputy Ministers and 182 Members.

[ 1—1-10 p.m. ]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** · Honourable members, any of you who have not yet made an oath or affirmation of allegiance, may kindly do so.

[ There was none to take oath ]

**Obituary**

**Mr. Speaker** : Honourable members, before taking up today's business, I would like to refer to the passing away of one of our colleagues Shri Rashik Lal Biswas who was a member of the Legislative Assembly of undivided Bengal. Shri Biswas died at Pakhanjore in Madhya Pradesh, on the 12th February last. He was a lawyer by profession, but, he is to be remembered more for his political contributions. Not only a valiant fighter for freedom he was also connected with various other activities of a social reformer. For example he was a signatory to the Poona Pact of 1932 and a member of the Fact-Finding Commission for Refugees acting under the Chairmanship of Late N. C. Chatterjee. He was currently working among the refugees and was a very popular figure at Mana Camp.

May his soul rest in peace.

I would now request the Honourable members to stand in their seats in silence for two minutes as a mark of respect to the departed soul.

[ The members rose in their seats and remained silent for two minutes. ]

Thank you, Secretary will do the needful.

**STARRED QUESTIONS**

**( to which oral answers were given )**

**Howrah-Amta and Howrah-Champadanga Railway Lines**

*30. (Admitted question No. *14.) **Shri Md. Safiullah : Will the Minister** in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) whether the Central Railway Board has conveyed any request to the State Government to secure land for the construction of Howrah-Amta and Howrah-Champadanga Broad-gauge Railway Lines ;

(b) if so, the action taken by the State Government in this matter till 31st January, 1974 ; and

(c) whether the Central Railway Board has accepted the proposal made by the State Government for the extension of Howrah-Champadanga Broad-gauge Railway Line up to Tarakeswar ?

**হাওড়া-আমতা হাওড়া-চাঁপাডাঙ্গা ও হাওড়া-শিয়াখালা রেলওয়ে**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯।) শ্রীগণেশ **হাটুই**ঃ সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপর্ব্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-আমতা, হাওড়া-চাঁপাডাঙ্গা ও হাওড়া-শিয়াখালা মার্টিন লাইট রেলওয়েকে ব্রডগেজে রূপান্তরিত করিবার জন্য যে জমির প্রয়োজন তাহার জন্য সেন্ট্রাল রেলওয়ে বোর্ড-এর নিকট হইতে কোন আবেদন পশ্চিমবঙ্গ সরকার পাইয়াছেন কিনা এবং তাহা অধিগ্রহণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) উক্ত ব্রডগেজ লাইন না বসান পর্যন্ত জনগণের যাতায়াতের সুবিধার জন্য জাঙ্গীপাড়া হইতে হাওড়া ষ্টেশন পর্যন্ত সরাসরি অস্থায়ী বাস সার্ভিস চালু করার বিষয় সরকার চিন্তা করিতেছেন কি?

**Questions**

**Mr. Speaker** : Starred question Nos. 30 and 31 may be taken up together.

**Dr. Zainal Abedin** : (a) No.
(b) Does not arise.
(c) No.

(ক) না

(খ) বিষয়টা পরিবহণ দপ্তরের এক্তিয়ারভুক্ত।

**Shri Md. Safiulla** : Will the Hon'ble Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state, why there is a report in the newspaper that the Central Government is willing to execute the plan but the State Government is reluctant to acquire land for the railway ? Is it true ?

**Dr. Zainal Abedin** : I do not know to which report the Honourable member is referring. The State Government is not reluctant to acquire land. It is not the fact.

**Shri Md. Safiulla** : Will the Hon'ble Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state, why there is delay in executing this scheme ? Two years have already passed and only three years are left. I want a clear assurance from the Government that the execution of this scheme will be started in this year and to know the exact date of its commencement.

**Dr. Zainal Abedin** : The terms of operation and conversion of this light railway into a broad-gauge one, with the Railway Authorities have not been finalised.

**Shri Md. Safiulla** · The survey has been completed and the report has been supplied. The Railway Board has also approved this scheme. Inspite of that, there is delay and negligence on the part of the State Government. I want to be clarified on this point.

**Dr. Zainal Abedin** : The terms of operation have not been agreed upon by the State Government with the Railway Authority as yet. They want the State Government to participate on 50 percent : 50 percent basis, but we understand that this is absolutely a Central Government's and Railways'—responsibility. They should operate 100 percent. We have not yet finally agreed on terms.

**Shri Md. Safiulla** : We want a clear assurance from the Government. We do not know who will take part in the execution of this scheme, i.e., either State Government or the Central Government, but the thing must be done. It was assured on the floor of the Assembly. It was also assured in the Parliament. So, why this delay ? What our State Government has been doing for the last two years ? I want a clear clarification from the Chief Minister also.

**Dr. Zainal Abedin** : Sir, I want to see the reference to which the honourable member is referring--Under what circumstances, on what date and in which Minutes the State Government assured in the floor of the Assembly ?

**Shri Kashi Kanta Maitra** :

মাননীয় মন্ত্রী ডাঃ জয়নাল আবেদীন জানেন যে এই হাউসের বিভিন্ন সদস্যারা এই সম্বন্ধে যথেষ্ট উদ্বিগ্ন বিশেষ করে হাওড়া---আমতা, হাওড়া-শিয়াখালার জনসাধারণ এই রেল সম্পর্কে উদ্বিগ্ন। সেজন্য বিধানসভার সমস্ত সদস্য একমত হয়ে সোচ্চার হয়েছিলেন যে এটা হওয়া উচিত। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, টেকনিক্যাল প্রশ্ন আমি ছেড়ে দিচ্ছি, সত্যিকারে হাউসকে এই ব্যাপারে কন্ফিডেন্স দিয়ে বলুন, পশ্চিমবঙ্গের স্বার্থ সুরক্ষিত করার জন্য আমরা গভর্ণমেন্টের হাত জোরদার করব। কি অবস্থায় রেলওয়ে প্রস্তাব রয়েছে সেটা খোলাখুলি বলুন, আমরা সমস্ত দলের সদস্যারা সরকারের হাত শক্ত করব।

**Dr. Zainal Abedin** :

মাননীয় সদস্য শ্রীমৈত্র একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন উত্থাপন করেছেন। ষ্টেট গভর্ণমেন্ট একই প্রকার উদ্বিগ্ন। লাইট রেলওয়ে চালাবার জন্য আমরা রেলওয়ে অথরিটিকে বলেছিলাম। আপনারা জানেন ওঁরা বললেন যে লাইট রেলওয়ে ইকনমিক হবে না, ইট মাষ্ট বি কনভার্টেড ইন্টু ব্রড গেজ। ব্রড গেজে কনভার্সানএর জন্য যে প্রাইমারি সার্ভে দরকার তাও কমপ্লিট। কত একর জমি দরকার, কি এ্যালাইনমেন্ট হবে তাও কমপ্লিট। ওঁরা গোড়া থেকে বলছেন যে উত্তর প্রদেশে সাহারানপুর রেলের ব্যাপারে রেলওয়ে অথরিটি ৫০ পার্সেন্ট এবং ষ্টেট গভর্ণমেন্ট-এর ৫০ পার্সেন্ট ইনভেষ্ট করে নিয়েছে। ইট উইল বি এ জয়েন্ট কর্পোরেশান বিটুইন দি ষ্টেট এণ্ড দি সেন্ট্রাল গভর্ণমেন্ট এবং এর বোথ ক্যাপিট্যাল এণ্ড রেকারিং এক্সপেণ্ডিচার এণ্ড অপারেসনাল রেসপন্সিবিলিটি ৫০ পার্সেন্ট ষ্টেট গভর্ণমেন্টের এবং ৫০ পার্সেন্ট রেলওয়েতে থাকবে।

[ 1-10—1.20 p.m. ]

দি ষ্টেট গভর্ণমেন্ট হ্যাজ নট এ্যারাইভড অ্যাট এনি কনক্লুসন যে আমরা ফিফ্‌টি পারসেন্টঃ ফিফ্‌টি পারসেন্ট বেসিসে নিতে পারব। আমরা রেলওয়ে অথরিটিকে বার বার বলছি ফ্রি অব কষ্ট ল্যাণ্ড দিচ্ছি যেটা ১ কোটি ১৭ লক্ষ টাকার মত হবে এবং ১ হাজার ৮০ একর জমি কিন্তু ইন্সটলেসন কষ্ট এবং অপারেসন কষ্ট তাদের করতে হবে। তবে এই ব্যাপারে ফাইন্যাল কিছু হয়নি। আমরা রেলওয়ে অফিসারদের সঙ্গে কথা বলেছি যে এটা চালাতে গেলে ষ্টেট গভর্ণমেন্ট যদি ইনভল্‌ভড হয় তাহলে কি অবস্থা হবে। তারা বলছে ব্যাঙ্ক থেকে আমরা টাকা পাবনা কারণ বলা হয়েছে এটা আনরেমুনারেটিভ। আমরা ইন দি বেষ্ট ইন্টারেষ্ট অব দি ষ্টেট এই ব্যাপারে আগ্রহী। আমাদের লাষ্ট করেস্পনডেন্স হয়েছে ৩০শে সেপ্টেম্বর এবং অক্‌টোবর। এই পয়েন্টটা যদি ফয়সালা হয় যে

আমরা জমি দিলাম এবং ওঁরা বাকী রেসপন্সিবিলিটিটা নিল তাহলে এটা হতে পারে। উই আর রেডি উইথ অল ডকুমেন্টস্ এবং স্টেট গভর্ণমেন্ট ল্যাণ্ড এ্যাকুইজিসন করতে পারে যদি ওঁরা এই ক্লিয়ারেন্স দেয় যে আমরা অপারেসন এবং কন্সট্রাকসন করব। স্টেট গভর্ণমেন্ট এই ব্যাপারে খুবই অ্যাংসাস্। আমাদের মুখ্যমন্ত্রী রেলওয়ে মিনিস্টারের সঙ্গে দেখা করেছেন এবং এই লাইনে আমাদের যাঁরা এক্সপার্ট রয়েছেন তাঁদের সঙ্গে ইনফরর্ম্যালি আলোচনা করেছি এবং বলেছি তোমরা আমাদের গাইডেন্স দাও তা নাহলে ইট ইজ নট পসেবল ফর দি স্টেট গভর্ণমেন্ট টু এ্যাসোসিয়েট ইন দি অপারেসন অব দিস্ রেলওয়ে।

**Shri Md. Safiulla :**

আমাদের মুখ্যমন্ত্রী যখন এখানে উপস্থিত রয়েছেন তখন তিনি যদি দয়া করে এটা ক্ল্যারিফাই করেন তাহলে এই যে ডেডলক অবস্থা হয়ে রয়েছে সে সম্বন্ধে আমরা একটা ধারনা করতে পারি।

(নো রিপ্লাই)

**Shri Ganesh Chandra Hatui :**

আমি জানতে পারলাম এই হাওড়া-আমতা এবং হাওড়া-শিয়াখালা লাইন পাতবার জন্য মোট ১৬ কোটি টাকা খরচ এবং তার মধ্যে ৮ কোটি টাকা রাজ্য সরকারকে দিতে হবে। আমার প্রশ্ন হচ্ছে রাজ্য সরকার যদি এই টাকাটা বহন না করেন তাহলে কি লাইন হবেনা ?

**Dr. Zainal Abedin :**

আপনারা জানেন আমাদের বিভিন্ন ধরনের প্ল্যানে যে টাকা ধার্য্য করা হয়েছিল সেটা অনেক পরিমাণে কাট হয়ে যাচ্ছে। আমি আগেই বলেছি যে আমরা ল্যাণ্ড দিতে পারব কিন্তু এই ডিসিসনটা যদি ফাইন্যাল হয়ে যায় যে ওঁরা এনটায়ার অপারেসনটা করবে তাহলে সার্টেনলী এই লাইট রেলওয়ে ব্রডগেজে কনভার্সন হয়ে যাবে। আমরা বলছি না এটা হবে না, আমরা চাচ্ছি রেলওয়ে এটা করুক ইন দি ইন্টারেস্ট অব দি স্টেট এ্যাণ্ড পসিবলী ইউ স্যাড অলসো হেল্প গভর্ণমেন্ট টুওয়ার্ডস্ দ্যাট।

**Shrimati Geeta Mukhopadhaya :**

আমার যতদূর মনে পড়ছে স্বয়ং ভারতের প্রধানমন্ত্রী তাঁর নির্বাচনী বক্তৃতায় এই আশ্বাস দিয়েছিলেন যে এটা করবেন। আমার প্রশ্ন হচ্ছে এই পরিস্থিতিতে ভারতবর্ষের আরও অনেক জায়গায় যখন এগুলো কেন্দ্রীয় দায়িত্বে সম্প্রসারিত হচ্ছে তখন এটাকে কেন্দ্রীয় দায়িত্বে কেন নেয়ান যাচ্ছে না ?

**Dr. Zainal Abedin :**

মাননীয়া সদস্যা প্রধানমন্ত্রীর আশ্বাস দেবার কথা যেটা বললেন তাতে আমি বলতে পারি তিনি আশ্বাস দিয়েছেন এরকম কোন রেকর্ড আমি এন্টায়ার ফাইলে দেখতে পাইনি। সংবাদপত্রে কোথায় কি লিখেছে আমি জানি না, তবে রেকর্ডে এরকম জিনিস আমি খুঁজে পাইনি। যাহোক, আমার বক্তব্য হচ্ছে এটা আমাদের রাজ্যের একটা পপুলার ডিম্যাণ্ড এবং আমরা এটা থেকে সরে যেতে চাই না। এটা কিভাবে করা যায় সেই চেষ্টা আমরা করছি ইন দি ইন্টারেস্ট অব দি স্টেট।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যদিও তাঁর প্রশ্নের উত্তরে কয়েকটা গুরুত্বপূর্ণ প্রশ্ন রেখেছেন---আমি তাকে দুটো সাপ্লিমেন্টারী প্রশ্ন করছি, প্রথমতঃ হচ্ছে তিনি বলেছেন রাজ্যসরকার এই রেল লাইন পাতবার জন্য যে জমি একোয়ার করা দরকার তার জন্য আনুমানিক প্রায় ১ কোটী টাকার বেশী ব্যয় করতে প্রস্তুত আছে শুধু কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক অপারেশানাল কস্ট-এর বোঝা তারা বহন করবে কিনা এই নিয়ে বিতর্ক উঠেছে। এটা ঠিক কথা যে রেল লাইন পাতবার ব্যাপারে রেল মন্ত্রকের দায়িত্ব আসে এটা ঠিকই, কিন্তু আমার মনে হয় মাননীয় মন্ত্রী ডাঃ জয়নাল আবেদীন জানেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই জানেন এই রকম, কিন্তু বিভিন্ন জায়গায় বলা হয়েছিল যে যদি রেল লাইন পাততে কেন্দ্রীয় সরকারের অনীহা থাকে বা কোন রকমের টেকনিক্যাল ডিফিক্যাল্টি থাকে রাজ্য সরকারের দিক থেকে কোন বাধা থাকবে না। কেননা এই এলাকার অর্থনীতি নির্ভর করছে বহুলাংশে বিশেষ করে হাওড়া জেলা এই লাইনের জন্য। সেই জন্য রাজ্য সরকার সেটার দায়িত্ব নেবেন---আমার প্রশ্ন যদি মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের এই এ্যাসিওরেন্স দেন---রাজ্য সরকার এই এক কোটী টাকা ব্যয় সুরু করলেন তাহলে কিন্তু আমার মনে হয় কেন্দ্রীয় সরকারের হাত ও আমাদের হাত জোরদার হয়ে উঠবে---তারা বাধ্য হবেন যেখানে রাজ্য সরকার এক কোটী টাকা ব্যয় করেছেন অপারেশান কস্ট-এর বোঝা নিতে---যদি এই ব্যাপারে আমরাও কেন্দ্রীয় সরকারের দোদুল্যমান বা তাদের যে ইনডিসিশান-এর সুযোগ নিয়ে আমরাও যদি অপেক্ষা করে থাকি আমার মনে হয় কেন্দ্রীয় সরকারের যে সদিচ্ছা ডাঃ আবেদীন প্রকাশ করলেন সেই সদিচ্ছা কাগজে থেকে থাকে মৌখিক থেকে যাবে রাজ্য সরকার তার সুযোগ পাবেনা। আমার দ্বিতীয় প্রশ্ন হল আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে সুন্দরবনের মত একটা অবহেলিত এলাকায় তিনটি এলাকায় রেল লাইন পাতবার প্রস্তাব ছিল---দীর্ঘ দুই বছর ধরে এই প্রস্তাব সরকারের বিবেচনাধীন। মাত্র ৫০ মাইল। সেখানে তারা বলেছিলেন, মিন্টার পাই, তার অত্যন্ত সদিচ্ছা ছিল এবং তিনি বলেছিলেন রেল লাইন হবে। এবং তিনি সঙ্গে সঙ্গে প্লিমিনারী সার্ভে করার কথা বলেছেন এবং দুইজন অফিসারও এসে দেখে প্লিমিনারী সার্ভে রিপোর্ট দিয়েছেন। আমি আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি যে প্লিমিনারী সার্ভে যদি হয়ে থাকে---তিনি সেই রিপোর্ট চেয়ে পাঠান---এই দুটো রেল লাইন সম্পর্কে সেটা আমাদের কাছে রাখুন এবং দ্বিতীয়তঃ কেন্দ্রীয় সরকার নিশ্চিন্ত জেনে রাখবেন প্লিমিনারী সার্ভে আমাদের ফেভারে গেলে ও তারা তখন বলবেন টেক্‌নো-ইকনমিক সার্ভে চাই। সুন্দরবনে রেল লাইন পাতা হচ্ছে না, টেকনো-ইকনমিক সার্ভের অজুহাতে জিনিষটা ঝুলে থাকছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই এটা খুব গুরুত্বপূর্ণ বলেই বলছি কারণ হাওড়া এলাকার অর্থনীতি নির্ভর করছে এই রেল লাইনের উপরে---সেজন্য বলছি যে, তিনি প্লিমিনারী রিপোর্ট আমাদের কাছে রাখুন এবং কেন্দ্রীয় সরকার টেকনো-ইকনমিক সার্ভের কথা বলছেন কিনা---বলে না থাকলে টেকনো-ইকনমিক সার্ভে রিপোর্ট বাদ দিয়ে প্লিমিনারী সার্ভের উপরে কেন্দ্রীয় সরকার কাজ করবেন কিনা এবং জমি একুইজিশান-এর জন্য এককোটী টাকা

**Mr. Speaker** : Mr. Maitra, I request you to be more precise.

**Shri Kashi Kanta Maitra** : Sir, I had three supplementaries, that is why I had to be elaborate because everytime I have to stand up to put my supplementary the Hon'ble Minister will have to stand up to reply So in order to hort-circuit the whole thing, I had to be elaborate. If this has inconvenienced the House, I beg your apology.

**Dr. Zainal Abedin :**

আমরা প্রাথমিক রিপোর্ট গেল বছর পেয়ে গেছি এখন সব কিছুই ঠিক হয়ে আছে শুধু মুল প্রশ্ন ৫০ পারসেন্ট ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট দেবেন কিনা বোথ ইন ইনস্টলেশন এ্যাণ্ড

অপারেশন একথা আগেই বলেছি---বাকী আমরাও রেডী উইথ এভরি প্রোসিডিংস শুধু এগ্রিমেন্ট হয়নি। আর সুন্দরবনের কথা যেটা বললেন সেটা আমার জানা নাই। যদি আপনি আলোকপাত করেন তাহলে আমাদের পক্ষে খুব ভাল হয়।

[1-20—1-30 p.m.]

**Shri Aswini Roy :**

আপনি বলবেন যে ক্যাপিটাল ইনভেষ্টমেন্টের ক্ষেত্রে রেল লাইন করার ক্ষেত্রে এই এত কোটি টাকা লাগবে। এই এত কোটি টাকা লাগবে তাতে ৫০ ভাগ রাজ্যের আর ৫০ ভাগ কেন্দ্রের। এখন রেললাইনটা গড়া হয়ে যেটাকে বলে রেভিনিউ এক্সপেনডিচার, যেটা এক্স-পেনডিচার কষ্ট, সেটাও কি ঐ ৫০ ভাগ ৫০ ভাগ নিতে হবে?

**Dr. Zainal Abedin :**

হ্যাঁ। যদি এতে প্রফিট হয় তাতেও ঐ ৫০ ভাগ রাজ্য সরকার পাবে কিন্তু যে প্রিলিমিনারি রিপোর্ট পেয়েছি তাতে ঐ রিপোর্টে আনরেমুনারেটিভ লাইন বলা হয়েছে এবং লসটা পার-পিচুয়াল হবে। আমাদের যে অথরিটি আছে, ইঞ্জিনিয়ার যারা এতে এ্যাসোসিয়েটেড আছে তাদের সঙ্গে আলোচনা করেছি ডেকে তারা যে রিপোর্ট আমাকে দিয়েছে তাতে লসটা পার-পিচুয়ালি যাবে। এইজন্য রাজ্যসরকার এত বড় একটা ঝুঁকি এখনি স্বীকার করতে পারছেন না, কেন্দ্রীয় সরকারকে তার দায়িত্ব বহনে পারসুয়েড করার চেষ্টা করছে।

**Shri Md. Safiulla :**

এটা একটি গুরুত্বপূর্ণ বিষয়, এই সম্বন্ধে মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসে কিছু এ্যাসিয়োরেন্স দিন।

**Mr. Speaker** : This is a request for action.

**Shri Kanai Bhowmik :**

এই ব্যাপারটা নিয়ে ২ বৎসর আড়াই বৎসর ধরে কথাবার্তা চলছে, আজো বলেছেন যে আমরা কথাবার্তা বলছি। আপনি কি জানাবেন যে গভর্ণমেন্ট এই সম্পর্কে কতদিনের মধ্যে ইয়েস অর নো বা এ্যানিথিং তাঁরা করবেন। যাহোক কিছু ইয়েস বা নো বলুন যে আমরা ৬ মাসের মধ্যে বা এই দিনের মধ্যে করবো। দু বৎসর ধরে নিগোসিয়েশন হচ্ছে এটা কবে ফাইনাল হবে সেটা একটু বলবেন?

**Dr. Zainal Abedin :**

কানাইবাবু আপনিতো জানেন যে একেবারে তারিখ বেঁধে দেওয়া শক্ত। এই সময় নেবার ফলে খানিকটা তো উন্নতি হয়েছে অবস্থার। আগে যে অবস্থা ছিল তার চেয়ে উন্নতি হয়েছে সময় বেঁধে দেওয়া সত্বেও।

### সালানপুর ব্লকে তাপবিদ্যুৎ কেন্দ্র

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কি সত্য যে, সরকার আসানসোল মহকুমার সালানপুর ব্লকে একটি তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এজন্য বিশেষজ্ঞরা স্থানও নির্বাচন করেছেন; এবং

(খ) সত্য হ'লে, কবে নাগাত ঐ তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কাজ শুরু হবে?

**Shri A. B. A. Ghani Khan Chowdhury:**

(ক) কেন্দ্রীয় সরকারের যোজনা পর্ষৎ কর্তৃক গঠিত বিদ্যুৎ উন্নয়নের জন্য টাস্ক ফোরস পূর্বাঞ্চলে দুইটি সুপার থারমাল পাওয়ার স্টেশান স্থাপনের সুপারিশ করিয়াছেন। ইহাদের মধ্যে একটি রানীগঞ্জ রাজমহল কয়লাখনি অঞ্চলের যে কোন স্থানে স্থাপন করা যাইতে পারে। তবে ইহার জন্য চূড়ান্ত স্থান নির্বাচন এখনো স্থির হয় নাই।

(খ) এ প্রশ্ন এখন ওঠেনা।

**Shri Sukumar Bandyopadhyay:**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য আবশ্যিক কাঁচা মাল, কয়লা কোথায় বেশী পাওয়া যাবে, রাজমহল এলাকায়, না রাণীগঞ্জ এলাকায়?

**Shri A. B. A. Ghani Khan Chowdhury:**

কয়লা হচ্ছে একটা এ্যাসপেক্ট, আর একটা এ্যাসপেক্ট হল জল। এই জল পেতে হলে ওখানে সুপার থার্মো প্ল্যান্ট করার জন্য জল দরকার। জল পেতে হলে অজয় নদী থেকে জল পেতে হবে, অজয়ের উপর বাঁধ দিতে হবে। সেই অজয়ের উপর বাঁধ দিতে দিলে তখন বিহারের সঙ্গে কথাবার্তা আমাদের বলতে হবে। বিহারের সঙ্গে আপনারা জানেন যে আমাদের আউট-ষ্ট্যানডিং প্রবলেম আছে সেগুলি এখনো সেটেল করতে পারিনি। সুতরাং এই বিষয় বিহার রাজী হবে কিনা সেটা এখন আমাদের পক্ষে বলা সম্ভব নয়। মিঃ স্পীকার স্যার, এইগুলি আমরা ডিসাইড করি--সেন্ট্রাল গভর্ণমেন্টের একটা ষ্ট্যানডিং গ্রুপ আছে সেই ষ্ট্যান্‌ডিং গ্রুপ কোথায় সুপার থার্মো প্লান্ট হবে সেই সিদ্ধান্ত নেয়। মোটামুটি একথা বলেছেন সেন্ট্রাল গভর্ণমেন্ট একটা তেনুঘাটে বিহারে আর একটা হবে ওয়েষ্ট বেঙ্গলে। ওঁরা বলেছেন যে তাঁদের সাজেশন হচ্ছে যে ফারাক্কা কিম্বা সালানপুর। সালানপুরের সপক্ষে অনেক কিছু আছে, কয়লা পাওয়া যাবে, ভাল হয় সব কিছু। কিন্তু জলের ব্যাপার নিয়ে ওদের এক্সপার্টদের মধ্যে নানা মত আছে। এখন আমাদের একটা ফিজিবিলিটি রিপোর্ট তৈরী করতে বলেছে। ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রিসিটি বোর্ড থেকে এর ফিজিবিলিটি রিপোর্ট তৈরী করা হচ্ছে। এই কমিটির মধ্যে আছেন বি, এন, ব্যানার্জী, বি, কে, ব্যানার্জী আর ডেভালপমেন্ট কনসালট্যান্ট (প্রাইভেট) লিমিটেডের একজন সদস্য। আর আছেন এস, কে, চক্রবর্তী আমাদের মেম্বার অব স্টেট প্ল্যানিং বোর্ডের।

এঁরা মিলে একটা প্রজেক্ট রিপোর্ট তৈরী করছেন। এই প্রজেক্ট রিপোর্ট-এ যদি ফিজিবিলিটি অফ ওয়াটার হয়, তাহলে সালানপুর ব্লকে এই তাপ-বিদ্যুৎ কেন্দ্র হতে বাধা নাই। তবে এই ফিজিবিলিটি অফ ওয়াটার হবে কিনা--রিপোর্ট পেলে পর বলতে পারবো।

**Shri Sukumar Bandyopadhyay:**

এই যে ওখানে তাপ-বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য মাননীয় বিদ্যুৎমন্ত্রী অক্লান্ত চেষ্টা করছেন--- এটা আনন্দের কথা। এই তাপ-বিদ্যুৎ কেন্দ্র ওখানে স্থাপন করবার একটা প্রস্তাব ইতিপূর্বে বিভিন্ন সংবাদপত্রের রিপোর্টে বেরিয়েছিল যে রাণীগঞ্জ এলাকায় সালানপুরে ২৫০ মেগা-ওয়াটের একটা সুপার থারমাল পাওয়ার প্ল্যান্ট তৈরী করা হবে। এই থারমাল পাওয়ার প্ল্যান্ট সেখানে হবে কিনা--মন্ত্রীমহাশয় কি সে সম্বন্ধে একটু আলোকপাত করবেন?

**Mr. Speaker:**

দি কোশ্চেন ডাস নট এ্যারাইজ।

**Shri Rajani Kanta Doloi:**

আমরা দেখছি স্যার, যে সরকার যাতে হাত দিয়েছেন, তা উধাও হয়ে যাচ্ছে--এখন

**মন্ত্রীমহাশয়** যে জলের কথা বললেন--সেই জলে হাত দিলে তা বন্ধ হয়ে যাবে কিনা তিনি জানাবেন?

(No reply)

**Shri Aswini Roy :**

আপনি বললেন এ সম্বন্ধে একটা প্রজেক্ট রিপোর্ট তৈরীর চেষ্টা করছেন। আমার প্রশ্ন হচ্ছে--বর্তমান বিদ্যুৎ সঙ্কট সমাধানের জন্য এই প্রজেক্ট রিপোর্ট কতদিনের মধ্যে তৈরী হবে?

**Shri A. B. A. Ghani Khan Chowdhury :**

এইটুকু বলতে পারি--সেন্ট্রাল সেকটার থেকে এই সুপার থারমল পাওয়ার প্ল্যান্ট-এর কথা বলেছে। এটা আমি আশা করি দু মাসের মধ্যে এই রিপোর্ট পাব। এ ছাড়া--আমরা স্টেট সেকটরে অনেকগুলি থারম্যাল প্ল্যান্ট তৈরী করবার পরিকল্পনা নিয়েছি। অনেক জায়গায় সেগুলির কাজ আরম্ভও হয়ে গেছে।

**Shri Ramdas Banerjee :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন--ঐ সালানপরে বরাকর নদীর ধারে অবস্থিত--অথচ মাইথন ব্যারেজে জলাধার থেকে জল নেবার জন্য ডি. ভি. সি কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা হয়েছে--এঁরা যথেষ্ট পরিমাণ জল দিতে পারবেন কিনা?

**Shri A. B. A. Ghani Khan Chowdhury :**

সেটা হলো সুপার থারমাল পাওয়ার প্ল্যান্টগুলিতে কতটা জল লাগবে সেই জল সেখান থেকে পাওয়া যাবে কিনা আর পাওয়া গেলে তা কীভাবে পাওয়া যাবে এইসব নিয়ে আলোচনা করা হচ্ছে।

**Mr. Speaker** : There is difference of opinion amongst the experts.

*33 ( admitted question No. 172 )

**Mr. Speaker** : Question is held over.

**Shri Aswini Roy :**

স্যার অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, অনেকদিন আগে এই প্রশ্ন দেওয়া হয়েছে এবং সেট এ্যাক্সপেকটেডও হয়ে গেছে। এখন তিন সপ্তাহের পর এই প্রশ্ন হেল্ড ওভার হবে--এ কেমন কথা!

**Shri Tarun Kanti Ghosh :**

এই প্রশ্নটা জুটের ব্যাপার নিয়ে--কোন সরকারের জিনিষ নয়। বিভিন্ন জুটমিল থেকে এই সম্পর্কে যাতে ঠিক ঠিক ফিগার দেয়, তারজন্য এই টাইম চাচ্ছি। দ্যাটস্ অল।

**Mr. Speaker** : After a fortnight perhaps the reply will be ready.

### সুতার দাম

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮।) **শ্রীগণেশ হাটুই** : কুটির ও ক্ষুদ্রায়াতন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি------

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবাংলায় বর্তমানে ৮৪-এস্, ১০০-এস্ ও ১০৪-এস্ কাউন্ট-এর সুতার দাম অত্যধিক বৃদ্ধি পাওয়ায় তন্তুবায় শিল্পীরা অশেষ দুর্ভোগ ভোগ করিতেছেন;

(খ) অবগত থাকিলে, সরকার ঐ শিল্পীদের বাঁচানোর জন্য কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) হুগলি জেলার জাঙ্গিপাড়া থানার অন্তর্গত রাজবোলহাট, আঁটপুর, জাঙ্গিপাড়া, কোতলপুর ও রসিদপুর অঞ্চলের তাঁতিদের ন্যায্য মূল্যে উপরি-উক্ত কাউন্ট-এর সুতা সরবরাহের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা এবং করিয়া থাকিলে, তাহা কি?

[1-30—1-40 p. m.]

**Shri Atish Chandra Sinha:**

(ক) বর্ত্তমানে ৮০নং পর্যন্ত সুতা সর্বপ্রকার নিয়ন্ত্রণ মুক্ত। ৮০নং-এর উর্ধ্বে সকল কাউন্টের সুতা ভারত সরকারের নিয়ন্ত্রনাধীন। গত অক্টোবর '৭৩ হইতে টেক্সটাইল কমিশনার-এর নিকট হইতে কোন সুতার বরাদ্দ না পাওয়ার ফলে ৮০নং-এর উর্দ্ধ কাউন্টের সুতার ঘাটতির কথা সরকার অবগত আছেন।

(খ) নিয়ন্ত্রনাধীন মিহি সুতার বরাদ্দ টেক্সটাইল কমিশনার-এর নিকট হইতে সময়মত না পাওয়ার দরুন লিখিতভাবে টেক্সটাইল কমিশনারকে নিয়ন্ত্রনাধীন মিহিসুতা বরাদ্দের জন্য অনুরোধ করা হইয়াছে। গত ৩০-১-৭৪ তারিখে টেক্সটাইল কমিশনারকে এক তারবার্তায় নিয়ন্ত্রনাধীন সুতা বরাদ্দের জন্য পুনরায় বলা হইয়াছে। টেক্সটাইল কমিশনার-এর বরাদ্দ ব্যতীত নিয়ন্ত্রনাধীন মিহিসুতা পশ্চিমবাংলার তন্তুজীবিদের জন্য সরবরাহ করা সম্ভব নয়।

(গ) ৮৪নং, ১০০নং এবং ১০৪নং সুতা বর্ত্তমানে ভারত সরকারের নিয়ন্ত্রনাধীন। গত অক্টোবর হইতে টেক্সটাইল কমিশনার-এর নিকট হইতে উক্ত কাউন্টের সুতার বরাদ্দ না পাওয়ায় তন্তুজীবিদের ওই সব কাউন্টের সুতা সরবরাহ করা সম্ভবপর হয় নাই। গত সেপ্টেম্বর পর্যন্ত টেক্সটাইল কমিশনার-এর নিকট হইতে যে সুতা আসিয়াছিল তাহা হইতে কিছু সুতা হুগলী জেলার জন্য বরাদ্দ করা হইয়াছিল।

একটা কথা মাননীয় সদস্যদের জানাই যে এই সংবাদ আমি তিন চার দিন আগে পেয়েছি। তিন হাজার কে,জির মত সুতা ডিস্ট্রিবিউসান করবার ব্যবস্থা করছি।

**Shri Ganesh Chandra Hatui:**

হুগলী জেলায় গ্রামাঞ্চলে যে তাঁত আছে সেখানে ১০০ কাউন্ট সুতার অভাবে সব তাঁত বন্ধ হয়ে গেছে এবং এ সংবাদ রাখেন কি?

**Shri Atish Chandra Sinha:**

আমি আগেই সাধারনভাবে বললাম যে সরকার অবগত আছেন। ৮০ কাউন্টের উর্দ্ধে যে সমস্ত সুতা বিভিন্ন জায়গায় দরকার এবং যে সমস্ত তাঁতি এসব ব্যবহার করেন তাদের অসুবিধা হচ্ছে। সুতা পাওয়ার ব্যাপারে আমরা কথা বলছি, টেক্সটাইল কমিশনার অফিস এ বিষয়ে অবগত আছেন।

**Shri Ganesh Chandra Hatui:**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে সরকারী নিয়ন্ত্রিত কল্যানী স্পিনিং মিল-এ ৮০ কাউন্টের পরিবর্তে ৮৪ কাউন্ট, ১০০ কাউন্টের পরিবর্তে ১০৪ কাউন্ট সুতা হচ্ছে এটা জানেন কি?

**Shri Atish Chandra Sinha :**

১০০ কাউন্টের কথা আপনারা জানেন। টেক্সটাইল কমিশনার অফিস থেকে অর্ডার যে ফিকস করে দিয়েছিল তাতে সুতার দাম যা তা পাওয়া যাচ্ছিল না, সেইজন্য নূতন কাউন্টের একটা সুতা তৈরী করে আবার টেক্সটাইল কমিশনারের অফিসে দরখাস্ত করা হয় যাতে নাকি সুতার দাম ভাল পাওয়া যায়। এবং সৌভাগ্যবশতঃ টেক্সটাইল কমিশনার অফিস থেকে আমরা ভাল দাম পাচ্ছি। সেজন্য ৮০ কাউন্টের পরিবর্তে ৮৪ কাউন্ট ও ১০০ কাউন্টের পরিবর্তে ১০৪ কাউন্ট তৈরী করছি। সেইজন্য মাননীয় সদস্যদের জানাচ্ছি যে এই কাউন্টের সুতা করতে যে তুলা লাগে তা সাধারণতঃ ভারতবর্ষের বাইরে থেকে আসে সুদান বা ইজিপ্ট থেকে। এবং তারফলে সুতার দাম বেড়ে গেছে। এবং তার উপর আবার ৪০ পারসেন্ট একসাইজ ডিউটি বাড়ার জন্য এই দাম আরো বেড়ে গেছে। সেই কারণে অত্যন্ত অসুবিধা হচ্ছে মিহিসুতা পাওয়ার পক্ষে। এবং কল্যানী স্পিনিং মিলে এই সুতা তৈরী করা কষ্ট সাধ্য হয়ে উঠেছে। ভবিষ্যতে কতটা করা যায় তার চেষ্টা করা হচ্ছে।

**Shri Ganesh Chandra Hatui :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে প্রতি ১০০ কাউন্ট থেকে ১০৪ কাউন্ট করার জন্য প্রতি ১০ পাউণ্ডে কত বাড়াতে হয়েছে?

**Shri Atish Chandra Sinha :**

সেটা অফ এণ্ড বলতে পারবো না, আমাকে নোটিশ দিলে বলতে পারবো।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে ৮০ কাউন্টের সুতা পশ্চিমবাংলায় কি পরিমাণ চাহিদা আছে?

**Shri Atish Chandra Sinha :**

৮০ কাউন্টের উপর যদি বলেন তাহলে একজাক্ট ফিগার আমার কাছে নেই, তবে বিভিন্ন জায়গায় আমরা জানি তাঁতিরা সাধারনতঃ মিহি সুতার উপর কাজ করেন, যেমন নদীয়ার কিছু অংশ, হুগলীর তাঁতিরা তাদের যে বিশেষ কষ্ট হচ্ছে সে বিষয়ে আমরা অবগত আছি ও আমরা চেষ্টা করছি। ৩।৪ দিন আগে টেক্সটাইল কমিশনারের অফিস থেকে একটা বরাদ্দ পেয়েছি সেটা প্রয়োজনের তুলনায় কম, মাত্র ৩ হাজার কে,জি সেটা আমরা ডিস্ট্রি-বিউসানের ব্যবস্থা করছি।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন যে ৮০ কাউন্টের উপর যারা কাজ করেন তারা লোয়ার কাউন্টে কাজ করতে পারেন না। সেইজন্য সুতা না পাওয়ার ফলে পশ্চিম বাংলার বহু তাঁতিকে এই দুর্দিনে বেকার হতে হয়েছে সেটা মন্ত্রীমহাশয় অবগত আছেন কি?

**Shri Atish Chandra Sinha :**

হ্যাঁ, অবগত আছি।

**Shri Aswini Roy :**

আপনি বললেন যে ৮০ কাউন্টের উপরের সুতার অভাব আছে। তাহলে পশ্চিমবাংলায় ৮০ কাউন্টের সুতার যে চাহিদা সেটা কি পুরাপুরি মেটান হচ্ছে?

**Shri Atish Chandra Sinha :**

আপনি কি বলছেন ৮০ কাউন্টের নীচের সুতার?

**Shri Aswini Roy :**

আমি বলছিলাম ৮০ কাউন্টকে নিয়ে ৮০ এণ্ড বিলো।

**Shri Atish Chandra Sinha :**

আমি আগেই বলেছি যে ৮০ কাউন্টের সুতার অভাব আছে, তার উপরের সুতার তো অভাব আছেই। তবে তলার কাউন্টের সুতার ততটা অভাব নেই যতটা নাকি হায়ার কাউন্টের অভাব আছে। আমি ৮০ কাউন্টের নীচে অভাব নেই এই কথা বলিনি। অভাব আছে তবে সেটা একিউট নয় যতটা হায়ার কাউন্টে আছে।

**Shri Md. Safiulla :**

আপনি জানেন যে ৮০ কাউন্ট থেকে ১০৪ কাউন্ট সেটা পাওয়া কষ্টকর--পাওয়াই যায়না। আমাদের চণ্ডিতলায় বহু তাঁতিই সুতার অভাব ভোগ করছে এবং সুতার অভাবে কালো-বাজার হচ্ছে। আপনারা কল্যানী স্পিনিং মিলে এই সুতা তৈরী করার কি ব্যবস্থা করছেন। হাবড়া ইউনিটে আপনারা কি করছেন? র মেটিরিয়ালের যে অভাব আছে তার কি করছেন, আপনারাতো বিদেশ থেকে আনছেন বা কোন জায়গা থেকে আনছেন বা ভারতবর্ষেরই বা কোন কোন স্টেট থেকে আনছেন এবং যে যে স্টেট থেকে আনছেন তাদের সঙ্গে কি কি নেগোসিয়েসান চলছে যাতে আরো সুতা পাওয়া যায় ও সরবরাহ করা যায় সে তথ্য জানাবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

উত্তর তো দিয়েছি। প্রথম কথা হচ্ছে হাবড়া ইউনিটে মিহি সুতো তৈরী হয়না। কল্যাণীতে যে ইউনিট আছে তাতে মিহি সুতো তৈরী হয়। কিন্তু আগেও বলেছি আগে যেখানে তুলোর দাম ৪ হাজার টাকা ছিল এখন সেটা ১৬ হাজার টাকা হয়ে গিয়েছে। মিহি সুতোর জন্য যে তুলোর দরকার সেটা ইজিপ্ট থেকে আসে। তার দাম কয়েক মাসে অনেক বেড়ে গিয়েছে। এইজন্য শুধু কল্যানীতে নয় ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও অসুবিধা হয়েছে ভারতবর্ষে যে তুলো হয় তাতে ৮০ কাউন্ট পর্যন্ত উৎপন্ন হতে পারে। তার উপরে যাওয়া যায় না। এটা শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা ভারতবর্ষের সমস্যা। এই সম্পর্কে আমরা টেক্সটাইল কমিশনারকে লিখেছি।

**Shri Md. Safiulla :**

এই সম্পর্কে কি করছেন?

**Shri Atish Chandra Sinha :**

বললাম।

**Shri Paresh Chandra Goswami :**

মন্ত্রীমহাশয় বললেন সুতো সমস্যা সারা ভারতবর্ষের সমস্যা। সারা ভারতবর্ষের সমস্যা হলেও পশ্চিমবঙ্গের সমস্যা খুব বলে মনে করেন কি? যদি মনে করেন তাহলে গত ২ বছরে পশ্চিমবঙ্গে তাঁতীদের যে দুর্ভোগ সমস্ত কাউন্টের সুতোর ব্যাপারেই সেটার সম্বন্ধে কিছু বলতে পারেন কি?

**Dr. Zainal Abedin :**

আমি বিগত সেসনে এই হাউসে আশ্বাস দিয়েছিলাম যে আমরা হ্যাণ্ডলুম পাওয়ারলুম কর্পোরেশান করবো এবং যার প্রাথমিক দায়ীত্ব হবে ন্যায্য মূল্যে তাঁতীদের সুতো দেওয়া এবং তাদের কাছ থেকে ফিনিসড গুড্স নায্যমূল্যে কিনে নেওয়া এবং সেইজন্য ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যাণ্ডলুম পাওয়ারলুম কর্পোরেশান তার প্রাথমিক কাজ সুরু হয়েছে এবং মাননীয় সদস্য মহম্মদ সফিউল্লা তাতে ওয়ান অফ দি ডিরেকটরস। এতে অনেক এক্সপার্ট দরকার টেকনিক্যাল হ্যাণ্ডস দরকার। যে সমস্ত জায়গায় তাঁতীরা বেশী থাকে তার কয়েকটি জায়গায় ইউনিট সেট-আপ করতে চেষ্টা করছি হ্যাণ্ডলুম পাওয়ারলুম কর্পোরেশানের এবং সেটা যত তাড়াতাড়ি করতে পারা যাবে তাঁতীদের দুর্ভোগও কিছুটা লাঘব হবে।

**Da. Ramendra Nath Dutt .**

লোয়ার কাউন্টের সুতোর দাম বেড়েছে কিনা এবং বাড়লে কত পারসেন্ট বেড়েছে?

**Dr. Zainal Abedin :**

আগের চেয়ে বেড়েছে। তবে কতটা বেড়েছে বলা শক্ত। এটা তো ডি-কন্ট্রোল আছে। যে যে রকম জাসটিফাই করতে পেরেছে সেই রকম বেড়েছে।

**Shri Paresh Chandra Goswami :**

বিভিন্ন তাঁতীদের কাছ থেকে অভিযোগ পাওয়া যাচ্ছে যে কল্যাণী স্পিনিং মিলের সুতোর মান অত্যন্ত নিম্ন হচ্ছে--এটা কি জানেন?

**Dr. Zainal Abedin :**

কল্যাণী স্পিনিং মিলের সুতোর মান আমরা উন্নত করার চেষ্টা করছি।

### Expansion of W. B. Govt. Press.

*35. (Admitted question No. *431.) **Shri Gangadhar Pramanick : Will** the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if all printing works of the West Bengal Government are entrusted with the W. B. Govt. Press, Alipore, for execution ;

(b) if not, the reasons thereof ; and

(c) whether the Government has any proposal for expansion of the W. B. Govt. Press ?

[ 1-40—1-50 p.m. ]

**Shri Tarun Kanti Ghosh :** (a) No.

(b) Firstly there are some other presses under different departments of the Government. They execute some of the Government work. Secondly the equipment of the Press is not adequate to cope with the increased volume of work of the Government.

(c) Yes.

**Shri Gangadhar Pramanick :**

গভর্ণমেন্টের যে প্রিন্টিংয়ের কাজ হচ্ছে সেটা জেনারেলি একটা জায়গা থেকে থ্রু ওয়ান চ্যানেল থেকে হয়, না নিজের নিজের ডিপার্টমেন্ট আলাদা আলাদা ভাবে ছাপার কাজ করেন?

**Shri Tarun Kanti Ghosh :**

মেনলি একজায়গা থেকে হলেও কতকগুলি ডিপাটমেন্ট থেকে আলাদা আলাদা ভাবে কাজ হচ্ছে যেমন জেল প্রেস----তারপর ওয়ান প্রেস—আণ্ডার এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট এ্যাণ্ড ওয়ান প্রেস আণ্ডার হোম পুলিশ ডিপার্টমেন্ট এবং এছাড়া পাবলিসিটি ডিপার্টমেন্ট তারা কিছু কাজ নিজেরা করে।

**Shri Gangadhar Pramanick :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি গভর্ণমেন্টের যা রিকুইজিসন থাকে সেটা আপনাদের ডিপার্টমেন্ট অর্থাৎ ডবলিউ, বি, জি, প্রেস থেকে কতটা ছাপানো হতে পারে সেটা খবর নিয়ে তারপর অন্য বাইরের প্রেসে ছাপানো হচ্ছে কি?

**Shri Tarun Kanti Ghosh :**

এ বিষয়ে কোন সন্দেহ নেই ওয়েস্ট বেঙ্গল গভর্ণমেন্ট প্রেস ইজ এ্যাবসোলিউটলি ইনএডি-কোয়েট টু মিট দি ডিমাণ্ড অব দি এনটায়ার গভর্ণমেন্ট ওয়ার্ক।
সম্ভব নয়। যেমন আমাদের এসেম্বলি প্রসিডিংস চিরকালই গভর্ণমেন্ট প্রেস থেকে ছাপা হয়ে আসছিল। কিন্তু গতবারে এম, এল, এ-রা কমপ্লেন করায় তা বাইরের প্রেসে দিতে হয়েছে—এই রকম প্রায় সব জায়গাতেই হতে পারে।

**Shri Gangadhar Pramanick :**

গভর্ণমেন্টের বাইরে কাজ হয়। এখন ডবলিউ বি, জি, প্রেসে যে কাজ হয় সেখানে তার ম্যানিং যা আছে এবং যে মেশিনারী আছে তাতে তারা যা প্রডাকসন করতে পারে একচুয়েলি এবং সেখানে যে লোক আছে তারা যদি ঠিকমত কাজ করে তাহলে সব কাজ গভর্ণমেন্টের হতে পারে কিনা এবং বর্তমানে যে মেশিনারী আছে তাতে যেসব লোক কাজ বর্তমানে করছে সেই কাজে আপনার ডিপাটমেন্ট স্যাটিসফায়েড কিনা এই তথ্য মন্ত্রীমহাশয় কি দিতে পারেন?

**Shri Tarun Kanti Ghosh :**

মোটামুটি যে কাজ হচ্ছে সব জায়গাতে যে রকম অবস্থা এখানেও সেই। তবে একেবারে যে কাজ হচ্ছে না এ রকম নয়, হয়তো কিছু কম বেশী হতে পারে।

**Shri Gangadhar Pramanick :**

গভর্ণমেন্টের সেখানে যে মেশিনারী আছে এবং সেখানে যে লোক এ্যাপয়েন্টমেন্ট দেওয়া আছে এবং গভর্ণমেন্টের যে কাজ সরকার ডিফারেন্ট ফাংসনের তা না হওয়া ব্যাপারে আমি জানতে চাই হোয়েদার দি মেশিনিজ রিমেন আইডেল অর দি ওয়ারকারস রিমেন আইডেল অর দেয়ার ইজ নট সাফিসিয়েন্ট ওয়ার্ক, হোয়াট ইজ দি ফ্যাক্ট?

**Shri Tarun Kanti Ghosh :**

এর কোনটাই নয়।

**Shri Gangadhar Pramanick :**

আমি জানতে চাই বর্তমানে গভর্ণমেন্টের যে সমস্ত কাজ রয়েছে তার কতটা প্রডাকসান সেখানে হতে পারে এই তথ্য সরকার রাখেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

আপনি বলছেন গভর্ণমেন্টের যে ট্যোটাল ভলিউম অব ওয়ার্ক তার কতটা সেখানে হতে পারে এই তথ্য জানাতে হলে আমাদের অনেক কিছু জানতে হবে দেন উই হ্যাভ টু টেক এ লং টাইম টু ফাইণ্ড দি এ্যামাউন্ট অব ট্যোটাল গভর্ণমেন্ট ওয়ার্ক।

**Dr. Kanai Lal Sarker :**

মন্ত্রীমহাশয় জানাবেন কি—আমাদের তথ্য জানা আছে যে সেখানে ম্যানিং আছে এবং সেখানে যে মেসিনারী আছে তাতে যে কাজ হওয়া উচিত তার মাত্র ৩৫ পারসেন্ট কাজ সেখানে হয়। এই তথ্য সুপারিনটেনডেন্ট অব দি বি, জি, প্রেস এ্যাডভাইসারী কমিটির মিটিংয়ে জানিয়েছেন?

**Shri Tarun Kanti Ghosh :**

আমার কাছে এই রকম তথ্য নাই। আর কথা হচ্ছে মেসিন থাকলেই কাজ হতে পারবে এবং ৩৫ পারসেন্ট কাজ হচ্ছে বলে কর্মচারীরা খারাপ, ওয়ার্কাররা কাজ করছে না এই রকম আমি বলতে পারি না। এসব এনকোয়ারী করে দেখতে হবে যে মেসিন যে সব রয়েছে সেই সব মেসিনের কি অবস্থা তা চিন্তা করে দেখতে হবে। আমি জানি পুরানো পার্টসের এমন অবস্থা যে সেখানে ৩৫ পারসেন্ট কি ৫০ পারসেন্ট কি ৮০ পারসেন্ট হতে পারে কিনা সেটা চিন্তা করে দেখতে হবে।

**Shri Gautam Chakravartty :**

উনি বলছেন কিছু কিছু হয়তো পুরানো মেশিন থাকতে পারে এবং যদি থেকে থাকে তাহলে সেগুলির আদৌ কোন রিপ্লেসমেন্টের ব্যবস্থা করেছেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

আদৌ পুরানো মেশিন আছে কথা বললে ভুল বলা হবে, সবই পুরোনো মেশিন, আদৌ নতুন মেশিন নেই, সবই পুরানো মেশিন। এই বছর বাজেটে ১ লক্ষ টাকা রেখেছি কিছু নতুন মেশিন রিপ্লেস করবার চেষ্টা করবো, কিছু মেশিনারি পার্টস রিপেয়ার করবার চেষ্টা করবো ফিফ্‌থ প্ল্যানে এটা করার চেষ্টা করবো। আদৌ পুরানো মেশিনের প্রশ্ন নেই, আদৌ নতুন মেশিন নেই।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি বি, জি, প্রেসে শতকরা ৬৫ জন কর্মচারী যে ওভার-টাইম পায় তা বেতনের টাকার চেয়ে বেশী—এটা কি সত্য?

**Shri Tarun Kanti Ghosh:**

এটা আমাকে খোঁজ করে দেখতে হবে। তবে এটা আমার মনে হয় না। আপনি যে তথ্যটা বললেন সেটা সঠিক কিনা জানি না। আমি একবার বি, জি, প্রেসের কর্মচারীদের সঙ্গে আলোচনা করেছি এবং তাদের সঙ্গে কথা বলে জেনেছি যে ওদের মেন ডিফিকাল্‌টি হচ্ছে সেখানকার মেশিনারি যা যা থাকা দরকার সেই জিনিস না থাকার ফলে যতটা আউটপুট দেবার কথা ততটা দিতে পারেনি। কিন্তু এই ৬৫ জনের ব্যাপারটা আমাকে খোঁজ করে বলতে হবে, এখন বলতে পারছি না।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন বি, জি, প্রেসে কাজ না করার জন্য পশ্চিমবঙ্গ বিধান-সভার প্রসিডিংস ১৯৬২ সাল থেকে ১৯৬৪ সাল পর্য্যন্ত অন্য প্রেসে ছাপতে দেওয়া হয়, কিন্তু

তারা ম্যানুসক্রিপ্ট না পাবার জন্য ছাপতে পারেনি প্রসিডিংস, এর জন্য বি, জি, প্রেস দায়ী কিনা—সেটা আপনি বলতে পারবেন কি?

(নো রিপ্লাই)

**Dr. Kanai Lal Sarker :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি উত্তর দেবেন--আমাদের এই বেঙ্গল গভর্ণমেন্টের প্রেস যেটা আছে সেই গভর্ণমেন্ট প্রেসের একটা পদ্ধতি আছে। আমি জানি ১৯২২ সালে এই প্রেস চালু হয়েছিল। তারপর থেকে আজ পর্যন্ত কোনরকম রনোভেসনের ইমপ্রুভমেন্ট হয়নি, মেশিন রিপ্লেসমেন্ট হয়নি, পুরানো মেশিন দিয়েই কাজ চলছে। এর কোনরকম এক্স-প্যানসনের ব্যবস্থা হয়নি, কোনরকম রিনোভেটের বন্দোবস্ত হয়নি। এর কারণ আমার মনে হয় ওরা যে বাইরে ছাপতে দেয় এর পিছনে ওদের একটা ইন্টারেষ্ট আছে। যার জন্য আমার মনে হয় এই প্রেসের এক্সপ্যানসান, এক্সটেনসান ব্যাহত হচ্ছে। এই প্রেসের প্রচুর জায়গা পড়ে আছে। এই প্রেসে যদি ইনসট্রুমেনটেসন করা যায় তাহলে আমার মনে হয় বাংলাদেশের মধ্যে এই প্রেসটি বেস্ট প্রেস হবে।

**Shri Tarun Kanti Ghosh :**

এটা তো ওপিনিয়ন পাশ করলেন, প্রশ্নটা কোথায়?

**Shri Pradip Kumar Palit :**

আমাদের সরকারের কাছে বি, জি, প্রেস সম্পর্কে কোনরকম ষ্টাডি রিপোর্ট আছে কি মেশিনের ক্যাপাসিটি কত এবং মেনিং ক্যাপাসিটি কত, তার উপর পারটিকুলার রিপোর্ট আছে কিনা সেটা বলতে পারবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

একটা রিপোর্ট তৈরী করবার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি এ্যাপয়েন্ট করেছিলাম। তার একটি রিপোর্ট প্লেস করেছেন বি, জি, প্রেস সম্বন্ধে এবং দ্যাট ইজ আণ্ডার ষ্টাডি, এছাড় আর কোন রিপোর্ট নেই।

[ 1-50 –2-00 p.m. ]

**Shri Jyotirmoy Mozumdar :**

অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, ১৯৭৪-৭৫ সালের বাজেট এখনও বিধানসভায় পেশ করা হয়নি অথচ সেই বাজেটে একটা বিভাগ অর্থাৎ ডব্লু, বি, জি, প্রেস-এর জন্য ৮ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এটা মাননীয় মন্ত্রিমহাশয় একটু আগে এই সভায় প্রকাশ করে ফেলেছেন এটা রীতিসম্মত হয়েছে কিনা আমি জানতে চাই, এ ব্যাপারে আপনার রুলিং চাই।

**Mr. Speaker :**

আই রিকোয়েষ্ট দি অনারেবল্ মিনিষ্টার টু এক্সপ্লেন দি ম্যাটার।

**Shri Tarun Kanti Ghosh :**

আমি উত্তর দিতে গিয়ে যেটা বলেছিলাম আমাদের পার্লামেন্টারী এফেয়ার্সের মিনিষ্টার সে সম্পর্কে আমাকে বলেছিলেন যে, বাজেট পেশ হয়নি ইত্যাদি। আমি উত্তর দিতে দিতে বলেছি, হয়ত বলাটা আমার ভুল হয়েছে।

**Shri Aswini Roy:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ওল্ড মেশিনগুলির যে প্রডাকটিভ ক্যাপাসিটি সেগুলি কি ফুললি ইউটিলাইজ করা হচ্ছে?

**Shri Tarun Kanti Ghosh:**

আমার তো তাই মনে হয়।

### বাঁকুড়া জেলায় নূতন শিল্প

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২)। **শ্রীকাশীনাথ মিশ্র:** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় শিল্প প্রতিষ্ঠান গড়ার জন্য কয়েকটি লেটার অফ ইন্টেন্ট মঞ্জুর করা হইয়াছে;

(খ) সত্য হইলে—

(১) কি কি শিল্পের জন্য লেটার অফ ইন্‌টেন্ট দেওয়া হইয়াছে; ও

(২) কোন্ কোন্ প্রতিষ্ঠান উক্ত লেটার অফ ইন্‌টেন্ট পাইয়াছে এবং টাকার পরিমাণ কত; এবং

(গ) ঐ শিল্প প্রতিষ্ঠান গড়ার কাজ কোন্‌টির ক্ষেত্রে কতদূর অগ্রসর হইয়াছে?

**Shri Tarun Kanti Ghosh:**

(ক) হ্যাঁ।

(খ) (১) বাঁকুড়া জেলায় মোট চারটি লেটার অব্ ইন্‌টেন্ট মঞ্জুর করা হইয়াছে। ইহাদের মধ্যে দুইটি ইঞ্জিনিয়ারিং শিল্পের জন্য, একটি কেমিক্যাল শিল্পের জন্য এবং অপরটি টিম্বার প্রোডাকটসজাতীয় শিল্পের জন্য।

(২) ইঞ্জিনিয়ারিং শিল্প দুইটির জন্য লেটার অব্ ইনটেন্ট পাইয়াছেন দীপিকা ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রিস প্রাইভেট লিমিটেড এবং শ্রী ডি, হালদারও ঐগুলিতে অনুমিত মূলধন নিয়োগের পরিমাণ যথাক্রমে ৫৭ লক্ষ টাকা ও ৩৬ লক্ষ টাকা।

কেমিক্যাল শিল্পের জন্য শ্রী নির্মল চন্দ্র মণ্ডল ও টিম্বার প্রোডাক্‌টসজাতীয় শিল্পের জন্য বন্‌টন্ উড্ ক্র্যাফ্‌টস লেটার অব্ ইনটেন্ট পাইয়াছেন এবং ইহাদের অনুমিত মূলধন নিয়োগের পরিমাণ যথাক্রমে ২৫৯ লক্ষ টাকা ও ৩৬ লক্ষ টাকা।

(গ) প্রথম ও দ্বিতীয়টির (ইঞ্জিনিয়ারিং) ক্ষেত্রে যথাক্রমে বৈদেশিক যন্ত্রপাতি আমদানির জন্য ও বৈদেশিক সংযোগের জন্য প্রয়োজনীয় বৈদেশিক মুদ্রা মঞ্জুর করার ব্যাপারে দরখাস্ত করা হইয়াছে এবং কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করা হইতেছে।

তৃতীয়টির (কেমিক্যাল) ক্ষেত্রে জমি অধিগ্রহণের ব্যবস্থা হইতেছে। প্রকল্পটি যৌথ উদ্যোগে স্থাপিত হইবে। আর্থিক সাহায্যের প্রস্তাব শিল্পোন্নয়ন কর্পোরেশনের বিবেচনাধীন আছে। প্রকল্পটির 'ফিজিবিলিটি রিপোর্ট তৈরী করা হয়েছে।'

চতুর্থ লেটার অব্ ইন্‌টেন্টটি (টিম্বার প্রোডাক্টসজাতীয় শিল্প) ১৯৭৩ সালের শেষার্দ্ধে মঞ্জুর করা হয়েছে এবং ইহা কার্য্যকরী করার জন্য জমি অধিগ্রহণ ইত্যাদি প্রাথমিক ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, দুটি ইঞ্জিনিয়ারিং শিল্প এবং একটি কেমিক্যাল শিল্পের জন্য কোন্ সালে লেটার অব্ ইনটেন্ট মঞ্জুর করা হয়েছিল?

**Shri Tarun Kanti Ghosh :**

১৯৭২ সালের মার্চ মাসে দীপিকা ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রিস প্রাইভেট লিমিটেড বার্ষিক ৪ হাজার মেট্রিক টন এইচ, টি, বোল্টস এ্যাণ্ড নাটস উৎপাদনের জন্য লেটার অব ইনটেন্ট পান এবং ১৯৭২ সালের আগষ্ট মাসে শ্রী ডি, হালদার লেটার অব ইনটেন্ট পান।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ঐ শিল্পগুলির জন্য কত একর জমির প্রয়োজন এবং কোথায় কোথায় শিল্পগুলি হবে তার কোন রিপোর্ট মন্ত্রীমহাশয়ের কাছে আছে কি?

**Shri Tarun Kanti Ghosh :**

না, সে রিপোর্ট নেই। তবে এই প্রসঙ্গে বলি, একটা কথা মনে রাখবেন সেটা হচ্ছে, এগুলি হচ্ছে প্রাইভেট শিল্প। এখন এরা আমাদের কাছে লেটার অব ইনটেন্ট চাইলে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার কাছে পাঠাই—কমার্স এ্যাণ্ড ইনডাষ্ট্রিজ ডিপার্টমেন্টের মাধ্যমে তার ফিজিবিলিটি ভায়াবিলিটি দেখে রেকমেণ্ড করা হয়। তারপর তারা লেটার অব ইনটেন্ট পেলে আমাদের সঙ্গে যোগাযোগ করে বলবেন যে, আমাদের টাকার দরকার বা বৈদেশিক মুদ্রার ব্যাপারে সাহায্য কর ইত্যাদি, সেখানে আমরা হেল্প করতে পারি। কিন্তু জমি অধিগ্রহণের ব্যাপারে It is absolutely their lookout to do it except that.
বাঁকুড়ায় দেওয়া হয়েছে। বাঁকুড়াতেই তাকে করতে হবে।

**Shri Kashinath Misra :**

শিল্প যখন হবে তখন নিশ্চয় তারজন্য জমির দরকার। এখানে ভূমি ও ভূমিরাজস্বমন্ত্রী আছেন, যাঁরা করবেন অর্থাৎ প্রাইভেট সেকটর থেকে তাঁর কাছে জমির জন্য আবেদন করেছেন কিনা জানাবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

আমি একটা কথা বলতে চাই, আমরা সদ্য কেবিনেটে ইনফ্রা ষ্ট্রাকচার কর্পোরেশন বলে একটা কর্পোরেশন পাশ করেছি এবং গ্রহণ করেছি এবং বিভিন্ন ডিস্ট্রিক্টে আটটি গ্রোথ সেনটার ছাড়াও প্রত্যেকটি ডিস্ট্রিক্টে অন্ততঃ একটা করে গ্রোথ সেন্টার ইনডাষ্ট্রি আমরা তৈরী করতে চাই। সেটা হয়ে যাবার পর তখন আমরা তৈরী থাকবো এই বিষয়ে এবং বলে দিতে পারবো যে ঐখানে জমি আছে, জল এবং অন্যান্য জিনিসের বন্দোবস্ত আছে, তুমি ওখানে গিয়ে তৈরী করো। কিন্তু ইনফ্রা ষ্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন তো আগে ছিল না, আমরা করেছি এখন। তার আগে পর্য্যন্ত সাধারণতঃ যেটা হয়ে থাকে, একটা লেটার অব ইনটেন্ট পাবার পর যারা করতে চায়, তারা জমি ঠিক করে যদি আমাদের কাছে হেল্প চান, আমরা হেল্প করতে নিশ্চয়ই প্রস্তুত থাকি। কিন্তু আপাততঃ আপনি যদি জানতে চান যে কোথায় কোথায় হচ্ছে, আমি বলতে পারবো, আই ক্যান ফাইণ্ড আউট।

**Shri Kashinath Misra :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি যে পশ্চিমবাংলার অনগ্রসর জেলাগুলোতে শিল্প করার জন্য কোন সাবসিডি দেওয়া হচ্ছে কিনা এবং বাঁকুড়ার ক্ষেত্রে এইরকম কোন সাবসিডি দেওয়া হবে কিনা?

**Shri Tarun Kanti Ghosh :**

আমরা ভারত সরকারকে জানিয়েছি যে আরও ছয়টি জেলার জন্য সাবসিডি দেবার জন্য ইনক্লুডিং বাঁকুড়া, তাদের কাছ থেকে খবর না ফেলে আমরা কিছু তো বলতে পারবো না। কিন্তু আপাততঃ জানাতে পারি যে, তারমধ্যে মেদিনীপুর, পুরুলিয়া, নদীয়া, এই তিনটি আছে।

**Shri Kashinath Misra :**

বাঁকুড়ায় কেউ শিল্প করতে যাচ্ছে না, কারণ আপনারা এটাকে অনগ্রসর জেলা বলছেন, আর শিল্পের জন্য চেষ্টা করছেন, কিন্তু কোন পার্টি আজকে যেতে চাইছে না, কেননা যদি পুরুলিয়াতে হয়, যদি মেদিনীপুরে হয়, সেখানে ১৫ পারসেন্ট সাবসিডি তারা পাবে, তাহলে বাঁকুড়াতে কেন উইদাউট সাবসিডিতে যাবে? এটাকে অনগ্রসর জেলা বলে আপনারা সেখানে কি সাবসিডির ব্যবস্থা করছেন, মন্ত্রিমহাশয়, জানাবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

আমি তো বললাম যে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া তিনটি জেলাকে দিয়েছে এবং আমরা বলেছি যে আরও অনেক জেলা আছে তাদের দেওয়া উচিত এবং আমরা যে রেকমেণ্ড করেছি তার মধ্যে আমরা বাঁকুড়াকে দিয়েছি। আপনারা যে বলছেন বাঁকুড়া, পুরুলিয়ার মধ্যে ডিফারেন্স, আমি সেটা বুঝতে পারছি না—হোয়াট ইজ দি ডিফারেন্স—আই এন্‌টায়ারলি এগ্রি উইদ ইউ যে যদি পুরুলিয়ায় হয় তাহলে বাঁকুড়ায় হওয়া উচিত। অতএব দেবার জন্য চেষ্টা করা হচ্ছে।

**Shri Kanai Bhowmik :**

আপনি যাদের লেটার অব ইনটেন্ট দিয়েছেন, কি কি বিষয়ে বিবেচনা করে তাদের আপনার লেটার অব ইনটেন্ট দিয়েছেন, কি কি কোয়ালিফিকেশন থাকার জন্য এই কোম্পানীগুলো লেটার অব ইনটেন্ট পেয়েছে?

**Shri Tarun Kanti Ghosh :**

লেটার অব ইনটেন্ট পেতে গেলে প্রথমে দেখতে হয় তারা যে প্রস্তাব দিয়েছে সেটা ভায়েবল কি না। যে র মেটিরিয়্যাল দিয়ে কাজ করবে সেই র মেটিরিয়্যাল তাদের আছে কি না। প্ল্যাস তাদের যে টাকা দরকার, সেটা তারা সংগ্রহ করতে পারছে কি না। এবং আরও কতকগুলো ফ্যাক্ট—কতকগুলো নিয়ম আছে, সেই নিয়মগুলো আমাদের ডিরেক্টর অব ইনডাস্ট্রিজ খোঁজ খবর নিয়ে তাদের সেটা রেকমেণ্ড করেন এবং সেই রেকমেণ্ডেশন অনুযায়ী আমরা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়াকে জানাই এবং তার তখন লেটার অব ইনটেন্ট দেয়।

**Shri Kanai Bhowmik :**

মন্ত্রিমহাশয় কি বলবেন যে এই কোম্পানীগুলো তাদের বকেয়া সমস্ত ইনকাম ট্যাক্স বা অন্যান্য সমস্ত কিছু পরিশোধ করেছেন বা তাদের অনেস্টি এবং ইন্টিগ্রিটি সম্বন্ধে খোঁজ খবর নিয়ে করা হয়েছে কি?

**Shri Tarun Kanti Ghosh :**

আপনি যে প্রশ্ন করলেন, সেটা কি এখানে দাঁড়িয়ে উত্তর দেওয়া সম্ভব?

**Shri Kanai Bhowmik:**

আপনি যখন এদের লেটার অব ইনটেন্ট দিয়েছেন অন্ততঃ গভর্ণমেন্টের ইনকাম ট্যাক্স ফাঁকিওয়ালা লোকেরা লেটার অব ইনটেন্ট পেয়ে যাচ্ছে কি না এটা দেখবেন না?

**Shri Tarun Kanti Ghosh:**

গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার যে রুল্স এ্যাণ্ড রেগুলেশন আছে, ঠিক সেই অনুযায়ী কাজ করা হয়েছে। If the rules and the regulations provide for investigation about the arrears that has certainly been investigated. If the rules do not provide for investigation, the question will not arise. In this matter final authority is not the W. B. Government. We can only recommend.

কিন্তু আপনি যেটা জানতে চাইছেন সেটা আমি খোঁজখবর নিয়ে বলতে পারি। কারণ লেটার অব ইনটেন্ট-এর ফাইন্যাল অথারিটি ইজ নট ওয়েস্ট বেঙ্গল গভর্ণমেন্ট কমিটি। ওদের একটা ডিফারেন্ট মিনিস্ট্রি নিয়ে কমিটি আছে, আণ্ডার ইনডাস্ট্রিয়্যাল ডেভেলপমেন্ট মিনিস্ট্রি, যারা এই সম্বন্ধে ফাইন্যাল ডিসিশন নেয় যে কাকে লেটার অব ইনটেন্ট দেওয়া হবে, না হবে।

**Shri Nitai Pada Ghosh:**

মন্ত্রিমহাশয় এখানে জানালেন যে ছয়টি জেলায় সাবসিডি দেবার জন্য রেকমেণ্ড করা হয়েছে এই ছয়টি জেলার নাম করবেন কি?

**Shri Tarun Kanti Ghosh:**

আমি অফ হ্যাণ্ড জানাতে পারবো না, একটা প্রশ্ন নিয়ে আসুন এই বিষয়ে তাহলে জানিয়ে দিতে পারবো।

**Shri Sukumar Bandyopadhyay:**

মন্ত্রিমহাশয় বলেছেন যে তিনি বাঁকুড়া জেলার নাম সুপারিশ করে পাঠিয়েছেন, কবে নাগাদ এই সুপারিশের ফল জানা যাবে সেই সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু বলতে পারবেন কি?

**Shri Tarun Kanti Ghosh:**

আমি এখন বলতে পারছি না। তবে এই সম্পর্কে বেশ কয়েকবার চিঠিপত্র চালিয়েছি এবং আমাদের চাপটা আমরা রেখে গেছি, এইগুলো হওয়ার দরকার আছে বলে। একটা কথা বলে নিই, যেমন ধরুন ২৪-পরগণা, কলকাতা এবং হাওড়া সম্বন্ধে এরা বলে দিয়েছে যে এইগুলো ব্যাকওয়ার্ড নয়। কিন্তু ধরুন ২৪-পরগণা লোক হিসাবে আমি বলতে পারি যে ২৪-পরগণায় সুন্দরবন রয়েছে, ২৪-পরগণার মধ্যে ধরুন ব্যারাকপুর বেল্ট এবং বজবজ ছাড়া—দু-চারটি জায়গা ছাড়া সমস্ত জায়গা প্রায় ব্যাকওয়ার্ড প্লেস। হাওড়ার ইনডাস্ট্রিয়্যাল এলাকা ছাড়া, সমস্ত জায়গাই প্রায় ব্যাকওয়ার্ড প্লেস। এইগুলো সম্বন্ধেও আমরা নজরে আনবার চেষ্টা করেছি। কিন্তু কবে নাগাদ পাবো, সেটা সম্বন্ধে বলা আমার পক্ষে শক্ত।

[2—2-10 p.m.]

**Shri Gautam Chakravartty:**

শিল্পে অনুন্নত জেলা বলতে যে সমস্ত জেলার নাম করেছেন তার মধ্যে মালদহ জেলার নাম আছে কি?

**Shri Tarun Kanti Ghosh:**

আমি তো বললাম যে একচুয়্যালী কোন্ কোন্ জেলা আছে তা আমি এখন বলতে পারছি না।

**Shri Gautam Chakravartty :**

মালদহ জেলা এত অনুন্নত, অথচ সেটার নাম আছে কিনা বলতে পারবেন না?

(নো রিপ্লাই)

**Mr. Speaker** : Question hour is over.

**Shri Sish Mohammad :**

স্পীকার স্যার, আমি একটা কথা জানতে চেয়েছিলাম যে আমরা যখন এই হাউসে ঢুকলাম তখন দেখলাম যে দু-জন ভদ্রলোক প্যান্ট পরা, বিভিন্ন সিট দেখে বেড়াচ্ছেন, অথচ তারা এ্যাসেম্বিলির স্টাফ নয়, বিষয়টি সম্বন্ধে আপনার কাছে জানতে চেয়েছিলাম।

**Mr. Speaker :**

আমি খোঁজ করে দেখব কি ব্যাপার।

## STARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

### Tourist Lodge at Gosaba

*37. (Admitted question No. *30.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Home (Tourism) Department be pleased to state—

(a) if the Government has any proposal to construct a Tourist Lodge at Gosaba ;

(b) if so, when the proposal was finalised and the reasons for non-fulfilment of the proposal as yet ; and

(c) whether the Government contracted the Trustees of Sir Daniel Hamilton Estate at Gosaba in this context ?

**Minister-in-charge of the Home (Tourism) Department** :

(a) There is no such proposal.

(b) Does not arise.

(c) No.

### সেচকর বৃদ্ধির সিদ্ধান্ত

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার সেচকর বৃদ্ধির সিদ্ধান্ত লইয়াছেন; এবং

(খ) সত্য হইলে, বর্ধিত সেচকরের হার কিরূপ হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :—

সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় কর্তৃক—

(ক) এইরূপ একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রস্তাবিত করের হার এখনও নিরূপিত হয় নাই, তবে কোন ক্ষেত্রেই উহা কৃষি বিভাগের হারের অধিক হইবে না।

**Quinine Sulphate**

*39. (Admitted question No. *44.) **Shri Safiullah :** Will the Minister-in-arge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the quantity of finished quinine sulphate produced monthly at Mongpo from 1st March, 1973 to 31st Jnauary, 1974 ;

(b) the percentage of quinine content available in the cinchona bark ;

(c) the by-product of quinine ; and

(d) the present market value of quinine sulphate and quinidine sulphate per kilogram ?

**linister-in-charge of the Commerce and Industries Department :**

(a) Average monthly production during this period is 1986 Kgs.

(b) 3.8 to 4 per cent.

(c) Quinidine Sulphate.

(d) The price for internal market is fixed Rs. 250/- per Kg. for Quinine Sulphate and Rs. 595/- per Kg. for Quinidine Sulphate. Sale for export is by sealed quotations and last prices obtained were Rs. 1019/- per Kg. and Rs. 825.31 per Kg. respectively for these 2 products.

**খনি হইতে উৎপন্ন কয়লার হিসাবনিকাশ**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৯০।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গের কয়লাখনিগুলি হইতে উৎপন্ন কয়লার হিসাবনিকাশের জন্য কোন কর্মচারী পশ্চিমবঙ্গ সরকার নিয়োজিত করেছেন কিনা; এবং

(খ) না ক'রে থাকলে, (১) কারণ কি; এবং (২) এবিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**াণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের কয়লাখনিগুলি হইতে উৎপন্ন কয়লার হিসাবনিকাশের জন্য '৫৮ সাল হইতে মাইনিং অফিসাররা নিয়োজিত আছেন।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) এ প্রশ্নও উঠে না।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers w.re laid on the table)**

### Yield of mango in West Bengal

**10**. (Admitted question No. 52.) **Shri Md. Safiullah**: Will the Minister-in-char of the Agriculture Department be pleased to state—

(a) the total yield of mango in Malda and other districts of West Bengal in 197:

(b) the extent of damage done to mangoes by untimely rain, fog and insects ;

(c) the number of different varieties of mangoes grown in West Bengal ; and

(d) if the State Government export mangoes ?

**The Minister for Agriculture** : (a) the total yield in the district of—

| | | | |
|---|---|---|---|
| (i) Malda | ... | ... | 2,25,000 quintals |
| (ii) other districts | ... | ... | 4,41,000 quintals |
| Total | ... | ... | 6,66,000 quintals |

(b) The loss by insect damage is about 2 per cent. There are no data to sho the actual loss due to fog or late rains.

(c) More than 125 varieties.

(d) No.

### Sunflower cultivation in the Sunderbans

**11**. (Admitted question No. 53.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) in how many hectares of land sunflower was cultivated in the Sunderbans ir 1973-74 (up to 31st January, 1974).

(b) the yield of sunflower seeds per hectare : and

(c) if such yield were made available to the market as substitute for mustarc seeds to produce oil ?

**The Minister for Agriculture** : (a) 38.1 hectares.

(b) The crop is still in the field. The expected yield is 6 to 7 quintals per hectare

(c) The question does not arise.

### লালগঞ্জ-গৌরাংডিহি রাস্তা

১২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** পূর্ত (সড়ক বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পানুরিয়া ও পুঁচড়া ইউনিয়ন এবং কয়লাখনি অধ্যুষিত প্রায় দেড় লক্ষ অধিবাসীর ব্যবহারের জন্য আসানসোল মহকুমার বারাবনী ব্লকে লালগঞ্জ-গৌরাংডিহি রাস্তাটির নির্মাণকার্য এখনও শুরু না হওয়ার কারণ কি; এবং

(খ) কবে নাগাদ উহার কার্য্য আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) রাস্তাটির নির্মাণকার্য্য শুরু হইয়া গিয়াছে, াটির কাজ চলিতেছে।

### লাইসেন্সপ্রাপ্ত দেশী ও বিলাতি মদের দোকান

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় নুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবাংলায় অনুমোদনপ্রাপ্ত (লাইসেন্সড্) মদের দোকানের কোনও সংখ্যাতথ্য সরকারের নিকট আছে কি; এবং

(খ) থাকিলে, (১) জেলাভিত্তিতে দেশী ও বিলাতী (পৃথকভাবে) মদের (১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত) দোকানের সংখ্যা কত ছিল; (২) উহাতে নিযুক্ত কর্মচারীর সংখ্যা কত?

**আবগারী বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) (১) জেলাভিত্তিক দেশী ও বিলাতী মদের দোকানের সংখ্যা নিম্নে পৃথকভাবে দেওয়া ়ইল, (২) ৬০০০ (ছয় হাজার)।

*Statement referred to in reply to clause (kha) (1) of unstarred question No.* 13

জেলাভিত্তিক দেশী ও বিলাতী মদের [১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ (এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত)] দোকানের পরিসংখ্যান

| | | ১৯৭১-৭২ | | ১৯৭২-৭৩ | | ১৯৭৩-৭৪ (১৯৭৩ ডিসেম্বর পর্যন্ত) | |
|---|---|---|---|---|---|---|---|
| | | দেশী | বিলাতী | দেশী | বিলাতী | দেশী | বিলাতী |
| ১। বর্ধমান (পূর্ব) | — | ৪২ | ২ | ৪২ | ২ | ৪২ | ৫ |
| ২। বর্ধমান (পশ্চিম) | — | ৪৭ | ১৬ | ৪৭ | ১৬ | ৪৭ | ১৬ |
| ৩। বীরভূম | — | ৩৩ | ৪ | ৩৩ | ৪ | ৩৩ | ৪ |
| ৪। বাঁকুড়া | — | ৪২ | ২ | ৪২ | ২ | ৪২ | ২ |
| ৫। পুরুলিয়া | — | ৬৬ | ৭ | ৬৬ | ৭ | ৬৭ | ১০ |
| ৬। মেদিনীপুর | — | ৬৩ | ৮ | ৬৩ | ৮ | ৬৩ | ৮ |
| ৭। হুগলী | — | ৬৯ | ৯ | ৬৯ | ৯ | ৬৯ | ৯ |
| ৮। হাওড়া | — | ৩৯ | ২ | ৩৯ | ২ | ৪৩ | ৩ |
| ৯। ২৪-পরগণা (দঃ) | — | ৩৮ | ৮ | ৩৮ | ৮ | ৪২ | ১২ |
| ১০। ২৪-পরগণা (উঃ) | — | ৪৭ | ১৯ | ৪৭ | ১৯ | ৪৯ | ২৩ |
| ১১। কলিকাতা | — | ৫৪ | ১৩১ | ৫৪ | ১২৯ | ৫৪ | ১২৯ |
| ১২। নদীয়া | — | ১৬ | ৩ | ১৬ | ৩ | ১৯ | ৫ |
| ১৩। মুর্শিদাবাদ | — | ৩৪ | ২ | ৩৪ | ২ | ৩৬ | ৪ |
| ১৪। পশ্চিম দিনাজপুর | — | ৪২ | ৫ | ৪২ | ৫ | ৪২ | ৫ |
| ১৫। জলপাইগুড়ি | — | ৬৬ | ১১ | ৬৬ | ১১ | ৭২ | ১১ |
| ১৬। মালদহ | — | ২৪ | ২ | ২৪ | ২ | ২৪ | ২ |
| ১৭। দার্জিলিং | — | ৩৫ | ৩২ | ৩৫ | ৩২ | ৩৫ | ৩২ |
| ১৮। কুচবিহার | — | ২৩ | ৪ | ২৩ | ৪ | ২৩ | ৪ |

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker** : The matter that has been admitted, i.e., situation arising out strike by doctors and engineers, involves so many departments and I can't say j now who will reply. The Minister-in-charge of Parliamentary Affairs may kin say about it.

**Shri Gyan Singh Sohanpal** : On behalf of the Government the Labour Minis will reply.

**Mr. Speaker** : So, I call upon the Minister-in-charge of Labour Departm to please make a statement on the subject of situation arising out of strike doctors and engineers—attention called by Shri Kashinath Misra, Shri Sukun Bandyopadhyay and Shri Abdul Bari Biswas, on the 25th February, 1974.

**Dr. Gopal Das Nag** : Mr. Speaker, Sir, the engineers and doctors who are the service of the Government of West Bengal formed a "Confederation of offic of the Technical/Medical Services, West Bengal." The joint convenors of t Confederation under their signature submitted a Charter of Demands to the Ch Minister, West Bengal, on 21st December 1973 and intimated their decision to st an Action Programme of Agitation on and from 7th January, 1974, for realisait of their demands. They also mentioned in the same letter that "Should the Gover ment fail to meet the demands totally, the agitation may ultimately lead to cea work by the medical/engineering officers in the State Service.". The demands we as follows :

(1) Appointment of technical officers and medical officers as Head of t Government Technical/Medical Departments and Public Undertakings.

(2) Re-structuring the Secretariat of Technical/Medical Departments of the Sta Government and Public Undertakings with Technical/Medical Officers at key post

(3) Parity of pay scales and status at all levels amongst technical/medical ar Administrative Services.

On consideration of various aspects connected with the demands of the engineer medical officers, a number of decisions were taken by the Government on 13t February, 1974, sanctioning benefits not only to the engineers and medical office but also to all categories of State Government employees including Class III ar Class IV employees.

Government inter alia decided that in the Irrigation & P.W. Departments a ne post each of an Engineer-in-Chief on the pay scale of Commissioners (Rs. 2,500-2,750) will be created. The posts of such Engineers-in-Chief as also those of tl Director of Health Services and the Director of Public Instruction will be upgrad to the status of a Commissioner's post in the pay scale as aforesaid, and will have tl status of ex-officio Secretary as well.

In addition, the Government may in technical departments consider technocra also for appointment to the posts of Secretaries and Commissioners as also to tl posts of the heads of Public Undertakings including that of the Chairman of tl State Electricity Board. The technocrats will be eligible for such posts and the will be no bar against them, but each case will be dealt with by the Government on i merits.

Government is agreeable to apply the same principle, as mentioned in para. above, in considering the appointment of a technocrat as Joint Secretary or Depu Secretary or Assistant Secretary in technical departments.

4. (a) For removing stagnation at Basic and/or intermediate levels, the Govt. is agreeable to introduce between the existing basic grade and the existing selection grade, a new intermediate selection grade which will benefit 10 per cent of the employees new in the basic grade and/or at intermediate grade.

(b) In any Service where there is no selection grade now, Government is willing to introduce a new selection grade which will confer benefits proportionate to the benefits that would be conferred in services where there is an existing selection grade by the introduction of a new intermediate selection grade.

(c) Government is also agreeable to extend the similar benefits to Class III and Class IV employees.

5. In order to effectuate the objects mentioned in the just preceding lines, the pay-scales of the new selection grades are being worked out.

6. Wherever 50 per cent of the vacancies in a particular service is under the existing rules filed by promotion, the Government has decided to raise the promotion quota to 60 per cent.
The representatives of the Confederation were not satisfied with the benefits sanctioned by the Cabinet. They wanted to start the Cease Work Programme from 14th February, 1974. After the Cabinet meeting the Labour Minister, P.W.D. Minister and the Health Minister had about 5 hours, discussions with the representatives of the Confederation. During this discussions the leaders of the Confederation tried to point out that due to lack of adequate promotion scope most of the Engineers and Service Doctors stagnate both in the category of Assistant Engineers and Executive Engineers and the Service Doctors stagnate in the basic grade even after attaining eligibility for promotion on the basis of length of service. When they were assured by the Ministers that the issue of stagnation will be reconsidered by the Government, the leaders, at the request of the Ministers agreed to defer their Cease Work Programme for one week. The matter was subsequently reviewed and further discussions were held but no decision could be taken for the absence of the competent representatives of the Confederation.

From 21st February, 1974, Engineers and Doctors in West Bengal Service have resorted to cease work.

After the cease work the position as could be ascertained so far from various department concerned are as follows :

(1) **Irrigation and Waterways Departmen t** : Engineers of the Irrigation and Waterways Directorate have joined Cease Work called by the Confederation with the exception of five senior Engineers including one Chief Engineer. The Assistant Engineers promoted from the rank of Sub-Assistant Engineers are not observing any cease work. The supply of water from Kangsabati, Mayurakhi and D.V.C. systems has not been affected. The Government have received no report that the work handled by the contractors has been interferred with.

(2) **P. W. D.** : All Chief Engineers and Additional Chief Engineers are attending their duties. Amongst the senior Engineers, viz., Executive Engineers and Supdt. Engineers, some attended their duties. Others did not report for duties on 22nd and 23rd instant. Their attendence on 26th instant is about 70 per cent. Amongst the Assistant Engineers, the promoted Assistant Engineers and some of the directly recruited Assistant Engineers have reported for duty. The majority of them have however resorted to cease work. The emergency work are being attended to.

(3) In the Commerce and Industries Department five members out of 12 members of the technical staff attended their duties on 26th February, 1974.

(4) **Health Department** : From the information received so far it is understood that the Health Centres are functioning without any difficulty. But in urban hospitals as well as in Calcutta Hospitals, a large section of non-practising Doctors having resorted to cease work, the working of such Hospitals are to a certain extent suffering. As the Hony. Doctors, practising Doctors and House staff are not involved in the cease work the patients coming for treatment in the Hospitals, either in the Emergency Ward or in the General Ward are receiving usual medical care. The number of admission in the different Hospitals through Emergency Departments remains unaffected.

(5) **Labour Department : E.S.I. Directorate ;** Excepting the Central Medical Stores all the Medical Officers have resorted to cease work since 22nd February 1974. It is reported that the Doctors are attending the Emergency Room in rotation in most of the Hospitals. The Supdt. of E.S.I. Hospitals at Uluberia and Baltikuri are however on duty and they are doing their normal work.

In the Directorate of Factories only the Chief Inspector of Factories is attending the office and he is being assisted by a non-technical Administrative Officer. All other technical Officers including the Joint Chief Inspectors and the Dy. Chief Inspectors have resorted to cease work. But in the Boiler Directorate all the Officers at Headquarters and elsewhere reported to duty.

On 26th February 1974 the Labour Minister met the Joint Convenors and other leaders of the Confederation and had long discussions regarding their demands, for removing the chances of stagnation in the basic grade of Medical Service or in the category of Sub-Assistant Engineers, Assistant Engineers as well as in the category of Executive Engineers. The representatives of the Confederation insisted that unless by amending the Rules the Government agree to appoint the Technocrats in the high Administrative posts, it is not possible for them to withdraw Cease Work Programme.

A circular was issued by the Govt. explaining the provisions under the West Bengal Service Rules under which the Government Servants are precluded from resorting to any form of strike in connection with any matter pertaining to their services. The Govt. is keeping watch over the situation and is taking all necessary measures for maintaining services essential for the life of the community. The Government views with regret the cease-work movement of the Senior Officers, which may cause serious impediment to the progress of development works particularly at the end of the financial year and this may result in sufferings of the people of the State.

[2-10—2-20 p.m.]

**Shri Biswanath Mukherjee** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় একটা খুব ইমপর্ট্যান্ট বিবৃতি দিয়েছেন। বিবৃতিটি খুব সুদীর্ঘ, এতে বিস্তারিতভাবে ঘটনাটি বলেছেন। আমি বলছি যে সমস্তটা নাই হোক মূল কথাটি ঐ বিবৃতির মধ্যে রয়েছে। শেষ পর্যন্ত একটা পয়েন্ট দাঁড়াচ্ছে গুরুতরভাবে সেই পয়েন্ট হচ্ছে তাঁরা বলছেন কোন বার নেই, টেকনোক্রাটস অথবা ডাক্তার ওঁদের বিভিন্ন রেলেভেন্ট ডিপার্টমেন্টের সেক্রেটারি, এ্যাসিসট্যান্ট সেক্রেটারি হতে বাধা নেই। একটা কথাই তারা বলছে যে টেকনিক্যাল ডিপার্টমেন্ট, স্পেশালিস্টস ডিপার্টমেন্ট, ডাক্তারদের ডিপার্টমেন্ট, সেই ডিপার্টমেন্টের যারা হেড হবেন সেই হেড টেকনোক্রাট হবে না কেন? এখন বলছেন বাধা নেই।

**Mr. Speaker** : Mr. Mukherjee, kindly take your seat. There is no scope of any debate and whatever may be the case you cannot go against the rules.

**Shri Biswanath Mukherjee** : Sir, the Minister has said that there is no bar. Yes, there may be no bar but what will be the Government Policy in this regard.

গভর্ণমেন্টের পলিসি হিসাবে যে ডিপার্টমেন্টগুলি নন-টেকনিক্যাল সেখানে নন-টেকনিক্যাল লোক হেডে থাকবে, যে ডিপার্টমেন্টগুলি টেকনিক্যাল সেখানে টেকনিক্যাল লোক হেডে থাকবে।

**Mr. Speaker** : You cannot raise the matter in course of a debate. There is no scope of any discussion after the statement made by the Minister. I request the Hon'ble Minister to supply a copy of his statement to each member of this House.

**Shri Biswanath Mukherjee** :

তাহলে স্টেটমেন্টটা আমাদের কাছে সার্কুলেট করুন। বিজনেস এ্যাডভাইজারী কমিটি যখন বসবে তখন আপনারা দয়া করে আধ ঘণ্টা এর উপর ডিসকাসান দেবেন।

**Mr. Speaker** : I shall see that copies of the Statement made by the Minister are supplied to every member of this House. After that the members, if necessary, can raise the matter in course of debate on Governor's Address or they can table a separate motion also.

**Mr. Speaker** : I have received 15 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Hunger strike by non-teaching staff of Kalyani University, from Shri Netaipada Sarkar, Shri Harasankar Bhattacharyya.

2. Shortage and steep rise in price of Kerosene Oil, from Shri Md. Safiulla and Shri Biren Sarkar.

3. Unemployment of 4,000 colliery workers due to non-Nationalisation of 5 collieries in Birbhum district, from Shri Sachinandan Sau.

4. Hunger strike by class IV staff of Kalyani University, from Shri Naresh Chandra Chaki.

5. Closure of Electric Lamp factories in West Bengal due to short supply of gas and electricity, from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas, Shri Gautam Chakraborty, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharyya, Shri Debabrata Chatterjee, Shri Monoranjan Pramanik, Shri Asamanja De and Shri Sukumar Bandyopadhyay.

6. Protection of crops against pests, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

7. Uncertainty in holding the Higher Secondary Examination, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

8. Dubious methods of appointments of Municipal Labourers, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

9. Hunger strike by a group of Congress workers in Thakurpukur from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

10. Acute shortage of Diesel, from Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

11. Malpractice in admission of students in Medical and Dental College in Purulia, from Shri Rup Singh Majhi.

2. Shortage of salt and kerosene in rural areas of West Bengal from Shri Sukumar Bandyopadhyay, Shri Gautam Chakraborty, Shri Kashinath Misra and Shri Monoranjan Pramanik.

13. Accumulation of garbage in Howrah district due to strike threatening out break of epidemic, from Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakraborty, Shri Kashinath Misra, Shri Debabrata Chatterjee, Shri Narayan Bhattacharyya and Shri Sukumar Bandyopadhyay.

4. Starvation in Nadia district due to risein price of rice and wheat coupled with ration cut, from Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay and Shri Kashinath Misra.

5. Frequent load shedding due to fire in Thermal Plant Cables on the Durgapur Project Ltd., from Dr. Ramendra Nath Dutt and Shri Bireswar Roy.

have selected the notice of Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque vas, Shri Gautam Chakraborty, Shri Kashinath Misra, Shri Narayan ttacharyya, Shri Debabrata Chatterjee, Shri Monoranjan Pramanik, Shri manja De and Shri Sukumar Bandyopadhyay, on the subject of closure of tric lamp factories in West Bengal due to short supply of gas and electricity. ı'ble Minister-in-charge may please make a statement on the subject today, if ible, or give a date.

**hri Gyan Singh Sohanpal :** Sir, on the 4th March.

**Mention Cases**

**r. Kanai Lal Sarkar :**

নীয় স্পীকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ ব্যাপার আপনার মাধ্যমে বলতে চাইছি। ডসেডিং-এর কথা অনেকেই বলেছেন যে এই লোডসেডিং-এর ফলে কোলকাতার জন-ন এবং আশেপাশের জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। আগে সোমবার, বুধবার এবং বার লোডসেডিং হোত, কিন্তু এখন দেখছি প্রতিদিনই লোডসেডিং হচ্ছে এবং তারফলে কারখানা এবং সব জায়গাতেই অসুবিধা হচ্ছে। আমি সেই বিষয় না বলে অন্য একটা য় বলতে চাই এবং সেটা হচ্ছে ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন আগে প্রতি মাসে বিল নটেসন করত কিন্তু এখন দেখছি ৫।৬ মাস অন্তর অন্তর বিল প্রেজেনটেসন করছে। মাস অন্তর অন্তর বিল প্রেজেনটেসন করার ফলে কারুর কারুর ৪০০।৫০০ টাকা এবং র কারুর ২০০০ টাকার বিল পর্যন্ত আসছে। এত টাকার বিল একসঙ্গে দিতে ষর অসুবিধা হচ্ছে এবং রিবেট পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। আর একটা ব্যাপার ছি, ওয়াকিং আওয়ার্স ৫ ঘন্টা হিসেবে যদি ধরি তাহলে সপ্তাহে ৩৫ ঘন্টা আলো । কিন্তু এই লোডসেডিং হবার জন্য এখন সপ্তাহে আলো অনেক কম জ্বলে এবং ফলে বিলে টাকা কম হবার কথা। কিন্তু মজার ব্যাপার হচ্ছে টাকা কম হওয়া দূরের বিল আরও স্ফীত হয়ে আসছে। কাজেই আমি মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ রাখছি মাসে মাসে বিল কেন আসছেনা এবং যেখানে বিলে টাকার অঙ্ক কম হবার কথা নে কেন বিল স্ফীত হয়ে আসছে সেই বিষয় অনুসন্ধান করবেন এবং এই ব্যাপারে া গ্রহণ করবেন।

20—2-30 p.m.]

**Shri Narayan Bhattacharya :**

নীয় স্পীকার স্যার, আমি একটী অতি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ ত চাই। আপনি জানেন যে আজকে আমাদের পশ্চিমবাংলায় নিত্য প্রয়োজনীয়

জিনিষের দাম হু-হু করে আগুনের মত বেড়ে যাচ্ছে, এবং সাধারণ মানুষ তাদের যে বাজেট সেই বাজেটের সমস্ত সীমা ছাড়িয়ে যাচ্ছে এবং তারা অতি কষ্টের মধ্যে আছে। তারা দিনে দিনে মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছে ও ক্ষয়ের দিকে এগিয়ে যাচ্ছে। ঠিক সেই সময়ে আমাদের উত্তরবঙ্গে বিশেষ করে কুচবিহার এবং জলপাইগুড়ির এক শ্রেণীর অতি লোভী মুনাফাখোর ব্যবসায়ীর দল তারা লবণের দাম এক টাকা করে বাজারে নিচ্ছেন। সেখানকার গরীব মানুষ নীচে ১২ আনা আর উপরের দিকে এক টাকা করে লবণ কিনতে বাধ্য হচ্ছে। সর্ষের তেল, চিনি, ডাল এবং অন্যান্য খাদ্যের দাম বেড়ে যাচ্ছে এবং গরীব মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে। উত্তরবঙ্গের শ্রমিক এবং চা-বাগানের শ্রমিকরা চিনির পরিবর্ত্তে তারা লবণ ব্যবহার করে। কিছু না থাকলে তারা নুন ভাত খায়। সেই নুন নিয়ে আজকে ছিনিমিনি খেলছে। খুব দুঃখের কথা কি বলব এটাই দেখছি স্বাভাবিক হয়ে দাঁড়িয়েছে। একদিকে যখন মুনাফাখোরী ব্যবসায়ীরা এই রকমভাবে কোটী কোটী টাকা মুনাফা লুটছে তখন আর এক দিকে সাধারণ মানুষ মৃত্যুর পথে এগিয়ে যাচ্ছে। সেই সময় সরকার নীরব দর্শক হয়ে দাঁড়িয়ে আছে। আমরা চাই কেন এই সমস্ত অসৎ ব্যবসায়ীদের গ্রেপ্তার করা হচ্ছে না।

**Shri Nitai Pada Ghosh :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটী গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলায় ডিজেলের অভাবের জন্য গম চাষ করা হচ্ছেনা। অবিলম্বে ডিজেল না দিলে চাষীরা জমিতে জল দিতে পারছে না যার জন্য গম নষ্ট হয়ে যাচ্ছে, যাতে তারা ডিজেল পায় তার ব্যবস্থা করুন। শুধু প্রডাকশান বাড়াও বলে চিৎকার করলেই হবে না, অবিরে যদি ডিজেল না দেওয়া হয় সরবরাহ না করা হয় তাহলে উৎপাদন অর্ধেক হয়ে যাবে। তারপর বোরো চাষের জন্য সারের অভাব আছে। তেলের অভাব-এর জন্য এবং সারের অভাবের জন্য সমস্ত বোরো চাষ নষ্ট হয়ে যাবে। অবিলম্বে তেল এবং সারের ব্যবস্থা করুন, তা নাহলে চাষীদের সর্বনাশ হয়ে যাবে।

**Dr. Ekramul Haque Biswas :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং সমগ্র মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি একটী গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। মুর্শিদাবাদের পূর্বাঞ্চলে বিশেষ করে রবি ফসলের মধ্যে বুট, মুসুরি, খেসারী এবং সরষে এবং গম ইত্যাদিতে ব্যাপক ভাবে পোকা লেগেছে। এবং সেই সঙ্গে সঙ্গে আগামী আউস ফসলের যে বীজ চাষীদের ঘরে আছে সেই বীজেও পোকা লেগেছে। আগামী দিনে ফসলের জন্য এবং আউস ফসলের জন্য জমিতে কি বুনবে সেজন্য তারা মাথায় হাত দিয়ে বসেছে। সেজন্য কৃষিমন্ত্রীকে অনুরোধ করব যে চাষীদের মধ্যে বীজ সরবরাহ যাতে করা হয় তার প্রতিকারের জন্য আমি মন্ত্রীসভার দৃষ্টি বিশেষ-ভাবে আকর্ষণ করছি।

**Shri Supriya Basu :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ ব্যাপার সভার কাছে রাখছি। আমরা কলকাতা সহরে বসে আছি কিন্তু কলকাতা সহরের সব থেকে নিকটবর্তী সহর, হাওড়া সহর, সেদিকে যদি চেয়ে দেখেন তাহলে সত্যিই আমাদের মনে হবে যে আমরা সহরে আছি না নরককুণ্ডে আছি। এবং মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনিও হাওড়া মিউনিসিপ্যালিটির মধ্যে দিয়ে পাস করেন। কয়েক বৎসর ধরে সেখানকার অবস্থা অত্যন্ত খারাপ হয়েছে এবং বর্তমানে এই অবস্থা চরমে দাঁড়িয়েছে। গত ১১ই ফেব্রুয়ারী থেকে কনজারভেন্সি ডিপার্টমেন্টের ষ্ট্রাইক চলছে। মাপত্র নেই। বর্তমানে তারা ২০ তারিখ থেকে ষ্ট্রাইক করেছে সর্বাঙ্গভাবে। মাননীয় বিভাগীয় মন্ত্রিমহাশয় এখানে আছেন আমি তাঁকে অনুরোধ করছি তিনি নিজে গিয়ে যেন দেখে আসেন সেখানে কি অবস্থা এবং তার উপর রাস্তা খোড়া হয়েছে বিভিন্ন জায়গায়। আমাকে হেঁটে আসতে হয়েছে, গাড়ী ঘোড়া বন্ধ হয়ে গিয়েছে বিভিন্ন জায়গায়। আমি বিভাগীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি তিনি

নিজে গিয়ে অবস্থাটা দেখে এসে ইমিডিয়েটলি কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে বিভিন্ন রকম ব্যবস্থা অবলম্বন করে যেমন গার্বেজ ক্লিয়ার করেছিলেন সেইভাবে আমি তাঁকে অনুরোধ করছি এটাকে জরুরী অবস্থা হিসাবে গ্রহণ করে এর সুব্যবস্থা করুন। আর জলের অবস্থা শতকরা ৭৫ ভাগ টিউবয়েল খারাপ হয়ে পড়ে রয়েছে। আমি তাঁকে অনুরোধ করছি তিনি যেন এই সমস্ত বিষয় ইমিডিয়েটলি সমাধান করেন। মন্ত্রিমহাশয়কে আমি অনুরোধ করছি তিনি যদি একটু এই বিষয় আলোকপাত করেন যে কি ব্যবস্থা তিনি নেবেন কারণ তিনি এখানে আছেন তাহলে আমরা খুব খুশী হবো।

**Shri Subrata Mukhopadhyaya :**

স্যার, হাওড়া মিউনিসিপ্যালিটিতে সকলেই জানেন কয়েকদিন যাবৎ ওখানকার কর্মচারীরা যদিও সকলেই নয়, ৭টি ইউনিয়নের মধ্যে ৩টি ইউনিয়ন বাদ দিয়ে বাকী ইউনিয়নগুলি ধর্মঘট করেছে। ধর্মঘটের ব্যাপারে আমি কথাবার্তা বলছি। ইউনিয়নের নেতৃবৃন্দের সঙ্গে গতকালও বসেছিলাম। এটা দীর্ঘ দিনের আংশিক কর্মচারীদের একটা রোগ হয়ে গিয়েছে। আমি এটাকে সম্পূর্ণরূপে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির কথা ঘোষণা করেছি গতকাল এবং এটা খুবই চিন্তার কথা। এই পরিপ্রেক্ষিতে জানাই যে সরকার পক্ষ থেকে যে পে-কমিটি করে দেওয়া হয়েছে শীঘ্রই, যে জুনের মধ্যে সেই পে-কমিটির রায় বেরিয়ে যাবে কারণ কমিটি পুরোদমে কাজ করছে। এখন ঠিক এই সময়, বাজেটের ঠিক আগে নূতন করে পে সংক্রান্ত দাবীর কোন ভিত্তি নেই। এই অবস্থায় সেখানে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধি করবার জন্য ধর্মঘট ডাকা হয়েছে এবং স্থানীয় নাগরিকদের দারুণ কষ্টের মধ্যে আনা হয়েছে। সেখানে সরাসরি সরকারের ইচ্ছা থাকলেও কোন কাজ করার অবকাশ কম। তবুও আমি নিজে চিন্তা করছি। অবস্থা ভয়াবহ হয়ে দাঁড়িয়েছে। সহর জঞ্জালমুক্ত করার কিছু কিছু বিকল্প ব্যবস্থা যাতে করা যায় সেই চিন্তা আমরা করছি। তবে আজকালের মধ্যে হবে বলে সেই গ্যারান্টি দিতে পারছি না। চেষ্টা চলছে, তবে আশা করছি এর মীমাংসা হয়ে যাবে। আপনারা স্থানীয় মানুষ ওখানে চাপ সৃষ্টি করুন তাদের বিরুদ্ধে যারা এটাকে নিয়ে রাজনীতি করবার চেষ্টা করছেন। আমি এই মিউনিসিপ্যাল সংক্রান্ত ব্যাপারে আপনাদের কাছে বলছি যে এটা ব্ল্যাকমেল, আমি এই সভায় দাঁড়িয়ে বলছি কোনরকম ভিত্তি নেই এই দাবীর। কখনো ইনটারিম দেবার দাবী ১০০ টাকার। কখনো দাবী হলো যে কলকাতা কর্পোরেশনের সমান মাইনে করে দিতে হবে এবং এমনও সেখানে বলেছে যে সেন্ট্রাল গভর্ণমেন্টের সমান ডি, এ, দিতে হবে। আপনি জানেন যে তা আমরা ষ্টেট গভর্ণমেন্ট এমপ্লয়িজদের দিতে পারি না। এখানে সরকার পক্ষ থেকে বিরাট কিছু করবার নেই বিকল্প একটা ময়লা পরিস্কার করার ব্যবস্থা করা ছাড়া। সেই ব্যবস্থাই করবো। কিন্তু মাননীয় সদস্যদের অনুরোধ করছি তাঁরা যেন এটা রাজনীতির মাধ্যমে মুকাবেলা করবার চেষ্টা করেন।

**Shri Supriya Basu :**

কলকাতা কর্পোরেশনে এইরকম করেছেন হাওড়া মিউনিসিপ্যালিটিতে করুন। কারণ এটা ভারতের মধ্যে একটা বিগেষ্ট মিউনিসিপ্যালিটি, ইফ নট ইন এশিয়া।

**Shri Subrata Mukhopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হয়ত ঠিক। কিন্তু সরকার পক্ষ থেকে প্রত্যেক মাসে মাইনে না পাঠালে ওরা মাইনে পায় না। ৪ লক্ষ, ৫ লক্ষ টাকা প্রত্যেক মাসে দিতে হয়। এমন কি ওয়েজ বিলের ৮০ পার্সেন্ট টাকা সরকার থেকে দিতে হয়। এই অবস্থায় যেখানে আদায় নেই অথচ প্রতি মূহুর্তে যদি ডিমাণ্ড হয় টাকার তাহলে সম্ভব নয় সেই ডিমাণ্ডকে মিট করা।

**Shri Md. Safiulla :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথাটা বলছি সেটা হল প্রজাতন্ত্র দিবসের পুণ্য প্রভাতে আমার অঞ্চলে বেগমপুর ষ্টেশনে যে ঘটনা ঘটে। গত ২৬শে জানুয়ারী সকাল ৯টায়

বেগমপুর ষ্টেশনে একটা তুলকালাম খণ্ড যুদ্ধ হয়ে যায়, চোরাইকারবারী ভারসাস পুলিশের বিরাট একটা ক্লাশ হয়ে যায়।

[2-30—2-40 p.m.]

গুলিগোলা চললো—একটা বিরাট কুরুক্ষেত্র সেখানে। আমার বক্তব্য তা নয়। আমার বক্তব্য হচ্ছে—কিছু নিরীহ লোক, পথচারী লোক, সেখানে পুলিশের গুলিতে মারা গেছে, আহত হয়েছে। আমি বার বার এই ব্যাপারে জেলা কর্তৃপক্ষকে অনুরোধ করেছি, জেলা ম্যাজিস্ট্রেট্‌কে অনুরোধ করেছি, দেখুন কামারকুণ্ডু কর্ডনিং না করে ডানকুনিতে করুন। কিন্তু কে কার কথা শোনে। এই চালের চোরাই চালানের ব্যাপার নিয়ে এইরকম একটা সংঘর্ষের আশঙ্কা আমরা করছিলাম। গত প্রজাতন্ত্র দিবসে ওখানে এই তুলকালাম কাণ্ড ঘটে গেল। রেল লাইনের পাথর নিয়ে চোরাকারবারীরা ছুড়তে আরম্ভ করে, ফলে অনেক নিরীহ পথচারী আহত হয়েছে। জনৈক তারাপদ নন্দী তিনি ঐ সময় রেল লাইন দিয়ে পাস্ করছিলেন। পুলিশ ফায়ারিং করছে, তখন পুলিশের গুলি ঐ পথচারীর পায়ে লাগে, তিনি পড়ে যান। তাকে চোরাই চালানকারী হিসেবে ধরে নিয়ে হাসপাতালে দেওয়া হয় এবং সেখানে তার পা কেটে বাদ দেওয়া হয়েছে। তার বিরুদ্ধে পুলিশ কেস করা হয়েছে। আমি জি, আর, পি-কে বলেছি ঐ ভদ্রলোকের বিরুদ্ধে আপনারা পুলিশ কেস করবেন না। কারা চোরাকারবারী, কারা নিরীহ লোক, পথচারী তা পুলিশ ভাল করেই জানেন। আমি আগেই বলেছি কামারকুণ্ডু থেকে কর্ডনিং তুলে নিয়ে ডানকুনিতে করুন। আর যে সমস্ত নিরীহ লোক আহত হয়েছে ও নিহত হয়েছে তাদের ক্ষতিপূরণের জন্য সরকারকে যথাযথ ব্যবস্থা অবলম্বনের জন্য অনুরোধ করছি।

**Shri Timir Baran Bhaduri:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে হাওড়া পৌরসভা সম্পর্কে যে অভিযোগ উঠলে ঠিক সেইরকম একটা অভিযোগ খড়দহ মিউনিসিপ্যালিটি সম্পর্কেও করছি। সেখানে বেশ কিছুদিন ধরে স্ট্রাইক চলছে। তার ফলে খড়দহের পৌরকর্তৃপক্ষ পদত্যাগ করেছেন গত দু-সপ্তাহ আগে। অথচ এই সম্পর্কে আজও কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নাই সরকারের তরফ থেকে। একটু আগে পর্যন্ত পৌরমন্ত্রী এখানে ছিলেন এখন তিনি ঘরে গিয়ে আমার কথা শুনছেন কিনা জানি না। খড়দহ পৌরসভার সমস্ত ময়লা জল এখন রাস্তায় নেমে এসেছে। ফলে সেখানে বসন্তের প্রকোপ বৃদ্ধি পাচ্ছে। এখনো এ বিষয়ে সরকারের উদাসীনতা আমাদের একটা চরম জায়গায় এনে ফেলেছে। আমি তাই আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবী করছি এই মুহূর্তে এই দুঃসহ অবস্থার প্রতিকার করুন।

**Shri Pravakar Mondal:** —

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পুলিশ আজকে যেভাবে মিসার অপপ্রয়োগ করছে যাতে করে সাধারণ মানুষ মিসার ভয়ে আতঙ্কিত। পুলিশ যাতে এইভাবে সামান্যতম কারণে মিসা ব্যবহার না করতে পারে তার জন্য সরকারকে অবহিত হতে বলছি। আপনি স্যার, শুনলে অবাক হবেন, সামান্য ৪০ লিটার তেল বা ১০ কেজি চালের জন্য মিসা ব্যবহার করা হয়েছে। তাই আমি স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে জানিয়ে দিতে চাই—পুলিশ যাতে এইভাবে মিসার অপব্যবহার না করতে পারে তারজন্য অবিলম্বে যথাযথ ব্যবস্থা অবলম্বন করা হোক।

**Shri Bimal Das:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে মধ্যশিক্ষা পর্ষদের

সভাপতি বলেছেন প্রয়োজন হলে বিনা এডমিট কার্ডে হায়ার সেকেণ্ডারী ও স্কুল ফাইন্যাল পরীক্ষা নেওয়া হবে। ভারতবর্ষের মানুষ ইতিপূর্বে এইরকম কথা কখনো শোনেনি। পরীক্ষা ব্যবস্থায় এক বিরাট অরাজকতা নেমে এসেছে। পরীক্ষার্থীদের স্বার্থের প্রতি এটা একটা জঘন্যতম অপরাধ। আপনি জানেন স্যার, স্কুল ফাইন্যাল, হায়ার সেকেণ্ডারী ও কমপার্টমেনটাল পরীক্ষায় এডমিট কার্ড দেওয়া হয়নি। যার জন্য আইনগত ব্যবস্থা হচ্ছে। রেজাল্ট সম্বলিত একটা পুস্তিকা বের করতে হবে।

যে পুস্তিকা বার করতে হবে সেই পুস্তিকা এরা বার করেন নি। এই পুস্তিকা বার করলে দেখা যেত যে কতজন পাশ করেছেন, রিভিউ কত বাকী আছে, কত কেস ইনকমপ্লিট আছে এবং কমপার্টমেন্টালের কথা জানা যেত কিন্তু তারা আজ পর্য্যন্ত সেই রেজাল্ট বার করেন নি। পর্ষদের যিনি সভাপতি তার কাছে রিভিউর জন্য দরখাস্ত করলে কিছু হয় না। প্রায় ৬০০র মত কেস হেরফের হয়ে গেছে এর ফলে। এইরকম অবস্থা কোনদিনই হয়নি কিন্তু পরীক্ষা যে একটা হবে দু লক্ষ ছাত্র-ছাত্রী হায়ার সেকেণ্ডারী এবং স্কুল ফাইন্যাল পরীক্ষা দিতে যাচ্ছে তাদের বলেছেন যে অ্যাডমিড কার্ড ছাড়াই পরীক্ষা হবে। আমি বুঝতে পারছি না যে অ্যাডমিড কার্ড ছাড়া কি করে সম্ভব? একজন পরীক্ষার্থী কি করে জানতে পারবেন কোথায় তার সীট হবে কোন কেন্দ্রে তাকে বসতে হবে কোন কিছু বুঝতে পারবেন না। অ্যাডমিড কার্ড ছাড়া পরীক্ষার্থীর কি অবস্থা হবে? স্কুল ফাইন্যাল, কমপার্টমেন্টাল পরীক্ষায় তা প্রমাণিত হয়েছে। রামের ফল শ্যামের ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে এবং শ্যামের ফল রামের ঘাড়ে চাপিয়ে দিয়ে তাকে অকৃতকার্য বলে ঘোষণা করা হয়েছে। আমাদের কাছে এরূপ সংবাদ আছে যে অ্যাডমিড কার্ডে যে রোল নাম্বার এসেছে মার্কসীটে তার অন্য রোল নাম্বার, এরূপ অবস্থা হয়েছে। তাই মাননীয় স্পীকার মহাশয়, এই গুরুত্ব-পূর্ণ বিষয়ের প্রতি আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা ছাত্রদের উচ্ছৃঙ্খলতার কথা বলি, বোর্ডের প্রাথমিক কর্তব্য হবে এই কাজ করা। এই কথা বলে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Madhu Sudan Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরী বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে উত্তরবাংলায় আউস ধান যেটা হয় সেটা আলি ভ্যারাইটির। আজকে উত্তরবাংলার কৃষকেরা আউস ধান বপন করবার জন্য ক্ষেত প্রস্তুত করে রেখেছে। কিন্তু বীজ ধানের অভাবে তারা মাথা ফাটিয়ে বসে আছেন। মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন যে বীজধানের অভাব কি প্রকট হয়ে উঠেছে। আজ সেই অঞ্চলে বীজধানের অবস্থা ক্লাইমেক্স। তার কারণ হল গত জুলাই থেকে অকটোবর পর্যন্ত যে তীব্র অভাব হয় তার ফলে গ্রামের কৃষকেরা অভাবের তাড়নায় তাদের যে শেষ সম্বল সেই থালা ঘটিবাটি বন্ধক দিয়ে এবং বেচে দিন চালায়। তারা এইভাবে বাধ্য হচ্ছে বীজধান বিক্রি করার জন্য। আজকে উত্তরবাংলায় আউস ধানের বীজের দাম ১৩০ টাকা থেকে ১৪০ টাকা মণ অর্থাৎ সেখানে গরীব কৃষকের পক্ষে এই ধান কেনা সম্ভব হচ্ছে না। এত বেশী দরে ধান সংগ্রহ করে সেখানে আউস ধান বপন করা সম্ভব নয় সেখানে যদি ১৫।২০ দিনের মধ্যে বীজধান সরবরাহ করা না হয় তাহলে উত্তরবাংলায় বিশেষ করে কোচবিহার, জলপাইগুড়ি জেলার চাষীরা তাদের সমস্ত ধান তুলতে সক্ষম হবে না। এটা অত্যন্ত জরুরী ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই যে ধান উত্তরবাংলায় হয় সেটা একটা আলাদা ভ্যারাইটির। এই ধান দক্ষিণ বাংলায় হয় না। মাত্র মুর্শিদাবাদ জেলায় কিছুটা হয়। এটা বেশী হয় আসামে। এই বীজ-ধান আমাদের আসাম থেকে আনতে হয়।

**Shri Rabindra Nath Bera :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনৈক সদস্য হাসকিং মেসিনের কথা বলেছেন ও যে যে লেভি ধার্য্য করা হয়েছে সে সম্পর্কে বলেছেন। তাতে আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন

হাসকিং মেসিনের উপর ২০ পারসেন্ট লেভির কথা সেটা ঠিক নয়। এবং সে খবর আনন্দ-বাজার কাগজে বেরিয়েছে যে তিনি বলেছেন যে নোটিশ চাই, এবং যুগান্তর কাগজেও, বেরিয়েছে যে শতকরা ২০ ভাগ লেভির কথা বলা হয়নি। হ্রাস করতে যে বানীর দরকার হয় সে বানীর পরিমিত চাল দিতে হবে। কিন্তু মেদিনীপুর জেলায় জেলাশাসক-এর কাছে আমরা যখন যাই তখন আমরা কি দেখি? আমি ডেবরায় বিশাল জনতা দ্বারা ঘেরাও হয়েছিলাম ও জেলাশাসকের কাছে গিয়েছিলাম, পিংলার বিজয় দাস মহাশয়ও ঘেরাও হয়েছিলেন। তিনি ও জনতাকে নিয়ে জেলাশাসকের কাছে গিয়েছিলেন। খড়গপুর লোকালের অজিত কুমার বসু মহাশয়ও কয়েক ঘন্টা আটকে পড়েছিলেন। তিনিও জেলশাসকের কাছে গিয়েছিলেন। মেদিনীপুরের জেলাশাসক বলেছিলেন যে এটা ক্যাবিনেট ডিসিসান আমাদের পক্ষে বলা সম্ভব নয় এটা আমাদের পরিবর্তন করা সম্ভব নয়।

[2-40—2-50 p.m.]

তিনি যে নির্দেশ দিয়েছেন সেটা মেমো নং হচ্ছে ২৯১সি, ডেটেড ২৯শে জানুয়ারী, ১৯৭৪। তাঁর সেই মেমোতে বলছেন,

It is hereby ordered that each customer milling his paddy in any licensed husking mill will have to sell with immediate effect 20% of the resultant rice on each occasion to the D. P. Agent at the procurement fixed by the Government. The owner of the licensed husking mill will have to ensure such sell by each customer. The owner of the husking mill shall collect 20% of the resultant rice from each customer and shall deposit the same with the F.C.I., D. P. Agent at the end of each day or at the end of each week which is practicable etc. etc.

এটার পরে সমস্ত মেদিনীপুর জেলার সমস্ত হাসকিং মেসিন বন্ধ হয়ে গিয়েছে। কেউ চাল দিতে রাজী নয় যারা ধান ভাঙ্গাতে চাইছে। কাজেই অচল অবস্থার সৃষ্টি হয়েছে। অবিলম্বে খাদ্যমন্ত্রী এই সম্পর্কে একটা নির্দেশ জেলাশাসককে দিন।

**Md Dedar Baksh :**

মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যদিও তিনি কিছুক্ষণ আগে ছিলেন কিন্তু এখন নেই। মুর্শিদাবাদ জেলার ভগবানগোলার থানার জনস্বার্থে একটা রাস্তার একটা ল্যাণ্ড প্ল্যান করা উচিত ছিল। রাণীতলা নামীয় রাস্তাটা মুর্শিদাবাদের ৯১০ মাইল রাস্তা মুর্শিদাবাদ জেলাতে নির্মিত হওয়ার জন্য তালিকাভুক্ত হয়েছিল। কিন্তু গত বছর থেকে আজ এক বছর পর্যন্ত তার ল্যাণ্ড প্ল্যান তৈরী হল না। একমাত্র রাস্তা জিয়াগঞ্জ বাজার যেটা রেগুলেটেড মার্কেট হয়েছে সেটা গেজেট হয়েছে। সেই মার্কেট থেকে কৃষিজাত দ্রব্য কিনতে যেতে গেলে ওই রাস্তা দিয়ে যেতে হয়। আমি পুনঃ পুনঃ বলেছি, আবার বলছি, অনুরোধ করছি, দাবী করছি যে এর ল্যাণ্ড প্ল্যান তৈরী হওয়া দরকার। ওই রাস্তায় হাঁটু জল, কোমর জল, এমনকি সাঁতারের জল পর্য্যন্ত হয়। আমি ওখান থেকে নির্বাচিত হয়ে আসার পর পুনঃ পুনঃ বলা সত্ত্বেও এবং মন্ত্রীর সঙ্গে আলোচনা করা সত্ত্বেও আজ পর্যন্ত মুর্শিদাবাদের বহু রাস্তায় ল্যাণ্ড প্ল্যান হওয়া সত্ত্বেও এই রাস্তাটির ল্যাণ্ড প্ল্যান তৈরী হয়নি। এর যাতে ল্যাণ্ড প্ল্যান তৈরী হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Shri Krishna Prasad Duley :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। এই মন্ত্রিসভা যেটা আছে তারা যদি মনে করে একটি বাগানের মধ্যে বিচরণ করছেন তাহলে দেখবেন দীন মজুরের শ্রম নিয়োজিত হয়ে পুষ্পে পুষ্পে ভরে গিয়েছে। কিন্তু আজকে সেই দীন মজুরদের চরম অবস্থা এবং তারা দুর্ভোগের মধ্যে রয়েছে, রোজগারের কোন সংস্থান নেই। আজকে এই দ্রব্যমূল্য বৃদ্ধির দিনে তারা দিনান্তে মাড়, ভাত, নুন খেতে পারছে না। এই রকম দুর্বিসহ অবস্থা। এরা দুটো সিজনে কাজ পায়। ধান রোপন এবং কাটার সময়

মোট তিন মাস। বাকি ৯ মাস ধরে বেকার থাকে। এইরকম জীবন যাত্রায় তাদের কোন-রকম নিশ্চয়তা নেই। আপনার মাধ্যমে সেইজন্য মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি এবং দাবী জানাচ্ছি যাতে অবিলম্বে রেশন দেওয়া হয় এবং সঙ্গে সঙ্গে পর্য্যাপ্ত পরিমাণে যাতে টেস্ট রিলিফের কাজ চালু হয়।

**Shri Rup Singh Majhi :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি পুরুলিয়া জেলার ভয়াবহ পরিস্থিতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানাই এবং এর প্রতিকার দাবী করছি। পুরুলিয়া জেলার গ্রামে এবং শহরাঞ্চলে মাস কয়েক থেকে পাইকারী হারে ডাকাতি সুরু হয়ে গিয়েছে। দিনের পর দিন প্রতিদিন ডাকাতি হচ্ছে। আমার নির্বাচন কেন্দ্রে পুরুলিয়া জেলার সম্বন্ধে আমি কয়েকটি উদাহরণ এখানে রাখবো। বলরামপুর থানার বড়-উরমা গ্রামে ৭ জন পরিবার গ্রাম ত্যাগ করতে বাধ্য হয়েছেন। বেলা, বলরামপুর সাগমা গ্রামে ডাকাতি হয়েছে। কোন কোন জায়গায় খুনও হয়েছে। তাছাড়া, ভবানীপুর, শাঁখারী, প্রভৃতি গ্রামেও ডাকাতি হয়েছে। আমি বারবার স্থানীয় পুলিশ, আই, জি-কে জানিয়েছি, এর প্রতিকার এখনও পর্য্যন্ত হয়নি। আমি বারবার জানিয়েছি পুলিশ দপ্তরকে। এ ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে বারবার অনুরোধ করা সত্বেও এই যে সীমান্ত ধরে বিহার অঞ্চল থেকে প্রতি-দিন চোর ডাকাত আমাদের অঞ্চলে এসে জনজীবনকে বিপন্ন করছে প্রতিদিন রাত্রে চুরি ডাকাতি হচ্ছে নানারকমভাবে খুন-খারাপী হচ্ছে তারজন্য স্থানীয় পুলিশ কিছুই করেনি। আমি এই ব্যাপারে আশু প্রতিকারের দাবী তাঁর কাছে রেখে আমার বক্তব্য শেষ করছি

**Shri Sital Chandra Hambram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সরকারের বহু অর্থ ব্যয়ে কংসাবতী পরিকল্পনা শেষ হয়েছে। এবং ইতিমধ্যে বাঁকুড়া, মেদিনীপুর, হুগলী জেলায় জলসেচ সুরু হয়েছে এবং সেই জেলার অধিবাসীদের মুখে আজকে হাসি ফুটে উঠেছে। কিন্তু এই পরিকল্পনা আজকে পুরুলিয়া জেলার পক্ষে একটা অভিশাপের স্বরূপ হয়ে দাঁড়িয়েছে। পুরুলিয়া জেলার মানবাজার ১নং ও ২নং ব্লকের ২ লক্ষ অধিবাসী আজকে বাস্তুহারা, তারা আজকে দ্বীপান্তরে বাস করছে। আজকে দুই মাইল রাস্তা ২০ মাইলে পরিণত হয়েছে তাদের সঙ্গে জেলার কোন যোগাযোগ নাই রাস্তার কোন ব্যবস্থা নাই, তারা চিকিৎসা থেকে বঞ্চিত--সেখানে চিকিৎসার অভাবে লোক মারা যাচ্ছে। এ বিষয়ে আমরা ইরিগেসন মিনিষ্টারকে একটা মেমোরেণ্ডাম দিয়ে-ছিলাম যে কুমারী নদীতে কুসিয়ারী ঘাটে এবং জাম নদীর ধরমপুর ঘাটে একটা করে ব্রীজ হওয়া দরকার। এবং ঐ জেলার স্বার্থে যোগাযোগের জন্য সেখানে সত্বর একটা পাকা রাস্তার প্রয়োজন ছিল। কিন্তু অদ্যাবধি আমাদের ইরিগেসন মিনিষ্টার জলে ডুবিয়ে দিলেন—কিন্তু যোগাযোগ ব্যবস্থা ঠিক করে দিয়ে মানুষের বাঁচার কোন ব্যবস্থা করেন নি। সেই-জন্য সরকারের কাছে আমি দাবী রাখছি যে আমাদের সেই মানবাজার এক নং ও দু নং ব্লকের সঙ্গে জেলার যোগাযোগের জন্য একটা কুমারী নদীতে কুসিয়ারী ঘাটে ও জাম নদীর ধরমপুর ঘাটে একটা ব্রীজ হওয়া দরকার। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Hemanta Datta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন বর্তমান বৎসরে মাধ্যমিক শিক্ষাজগৎ একটা যুগান্তর এনেছে বলতে হবে। কেননা এখন মাধ্যমিক শিক্ষা কাঠামো ও কার্যসূচী নিয়ে একটা যুগান্তর পরিবর্তন আনা হয়েছে। নূতন সিলেবাস প্রবর্তন করা হয়েছে এবং সেই সিলেবাস জুলাই আগষ্ট মাসে দেওয়া হয়েছে। কাগজের সঙ্কট চলছে এবং মনে করেছিলাম যে বই পাওয়া খুব শীঘ্র হবে না। কিন্তু আমরা দেখছি যে সমস্ত বেসরকারী পুস্তক প্রকাশক আছে তারা মোটা-মুটি ফেব্রুয়ারীর মধ্যেই বই দিতে পেরেছে। কিন্তু মাধ্যমিক শিক্ষা পর্ষদের যে বই ক্লাস

সিক্স-এর ইংরাজী বই পারিজাত রিডার তা এখনও ছাত্র-ছাত্রীরা পেয়ে উঠছে না। আমরা দেখছি সরকার যে সমস্ত বিষয় গ্রহণ করছেন সেগুলি হয় দুষ্প্রাপ্য, না হয় দুর্মূল্য হয়ে যাচ্ছে। আগেকার যুগে আমরা দেখেছিলাম যে সরকার যে সমস্ত বই প্রকাশ করেন সেগুলি আমরা পাই বটে তবে দোকানে না পেয়ে ফুটপাতে পাই এবং তা অনেক বেশী দামে পাই। আমি বলতে চাই যে সেই চক্র কি এখনও কাজ করছে? এটা অত্যন্ত আশ্চর্যের বিষয়। আমি জানতে চাই যে সেই চক্র আর কতদিন চলবে--তাকে কি ভেদ করতে পারা যাবে না? আমাদের মেদিনীপুরের প্রাইমারী বিদ্যালয়গুলির জন্য প্রায় সাড়ে তিন লক্ষ বই দরকার কিন্তু আমরা মাত্র কয়েক লক্ষ বই পেয়েছি। আজকে ফেব্রুয়ারী শেষ হতে চললো এখনও ছাত্র-ছাত্রীদের বই দেওয়া গেল না। আমি আশা করি ঐ সমস্ত ছাত্র-ছাত্রীদের হাতে বই দেবার জন্য শিক্ষা বিভাগ ও শিক্ষামন্ত্রীমহাশয় ত্বরান্বিত হবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2-50—3-00 p.m. ]

**Shri Ramendra Nath Dutt :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নর্থ বেঙ্গল ষ্টেট ট্রানসপোর্ট কর্পোরেশনে দুটি করে ভি, আই, পি, সিট থাকতো। সেই সিটগুলি করে নর্থ বেঙ্গলের এম, এল, এ,-রা যাওয়া আসা করতে পারতেন। বর্তমান জেনারেল ম্যানেজার ২৫-২-৭৪ তারিখ থেকে তা বাতিল করে দিয়েছেন। আপনি জানেন পশ্চিমদিনাজপুর জেলার বেশীর ভাগ এম, এল, এ-কেই এই বাসে যেতে হয়। কারণ, পশ্চিমদিনাজপুরে রেল লাইন নেই। জরুরী কাজে এম, এল, এ-দের হঠাৎ কোথাও যেতে হলে এই সিট বন্ধ করে দেবার দরুণ আমাদের পক্ষে কনসটিটিউএন্সিতে যখন তখন যাওয়া একেবারে অসম্ভব হয়ে উঠবে। আপনি জানেন অন্যান্য প্রদেশে যেমন বিহারে বিধায়ক সিট বলে প্রত্যেকটি বাসে কি গভর্ণমেন্ট বাস, কি প্রাইভেট বাসে দুটি করে সিট থাকে। কারণ, এম, এল, এ-রা ট্রাভেল করলে সেটা ইউজ করতে দেওয়া হয়। এখানকার প্রত্যেকটি লং রুটে বিশেষ করে এই নর্থ বেঙ্গল ষ্টেট ট্রানসপোর্ট কর্পোরেশনের বাসে পূর্বে যে দুটি করে সিট ছিল সেটা যেন আবার চালু করার ব্যবস্থা করা হয় এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। গতকাল আমাদের একজন এম, এল, এ, পত্রাস হেমব্রম তিনি হঠাৎ যেতে গিয়ে টিকিট না পেয়ে খুব ট্রাবল পেয়ে গেছেন। সেইজন্য আমি বলছি এই সিট যদি তুলে দেওয়া হয় তাহলে আমাদের জরুরী কোন কাজে কনসটিটিউএন্সিতে যাওয়া খুব অসুবিধা হবে। আমার অনুরোধ এই সিটগুলি যেন আবার চালু করার ব্যবস্থা করা হয়।

**Shri Gyan Singh Sohanpal :**

আমি এটা দেখবো।

**Shri Nrisingha Kumar Mondal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি ঘটনা হাউসের সামনে তুলে ধরতে চাই। মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানার উপর দিয়ে এস, এম, জি, আর নামে একটি পীচ রাস্তা চলে গেছে। দীর্ঘদিন মেরামতের অভাবে সেই রাস্তাটি বর্তমানে বাস চলাচলের একেবারে অযোগ্য হয়ে গেছে। এই রাস্তার উপর দিয়ে বাসে করে স্কুল কলেজের ছেলে মেয়ে, হাজার হাজার জনসাধারণ মহকুমা সহরে যাতায়াত করতেন। বাসগুলি বন্ধ হয়ে যাবার ফলে স্কুল কলেজের ছেলে মেয়ে, জনসাধারণ অশেষ কষ্টের মধ্যে পড়েছেন। এই রাস্তাটি যাতে তাড়াতাড়ি মেরামতের ব্যবস্থা করা হয় সেদিকে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল পশ্চিমবাংলার বিভিন্ন জেলে রাজনৈতিক বন্দীরা অনশন করছিলেন বলে একটা খবর শুনেছি এবং আমাদের কারামন্ত্রী তার উপর খবরের কাগজে

কিছু বলেছেন। প্রধানতঃ রাজনৈতিক বন্দীর মর্য্যাদা পাবার জন্য তারা অনশন করছিলেন। এখানে এই ঘটনা নতুন নয়, এর আগেও হয়েছে। এবং দিল্লীতে রাজ্যসভায় এই নিয়ে আলোচনা হয়েছে। সেখানে গভর্ণমেন্টের কতকগুলি প্রতিশ্রুতি ছিল, ভূপেশ গুপ্ত সেটা তুলেছিলেন। তার উপর কেন্দ্রীয় মন্ত্রী স্বরাষ্ট্র দপ্তরের শ্রীরাম নিবাস মির্দ্ধা, তিনি বলে-ছিলেন পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে তিনি কথাবার্তা বলেছেন এবং ভূপেশ গুপ্ত প্রধানমন্ত্রীর একটি সারকুলারের উল্লেখ করেছিলেন। যা প্রধানমন্ত্রী সমস্ত রাজ্যেই একটি সারকুলার দিয়েছেন যে নকশাল বন্দীদের সঙ্গে যেন হিউম্যান ট্রিটমেন্ট করা হয়, মানবিক ব্যবহার যেন করা হয়। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে পশ্চিমবাংলার এই সমস্ত জেলে কি ব্যাপার চলছে--রাজনৈতিক বন্দীদের ব্যাপারে মাননীয় মন্ত্রী কোন খবর রাখেন না, আমিও জানি না--আপনি অবাক হয়ে যাবেন, আমার কাছে খবর আছে যে এইসব বই পড়তে দেওয়া হয় না। কি বই?

Tolstoy-এর war and peace bann·d, Russel--History of western philosophy, Edington—The expending universe Horne---Away with all bests, Kolemen—Relativity for the Layman,

সমরেশ বসুর আইন নেই, এমন কি মিত্র দেশ সোভিয়েত দেশ এখান থেকে যে পাবলিস হয় তা পড়তে দেওয়া হয় না, নিউজ দেওয়া হয় না, বম্বে থেকে যে ইকনমিক উইকলি প্রকাশ হয় তাও দেওয়া হয় না, আমাদের কাগজগুলি বন্ধ করে দিয়েছিলেন। আমি চীফ মিনিষ্টারকে লিখেছিলাম। কালান্তর বন্ধ করে দিয়েছিলেন। (ভয়েসঃ কংগ্রেসের কাগজ দেওয়া হয়) কংগ্রেসের কি কাগজ আছে আমি জানি না, একথা চীফ মিনিষ্টার লিখেছেন। যেটা আমাদের কংগ্রেসের কাগজ সেটাও যাবে, কিন্তু খবরের কাগজ বন্ধ করা হবে কেন, সেটাই আমার মূল কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরাও বন্দিন রাজনৈতিক বন্দী ছিলাম। আমি জানি না এই হাউসে কতজন আছেন, যারা ইংরাজ আমলে রাজনৈতিক বন্দী ছিলেন অথবা কংগ্রেসের আমলে রাজনৈতিক বন্দী ছিলেন। এই রাজনৈতিক বন্দীর মর্য্যাদার জন্য ইংরাজ আমলে বিরাট লড়াই হয়েছে, বহু লোক প্রাণ দিয়েছে এই মর্য্যাদার জন্য এবং তারপর রাজনৈতিক বন্দীর মর্য্যাদা পাওয়া গিয়েছিল। আমি যখন প্রথম জেলে যাই তখন আমি রাজনৈতিক বন্দীর মর্য্যাদা পাইনি এবং ইংরাজ আমলে ১৯৩০ সালে আমাকে ডিভিসন থ্রি প্রিজনার করে রেখে দেওয়া হয়েছিল। কিন্তু সেই ইংরাজ আমলেই রাজনৈতিক বন্দীর মর্য্যাদার বিষয় জাগ্রত হয়েছিল।

দেশ স্বাধীন হবার পর গভর্ণমেন্ট দেয়নি যার জন্য জেলে বহু লোক মারা গিয়েছে। বহু আন্দোলনের পর ডাঃ বিধান চন্দ্র রায়, তিনি নিগোসিয়েট করে শেষ পর্য্যন্ত সেটেল করেন যে হ্যাঁ, ডেমোক্রাটিক মুভমেন্ট, ওয়ার্কাস এ্যাণ্ড পেজেন্টস মুভমেন্ট এবং পলিটিক্যাল মুভ-মেন্টের যারা প্রিজনার তারা পলিটিক্যাল প্রিজনার হিসাবে ষ্টাটাস পাবেন, সেইভাবে ট্রিটমেন্ট পাবেন--তাদের সেই মর্য্যাদা দেওয়া হবে, লিখিতভাবে সেই সার্কুলার আছে। আজ অত্যন্ত লজ্জার কথা তাদের রাজনৈতিক বন্দীর মর্য্যাদা দেওয়া হচ্ছে না। যেসব চাষীকে ধরে নিয়ে যাওয়া হচ্ছে তাদের বিরুদ্ধে মামলা লেখানো হচ্ছে যে কমিউনিষ্ট পার্টির প্ররোচনায়, কৃষক সমিতির প্ররোচনায় ধান কেটেছে, অমুক করেছে, তমুক করেছে ইত্যাদি, তাদের ক্লাস থ্রিতে দেওয়া হচ্ছে, কোন মর্য্যাদা তাদের দেওয়া হচ্ছে না। ওয়ার্কারদের দেওয়া হচ্ছে না, যারা বিভিন্ন পলিটিক্যাল পার্টির লোক তাদেরও দেওয়া হচ্ছে না। পলি-টিক্যাল গ্রাউণ্ডে যাদের ধরা হয়েছে তাদেরও দেওয়া হচ্ছে না। আমি জানি না মাননীয় মন্ত্রি-মহাশয় বলছেন কিনা কিন্তু কাগজে দেখেছি তিনি বলেছেন হিংসাত্মক কার্য্যকলাপের অভিযোগ আছে। আমি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রিমহাশয়কে মনে করিয়ে দেব যে ইংরাজ আমলে অসংখ্য পলিটিক্যাল প্রিজনারদের বিরুদ্ধে হিংসাত্মক কার্যকলাপের অভিযোগ ছিল। সে অভিযোগ বিধানবাবুর আমলেও ছিল। তা সত্বেও তিনি বলেছিলেন হিংসাত্মক অভিযোগ থাক আর নাই থাক রাজনৈতিক বন্দীদের রাজনৈতিক বন্দীর মর্য্যাদা দেওয়া হবে। তাই আমি জিজ্ঞাসা করতে চাই, আমাদের জেলে আর কতদিন চলবে এইরকম ব্যবহার? আমি নকশাল প্রিজনারদের কথা কেবল বলছি না, যদিও প্রধানমন্ত্রী নকশাল প্রিজনারদের সম্বন্ধে সারা ভারতবর্ষে সার্কুলার দিয়েছেন যে তাদের সঙ্গে হিউম্যান ট্রিটমেন্ট করা হোক। আমি

কিন্তু সমস্ত রাজনৈতিক বন্দীর কথাই বলছি। আমি বলছি, তাদের রাজনৈতিক বন্দীর মর্য্যাদা দেওয়া হোক, তাদের সঙ্গে মানুষের মতো ব্যবহার করা হোক। যদি কেউ অপরাধ করে থাকে তাকে শাস্তি দেওয়া হোক, যদি কেউ মার্ডার করে থাকে আদালতে তার বিচার করা হোক কিন্তু সমস্ত রাজনৈতিক বন্দীকে রাজনৈতিক বন্দীর মর্য্যাদা দেওয়া হোক। কতদিন আর তারা এই নির্যাতন সহ্য করবে? তাদের উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা পর্য্যন্ত হয় না, তারা বইপত্র পায় না ইনটারভিউ পর্য্যন্ত অনেক সময় এ্যালাউ করা হয় না। কাজেই সেখানে যাচ্ছে তাই অবস্থা হয়ে আছে। আমি মেদিনীপুর জেলে আমাদের বন্দীদের সঙ্গে দেখা করতে গিয়েছিলাম সেখানে সেই একই কথা শুনেছি। কাজেই আমি তাই সমস্ত জিনিষটা মন্ত্রিসভার গোচরে আনলাম। একা জেলমন্ত্রী নয়, সমস্ত মন্ত্রীসভা বসে একটা পলিসি স্থির করুন কারণ পশ্চিমবাংলায় এ জিনিষ রাজনৈতিক বন্দীদের সম্বন্ধে চলতে পারে না।

**Shri Sachinandan Sau :**

স্যার, আমি পর পর দুদিন মেনসান দিয়েছিলাম এবং তাতে জরুরী বলে বলা দুটি ছিল কিন্তু আমি বলতে পেলাম না, কি ব্যাপার বুঝতে পারছি না।

**Mr. Speaker :** You are allowed to speak.

**Shri Sachinandan Sau :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি উৎপাদন বৃদ্ধি করার জন্য সরকার ডিপ টিউবওয়েল করেছেন কিন্তু আমাদের বীরভূম জেলাতে যেখানে ক্যানেল ট্যাক্স একর প্রতি ১০ টাকা সেখানে ডিপ টিউবওয়েল এলাকায় খারিফের জন্য ৩০ টাকা এবং বোরো ধানের জন্য ৯৬ টাকা ৫০ পয়সা ধার্য করা হয়েছে। স্যার, এ ক্ষেত্রে আরো যে কতকগুলি অসুবিধা রয়েছে সেগুলি আমি আপনার মাধ্যমে তুলে ধরছি। বোরো ধান চাষের আগে চাষীকে টাকা জমা দিতে হবে। যেখানে ইলেকট্রিসিটি দেওয়া যাচ্ছে না, জল পাওয়া যাচ্ছে না, মোটর ফেল করছে সেখানে তা সত্বেও চাষীকে টাকা ফেরত দেওয়া হবে না। সেখানে জল পাওয়ার কোন গ্যারান্টি না থাকলেও চাষীকে টাকা জমা দিতে হবে। দ্বিতীয়তঃ, ডিপ টিউবওয়েলের যে সমস্ত অপারেটর আছেন তারা ৮ ঘন্টার বেশী কাজ করতে চাইছেন না। ফলে চাষী ঠিক সময় মাঠে জল পাচ্ছে না। তা ছাড়া ট্রান্সফরমার চুরি হয়ে যাচ্ছে, লিকেজ হয়ে যাচ্ছে ডিপ টিউবওয়েল যার ফলে যেখানে জলের দরকার সেখানে জল পাওয়া যাচ্ছে না। তার উপর স্যার, ৯৬-৫০ পয়সা করে ট্যাক্সের বোঝা চাপছে। বোরো চাষের সময় একদিকে সারের অভাব আর অন্যদিকে যদি ডিপ টিউবওয়েলের এই সমস্ত অসুবিধা চলতে থাকে ও মানুষকে কর দিতে হয় তাহলে কৃষিমন্ত্রীকে আপনার মাধ্যমে বলব, এতে কৃষি উৎপাদন বাড়বে না বরং কৃষি উৎপাদন ব্যাহত হবে। স্যার, বীরভূম জেলার কৃষক পরিবারের একজন সন্তান হিসাবে এই কথাটা আপনার মাধ্যমে জানিয়ে গেলাম। জয়হিন্দ॥

[3—3-10 p.m.]

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বর্ত্তমান কালের নব্য ব্রাহ্মণ এবং মানুষের ক্যারেকটার সার্টিফিকেট দেবার সোল এজেন্ট পুলিশ বাহিনীর একজন সম্পর্কে কয়েকটি কথা নিবেদন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৭ই ফেব্রুয়ারী পুরুলিয়া মোট মজদুর সমিতির দুস্কৃতকারীরা হামলা করে বলে যায় যে তার পরের দিন ১৮ই ফেব্রুয়ারী পার্টির ইউনিয়ন অফিস জ্বালিয়ে দেওয়া হবে এবং আমাকে আক্রমণ করবে এবং আমাদের অন্যান্য কর্মীদের খুন করবে। ১৭ই ফেব্রুয়ারী বেলা সাড়ে ৫।। টার সময় পুরুলিয়া টাউন থানায় আমি এবং ইউনিয়নের কার্য্যকরী সভাপতি লিখিতভাবে অভিযোগ দায়ের করি। ১৮ তারিখে ঠিক যে সময়ে আক্রমণ হবে বলা হয়েছিল সেই সময়ে একদল সশস্ত্র লোক

হামলা করে এবং আমার উপর আক্রমণ করতে না পেরে আমাদের দুজন কর্মীকে মারাত্মকভাবে আহত করেন এবং আরও বহু কর্মী লাঞ্ছিত হন, অপমানিত হন। তিনবার আমাদের ইউনিয়ন অফিস থেকে পুরুলিয়া টাউন থানায় টেলিফোন করা হয়। প্রথমবারে সাড় পাওয়া যায় না, দ্বিতীয়বারে বলে আমরা দেখছি এবং তৃতীয়বারে দুজন কনস্টেবল এবং একজন দারোগাকে পাঠিয়ে দেওয়া হয়। এদের সামনেই মোটর মজদুরদের নির্মমভাবে প্রহার করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি জানতে চাই এই নব্য ব্রাহ্মণদের অত্যাচার আর কতদিন চলবে? পুলিশ অভিযোগ পাননি, হেমন্ত বোস হত্যা হয়ে গেল, পুলিশ জানতেন না নেপাল রায় মারা গেলেন, পুলিশ জানতেন না তাই সাঁই বাড়ী হয়েছে, পুলিশ জানতেন না তাই দক্ষিণ দাঁড়ি হয়েছে, পুলিশের কাছে কোন খবর ছিলনা তাই নবগ্রামে গণহত্যা হয়েছে। কিন্তু পুলিশকে ২০ ঘন্টা আগে লিখিতভাবে খবর দিয়েও আমরা কোন প্রতিকার পেলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই, স্বরাষ্ট্র দপ্তরের প্রতিমন্ত্রী এখানে উপস্থিত নেই, একটু আগে ছিলেন, জানিনা তিনি ঘরে আছেন কিনা। কিন্তু তাঁর সুন্দর চেহারার মুচকি হাসি কিংবা তাঁর সুন্দর চোখের অবাক বিস্ময় আমরা আর দেখতে রাজী নই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি আজকে এই অবস্থা হয়ে থাকে পুরুলিয়া টাউন থানা অফিসার ইনচার্জ—আমার কাছে খবর আছে যখন হামলার খবর দেওয়া হয় লিখিতভাবে তখন তিনি গুণ্ডাবাহিনী পাঠিয়ে দিয়েছেন এবং কিভাবে আক্রমণ করতে হবে তা তিনি বলে দিয়েছেন এবং তিনি যে যাবেন না তাও তিনি বলে দিয়েছেন। যখন আমাকে মারবে এবং যখন আমি টেলিফোন করবো—আমাদের অফিসটাকে যখন আক্রমণ করা হবে, আমরা যখন টেলিফোনের পর টেলিফোন করবো তখন কোন এ্যাকশন নেওয়া হবে না। কিন্তু আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নব্য ব্রাহ্মণদের বিরুদ্ধে কিছু বললে মন্ত্রীরা আঁতকে বলেন এই সবই মিথ্যা কথা। পুলিশের রিপোর্টে আজকে সাধু হচ্ছে চোর এবং চোর হচ্ছে সাধু এবং আজকে পরমানন্দে হাততালি দিয়ে বলছেন বাঃ চমৎকার চলছে। পুলিশের রিপোর্ট যখন বিরুদ্ধে তখন তোমার মত অসৎ ব্যক্তি আর কেউ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুভাসচন্দ্র বোসের বিরুদ্ধে পুলিশ রিপোর্ট ছিল, গান্ধীজীর বিরুদ্ধে পুলিশ রিপোর্ট ছিল, বড় বড় বিপ্লবীদের বিরুদ্ধে পুলিশ রিপোর্ট ছিল, এমন কি মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার বিরুদ্ধেও পুলিশ রিপোর্ট ছিল এবং পুলিশের হাতে আপনি লাঞ্ছিত হয়েছেন সেই খবর আমি জানি। আজকে সেই সমস্ত মহাপুরুষরা, ভগবানের অসীম করুণা, তাঁরা জীবিত নেই, তাঁদের এই নব্য ব্রাহ্মণদের চরিত্রের সার্টিফিকেট নিতে হচ্ছে না। আমি আপনার মাধ্যমে, মন্ত্রীরা বসে আছেন, এক, দুই, তিন জন রয়েছেন, জানতে চাই আজকে যদি কোন মন্ত্রীর উপর আক্রমণ হ'ত, কোন মন্ত্রী যদি ২০ ঘন্টা আগে সংবাদ দিয়ে প্রতিকার না পেতেন, সেই পুরুলিয়া থানার টাউন অফিসার তিনি বোধ হয় সেখানে ১০ মিনিটও থাকতেন না। যেহেতু আমরা মন্ত্রী নই, যেহেতু আমাদের দরখাস্ত যাবে, সেই দরখাস্তের উপর কোন সরকারী ছাপ থাকে না অতএব সেই কাগজ চোতা কাগজ, সেই কাগজের কোন মূল্য নেই। পুলিশের হাতে লেখা রিপোর্ট, এস, পির হাতে লেখা রিপোর্ট এবং অন্যান্য অফিসারদের হাতে লেখা রিপোর্ট এখানে পেশ করা হবে এবং বলা হবে সুকুমার বন্দোপাধ্যায় মহাশয় মিথ্যা কথা বলেছেন, তিনি সমাজবিরোধীদের প্রশ্রয় দিয়েছেন। পুরুলিয়া মোটর মজদুর সমিতির সভ্যরা নিরাপত্তার আশ্বাস চেয়ে, বাঁচবার আশ্বাস চেয়ে আগে ভাগে বলে দিল আমাদের উপর আক্রমণ হবে ঠিক ৮টার সময় কিন্তু পুলিশ এল না। আজকে কেউ বলবেন কিনা কি মন্ত্রীদের মধ্যে একজন দাঁড়িয়ে উঠে কি বলবেন কিনা যে এই নব্য ব্রাহ্মণদের অত্যাচার আপনারা বন্ধ করবেন। যদি না করেন তাহলে মনে করতে হবে যে পুলিশের বিরুদ্ধে দাঁড়ানো--এই নব্য ব্রাহ্মণদের বিরুদ্ধে দাঁড়াবার ক্ষমতা আপনাদের নেই। এবং যদি পুলিশের উপর ভরসা করে এই ধরণের প্রশাসন যন্ত্র চালাবার চেষ্টা করেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষের সেই দিন কিন্তু খুবই ভয়ঙ্কর। এই নব্য ব্রাহ্মণদের আমরা চিনি এবং অনেকদিন আগে থেকেই চিনি। সুতরাং আমি মন্ত্রিসভাকে অনুরোধ করছি অবিলম্বে উপযুক্ত কর্মপন্থা গ্রহণ করুন। আমি আপনার কাছে বিভিন্ন যে অভিযোগ করলাম সেই সমস্ত অভিযোগের অনুলিপি আমি এনেছি। আপনি আমাদের কাস্টোডিয়ান, আপনার কাছে আমরা বিচারপ্রার্থী এবং মন্ত্রীরা এখনও চুপ করে বসে আছেন। আমি সমস্ত অভিযোগ পত্রগুলি পেশ করছি। ১৭ তারিখের চিঠি, ডায়েরী,

রসিভ করার ডেট, তারপরের দিনের আক্রমণ, সমস্ত ঘটনা আছে এবং আপনার মাধ্যমে াজকে নিশ্চয়ই প্রতিকার চাইব এবং যদি প্রয়োজন হয় তাহলে আমি এই হাউসের সামনে নশন ধর্মঘটে অবতীর্ণ হব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sachinandan Sau:**

খনই স্টেটমেন্ট চাই আমরা পুলিশ মন্ত্রীর কাছ থেকে। এই জিনিস চলতে দেওয়া যায় া।

(গোলমাল)

াননীয় স্পীকার স্যার, এই ঘটনা সম্বন্ধে আমরা এখুনি স্টেটমেন্ট চাই।

**Shri Tuhin Kumar Samanta:**

ই ওয়ান্ট ইমিডিয়েট রিপোর্ট।

**Shri Naresh Chandra Chaki:**

ম, এল, এ-দের রিপোর্টের উপর ভিত্তি করে এ্যাকশন নেওয়া হবে কিনা আমরা পরিষ্কার রে সে সম্বন্ধে বিবৃতি চাই।

(গোলমাল)

**Mr. Speaker**: Hon'ble members, I understand Dr. Md. Fazle Haque will make a tatement on the issue. Please take your seats.

**Shri Lakshmi Kanta Basu:**

পীকার স্যার, এই বিষয়টির সঙ্গে এখানে একটি অধিকারগত প্রশ্ন জড়িত আছে। এম, ল, এ-রা তাদের বক্তব্য রেখে যান, অভিযোগ আনেন অথচ মন্ত্রীসভার সদস্যরা সে ম্বন্ধে কোন গুরুত্ব দেননা। বিধানসভা চলার সময় এই অবস্থা আর অন্য সময় তো ামাদের তো কোন পাত্তাই নেই। এই অবস্থাই চলবে কিনা আমি মন্ত্রীমণ্ডলীর কাছে জজ্ঞাসা করছি।

**Shri Satya Ranjan Bapuli**: We want that the officers should be punished.

**Mr. Speaker**: I request Dr. Fazle Haque to make a statement on the issue raised y Shri Sukumer Bandyopadhyay.

**Dr. Md. Fazle Haque:**

াননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমি হাউসের বাইরে ছিলাম, মাননীয় সদস্য ুকুমারবাবুর উপর কি হয়েছে না হয়েছে সে বিষয়ে আমি শুনিনি। উনি যদি আমাকে এই বিষয়ে বিস্তারিতভাবে লিখে দেন তাহলে আমি যত তাড়াতাড়ি সম্ভব তদন্ত করে ব্যবস্থা নব।

**Shri Sukumar Bandyopadhyay:**

আপনি পরিষ্কারভাবে বলুন যে কতদিনের মধ্যে এ্যাকশন নেবেন।

**Dr. Md. Fazle Haque:**

যত তাড়াতাড়ি সম্ভব।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় মন্ত্রী বলে দিন কাকে কাকে দিয়ে তদন্ত করবেন।

**Shri Pankaj Kumar Banerjee :**

আমরা আগেও দেখেছি মন্ত্রীমহাশয় ঐসব বিষয়ে ওখানকার ও,সি-কে দিয়েই তদন্ত করান। এ ক্ষেত্রে যদি তা করা হয় তাহলে স্বভাবতই যে রিপোর্ট সাবমিট করবে তাতে সাফাই গাওয়া থাকবে। তাই আমি জানতে চাইছি যে গতানুগতিক পন্থা ছাড়া অন্য কোন পন্থায় তিনি তদন্ত করবেন কিনা জানান।

[3-10—3-20 p.m.]

**Shri Sukumar Bandyopadhyay :**

পুলিশ আমাদের কি ভাগ্যবিধাতা এবং তারা যা ইচ্ছা তাই করবে সেটা কি আমাদের সহ্য করতে হবে? সুতরাং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে জানতে চাই তিনি কি এ্যাকশন নেবেন?

(গোলমাল)

**Mr. Speaker** : Hon'ble members Dr. Fazle Haque has already stated that he will look into the matter, make enquiry and investigation and take suitable action.

(গোলমাল)

**Shri Satya Ranjan Bapuly :**

স্যার, মন্ত্রীমহাশয় বললেন লিখিত অভিযোত দিতে, তিনি নিশ্চয় তা দেবেন। সেই লিখিত অভিযোগ পেয়ে তিনি তাঁর বক্তব্য রাখুন যে তিনি কি করবেন। এটা অত্যন্ত লজ্জার বিষয়।

**Shri Lakshmi Kanta Basu :**

আমরা যে বক্তব্য রাখছি তাতে এর সঙ্গে একটা অধিকারগত প্রশ্ন জড়িত আছে। বিধান-সভার সদস্যরা যে অভিযোগ করলেন তাতে মন্ত্রীমহাশয় একটা বুরোক্র্যাটদের মতন রিপ্লাই দিলেন, কিন্তু এর জন্য আমরা বসে নেই। গভর্ণমেন্ট-এর কাছে লিখলে তাঁরা জানান We are having the matter looked into, your letter is forwarded to the Department concern.

আমার মনে হয় লেটার বক্স বা হেড ক্লার্ক-এর কাজ করার জন্য নিশ্চয় মন্ত্রীরা নেই। আমার মনে হয় এতে হাউসের অধিকার ক্ষুন্ন করা হয়েছে। মন্ত্রীমহাশয় আমাদের এই অধিকারগত প্রশ্নের উত্তর দিয়ে আমাদের অধিকার রক্ষা করুন।

**Shri Naresh Chandra Chaki :**

স্যার, আমি একটা কথা বলতে চাই যে বিভিন্ন মন্ত্রীকে বিভিন্ন সময় আমরা বিভিন্ন অভিযোগ দিই, কিন্তু সেসব অভিযোগের যথাযথ কোন বিচার করা হয় না।

**Mr. Speaker** : Mr. Chaki, that is not the issue before the House.

**Shri Naresh Chandra Chaki :**

আমি অন এ পয়েন্ট অব প্রিভিলেজ-এ বলতে চাই। কিছুদিন আগে নিউ সেক্রেটারিয়েট বিল্ডিংস-এ আমি একটা ট্রেড ইউনিয়ন রেজিশট্রেশান-এর জন্য গিয়েছিলাম। কিন্তু সেই বিভাগের ইন্সপেকটার আমাদের এম, এল, এ জানা সত্বেও আমার কাছ থেকে ঘুস চায়!

আমি এ বিষয়ে সমস্ত সাক্ষীর নাম দিয়ে লেবার মিনিস্টারকে জানান সত্বেও আজ পর্যন্ত তার কোন উত্তর পাইনি। আমরা জানতে চাই আমরা এম, এল, এ-রা অপমানিত হব আর মন্ত্রীরা গদীতে বসে চাকরী করবেন এ জিনিষ কি এখানে চলবে?

**Mr. Speaker** : Some of the honourable members have drawn attention of the Treasury Bench in regard to a certain matter. They have also drawn my attention in this regard. I have requested the Hon'ble Minister to make a statement if he has anything to say. The Minister concerned has made a statement. May be that it is not to the satisfaction of the honourable members but after that the Chair has nothing to say in the matter but to proceed with the work that has been fixed in the Bulletin. It is up to the Treasury Bench to take steps in the matter whatever it thinks fit. I have nothing to do. You know that as a servant of the House I am guided by the House. So I have no other alternative than to proceed with the business. If the Minister concerned makes any clarification on your points I will be happy.

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুকুমার বন্দোপাধ্যায় মহাশয় যে কথা বললেন সে সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে আমিও একজন বিধানসভার সদস্য, মন্ত্রী হলেও সুকুমারবাবুর অপমানে আমিও অপমানিত। আমি তাঁকে বলতে পারি যে অফিসার অন্যায় করেছেন তাঁকে দিয়ে তদন্ত না করিয়ে উর্দ্ধতন কর্তৃপক্ষকে দিয়ে তদন্ত করিয়ে নিশ্চয়ই উপযুক্ত ব্যবস্থা করা গ্রহণ হবে। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন সরকারের যে সিসটেম আছে তার বাইরে আমি যেতে পারি পারে না।

(তুমুল হট্টগোল)

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ : এস, পি, ডি, সি, কে দিয়ে এনকোয়ারী করান চলবে না, মেম্বারকে দিয়ে এনকোয়ারী করান হোক।)

**Shri Prasanta Kumar Sahoo :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুকুমার বন্দোপাধ্যায় যেভাবে পুলিশের দ্বারা নির্যাতিত হয়েছেন ব্যক্তিগতভাবে আমি নিজে এবং অনেকেই সেইভাবে পুলিশের দ্বারা লাঞ্ছিত ও অপমানিত হয়েছেন। কিন্তু আজকে মাননীয় সদস্যগণ যেভাবে মাননীয় মন্ত্রী-মহাশয়কে প্রেসার দিচ্ছেন যে এখনই তদন্ত চাই তাতে আমি আপনার মাধ্যমে একটা কথা নিবেদন করতে চাই যে এই পুলিশের বিরুদ্ধে তদন্ত পুলিশ, তার বিরুদ্ধে তদন্ত তার উপরওয়ালা করবেন এইটাই সিসটেম। ইণ্ডিয়ান পেনাল কোড যেটা রয়েছে যার ভিত্তিতে পুলিশী প্রশাসন চলছে সেটা মানধাতা আমলের, সেটার পরিবর্তন দরকার। সুতরাং সেই ইণ্ডিয়ান পেনাল কোড-এর যতক্ষণ পরিবর্তন না করা যায় ততক্ষণ পুলিশী প্রশাসন নিশ্চয়ই অরাজকতা আনবে।

**Mr. Speaker** : Please take your seat. Let us now proceed with the next item of business, i.e., Legislation.

## LEGISLATION

### The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1974.

**Shri Gurupada Khan** : Sir, I beg to introduce the West Bengal Land (Requisition) and Acquisition) (Amendment) Bill, 1974, and place a statement.

(Secretary then read the title of the Bill)

**Shri Gurupada Khan** : Sir, I beg to move that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪৮ সালের পশ্চিমবঙ্গ ভূমি অধিগ্রহণ ও গ্রহণ আইনে বিশেষ কতকগুলি জরুরী উদ্দেশ্যে ভূমি অধিগ্রহণ (রিকুইজিসান) এবং গ্রহণ (এ্যাকুইজিসান) এর বিধান আছে। উক্ত আইনটির মাধ্যমে ভূমি গ্রহণের সুবিধা এই যে এতে উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণের জন্য বা অন্যান্য জরুরী প্রয়োজনে জমির দখল দ্রুত পাওয়া সম্ভব হয় যা অন্য কোন বিকল্প আইনে হয় না।

বর্তমান বেকার সমস্যার দিনে অধিকতর কর্মসংস্থানের নূতন সুযোগ সৃষ্টি অত্যন্ত জরুরী হয়ে পড়েছে। এই উদ্দেশ্যে অন্যান্য কর্মসূচী ছাড়া নূতন বানিজ্যিক এবং শিল্প বিষয়ক এস্টেট প্রতিষ্ঠা করার একটা কর্মসূচী সরকারের আছে। এইসব স্টেট প্রতিষ্ঠার জন্য সরকারী খাস জমি পাওয়া না গেলে বেসরকারী জমি গ্রহণ করা প্রয়োজন হয়। এই উদ্দেশ্যে প্রয়োজনীয় জমি দখল যাতে দ্রুত পাওয়া যায় তার জন্য ১৯৪৮ সালে ভূমি অধিগ্রহণ এবং গ্রহণ আইনটি (এ্যাক্ট টু অব নাইনটিন ফর্টি এইট) অধিকতর কর্মসংস্থানের উদ্দেশ্যে বানিজ্যিক এবং শিল্প বিষয়ক এস্টেট প্রতিষ্ঠার জন্য গ্রহণীয় জমির ক্ষেত্রেও প্রযোজ্য হওয়া একান্ত প্রয়োজন। বর্তমান বিলে তাই আইনের ৩(১) ধারা সংশোধন করে তার প্রয়োগ ক্ষেত্র ব্যাপকতর করতে চাওয়া হয়েছে। আলোচ্য আইনটির ক্ষমতা বলে জমির দ্রুত দখল নেওয়া সরকারের পক্ষে সম্ভব হলেও আইনের খুটিনাটি নির্দেশ পালন করে গৃহীত জমির ক্ষতিপূরণ দানে বেশ কিছু সময় লেগে যায় এবং সুদের খাতেও সরকারের অতিরিক্ত ব্যয় হয়। পক্ষান্তরে যারা গৃহীত জমির উপস্বত্ব পাওয়া থেকে বঞ্চিত হয় তাদের মধ্যে যারা স্বল্পবিত্ত তারা বিশেষ আর্থিক অসুবিধার সম্মুখীন হন। তাদের অসুবিধা এবং তজ্জনিত অবশ্যম্ভাবি অসন্তোষ দূরীকরণের উদ্দেশ্যে একটি বিশেষ ধারা (৮-খ) সংযোজন করে সম্ভাব্য ক্ষতিপূরণের ৮০ ভাগ টাকা যাতে অধিগ্রহণের অব্যবহিত পরেই দেওয়া যায় বিলে তার ব্যবস্থাও করতে চাওয়া হয়েছে। অগ্রিম ক্ষতিপূরণ দানের এই বিধানটির কার্যকারীতা অতীত প্রসারী (রেট্রোসপেক্টিভ) করা প্রয়োজন কারণ প্রশাসনিক নির্দেশ এরকম কিছু ক্ষতিপূরণ আগেই দেওয়া হয়েছে। বর্তমান বিলের প্রস্তাবমত আইনটির প্রয়োগক্ষেত্র ব্যাপকতর করা ও অগ্রিম ক্ষতিপূরণ দানের ব্যবস্থা করা অত্যন্ত জরুরী হয়ে পড়ায় সরকারের হাতে প্রয়োজনীয় ক্ষমতা অর্পন করবার জন্য উক্ত দুই ব্যবস্থা সম্বলিত একটা অর্ডিন্যান্স দি ওয়েস্ট বেঙ্গল ল্যাণ্ড (রিকুইজিসন এ্যাণ্ড এ্যাকুইজিসান) এ্যামেণ্ডমেন্ট অর্ডিন্যান্স ১৯৭৩ সালে রাজ্যপাল জারি করেছেন। আলোচ্য বিলটিতে উক্ত অর্ডিন্যান্সটির ধারাগুলি বিধানসভার মাধ্যমে বিধিবদ্ধ করার প্রস্তাব করা হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আশা করি মাননীয় সদস্যগণ আলোচ্য বিলটি সমর্থন করবেন।

[3-20—3-50 p.m.]

**Shri Kanai Bhowmick**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে এ্যামেণ্ডমেন্ট বিল এসেছে তাতে মন্ত্রীমহাশয় যখন বললেন শতকরা ৮০ ভাগ টাকা এ্যাড ইন্টারিম দেবার ফলে কিছু সুবিধা হবে তখন আমি এই বিলের বিরোধিতা না করে একে সমর্থন করছি। কিন্তু মূল যে কারণে এই জমি অধিগ্রহণে দেরী হয় এবং জনসাধারণের হয়রানি হয় সে বিষয় যদি পরিস্কার সংশোধনী না আনেন তাহলে এই প্রভিসন করেও জমি অধিগ্রহণ বিলম্ব এবং লোকের হয়রানি বন্ধ করা যাবে না। ৮-এর "বি"-তে দেখবেন আছে ৮০ ভাগ টাকা অগ্রিম দেবেন এবং সেটা দেবেন আপনি আফটার টেকিং পজেসন অব সাচ্ রিকুইজিসণ্ড ল্যাণ্ড। অর্থাৎ পজেসন নেবার পর একটা আন্দাজ করে তার ৮০ ভাগ দেবেন। দখল নেবার ব্যাপারটা আপনার ডিপার্টমেন্টের এবং আইনের বেড়াজালে দেরী হয়। অন্যান্য ডিপার্টমেন্ট উন্নয়নমূলক কাজের জন্য যে সমস্ত জমি দখল করেন সেগুলি আপনার ডিপার্টমেন্টকেই প্রসেস করতে হয়। আমরা জানি যে এক এক জায়গায় খাল, হাসপাতাল করবার জন্য জমি নিয়েছে ৭।৮ বছর হয়েছে। বিভিন্ন ডিপার্টমেন্ট জমি নিয়েছে এবং তারা আপনার ডিপার্টমেন্টে এসেছে, রিমাইণ্ডার দিয়েছে

কিন্তু আপনার ডিপার্টমেন্ট যে অবস্থায় আছে তাতে বড় আশঙ্কা হয় কারণ আপনার ডিপার্টমেন্টে গিয়ে প্রসেস্ড হয়ে গভর্ণমেন্ট গেজেট হওয়া পর্যন্ত যে প্রভিসন আছে সেটা শেষ হবার পর আপনি তাদের ৮০ ভাগ দিতে পারবেন। কিন্তু দেবেন কখন আপনি জমি দখল করার পর তো? যদি এইভাবে দেরী হয়, বিলম্বিত হয় তা বন্ধ করবার যদি কোন ব্যবস্থা না করেন তাহলে আপনি এই বিলে যে প্রভিসন আনছেন সে প্রভিশান থাকা সত্বেও তাড়াতাড়ি কিছু হবে না। সেজন্য আমি আপনাকে অনুরোধ করবো নিশ্চয়ই এই বিলে যে প্রভিশান রেখেছেন সেটা আমরা সমর্থন করি, কিন্তু আপনি কি করলে পর সেটা আইনের মাধ্যমে হউক বা রুলসের মাধ্যমে হউক ঐ জমি দখলের কাজটা আফটার টেকিং পজেসান অফ সাচ রিকুজিসাণ্ড ল্যাণ্ড(২)। অর্থাৎ রিকুইজিশান ল্যাণ্ড এই কাজটা যাতে দ্রুত করা যায়-- বিভিন্ন ডিপার্টমেন্টের যে সমস্ত জমি আপনার মাধ্যমে রিকুইজিশান করেন দখল করেন এ্যাকুইজিশান করেন সেগুলি যাতে তাড়াতাড়ি হতে পারে তার সম্বন্ধে আপনি কি ভাবছেন সেটা যদি এখানে পরিস্কার করে বলেন তাহলে এই যে সুযোগ আপনি দিচ্ছেন তা সত্যিকারের ফলবতী হতে পারে। এই কথা বলে আমরা আশা করব যে বাধাগুলি আছে তা দূর করবার জন্য আপনি বিল আনবেন বা কোন কিছু ব্যবস্থা নেবেন। এই কথা বলে এই বিলটা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gurupada Khan :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রজেশান নেবার সম্বন্ধে মাননীয় সদস্য কানাইবাবু যা বললেন এখন আমরা দেখছি--হাওড়া জেলায় লোয়ার দামোদর স্কীম যেটা রয়েছে সেখানে আমাদের সদস্যরা আমাদের সরকারের কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করে নোটিশ দেবার আগে তারা প্রজেশান দিয়েছিলেন। তাদের অসুবিধা হচ্ছিল কিছু ক্ষতিপূরণের টাকা অগ্রিম দেবার ফলে বাস্তবিকই যাদের কাছ থেকে আমরা জমি অধিগ্রহণ করছি তাদের খুব অসুবিধা হচ্ছিল। যদি দ্রুত এটা আমরা করতে পারতাম তাহলে সুবিধা হত। তবে আইনের কিছু কিছু ধারা আমাদের মেনে চলতে হয়। আমি নিশ্চয়ই এ সম্বন্ধে ভেবে দেখব যদি কোথায় কিছু বাধা থাকে এ্যাক্টে তা সংশোধন করতে পারি কিনা। তবে কানাইবাবু আপনি হয়ত জানেন যে এখন এই আইনের যখন আমরা অডিন্যান্স করেছিলাম তারপরে যাদের কাছ থেকে আমরা জমি অধিগ্রহণ করছি তারা তাড়াতাড়ি ক্ষতিপূরণের শতকরা ৮০ ভাগ পাবে বলে জমি গ্রহণ করবার পক্ষে কোন বাধা সৃষ্টি করছেন না। তবে আইনগত বাধা যদি থাকে নিশ্চয়ই বিবেচনা করে দেখব। ভবিষ্যতে কি করা যায় দেখব। এখন যে সংশোধনী প্রস্তাব নিয়ে এসেছি তা মাননীয় সদস্য কানাইবাবু সমর্থন করলেন বলে তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং তিনি যা বললেন নিশ্চয়ই মনে রাখব।

The motion of Shri Gurupada Khan that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1974, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 5 and preamble**

The question that clauses 1 to 5 and premable, do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan** : Sir, I beg to move that the West Bengal Land (Requisition and Acquisition) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion wes then put and agreed to.

[At this stage the House was adjourned for 20 minutes.]

[after adjournment]

[3-50—4 p.m.]

**The West Bengal Tanks (Acquisition of Irriga'ion Rights) Bill, 1974**

**Shri Gurupada Khan**: Sir, I beg to introduce the West Bengal Tanks (Acquisition of Irrigation Rights) Bill, 1974. and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

[Secretary then read the title of the Bill]

**Shri Gurupada Khan**: Sir, I beg to move that the West Bengal Tanks (Acquisition of Irrigation Rights) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকলেই অবগত আছেন যে আমাদের গ্রামাঞ্চলে এমন অনেক পুষ্করণী অব্যবহার্য পড়ে আছে যেগুলি প্রয়োজনীয় সংস্কার করা হলে আশেপাশের বহু কৃষি জমি সেচের জল পেতে পারে। জমি থেকে অধিক ফসল পাবার জন্য প্রধান প্রয়োজন সেচের ব্যবস্থা। সুতরাং যেসব পুষ্করণী থেকে পার্শবর্তী জমিতে সেচের জল পাওয়া সম্ভব সেগুলি ব্যক্তিগত অধিকারে অব্যবহার্য করে ফেলে রাখার কোন যুক্তি নেই। ভারতের সংবিধানের ৩৯ অনুচ্ছেদের (খ) প্রকরণে বলা হয়েছে যে, রাজ্য আপন নীতি এরূপে সঞ্চালন করবেন যেন লোক সমাজের পার্থিব বিত্তবের মালিকানা ও নিয়ন্ত্রণ এমনভাবে বন্টিত হয় যে তদ্বারা সাধারণের হিত সর্বাধিক সাধিত হতে পারে। ব্যক্তিগত মালিকানায় যে সব পুষ্করণী বদ্ধ হয়ে রয়েছে অথচ সেগুলির প্রয়োজনীয় সংস্কার করা হলে বহু জমিতে সেচের ব্যবস্থা করা সম্ভব সেই পুষ্করণীগুলির জল সেচের উদ্দেশ্যে ব্যবহারের অধিকার সরকার গ্রহণ করে এবং প্রয়োজনমত সেগুলির সংস্কার করে জনসাধারণের সুবিধার্থে জল সেচের ব্যবস্থা করার জন্য অবিলম্বে একটা আইন প্রণয়ন করা একান্ত আবশ্যক হয়ে পড়ে। বিষয়টা খুবই জরুরী হওয়ায় এবং বিধানসভার অধিবেশন তখন না থাকায় রাজ্যপাল পশ্চিমবঙ্গ পুষ্করণী জল সেচন অধিকার গ্রহণ অধ্যাদেশ, ১৯৭৩, জারী করেন। ঐ অধ্যাদেশের বিধানগুলিকে বিধানসভার মাধ্যমে বিধিবদ্ধ করার জন্য বর্তমান বিধেয়কটি উপস্থাপিত করা হয়েছে। পুষ্করণী বলতে ডোবা, পুকুর, বিল, বাওড় বা অপর জলাশয়ও বোঝাবে। কেবল-মাত্র বদ্ধ পুষ্করণী সম্বন্ধেই এই আইন প্রযোজ্য। সরকার বদ্ধ পুষ্করণীর মালিকানা গ্রহণ করবেন না, গ্রহণ করবেন শুধু সেচের উদ্দেশ্যে তার জল ব্যবহারের অধিকার। এক্ষেত্রে মাছ চাষের জন্য যে পরিমাণ জল প্রয়োজন তা রাখা। শুধু সেচের জন্য জল ব্যবহারের অধিকার অর্জনের জন্য পুষ্করণীর মালিককে ক্ষতিপূরণ বাবদ ·৪ হেকটর প্রতি একটাকা হিসাবে দেবার জন্য বিধান রাখা হয়েছে। যে বদ্ধ পুষ্করণী থেকে সেচের জন্য জল ব্যবহারের অধিকার সাধারণের আছে অথচ মালিক সেচের সুবিধা দিতে অস্বীকার বা গাফিলতি করছে সেক্ষেত্রেও সমাহর্তা জনসাধারণের অধিকার প্রতিষ্ঠা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে পারবেন এবং ঐ পুষ্করণীর সংস্কার করতে পারবেন। জল সেচন সুনিশ্চিত করার জন্য বদ্ধ পুষ্করণী খনন করা, বৃহৎ বা গভীরতর করা অথবা কোন বাঁধ নির্মাণ বা তার উন্নয়ণ করা অথবা অনুরূপ যে কোন কার্য করার আইনসঙ্গত অধিকার সমাহর্তাকে দেওয়া হয়েছে। সমাহর্তার আদেশের বিরুদ্ধে আপীল করার বিধান ও অবশ্য রাখা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি এই বিধেয়ক সকল মাননীয় সদস্যের আন্তরিক অনুমোদন লাভ করবে।

**Shri Timir Baran Bhaduri:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সরকার যে ওয়েস্ট বেঙ্গল ট্যাঙ্কস (এ্যাকুইজিশান অব ইরিগেশান রাইটস) বিল, ১৯৭৪, এখানে এনেছেন—সেই বিলের উপর অলোচনা অংশ গ্রহণ

করতে উঠে--প্রথমে যে কথাটা বলা প্রয়োজন সেটা হচ্ছে যে এর আগে এই সরকারের আমলে তাঁরা সায়রাত্কে ভেষ্ট করবেন বলেছিলেন। কিন্তু সায়রাত ভেষ্ট করতে যেয়ে-- এস্টেটস এ্যাকুইজিশান এ্যাক্ট-এর কাজ শেষ হবার পরে তাঁরা দেখলেন যে ভেষ্ট করতে গেলে তাঁদের দলের লোকের গায়ে গিয়ে হাত পড়ছে। তখন তাঁরা কৌশলে কায়দা করে সায়রাতকে ভেষ্ট না করে তাদের সায়রাতের ইনটারেষ্টকে ভেষ্ট করলেন। আজকে আবার নতুন করে গুরুপদবাবু কায়দা করে একটা বিল এনেছেন। আমি তাঁকে বলি আপনার হাতে তো আইন আছে আপনি সায়রাতকে ভেষ্ট করুন না কেন! আমাদের এই পশ্চিমবঙ্গে প্রচুর হাট, বাজার, গঞ্জ আছে—আপনি সেই হাট, বাজার, গঞ্জকেও এই সঙ্গে সঙ্গে ভেষ্ট করুন না। তাহলে সংবিধানেরও উপকার হবে, জনসাধারণেরও উপকার হবে।

এই বিলের মধ্যে ডোবা, পুকুর, বিল বাওড়, নেওয়া সম্বন্ধে বলেছি, তার জন্য আমি এ্যামেণ্ড-মেন্ট দিয়েছি যে এর মধ্যে দীঘিকেও ইনক্লুড করা হোক্। তিনি বিলে বলেছেন---অর আদার ওয়াটার এরিয়াস। কিন্তু দীঘির কথা বলেন নাই কেন? বোধহয় আপনার দলের অনেকের দীঘি ভেস্টেড হবে বলে তা বলেন নাই? তাতে কি অসুবিধা আছে?

( কংগ্রেস বেঞ্চ থেকে গুঞ্জন ধ্বনি! )

ঐ দেখন স্যার, সব চিলবিল করে উঠেছে। আমার হাতে চাবুক আছে। তার ফলে সব দাঁত বের করে চিলবিল করে উঠছে। গুরুপদবাবু যেভাবে বলেন শুনতে বেশ ভাল লেগেছে। তাঁর পড়ার বেশ কায়দা আছে। কিন্তু বিল যখন কার্যাক্ষেত্রে রূপায়িত হতে যাবে, তখন গুরুপদবাবুর ঐ পড়ার কায়দা ও সুন্দর ভাষা আর কোথাও খুঁজে পাওয়া যাবে না। এখানেও রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ হবে--তিমিরবাবুর পুকুর নিতে হবে, বামপন্থীদের গুলো ভেষ্ট করতে হবে। এঁরা মুখেই বড় বড় কথা বলেন, গণতান্ত্রিক আদর্শের কথা বলেন--গান্ধীজীর কথা বলেন। এই বিধানসভায় যখন একটার পর একটা ঘটনা তুলে সুকুমারবাবু চীৎকার করে বললেন--ওঁরা বললেন জানি না পুলিশের কাছে শুনেছি। কী শুনেছি? আবার নতুন করে জনসাধারণকে মারবার ফন্দি আটছেন কিনা! এদের গণতান্ত্রিক রূপ যা দেখছি, তাতে আতঙ্কিত হবার কারণ নাই কি? সেই কারণে আমি ক্লস-৩'র সাবক্লজ-৩'তে একটা এ্যামেণ্ডমেন্ট দিয়ে বলেছি এখানে দীঘি বলে উল্লেখ করা হোক্।

আর একটা ক্লজের উপরও একটা এ্যামেণ্ডমেন্ট দিয়েছি--সে হচ্ছে ক্লজ-১০, যেখানে বলা হয়েছে যেখানে যা দীঘি পুকুর নালা আছে তা নেব। তার জন্য কোন কোর্ট কাছারীতে যাওয়া চলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ল'ইয়ার, আপনি জানেন এখন পর্যন্ত আমাদের ভারতবর্ষে যা কিছু হচ্ছে আমরা দেখতে পাচ্ছি--আমরা সরকারের কাছ থেকে কোন কিছুর প্রতিবিধান পাই না। ফলে আমাদের বাধ্য হয়ে কোর্টের দ্বারস্থ হতে হয়। আপনি তো স্যার, জনসাধারণের অনেক মামলা নিয়ে লড়েছেন। কোর্টে আপীল করার সুযোগ সুবিধা জনসাধারণের আছে। কিন্তু আজকে এই বিলেতে বিধান রাখা হচ্ছে-- তিমিরবাবুর নামে, বামপন্থী লোকের নামে, তাদের বিল যদি ভেষ্ট করতে হয়, তারজন্য তাঁরা বলেছেন তার বিরুদ্ধে কোর্টের কাছে যাওয়া চলবে না স্যার, গুরুপদবাবুর যদি সদিচ্ছা থাকে তাহলে গুরুপদবাবু আইন করুন না কেন? ১৯৭১ সালে তাঁরা সরকারের ক্ষমতায় এসেছেন। ক্ষমতায় বসবার সময় তাঁরা বড় বড় গলায় চিৎকার করে বলেছিলেন যে, হাইকোর্টের কাছ থেকে সমস্ত ভেসটেড জমি নিয়ে আসবেন। যে সমস্ত ভেসটেড জমি গেছে যেসব মামলা থাকবে তা তুলে নেবার চেষ্টা করবেন এবং এইরূপ ভাবেই আইন করবেন বলেছিলেন। শুধু এখানে নয়, দিল্লীর মন্ত্রী মহাশয়, তিনিও কাগজে ষ্টেটমেন্ট দিয়েছিলেন। আমরা আইন আনছি জনতা আমাদের ভোট দাও, আমরা আইন শীঘ্র করছি যাতে হাইকোর্টের কাছ থেকে কোনরকমে ঐ সমস্ত জোতদারের দল সুযোগ নিতে না পারে। মিথ্যা তারা জনতাকে বলেছিলেন, বলেছিলেন যে কোর্টের কাছে যাওয়া চলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এর জন্যে আতঙ্কিত ও তার জন্যই এই ক্লজ ১০-এর উপর আমরা এ্যামেণ্ডমেন্ট এনেছি। আমরা আশা করি গুরুপদবাবু যেভাবে সুন্দর কথা

বললেন, সুন্দর ভাষা ব্যবহার করলেন সেইভাবে আমি আশা করবো যে তিনি সুন্দর মতবাদ নিয়ে এই বিল দেখবেন। এই কথা বলেই এই বিলের আমি বিরোধীতা করছি।

[4—4-10 p.m.]

**Shri Bimal Paik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমিরাজস্বমন্ত্রী যে ট্যাঙ্ক এ্যাকুইজিসান বিল মুভ করলেন তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাই। এই হাউসে এর পূর্বে বহু বিল ভূমি সংক্রান্ত বিল মুভ করেছেন। আমি বলতে পারি যে তার প্রত্যেকটি বিলই যুগান্তের সৃষ্টি করেছে। আজকে এই বিল তারই একটি প্রকৃষ্ট উদাহরণ। বিলের দ্বারা প্রকৃত চাষীর উপকার হবে, কি উপকার হবে তা তিনি বুঝিয়ে বলেছেন। তিমিরবাবু এই বিলের উদ্দেশ্য কি এবং কেন এই বিল আনা হয়েছে তা বোধ হয় তিনি বুঝতে পারেননি। তাই একটু আগে তিনি বললেন যে, আমাদের কংগ্রেস সরকার ভোটের পূর্বে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ভেসটেড জমি বর্গাদার দের দেবেন। বেশী দিনের কথা নয় বাজেট সেশান এর শেষে বোধ হয় স্টেট এ্যাকুইজিসান এ্যাক্ট-এর যে এ্যামেণ্ডমেন্ট হয়েছিল যেটা ৫৭-র-বি ধারা পাশ করেছিলেন তাতে বলেছিলেন যে, কোন ভেসটিং কোন রেকডস্ অফ রাইটস বিরুদ্ধে কোন কেস হবে না। এই কথাই তখন তারা বলেছিলেন। আজকে এই বিল কেন যুগান্তের সৃষ্টি করবে এবং এই বিলের উদ্দেশ্য কি তা সকলেই জানেন। মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি জানাচ্ছি আজকে আমরা মেদিনীপুর লোক তারা কি দেখছে? মেদিনীপুরে গত ৫ বৎসর কি হয়েছে সেটা সকলেরই জানা আছে। পাঁচ বছর ধরে বন্যা হয়েছিল ফলে সেখানের লোক পেট ভরে খেতে পায় নি। সেখানে বন্যার পরে বোরো ধানের চাষ করেছিল, এবং দুমুঠো ধান নিয়ে সে সেই জমিতে চাষ করছিল। কিন্তু জমিতে চাষ করবার জন্য সে জল পায়নি। অথচ মাঠেরই মাঝখানে অনেক পুকুর রয়েছে কিন্তু সে পুকুর থেকে সে চাষী জল নিতে পারেনি। তাই এই বিলের উদ্দেশ্য কি তা সকলেই বুঝতে পারছেন। এই বিলের দ্বারা সেই জমিতে প্রয়োজনীয় ব্যবস্থা করতে পারবে। যে সমস্ত বদ্ধ পুষ্করিণী আছে তা চাষের ক্ষেত্রে ঐ প্রয়োজনীয়তার ক্ষেত্রে এই বিলের দ্বারা জমিতে চাষের জন্য সে তার যা দরকার তা পাবে। এর কয়েকদিন পরে আমরা একটা বিল আসবে শুনছি যে বোরো ধানের উপর অর্থাৎ বোরো ধান যা হবে তাতে যদি কৃষক জল না পায় তার ব্যবস্থা হবে। কাজেই এই বিলকে একটা যুগান্তকারী বিল বলা হয়েছে। অনেক জোতদার, বড়লোকের পুকুর পড়ে রয়েছে সেই পুকুরের পাশে কৃষকের জমি তা চাষ করবার জন্য পুকুর থেকে জল নেওয়া দরকার। আমি বুঝতে পাচ্ছি না তিমির-বাবু নদী নালার কথা বলেছেন এর দ্বারা তার কি উপকার হবে যে তিনি এ্যামেণ্ডমেন্ট চেয়েছেন? দীঘিকে আইনে ব্যাখ্যা করা হয়েছে। সেটা যদি তিমিরবাবু বুঝতেন তাহলে এইভাবে এ্যামেণ্ডমেন্ট আনতেন না। বড় দীঘি ১০।১৫ বিঘা জায়গায় তাকে ট্যাঙ্ক-এর মধ্যে আনা যায় না তাই এইভাবে করা হয়েছে। অতএব এই বিলে প্রকৃতপক্ষে যুগান্তর সৃষ্টি করেছেন। তবে এই বিলে একটা ত্রুটি আছে বলে আমার চোখে পড়েছে। সেই সেক্সান ৬-র দিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই জিনিষটা আইনের আওতার মধ্যে পড়ছে এবং বেশ গোলমাল বলে মনে হচ্ছে। হোয়ার দি পাবলিক হ্যাজ দি রাইট

using water for purposes of irrigation from any derelic tank and the owner or whether there, are more than one owner. all the owners do not agree or neglect to provide irrigational facilities.

এই সেক্সান সম্পর্কে বলছি পাবলিকের এখানে রাইট রয়েছে। তিন প্রকর রাইট আছে এই সম্পর্কে ইজমেন্ট রাইট collector power vest. ধরুন যে ক্ষেত্রে পাবলিক-এর কোন জায়গায় জল নেওয়ার অধিকার রয়েছে সেখানে ইজমেন্ট রাইট এ্যাক্রু করে গিয়েছে। সেখানে হস্তক্ষেপ করা ঠিক নয়। যদি এইটা ক্যালেকটারের উপর ভেস্ট করা হয় তাহলে পাবলিক যেটা ইজমেন্ট রাইট পেয়েছে সেটা নষ্ট হয়ে যাবে। ইজমেন্ট রাইট হচ্ছে, কন্টিনিউয়েসান অফ দি রাইট এই হলে ইজমেন্ট রাইট হবে। কিন্তু যেখানে পাবলিক

পেয়ে গিয়েছে ৩০ বছরের অধিককাল জল পাওয়ার জন্য ইজমেন্ট রাইট হয়ে গিয়েছে সে রাইট যদি সরকার ভেস্ট করে দেন তাহলে কার্টলেড হয়ে গেলো। এটা যখন জন-সাধারণের স্বার্থের জন্য করছেন তখন সেখানে যখন পাবলিক রাইট পাওয়া গিয়েছে সেক্ষেত্রে এটা করা উচিত নয়। শুধু যেখানে জনসাধারণ পায় নি সেখানে ক্যালেকটারের এই ব্যবস্থা করলে ভাল হত, কিন্তু এখানে করলে আমার মনে হয় ভাল হবে না। এটা মনে হচ্ছে একটু গোলমেলে আছে। তবু এই বিল সমর্থন করেই বলছি এরদ্বারা গরীব কৃষক, মজুরদের অনেক উপকার হবে। যে সব কৃষকের চাষের ইচ্ছা রয়েছে অথচ জল পাচ্ছে না তারা অনেক উপকৃত হবে। অনেক গরীব কৃষক সেখান থেকে জল নিয়ে চাষবাস করতে পারে। তাই বলছি এই আইন সম্পূর্ণ গরীব কৃষকদের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে। তাই মাননীয় ভূমি রাজস্বমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**Shri Ajit Kumar Basu :**

স্পীকার স্যার, বিলটার উদ্দেশ্য ভালই সেজন্য সমর্থন করি এবং সমর্থন করে দু একটা কথা বলছি। আমাদের দেশের এই সমস্ত জলাধারগুলোকে চাষের কাজে লাগাবার কথা অনেক আগে থাকতেই ভাবা হচ্ছে। কিন্তু সত্যি সত্যি সেই ভাবনাকে কার্য্যকরী রূপ দেওয়া হচ্ছে না। এর আগে এই রকম অনেক আইন হয়েছে যেমন ট্যাঙ্ক ইম্প্রুভমেন্ট আইন টাইন ইত্যাদি, কিন্তু আমাদের দেশে তা কার্য্যকরী করা হয়েছে খুব কম। সেইজন্য বলছি যে উদ্দেশ্যে বিলটা হয়েছে সেটা যেন শুধু বিল না হয়ে থাকে তার বাস্তব প্রয়োগ যেন আমরা দেখি এবং এটা যেন কাগুজে বিল না হয়ে থাকে—সেদিকে যেন লক্ষ্য রাখেন এইটা হচ্ছে আমার প্রথম কথা।

[4-10—4-20 p.m.]

কৃষির উন্নতির জন্য অত্যন্ত প্রয়োজনীয় কথা তাঁরা এই বিলে বলেছেন। এ সম্বন্ধে আগেও ভাবা হয়েছে আবার আজকে নূতন করে ভাবতে হচ্ছে। অন্ততঃ পক্ষে এই আইনকে কার্যকরী করার পক্ষে সকলেরই আগ্রহ আছে আমাদেরও আছে। এই আইনটি পূর্ণ হতে পারে যদি তাড়াতাড়ি কার্যকরী করা যায়। চাষীদের সামনে যে সমস্ত জলাশয় রয়েছে সেটা তারা যাতে কাজে লাগাতে পারে এবং সেটা কাজে লাগাবার পক্ষে এই আইন যদি সুষ্ঠু প্রয়োগ হয় তাহলে নিশ্চয় ভাল ফল হবে। ২নং কথা সেটা হচ্ছে একটা কথা উঠেছে যে যেখানে ইজেক্টমেন্ট রাইট রয়েছে সেখানে এই আইন প্রয়োগ করার প্রয়োজন কি? কিন্তু আমি জানি ইজেক্টমেন্ট রাইট অনেক সময় সাধারণ মানুষের থাকে তবুও প্রবল লোক অনেক সময় সাধারণ মানুষের এই ইজেকটমেন্ট রাইটকে উপেক্ষা করে গায়ের জোরে তাদেরকে হটিয়ে দিয়ে চলে আসছে। কাজেই ইজেক্টমেন্ট রাইট নিশ্চয় একটা রাইট—কিন্তু সেই ইজেক্টমেন্ট রাইট বাস্তবে প্রয়োগ করতে পারছে না—দুর্বল মানুষরা তাকে কার্যকরী করতে পারছে না এইরকম ক্ষেত্রে এর প্রয়োজন আছে এবং সেইরকম ক্ষেত্রে সরকার যদি হস্তক্ষেপ করে তাহলে কোন আপত্তি করার কিছু থাকে না বলে মনে করি। ৩নং কথা হচ্ছে এই যে পয়েন্ট ফোর হেক্টরে ১ টাকা করে দেওয়া হচ্ছে—এটা কি, এটা খাজনা, না, ক্ষতিপূরণ? মালিককে কিভাবে এটা দেওয়া হচ্ছে? বিলের মধ্যে কি বাবদ সেটা দেওয়া হচ্ছে সেটা থাকলে ভাল হোত। আর একটা কথা যেটা তিমিরবাবু আশঙ্কা করেছেন যে বহু লোকের প্রশাসনযন্ত্রের উপর প্রভাব আছে। তাদের পুকুর নেওয়া নাও হতে পারে। যেমন আমার জেলার কথা আমি বলবো আমার বা ভবানীবাবুর পুকুর থাকলে তা নেওয়া হবে না। এইরকম ক্ষেত্রে অনেক আপত্তি থাকে। কাজেই জনসাধারণের যেখানে চাহিদা আছে এ্যাজ ম্যানিফেস্টেড বাই দেয়ার মাস পিটিসন—এই ধরণের কোন কিছু থাকা দরকার। যেখানে জনসাধারণের চাহিদা আছে আগ্রহ আছে সেইখানে সেগুলি করতে হবে এইরকম একটা ভাবনা-চিন্তা এই বিলের মধ্যে থাকলে ভাল হয়। কারণ এইরকম প্রভাবশালী লোক আছে একথা অস্বীকার করে লাভ নেই।

আমার এলাকায় একটা রাস্তা ঠিক এই কারণে বহু চেষ্টা করেও করতে পারছি না। ঐ সেই ১৫ বছর আগে কোন প্রভাবশালী লোকের জমি ছেড়ে দিয়ে কতকগুলি মধ্যবিত্তদের প্রচুর জমি নিয়ে নেওয়া হয়েছে। তারা এখন হাইকোর্টের ইনজাংসন নিয়ে বসে আছে—আমরা আর সেখানে পা বাড়াতে পারছি না। তাই বলছি যে যেখানে জনসাধারণের চাহিদা আছে সে জমি হোক আর পুকুরই হোক যদি ছেড়ে দেওয়া হয় তাহলে দেশের উন্নতি ব্যাহত হবে। একথা মুখে বলা হয় বটে কিন্তু বাস্তবে অনেক সময় হয় নি---এটা আমি মনে করিয়ে দিচ্ছি। অবশ্য এটা এর জুরিসডিক্সন নয়। তবে মোটামুটিভাবে আমরা অনেক উন্নয়নমূলক কাজের সঙ্গে জড়িত আছি। এইরকম অনেক জায়গায় আমাদের ঠকতে হয়েছে। শুধু রাস্তার ক্ষেত্রে কেন বহুক্ষেত্রে এইরকম ঘটেছে। সেখানে আমরা কিছু করতে পারছি না। দুটি রাস্তার ক্ষেত্রে ঠেকে বসে আছি, কিছুতেই ইনজাংসান তুলতে পারি নি। আমার কন্সটিটিউএন্সির দুটি জায়গার কথা বলছি, একই জায়গা পাশাপাশি আছে। এমন একটা সেচের খাল কাটাতে গিয়ে দেখা গেল ইনজাংসান দিল, সেটা আর কাটাতে পারি নি। ১৯৬৯ সালে তখন আমাদের গায়ে বোধ হয় জোর ছিল সেইজন্য কোর্টকে অস্বীকার করে, হাইকোর্টের ইনজাংসানকে অস্বীকার করে রাতারাতি ২-৩ জন লোককে নিয়ে সেই সমস্ত জায়গা কাটিয়ে নিয়েছি, তখন আমরা আইন রিভিসন করেছি। ওখানে আইন জন-সাধারণের বিপক্ষে যাচ্ছিল সেটাকে রিভিসন করেছি। আবার যদি সেই ক্ষমতা থাকতো তাহলে আমাদের সামনে যে রিপোর্টার রয়েছেন ওর এলাকার ঐ রাস্তাটুকু আমি বেআইনী করে করিয়ে দিতে পারতাম, সেই ক্ষমতা নেই। হাইকোর্টের ইনজাংসান, সরকারী প্রশাসনযন্ত্র আজকে এগোবে না, ১৯৬৯ সালে এগিয়েছিল। যাই হোক উন্নয়নমূলক কাজে আমরা অনেক জায়গায় ঠেকে গেছি। কাজেই এই বার বার কোর্টে গিয়ে ইনজাংসান দেওয়ায় আমরা বেশ উত্তপ্ত হয়ে উঠেছি। এই হচ্ছে আমাদের জেনুইনপিল---আমরা নিশ্চয় আইন চাইছি। আইন নিশ্চয় ব্যাক্তি স্বাধীনতা রক্ষার নির্দেশ। অপরাধীকে কোর্টে নিয়ে এলে আইনে নির্দোষী প্রমাণ করতে না পারলে আইন নিশ্চয় ছেড়ে দেবে না---আইন চাই। আমার নিজের জীবনের অভিজ্ঞতা হচ্ছে বহুবার সেসান কোর্টের আসামী হিসাবে দাঁড়াতে হয়েছে। আইন ছিল বলেই পরিত্রাণ পেয়েছি, মুক্তি পেয়েছি। কিন্তু এইরকম ক্ষেত্রে সবকিছু দেখালে চলে না, বহু উন্নয়নমূলক কাজে ঠেকে গেছি। হাইকোর্টের ইনজাংসান বহু উন্নয়নমূলক কাজ বন্ধ করে রেখেছে। আমরা নিজেদের মধ্যে বহুবার আলোচনা করেছি যে এই ধরণের কাজ কোর্টের জুরিসডিক্সানে বন্ধ হয়ে যায় এবং আমিও তাই মনে করি। কিন্তু আমি একটি কথা বলতে চাই সেটা হচ্ছে এই যেখানে প্রায়াধিকারিক কথা রেখেছেন---দুটো জিনিস আমি বুঝতে পারছি না, একজন কি দুজন---যেমন ল্যাণ্ড রিফর্মসের ব্যাপারে সেটেলমেন্টের ক্ষেত্রে আপনি ট্রাইবুন্যালের ব্যবস্থা করেন এখানেও একটা ট্রাইবুন্যালের ব্যবস্থা করুন না কেন, সেখানে একটা কিছু বিচারের ব্যবস্থা থাকুক। প্রায়াধিকারিককে যদি একজন মিন করে থাকেন, একজনে কিছু পারছে সেটা ঠিক নয়। ট্রাইবুন্যাল নিশ্চয় কয়েকজন মানুষকে নিয়ে হয়। যদিও তারা বিচার বিভাগের বাইরের লোক কিন্তু তবুও ট্রাইবুন্যালে তাদের নাম থাকে এবং সেখানে সাক্ষ্য নেওয়া হয়, ডাকা হয়, জিজ্ঞাসা করা হয়, দু পক্ষই হাজির থেকে নিজেরা কথা বলে এবং সাক্ষী-সাবুদ থাকে। সেইজন্য আমি বলছি প্রায়াধিকারিক না করে আপনি ট্রাইবুন্যাল করুন যেমনভাবে ল্যাণ্ড রিফর্মসের ব্যাপারে সেটেলমেন্ট হয়, হিয়ারিং হয়, সেইভাবে ব্যবস্থা করুন তাহলে খুব ভাল হয়। মোটামুটি আমি এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gurupada Khan :**

মিঃ স্পীকার, স্যার, আমি এই যে বিলটি সভায় উপস্থিত করেছি মোটামুটিভাবে সকলেই এটাকে সমর্থন করে গেছেন। তবে যে কয়েকটি প্রশ্ন মাননীয় সদস্যদের কাছ থেকে এসেছে সে সম্বন্ধে আমি খুব সংক্ষেপে আলোচনা করতে চাই। তিমির ভাদুড়ী মহাশয় তিনি তাঁর সংশোধনীর কথা ইতিপূর্বেই উল্লেখ করেছেন। আমরা বলেছি দীঘি থেকে দীঘান্তর অন্তর্ভুক্ত করে আমাদের বিল যে উপস্থিত করেছি তার সেক্সান ৩(৩)

পরিষ্কার বলে দিয়েছি "tank" includes doba, pukur, beel, baor or other water area.

শুধু দীঘি নয়, এই ধরণের আরো কোন বড় জলাশয়ও এর মধ্যে থাকবে। কাজেই দীঘির কথা দিয়েই শুধুমাত্র বিলটির উদ্দেশ্য সাধিত হয়ে যাবে তা নয়। তিমিরবাবুকে আমি এটুকু বলতে পারি যে দীঘিগুলিকে নেওয়া হবে না, তাঁর এই আশঙ্কা অমূলক। যেখানে আমরা দেখতে পাব তার ডেরিলিক্ট হয়েছে এবং সংস্কার করলে পাশাপাশি অনেক জমিতে জলসেচ না দেওয়া যাবে সেগুলিকে নিশ্চয় আমরা গ্রহণ করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধ হয় জানেন এই অর্ডিন্যান্স আমাদের করতে হয়েছিল বিভিন্ন জায়গায় সি, আর, এস, আই, আর, ডবলিউ, পি, বা বিভিন্ন জায়গায় রিলিফের প্রোগ্রামে যে কাজ করা হয় সেগুলির কতকগুলি জায়গায় আমরা কাজ করতে পারছি না, যদিও সেখানে অনেকগুলি শুকনো পুকুর ছিল। এইসব অব্যবহৃত পুকুরগুলির উন্নতি করলে হয়ত দেখা যাবে পাশাপাশি অনেক জায়গায় জলসেচন করা যাবে, সেখানে আমরা করতে পারছি না।

[4-20—4-30 p.m.]

এর পক্ষে বাধা ছিল। তার কারণ আমাদের নিয়ম ছিল—আমি এখানে সেটা পড়ে শোনাচ্ছি,

There is, however, another type of tanks viz., tanks owned by p ivate persons in which the public has no right of easement but whose improvement may also be necessitated in the scarcity areas or in times of distress to redress the cause of hardship. As it is not intended to create any private asset at Government cost, the improvement of such tanks may only be permissile if the private owners can be persuaded to make absolute gift of their tanks to Government.

এই এ্যাবসোলিউট গিফ্‌ট করা যাচ্ছিল না বলে আমরা সি, এস, আর, ই, আর, ডব্লু, পি, টি, আর আমরা করতে পারছিলাম না। অথচ সেগুলির উন্নতি করা একান্ত প্রয়োজন হয়ে পড়েছিল। সেইজন্য অর্ডিনান্স জারি করেছিলাম। কোন পুকুরের হয়ত ১০০ ভাগীদার আছেন, সেখানে জল সেচের সুবিধার জন্য হয়ত তার উন্নতির প্রয়োজন কিন্তু সমস্ত কো-শেয়ারারকে পেলাম না, তারজন্য আমাদের কাজ বন্ধ হয়ে গেল। আমরা যেটা চাইছি, আমাদের মূল উদ্দেশ্য যেটা ছিল সেটা হচ্ছে, খুব তাড়াতাড়ি করা। কাজেই তাড়াতাড়ি কাজ করার জন্য আমরা চেয়েছিলাম এরকম একটা জিনিষকে আইনে লিপিবদ্ধ করতে। ১০ নং সেক্সান যেটা বাদ দিতে বলেছেন সে সম্পর্কে বলি, তাহলে তো আরো দেরি হয়ে যাবে। তিমিরবাবুর একদিকে চান খুব তাড়াতাড়ি কাজগুলি করতে হবে অপরদিকে বলছেন ১০ নং সেক্সনটা তুলে দিতে হবে—তাহলে কোর্টে গেলে তা আরো দেরি হয়ে যাবে। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, অজিতবাবু এবং বিমলবাবু যেটা বলেছেন সে সম্পর্কে বলি, ইতিমধ্যেই আমরা কোর্টকে বাদ দিয়েছি যাতে করে তাড়াতাড়ি করে আমাদের ভূমি সংস্কারের কাজ করতে পারি। কারণ কোর্টে যদি আবদ্ধ হয়ে থাকে তাহলে দেরি হয়ে যাবে, দ্রুত হবে না। তারপর আমাদের বিমলবাবু ইজমেন্ট রাইটের কথা তুলেছেন। বিমলবাবু কেন যে এই আশঙ্কা করলেন জানি না যে গভর্নমেন্টে ভেষ্ট করে গেলে ইজমেন্ট রাইট চলে যাবে। তাঁকে বলছি, সেই ইজমেন্ট রাইট ১০ জনের থেকে ১০০ জনের মধ্যে বিস্তৃত করে দিচ্ছি। কেন না ধরুন কোন পুকুরের ৫ জনের ইজমেন্ট রাইট আছে, যখন সরকারে ভেষ্ট করলো, উন্নতি হল তখন পাশাপাশি ১০০ জন হয়ত তার থেকে জলসেচ পেতে পারবে। কাজেই বিমলবাবু যে আশংঙ্কা করেছেন যে ইজমেন্ট রাইটটা চলে যাবে, তাঁকে বলি এটা নষ্ট হওয়ার বদলে বা ৫ জনের মধ্যে আবদ্ধ না থেকে আরো অনেক লোকের উপকারে লাগবে, কাজে লাগবে সেইরকম নিশ্চয়তা দিতে পারি যদি এই আইনের যথাযথ প্রয়োগ হয়। স্যার, আমাদের সংবিধানের ২৫তম সংশোধন এসেছে। সেই অনুযায়ী আমরা এখানে এই আইনে এ্যামাউন্ট নির্ধারণ করেছি। আমরা যখন কোন সম্পত্তি গ্রহণ করি তখন মার্কেট রেট অনুযায়ী কম্পেনসেসান দিতে হয়। কিন্তু এখানে

আমরা এ্যামাউন্ট নির্ধারণ করেছি। শাসনতন্ত্র গৃহীত হবার পর আমার মনে হয় পশ্চিম-বাংলায় এই প্রথম এইরকম যুগান্তকারী বিল আনা হল। জনসাধারণের উপকারার্থে, পল্লীগ্রামে যে সমস্ত পুকুরগুলি এখনও অব্যবহৃত অবস্থায় পড়ে আছে সেগুলি আমাদের সরকার টি, আর, সি, এস, আর, ই, আর, ডব্লু, পি'র মাধ্যমে খরচ করে একটা পার্মানেন্ট এ্যাসেট করতে পারবেন এবং সে সম্পত্তিটা ২/৫ জন লোকের মধ্যে সীমাবদ্ধ না থেকে অনেকের মধ্যে ছড়িয়ে পড়বে, সেইরকম সম্পত্তিই সরকার করতে চায়। কাজেই আশা করি বিনা দ্বিধায় মাননীয় সদস্যরা এটা গ্রহণ করবেন এবং সর্বসম্মতভাবে অনুমোদন দেবেন।

The motion of Shri Gurupada Khan that The West Bengal Tanks (Acquisition of Irrigation Rights) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2**

The question that Clauses 1 and 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 3**

**Shri Timir Baran Bhaduri :** Sir, I beg to move that in clause 3(iii), in line 1, after the word "baor" the word "Dighi" be inserted.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that in clause 3, after sub-clause (i), the following sub-clause shall be inserted, namely :—

"(ia) 'Derelict tank' means a tank which has fallen into disrepair or disuse."

**Shri Gurupada Khan :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্লজ থ্রি'র উপর তিমিরবাবু যে সংশোধনী নিয়ে এসেছেন আমার প্রারম্ভিক ভাষণে সেই সম্বন্ধে আলোচনা করেছি, এটা রাখার কোন প্রয়োজনীয়তা আছে বলে মনে করি না। অপরদিকে জ্ঞান সিং সোহনপাল মহাশয় যে সংশোধনী নিয়ে এসেছেন, সেটা আমি গ্রহণ করছি কারণ তিনি ডেরিলিক্‌ট ট্যাঙ্কে একটা ডেফিনেশন দিয়েছেন, এটার দরকার আছে বলে আমি মনে করি।

**Mr. Speaker :** I now put the motion of Shri Timir Baran Bhaduri to vote.

[4-30—4-40 p.m.]

The motion of Shri Timir Baran Bhaduri that in clause 3(iii), in line 1, after the word "baor" the word "Dighi" be inserted, was then put and a division taken with the following results :

NOES—117

Abdus Sattar, Shri.
Baidya, Shri Paresh.
Bandopadhayay, Shri Shib Sankar.
Bandyopadhyay, Shri Sukumar.
Banerjee, Shri Ramdas.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Ajit Kumar (Mid.)
Basu, Shri Supriyo.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharya, Shri Narayan.
Biswas, Shri Kartic Chandra.

Basu, Shri Ajit Kumar (Singur).
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Chaki, Shri Naresh Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Tapan.
Chattopadhyaya, Dr. Sailendra.
Chowdhary, Shri Abdul Karim.
Das, Shri Barid Baran.
Das, Shri Sudhir Chandra.
Deshmukh, Shri Netai.
Doloi, Shri Rajani Kanta.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Prafulla Kanti.
Gyan Singh, Shri Sohanpal.
Ganguly, Shri Ajit Kumar.
Halder, Shri Manoranjan.
Hatui, Shri Ganesh.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Jana, Shri Amalesh.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Kolay, Shri Akshay Kumar.
Karan, Shri Rabindra Nath.
Lakra, Shri Denis.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maity, Shri Prafulla.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Mojumdar, Shri Jyotirmoy.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.

Mukhopadhyay, Shri Mahadeb.
Mundle, Shri Sudhendu.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Nahar, Shri Bijoy Singh.
Nurul Islam Molla, Shri.
Omar Ali, Dr. Sk.
Oraon, Shri Prem.
Paik, Shri Bimal.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Pramanik, Shri Monoranjan.
Panda, Shri Bhupal Chandra.
Phulmali, Shri Lal Chand.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Bireswar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Saroj.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Nirad Kumar.
Saha, Shri Radha Raman.
Sahoo, Shri Prasanta Kumar.
Sajjad Hussain, Shri Haji.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Sarker, Shri Jogesh Chandra.
Sautya, Shri Basudeb.
Sen, Dr. Anupam.
Sen, Shri Bholanath.
Sen, Shri Sisir Kumar.
Sharafat Hussain, Shri Sheikh.
Sheth, Shri Balai Lal.
Shukla, Shri Krishna Kumar.
Singha, Shri Lal Bahadur.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Sinha, Shri Nirmal Krishna.
Soren, Shri Jairam.
Ta, Shri Kashinath.
Talukdar, Shri Rathin.
Tewary, Shri Sudhanshu Sekhar.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.
Tudu, Shri Budhan Chandra.

AYES—3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**The Ayes being 3 and the Noes 117, the motion was lost.**

The motion of Shri Gyan Singh Sohanpal that in clause 3, after sub-clause (i), the following sub-clause shall be inserted, namely :

"(ia) 'Derelict tank' means a tank which has fallen into disrepair or disuse.", was then put and agreed to.

The question that clause 3, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 4 to 9**

The question that clauses 4 to 9 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 10**

**Mr. Speaker ;** There is an amendment of Shri Timir Baran Bhaduri on clause 10, which is out of order. However, I allow Shri Bhaduri to speak on his amendment.

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিল আলোচনা করবার সময় ক্লজ ১০ সম্বন্ধে বলেছি। এই সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে যে এখানে ওরা বলছেন কোর্টের অধিকার থাকবে না। আপাতঃ দৃষ্টিতে এটা খুবই ভাল কথা, কিন্তু এর ফলে এটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে ব্যবহার হবে। আমরা দেখেছি ওদের হাত দিয়ে যে সমস্ত বিল আমাদের এই পশ্চিমবঙ্গে এসেছে, সেগুলি সরকারপক্ষ দলীয় এবং রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে প্রয়োগ করেছেন। আমরা দেখেছি সরকারের কাছে আজকে কোন গণতান্ত্রিক অধিকার পাওয়া যায় না। গণতান্ত্রিক কাজের পীঠস্থান হচ্ছে কোর্ট, অন্তত সাময়িকভাবে যাতে সেই অধিকার সাধারণ মানুষের থাকে তার জন্য আমি এই এ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম এবং আমি আমার এ্যামেণ্ডমেন্ট মুভ করছি।

**Shri Gurupada Khan :**

মিস্টার স্পীকার স্যার, আমি আমার প্রারম্ভিক ভাষণের সময় কিছু কিছু আলোচনা করেছি। আমি আবার তিমিরবাবুকে বলতে চাই যে তিমেরবাবুরা নিজেদের বিপ্লবী মনে করেন কিন্তু বিপ্লবীর নমুনা কি এই যে কোন উন্নয়নমূলক কাজে যতরকমভাবে বাধা দেওয়া যায়। আপনি কেন আজকে এটা মনে করছেন? যদি এগুলিকে কোর্টে পাঠাতে হয় এবং এই এ্যামেণ্ডমেন্ট গ্রহণ করতে হয় তাহলে এইসব কাজ অনেক বিলম্বিত হয়ে যাবের কাজেই আমি তিমিরবাবুকে বলব যে আপনার এ্যামেণ্ডমেন্ট গ্রহণ করলে আমাদের বিলের যে উদ্দেশ্য সেটাই ব্যর্থ হয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এ্যামেণ্ডমেন্ট আউট অফ অডার করে দিয়েছেন, সুতরাং আমি এই বিষয়ে আর কিছু বলতে চাই না। শুধু আমি এইটুকু বলব যে এটাতে বাধা দেবেন না, আজকে এটা একটা পরীক্ষা হবে এবং জনসাধারণ এই দিকে তাকিয়ে আছে। আমার আর কিছু বলবার নেই।

The question that clause 10 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 11 to 13 and Preamble**

The question that clauses 11 to 13 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan ;** Sir, I beg to move that the West Bengal Tanks (Acquisition of Irrigation Rights) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Discussion on Governor's Address

**Mr. Speaker** : We resume the discussion on Governor's Address. I call upon Shri Shish Mohammad to seak.

**Shri Shish Mohammad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আজ ৩দিন যাবৎ যে বিতর্ক চলছে সেই বিতর্কের তৃতীয় দিবসের আলোচনা চক্রের উপর অংশ গ্রহণ করতে গিয়ে আপনার মাধ্যমে এই হাউসে জানাতে চাই এই ভাষণের আমি বিরোধিতা করছি। পশ্চিমবাংলার বৃহত্তম শহর কোলকাতার উন্নয়ন ও স্বার্থ সম্বন্ধে কোলকাতার বহু এম, এল, এ বক্তব্য রাখবেন বা রেখেছেন। আমি পশ্চিমবাংলার পল্লীঅঞ্চল অধ্যুষিত এলাকা থেকে এসেছি বলে আপনার মাধ্যমে পল্লীবাংলার কতকগুলি ছবি এই হাউসে তুলে ধরতে চাই। এই সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার ক্যাবিনেটের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে পল্লীঅঞ্চলে কি দুরবস্থা চলছে। গতকাল কৃষি মন্ত্রীমহাশয় বলেছেন আমাদের রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার সবকিছু উন্নয়নের পরিকল্পনা সূচিত হয়েছে। কিন্তু আমি বলব তিনি যদি একটু পরিষ্কার করে জানিয়ে দিতেন যে এটা একটা জালিয়াতির দলিল এবং এর মধ্যে পশ্চিমবাংলার জাল, জোচ্চুরী করার সমস্ত কৌশল এর মধ্যে আছে তাহলে খুশী হতাম। আমি আমার যে এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছি তার উপর বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমি বলব পশ্চিম-বাংলার খাদ্যাবস্থা আজ কি দুরবস্থায় গিয়ে হাজির হয়েছে। রাজ্যপাল বলেছেন পশ্চিম-বাংলা আজ সঙ্কটের মধ্যে দিয়ে যাচ্ছে এবং এরজন্য জনসাধারণ একটু কষ্ট পাচ্ছে। কিন্তু এটা দেখতে পেলাম না যে পশ্চিমবাংলার জনসাধারণ খাদ্যের দিক দিয়ে দুরবস্থায় পড়েছে। পল্লীঅঞ্চলের লোকেরা মাত্র ২০০ গ্রাম গম ও চাল খেয়ে কিভাবে বাঁচতে পারে তার কোন সুষ্ঠু পরিকল্পনা রাজ্যপালের দলিলের মধ্যে নেই।

[4-40—4-50 p.m.]

পশ্চিমবঙ্গে এই ভাঁওতাবাজ সরকার যখন গঠিত হয়েছিল তখন খুব সুন্দর সুন্দর ভাষণ হাটে, মাঠে, ঘাটে শুনেছিলাম, কিন্তু সমস্ত ভাঁওতায় পরিণত হয়ে গেছে, যা তাঁরা বলে গেছেন সমস্ত মিথ্যা প্রবঞ্চনা। মিস্টার স্পীকার, স্যার, এদের প্রবঞ্চনার রাজত্বে পশ্চিম-বঙ্গের সাধারণ মানুষ বাস করছে, জাল, জোচ্চুরির রাজত্বে বাস করছে। একথা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মণ্ডলীকে স্মরণ করিয়ে দিতে চাই তাঁদের দিন ফুরিয়ে এসেছে তাঁদের মৃত্যুকাল ঘনিয়ে এসেছে, আর বেশী দিন নয়। সেদিন আমরা থ্রি মাসকেটিয়ার্স এখানে অনাস্থা নিয়ে দাঁড়িয়ে ছিলাম, দেখলাম সকলেই অনাস্থার বিরুদ্ধে, সকলের আস্থা ছিল। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন ৫ই জানুয়ারী সুবোধ মল্লিক স্কোয়ারে বিজয়বাবুর নেতৃত্বে যে সভা হয়েছিল, সেখানে যে বিষ উদ্গারণ করা হয়েছিল সেটা কি অনাস্থা নয়? ২৫ তারিখে কংগ্রেসের তরফ থেকে তেরাঙ্গা ঝাণ্ডা নিয়ে যে ডিমনস্ট্রেসান এসেছিল খাদ্যের দাবীতে সেটা কি বর্তমান মিনিস্ট্রির বিরুদ্ধে অনাস্থা নয়? সেদিন সরকারী কর্মচারীদের ডিমনস্ট্রেসান এস্প্ল্যানেড ইস্টে পুলিশ রোধ করেছিল, এমন কি আপনারা বিধানসভার সদস্যারা কালো ব্যাজ ধারণ করেছিলেন সেটা কি পশ্চিম-বঙ্গ সরকারের বিরুদ্ধে অনাস্থা নয়? আমরা ৩জন অনাস্থা নিয়ে এসেছিলাম, আমরা দেখছিলাম এঁরা কি, এঁরা কোন দিকে। কিন্তু এটা প্রমাণ করে দিয়েছে যে খাদ্যের দর, বৃদ্ধি হয়েছে, আরো বৃদ্ধি হবে। মিস্টার ডেপুটি স্পীকার, স্যার, আজ পল্লী অঞ্চলে যান, দেখবেন কোথাও চালের দাম ৩ টাকা, কোথাও ৪ টাকা, আবার কোথাওবা ৫ টাকায় উঠেছে কখন উঠেছে, যখন পশ্চিমবঙ্গে ধান উৎপন্ন হয়েছে ঠিক সেই সময়। আপনারা বলবেন আমরা প্রোকিওরমেন্ট করবার চেষ্টা করেছি কিন্তু কেউ সহযোগিতা করেননি। মিস্টার ডেপুটি স্পীকার, স্যার, আমার অঞ্চলের প্রোকিওরমেন্টের ব্যাপারে কমিটি গঠনা করা হয়েছে এবং প্রত্যেক এম, এল এ প্রত্যেক অঞ্চলে সেই কমিটির চেয়ারম্যান। আমার কাছে লিস্ট আছে, এম, এল, এ চেয়ারম্যান, তাঁর সঙ্গে কতকগুলি লোক সহযোগিতা করবে, প্রোকিরও-মেন্টে যাবে। আমি কতকগুলি অঞ্চলের লোককে ডেকে বলেছিলাম আপনারা এলাহী বক্সাজী, ওমরাপুর অঞ্চল, তাঁর কাছ থেকে ধান বের করতে পারবেন, সদস্যারা বলছেন,

না। আপনারা খাইরুল হক, প্রধান, ওমরাপুর অঞ্চল, তাঁর কাছ থেকে ধান আদায় করতে পারবেন, সদস্যারা বলছেন, না। আপনারা খোদা বক্স সাহেব, আমার তায়োই মহাশয়, তাঁর ঘর থেকে ধান বের করতে পারবেন, তাঁরা বলছেন, না। কোন লোককে সদস্য করা হয়েছে সরকারের তরফ থেকে নোমিনেট করে, যারা কোন দিন প্রোকিওরমেন্ট করতে পারেনি, পারবে না। চীফ মিনিষ্টারের চিঠি গিয়ে পোঁছাল আমার কাছে প্রোকিওরমেন্টের ব্যাপারে। তাতে দেখা যাচ্ছে লেখা আছে শীশ মহম্মদ এম, এল, এ এবং আরো লেখা আছে অল কংগ্রেস এম, এল, এ। আমাদের সহযোগিতা চাওয়া হল না, তাহলে চিঠি দেওয়ার অর্থ কি। যখন প্রোকিওরমেন্ট করা দরকার, পশ্চিমবঙ্গের মানুষকে বাঁচান দরকার, সেখানে সরকার পক্ষের এম, এল, এ হোক, বিরোধী পক্ষের এম, এল এ হোক প্রত্যেক এম, এল, এ-র মরাল ডিউটি পশ্চিমবঙ্গের মানুষকে বাঁচান, কিন্তু সেই মরাল, ডিউটি পালন করার অধিকার পর্যন্ত আমাদের দেওয়া হয়নি। আমি সেই কাগজ নিয়ে এসেছি যে কাগজ দিয়েছিলেন পশ্চিমবঙ্গের কর্ণধার, যিনি পশ্চিমবঙ্গের বিধাতা হয়ে বসে আছেন, স্যার, আমরা শুনেছিলাম পশ্চিমবঙ্গে চাল প্রোকিওর করা হবে, টার্গেট ধরা হয়েছিল, ক্যাবিনেট সিদ্ধান্ত নিয়েছিলেন ৫ লক্ষ টন, কংগ্রেস সভাপতি বলেছিলেন ৭।৮ লক্ষ টন।

তারপর কিসের মারফৎ হবে, না, রাইসমিলগুলোর মারফৎ এবং ডি, পি, এজেন্টদের মারফৎ ৫ লক্ষ টন করা হবে। স্যার, জানুয়ারী মাস পর্যন্ত দেখা যায় ৩২ লক্ষ টন এবং এখন বোধহয় ৭০।৮০ লক্ষ টন হয়েছে অথচ পশ্চিমবাংলায় লাগবে ৫ লক্ষ টন। অত্যন্ত আশ্চর্যের কথা এঁরা মিল মালিকদের উপর ভরসা করেন। ডি, পি এজেন্ট এবং মিল মালিকদের কাছ থেকে পশ্চিমবাংলায় দেখা যাচ্ছে চালকল সমিতির হিসেব মত এবং সরকারী আমলাদের হিসেব মত ৪টি যে বড় বড় আছে তারা ২০০ টন করে অর্থাৎ ২ লক্ষ ৪০ হাজার টন এবং ৩০০টির মধ্যে ৬০টি বড় আকারের যারা আছে তারা বেশী দেবেন এবং সেখানে ধরা হল ১ হাজার টন। এছাড়া ৫০টি অকেজো হয়ে যা পড়ে রয়েছে সেগুলিকে সুযোগ সুবিধা দিয়ে চালু করা হবে এবং তারা ৬০ হাজার টন দেবেন। এতে দেখা গেল ৩ লক্ষ ৬০ হাজার টন আর বাকী ১ লক্ষ ৩৫ হাজার টন অন্য উপায়ে ফুড কর্পোরেশন সাহায্য করবে, স্যার, আপনি এই ডি, পি, এজেন্টদের কেচ্ছা শুনুন। যারা রাইস মিলের মালিক তারা খোলা বাজারে ধান, চাল কিনতে সুরু করল কিন্তু এই ডি, পি, এজেন্টরা তা পারল না। সরকার পক্ষের এই সমস্ত অনুগ্রহভাজন ব্যক্তিদের নাম আমি পড়ে শোনাচ্ছি। রামকুমার তেওয়ারী, গাঙ্গারিয়া অঞ্চল, বংশীহারী মিলের এজেন্ট তাকে ডি, পি, এজেন্ট করা হয়েছে। হাজারীমল, শিবপুর অঞ্চল, রায়গঞ্জ চালকলের এজেন্ট, তাকে ডি, পি, এজেন্ট করা হয়েছে, বৈদ্যনাথ দাগা, বাগিচাপুর অঞ্চল, হরিরামপুর চাল-কলের এজেন্ট, তাকে ডি, পি, এজেন্ট করা হয়েছে--তিনি আবার জেলা কংগ্রেসের কোষাধ্যক্ষ। আজকে পল্লীবাংলার কথা বলা হচ্ছে যে সেখানকার খাদ্য সমস্যার সমাধান করবেন। কিন্তু আমরা পল্লীবাংলায় দেখতে পাচ্ছি এবং প্রত্যেকটিই সদস্যই জানেন যে সেখানে ২০০ করে চাল এবং ২০০ করে গম মাত্র দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলার কৃষি মন্ত্রী বলছেন যে, সবুজ বিপ্লব করবেন। একটি মানুষের দৈনিক কত খাদ্য লাগে সেটা আমরা সকলেই জানি। কিন্তু এই যে ২০০ গ্রাম চাল এবং ২০০ গ্রাম গম দেওয়া হচ্ছে তাতে হিসেব করলে দেখা যাবে একটি লোক দিনে ২৮ পয়েন্ট ৬ গ্রাম করে পাচ্ছে।

[ 4-50—5 p.m. ]

এদের দ্বারা এই আঠাশ গ্রাম করে চাল আর গম খাইয়ে সরকার পশ্চিমবাংলায় সবুজ বিপ্লব করছেন এটা সুন্দর কথা। আমি বলছি সুন্দর ভাঁওতাবাজী করছেন, সুন্দর গান্ধী-বাদী বিশ্বাসী সরকার, গান্ধীবাদী চরম বিশ্বাসী সরকার--সেজন্য কারো গায়ে হাত দেননা। এই সরকার জোচ্চোর মজুতদার, মুনাফাখোর এদের গায়ে হাত দেবেন না। সেদিন বাংলাদেশ কাগজে দেখেছিলাম যে ফুড কর্পোরেশনের কর্মচারীরা একেবারে ঘুষে লাল হয়ে গেছে--এখানে এত মিনিষ্টার আছে এত সরকারী সদস্যরা আছে এরতো কোন কেউ প্রতিবাদ করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় খাদ্যের কি রকম

অবস্থা চলছে সেটা আর এখানে নতুন করে বলার প্রয়োজন আছে বলে মনে করি না। তারপর চিনির কথা আর কি বলব? ৮ লক্ষ টন চিনি বেশী হল কিন্তু তবুও চিনির দর হু হু করে বেড়ে যাচ্ছে। ২রা জানুয়ারী ১৯৭০ সালে চিনির দর ছিল ১ টাকা ৮০ পয়সা, ১লা জানুয়ারী ১৯৭১ সালে সেটা বেড়ে হল ২ টাকা ৩৫ পয়সা। ৩১শে ডিসেম্বর ১৯৭২ সালে সেটা বেড়ে হল ৩ টাকা ৬৫ পয়সা। ১লা জানুয়ারী ১৯৭৪ সালে ৪ টাকা। এটাকি লোকে বেশী করে চা খাওয়া ধরেছে বলে দুই বছরের মধ্যে এত দাম বেড়ে গেল? না এত ভেসাকটমি হওয়া সত্বেও—মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এখানে উপস্থিত আছেন তিনি বলতে পারবেন যে এত ভেসাক্টমি হওয়া সত্ত্বেও পুত্র সন্তান জন্মাল যে তারা জন্মাবার পর থেকে চা খেতে শিখলো বলেই চিনির দাম বেড়ে গেল? স্যার, এই সরকারের কোন লজ্জা নেই,। স্যার, তারপরে তেলের দিকে দেখুন, যে তেলের দাম ছিল ৪ টাকা কিলো সেই তেল এখন ১২ টাকা আর পাড়াগ্রামে যান সেখানে ১৪ টাকা, তাও আবার কি খাঁটী তেল, একেবারে ভেজাল। তেলকলের মালিকদের সঙ্গে যে চুক্তি করেছেন তারা তেলের মধ্যে নানা রকমের ভেজাল মিশিয়ে বাজারে বিক্রী করছেন, আর সেই ভেজাল তেল খেয়ে পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে শিশুরা আজ বিকালঙ্গ হতে চলেছে। তারপরে স্যার, এরা কয়লায় হাত দিলেন আজকে কয়লার অবস্থা কি স্যার তা আপনি জানেন। তারপরে সুতো তো হারিয়ে গেল। তারপর কাপড়ের ব্যাপার সেদিন ভারতের প্রধান মন্ত্রীমহাশয়া তো বলে দিলেন যে মিলমালিকরা আমাদের কথা শুনে না। আপনারা চিনি খাবেন না। আমি ভাবছি মাননীয় মন্ত্রী জয়নাল সাহেব আবার আমাদের না বলে বসেন যে কাপড়ের দাম এত বেড়ে যাচ্ছে আপনাদের সাজেশান দিচ্ছি--কারণ সেদিকে মুস্কিল কিছু নাই কারণ আপনারা স্কুলে যৌন শিক্ষা খুব তাড়াতাড়ি দিয়ে দিচ্ছেন। তারপরে স্যার, গ্রাম বাংলার হাসপাতালের কথা যত বলা না যায় ততই ভাল। চিকিৎসার জন্য গ্রামের লোকেদের হয় কোলকাতায় পি, জি, হাসপাতালে না হয় মেডিক্যাল কলেজে ভর্তি হতে হবে। তাও কি তারা ভর্তি হতে পারে। স্যার, এইভাবে যদি গ্রামের গরীব জনসাধারণের চিকিৎসার ব্যবস্থা করেন তাহলে আর বেশী দিন তাদের বন্দোবস্ত করতে হবে না। স্যার, এঁরা মুখে যা বলেন কাজে তা করেন না এরা কেবল ধাপ্পা, ধোকা আর চিটিংবাজী করে চলেছেন। মুস্কিল হচ্ছে স্যার, এদের বিরুদ্ধে হাইকোর্ট-এ মামলা করা যাবে না। আর এখানে যে সমস্ত ভাঁওতাবাজীর কথা বলেন তার বিরুদ্ধে কিছু করা যাবে না, আমাদের কেবল শুনে যেতে হবে এছাড়া আমাদের আর কিছু করার নাই।

মাননীয় স্পীকার মহাশয়, আর একটা বিষয়, যেটা গুরুত্বপূর্ণ বিষয়, একটা ন্যাশনাল প্রবলেম, আমাদের এলাকায় হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে গঙ্গার ভাঙন প্রবল আকারে চলছে সেই গঙ্গার ভাঙন প্রতিরোধ উপলক্ষে গত বৎসর দেড় কোটি টাকা মঞ্জুর করা হয়েছিল, এবং জঙ্গীপুর সাব-ডিভিশনে যে পাথর পড়েছিল তাতে পাহাড় তৈরী হয়েছিল কিন্তু সেই পাড় যখন বর্ষা এসে গেল তখন সেই পাড় ভেঙ্গে চুরমার হয়ে গেল। আমি বারবার আমাদের মাননীয় ইরিগেশন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম, আমি বলেছিলাম যে কোটি কোটি টাকা খরচ করে যে ফারাক্কা ব্যারেজ করা হয়েছে আপনারা প্রত্যেক বৎসর এক মাইল করে বাঁধান, লোহার পাত বসিয়ে সেখান থেকে জল ছেঁচে ফেলে দিয়ে নীচে থেকে সিমেন্ট করে উঠান নাহলে আরো ভেঙ্গে যাবে। এঁরা বলছেন যে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেনা। কেন্দ্র যখন টাকা দিচ্ছেনা আর আপনাদেরও করবার ক্ষমতা নেই তখন রিজাইন করুন, করে চলে যান, আপনাদের থাকার তাহলে কোন যোগ্যতা নেই। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করতে পারেননা, কেন্দ্র যখন টাকা দিচ্ছেনা, আপনাদের যখন করবার ক্ষমতা নেই তখন দেখছি যোজনা কমিশনের কাছে গিয়ে সেই নাক সিঁটকিয়ে কেঁদে এলেন, আর টাকা আদায় করতে পারলেন না? এই সরকার পারবে কেন। আমাদেরই মুখ্যমন্ত্রীর থেকে টলেস্ট ম্যান ছিলেন বিধান চন্দ্র রায়, তিনি ৭ ফুট লম্বা ছিলেন, উনি আদায় করতে পারেনি কেন্দ্র থেকে ঘুরে এসেছেন আর ইনি আদায় করবেন? হ্যাঁ সপ্তাহে তিন দিন যাওয়া সম্ভব হতে পারে। পশ্চিম-বঙ্গের জনসাধারণের সেই গরীব অঞ্চল থেকে ট্যাক্স আদায় করে যা রাজভাণ্ডারে সঞ্চিত হচ্ছে, ৭ দিন অন্তর, ৩ দিন অন্তর দিল্লী যেতে পারেন এবং সেই টাকা ব্যয় করতে পারেন

কিন্তু জনসাধারণ তারজন্য তাঁকে ক্ষমা করবেনা, একদিন হিঁচড়ে গদী থেকে নামিয়ে ঐ মুখকে ঘষড়ে দেবে রাস্তায়। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আবার ভাঙ্গন সুরু হয়েছে। আমি সেদিন ইরিগেশন মিনিষ্টারকে বলে গিয়েছি কিন্তু তাঁর কাছ থেকে সন্তোষজনক উত্তর পাইনি। মাননীয় সদস্য গতবার গিয়েছিলেন তিনি দেখেছেন যে আমাদের সামনেই এক পাড় নেই আর এক পাড় নতুন করে সাজান হচ্ছে। নেভীচাঁদ জৈনকে কনট্রাক্ট দেওয়া হয়েছে। তিনি পাথর সাজাচ্ছেন প্রথমে বাইরের সারির পাথর বেশ সুন্দর গচ্ছিতভাবে, মাঝখানে সাজাচ্ছেন খাড়া করে করে যাতে পাথরগুলি বেশ প্রলেপ আকারে থাকে। পাড়গুলি যদি ভাঙ্গা যায়, যদি কন্ট্রাক্টারের কাছ থেকে হিসাব নেওয়া যায়--দূর থেকে বলবেন যে এতে এক হাজার পাথর আছে, কিন্তু গুণে দেখবেন যে ৪ শতর বেশী হবেনা। আমি সেদিন এখানে বলেছিলাম বিধানসভায় চিৎকার করে, আমি একা নই, পশ্চিমবঙ্গের অন্য দলের এবং সরকারী পক্ষের এম, এল, এরাও চিৎকার করেছেন আমাদের একান্ত কর্তব্য জন সাধারণকে বাঁচান। সরকার যখন টাকা দিচ্ছেন--আমি একথা বলছিনা যে সরকার টাক দেননি, টাকা দিয়েছেন কিন্তু সেই টাকা আমরা জীবনে বেঁচে থাকতে চুরি হতে দেবোনা। তিনি বলেছিলেন যে সি, আর, পি দিয়ে আমি করাবো। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি ১৪ তারিখে জঙ্গীপুরে এস, ডি, ও-কে নিয়ে গিয়েছিলাম, আমি দেখিয়েছি যে কি রকমভাবে চুরি হচ্ছে। শতকরা ৭৫ পারসেন্ট টাকা পকেটে চলে যাচ্ছে, ২৫ পার্সেন্ট টাকার কাজ হচ্ছে সেখানে এবং সঙ্গে সঙ্গে এখানে সুকুমারবাবু যে কথা বলছিলেন পুলিশের বিরুদ্ধে আমিও সেকথা বলছি। ডিষ্ট্রিক্ট ইঞ্জিনীয়ারদের কাছে যদি যাই তিনি বলেন যে ঠিক আছে। পি, ডবলিউ, ডি-র এস, ডি, ও-র কাছে যদি যাই তিনি বলবেন যে ঠিক আছে, এনকোয়ারী হবেনা তদন্ত হবেনা, চুরি হবে এবং আপনারা সমর্থন করবেন। ইলেকশনে আপনারা তাদের কাছ থেকে টাকা পান সেই টাকা পকেটস্থ করে জনসাধারণের কাছে ঘুরে ঘুরে দরজায় দরজায় গিয়ে কারচুপি করে আপনারা বিধানসভায় আসেন। আবার আসবেন এবং তারজন্য ভবিষ্যৎ গুছাচ্ছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ইরিগেশন মিনিষ্টার নেই, আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই, তিনি এক সপ্তাহের ভিতর তদন্ত করুন, চোর ধরুন, তা নাহলে যে টাকা দিয়েছেন তার ৭৫ পার্সেন্ট পকেটস্থ হবে, কাজ হবেনা, জনসাধারণের কল্যাণ হবেনা। মাননীয় স্পীকার মহাশয়, এত বড় দায়িত্ব, হোল সাব-ডিভিশন, সমগ্র জেলা ধ্বংস হয়ে যাবে যে ভাবে ফারাক্কা ব্যারেজের পিলার তৈরী হয়েছে। আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কেবল ফারাক্কার কথা বলেই ছেড়ে দিয়েছেন কিন্তু এত বড় যে ভাঙ্গন চলছে, বাস্তুহারা হয়ে মানুষ রাস্তায় বসে আছে, তাদের কিছু আর্থিক সাহায্য দিয়ে ঘরবাড়ী তৈরী করতে হবে সে সম্বন্ধে একটি একথাও তিনি বলেননি। তিনি বলবেন কেন? তিনি হচ্ছেন খাঁচার পাখী ওঁরা যা শিখিয়ে দিয়েছেন তিনি তাই আউড়িয়েছেন, তাঁর নিজস্ব বলার কোন ক্ষমতা নেই, একেবারে বাধাধরা রাস্তা দিয়ে তিনি চলেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি যে এলাকার লোক সেখানে ৬০ হাজার বিড়ি শ্রমিক আছে। সেই ৬০ হাজার শ্রমিকদের উপর নির্ভর করে ৪ লক্ষ লোকের জীবন নির্ভর করে। কিন্তু সেই বিড়ি শ্রমিকরা দেখুন আজ পঙ্গু হয়ে গিয়েছে, টি,বি হয়ে গিয়েছে তামাকের গুড়া তাদের নাকে গিয়ে। পুরুলিয়াতেও সেই রকম আছে, বাঁকুড়াতেও সেই রকম আছে, নানারকম ব্যাধিতে পঙ্গু হয়ে গিয়েছে। কিন্তু শ্রমিক কল্যাণ-মূলক কাজের এখানে কোন আভাস দেওয়া নেই।

[ 5-00—5-10 p. m. ]

জঙ্গীপুর মহকুমার ঔরঙ্গবাদে গুড়িয়ার বিড়ি শিল্প ভারতবর্ষের মধ্যে প্রথম, এবং বৃহত্তম বিড়ি উৎপাদন কেন্দ্র। সেখানকার অবহেলিত নির্য্যাতিত বিড়ি শ্রমিকদের সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে একটী কথাও নাই। এই বিড়ি শ্রমিকরা সেখানে নানাভাবে উৎপীড়িত ও নির্য্যাতিত হচ্ছে। কি বুর্জোয়া গণতন্ত্র, কি বুর্জোয়া সরকার, কি বুর্জোয়া গভর্ণর--এদের স্মরণ রাখা উচিত সেই বিড়ি শ্রমিকরাও আপনাদের ট্যাক্স দিয়ে থাকে। রাজ্যপালের স্মরণ রাখা উচিত যে বিড়ি শ্রমিকদের থেকে যা সামান্য সামান্য ট্যাক্স আদায় হয়, সেই ট্যাক্স-এর অর্থ দিয়ে পশ্চিমবঙ্গের জনসাধারণ তাঁকে পুষছেন। তিনি পশ্চিমবঙ্গের একজন কর্মচারী--একথা যেন রাজ্যপাল স্মরণ রাখেন।

মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমরা দেখেছি গত ১৭ই নভেম্বর পশ্চিমবঙ্গে যে হরতাল হয়েছিল, সেই বন্ধ উপলক্ষে মুশিদাবাদ জেলার বাসুদেবপুরের শান্তিপ্রিয় ও নিরস্ত্র জনসাধারণর উপর কীভাবে পুলিশ বেপরোয়া গুলি চালায়--যার ফলে এরাজোত হোসেন ও অর্জুন সরকার নিহত হয়। ১৮ই তারিখে সিদ্ধার্থবাবুর ঠ্যাঙ্গাড়েবাহিনী লোহারপুর চাচন্দিয়া গ্রামের ঘরে ঘরে ঢুকে মা-বোনেদের ইজ্জৎ হরণ করবার চেষ্টা করেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এসে অভিযোগ করেছিলাম এই সম্বন্ধে। খুবই দুঃখের বিষয় আজও তার কোন প্রতিকার হয় নাই। আমি পরে এস, পি, ও ম্যাজিস্ট্রেটের সেখানে নিয়ে গিয়ে ঘরের তালা, কবাট, ভাঙ্গা ইত্যাদি দেখিয়েছি। আমি তাঁদের সব কিছু হাতে হাতে প্রমাণ করে দিয়েছি কী কী ভাবে এই ঠ্যাঙ্গাড়েবাহিনী গ্রামের মা-বোনেদের উপর অত্যাচার করেছে। তাঁরাও কিছু করলেন না--মুখ্যমন্ত্রীও সেই দুরন্ত পুলিশ বাহিনীর বিরুদ্ধে কোন ব্যবস্থা অবলম্বন করেন নাই। কেবল তিনি ১৭ই তারিখে সন্ধ্যা সাড়ে সাতটার সময় রেডিওতে ভাঁওতাবাজী করলেন। এরাজোত হোসেন মারা গেল, অর্জুন মারা গেল--মারা যাবার পর ৭২ ঘন্টা পরে তাদের ডিকমপোস্ড ডেড্-বডি পাওয়া গেল। তখন তা পচে দুর্গন্ধ হয়ে গেছে। অথচ এই ডেড্-বডি পাওয়া উচিত ছিল ১২ ঘন্টার মধ্যে। অন্যায়ভাবে পুলিশ যে দুজন হত্যা করলো, তাদের জন্য কোন কমপেন্সেসান দেওয়ার ব্যবস্থা আজও হল না। রাজ্যপালের এই ভাষণের মধ্যে সে বিষয়ে কোন কথা আমরা পেলাম না; সেই দুর্বৃত্ত পুলিশের বিরুদ্ধে কোন এ্যাকশন নেবার কথাও ভাষণের মধ্যে বলা হলনা! কোন এ্যাকশান নেওয়া হলেও বুঝতাম! আমরা ভেবেছিলাম ব্যবস্থা নেওয়া হবে। আমরা দাবী করেছিলাম একটা নিরপেক্ষ তদন্ত সেখানে হোক। কিন্তু তার কোন বালাই সেখানে দেখা গেল না। শুধুমাত্র আই, জি, সেখানে গিয়ে একটা তদন্ত করে এলেন। ঐ যে কথা বলে চোরের সাক্ষী গাঁটকাটা এক চোর চুরি করছে, আর অন্য চোরকে তার সাক্ষী মানলো--এও যেন সেইরকম ব্যাপার। এক পুলিশ গুলি করে খুন করেছে, আর এক পুলিশ তার তদন্ত করেছে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে এই সমস্ত ব্যাপারে শাস্তি বিধানের কোন ব্যবস্থা অবলম্বন যে করা হবে তার কোন আভাস পাইনি। যখন ঐ পুলিশের লাঠি সুকুমারবাবুদের ঘাড়ে পড়বে তখন তাঁরা জানতে পারবেন। গতকাল এ ব্যাপারে আমি বলেছিলাম যে পশ্চিমবাংলার বিভিন্ন জেলে যে সমস্ত রাজনৈতিক বন্দী আছে তারা বিভিন্ন রাজনৈতিক দলের লোক তাঁদের বিনা বিচারে বন্দী করে রাখা হয়েছে। কারো নামে হয়তো দু-একটা কেস আছে কিন্তু তার কোন বিচার হয় না। এবং তাদের রাজনৈতিক বন্দী হিসাবে গণ্য করা হয় না, রাজনৈতিক বন্দীর মর্য্যাদা তারা পায় না। রাজনৈতিক বন্দী হিসাবে মর্য্যাদা পাবার গণতান্ত্রিক অধিকার তাদের আছে কিন্তু সে অধিকার সরকার ক্ষুন্ন করছে। তার জন্য তারা অনশন করছে এবং ভবিষ্যতে আরো আন্দোলনের পথে তারা নামবে। কিন্তু আমাদের জাতীয় সরকার তার কিছুই করছেন না। ব্রিটিশরা যারা সাত সমুদ্র তেরো নদী পার হয়ে এসেছিল তাদের কাছ থেকেও আন্দোলন মারফৎ বিচার পাওয়া যেত। তারপর ভারতবর্ষ যখন স্বাধীন হলো তখন লোকে ভাবলো তারা বড় আশা করেছিলো যে আমাদের দেশের লোক যখন কর্ণধার হয়েছে তখন অনেক সুযোগসুবিধা হবে। কিন্তু সুযোগসুবিধা মাথা গুনতিতে ঐ ২৭টা লোকের জন্য আর ভারতবর্ষের ৭২টি পরিবার টাটা, বিড়লা, ডালমিয়া ইত্যাদির জন্য। তাদেরই দারোয়ান হয়ে কাজ করতে হচ্ছে তাদেরই যত সুযোগ-সুবিধা সাধারণ মানুষের নয় সাধারণ মানুষ তারা কিছুই পায়না তারা উপেক্ষিত বঞ্চিত তারা চিরকাল এভাবে আছে। কিন্তু মনে রাখবেন যাকে পিছনে ফেলছেন সে চিরকাল পিছনে থাকবে না। মাথা চাড়া দিয়ে উঠবেই। এবং নিশ্চয় ঐ আপনি যেখানে বসে আছেন সেখানে বসবে এবং আপনাদের তাদের দ্বারাই চলতে হবে, মিশরের ফারুককে দেখুন, পাকিস্তানের ইয়াইয়া খানকে দেখুন, বাংলাদেশে কি তাণ্ডব নৃত্য না করেছিল। আজ তাকে পার্বত্য অঞ্চলে গৃহে নজর বন্দী করে রাখা হয়েছে। আয়ুব খাঁকে দেখেছিলাম আজকে তাঁর কি দশা। আপনারা এইসব কথা শুনতে চান না কিন্তু যেদিন আসবে সেদিন আর আপনাদের কথা কেউ শুনবে না। আপনাদের কথায় থুথু দিয়ে চলে যাবে, মুখে থুথু দিয়ে

চলে যাবে। স্যার, আমি একটা কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় ১৯৬১ সালে ওয়েষ্ট-বেঙ্গল অফিসিয়াল ল্যাংগুয়েজ এ্যাক্ট পাশ হয়েছিল। সেই আইন অনুসারে পশ্চিমবাংলায় বাংলাভাষা এবং দার্জিলিং জেলায় তিনটি মহকুমায় বাংলাভাষা এবং নেপালী ভাষা অফিসিয়াল ল্যাংগুয়েজ হিসাবে ব্যবহার করবার সুযোগ দেওয়া হয়েছে। কিন্তু আপনি জানেন পশ্চিমবাংলায় এর পাশাপাশি আর একটা ভাষাভাষীর লোক আছে তাদের সম্বন্ধে এই সরকার আজও চিন্তা করেন না। বাংলা ভাষাভাষীর পরেই তাদের স্থান। অর্থাৎ তাদের স্থান হচ্ছে দ্বিতীয়। আমি যাদের কথা বলছি তারা হচ্ছে সাঁওতাল। পশ্চিমবাংলা সরকারের কর্ণধার যারা আছেন তাদের মগজে এদের কথা যায় নি। এরা শান্তিপ্রিয় এরা ঝগড়া করতে জানে না, এরা আন্দোলন করতে জানে না। আমি এই কথা বলছি না যে নেপালী ল্যাংগুয়েজ না হোক, নিশ্চই তাঁদেরও অধিকার আছে। কিন্তু নেপালী ভাষাভাষী যারা তাদের সংখ্যা আড়াই লক্ষ, আর পশ্চিমবাংলায় সাঁওতাল ভাষাভাষী লোকের সংখ্যা ১৯ লক্ষ। এই ১৯ লক্ষ লোককে কেন পশ্চিমবঙ্গ সরকার উপেক্ষিত করে রেখেছেন। তাদের ন্যায্য অধিকার পশ্চিমবঙ্গ সরকারের কর্ণধারেরা দিতে কুন্ঠাবোধ করছেন কেন?

[5-10—5-20 p.m.]

তাঁদের কি অসুবিধা হবে? কি অসুবিধা আছে যে সাঁওতালী ভাষাকে অফিসিয়াল ল্যাংগুয়েজ হিসাবে ব্যবহার করছেন না, স্কুল-কলেজে সাঁওতালী ভাষাকে কেন প্রবর্ত্তন করছেন না আমরা বুঝতে পারছি না। আমাদের চিন্তায় আসতে পারে না, ভাবতে পারি না যে এরা কি কাজ করছেন। আর খালি ধোঁকা দিয়ে যাচ্ছেন। গতবারে ফড়িং খাইয়েছিলেন, এইবারে কি খাওয়াবেন জানি না। (জনৈক সদস্যঃ আপনি খেয়েছিলেন কি?) আপনি তো নিমন্ত্রণ করেছিলেন সেই সাথে খেতে হয়েছে। আমার বক্তব্যে বলি জানিয়াতীর দলিল। তাতে বলেছেন ৪৩ হাজারকে সরকারী কর্মচারী হিসাবে গণ্য করেছেন। এতো খুব সুন্দর কথা। কেউ কেউ যাত্রা করে ফেললো, নাটক করে ফেললো, কেউ কেউ সিনেমা আর্টিষ্ট হয়ে চলে গেলো। আমি প্রশ্ন করি সত্যি কি ৪৩ হাজার যুবকের চাকরি দেওয়া হয়েছে? সেল্ফ এম্পলয়মেন্ট স্কীম বলে কতকগুলো ছেলেকে মোটরের ট্রেনিং, কাপড়ের সেলাই কলের ট্রেনিং ইত্যাদি ট্রেনিং দিয়ে বলেছেন তোমরা ব্যাংক থেকে লোন নাও, আর কতকগুলো মিলে ঢুকিয়ে দিয়েছেন যাদের কালকেই ছাড়িয়ে দেবে। সেটাও এদের গুণতির মধ্যে আছে। অজস্র যুবকদের কাছ থেকে এক টাকা নেওয়া হয়েছিল। ১৭।১৩।১০ হাজার নেওয়া হবে পোষ্টাল অর্ডারের টাকা সেই সব দরিদ্র যুবকদের ফেরৎ দেওয়া হয়নি। তারা চাকরি দিয়েছেন এম, এল, এ-দের লিষ্টের ভিত্তিতে। কিন্তু সেই সব যুবকদের টাকা ফেরত দেওয়া হয় নি। আমি বলি আপনারা এইরকম আর দু-চারটে এ্যাডভারটাইসমেন্ট করে দিন তাহলে পশ্চিবঙ্গের বাজেটে ঘাটতি হবে না। শিক্ষা জগতের কথা বলি। শিক্ষকরা হচ্ছেন জাতির মেরুদণ্ড, তাঁরা জাতিকে তৈরী করবেন। সেই শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষকদের কথা আপনার মাধ্যমে এই হাউসে বলতে চাই। আজকে পশ্চিমবঙ্গে হাই স্কুল এবং হায়ার সেকেণ্ডারী স্কুল রয়েছে আপনি যদি হিসাব করে দেখে থাকেন দেখবেন তাহলে যে কত স্কুলে ডেফিসিট পড়ে গিয়েছে। গভর্ণমেন্টের ঘরে, এখনও পর্যন্ত ডেফিসিট দেওয়া হয় নি। এক লক্ষ দেড় লক্ষ বা ৭০ হাজার টাকা। বিলডিং গ্রান্ট বলে একটা টাকা মঞ্জুর করেন। বিডিং কনস্ট্রাকসানের জন্য। নিউ সেক্রেটারিয়েট বিলডিং গিয়ে আমি সেখানে জানতে পেরেছি কনস্ট্রাকসান বাবদ যে টাকা দেওয়া হয় সে সমস্ত ক্ষমতা এই অফিস থেকে কেড়ে ডি, পি, আই নিয়েছেন। ডি, পি, আই-র কাছে যদি দরখাস্ত করা হয় তিনি বলেন দরখাস্ত পাইনি। স্বয়ং আমি দরখাস্ত করেছিলাম। বললেন জগজীবনবাবুকে দিতে, আমি ৫ই এপ্রিল দিয়ে এলাম। ১০ই এপ্রিল খোঁজ নিতে গিয়ে শুনলাম, আমাকে বললেন, আপনি দেননি। নিমতিতা স্কুলের কমার্স স্ট্রীম করবার জন্য এ্যাসিসটেন্ট ডি, পি, আই মিস্টার ভট্টাচার্য্যের কাছে গেলাম। তিনি বললেন আমিতো রিপোর্ট দিয়ে দিয়েছি। বোর্ডের কাছে খোঁজ নিয়ে জানলাম, না দেননি। তখন আবার তার কাছে যেতে তিনি বললেন ভুল হয়ে গিয়েছে। এডুকেসান ডিপার্টমেন্ট চোর, সবাই চোর। চোর শিক্ষা জগতে আর স্কুল কলেজে দেখুন মাষ্টারদের বেতন নেই। ছয় মাস,

নয় মাস, ১০ মাস ১৬ মাস পর্যন্ত মাষ্টাররা বেতন পাচ্ছে না। অথচ সেই মাষ্টাররাই হচ্ছে জাতির মেরুদণ্ড। ঐ যে ওঁরা আজকে মন্ত্রী হয়ে গদিতে বসেছেন ওঁরাও একদিন অপগণ্ড ছিলেন সুসভ্য যদি করে থাকেন তো সেই শিক্ষকরাই করেছেন। আজকে কি অবস্থা--স্কুলের শিক্ষক কলেজের শিক্ষক সমস্ত শিক্ষকরা আন্দোলনের পথে নামছে। তাদের ন্যায়সঙ্গত যে দাবী তাদের যে ভাতা সেটাও আপনারা মিট করতে পারছেন না। আমাদের শিক্ষামন্ত্রী তাদের সঙ্গে দেখা করতেও অসুবিধা বোধ করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি, আমাদের বাস্তব অভিজ্ঞতা আছে আজকে শিক্ষকদের কি ভয়াবহ অবস্থা--তারা সপ্তাহে পাঁচ টাকা পাবার জন্য কাউন্টারে বসে আছে। তা দিয়ে যা হয় করে নুন ছাতু খেয়ে জীবন কাটাচ্ছে। এই হচ্ছে গ্রামের শিক্ষকদের অবস্থা--একথা অস্বীকার করবার কোন উপায় নেই। আপনারা সব সময় কোলকাতার দিকে চেয়ে বসে আছেন--কলকাতারই কথা চিন্তা করে যাচ্ছেন। তা না হলে যে তারা আপনাদের টুঁটি টিপে ধরবে। আজকে পাড়াগাঁয়ের লোকের কি অবস্থা। আপনারা গদিতে বসে সেসব কথা ভুলে গেছেন। শিক্ষা জগতের আর একটা জিনিস যে আমরা দেখতে পেলাম ক্লাস-সিক্সের ও নাইনের বই অত্যন্ত দুর্মূল্য হয়ে পড়েছে। তার উপর বই পাওয়া যাচ্ছে না এবং বাইরে তার মূল্য এতো বেশী যে সাধারণ ঘরের ছেলেমেয়েরা আর বোধ হয় লেখাপড়া শিখতে পারবে না। ক্লাস-সিক্সের ও ক্লাস নাইনের সিলেবাস আপনারা তাড়াহুড়া করে দিলেন কিন্তু দেখা যাচ্ছে বই মোটেই পাওয়া যাচ্ছে না এ সম্বন্ধে কিন্তু গভর্ণরের স্পীচে সামান্য কয়েকটি কথা বলে ছেড়ে দিয়েছেন। কিন্তু তার সুরাহার কথা কিছুই বলেন নি। আমি কিছুদিন থেকে দেখতে পাচ্ছি একটা বেহায়া নির্লজ্জ ব্যাপার--ঐ ভ্যাসাকটমি। আপনারা মেয়েদের কাছেও পর্যন্ত এইরকম সব প্রচার করছেন। আমি বলতে চাই যে এদের কি কোন লজ্জা নেই। এমন কি এইসব জিনিস মা-বোনেদের কাছেও প্রচার করছেন। অত্যন্ত লজ্জার কথা--ধিক্কারজনক।

(এ ভয়েস ঃ--স্যার, উনি এইসব যা তা বলে যাবেন আর আমরা বসে বসে শুনবো?)

মাননীয় উপাধক্ষ মহাশয়, আমরা চাই না এইসব কথা বলতে। আজকে যদি আমরা শিক্ষার উন্নতি করতে পারি যদি সমাজকে শিক্ষিত করতে পারি ছেলেমেয়েদের লেখাপড়া ভালভাবে শেখাতে পারি তাহলে আপনা থেকে আমরা পপুলেসন কন্ট্রোল করতে পারবো। তা না করে আপনারা এইরকম একটা নির্লজ্জ স্টেপ নিয়েছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, গভর্ণরের স্পীচে উন্নয়ন ব্যাপারে যে সমস্ত কথা বলা হয়েছে তাতে মাঝে মাঝে কেন্দ্রের উপর নির্ভরশীল হয়েছেন। যদি আপনারা কেন্দ্রের উপর নির্ভরশীল তাহলে আর আপনাদের দরকার কি। কেন্দ্রের ঘাড়ে চেপে চলে গেলেন, তাহলে কেন্দ্রই শাসন করুক কেন্দ্রের অফিসাররাই এখানে এসে শাসন করুন--আপনাদের আর দরকার নেই। এ কথা বলার আগে আপনাদের এখান থেকে রিজাইন করে চলে যাওয়া উচিত ছিল। সেদিন দেখলাম কাগজে পশ্চিমবাংলায় চাল সংগ্রহ করার জন্য ধান সংগ্রহ করার জন্য কেন্দ্রীয় অফিসার এসেছেন এই সমস্যার সুরাহা করার জন্য। সঙ্গে সঙ্গে উচিত ছিল এদের রিজাইন করে চলে যাওয়া। এখানে থাকা উচিত ছিল না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, তাই আপনার মাধ্যমে বলতে চাই যে পল্লী অঞ্চলের কৃষকরা বীজ পাচ্ছে না সার পাচ্ছে না,--তারা কিছুই পাচ্ছে না--অথচ আপনারা বলছেন উৎপাদন বাড়াও, উৎপাদন বাড়াও। উৎপাদন বাড়িয়ে কি হবে? পাটের ন্যায়সঙ্গত দাম তারা পাচ্ছে কিনা সেটা তো আপনারা জানেন।

[ 5-20—5-30 p.m. ]

পাটের ন্যায়সঙ্গত দাম তারা পায় কি? পাট বোনা,—পাট উৎপাদন করে ঘরে নিয়ে আসতে বহুরকমের খরচ হয়। কিন্তু আমরা দেখতে পাই যে এই পাটের সম্পূর্ণ টাকা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন। আমি গতবার বলেছি, এবার আবার বলছি যে ধানের জমিকে পাটের জমিতে পরিণত করেছি কেন্দ্রীয় সরকারের ভাণ্ডারকে পরিপূর্ণ করার জন্য,

ফারেন এক্সচেঞ্জ নিয়ে আসার জন্য। কিন্তু সেই পাট যারা উৎপাদন করে, কৃষক, তাদের সম্বন্ধে কি কিছু করা হয়েছে? তাদের পরিশ্রমের ফলে যে পাট উৎপন্ন হল সেই পাটকে যখন তারা বাজারে বিক্রীর জন্য নিয়ে গেল তখন কত পেল--১৫।২০।২৫ টাকা, অথচ বিঘা প্রতি কত টাকা করে খরচ হয় সেই হিসাব কি এই মন্ত্রী রাখেন, এই ভাঁওতা সরকারের মন্ত্রীরা কি রাখেন? রাখেন না। এই কারচুপি সরকারের মন্ত্রীরা কি রাখেন? রাখেন না। পাট উৎপাদন করবার জন্য যখন খরচ করতে হয় তখন সেই ফোড়ে, দালালদের ঘরে গিয়েই তাদের হাজির হতে হয় এবং তারপরে তারা চাষাবাদ করে। পাটের ন্যায্য দাম পাবার কোন পরিকল্পনা সরকার থেকে গ্রহণ করেন নি এবং পাট উৎপাদনকারী কৃষকদের উন্নতির কোন ব্যবস্থা আজও গ্রহণ করা হল না। আমরা দেখেছি পাট যখন বড় হয় তখন ১০।১৫।৫০ টাকার মত গ্রুপ লোন দেওয়া হয়, তাতে পাট চাষীদের কোন কল্যাণ হয় না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে পশ্চিমবঙ্গে যে অরাজকতা চলছে সেই অরাজকতার অবসান করবেন, এ সম্বন্ধে রাজ্যপাল কোন সুস্পষ্ট বক্তব্য রাখেন নি। কাজেই এই রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধিতা করে এই কটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker:**

আপনি আপনার এ্যামেণ্ডমেন্ট মুভ করবেন না?

**Shri Shish Mohammad:**

আমি আমার এ্যামেণ্ডমেন্ট মুভ করছি।

**Shri Bijoy Singh Nahar:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর কমুনিষ্ট পার্টির নেতা মাননীয় শ্রীবিশ্বনাথ মুখার্জি গোড়াতেই আরম্ভ করে বললেন যে এই লেখার জন্য তিনি বিস্মিত হয়েছেন। বাস্তবের সঙ্গে মিল নেই শ্রীএ্যানথনি ল্যান্সলট ডায়াস--গভর্ণরের বক্তৃতায়। আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই তিনি এটা পড়েছেন কি? এর মধ্যে যা লেখা আছে তাতে অসত্য কোথায়, ভুল কোথায় যে কোন কথা নেই, এর মধ্যে কোন সত্য কথা নেই, কোন ঠিক কথা নেই, এইভাবে যে দল বিভ্রান্ত করতে চায়, যাদের নীতি হচ্ছে যে অন্যকে কিভাবে ছোট করা যাবে, কাকে বলব বুর্জোয়া, কাকে বলব ক্যাপিটালিষ্ট, কাকে বলব রিএ্যাকশনারি, আর এখন একটি নতুন শব্দ হয়েছে জোতদার--এইসব ব্যবহার করে তারা বক্তৃতা করে যান। আমি বিশ্বনাথবাবুর বক্তৃতা শুনছিলাম, আসল কথা বোধ হয় তিনি জানেন না। তিনি এই কথা বলনে নি, এই বক্তৃতায় যা কিছু রয়েছে তার মধ্যে থেকে কোন্ কোন্ কাজ কিভাবে ভবিষ্যতে হবে--তার কথা একটা বুঝি, যদি সরকার বলেন তাহলে কাজ করবো এবং আমরা কাজ করতে চাই। তারা একসঙ্গে কংগ্রেসের সাথে গাঁট-ছড়া বেঁধেছেন, তারা একসঙ্গে আমাদের সঙ্গে কাজ করবার শপথ গ্রহণ করেছিলেন, আর এখন বুঝতে পেরেছেন যে তারা বড় গোলমালে পড়ে গেছেন, তাদের নীতি একদিকে, আমরা চলেছি আর একদিকে, দুজনের সঙ্গে কারো মিল হচ্ছে না, তাদের লেফটিস্টের যে আর একটা দিক ছিল সেটা থেকে হয়তো সরতে হচ্ছে এই ভয়েতে একথা, ওকথা বলার জন্য নিজেদের গোলমালের মধ্যে ফেলেছেন--এই কথা বলে আমি তাদের সম্বন্ধে বিশেষ কিছু বলতে চাই না। আমাদের আর, এস, পি-র বন্ধু শীশ মহম্মদ সাহেব এবং কালকে তিমির ভাদুড়ী মহাশয়, আমার নাম করে দুজনেই বলেছেন--সুবোধ মল্লিক স্কোয়ারের আমার বক্তৃতা শুনে তিনি বলেছিলেন আমি যেন আমাদের সরকারের উপর অনাস্থা প্রস্তাব দিচ্ছি--এইটা ভেবেছিলেন, বেশ কথা। তিমির ভাদুড়ী মহাশয় বললেন বিজয়দা যদি আন্দোলন করেন তার সঙ্গে যেতে চাই--এই কথা তিনি বলেছিলেন। এখানে আপনারা জালিয়াতী দালাল বলেছেন।

আমি তার কাছে বলতে চাই যে তার দল সারা ভারতবর্ষে ও পশ্চিমবাংলায় এতই ছোট যে তারা কোনদিনই সরকারের দায়িত্ব পাবেন না, শুধু বিরোধিতাই করে যাবেন, চিৎকারই করে যাবেন, দায়িত্ব গ্রহণ করবার তাদের ক্ষমতা নেই। কাজেই তারা আবোল তাবোল বলেন কেন? এই এখনই শীশ মহম্মদ সাহেব বলছিলেন যে ৪৩ হাজার চাকরী যেটা দেওয়া হয়েছে সেটা ঠিক নয়। আমি তাকে বলতে চাই তিনি নিজে তৈরী না হয়ে এসে বক্তৃতা করেছেন। কারণ দায়িত্ব তো নেই। তৈরী হয়ে কথা বললে অনেক কথাই বলতে হয়। তিনি যদি একথা বলতেন যে মুখ্যমন্ত্রী দায়িত্ব নেবার সঙ্গে সঙ্গে বলেছিলেন যে এক বছরে এক লক্ষ লোকের চাকরী যোগাড় করে দেব কিন্তু দু বছরেও পারেন নি--৪৩ হাজারের কথা বলেছেন বুঝলাম, সেই ৪৩ হাজার লোকের চাকরী হয়েছে, তিনি যদি হিসাব চান তা পাবেন কিন্তু তিনি বললেন এটা জালিয়াতী, দালালী--এইরকম অদ্ভুত কথা বলেন কেন? আমি তাকে বলব যদি কাজ করতে চান আসুন আমাদের পথে, আমাদের সাথে কারণ আমরা কাজ করি। আমাদের মধ্যে যা কিছু অন্যায় হয় তার কথা আমরা বলি এবং সেটা সংশোধন করে ভালভাবে দেশের সেবা করবার জন্য এগিয়ে যাই। কাজেই তাকে বলব কাজের দায়িত্ব নিতে চাইলে আসুন, শুধু বিরোধিতা করবার জন্য বিরোধিতা করলে কোন ফল হয় না এটা আমি মনে করি। তারপর বলি রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি অনেক কথা লেখা আছে। কি কি ভাল ভাল কাজ সরকার করেছেন--অনেক কাজ করেছেন সেই সব লেখা আছে। কিন্তু এখানে একটা কথা আমি বলব আমরা যা কিছু কাজ করি সেটা কাদের জন্য করি সেটা আমাদের বোঝা দরকার। আমরা কাজ করি সাধারণ মানুষের জন্য, দেশবাসীর জন্য। আমাদের কাজের ধারার উপর কি রিএ্যাকসন হচ্ছে, তারা কি বুঝছেন, সেটা আমাদের জানা দরকার। কারণ তারা যদি মনে করেন এই কাজ ভাল হয়েছে তারা আশীর্বাদ দেবেন, ধন্যবাদ জানাবেন আর খুব ভাল কাজ করেও যদি তাদের মনে কোন দাগ না পড়ে তাহলে সেই কাজের কোন মূল্যই থাকবে না। যেমন স্যার, এক গ্লাস জল যদি কেউ চায় এবং কেউ যদি তাকে আধ গ্লাস জল দেয় তাহলে কেউ হয়ত বলবে তেষ্টার সময় অন্ততঃ আধ গ্লাস জল তো পেলাম, আবার কেউ বলবে কিরকম লোক, এক গ্লাস জল চাইলাম, আধ গ্লাস জল দিল। আজকে সেই পরিস্থিতি হয়েছে। আজকে মানুষ চায় খেতে, মানুষ চায় রোজগার করতে। আমরা কোথায় রাস্তা বানালাম বা টিউবওয়েলের পরিকল্পনা করলাম দিল্লী গিয়ে টাকা নিয়ে আসলাম সেটা মানুষ দেখতে চায় না। রাজ্যপালের ভাষণে তার কোন ইঙ্গিত দিতে পারেননি। আমি বলব এটা দেবার দরকার ছিল। এখনও বলব, বাজেট বক্তৃতা যখন হবে তখনও বলব। তাতে মানুষ জানতে চাইবে আগামী বছরের জন্য আমার খাবারের কি ব্যবস্থা হয়েছে, আমার রোজগারের কি ব্যবস্থা হয়েছে। আর যদি খেতে না দিতে পারেন বা কেনার মত পয়সা যে রোজগার করতে না পারে অর্থাৎ তার পকেটে যে পয়সা আছে তাতে যদি সে না কুলাতে পারে তাহলে পশ্চিমবাংলার সমূহ বিপদ এটা যেন আমরা ভুলে না যাই। অনেক সময় বলা হয়ে থাকে, এখনও বলা হচ্ছে যে ২৫ বছরে কিছুই হয়নি আমরা এই দুই এক বছরের মধ্যে তা করেছি। এই প্রসঙ্গে একটা কথা আপনার মাধ্যমে বলব যে যারা উত্তর-সুরীর সম্বন্ধে এই কথা বলেন, যারা পিতা পিতামহের বিরুদ্ধে এইসব কথা বলেন, যারা অন্যকে ছোট করবার চেষ্টা করেন তারা কোনদিনই নিজে বড় হতে পারবেন না, কোন-দিন এগিয়ে যেতে পারবেন না--এই ভুল যেন না করেন। স্যার, বারবার আমি শুনেছি বলা হয়েছে ২৫ বছরে কিছু হয়নি, আমি শুনেছি বলা হয়েছে প্রফুল্ল সেনের মত চোর আমি নই, আমার দল চোর নয়, আমি বলতে চাই প্রফুল্ল চন্দ্র সেনকে চোর বলে নিজে রাজা হওয়া যায় না। আমি আবার বলব যদি প্রফুল্ল চন্দ্র সেন চুরি করে থাকেন তাহলে তার একটা দৃষ্টান্ত দেখান। যখন যুক্তফ্রন্টের মন্ত্রীসভা এসেছিল তখন তারা অনেক চেষ্টা করেছিলেন--জ্যোতি বসু নিজে চেষ্টা করেছিলেন যে কংগ্রেসের মন্ত্রীদের বিরুদ্ধে, কংগ্রেস নেতাদের বিরুদ্ধে কিছু পাওয়া যায় কিনা, তাহলে কমিশন করে দেবেন কিন্তু খুঁজে পান নি। যদি আজ মনে করেন আগেকার সকলে--আমিও তারমধ্যে একজন, এরা সব অন্যায় করে গিয়েছে, কিছু কাজ না করে চুরি করে গিয়েছে তাহলে আমি বলব যে আমাদের মুখ্যমন্ত্রী যিনি একথা বলছেন ১৯৫৮ সালের পর ১৯৬৬ সালে তিনি কংগ্রেসে ফিরে এসেছিলেন, কোন কংগ্রেসে? যে কংগ্রেস প্রফুল্ল চন্দ্র সেন এবং আমরা সকলে

ছিলাম—১৯৬৯ সাল পর্যন্ত তিনি এই কংগ্রেসে ছিলেন। তিনি বারবার বক্তৃতা করে বলেছেন প্রফুল্ল চন্দ্র সেনের মত নেতা হয় না, বারবার বলেছেন অতুল্য ঘোষের মত শক্তিশালী সংগঠক নেই।

[5-30—5-40 p.m.]

বিলাত থেকে এসে তাঁকে উপঢৌকন দিয়ে গেছেন। তাহলে কি ধরে নেবো ১৯৬৯ সালের পর শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন এবং অন্য সকলে চুরি করেছে? যদি করে থাকে, কেন তাদের উপর কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি, এই কথা জানবার অধিকার প্রত্যেকের আছে, প্রত্যেক মানুষের আছে। মানুষ এই প্রশ্ন আমাদের সামনে করে। এর উত্তর আমি চাইবো এবং আশা করবো যে এর উত্তর আমি পাবো। স্যার, আজকে আর একটা প্রচেষ্টা চলেছে, সমস্ত কংগ্রেস এম, এল, এ-কে হেয় করবার চেষ্টা চলেছে। এই কথা বলে সব সময়ে যে তোমাদের বিরুদ্ধে পুলিশ রিপোর্টের ফাইল আমার কাছে আছে। পুলিশ রিপোর্টে যদি কংগ্রেস এম, এল, এ-দের, কংগ্রেস কর্মীদের এবং বিভিন্ন সাধারণ কর্মীদের বিচার বিবেচনা করা যায়, সেই সরকার চলতে পারে না, সম্ভব নয়, সেই সরকার কোনদিন চলবে না, যদি পুলিশ রিপোর্টের উপর চলে। একটু আগে মাননীয় সদস্য সুকুমার বন্দোপাধ্যায় মহাশয় বলেছেন যে পুলিশ কি অবস্থার সৃষ্টি করে। তাদের রিপোর্টের ভয় দেখিয়ে—যদি দেখানো যায়, হয় না, এবং ভয় দেখাচ্ছেন, কাজ করবার ক্ষমতা নেই, স্টেপ নেবার ক্ষমতা নেই। মাননীয় শান্তি দাসগুপ্ত মহাশয় হাঙ্গার স্ট্রাইক করেছিলেন কেন? না, দুর্নীতি রয়েছে। কোন্ দুর্নীতি? না, যে দুর্নীতির কথা মুখ্যমন্ত্রী নিজে বলেছেন। কৈ, আজ পর্যন্ত তো তার কোন স্টেপ নেবার ক্ষমতা নেই? এইভাবে যদি সাধারণ লোকের কাছে, দেশের লোকের কাছে বলা, অন্যায়ভাবে বলা হয় তাহলে নিজেরাই ছোট হয়ে যাই। যদি এম, এল, এরা চোর হয়, চোরের লিডার তিনি কাকে বলবেন? আজকে এইসব প্রশ্ন সাধারণ মানুষের কাছে। কোথায় কটা রাস্তা করেছেন, কোথায় অন্য কাজ করেছেন, সেই প্রশ্ন নয়। খেতে পাচ্ছে না এবং সঙ্গে সঙ্গে দেখাচ্ছি আমাদের দল, দলের লোক ছোট হয়ে যাচ্ছে, সেদিক দিয়ে কোন কথা নেই। আমি শুনতে চাইবো, মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এখানে বলবেন—শুনতে চাইবো, আমরা যদি অন্যায় করে থাকি, নিশ্চয়ই তিনি শাস্তি ব্যবস্থা করুন। আমাকে তিনি চিঠি দিয়েছিলেন তুমি অন্যায় করেছ, তোমার বিরুদ্ধে রিপোর্ট আছে। নিশ্চয়ই তার পুলিশের কে কে আছেন তার যিনি কাজ করেন তিনি নিশ্চয়ই কিছু সত্য মিথ্যা আমার বিরুদ্ধে লিখেছেন। আমি তাকে জানিয়েছি আমার বিরুদ্ধে যদি কিছু থাকে তাহলে আমাকে না জানিয়ে অনুগ্রহ করে খবরের কাগজে পাবলিস করুন। সাধারণ লোক বিচার করুক—যদি আমি অন্যায় করে থাকি শাস্তি নেব যে কোন শাস্তিই হোক কোন ভয় নেই। কিন্তু এইভাবে যে প্রত্যেককে হেয় করবার চেষ্টা চলছে এটা বন্ধ করতে হবে। চলবে না আজকের দিনে এবং তাতে আমরা দুর্বল হয়ে যাই। তার ফলে আজকে নিজেদের মধ্যে মারামারি চলছে। গঙ্গাধর প্রামাণিক মহাশয় মার খেয়েছেন দুদিন আগে, কাদের কাছে? নিজেদেরই দলাদলির জন্য মার খেয়েছেন। কৈ এরতো কোন ব্যবস্থা হচ্ছে না। আমাদের এখানে আইন শৃঙ্খলা ফিরিয়ে এনেছি দুবছর আগে। আমরা দেশকে এত ভাল করে দিয়েছি যে সকলে নির্বিবাদে থাকতে পারে। ট্রেনে যান স্যার, মারামারি লুন্ঠন চলছে, পুলিশকে হত্যা করা চলছে, পার্টির মধ্যে মারামারি চলছে। প্রত্যেক জায়গায় আমরা দেখতে পাচ্ছি এই অবস্থা চলছে। অথচ আমরা মনে করছি আমরা খুব ভাল কাজ করছি। আমরা যখন ১৯৬৬ সালে মন্ত্রী ছিলাম তখন আমরা একথা বলেছি আমরা এত ভোটে এসেছি এখানে, ওরা যখন আমাদের চ্যালেঞ্জ করত আমরা তখন বলতাম তোমরা চিৎকার করতে পার, মানুষ যখন আমাদের সঙ্গে আছে আমরা যা ইচ্ছা তাই করে যাব। তারফল পশ্চিমবাংলার জাগ্রত মানুষ কংগ্রেসকে দিয়েছিল। আজকেও সেই ইঙ্গিত আমাদের সামনে রয়েছে, ভুলে যাবেন না সে সব কথা, ভুলে যাবেন না কাজের কথা। পরস্পরের মধ্যে যদি দ্বন্দ্ব থাকে, পরস্পরকে যদি হেয় করবার চেষ্টা করি, আমাদের পূর্ব কংগ্রেসের নেতৃবৃন্দকে ছোট করবার চেষ্টা করি তাহলে আমরা কোথাও থাকব না এটা যেন আমরা ভুলে না যাই। তারপর আমি বাস্তবে আসছি

আরো। এই বক্তৃতার মধ্যে দেখতে পেলাম অনেক কাজের কথা---আমি দুএকটি কথা বলতে চাই কলকাতা সম্বন্ধে। কারণ আমি কলকাতা থেকে নির্বাচিত হয়ে এসেছি। কলকাতার অবস্থা খুব ভাল নয়। এখানে মিউনিসিপ্যালিটি, সি, এম, ডি, এর অনেক কাজের কথা হয়েছে কিন্তু আমরা যখন রাস্তা দিয়ে আসি---আমি গাড়ি চালাই, গাড়ি সবসময় উঁচু নীচুর মধ্যে পড়ে এবং অনেক কল নষ্ট হয়ে যায় এই হচ্ছে রাস্তার অবস্থা। কোথাও খোঁড়া রয়েছে কিছু---যখন আগে ট্রাম কোং রাস্তা খুঁড়ত লাইন মেরামতের জন্য কাজ করত তখন সেটা রাত্রে করত এবং সকাল হতে হতে রাস্তাকে সমান করে ঠিক করে রাখত। আজকে যদি একবার আপনি দেখেন তাহলে দেখবেন যেখানে ট্রাম কোং খুঁড়েছে ২৫ দিন ধরে---আমার পাড়ার রফি আমেদ কিদোয়াই রোডে খোঁড়া রয়েছে সেখানে মানুষ পড়ে যায়---গাড়ি তো পড়ছেই তার কোন ঠিক নেই এবং প্রত্যেকটি রাস্তার আজকে কি অবস্থা তা আপনি জানেন। পরিষ্কার পরিচ্ছন্ন নয়, এই নিয়ে কতবার আন্দোলন করতে হয়েছে পাড়ায়, পল্লীতে পল্লীতে যে নোংরা তোল, নোংরা তোল, আমাদের অসুখ বিসুখের হাত থেকে বাঁচাও এবং জলের অভাবতো আপনারা দেখতেই পাচ্ছেন। যখন নির্বাচন হচ্ছিল নির্বাচনী অঞ্চলে বেলগাছিয়ায় দু-তিন দিন তো জলই নেই। কিভাবে হচ্ছে জানা নেই, চারিদিকে ষ্ট্রাইক হচ্ছে, গোলমালে মিউনিসিপ্যালিটির কাজ চলছে না, ড্রেনেজ বন্ধ। আমরা বলি যে কলকাতার পার্কে একটা সুন্দর বাগান করে দেব। স্যার, আপনি কোন পার্কে গেছেন কিনা জানি না, যদি যান দেখবেন---এইসব অঞ্চলে বহু ছোট বড় পার্ক আছে, সেগুলি কি ভীষণ নোংরা হয়ে রয়েছে এটা আপনি দেখতে পাবেন। কলকাতাকে পরিষ্কার সুন্দর করার কথা নয়, নোংরার দিকে আমরা এগিয়ে যাচ্ছি কেন? ২৫ বছর আগে পরিষ্কার ছিল---আমরা নুতন কিছু করতে চাই, তাই নোংরা করে আজকে ছেড়ে দিচ্ছি। আমরা সেই দিকে চলেছি, আমাদের সেদিকে কোন দৃষ্টি নেই এবং বলছি লোকে আমাদের ২১৬ দিয়েছে, যা ইচ্ছা করে যাব।

স্যার, কলকাতার সবচেয়ে বড় প্রবলেম একটা রয়েছে, সেটা হচ্ছে খেলাধূলার। আমরা নির্বাচনের আগে বলেছিলাম ষ্টেডিয়াম তৈরী করব কিন্তু স্যার, আজকে রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে সে সম্বন্ধে কিছু দেখতে পাচ্ছি না। কলকাতা রাজ্যের সবচেয়ে বড় শহর, সেখানকার যুবকদের খেলার জন্য যদি ষ্টেডিয়াম না হয়---কখনো মারামারি হচ্ছে, কখনো গণ্ডগোল হচ্ছে---কে জায়গা দিল, কোথায় জায়গা দিল এইসব নিয়ে যদি ফাইট চলে---তাহলে সমস্যার সমাধান হবে না। আজকে আমাদের বলতে হবে যে করব এবং করতে গেলে যেকোন জায়গায় করতে হবে এবং ভালভাবে করতে হবে, যাতে ওলিম্পিক গেম পর্য্যন্ত হতে পারে। সেই ব্যবস্থা যদি না করেণ তাহলে কলকাতার সমস্যার সমাধান কোনদিনই করতে পারবেন না। স্যার, আমি খাদ্যদ্রব্য এবং মূল্যবৃদ্ধির কথা বলতে চাই না, কারণ সকলেই বলেছেন, আমি একটা কথা বলতে চাই যে মাঝে মাঝে ডিউ স্লিপ দেওয়া হচ্ছে চিনির জন্য এবং আমরা এই ব্যাপারে বহুবার প্রশ্ন করেছি অথচ উত্তর পাইনি। চিনি রেশনে দেবার ব্যাপারে বলা হচ্ছে যে ওয়াগন পাচ্ছি না কিম্বা বিভিন্ন রকমের কারণ দেখিয়ে দেওয়া হচ্ছে। কিন্তু কলকাতা শহরের ব্যবসায়ীদের কাছে চিনি ঠিকই আসছে, আপনি যত ইচ্ছা চিনি চান না কেন ৩ টাকা, ৪ টাকা, সাড়ে চার টাকা দরে তারা চিনি বিক্রি করছে। তারা যদি চিনি আনতে পারে, তারা যদি ওয়াগন পায় তাহলে আজ আপনারা কেন পান না, কেন ডিউ স্লিপ দেবেন? আজকে সাধারণ মানুষ জানতে চায় এইভাবে খাদ্যদ্রব্য নিয়ে, চালডালের ব্যাপার নিয়ে, মূল্যবৃদ্ধির ব্যাপার নিয়ে কোনরকম কথা শুনতে চায় না, তারা অন্ততঃ দেখতে চায় যে আপনারা চেষ্টা করছেন। তারপর এখানে কোথায় ট্যাক্স বাড়ছে, কোথায় এন্ট্রিট্যাক্স বাড়ছে তার জন্য জিনিষপত্রের দাম বাড়ছে। স্যার, আমরা যে দামে পেট্রোল কিনছি বিহারে তার চেয়ে ১০ পয়সা দাম কম, কেন না, এখানে ট্যাক্স করে ১০ পয়সা দাম বাড়িয়ে দেওয়া হয়েছে তাই বিহারে দাম কম। আজকে এটা একটা অদ্ভুত পরিস্থিতি---অনেকে বিহারের বর্ডার এরিয়া থেকে পেট্রোল কিনে নিয়ে আসছে। সরকারের যেসব খবর আছে, বিভিন্ন রকম খরচ আছে, সেগুলি আমি বলতে চাই না, কিন্তু সেগুলি তোলবার জন্য মানুষের উপর মূল্যবৃদ্ধির চাপ চাপিয়ে দেওয়া হচ্ছে প্রত্যেক বিষয়ে। মূল্যবৃদ্ধি সম্বন্ধে অনেকেই বলেছেন

বলে আমি সে বিষয়ে কিছু বলতে চাই না। তারপর শিক্ষা সম্পর্কে দেখতে পাচ্ছি সে একই দুরবস্থা। বিভিন্ন একজামিনেশনের দৃষ্টান্ত ছাড়াও আমি বলব যে ছোট ছোট ছেলে মেয়েদের বই কিশলয় এবং পারিজাত রিডার ছেলেদের দেবার জন্য সরকার ব্যবস্থা করেছেন বিভিন্ন দোকানের মাধ্যমে। কিন্তু আসলে কি হচ্ছে দুর্নীতির জন্য না আপনি দোকানে যান পাবেন না, কিন্তু দোকানের বাইরে কলেজ ষ্ট্রিটের রাস্তায় গাদা গাদা বই পড়ে আছে। সেখানে কিনতে যান দেখবেন তারা বলছে একটা বই দিতে পারি, কিন্তু এর সাথে সাড়ে ৪ টাকার নোট বই কিনতে হবে নাহলে দেব না। সাড়ে চার টাকার নোট বই না কিনলে গরীব ছেলেরা সেই বই কিনতে পাচ্ছে না এর দ্বারা কোন সংস্থা লাভবান হচ্ছে তা জানি না। যারা মন্ত্রীসভার দায়িত্ব নিয়েছেন তাদের জানা হয়েছে, এই বিধানসভায় প্রশ্ন উঠেছে, অথচ আজকে সে সম্বন্ধে কিছু দেখতে পাচ্ছি না এটা স্যার, খুবই দুর্ভাগ্যের বিষয়। তারপর স্যার, আমি দুর্নীতির কথায় আসি, নানান কথা উঠেছে দুর্নীতি সম্পর্কে এবং আইন শৃঙ্খলা নিয়ে। আজকে দুর্নীতি ব্যাপক আকার ধারণ করেছে। আপনি ট্রেনের টিকিট কিনতে যান দেখবেন সেখানে পয়সা লাগবে। এইমাত্র মাননীয় সদস্য বললেন যে লেবার ডাইরেকটরিয়েটে গিয়েছিলাম সেখানে বলবো যে পয়সা চাই। চারিদিকে আজকে এই অবস্থা চলছে, দুর্নীতি বন্ধ করবার জন্য আজ কোন প্রচেষ্টা চলছে এটা আমরা জানতে চাই? যদি এইদিকে লক্ষ্য না দেওয়া হয় তাহলে আমরা কোথায় যাচ্ছি এবং কোথায় যাব তা দেখতে হবে। আজকে কিভাবে ছোট ছোট দুর্নীতি হচ্ছে সে সম্বন্ধে দু-একটি দৃষ্টান্ত আমি দিতে চাই। এই দুর্নীতি এত ব্যাপক আকার ধারণ করেছে যে ছোট ছোট ছেলেরাও এর সঙ্গে জড়িয়ে পড়েছে। আমি কলকাতা শহরের কথা বলি, বাইরের ব্যাপার আমি ঠিক জানি না। কলকাতা শহরে দেখছি দোকানে কিম্বা ছোট ছোট ফ্যাক্টোরীতে একদল ছেলে চলে গেল চাঁদা চাইতে---পূজোর চাঁদা হোক কিম্বা কোন ক্লাবের নামে চাঁদা হোক, তারা চাইছে এবং তাদের ইচ্ছামত চাঁদা দিতে হবে।

[ 5-40—5-50 p.m. ]

দিল না বলে সঙ্গে সঙ্গে তারা এ্যানাউন্স করল আমরা এখানে ইউনিয়ন করলাম এবং আমাদের এই দাবী থাকল। তারপরের দিন থেকেই গণ্ডগোল সৃষ্টি করে কারখানা বন্ধ করে দেওয়া হল। পুলিশ এলে বলে আমরা অমুক তমুক বাবদ চাঁদা আদায় করছি এইরকম একটা প্রবৃত্তি চলেছে। আর একটা হয়েছে ৫।৬ দিন আগে এজরা ষ্ট্রীটে একটি দোকানে কয়েকটা ছেলে গিয়ে বলল যে আমরা ইনকাম ট্যাক্স সেল্স ট্যাক্সের খাতা দেখতে চাই। দোকানদার বললে তোমাদের কেন দেখাব, তখন তারা বলল যে আমরা এই পাড়ার ছেলে হিসাবে দেখতে চাই তুমি ট্যাক্স ফাঁকি দিচ্ছ কিনা। তারপরে তারা অর্ধেক খাওয়া একটা জলের গ্লাস থেকে জল দোকানদারের মুখে ঢেলে দিয়ে তার ড্রয়ার থেকে টাকা নিয়ে গেল। পুলিশকে জানানো হল, কিন্তু কিছুই হল না। এইরকম একটা অদ্ভুত পরিস্থিতির মধ্যে দিয়ে আমরা চলেছি। অতএব দুর্নীতি কোথায় যাচ্ছে সেটা একবার দেখুন। দুর্নীতির ব্যাপারে যদি আমরা কিছু না করতে পারি তাহলে কেবল ফাইল বা মুখের কথা না বলে একটা ব্যবস্থা গ্রহণ করতে হবে। আর তা যদি না করতে পারেন তাহলে সরকার এবং আমরা যারা এখানে আছি সবাইকে দুর্নীতির সঙ্গে যুক্ত এই অভিযোগ সাধারণ মানুষ দেবে। আলো জ্বলে উঠেছে বলে আরো অনেক কিছু বলার ছিল কিন্তু বলা গেল না। কিন্তু এই কথাই বলব যে বক্তৃতা লেখা হয়েছে তাতে ভাল কাজ যা করেছেন তার কিছু কিছু তালিকা আছে, আর বাকী কাজ যা হয়েছে তার তালিকা বাজেটের সময় পাব। কিন্তু বই ছাপাবার সময় দেখবেন ভুলভ্রান্তি যেন তাতে না থাকে---অনেক জায়গায় ট্রান্সলেসনে ভুল আছে। আমি যখন বলেছিলাম কন্সটিটিউসনের কথা তখন আপনারা ভুল স্বীকার করেননি কিন্তু এগুলি স্বীকার করবার সহস রাখুন।

**Dr. Omar Ali :**

মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণে খাদ্য, কৃষি, শিল্প, খাদ্যদ্রব্য মূল্য বৃদ্ধি এবং কর্মসংস্থান সম্পর্কে যে চিত্র এঁকেছেন, সেই চিত্র আশার চিত্র নয়, হতাশার চিত্র

সেজন্য যেহেতু আগামী দিনে এই সমস্যাসঙ্কুল রাজ্যের আরও উন্নত করতে গেলে কি কি কর্মপন্থা গ্রহণ করা উচিৎ সে সম্পর্কে কোন আশার আলো এই ভাষণে তিনি দেখাতে পারেননি। সেজন্য এই উৎসাহব্যঞ্জক ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব তাকে সমর্থন করতে পারছি না। আমি রাজ্যপালের ভাষণের একটা অংশ উদ্ধৃত করছি যেখানে তিনি বলেছেন---

Peace and stability returned only through the people's verdict and determined efforts made by the present Government immediately after it took over in 1972. The improvement in the law and order situation has generally been maintained in the last year with the support and co-operation of the people.

রাজ্যপাল দাবী করেছেন পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা প্রতিষ্ঠিত হয়েছে। আমরা এই দাবী স্বীকার করি না। একটু আগে কংগ্রেসের প্রবীন সদস্য বিজয়বাবু এসম্পর্কে কয়েকটা তথ্য উপস্থিত করেছেন। আমি পরিষ্কার একথা বলতে চাই যে এই সরকার প্রতিষ্ঠিত হবার পর রাজনৈতিক খুনখারাপি, হানাহানি কিছুটা বন্ধ হয়েছে বটে, কিন্তু খুন, ডাকাতি, রাহাজানি, ছিনতাই ইত্যাদি অনেক বেড়ে গেছে। এবং জনজীবনে কোন শান্তি প্রতিষ্ঠিত হয়নি। এখানে জয়নাল আবেদীন সাহেব নেই, জয়নাল আবেদীন সাহেব কালান্তর পত্রিকার উপর ভীষণ রুষ্ট, তিনি তাকে নর্দমার সংবাদপত্র বলে আখ্যা দেন। আনন্দবাজার পত্রিকা তাঁর প্রিয় পত্রিকা কিনা জানি না, সেই পত্রিকায় প্রকাশিত কয়েকটি সংবাদ এখানে উল্লেখ করছি যাতে প্রমাণ হবে আমরা সত্যিকারে কোন অবস্থায় আছি। আমি জুলাই মাসের কথা বলি ১লা জুলাই, ৬ই জুলাই তারিখে প্রকাশিত হল ৬ মাসে ৩৯৪ জন খুন, তারমধ্যে বেশ কিছু মহিলাও আছে। এছাড়া ২৫টি রাজনৈতিক হত্যাকাণ্ড ঘটেছে। তারপর ১১ই জুলাই ট্যাক্সি চালক খুন। ৮ই জুলাই হিন্দ্ মোটর স্টেশনে সংঘর্ষ, পুলিশের গুলি, নিহত ৫। ঐ ৮ই জুলাই তারিখে হালিশহরে রেল স্টেশনে হানা, টাকা লুঠ। ১৫ই জুলাই কাঁচড়াপাড়ায় কংগ্রেস কর্মীর ছুরিকাহত হয়ে মৃত্যু। ঐ তারিখে গয়া প্যাসেঞ্জারে ডাকাতি, যাত্রীদের মালপত্র লুঠ। ঐ একই তারিখে ট্রেনে রিভালভার দেখিয়ে চুরি। ১৯শে জুলাই যুবক গুলিবিদ্ধ। ২৩শে জুলাই কংগ্রেস মিছিলে যুবক ছুরিকাহত। ২২শে জুলাই ডাকাতি বেড়ে চলেছে এই শীর্ষক সংবাদে বলা হয়েছে বর্ধমান জেলায় সমগ্র সদর মহকুমায় ডাকাতির সংখ্যা আতঙ্কজনকভাবে বেড়ে চলেছে। ২৯শে আগষ্ট শিক্ষক খুন। ২৬শে আগষ্ট ট্রেনে ডাকাতি, একজন ডাকাতের মৃত্যু। ২৩শে আগষ্ট গার্ডেনরিচে পুলিশের কাঁদানে গ্যাস, ২৪ জন শ্রমিক গ্রেপ্তার। ২০শে আগষ্ট কোলফিল্ড এক্সপ্রেসে ডাকাতি। ঐ তারিখে ৫ জন কংগ্রেস কর্মী আহত। ১৯শে আগষ্ট দুর্গাপুরে আই, এন, টি, ইউ, সি, কর্মী ছুরিকাহত। ১৭ই আগষ্ট হাবড়ায় জোড়া খুন। এইরকম অসংখ্য হত্যাকাণ্ড, ছিনতাই, ডাকাতির খবর এই সময়ে আনন্দবাজার পত্রিকায় বিভিন্নভাবে প্রকাশিত হয়েছে। তাছাড়া এই সময়ের মধ্যে নতুন আর একটা ধরণের অত্যাচার দেখা দিয়েছে তা হল কংগ্রেস দলের গোষ্ঠিগত বিরোধ, শ্রমিক সংগঠনের মধ্যে বিরোধ এবং এই বিরোধ দিনের পর দিন প্রশাসনের উপর প্রভাব বিস্তার করেছে এবং তার ফলে প্রশাসন কলুষিত হয়ে পড়েছে। এছাড়া এই সময়ের মধ্যে বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনে কি শহরে কি গ্রামে পুলিশের হামলা অনেক বেশী হয়েছে এবং এই একই সময়ের মধ্যে সবচেয়ে বেশী বর্গাদার উচ্ছেদ হয়েছে গ্রামাঞ্চলে। পুলিশ জোতদারের পক্ষে দাঁড়িয়েছে, পুলিশ এবং জোতদার মিলে ভাগচাষীর বিরুদ্ধে মিথ্যা মামলা দায়ের করে তাকে জমি থেকে এবং বাড়ী থেকে তাড়িয়েছে। এই ঘটনাগুলি বিগত কয়েক মাসে ঘটেছে তাতে একটা জিনিস প্রমাণিত হয়েছে যে আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যে জনজীবনে দারুণ বিশৃঙ্খলা দেখা দিয়েছে, বিশৃঙ্খলার হাত থেকে আমরা মুক্তি পাইনি। আমি রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে আর একটা প্রসঙ্গ এখানে উল্লেখ করছি যেখানে তিনি বলেছেন--

"The task of Speedy effective implementation of land reforms Continues to engage the active attention of my Government."

...In order to ensure successful implementation of the new ceilings on agricultural holdings, as also for recording names of all bargadars, revisional settlement operations are under way in five districts," etc. etc.

[ 5-50—6 p.m. ]

স্যার, নূতন সিলিং আইন অনুযায়ী যত জমি রাখার কথা জোতদাররা তার বেশী জমি রেখেছে অথচ নূতন সিলিং আইন প্রয়োগ করে বাড়তি জমি নিয়ে এসে সেগুলি ভূমিহীনদের মধ্যে বিলি করবার কোন ব্যবস্থা ইতিমধ্যে হয়নি। আমরা দীর্ঘদিন ধরে শুনছি লক্ষ লক্ষ একর জমি কোর্ট কেস্-এ আটকে আছে। এগুলি কোর্ট থেকে বার করে এনে ভূমিহীনদের মধ্যে দেওয়া হয়নি। রেকর্ডের কথা বলেছেন, কিন্তু সংবাদপত্রে প্রকাশিত হয়েছে ভূমি রাজস্বমন্ত্রী বলেছেন গ্রামাঞ্চলের বর্গাদাররা তাদের নাম রেকর্ড করাতে ভয় পাচ্ছে। এরপরও রাজ্যপাল যদি বলে থাকেন তার সরকার ভূমি সংস্কারের জন্য তৎপর এবং সেটেলমেন্ট করা হচ্ছে জমি উদ্ধার করবার জন্য এবং ভাগ চাষীদের রেকর্ড করাবার জন্য তাহলে আমি বলব সেকথা ঠিক নয়। আমরা গ্রামাঞ্চলে থাকি আমরা জানি আগামী দিনে ভাগচাষী বলে কেউ থাকবে কিনা সে বিষয়ে সন্দেহ রয়েছে। স্যার, গ্রামাঞ্চলে একদিকে গরীব চাষীরা বিপর্যস্ত হচ্ছে এবং অন্যদিকে ভাগচাষীরা উচ্ছেদ হচ্ছে অথচ একে ঠেকানোর কোন কার্যকরী ব্যবস্থা নেই এবং ঠেকান যাবে এরকম কোন ইঙ্গিতও রাজ্যপালের ভাষণে নেই। তারপর, রাজ্যপাল বলেছেন—

The position regarding unemployment has been a source of continuous anxiety for my Government. The proportions of the problem are massive and a concentrated attempt is necessary to tackle it effectively. During the last year my Government intensified its efforts to tackle these problems in a significant manner.

স্যার, এখানে বলা হয়েছে বেকার সমস্যা উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি করেছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা কত সেটা কিন্তু নির্ধারিত হয়নি। প্ল্যানিং কমিশন বলেছেন বেকার হল ২৮ লক্ষ। কিন্তু সি, এম, পি, ও, যে সমীক্ষা করেছে এবং ভগবতী কমিশন যে রিপোর্ট পেশ করেছে তাতে বলছে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা হচ্ছে ৩৫ লক্ষ। আমার মনে হয় ওই দুটি তথ্য ঠিক নয়, এখানে বেকারের সংখ্যা আরও বেশী। আমাদের পশ্চিমবাংলায় মোট জনসংখ্যা ৪ কোটি ৪৩ লক্ষ ৪০ হাজার। এর মধ্যে ১৫ থেকে ৫০ বছর বয়সের লোকদের যদি কর্মক্ষম বলে ধরি তাহলে তাদের সংখ্যা দাঁড়ায় ১ কোটি ২৬ লক্ষ। ২ কোটি ৪২ লক্ষের মধ্যে আমরা সেন্সাস রিপোর্টে দেখতে পাচ্ছি কর্মেরত লোক হচ্ছে ১ কোটি ২৬ লক্ষ। তা যদি হয় তাহলে ফিগার বেরিয়ে আসছে ১ কোটি ১৬ লক্ষ। আমরা যদি ধরে নেই অনেক বাড়ীর মেয়েরা কাজ করে না তাহলেও বেকার দাঁড়াবে ১ কোটি ১৬ লক্ষ। সুতরাং যে রাজ্যপাল বলছেন তিনি বেকারদের জন্য উদ্বিগ্ন সেই রাজ্যপাল এখন পর্যন্ত বেকারের সংখ্যা কত সেটাই নির্ধারণ করতে পারেননি। তাহলে তিনি কিভাবে বেকার সমস্যার সমাধান করবেন? তারপর বলেছেন কনসেনট্রেটেড এ্যাটেম্পট অর্থাৎ সুসংহত প্রয়াস এবং তার কিছু নজির বলেছেন সেল্ফ-এম্পলয়মেন্ট প্রোজেক্ট খোলা হয়েছে এবং অনেককে ট্রেনিং দেওয়া হচ্ছে, ৪৬ হাজার লোককে চাকুরী দেওয়া হয়েছে ইত্যাদি। কিন্তু এর মধ্যে দিয়ে কি সমগ্র বেকার সমস্যার সমাধান করা সম্ভব? স্যার, আমি মনে করি না যে এইভাবে বেকার সমস্যার সমাধান হতে পারে। আমি মনে করি যদি কৃষির বিকাশ না হয়, যদি শিল্পের বিকাশ না হয় তাহলে আমাদের বেকার সমস্যার সমাধান হতে পারে না। শুধু সরকারী চাকুরীতে লোক নিয়োগ করে বেকার সমস্যার সমাধান হবে না। কোন সরকারের পক্ষেই হাজার হাজার লোককে, লক্ষ লক্ষ লোককে কর্মে নিয়োগ করা সম্ভব নয়। তবে যদি তর্কের খাতিরে ধরেও নিই সরকার প্রতি বছর ৫০ হাজার লোককে চাকুরী দেবেন তাহলে সরকার যেটা স্বীকার করেন সেই ২৮ লক্ষ বেকারকে চাকুরী দিতে গেলে ৫৬ বছর লেগে যাবে অবশ্য যদি কাল থেকে আর একটি লোকও কর্মের জন্য নাম না লেখায়। কিন্তু সেটা তো হয় না।

কৃষির বিকাশ হতে পারে না কখনই, আধাসামন্ততান্ত্রিক কৃষি ব্যবস্থা জীইয়ে রেখে, জোতদারদের সাহায্য করে, বর্গাদারদের উচ্ছেদের ব্যবস্থা রেখে কি কৃষির, কি শিল্পের বিকাশ কখনই হতে পারে না। একচেটিয়া পুঁজিপতিদের তোয়াজ করে এক চেটিয়া পুঁজিকে বজায় রেখে, মিশ্র অর্থনীতি চালিয়ে শিল্পের বিকাশ ঘটাতে গেলে তা ব্যর্থ হবেই। আমাদের

নতুন পথের চিন্তা করতে হবে। মূল নীতির প্রশ্নে আসতে হবে, নীতিগতভাবে পরিবর্ত্তন করতে হবে। তবে আমাদের বেকার সমস্যার সমাধান হবে। তাছাড়া কখনই সম্ভব হবে না। যাই হউক রাজ্যপালের ভাষণে যে বলা হয়েছে যে ৪৬ হাজার লোককে নিয়োগ করা হয়েছে, আমি জানতে চাই কি ভাবে নিয়োগ করা হয়েছে। রাজ্যপাল নিজেই বলেছেন সিগনিফিকেন্ট ম্যানার---এই ম্যানার হল এম, এল, এ-দের সুপারিশ অনুযায়ী পার্টীর দপ্তরে বসে নাম তালিকাভুক্ত করে চাকরী দেওয়া হয়েছে। যে চাকরী করবে তার যোগ্যতা আছে কিনা তার ব্যক্তিত্ব আছে কিনা, তার শিক্ষা সেই চাকরীর উপযোগী কিনা তা যাচাই না করে নিয়ম মাফিক পরীক্ষা না করে অথবা পি, এস, সি-র মাধ্যমে লোক নিয়োগের ব্যবস্থা না করে যে ভাবে নিয়োগ করা হয়েছে তাতে উগ্র দলবাজীর প্রশ্রয় পেয়েছে। যেখানে যে গোষ্ঠী ক্ষমতাশীল সেই গোষ্ঠীর অন্তর্ভুক্ত যে লোকেরা তারাই মাত্র এই সুযোগ পেয়েছে। তাতেই রাজ্যপাল বলেছেন সিগ্নিফিক্যান্ট ম্যানার। এই যদি সিগ্নিফিক্যান্ট ম্যানার হয় তাৎপর্যপূর্ণ উপায় হয় তাহলে সত্যিই অবাক হতে হয়। অবশ্য এটা এক ধরণের তাৎপর্যপূর্ণ উপায় বটে কারণ এই উপায় আগে কোন সরকারের আমলে আমরা দেখিনি। এরাই এটা প্রথম চালু করলেন। তাছাড়া বেকারের জন্য সেল্ফ এমপ্লয়মেন্ট প্রগ্রাম তারা করছেন। যাকে বলা হল আমরা আর কিছু করতে পারছি না এবার তোমরা চরে খাও। আমরা দেখছি সেল্ফ এমপ্লয়মেন্ট প্রগ্রাম শেষ পর্যন্ত চরে খাও এই অবস্থার মধ্যে এসে গেছে। ট্রেনিং দেওয়া হচ্ছে, বলছে ব্যাঙ্ক টাকা দেবে। ব্যাঙ্কের কাছে গিয়ে তারা হতাশ হয়ে ফিরে আসছে, ব্যাঙ্ক টাকা দিচ্ছে না। ব্যাঙ্ক দেখতে টাকা দিতে বলছে, কিন্তু কাঁচা মাল সরবরাহের কোন ব্যবস্থা নেই, বিদ্যুৎ সরবরাহের কোন ব্যবস্থা নেই। যে মাল উৎপাদন হবে, উৎপাদিত মাল বিক্রী করবার জন্য আভ্যন্তরীণ বাজারের কোন ব্যবস্থা নেই। সুতরাং ব্যাঙ্ক ভাবছে টাকা দিলে এরা খেয়ে ফেলবে। সেই কারণে সেল্ফ এমপ্লয়মেন্টের যে কর্মসূচী সেই কর্মসূচী ভণ্ডুল হতে বসেছে এই ট্রেমিং সেন্টারে বলা হল যে তোমাদের টাকা দেওয়া হবে ডাইরি করবার জন্য, ট্রেনিং শেষ হল তখন দেখা গেল ডাইরি করবার জন্য টাকা পাবার কোন ব্যবস্থা নাই। কিছুদিন আগে সরকারের পশুপালন দপ্তর আমাদের পশ্চিমবাংলার ১১টি যুবককে ট্রেনিং দিলেন। তারপরে বললেন এবারে নিজেরা উপায় করে খাবার ব্যবস্থা কর। ট্রেনিং প্রাপ্ত লোকেদের বলে দিলেন আমাদের কোন নৈতিক দায়িত্ব নেই। তারা বলল যে আমরা ট্রেনিংপ্রাপ্ত আমাদের নিয়োগ করা হোক, তা নিয়োগ করা হল না। পার্টি অফিসে বসে সিগনিফিক্যান্ট ম্যানারে নিজেদের দলের লোকদের নাম তালিকাভুক্ত হয়ে গেল। প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে ঐ একই সিগনিফিক্যান্ট ম্যানারে। আমি আমার মেদিনীপুর জেলার খবর জানি প্রাথমিক শিক্ষক নিযুক্ত হবার জন্য ৭০ হাজার দরখাস্ত পড়েছিল, তাদের কোন ইন্টারভিউ হয় নি। যদিও বা নামকে পাস্তে হল সেখানে মারামারি বোমাবাজী হল, ১০ বার করে ইন্টারভিউ নম্বর দেখা হল, শেষ পর্যন্ত প্যানেল তৈরী হয় নি। ডি, আই, অফিসে মিটিং হল সেখানে প্যানেল তৈরী হল না। শেষে রোটাগুা হলে এসে প্যানেল না দেখে এ্যাপয়েন্ট-মেন্ট দেওয়া হল---এ এক অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হল। এও এক ধরণের সিগনিফিক্যান্ট ম্যানার।

[ 6—6-10 p.m. ]

স্যার, আমাদের অনেক সদস্য এবং মন্ত্রীদের মধ্যে কয়েকজন বলেছেন যে আমরা নাকি সরকারের সঙ্গে সহযোগিতা করছি না। আমরা খুব আনন্দিত হতাম যদি সরকারের সঙ্গে সর্ব বিষয়ে সহযোগিতা আমরা করতে পারতাম। কারণ সহযোগিতা করবার জন্যই আমরা ১৭ দফা কর্মসূচীর ভিত্তিতে সরকারের সঙ্গে পি, ডি, এ, গঠন করেছিলাম। যতদিন এই সরকার ১৭ দফা কর্মসূচীর প্রতি অনুরক্ত থাকবে ততদিন অবশ্যই আমাদের দায়িত্ব আছে তাদের সঙ্গে সহযোগিতা করার। কিন্তু যদি সেই কর্মসূচী তাঁরা লংঘন করেন তাহলেও সহযোগিতা করতে হবে এইরকম কোন দাসখত আমরা কংগ্রেসর কাছে লিখে দিইনি। আমরা কি করে সহযোগিতা করবো, কাদের সঙ্গে সহযোগিতা করবো। খাদ্য সংগ্রহের ব্যাপারে আমরা লেভির লিস্ট তৈরী করতে চাইলাম, রিভাইস করতে

চাইলাম, তাঁরা লেভি বাদ দিয়ে গ্রামে গ্রামে সংগ্রহ করতে বেরোলেন। অর্থাৎ সংগ্রহ করার মধ্যে দিয়ে, ভিক্ষা চাওয়ার মধ্যে দিয়ে যদি লেভিওয়ালা লোকদের রেহাই দেওয়া যায়। সুতরাং যাদের উদ্দেশ্য হল লেভি দেনেওয়ালাদের রেহাই দেওয়া তাদের সঙ্গে সহযোগিতা কি করে সম্ভব। মেদিনীপুর জেলাতে মন্ত্রীর সঙ্গে কথা হল যে তাঁরা একটা কমিটি করবেন--সর্বদলীয় কমিটি, একমাস ধরে আমরা অপেক্ষা করলাম কিন্তু শেষ পর্যন্ত দেখা গেল সেই কমিটিতে আমাদের দলের কোন লোককে নেওয়া হল না, কংগ্রেসের সব লোকদের নিয়ে কমিটি হল। তাঁরা ধান ধরতে বেরোবেন এমন কোন প্রগ্রাম করলেন না। সুতরাং কি করে তাঁদের সঙ্গে সহযোগিতা করবো? ১৯৭১ সালে ডেমোক্র্যাটিক কোয়ালিশন গভর্ণমেন্ট যখন ছিল তখন এই বিধানসভা থেকে সরকারকে নির্দেশ দেওয়া হয়েছিল যে তাঁরা যেন কোন গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করার জন্য ১৪৪ ধারা জারী না করেন। কিন্তু আমরা দেখছি যে সরকার সেই বিধানসভার নির্দেশকে অগ্রাহ্য করে সবরকম গণতান্ত্রিক আন্দোলনে ১৪৪ ধারা জারী করছেন। সম্প্রতি চটকল ধর্মঘটের বেলায় সেটা আমরা দেখেছি। সুতরাং আমি একথা বলতে চাই সহযোগিতার হস্ত আমাদের প্রসারিতর কিন্তু বর্গাদারের উচ্ছেদ হতে থাকলে, পুলিশ জোতদার বর্গাদারকে পিটাতে থাকলে তার সঙ্গে সহযোগিতা করতে হবে, তা পারবো না। নিয়ম পদ্ধতি যদি দুর্নীতিপূর্ণ হয়, ঘুষ দুর্নীতি যদি চলতে থাকে তাহলে নিশ্চয়ই তাদের সঙ্গে সহযোগিতা করতে পারবো না। যদি তাঁরা ১৭ দফা কর্মসূচী রূপায়ণ করবার জন্য অগ্রসর হন যদি তাঁরা জোতদার মজুতদারদের বিরুদ্ধে সংগ্রামে অবতীর্ণ হন, যদি তাঁরা ঐ লেভি দেনেওয়ালাদের ধরবার জন্য অগ্রসর হন তাহলে অবশ্যই তাঁদের সঙ্গে আমরা সহযোগিতা করবো, সহযোগিত ছাড়া অন্য কোন চিন্তা করবো না। এই কথা বলে আমি এই যে ধন্যবাদসূচক যে প্রস্তাব সেই প্রস্তাবের বিরোধিতা করছি। এর আগে আমরা প্রচুর চিঠিপত্র পাঠিয়েছি। এখানে শ্রমমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন আমি তাঁর কাছ থেকে জানতে চাই এটাই তাঁদের নীতি কিনা এবং তারা কোন এ্যাকশন নেবেন কিনা আমি এইটুকু জানতে চাই।

**Shri Niranjan Dihidar:**

স্যার, আমি একটা টেলিগ্রাম এখানে পড়ে দিচ্ছি,

Our worker beaten by Ratan while our posters were being pasted on the walls of our Union Office Hindusthan Pilkington Assistant Secretary.

হিন্দুস্থান পিলকিনটন-এর এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি এই টেলিগ্রামটা পাঠিয়েছে।

**Shri Pankaj Kumar Banerjee:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ২২শে ফেব্রুয়ারী এই সভায় তাঁর যে ভাষণ রেখেছেন সেটা গত ৩।৪ দিন ধরে পুঙ্খানুপুঙ্খরূপে অনুধাবন করার চেষ্টা করলাম কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে ভাষণে এমন কিছু চমকপ্রদ নেই যাতে আমরা আগামী দিনে সরকারের কাজকর্ম সম্বন্ধে খুব আশান্বিত হয়ে উঠতে পারি। ধন্যবাদ জানাবো কিনা সেটা পরে বলছি। সর্বপ্রথমে কয়েকটি কথা বলা প্রয়োজন মনে করে আপনার অনুমতি নিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর সুবিস্তীর্ণ ভাষণে বলেছেন কত মাইল রাস্তা তাঁর সরকার করেছেন, কতগুলি গভীর ও অগভীর নলকূপ তাঁর সরকার খনন করেছেন, কতগুলি নূতন বিদ্যালয় তাঁরা স্থাপন করেছেন তার ভুরি ভুরি সংখ্যাতত্ত্ব তিনি সেখানটায় উপস্থিত করেছেন। কিন্তু আমি জানতে চাই যে আমরা সরকারের কাছে যা আশা করে আছি সেখানে সরকার শুধুমাত্র স্কুল ব রাস্তাঘাটের মাধ্যমে যদি নিজেদের অগ্রগতির মাপকাঠি দিয়ে পরিমাপ করবার চেষ্টা করেন তবে তাঁরা ভুল করবেন। আজকে যদি পশ্চিমবঙ্গে কোন জনপ্রিয় সরকার ন থাকতো, যদি রাজ্যপালের শাসন পশ্চিমবাংলায় থাকতো তাহলেও স্কুল হতো, রাস্তা হতো গভীর কি অগভীর কিছু কিছু কূপ খনন করা হতো, বিভিন্ন উন্নয়নমূলক কাজকর্ম সেখানটায় হতো।

কিন্তু আমরা ভেবেছিলাম এই সরকার এমন কতকগুলি দৃষ্টান্ত স্থাপন করবেন যাতে করে জনসাধারণ বুঝতে পারবে আমরা সমাজতান্ত্রিক লক্ষ্যে পৌঁছিবার চেষ্টা করছি। এবং সেই লক্ষ্যে পৌঁছিবার পথে যে সমস্ত বাধা বিঘ্ন বেরিকেড্ আছে, সেসব দূর করবার চেষ্টা করছি। কিন্তু অতীব দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম সে সম্বন্ধে কোনরকম স্পষ্ট ইঙ্গিত এই ভাষণের মধ্যে নাই। আপনি দেখেছেন স্যার, বর্তমানে যেসব আইনকানুন আমাদের দেশে প্রচলিত আছে---তা সবই হচ্ছে ভারতে বৃটিশ সরকারের শোষণের কারাগারকে শক্তিশালী করবার জন্য ধীরে সুস্থে এইসব আইনের ব্যবস্থা তাঁরা তখন করেছিলেন। আমরা বাস্তবে কাজ করতে গিয়ে দেখছি যেসব আইন আছে---তার বেশীর ভাগই হচ্ছে সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থের পরিপন্থী, তাদের সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার পরিপন্থী। কিন্তু আমাদের সরকার আজ পর্যন্ত এমন কোন দৃষ্টান্ত স্থাপন করতে পারলেন না---যাতে কোন দূর গ্রামের হারান কৈবর্ত---কি রামানুজ সামন্ত হোক---যারা সামাজিক ন্যায় বিচার ভোগ করে গর্ব নিয়ে বেঁচে থাকতে পারে। এটা লজ্জার কথা। রাম শ্যামের বাড়ীতে ঢিল মারলে পর শ্যাম গিয়ে থানায় ডায়েরী করে এবং পুলিস গিয়ে রামকে গ্রেপ্তার করে নিয়ে যায়। তারপর চলে কোর্টকাছারীর টানা হ্যাচড়া। সুদূর গ্রামাঞ্চল থেকে সদরে আসা যাওয়া চললো তিন-চার বছর ধরে। তারপর একদিন মামলার রায় বেরুলো---যতক্ষণ পর্যন্ত কোর্ট চলবে ততক্ষণ আটক থাকবে। অথচ এই ব্যাপার নিয়ে দিনের পর দিন পয়সা খরচ হলো দুপক্ষের। সামাজিক সম্মান নষ্ট হলো, এবং সে নিজে নিজে অসামাজিক ব্যক্তি হিসেবে মনে মনে ভাবতে লাগলো। আমাদের সরকার এইসব বস্তাপচা আইনকে জিইয়ে রাখবার দিকে নজর দিচ্ছে। সামাজিক ন্যায় বিচারকে রক্ষা করবার শক্তিশালী হাতিয়ার হবে আইন। বলা হচ্ছে ভূমিহীনদের হাতে জমি তুলে দেবেন। যে মানুষের রুজিরোজগারের কোন উপায় নাই---ব্যবস্থা নাই---হাল নাই---বলদ নাই, বীজ নাই---সার নাই---জল দেবার ব্যবস্থা নাই---তাকে দু-এক বিঘা জমি দেওয়া হাস্যকর প্রচেষ্টা মাত্র। এই একবিঘা দুবিঘা জমি তাদের না দিয়ে যদি একটা যৌথ খামারের অধীনে আনার ব্যবস্থা হতো---তাহলে সেখানে সে সারা বছর কাজ করবার সুযোগ পেত, খেয়ে পরে বেঁচে থাকতে পারতো সুষ্ঠুভাবে, একজন সুনাগরিক হয়ে। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে এর ইঙ্গিত থাকা উচিত ছিল। বর্তমান যুগে বর্তমান অবক্ষয়ের জন্য যা কিছু দায়ী---তার বিরুদ্ধে কোন ইঙ্গিত এর মধ্যে নাই। তা না করে চিরাচরিত পদ্ধতিতে রাজ্যপালের সরকার কি কি করেছেন, কত গজ রাস্তা তৈরী করেছেন এইসবের একটা ফিরিস্তি আমাদের জনগণকে একটা প্রকাণ্ড ধোঁকা দেবার চেষ্টা করা হয়েছে মাত্র। এটা বাস্তবিকই দুঃখের ব্যাপার! তাই আমি সরাসরি কয়েকটি বক্তব্য এর উপর রাখতে চাই। আমাদের শ্রমিক সমাজ আমাদের কাছে ন্যায় বিচারের দাবী রেখেছিলেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি মালিক শ্রেণী শ্রমিকদের ন্যায়সঙ্গত অধিকার থেকে বঞ্চিত করে চলেছে, অধিকার ছিনিয়ে নিয়ে যাচ্ছে এই টাটা বিড়লার দল। শ্রমিকরা ইউনিয়ন করতে চান, যেটা হচ্ছে এইসব খেটে খাওয়া মানুষের বাঁচবার একটা সংস্থা, সেই সংস্থাকে মালিক মিথ্যে অজুহাতে ভেঙ্গে দেবার ব্যবস্থা করেন। থানায় গিয়ে ডায়েরী করে অমুক অমুক অসামাজিক কাজ করছে। গেটমিটিং করে তারা সংঘবদ্ধ হলো---সংগ্রামের প্রস্তুতি চালানো হলো---তখন আমরা দেখলাম ২২৬ নং যে আইন আছে সেটা ঝুলিয়ে দেওয়া হলো আমাদের উপর। কারখানা থেকে দুশো গজ দূরে রাখার ব্যবস্থা তাই দিয়ে। আমাদের সুষ্ঠু মানবিকতা বোধ থাকা সত্ত্বেও, সমস্ত সুযোগসুবিধা দেবার সুযোগ থাকা সত্ত্বেও আমরা শ্রমিক জনসাধারণের সামনে দাঁড়িয়ে একথা বলতে পারছি না যে আজকে কোন শ্রমিক সংগঠন বা কোন শ্রমিক নিজের তাগিদে নিজের অর্থনৈতিক ও রাজনৈতিক সংগ্রামের পথে এগিয়ে নিয়ে যাবার জন্য মালিকপক্ষ হেকল্ড হয়। সরকারের এখন আইন থাকা দরকার যাতে করে শ্রমিকের নিজস্ব পাওনা মালিকের কাছ থেকে ছিনিয়ে আনতে পারে। যতদিন তা তারা না পারছে, ততদিন সমাজতান্ত্রিক আদর্শ বাস্তবায়িত হবে না। এই সমস্ত দিকে দৃষ্টিপাত করবার জন্য সরকারকে অনুরোধ করছি এবং এখানে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবে আনা হয়েছে---তাকে সমর্থন করছি।

6-10—6-20 p.m.]

**Shri Sukumar Bandyopadhyay :**

াননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তারজন্য যে ন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে দুএকটা কথা বলতে চাই। মাননীয় পাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আলোর দিকও আছে অন্ধকারের দিকও আছে, াফল্যের জন্য আনন্দ আছে এবং অসাফল্যের জন্য বেদনা আছে। স্বাভাবিক ভাবে আমরা খন গণতন্ত্রকে স্বীকার করে নিয়েছি এই কাঠামো এবং পদ্ধতিকে স্বীকার করে নিয়েছি খন স্বাভাবিকভাবে সরকারের কার্য্যকলাপ সম্পর্কে বলা হয়ে থাকে। সোভিয়েত দেশে । বলকান দেশে এবং অন্যান্য দেশেও সরকারের সাফল্যের ছবি রাখা হয়, কৃষিক্ষেত্রে ারা কি উন্নতি করেছে, শিল্পক্ষেত্রে কি কি হয়েছে, শ্রমিকদের জন্য কি কি সরকার রেছেন ইত্যাদি। রাশিয়ান বিপ্লবের ১৫ বৎসর আগে কি হয়েছে, ৫০ বছর পরে কি য়েছে তারা তার ইতিহাস দেন। এবং স্বাভাবিকভাবেই আমাদের এই সরকার বিগত বৎসরে কি কি কাজ করেছেন সেই কাজ সম্পর্কে বলা হয়েছে, এবং আমি মনে করি টা এতিহাসিক কিছু নয় তবে সাফল্যের একটা দিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত ৫ বৎসরে গ্রামে বৈদ্যুতিকরনের ক্ষেত্রে যা হয় নি বিগত ২ বৎসরে তা হয়েছে তা আমরা ারণ করতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি ক্ষেত্রের উন্নতির জন্য যে বিভিন্ন ল প্রকল্প গ্রহণ করা হয়েছে বিগত ২৫ বৎসরের ইতিহাসে তা হয় নি, এবং ২ বৎসরে । হয়েছে তারজন্য আমরা গর্ব অনুভব করতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের াকল্প অনুগামীরা বিপ্লবের ডাণ্ডা ঘোরাবেন কিন্তু তারা এভাবে কোন দিন চিন্তা করেননি, । কোন বৃহৎ মালিক গোষ্ঠী সে মালিক গোষ্ঠীর বিরুদ্ধে আইন প্রয়োগ করে কারখানা ালাবার ক্ষমতা কোন দিনই তারা চিন্তা করেননি যা মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় করেছেন। াননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে সরকার এখন আছেন তারা দেখিয়েছেন স্যাক্সবি ফার্মের ৎপাদন ২ লক্ষ থেকে ৩০ লক্ষ বাড়িয়েছেন। দুর্গাপুর ক্যামিকেলস্ এ ৮ লক্ষ টাকা াকে উৎপাদন কি ভাবে ৬০ লক্ষ টাকা করা যায় তা দেখিয়েছেন। এবং সেই সঙ্গে সঙ্গে নী, মালিকদের কথা বলেছেন, একচেটিয়া পুঁজিবাদের কথা বলেছেন। আমাদের াননীয় সি, পি, আই, বন্ধুরা তারা একচেটিয়া পুঁজিবাদী ধনী গোষ্ঠীর স্বার্থকে ক্ষুন্ন করবার ন্য যে কর্মপন্থা গ্রহণের চেষ্টা করা হচ্ছে দুঃখের কথা সত্যের স্বীকৃতি সি, পি, আই, ন্ধুদের কাছ থেকে বা আর, এস, পি, বন্ধুদের কাছ থেকে এলনা। যে সময় সরকার খন শ্রমিকদের আন্দোলনে আছেন, বা বলিষ্ঠভাবে দাড়িয়ে কম্বু কন্ঠে ঘোষণা করেছেন বং স্বীকৃতি দিয়েছেন এই সরকার সে সময় তাঁদের কাছ থেকে কোন স্বীকৃতি পেল না। ামরা দেখেছি রাজ্যের শিল্প শ্রমিক যাঁরা আছেন তাঁরা বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন ভাবে সংগ্রামের ন্য এগিয়েছেন পূর্ণভাবে এই সরকার তাঁদের পথে দাঁড়িয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, াই সঙ্গে সঙ্গে স্বাস্থ্যের উন্নতি হয়েছে এবং আরও অনেক কিছুর উন্নতি হয়েছে। স্যার, ই হোল আলোর দিক। আবার অন্ধকারের দিকও আছে। খাদ্য নিয়ে কথা বলতে য়ে সেখানে প্রায় জ্যোতি বসুর ঢংএ কেন্দ্রকে দোষারোপ করেছেন। নিজের দায়িত্ব ালন না করে, নিজের সংগ্রহ নীতি ব্যর্থ হয়েছে সেখানে কেন্দ্র করলোনা--- কন্দ্র করলোনা লে রাজ্যপাল মহাশয় বারবার উল্লেখ করেছেন। মন্ত্রীকে কিছু বলতে পারেননা, কিন্তু িভিন্ন দিক থেকে পশ্চিমবাংলার কি চেষ্টা করেছে যে কেন্দ্রের কাছ থেকে উপযুক্ত হানুভূতি নেই? প্রোকিওরমেন্টের দিক থেকে আজকে হরিয়ানা যেখানে এগিয়ে থাকে, াঞ্জাব, উত্তরপ্রদেশ যেখানে এগিয়ে থাকতে পারে আমরা সেখানে এগিয়ে থাকতে পারি না। ামাদের খাদ্যমন্ত্রী প্রফুল্লকান্তি ঘোষ মহাশয়---খাদ্যকান্তি---খাদ্যসংগ্রহ করতে পারেননি। াবং রাজ্যপাল সেই সংগ্রহের কথা ভালোভাবে বলতে পারবেন এটা আমরা চেয়েছিলাম। কিন্তু খাদ্যকান্তির বক্তৃতায় তা ছিল না। খাদ্য সংগ্রহ ভালোভাবে তিনি করতে পারেননি। াননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্পক্ষেত্রে কথা যদি আলোচনা করি তাহলে দেখবো যে সদিকটাও অন্ধকার। ঐ সেই ছোট বেলায় সিনেমা দেখেছিলাম দিল্লীকা লাড্ডু দেখো, কলকাতা কা পুরী দেখো। তাই আমরা দেখতে পাই তিনি পুরুলিয়ায় সিমেন্ট কারখানার

সব কথা যে সব বলেছেন তা রাজ্যপালের ভাষণে রয়েছে। কিন্তু শিল্পক্ষেত্রে কোন উন্নতি পরিলক্ষিত হয়নি এটা হোল অন্ধকারের দিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাংলা ভাষা সরকারী কাজে ব্যবহার করা গেলনা এটা হল একটা বেদনার দিক। আমি সরকারকে গত ২ বৎসর ধরে বার বার বলে এসেছি আজও আনন্দবাজার পত্রিকায় আমরা দেখলাম যে, বিহারের মুখ্যমন্ত্রী বাংলাভাষার উপযুক্ত মর্য্যাদার কথা বলেছেন। একটা আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন পুরুষ মুজিবুর রহমন তিনিও সমস্ত কিছুই বাংলা ভাষায় চালু করেছেন। অথচ এই মহামান্য সরকারের মন্ত্রীরা বাংলাভাষার কথা বলেন তার কিছু হ'ল না। রাজ্যপাল যে ভাষণ দিলেন তাতে বাংলাভাষার কথা একটাও বললেন না। স্যার, কয়লা শিল্পকে বাদ দিয়ে আজ সভ্যতা অচল। বিহারে কোল সেল চালু করা হয়েছে সেখানে ডাইরেকটার অফ এ্যাডমিনিস্ট্রেশান্ অফিসার নিয়োগ করা হয়েছে। তা নিয়োগ করে কয়লার উৎপাদন কয়লার সমস্ত কিছু নিয়ন্ত্রন রাজ্য সরকারের মাধ্যমেই করছেন। আর আমাদের পশ্চিমবাংলায় শুধু হতাশা। আজকে রানীগঞ্জে কয়লা রয়েছে। সেখানে হাজার হাজার বাহিরের ছেলে ঢুকছে। কয়লার উৎপাদন কি হচ্ছে তার হিসাব সরকার রাখেন না। কয়লা থেকে যে কোটি কোটি টাকা রয়েলটি আসে তা আসছে না। আজও ৩৫ কোটি টাকা রয়েলটি বাকি আছে।

আজকে আমরা তাই বলতে চাই এই রাজ্যপালের ভাষণের মধ্যে আরও অনেক কিছু থাকা উচিত ছিল। পশ্চিমবঙ্গে যে কৃষি শ্রমিক রয়েছে তারা হচ্ছে ৮০ লক্ষ এবং দিন মজুরের সংখ্যা এক কোটির মতো এবং তাদের সম্পর্কে রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। সেই গফুর এবং মহেশের কথা স্মরণ করুন। আমিনার চোখে জল দেখে ক্ষুধার্ত মাহেশ তাকিয়ে আছে, পশ্চিমবঙ্গেও এই অবস্থা হচ্ছে। প্রগতিশীল সরকারের রাজ্যপালের ভাষণে তার উল্লেখ থাকা উচিত ছিল। আমার তাই দুঃখ হচ্ছে এবং এই দুঃখ এবং বেদনা নিয়ে রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি।

জয়হিন্দ।

**Shri Tuhin Kumar Samanta:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ আমার কাছে হতাশার মধ্যে সতর্কীকরণ। রাজ্যপালের উপরওয়ালা রাষ্ট্রপতি তিনি কিছু দিন আগে প্রেস স্টেটমেন্ট করেছিলেন কালোবাজারীদের ধরতে হবে। শুনলে হাসি পায়। সরকারের যিনি প্রধান, ভারতবর্ষের প্রধান তিনি বলছেন কালোবাজারীকে ধরতে হবে। ধরবে কে? আজকে আমরাও তাই রাজ্যপালের ভাষণের বিভিন্ন দিক থেকে বিচার করতে পারি---সুখ দুঃখ, হতাশা সমস্ত কিছু। তাই সব দিক থেকে বিবেচনা করে সমর্থন করছি। কিন্তু কয়েকটা কথা না বলে পারছি না। আজকে যে ষড়যন্ত্র এবং চক্রান্ত পশ্চিমবঙ্গকে ঘিরে রয়েছে তার কথা রাজ্যপালের ভাষণে নেই। রাষ্ট্রপতি বলতে পারেন চোরাকারবারী, মজুতদার, মুনফাখোরদের ধরতে হবে। রাজ্যপালও তাই বলবেন। সংগ্রহনীতির উপর তিনি কেন্দ্রকে দায়ী করেছেন। আমি জানি না সংগ্রহ নীতি কার মাথা থেকে বেরিয়েছিল, কিন্তু আমি বলি সংগ্রহনীতি বা খাদ্যনীতি এটা সম্পূর্ণ ভুল। ধানের দাম বেঁধে দিলেন ৭৩ টাকা। সর্বোচ্চ এবং সর্বনিম্ন দাম একই। যে বাড়ীর ফ্লোর এবং ছাদ একই জায়গায় সেখানে কোন মানুষ বাস করতে পারে না। আমরা চালকল রাষ্ট্রীয়করণ করতে প্রথমেই বলেছিলাম। আপনারা রাইস টেক ওভার করেন নি। চালকলগুলির মালিকরা ৭৩ টাকায় ধান কিনতে পারে না। তার কারণ ধান ৭৩ টাকায় পাওয়া যায় না। এই সংগ্রহনীতি নিয়ে একটা গাফিলতি তার ফলে এটা বানচাল হতে বসেছে। এটা চিন্তা করার প্রয়োজন আছে। এর পরিবর্ত্তন ঘটান। কেন্দ্রের কথা রাজ্যপাল বলেছেন খাদ্যের দিক থেকে। কেন্দ্রের ষড়যন্ত্র আছে। কেন্দ্রের এক শ্রেণীর মন্ত্রী এবং অফিসাররা পশ্চিমবঙ্গকে ক্রাস করে দেবার চেষ্টা করছে। এটা বললে আমি অত্যুক্তি করবো না। শিল্পক্ষেত্রে মহারাষ্ট্রে এক্সটেনসান হয়, দুর্গাপুরে হয় না। আজ পর্য্যন্ত বলুন তো কটা শিল্প হয়েছে এখানে। আমরা দেখেছি মহারাষ্ট্রে হয়েছে, মাদ্রাজে হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গে যে সমস্ত হবার কথা ছিল সব চলে

গিয়েছে। দুর্গাপুরে যে আমলারা বসে আছে তারা কেন্দ্রের মন্ত্রী এবং আমলাদের সঙ্গে চক্রান্ত করছে। ধর্মঘটের মধ্যে দিয়ে বা বিভিন্নভাবে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে যাতে নিঃশেষ করে দেওয়া যায় তার চক্রান্ত চলছে।

[ 6-20—6-30 p.m. ]

এটা রাজ্যপালের বোঝা উচিত ছিল জানা উচিত ছিল। আজকে শিল্প ক্ষেত্রে সম্প্রসারণ হলে বেকার সমস্যা হবে না। বেকার সমস্যার পথে যদি কারও প্রথম ও প্রধান দায়িত্ব থাকে তাহলে সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই পরিমাণে সেইভাবে ব্যবস্থা অবলম্বন করছেন না। আইনশৃঙ্খলার ব্যাপারে বিজয়বাবু ঠিকই বলেছেন। এটা সত্য কথা যে আজকে মানুষ উঠতে বসতে চিন্তা করেন যে জুলমবাজীর মধ্যে পড়বে কিনা---কি চাঁদা আদায়ের ক্ষেত্রে কি ট্রেড ইউনিয়নের মধ্যে বিভিন্ন ক্ষেত্রে। শুধু নিজের কথা নিজের কেন্দ্রের কথা চিন্তা করলে হবে না, প্রত্যেক কেন্দ্রের কথা চিন্তা করার প্রয়োজন আছে। একটা ট্রেড ইউনিয়ন আর একটা ট্রেড ইউনিয়নের বিরুদ্ধে আক্রমণ চালায়। এটা কিন্তু যুক্তিসংগত নীতি নয়। কিছু দিন আগে সি, পি, আই বন্ধ এবং বেণ্টারউইচ সাহেব বললেন যে মন্ত্রীরা ট্রেড ইউনিয়ন করেন। তাহলে কি করে শ্রমিকরা জাসটিস পাবে? এটা পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে বলা হয়েছিল যে কোন মন্ত্রী ট্রেড ইউনিয়ন করতে পারবেন না। কিন্তু দেখতে পাচ্ছি মন্ত্রীরা ট্রেড ইউনিয়ন করছেন। আমরা দেখতে পাচ্ছি সুষ্ঠু পরিবেশ নেই সুষম বন্টন নেই। আমরা আজকে লক্ষ্য করছি যে এখানে রুল অব ল নেই আছে রুল অব মিনিস্টারস। একথা বলার অধিকার আমাদের আছে। নিশ্চয় ডেভেলপমেন্ট হচ্ছে কৃষিক্ষেত্রে ডেভেলপমেণ্ট হচ্ছে---কৃষির উন্নতির জন্য বিভিন্ন প্রকার চেষ্টা চলছে। কিন্তু আমরা লক্ষ্য করছি বিশেষ বিশেষ জায়গায় সেই উন্নয়নমূলক কাজের প্রতি বিশেষ আগ্রহ দেখতে পাচ্ছি না। এটা কেন হবে? পশ্চিমবাংলার সমস্ত সাধারণ মানুষ অনুন্নত এলাকার সাধারণ মানুষ উন্নতি চায়। শিক্ষার কথা বলা হয়েছে। শিক্ষা বলতে কিছু আছে একথা আমি মানতে রাজী নই। সারের কথা---উৎপাদন বৃদ্ধির জন্য সরকার আজকে সার দিতে পারে না। অন্য কোন সুসভ্য দেশ হলে সরকার পদত্যাগ করতেন হয়তো। চাষীরা আজকে উৎপাদন করতে চায়, ধান প্রডাকসন করতে চায় কিন্তু তারা না পায় সময়মত বীজ না পায় কিছু, সার তো পায়ই না। এই অসহনীয় অবস্থার মধ্যে রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাচ্ছি, সমর্থন করছি। রাজ্যপাল বলেছেন সতর্ক হওয়ার প্রয়োজন আছে, আমিও মন্ত্রীসভার কাছে সেই কথা বলে এই সমস্ত কথা ভাল করে বিবেচনা করে দেখবার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করি। আমি স্বীকার করি রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেটা গত ২ বছরের এই সরকারের একটা ইতিহাস। আমি স্বীকার করি যে গত দু বছরে পশ্চিমবাংলার মাঠে ঘাটে পথে প্রান্তরে অনেক উন্নয়নমূলক কাজ হয়েছে যা অনেক বছর থেকে হয় নি। পশ্চিমবাংলার মানুষের আশাকে রূপায়িত করবার জন্য গত দু বছরে এই সরকার অনেক নূতন আলো দেখিয়েছেন। স্বীকার করি গত দু বছরে অনেক ভাল ভাল আইন হয়েছে। পশ্চিমবাংলার মানুষ আমাদের ভোট দিয়ে নির্বাচিত করেছিলেন। তাদের কথা বলতে গিয়ে আমরা সমাজতন্ত্রের কথা কয়েক হাজার বার উচ্চারণ করেছি। সমাজতন্ত্রের নামে শপথ নিয়ে আমরা অনেক ভাল ভাল আইন করেছি একথা স্বীকার করি। কিন্তু লাভ কি হোল? অনেক ভাল কাজ হোল অনেক ভাল আইন হোল। কিন্তু ফল কি হোল? আমরা যদি একটু চিন্তা করি তাহলে বুঝতে পারবো যে ভাল আইন করা সত্ত্বেও কাজ কিছু হয়নি। এই বিধানসভায় আমরা অনেক ভাল আইন পাশ করেছি--কিন্তু কার্য ক্ষেত্রে গিয়ে দেখি তার কোন ফলই জনসাধারণ পায়নি। আমি মন্ত্রীসভাকে জিজ্ঞাসা করি আপনার মাধ্যমে যে যেসব আইন করা হয়েছে সেগুলি কার্য ক্ষেত্রে প্রয়োগ

করা হয়নি। কারণ যে সব অফিসারদের এই আইন প্রয়োগ করার ক্ষমতা আছে সেই সব অফিসাররা এই বিধানসভায় আইন পাশ করা সত্ত্বেও তাকে লাথি মেরে দূরে ফেলে বাংলার জনগণের উপর অত্যাচারের রথ ঠিকভাবে চালিয়ে যাচ্ছে। তাই বলছি যে এমন আইন করবেন না যে আইন আপনারা মানাতে পারবেন না। যে আইন দরকার যে কোন মূল্যে সেই আইন পালন করাতে হবে। এ যদি না হয় যত ভাল আইন করুন না কেন সেই আইন দিয়ে কোন ভাল কাজ হবে না। আজকে আমরা কি দেখছি? আমরা দেখছি পশ্চিমবাংলার মানুষ অনেক আশা ভরসা নিয়ে দুমুঠো খেতে পাবে এই আশা নিয়ে আমাদের এখানে পাঠিয়েছিল।

আজকে আমরা কি দেখছি? আমরা দেখছি পশ্চিমবাংলার মানুষ অনেক আশা আকাঙ্খা নিয়ে দুবেলা দুমুঠো খাবার জন্য আমাদের পাঠিয়েছিলেন। কিন্তু আজকে পশ্চিমবাংলার দিকে দিকে হাহাকার, হা অন্ন হা অন্ন করে পশ্চিমবাংলার মানুষ আকাশ বাতাস বিদীর্ণ করে দিচ্ছে। আমরা গ্রামাঞ্চলের নির্বাচিত প্রতিনিধি, আমরা যখন গ্রামে ঘুরতে যাই, গ্রামের মা, ভায়েরা আমাদের কাছে এসে বলে আমরা খেতে পাচ্ছি না। আমরা যখন দেখি একটি মায়ের সামনে ক্ষুধার্ত সন্তান আমাকে দুমুঠো অন্ন দাও অন্ন দাও বলে কাঁদতে থাকে, যখন দেখি সেই মা আমাদের সামনে এসে বলেন আমাদের খেতে দেবার আশাতেই ভোট দিয়েছিলাম---আমার ছেলে মেয়েদের খাবার পাওয়া যায় নি, তখন আমরা তাদের কি উত্তর দেব? তখন তো এই কথা বললে হবে না যে মাঠে এতগুলো ডিপ টিউবওয়েল বসিয়ে দিয়েছি ঐ দেখ তোমাদের গ্রামে স্কুল করে দিয়েছি, ঐ দেখ পশ্চিম-বাংলায় ৪৩ হাজার লোককে চাকরি দিয়েছি---এই কথা বললে সে আর ভোট দেবে? কখনই দেবে না। আজকে এই কথা পরিষ্কার করে জানা দরকার যে পৃথিবীর যে দেশেই বিপ্লব হয়েছে, সেই বিপ্লবের অন্যতম প্রধান কারণ হয়েছে খাদ্য সমস্যা---এই কথা স্বীকার করলে নিশ্চয় অত্যুক্তি হবে না---প্রফুল্ল সেনের সরকার কিছু কাজ করেনি? অনেক ভাল ভাল কাজ করা সত্ত্বেও খাদ্যাভাবের জন্য প্রফুল্ল সেনের সরকারকে হঠে যেতে হয়েছে পশ্চিমবাংলা থেকে। এই কথা নিশ্চয় দেখেছেন যুক্তফ্রন্ট সরকারকে যেসব কারণের জন্য হঠে যেতে হয়েছে তার মধ্যে খাদ্য সমস্যাই বড় সমস্যা ছিল, অথচ আমরা বুঝতে পারছি না এই সরকার দেওয়ালের লিখন কেন পড়তে পারছেন না। আজকে গ্রামের দিকে দিকে হাহাকার, অথচ এই সরকার খাদ্য সমস্যার সমাধানের জন্য যথোপযুক্ত ব্যবস্থা করছেন না। আমরা অস্ট্রেলিয়া, কানাডার কথা জানি। অস্ট্রেলিয়া, কানাডা কৃষি ভিত্তিক দেশ। আমাদের ভারতবর্ষ এবং পশ্চিমবাংলা কৃষি ভিত্তিক দেশ। অস্ট্রেলিয়া, কানাডা যদি কৃষি ভিত্তিক দেশ হয়ে তাদের সমস্যার সমাধান তারা করে থাকতে পারে, আমাদের ভারতবর্ষ, পশ্চিমবাংলাও কৃষি ভিত্তিক দেশ হয়ে এই খাদ্য সমস্যার সমাধান করতে পারব না---এই ব্যাপারে আমার দুটি কংক্রিট প্রস্তাব আছে। সেটা হচ্ছে এই, ৩ বছর আপনারা প্রতিজ্ঞা করুন যে খাবারের উপর অন্য কোন জিনিস হতে পারে না। আজকে খাদ্য সমস্যার সমাধান না করলে---মানুষের বাঁচবার অধিকার যদি না থাকে তাহলে কোন কিছুতে ওদের সেই চাহিদা পূর্ণ করা যাবে না। তাই আজকে বলছি ৩ বছর আপনারা প্রতিজ্ঞা করুন অন্য কোন কাজ করব না, শুধু কৃষির উন্নয়ন করবো, শুধু খাদ্য ফলাবো, শুধু খাদ্য ফলাতে গিয়ে যে ইনডাস্ট্রি দরকার, এগ্রো-বেস্ড ইণ্ডাষ্ট্রি শুধু করবো এবং এগ্রো-বেস্ড ইণ্ডাষ্ট্রি করতে গিয়ে গ্রামের উন্নয়নের জন্য যে রাস্তা দরকার হবে চাষীদের ধান, উৎপাদন ফসল নিয়ে যাবার জন্য, শুধু সেইটুকু রাস্তাই করা হবে, অন্য কোন রাস্তা করা হবে না---কলকাতার সি. এম. ডি. এ. প্রকল্পের জন্য কয়েক শত কোটি টাকা যতই খরচ করুন না কেন, তাতে কিন্তু পশ্চিমবাংলার ক্ষুধার্ত মানুষদের পেটে অন্ন আসবে না, এটা পরিষ্কার করে জানা দরকার। তাই আমি বলছি কৃষির উন্নতির জন্য এগ্রো-বেস্ড ইণ্ডাষ্ট্রি করে তার জন্য শুধু যেটুকু রাস্তা ঘাট করা দরকার, সেইটুকু করুন তাহলে অনেক কাজ হবে, তা নাহলে পশ্চিমবাংলার ক্ষুধার্ত মানুষ আমাদের কখনই বরদাস্ত করবে না। এই কথা বলে আমি আমার ভাষণ শেষ করছি।

জয়হিন্দ।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। কেন সমর্থন করতে পারছি না, কংগ্রেস বেঞ্চের সব বক্তাই সেটা বলে গেছেন। তাদের বক্তব্যের কারণগুলি একসঙ্গে জড়ো করলে বোঝা যাবে যে কেন এই ভাষণ সমর্থনযোগ্য নয়। আমি তাই কেন সমর্থনযোগ্য নয় অন্য একটি কথা বলতে চাই। এই দুর্নীতি, ঘুষ, ইত্যাদি অনেক কথা শুনলাম--- এগুলি সম্পর্কে আপনারা নিজেরাই নিজেদের বিচার করবেন। আমি শুধু আপনার সামনে বলতে চাই যে, এই ভাষণ যদি আপনাদের ক্যাবিনেটের সকলেই পরিষ্কারভাবে ইউসড্রোম হয়---সকলে মিলিতভাবে, যুক্তভাবে এটা লিখে থাকতেন তাহলে হয়ত এটা সমর্থনযোগ্য ছিল। কিন্তু আমার এটা মনে হয়েছে যে বিভিন্ন দপ্তরের আমলারা তাদের যে যে কার্য তালিকা পাঠিয়ে দিয়েছেন সেই কার্য তালিকা কিছু চীফ সেক্রেটারি বা সুপারিনটেনডেন্ট অথবা তার হেড ক্লার্ক একটা ড্রাফ্‌ট করে দিয়েছেন, কোন মন্ত্রী মহাশয় দেখে দিয়েছেন এবং সেটা ক্যাবিনেট এ্যাপ্রুভ করেছে। কিন্তু এই রাজ্যপালের ভাষণের মধ্যে পশ্চিম বাংলার সমগ্র চিত্রের একটা রূপরেখা আমরা পাইনি। এখানে গোটা পশ্চিমবঙ্গের একটা রূপরেখা থাকবে আশা করেছিলাম। আর এটা যদি সব রূপরেখা বলতে চান তাহলে আমি বলব যে এই ভাষণ আপনারা আর একবার পড়ে দেখবেন তখন হয়ত আপনারা নিজেরাই একে সমর্থন করবেন না। আমাদের পশ্চিমবাংলার বিশেষ চেহারা এতে নেই। এটা ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য। সমগ্র ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থার একটা চাপ পশ্চিমবঙ্গের উপর পড়েছে এবং সমগ্র ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে আমাদের বাজেট গত বছর, আগামী বছরে সমস্ত কিছু বিচার করতে হবে।

[ 6-30 —6-40 p.m. ]

রাজ্যপালের ভাষণ বিশ্লেষণ করতে গেলে সমগ্র ভারতীয় পটভূমি ছাড়া আমরা ঠিক বিশ্লেষণ করতে পারবো না। এইতো সেদিনের কাগজে দেখছিলাম যে বিশ্বব্যাঙ্কের একটা সমীক্ষাতে বলছে যে মাথাপিছু গড় আয়ের হিসাবে ভারতবর্ষের স্থান হচ্ছে ৯০২তম। পাকিস্থানও আমাদের উপরে। এই যেখানে আমাদের দেশের চিত্র সেখানে পশ্চিমবাংলায় রাজ্যপালের ভাষণ যেটা আমাদের আগামী বছরের নীতি নির্ধারণের ক্ষেত্রে সেটা নিশ্চয় আরো অনেক গভীরতর ও বিস্তৃততর হওয়া উচিত ছিল এবং আরো অনেক সুচিন্তিতভাবে রাখা উচিত ছিল। তবে আমরা মনে করি কেন্দ্রের কতকগুলি নীতি আমাদের পশ্চিম-বাংলার অগ্রগতিকে বাধা দিচ্ছে। তাহলে কেন্দ্রের সেই নীতিগুলি পাল্টানোর জন্য পশ্চিম-বাংলার কি করণীয় সেগুলি আমাদের বলা প্রয়োজন ছিল। আমাদের বলা প্রয়োজন ছিল পশ্চিমবাংলার জনসাধারণ যে পি, ডি, এ, তৈরী করেছে সেই পি, ডি, এ'র কাজ হচ্ছে একটা গণ আন্দোলন তৈরি করা যাতে কেন্দ্রের এই জনবিরোধী নীতিগুলি পাল্টানো যায়, তা নাহলে পশ্চিমবাংলার উন্নতি করা যাবে না। আমাদের বলার প্রয়োজন ছিল যে, যদি কেন্দ্রীয় সরকারের এই নীতিগুলি আমরা পাল্টাতে না পারি তাহলে এই কাঠামোর ভেতরে পশ্চিমবাংলার পুনর্গঠন আমরা এইটুকু করতে পারবো, তারচেয়ে বেশী করতে পারবো না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেটার সম্পর্কে একটা জায়গায় উল্লেখ আছে। তিন নম্বর প্যারাতে বলা হয়েছে যে খাদ্যনীতি অনেকটা বিফল হয়েছে কেন্দ্রের জন্য। স্যার, কেন্দ্রই তার জবাব দেবেন। আজকের যুগান্তরেই দেখছিলাম একটু একটু করে উত্তর তারা দিচ্ছেন। তারা বলছেন, পৃথিবীর নানান দেশে খাদ্যের দাম বৃদ্ধি হয়েছে, ভারতবর্ষেও সেই কারণে দাম বৃদ্ধি হয়েছে। স্যার, পৃথিবীর সব দেশে যে হয়নি সেকথা আমাদের নেতা বিশ্বনাথবাবু আগেই বলে গেছেন। আর শুধু যদি ধনতান্ত্রিক দেশগুলিকেই আপনারা ধরতে চান, সমাজতান্ত্রিক দেশগুলিকে বাদ দেন, তাহলেও দেখবেন যে, ইংল্যাণ্ডে হয়েছে ৪৩ পারসেন্ট, ফ্রান্সে হয়েছে ১৮ পারসেন্ট, ১০ বছরে আমেরিকাতে হয়েছে ২৩ ভাগ আর ভারতবর্ষে ১৯৬৮-৬৯ সাল পর্য্যন্ত ২০২ পারসেন্ট। চিন্তা করবেন, কিন্তু দুটির মধ্যে তুলনা করতে যাবেন না। নিজেদের আমেরিকার সঙ্গে তুলনা করে আত্মপ্রসাদ লাভ করতে যাবেন না। অর্থনীতির উপর লাগাম ছেড়ে দিয়েছেন আপনারা এটাই হচ্ছে বাস্তব কথা,

লাগাম আর আপনাদের হাতে নেই। তা নাহলে যেখানে ধনতান্ত্রিক দেশগুলির উদাহরণ দেখান সেখানে ভারতবর্ষে বেড়েছে ২০২ পারসেন্ট। আর ১৯৬৮-৬৯ সালের পর থেকে কি হয়েছে? তারপর থেকে প্রতি বছর ৩৮ পারসেন্ট করে বৃদ্ধি পেয়েছে। এ তথ্য আপনাদের রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্টেই আছে। তা যদি হয় তাহলে আপনারা কেমন করে বলেন যে, এই পটভূমি না পাল্টে আপনারা পশ্চিমবঙ্গের অর্থনৈতিক দুর্দশা মোচন করতে চেষ্টা করতে পারেন? কাজেই কেন্দ্রের এই সমস্ত নীতিগুলি বিশ্লেষণ করে তার বিরুদ্ধে লড়াই করা এটাই পি, ডি, এ'র কাজ হওয়া উচিত ছিল। পি, ডি, এ, রক্ষা করা নিয়ে শুধু বক্তৃতা দিলেই হবে না, এই নীতিগুলি বিশ্লেষণ করুন, আসুন, কেন্দ্রের এই নীতিগুলি পাল্টানোর জন্য আমরা সকলে মিলে চেষ্টা করি। আর এটাই একমাত্র কাজ হতে পারে, শর্টকাটে কিছু হবে না। চালাকি করে রাজ্যপালের ভাষণ নিয়ে অমুক করলাম, তমুক করলাম, বললে কিছু হবে না।

স্যার, দাম বৃদ্ধি কেন্দ্রের কি কি নীতির কারণে হয়েছে সেটা আমরা সকলেই জানি। ইরেসপন্সিবল মানি সাপ্লাই কেন হয়েছে সেটা তো ওয়াঞ্চু কমিটির রিপোর্টেই আছে। আপনারা ট্যাক্স আদায় করতে পারেন না, ব্লাক মানি হয়ে যায়। ট্যাক্স ইভেসানে আজকে দেশ ভরে গিয়েছে। যেখানে বড় লোকের উপর ট্যাক্স করবেন না, বড্ড অনিচ্ছা, অথবা ট্যাক্স আদায় করতে পারবেন না ক্ষমতার অভাব, তাহলে তো ব্লাক মানি হবেই। টাকা নিশ্চয় খরচ করতে হবে, আপনাদের নতুন নোটও ছাপাতে হবে, আর নতুন নোট তো সব দেশেই ছাপান হয় কিন্তু খরচটা কি করছেন? সবই তো আনপ্রোডাকটিভ এক্সপেন-ডিচার—৮৩ পারসেন্ট অব দি সেন্ট্রাল গভর্ণমেন্ট এক্সপেনডিচার হোল অনুৎপাদক ব্যয়। এইতো গত দু-তিন বছরের এ্যাভারেজ এক্সপেণ্ডিচার। কেন করছেন আন-প্রডাকটিভ এক্সপেনডিচার? ৪৩ হাজার ছেলেকে চাকরী দিয়েছেন বলছেন, কটা ছেলেকে প্রডাকটিভ এমপ্লয়মেন্ট দিয়েছেন? এগুলি কি সব প্রডাকটিভ এমপ্লয়মেন্ট? আমরা কি জানি না কিভাবে সব হয়েছে? যখন তখন একটা ছেলেকে দল রাখার জন্য চাকরী দিয়েছেন। দেশের অর্থনীতি শাটাডাউন হয়ে যাচ্ছে। এইতো আপনাদের কাজের নমুনা। এই করে কি দেশের অর্থনীতিকে চালু রাখতে পারবেন? এইতো গতবার প্রফুল্লবাবু বলেছিলেন তিনি নাকি ১ লক্ষ ৬০ হাজার সরকারী কর্মচারী বাড়িয়ে গিয়েছিলেন। তাতে কি তিনি রাজত্ব রাখতে পেরেছিলেন অথবা পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছিল কি? ৪৩ হাজার চাকুরী যতই দিয়ে থাকুন এবং সেই চাকরীগুলো মেনলি আনপ্রডাকটিভ লাইনসে হয়েছে, গোপাল দাস নাগ মহাশয় চিন্তা করবেন। সুতরাং আমি বলছি যে আন-প্রডাকটিভ এক্সপেণ্ডিচার বেড়েছে এবং বাড়বার ফলে সেন্ট্রাল গভর্ণমেন্ট টাকার পরিমাণ প্রচণ্ড পরিমাণে বাড়িয়েছে এবং যার ফলে আজকে অর্থনৈতিক বিশৃঙ্খলা বা দাম বৃদ্ধি পেয়েছে। হোডিং প্রফিটিয়ারিং তো হয়েছেই। আর একটা জিনিস হচ্ছে, সমস্ত কাঁচা মাল রপ্তানী করছেন, যা হাতে আসছে, সবই রপ্তানী করছেন, এই কি অবস্থা? আমরা ছোটবেলায় যখন ইংরাজের আমলে বক্তৃতা দিতাম, তখন আমরা কি বলতাম? দেশের রক্ত যদি টেনে নেন তাহলে আপনার শরীর দুর্বল হয়ে পড়বে। ইংরাজ আমাদের দেশ থেকে লোহা, তামা, মাইকা, ম্যাংগানিজ নিয়ে যাচ্ছে, আমাদের দেশ তখন অর্থনৈতিক দিক থেকে দুর্বল হবেনই। ২৬ বছর পরেও আজকে আপনারা লোহা রপ্তানী করছেন, লজ্জার সীমা থাকা উচিত। এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে বলছেন যে আমরা পশ্চিম-বঙ্গের উন্নতি করবো। আজকে লোহা রপ্তানী বন্ধ করুন, চামড়া রপ্তানী বন্ধ করুন, মাইকা রপ্তানী বন্ধ করুন, কপার রপ্তানী বন্ধ করুন। এইসব রপ্তানী বন্ধ না করলে

পশ্চিমবঙ্গের উন্নতি হবে না। এইসব কথা শুনলেও হাসি পায়, বলে যান যতদিন পারেন চালিয়ে যান। দেখুন, একটা জিনিস খেয়াল রাখবেন, এই যে দ্রব্যমূল্য রৃদ্ধিটা, এটা কিন্তু একটা সঙ্কট নয়। আপনাদের রাজ্যপালের ভাষণে আছে যে এটা একটা সঙ্কট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্রব্যমূল্য বৃদ্ধি একটা সঙ্কটের লক্ষণ, সঙ্কটের ছবিমাত্র। অর্থনৈতিক সঙ্কট হচ্ছে আসল সঙ্কট। তার একটা প্রতিচ্ছবি হচ্ছে দ্রব্যমূল্য, বাই ইটসেল্ফ এটা সঙ্কট নয়। আমাদের এখানে অর্থনৈতিক সঙ্কটের রূপ কি? অর্থনৈতিক সঙ্কটের রূপটা হচ্ছে লেবার ইউটিলাইজ্ড হচ্ছে না। জনশক্তিকে আমরা ব্যবহার করতে পারছি না, আমরা তার নাম দিচ্ছি বেকার সমস্যা। আপনারা বলুন যে আমরা জনশক্তিকে ব্যবহার করতে অক্ষম এইভাবে কথা বলুন। এত বেকার আমরা কি করবো, না বলে বলুন এত বড় জনশক্তি কোন দেশে আছে? এই জনশক্তিকে ব্যবহার করা হচ্ছে না। এটা অর্থনৈতিক সঙ্কটের প্রথম দিক। তারপর হচ্ছে কি? আপনাদের লাইসেন্সিং পলিশি প্রায় সম্পূর্ণই ভুল। কি কি জিনিস আপনারা তৈরী করছেন, আমার কাছে একটা হিসাব আছে, হিসাব দিতে গেলে অনেকটা দেরী হয়ে যাবে, মিনিষ্টার অব ফরেন ট্রেড রাজ্য সভায় একটা বক্তৃতা দিয়েছেন, সেটা পড়লেই জানা যাবে। প্রডাকশন অব ফাইন ক্লথ সেটা ১৯৬৯ সাল থেকে ১৯৭১ সালের ভেতর ৪০ পার্সেন্ট বৃদ্ধি হয়েছে এবং প্রডাক্শন অব কোর্স ক্লথ সমান রয়ে গেছে। এটা যেখানে থাকে, সেখানে আপনারা কিছুতেই আমাদের দেশের কাপড়ের অভাব মেটাতে পারবেন না। বিলাস সামগ্রী বাড়ানোতে বিলাস সামগ্রীর উৎপাদন রৃদ্ধিতে এনটায়ার লাইসেন্সিং পলিশি ব্যবহৃত হয়েছে, নন-প্রায়রিটি ইণ্ডাস্ট্রিতে চলে গেছে। সাবানের ক্ষেত্রে কি দেখছি? সিনথেটিক ডিটারজেন্ট, সেইগুলো ৩৮ গুণ বৃদ্ধি পেয়েছে, আর ওয়াসিং সোপ যেগুলো গরীবমানুষ ব্যবহার করে, সেইগুলো তিনগুণ মাত্র বৃদ্ধি পেয়েছে। গাড়ীর উৎপাদন দেখা যাচ্ছে, প্যাসেঞ্জার কার টার্গেট এক্সিড করে গেছে। কমার্সিয়্যাল ভেহিকেল্স বাড়েনি। সিমেন্ট বৃদ্ধি পেয়েছে ৫॥ গুণ কিন্তু রেফ্রিজারেটার বৃদ্ধি পেয়েছে ১৭৪ গুণ। পাট থেকে চিনি হয়, মদ হয়।

[ 6-40—6-50 p.m. ]

আঁখের থেকে চিনির উৎপাদন ২॥ গুণ বৃদ্ধি হয়েছে, কিন্তু মদের উৎপাদন ৮ গুণ বৃদ্ধি হয়েছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জিনিষও লক্ষ্য করছি। এই যে অর্থনৈতিক সঙ্কট, এই অর্থনৈতিক সঙ্কট থেকে দেশে রাজনৈতিক সঙ্কট আসছে। রাজ্যের পর রাজ্যে নিউম্যারিক্যাল মেজরিটি থাকা সত্বেও শাসক পার্টীর হাতে সরকার থাকছে না, ভেঙ্গে যাচ্ছে। এই অর্থনৈতিক সঙ্কট রাজনৈতিক সঙ্কটে পরিণত হচ্ছে। জনসাধারণ থেকে বিভিন্ন রাজ্যে শাসক পার্টী বিচ্ছিন্ন হচ্ছে, দক্ষিণপন্থী এ্যান্টি সোসিয়ালদের দাপট ক্রমশঃ বেড়ে যাচ্ছে। এর ফলে দেখবেন দক্ষিণপন্থী প্রতিক্রিয়া জনসংঘ, স্বতন্ত্র পার্টী, সংগঠন কংগ্রেস শক্তিশালী হচ্ছে। এই অবস্থায় কংগ্রেস পার্টীর একাংশ শিবসেনাদের সঙ্গে বোম্বাইতে মিতালী করছে। আজকে সেপারেটিষ্ট স্লোগান হচ্ছে, অন্ধ্র মুলকী আইন নিয়ে সেপারেট হচ্ছে, নাগাল্যাণ্ডে কি হবে জানিনা। সুতরাং অর্থনৈতিক সঙ্কট সমগ্র ভারতবর্ষের রাজনৈতিক সঙ্কটকে ডেকে নিয়ে আসছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গ বিধানসভায় রাজ্যপালের ভাষণের মধ্যে এইগুলি ঘোষণা করতে হয় এবং করতে হবে। আমি একটা কথা বলি যে রাজ্যপালের ভাষণের উপর যখন পঙ্কজবাবু বললেন তখন ওনারা চুপ করে শুনলেন। পঙ্কজবাবু সমাজতন্ত্রের কথা বলেছেন, উনি বোধ হয় রাজ্যপালের ভাষণের কথা বলেননি। রাজ্যপাল তাঁর ভাষণে একবারও সমাজতন্ত্রের কথা বলেননি। এত বড় পার্টী সমাজতন্ত্র আনবে দেশে অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে একবারও সে কথা বলবার সাহস হয়নি। ডাঃ নাগ কেন বলবেন আমিই বলছি, যে আজকে স্ট্রাকচারাল চেঞ্জেসের কথা বলতে হবে, দীর্ঘস্থায়ী মৌলিক পরিবর্তন আনতে হবে। তার পথ হচ্ছে উৎপাদন বৃদ্ধি। এখন যেমন ধরুন এমবাস্যাডার গাড়ী তৈরী হয় হিন্দ মোটরে, তাহলে এখন এই এম্বাস্যাডার গাড়ীর জন্য তেল লাগবে এবং এটা সরবরাহ করতে হবে, এখন এই তেলের সঙ্কটের জন্য আমাদের আরো বেশী ফরেন এক্সচেঞ্জ চাই আর আরো ফরেন এক্সচেঞ্জের জন্য দেশের কাঁচা মাল রপ্তানী করে পেট্রল আনতে হচ্ছে, কেননা, এম্বাস্যাডার গাড়ী তৈরী হবে, বিড়লার এম্বাস্যাডার গাড়ী চড়া চাই।

(শ্রী আবদুস সাত্তার ঃ---তাহলে কি রাশিয়া থেকে আনা হবে?)

না আমি রাশিয়া থেকে আনবার কথা বলছি না, আমি বলছি কমার্শিয়াল ভেহিকেলস তৈরী করুন। এটা আমার শুধু কথা নয়, এটা আপনাদের নেতাদের কথা, প্ল্যানিং কমিশনের কথা। অবশ্য আপনারা প্ল্যানিং কমিশন কি সেটা বোঝেনও না বা বুঝলেও ন্যাকা সেজে থাকেন। এই প্ল্যান প্রায়রিটি আজকে আপনাদের পাল্টাতে হবে আর নিজেদের সরকারের কাজে একটা ফিসকাল ডিসিপ্লিন আনতে হবে। যে কথা ওয়াংচু কমিটি বলেছেন ট্যাক্স ইভেসনের বিষয়ে সেই সব আজকে এপলাই করতে হবে। আজকে রাজ কমিটির সাজেশন অনুযায়ী এগ্রিক্যাচারাল হোল্ডিং ট্যাক্স করতে হবে এবং পাবলিক ডিস্ট্রিবিউশন সিসেটেম আপনাদের তৈরী করতে হবে। এই গুলিই হচ্ছে স্ট্রাকচারাল চেঞ্জ। সমাজতন্ত্র আপনাদের দ্বারা আসবে সে কথা আমরা বিশ্বাস করিনা, তবে স্ট্রাক-চারাল চেঞ্জ সমাজতন্ত্র নয়। এইগুলি ক্যাপিটালিস্ট সোসাইটিতেও হচ্ছে বা যুদ্ধের সময় এটা হয়, ইংলণ্ডে যুদ্ধের সময় এটা হয়েছে, ফ্রান্সে যুদ্ধের সময় এটা হয়েছে, আমেরিকাতেও এটা হয়েছে। যুদ্ধের সময়ের কথা চিন্তা করেই এখন এগুলি করুন। যদিও আমরা জানি প্ল্যান প্রায়রিটি, লাইসেন্সিং পলিসি এইগুলি আপনাদের হাতে নয়, এই বিষয়ে আপনাদের কোন ক্ষমতা নেই।

এই পারফেকশান-এ রাজ্যপালের যে ভাষণ তা আমি মনে করি সম্পূর্ণ ব্যর্থ। পশ্চিম-বাংলার আগামী ৫ বছরে কি অগ্রগতি হতে যাবে তারজন্য একটি পঞ্চম পরিকল্পনা হবে। আগামী এপ্রিল থেকে এই পঞ্চম পরিকল্পনার কাল সুরু হবে। অথচ এই ভাষণে পঞ্চম পরিকল্পনা সম্বন্ধে কোন কথাই নেই। শুধু বাৎসরিক পরিকল্পনার ১৫০ কোটি টাকা যে খরচ হবে সেই কথা আছে। কিন্তু তা কিসে কিসে খরচ হবে তা জানা গেল না। বোধহয় ক্যাবিনেটে ঠিক করেননি টোটাল প্লান কি? টোটাল প্ল্যান ঠিক হলনা, অথচ ১৫০ কোটি টাকা প্রথম বছরেই খরচ হবে। সামগ্রিকভাবে ৫ বছরের জন্য যদি পরিকল্পনা না থাকে তাহলে কোন্ কোন্ বাবদ খরচ হবে সেকথা বলুন। সমগ্র ভাষণে এসব কথা কিছু নেই এবং এর কোন রূপরেখাও নেই। কেন্দ্রীয় পরিকল্পনার উল্লেখ নেই, রাজ্য পরিকল্পনারও উল্লেখ নেই। কিছুদিন আগে বিভিন্ন জেলায় এম, এল, এ-দের নিয়ে জেলায় জেলায় পরি-কল্পনা বোর্ড হয়েছিল এবং পরিকল্পনাও হয়েছিল। কিন্তু সেই পরিকল্পনাগুলি রূপায়িত হবে কিনা তার উল্লেখ করুন। সমস্ত ভাষণের মধ্যে সেসব কিছু নেই। এই ক্যাবিনেটতো একটা এ্যাড-হক্ ভিত্তিতে চলছে। মিনিসটারদের আমলারা বলছেন এটা করা দরকার তাই তখন করা হচ্ছে। জেলা পরিকল্পনাগুলির কি হল! রাজ্যপালের ভাষণে সেসব কথা বলুন? পঞ্চম পরিকল্পনার উল্লেখ নেই, রাজ্য পরিকল্পনার রূপরেখা নেই, জেলা পরিকল্পনা-গুলির কথা নেই। শুধু এখানে বলা হল ডিপ টিউবওয়েল করা হবে। ডিপ টিউবওয়েল পাঞ্জাবেও অনেক হয়েছে, তারজন্য উৎপাদনও বৃদ্ধি হয়েছে। কিন্তু পাঞ্জাবে বেকার সমস্যা বেড়েছে। কৃষিমজুর আয় সম্পর্কে কেন্দ্রীয় লেবার ডাইরেকটরেট-এর রিপোর্ট পড়লেই সব দেখতে পাবেন। সেজন্য রাজ্যপালের প্রত্যেকটা লাইন যদি একটু দেখেন তাহলে দেখবেন পরিকল্পনার উপর কোন ভরসা নেই। বড় বড় সমাজতান্ত্রিক নেতারা সব ওখানে বসে আছেন কিন্তু তাঁদের ব্যক্তিগত উদ্যোগের উপরেই ভরসা বেশী ফ্রি ট্রেড-এর উপর ভরসা, ইনফ্রা-স্ট্রাকচার-এর উপর ভরসা আছে। অর্থাৎ প্রাইভেট এনটারপ্রিনিওর-এর উপর ভরসা। আমরা রাস্তা-ঘাট করব প্রাইভেট এনটারপ্রিনিওর-রা মুনাফা করবে। এইভাবে আপনাদের সমাজতন্ত্র চলছে এবং রাজ্যপালের ভাষণও সেইভাবে করা হয়েছে। সেল্ফ এমপ্লয়মেন্ট-এর মাধ্যমে সমাজতন্ত্র কোন দেশে হয়েছে। সেল্ফ এমপ্লয়মেন্ট এমন কোন সারপ্লাস জেনারেট করেনা যে সারপ্লাস ক্যাপিটাল ফরমেসন হবে। কিন্তু এসব আপনারা বুঝবেন না। ক্যাপিটাল ফরমেসান সেল্ফ এমপ্লয়মেন্ট-এর দ্বারা হয়না--এটা তাঁদের বোঝান যাবে না। মার্কস, ইন্দিরাগান্ধী, ব্রেজনেভও এঁদের কিছুই বোঝাতে পারবেন না। এঁদের সমাজতন্ত্র সেল্ফ এমপ্লয়মেন্ট-এর মাধ্যমে কেমন করে হবে, এঁদের সোসালিজম বর্ত্তমান লাইসেন্সিং পলিসি-র মাধ্যমে কেমন করে হবে তা দেখার জন্য আমরা কতদিন অপেক্ষা করব?

[ 6-50—7 p.m. ]

**Dr. Gopal Das Nag :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্তমানে সারা ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গেও যে অর্থনৈতিক সঙ্কট চলেছে তারই পরিপ্রেক্ষিতে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে অনেক মাননীয় সদস্য অনেকরকম মতামত প্রকাশ করেছেন। কিছু কিছু অপ্রাসঙ্গিক আলোচনাও হয়েছে, আন্তর্জাতিক প্রশ্নও তোলা হয়েছে, কোন কোন সময় কিছু কিছু হয়ত উত্তাপেরও সৃষ্টি হয়েছে, কিন্তু আমি গত ২ দিন ধরে লক্ষ্য করছি যে এই সঙ্কটের কারণগুলির সুষ্ঠু বিশ্লেষণ অথবা এই সঙ্কট থেকে মুক্তি পাওয়ার কোন পথ নির্ধারণের বিষয়ে কোন মাননীয় সদস্য বিশেষ গুরুত্ব দেননি। আমি জানি যে পার্লামেন্টারী ডেমোক্রাসিতে যেখানে বিভিন্ন রাজনৈতিক দলের সদস্যরা আসেন সেখানে এইরকম ধরণের একটা গুরুত্বপূর্ণ বিষয় বস্তুর উপর সদস্যদের মতভেদ থাকা স্বাভাবিক বিশেষ করে যখন আমরা বিভিন্ন রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে সমস্ত বিষয়টা বিচার বিবেচনা করি। আমি পি. ডি. এ. সম্বন্ধে কোন প্রশ্নে নিজেকে জড়িত করতে চাইনা, কারণ আমি নিজে মনে করি যে পি. ডি. এ. থাকবে কি থাকবে না এটা নির্ভর করবে শুধু কংগ্রেস এবং পি. ডি. এ'র অন্যা শরিক সি. পি. আই. সদস্যদের মর্জির বা ইচ্ছার উপর নয়, এটা আরো পারিপার্শ্বিক বিরাট অবস্থা বিরাট জনমতের উপর নির্ভর করবে। সুতরাং কেবলমাত্র রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে পি. ডিএ. ভেঙ্গে যাবে এ দুর্ভাবনা আমার নেই। ১৭ দফা কার্যসূচীর কথা এখানে বারবার উল্লেখ করা হয়েছে। আমি এই সভায় আসার আগে চেষ্টা করেছি সেই কার্যসূচীর একটা খসড়া সংগ্রহ করতে, কিন্তু কোথাও পেলাম না। যাই হোক, আমার নিজের ধারণা ১৭ দফা কার্যসূচীর মধ্যে যা কিছু বলা হয়ে থাকুক সেটা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের সামগ্রিক স্বার্থে বলা হয়েছিল, বিশেষ করে পশ্চিমবঙ্গের দরিদ্রতর যে অংশ তাদের স্বার্থের দিকে নজর রেখে এই ১৭ দফা কার্যসূচী করা হয়েছিল। সুতরাং ১৭ দফা কার্যসূচী আমার সামনে না থাকলেও পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বার্থ কিসে রক্ষিত হবে, তার স্বার্থ কোথায় সেগুলি আমরা জানি। সেই পরিপ্রেক্ষিতে এটা আলোচনা করা যেতে পারে। আমি কোনরূপ রাজনৈতিক বিতর্কে যাচ্ছিনা এবং হরশঙ্করবাবু যে সমস্ত অর্থনীতির খুব শক্ত শক্ত প্রশ্ন তুলেছেন তার মধ্যে আমার প্রবেশ করবার সামর্থ্যও নেই, আমি শুধু একটা কথা বলছি যে রাজ্যপালের ভাষণের বিশ্লেষণে হরশঙ্করবাবুর একটা মন্তব্য নিশ্চয়ই আংশিক সত্য যে ভাষণে যে ছবিটা ইনটিগ্রেটেড ওয়েতে যেভাবে প্রোজেকটেড হওয়া উচিত বা সরকারের সামগ্রিক চিন্তাটা যেভাবে প্রোজেকটেড হওয়া উচিত বা যেটা তিনি আশা করেছিলেন সেটা নেই।

আমার দুটি জিনিস আপাতদৃষ্টিতে মনে হচ্ছে এবং তারমধ্যে একটি হচ্ছে একটা ট্রাডিসন, একটা প্যাটার্ন আছে এবং সেই প্যাটার্নটাই এখানে ফলো করা হয়েছে। দ্বিতীয় কারণ মনে হচ্ছে ভাষণটা আমাদের প্রয়োজনের তুলনায় অথবা হরশঙ্করবাবুর যে হাই এক্সপেকটেসন ছিল তার তুলনায় এটা ব্রিফ। আমি যে ট্রাডিসনের কথা উল্লেখ করেছি সেই ট্রাডিসন থেকে ইউনাইটেড ফ্রন্ট গভর্ণমেন্ট যখন এখানে ছিল তাঁরাও কিন্তু মুক্ত ছিলেননা। এই ট্রাডিসনই আমরা তখন দেখেছিলাম। তবে ইনটিগ্রেটেড ওয়েতে যে প্রোজেকসন হয়নি সেটা সংশোধন করা উচিত এবং আমি সাত্তার সাহেবকে বলেছি এটা আমাদের দেখা উচিত। আমি বলব এই ভাষণের প্রকৃত মূল্যায়ণ করতে গেলে হরশঙ্করবাবু অর্থনীতির যে সমস্ত তথ্য দিয়েছেন তাতে হবেনা, এর প্রকৃত মূল্যায়ণ করতে গেলে এই ভাষণের মধ্যে যে কথা আছে তার গভীরে প্রবেশ করে এর মূল্যায়ণ করা উচিত এবং সেটাই যথার্থ হবে। আমি এবারে রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে আমার অপজিট বেঞ্চের সমস্ত সদস্য বিশেষকরে হরশঙ্করবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। ৪২ নম্বর পরিচ্ছেদে রাজ্যপাল বলেছেন আমি এই ভাষণে কি বলেছি। তিনি এখানে বলছেন,

"I have endeavoured to provide you in bare outline the many cares and concerns of my Government and the directions in which we are marching forward."

গভর্ণমেন্টের উদ্বেগ এবং অস্বস্তির বেয়ার আউটলাইন এখানে দিয়েছেন এবং সেই অস্বস্তি এবং উদ্বেগ থেকে মুক্তি পাবার জন্য সরকার কোন পথে যাবে তার ইঙ্গিত দিয়েছেন। এর

মূল্যায়ন করতে গেলে হরশঙ্করবাবু তাঁর নিজের কষ্টি পাথরে করতে পারেন, বিজয়বাবু তাঁর কষ্টি পাথরে করতে পারেন, পঙ্কজবাবু তাঁর কষ্টি পাথরে করতে পারেন, তুহিনবাবু তাঁর কষ্টি পাথরে করতে পারেন কিন্তু কেয়ার্স এ্যাণ্ড কনসার্নস্ যেকথা বেয়ার আউটলাইনে বলা হয়েছে সেখানে পশ্চিমবাংলার সামগ্রিক সমস্যার কথা বলা হয়েছে কিনা বা পশ্চিমবাংলার সাধারণ মানুষ যেভাবে বিপর্যস্ত হচ্ছে, অর্থনৈতিক সঙ্কটে পড়েছে সেটা আছে কিনা সেটা বিচারের উপর নির্ভর করবে। এটা ঠিক বহু কথা বলা হয়নি যে সমস্ত কথা বলা যেতে পারত এবং সেগুলি বললে আমরা খুসী হতাম। তবে প্রিন্সিপ্যাল কেয়ার্স এ্যাণ্ড কনসার্নস্ যেটা গভর্ণমেণ্টের হয়েছে, অর্থনৈতিক পরিপ্রেক্ষিতে সাধারণ মানুষের যে হয়রানি হচ্ছে সেকথা এখানে উল্লেখ করা আছে কিনা সেটা বিবেচনা করুন। এই প্রসঙ্গে আমি একটার পর একটা বলতে চাইনা। প্যারা থ্রি তিনি এই বলে আরম্ভ করেছেন,

"West Bengal, like the rest of the country, is passing through a difficult phase, and my Government is deeply concerned over the distress amongst our people caused by the scarcity and soaring prices of essential commodities."

এখানে কি মূল্যবৃদ্ধির কথা নেই? তারপর তিনি বলেছেন,

"Shortage of food and the high prices of essential commodities are uppermost in our mind."

তারপর ২-এর পাতায় তিনি বলেছেন,

"Unfortunately there has been simultaneous sharp rise in the prices of all other essential commodities including edible oils throughout the country. This has had a serious impact on this State which is heavily deficit in almost all essential articles of consumption."

প্রত্যেকটা কেয়ার্স এ্যাণ্ড কনসার্নস্ এখানে যা রয়েছে প্রত্যেকটি কথায় দেখবেন সাধারণ মানুষের যে নিগ্রহ, যে অসুবিধা তার পূর্ণ ইঙ্গিত রাজ্যপাল এখানে দিয়েছেন। এই কেয়ার্স এ্যাণ্ড কনসার্নস্ সম্বন্ধে আপনারা যদি সন্তুষ্ট হন তাহলে দেখবেন মাননীয় সদস্য তুহিনবাবু, পঙ্কজবাবু এবং হরশঙ্করবাবু সাধারণ মানুষের দুঃখদুর্দশার কথা যা বললেন তার প্রতিটি কথা এখানে রয়েছে, সেখানে কোনরকম মতভেদ নেই, এবং মতভেদের কোন সুযোগ আছে বলে আমি মনে করছিনা। তারপর আজকে সাধারণ মানুষ জিনিসপত্রের মূল্যবৃদ্ধির জন্য বিপর্যস্ত হচ্ছে সেকথাও আছে।

[7—7-10 p m.]

পশ্চিমবাংলায় এসেনসিয়্যাল কমোডিটিজ পাওয়া যাচ্ছে না, রাজ্যপাল সেটা স্বীকার করেছেন, তার কি আপনি বিরোধিতা করছেন? তা যদি করে থাকেন তাহলে আপনি কোন্ দেশের সমস্যার কথা এখানে আলোচনা করছেন আমি বুঝতে পারছি না। রাজ্যপালের ভাষণের কোন্ অংশকে আপনি সমর্থন করতে পারছেন না? কেয়ার্স এণ্ড কনসার্নস্ অংশকে আপনি সমর্থন করতে পারছেন না? তা যদি বলেন যে না আমি তা পারছি, যদি বলেন রাজ্যপাল যে বলেছেন কেয়ার্স এণ্ড কনসার্নসের যে বেয়ারস্ আউট লাইন দিয়েছেন তা আমি সমর্থন করছি, দেশে জিনিসপত্রের দাম বৃদ্ধি হওয়ার জন্য মানুষের সঙ্কট সৃষ্টি হচ্ছে সেটা আমি স্বীকার করছি---আজকে খাদ্যের সঙ্কট দেখা দিয়েছে রাজ্যপাল সে কথা স্বীকার করেছেন। আমি পড়ে দিচ্ছি দেখুন,

"and while it will remain unremitting in its efforts, it also looks forward, as always to the constructive and timely support of the people."

জনসাধারণের উপর আজকে নির্ভর করছেন। বলছেন যে জনসাধারণ আমার সরকারকে সাহায্য করুক এই সঙ্কট থেকে মুক্তি পাবার জন্য। এই কেয়ার্স এণ্ড কনসার্নস্কে কি আপনি সমর্থন করতে পারছেন না? আপনি নিশ্চয়ই পারছেন। আপনি আমাকে অনুযোগ করেছিলেন, আমার বিরুদ্ধে অভিযোগ করেছিলেন যে রাজ্যপালের ভাষণ আমি পড়ি নি।

রাজ্যপালের ভাষণ আমি দাগ দিয়ে পড়েছি। কেয়ার্স এণ্ড কনসার্নে আমার মনে হয় কোন সদস্য তিনি যে পার্টিরই হোন, বেণ্টারউইচ সাহেবও নিশ্চয় বুঝেছেন এবং এই কেয়ার্স এণ্ড কনসার্ন সম্বন্ধে তারও দ্বিমত নাই। কারণ এই কেয়ার্স এণ্ড কনসার্নের উপরে এই ইনফ্রাণ্ট্রাকচারের উপরে বেণ্টারউইচ সাহেবের বক্তৃতার সুপারণ্ট্রাকচার তৈরী হয়েছে। এবারে আসুন ডিরেকসানের কথায়। কোন্ ডিরেকসানে আমার সরকার চলছে রাজ্যপাল তা বলবার চেণ্টা করেছেন। সেখানে হয়তো কারো মতভেদ থাকতে পারে। দেখা যাক্ কোন্ ডিরকসানে এই সরকার চলছে। আমি ভাষণের ৩ পাতায় হরশঙ্করবাবুর দৃণ্টি আকর্ষণ করছি। সেখানে তিনি বলেছেন

The problems of a deficit State like West Bengal are varied and many. Basically the solution to these will depend on an effective and equitable distribution of available supplies in the country amongst the States so that they can be shared by all.

এই কথার মধ্যে হরশঙ্করবাবু কি ইঙ্গিত পেয়েছেন? রাজ্যপাল এই দাবী কার কাছে করছেন? যে এ্যভেলেবিলিটি অব সাপ্লাই, ইকুইটেবল ডিণ্ট্রিবিউসন, ন্যাচারাল অল ইণ্ডিয়া প্রাইস পলিসি কার কাছে পশ্চিমবঙ্গ সরকার কার পক্ষ থেকে রাজ্যপাল দাবী করছেন? নিশ্চয় ভারত সরকারের কাছে।

all India pricing policy, all India supply policy, equitable distribution policy of essential commodities ..wholesale trade.

এটা তখনই একমাত্র সম্ভব যখন হোলসেল ট্রেড ভারত সরকার গ্রহণ করবেন। সুতরাং এই ৩টি লাইনের মধ্যে বেসিক্যালি পশ্চিমবাংলার রাজ্যপাল বলেছেন যে আমার সরকার মনে করে যে একমাত্র সমস্যার সমাধান হচ্ছে সমস্ত প্রোকিওরমেণ্ট, হোলসেল প্রোকিওর-মেণ্ট পলিসি ভারত সরকার নিয়ন্ত্রণ করুন। অল ইণ্ডিয়া প্রাইসিং, ডিণ্ট্রিবিউসন অন ইকুইটেবল বেসিস ভারত সরকার নিয়ন্ত্রণ করুন। এর ইঙ্গিত কি হরশঙ্করবাবু পাচ্ছেন না? আরো এগিয়ে যান। তিনি বলেছেন যে আমাদের গণতান্ত্রিক সরকারের শক্তি কোথায়? হরশঙ্করবাবুও জানেন আমরাও জানি আমাদের শক্তি এই বিধানসভার সদস্যদের প্রস্তাব উৎথাপনের মধ্যে নয়, পশ্চিমবাংলায় জনসাধারণের সমর্থনের উপর এই মন্ত্রিসভার শক্তি নির্ভর করে। আমরা যেকোন আইন এখানে পাশ করতে পারি। কিন্তু আইনকে ফলবতী করতে গেলে জনসাধারণের সমর্থন দরকার। পশ্চিমবঙ্গ সরকার একথা জানেন। তাই রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে আমার সরকার হোরডারদের বিরুদ্ধে সমস্ত রকম ব্যবস্থা টাইটেন করছেন। কিন্তু সরকারের পক্ষে এটা একা করা সম্ভব নয়। ৫ পাতায় চলুন

In regard to the consumption items of daily need, while my Government is tightening the net round the hoarders and blackmarketeers and taking severe punitive action against these anti-social elements, there is also the need for building up massive public opinion to give vent to social indignation against this class of people in an effective and orderly manner.

রাজ্যপাল একথা বলেছেন। তা আমি কি ধরে নেবো যে হরশঙ্করবাবু এই জনমত--এই হোর্ডারদের বিরুদ্ধে, প্রফিটিয়ার্সদের বিরুদ্ধে, একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে, রাজ্যপাল যে জনমত গঠন করবার আহান জানিয়েছেন তার বিরুদ্ধে? তা আমি জানতে চাইছি। হরশঙ্করবাবু রাজ্যপালের ভাষণের কোন অংশের বিরোধিতা করছেন? তারপর আসুন,

"The provisions of DIR have been invoked by my Government to fix wages and regulate condition of service".

সেটাতে আমি গেলাম না, সুকুমারবাবু তুলেছেন। তারপর আসুন,

"A disturbing development in the growing intra-union and inter-union rivalries in some undertakings" the effect of this 'inter-union and intra-union rivalries'.

রাজ্যপাল কি বলেছেন, এটা হচ্ছে ফ্যাক্ট। ইনটার ইউনিয়ন এবং ইনট্রা ইউনিয়ন রাইভ্যালরিজের জন্য প্রডাকশন সাফার করছে, সেটেলমেণ্ট ডিলেড হচ্ছে। পঙ্কজবাবু চলে

গিয়েছেন, তিনি থাকলে আমি প্রশ্ন করতাম যে আজকে ট্রেড ইউনিয়নের নামে শ্রমিকদের স্বার্থ রক্ষা করতে গিয়ে এই শ্রমিক নেতৃবৃন্দ কত জায়গায় কারখানা এবং অফিস বন্ধ করেছেন যেখানে কোন দাবি দাওয়া শ্রমিকদের নেই। কেবলমাত্র নিজের প্রতিষ্ঠাকে এসট্যাবলিস করবার জন্য, নিজের আধিপত্যকে এসট্যাবলিস করবার জন্য আমরা খেয়াল খুশীমত কতগুলি অফিস, কতগুলি কারখানা, কতগুলি ব্যবসা প্রতিষ্ঠান বন্ধ করে রেখেছি সেকথা কি আমরা একবারও বুকে হাত দিয়ে ভাবি? রাজ্যপাল এখানে বলেছেন,"

"A disturbing development is the growing intra-union and inter-union rivalries in some undertakings".

এটা তাঁর কনসার্ন, এটা তাঁর ডাইরেকশন।"

"This phenomenon is not healthy for the growth of the trade union movement on sound lines and tends often to jeopardise production and delays settlement of genuine industrial disputes".

এটা তাঁর অবজার্ভেশন।

"My Government is considering the adoption of effective measures to deal with this evil".

নিরঞ্জনবাবু এখানে টেলিগ্রাম দেখালেন, রাজ্যপাল বলেছেন এই ইভিলকে ডিল করার জন্য মাই গভর্ণমেন্ট ইজ এ্যাডপ্টিং মেজার্স। তা হরশঙ্করবাবু কি তার বিরোধিতা করছেন? আমি জানি না কে কি করছেন কিন্তু আমি বলছি যে রাজ্যপালের কোন্ ভাষণের কোন্ অংশের তাঁরা বিরোধিতা করছেন? ঐ ৪ পাতার শেষ লাইনের দিকে হরশঙ্করবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যপাল বলছেন,

"Our fundamental policy is that while the just and human rights of workers should be protected and just and human conditions of employment assured to them there should be no unnecessary or politically motivated attempts to impede or affect production"...to assure just and human principles enunciated in the Constitution.

আপনি কি এর বিরোধিতা করছেন? রাজ্যপাল বলছেন যে আমি প্রতিশ্রুতি দিচ্ছি আমার সরকার এটা করবেন। আপনি কি এর বিরোধিতা করছেন? পরে আসুন, মিনিমাম ওয়েজেস রিভাইস্ করবার জন্য স্ট্যাটিউটরি হাই পাওয়ার কমিটি হয়েছে আপনি নিশ্চয়ই তার বিরোধিতা করছেন না।"

"A Bill providing for the constitution of a fund for the welfare of labour in accordance with the recommendations of the National Commission on Labour has been finalised and will be introduced in this session of the Assembly".

আপনি নিশ্চয়ই ওয়েলফেয়ার ফাণ্ডের বিরোধিতা করছেন না।

[7-10—7-20 p.m]

আমি তারপর আর পড়বো না--আমি আরো পরে চলে আসছি।

**Shri Harasankar Bhattacharyya:**

আমি সামগ্রিকভাবে ঐ রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি।

**Dr. Gopal Das Nag:**

সি, এম, ডি, এ-র এলাকায় চলে আসছি। ৩৮ নম্বর প্যারায় মাঝামাঝি দেখুন--মেন্ থ্রাস্ট-সি, এম, ডি, এ--কাদের জন্য? যাদের ১৩ তলা, ১৪ তলা বাড়ী আছে যারা এ্যাম্বাসাডার গাড়ীতে চলে, এয়ার কণ্ডিসান বাড়ীতে থাকেন, তাদের জন্য নিশ্চয়ই নয়। মেন্ থ্রাস্ট--যারা সাফার করে প্রায়রিটি সেখানে হচ্ছে--

The main thrust of the programme has been towards providing basic services such as, water-supply, sewerage and drainage, traffic and transportation, health

facilities, primary schools and environmental improvements in the slum areas But not in the areas of Hindusthan Park, Southern Avenue or Ballygunge Circular Road.

তিনি বলেছেন—

In the slum areas, for instance, the improvement programme has covered more than ten lakh Bustee dwellers, who have been provided with 21,000 sanitary latrines, 8,000 water-points, 4,200 light-points, 50 deep tube-wells, etc., to cite only some of the items.

তাতে করে দশ লক্ষ বস্তী ডোয়েলারদের সুবিধা হয়েছে। প্রাইওরিটি দিলেই তারাই টপমোষ্ট পজিসানে। আপনি কি হরশঙ্করবাবু এর বিরোধিতা করছেন? আমরা চাচ্ছি—এরা টপমোষ্ট প্রাইওরিটি পাক্। তার জন্য যদি আমাদের মোটর গাড়ি নিয়ে আমরা হোঁচট খাই, খাবো।

তারপর আপনি আসুন ২৪-পাতায়

Already, 992 beds in general and special categories have been opened in Government Institutions under this programme and 660 beds in non-Government Institutions.

এটা সি, এম ডি, এ করেছেন। হেল্থ ডিপার্টমেন্টের কথা বলছি—তাতে আরো বেশী আছে।

In addition, 20 outdoor dispensaries and 2 polyclinics have been established and 25 new ambulances have been provided under the CMDA health programme. The CMDA programme has helped to enable urgent renovations to 685 primary schools and 90 parks and play-grounds.

এটা নিশ্চয়ই সাধারণ মানুষের সুবিধার জন্য। যারা নার্সিংহোমে চিকিৎসা করান স্পেসালিষ্ট দিয়ে চিকিৎসা করান তাঁদের জন্য এটা নয়। সি, এম, ডি, এ হেলথ্ প্রোগ্রাম

C M.D.A. Health Programme has helped to enable urgent renovation to 685 primary schools and 90 parks and play grounds.

আপনি শুধু লক্ষ্য করলেন কলকাতায় ষ্টেডিয়াম হল না। আমরা দেখেছি কলকাতা সহরের ৯০টী জায়গায় পার্ক হয়েছে, সেখানে ছেলেমেয়েরা খেলাধূলা করছে। কলকাতায় স্টেডিয়াম পরে হলেও চলবে। এসব সত্বেও কেন হরশঙ্করবাবু এই ভাষণের বিরোধিতা করলেন বুঝতে পারলাম না।

**Shri Harasankar Bhattacharyya :**

এটা সি, এম, ডি,এ'র টাকা কনট্রাকটারদের মাধ্যমে আপনারা খরচ করছেন। ঐ টাকা কোথায় যাচ্ছে? দেখুন মনোপলি কমিশনে কারা স্ফীত হচ্ছে। আপনারা কি কনট্রাকটারদের মাধ্যমে দেশে সোসালিজম করছেন?

**Dr. Gopal Das Nag :**

আপনারা বলছেন সোসালিজম হবে না, আর, আমরা বলছি হবে, তার জন্য আমরা স্ট্রাক্চারাল চেঞ্জ করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

আপনারা ইন্‌কামের স্ট্রাকচার চেঞ্জ করছেন—কনট্রাকটারদের মাধ্যমে সোসালিজম করা যাবে না।

**Dr. Gopal Das Nag :**

এটা রাজ্যপালের ভাষণে বলছেন কেন? বাজেটে বলবেন।

**Shri Harasankar Bhattacharyya :**

সি, এম, ডি, এ কী করছে জানেন না? করছে রাস্তা, করছে পার্ক, করছে স্কুল।

**Dr. Gopal Das Nag :**

আর একটা আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা কী চাই? আমরা চাই--আমরা যে সব কর্মসূচী গ্রহণ করেছি তার প্রাইওরিটি ফিক্সড্ হয়েছে। এই যে এ্যাপ্রোচ এই যে ডাইরেকসান-এ আমরা দিচ্ছি, আমাদের একটা ধারণা এই ডাইরেকসান সম্বন্ধে হরশঙ্করবাবুর আপত্তি নাই। তাহলে হোয়াট ডু ইউ ওয়ান্ট? কোন্ ডিরেকসনে আমাদের প্রোগ্রাম যাচ্ছে সেটা দেখুন। আমাদের দেয়ার মে বি কেসেস অব এররস্--আই ডু নট ডিল। আমি একথা বলি না আমরা ১০০ পারসেন্ট কারেক্ট করতে পেরেছি--আমরা যেটা করা উচিত ছিল, দরকার ছিল--তা আমরা করতে পেরেছি।

বিষয়টা যে জরুরী সে বিষয়ে সন্দেহের অবকাশ নেই দি ডাইরেকসান ইন হুইচ উই আর প্রোসিডিং সুতরাং সে অবকাশ নেই এখন হোয়াট উই ওয়ান্ট? উই হ্যাভ গট এ প্রোগ্রাম ১৭ দফা কর্মসূচী সেটা হ'তে পারে এবং সেই কর্মসূচীর পরিপ্রেক্ষিতে প্ল্যানিং কমিশান যে কর্মসূচী প্রনয়ন করেছেন বা আমাদের প্রাদেশিক প্ল্যানিং বোর্ড যেটা করেছেন এবং তার জন্য বিভিন্ন দপ্তর যেভাবে করেছেন সে প্রোগ্রাম আমাদের আছে। সে প্রোগ্রাম-এর ইঙ্গিত রাজ্যপালের ভাষণে আছে। যে প্রোগ্রাম রাজ্যপাল তাঁর ভাষণে রেখেছেন সে বিষয় কোন সঙ্কট নেই, কোন সংঘর্ষ নেই। এখন আমরা কি চাই? আমরা চাই মূলত দুটি জিনিষ ক্লিন এ্যাডমিনিসট্রেসান ও পিওপিলস সাপোর্ট। এই ক্লিন এ্যাডমিনিসট্রেসান ইজ ডেফিনিটলি এ প্রবলেম এ বিষয়ে আমরা সকলেই একমত। কিন্তু ক্লিন এ্যাডমিনিসট্রেসান যদি কেবল সরকারের দায়িত্ব হয় যদি ডেমোক্রেটিজেসান অব এ্যাডমিনিসট্রেসান কেবল সরকারেরই দায়িত্ব হয়, অর্থাৎ মন্ত্রীসভার দায়িত্ব হয় তাহলে ক্লিন এ্যাডমিনিসট্রেসান বা ডেমোক্রেটাইসড এ্যাডমিনিসট্রেসান শুধু কথার কথা থেকেই যাবে। একজন সদস্য, আমার কাছে অভিযোগ করলেন যে তিনি লেবার কমিশনার-এর ইউনিয়ন রেজিসট্রেশান অফিস-এ গিয়ে তিনি এক অদ্ভুত পরিস্থিতির সম্মুখীন হয়েছিলেন। তাঁর কাছ থেকে টাকা ঘুস চাওয়া হয়েছিল। আমরা জানি এইরূপ একটা এ্যাডমিনিস্ট্রেসান যেটা ট্রেডিসানালি ঘুনধরা এ্যাডমিনিসট্রেসান এই এ্যাডমিনিসট্রেসানকে ক্লিন করতে হবে, এই এ্যাডমিনিসট্রেসানকে ডেমোক্রেটাইস করতে হবে। এটা লজ্জার কথা যে আজকে রেশন কার্ড সংগ্রহ করতে গেলে বোনা ফাইড-কে দক্ষিনা দিতে হয়। রেসিডেন্ট অব এ স্টেটুটারি রেশনিং এরিয়া তাকে দক্ষিনা দিতে হয় তা না হলে হয় না। আমরা এ জিনিষ জানি। কিন্তু আমি জিজ্ঞাসা করতে পারি কি পি, ডি, এ-র শরিকদের যে তাঁরা কতটা সরকারের সঙ্গে সহযোগিতা করেছেন ক্লিন এ্যাডমিনিসট্রেসান-এর ভিত্তি নির্মানের কাছে, প্রোকিওরমেন্ট-এর ক্ষেত্রে, রেশনিং ডিপার্টমেন্ট-এর ক্ষেত্রে বা সরকারের বিভিন্ন ক্ষেত্রে কবে কোথায় কিভাবে সরকারকে সাহায্য করতে এগিয়ে এসেছেন এ ক্লিন ডেমোক্রেটিসাইড এ্যাডমিনিসট্রেসান তৈরি করতে যাতে সরকার পারে, দ্বিতীয় প্রশ্ন হচ্ছে পিপিলস সাপোর্ট। এই পিপল সাপোর্ট-এর উপরই আমরা সম্পূর্ণ নির্ভরশীল এই কথা রাজ্যপাল তাঁর ভাষণে দুবার বলেছেন। আমার নিজের ধারণা পি, ডি, এ-এর অন্যতম শরিক সি, পি, আই সদস্যরাও জনসাধারণের সমর্থনের উপর নির্ভর করেন। গনমত সৃষ্টি করবার কাজে তাঁরা কতটা এগিয়ে গেছেন এই কথাটা হরশঙ্করবাবুর কাছ থেকে শুনলে খুশী হতাম। আমি কি জিজ্ঞাসা করতে পারি আইন মত বর্গাদারদের যে অধিকার দেওয়া হয়েছে সে অধিকার প্রতিষ্ঠা করবার জন্য, আদায় করবার জন্য, পি, ডি, এ-এর অন্যতম শরিক তাঁদের রাজনৈতিক ট্রেডিসান হিসাবে নিশ্চয়ই দাবী করতে পারেন, কারণ আমাদের চেয়ে বৈপ্লবিক চিন্তাধারার তাঁরা বেশী অধিকারী এবং বিশ্বাসী। তাঁরা কতজন বর্গাদারদের আইনসঙ্গত অধিকার প্রতিষ্ঠা করতে সাহায্য করেছেন? কতজন বর্গাদার এবং চাষীকে সংঘবদ্ধ করতে পেরেছেন? কতজন ল্যাণ্ডলেস লেবারকে স্থায়ী করতে পেরেছেন? নিজের

এলাকায় বা পাইয়ে দিতে গিয়ে কোথায় কংগ্রেস সদস্যদের কাছ থেকে বা কোথায় মন্ত্রী-সভার কাছ থেকে বাধা পেয়েছেন? কোথায় শ্রমিকদলের স্বার্থ নিয়ে আন্দোলন করতে গিয়ে মন্ত্রীসভা এবং কংগ্রেস সদস্যদের কাছ থেকে বাধা পেয়েছেন? কোথায় মন্ত্রীসভার কাছ থেকে শ্রমিকদের মিনিমাম ওয়েজ পেতে বাধাপ্রাপ্ত হয়েছেন? কই সে সব কথা তো হরশঙ্করবাবু বললেন না।

[ 7-20—7-30 p.m. ]

এই কথা কিন্তু হরশঙ্করবাবু একবারও বলেন নি। কথাগুলো তিনি বলেছেন, পুঁজিপতি হ্যান ত্যান ওমুক তমুক। কিন্তু একবারও দেখাতে পারেননি। পুঁজিপতিদের উৎসাহ দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় এই সরকারের যারা অংশীদার আজ পর্যন্ত হরশঙ্করবাবু এবং তার দল তাদের একজন। এই সরকার তিনবার ডিফেন্স অফ ইণ্ডিয়া রুল প্রয়োগ করেছে। একবার লালা চরতরামের বিরুদ্ধে, এবং লালা চরতরাম কোন শ্রেণীর মানুষ তিনি জানেন। দ্বিতীয় বার প্রয়োগ করেছেন পশ্চিমবাংলার শিল্পপতি বাংগুর ব্রাদার্সের বিরুদ্ধে শ্রমিকদের স্বার্থে ৬০ টাকা বেতন পাইয়ে দেওয়া হয়েছে এর মাধ্যমে। এরজন্য যদি বলেন পুঁজিপতিদের সাহায্য করছি, প্রশয় দেওয়া হচ্ছে তাহলে আমি নাচার। আর যদি তিনি বলেন আমি এই কাজকে সমর্থন করছি তাহলে রাজ্যপালের এই ভাষণের বিরোধীতা করার তাঁর আর কোন সুযোগ নেই। পশ্চিমবাংলায় বিধানসভায় সর্বপ্রথম কংগ্রেস সদস্য পুরঞ্জয় প্রামাণিক-এর প্রস্তাবের উপর ইএ্যানিমাস রেজুলেসান নেওয়া হয়েছিল পশ্চিমবাংলায় যত কয়লাখনি আছে তা জাতীয়করণ করা হোক। সেই নীতিকে কংগ্রেস আজও বিশ্বাস করে। কিন্তু আমি জিজ্ঞাসা করছি কয়লাখনি জাতীয়করণের পর যে ক্রাইসিস দেখা দিল তাতে যদি কারো পরাজয় হয় তাহলে সে পরাজয় পুঁজিপতির পরাজয় হল, না সাধারণ শ্রমিক শ্রেণীর পরাজয় হল--এটা চিন্তা করতে হবে। হুইট হোলসেল ট্রেড ন্যাশানালাইজড করবার পর যথেষ্ট সংগ্রহ না করতে পারেন এটা ইন্দিরা গান্ধীর পরাজয় হল, না সাধারণ খেটে খাওয়া মানুষের পরাজয় হল সেটা চিন্তা করতে হবে। ১৮টি কাপড়ের কল পশ্চিমবঙ্গ সরকার পরিচালনার দায়িত্ব গ্রহণ করেছেন। ১৮টি কাপড়ের কলের ৪৪ হাজার মানুষকে ফিরিয়ে দিয়েছে তাদের কর্মসংস্থান, তাদের বেতন বৃদ্ধি যথাযথ করেছে, কোথাও তাদের সুবিধার আংশিক ত্রুটি করে নি যদিও আইনে সে সুযোগ ছিল। এই ১৮টি কাপড়ের কলে যদি আজকে লোকসান যায় পুনরায় পশ্চিমবঙ্গ সরকারকে বন্ধ করতে হয় তাহলে পরাজয় হবে কার, পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীর, মুখ্যমন্ত্রীর, না পরাজয় হবে সামগ্রিকভাবে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীর। আজ সমস্ত ন্যাশালাইজড কনসেপ্টের মূলে আঘাত হয়েছে। আমরা গণচেতনা সৃষ্টি করতে পারিনি, এর পিছনে যে গণচেতনা থাকা উচিত ছিল, গণসমর্থন থাকা উচিত ছিল তা সৃষ্টি করতে পারিনি, যার জন্য এই ন্যাশানালাইজেসানে ক্রাইসিস এসেছে। পশ্চিমবঙ্গ সরকার চালের হোলসেল ট্রেড গ্রহণ করতে ইতস্তত: করেন কেন? সঙ্কুচিত হয় কেন? কেন তা পারছে না? এর পিছনে যে ইতিহাস পড়ে আছে সেখান থেকে যে শিক্ষা আমরা গ্রহণ করেছি তাতে আমাদের পদক্ষেপ করতে ইতস্তত: করতে হবে। এটা কি হরশঙ্করবাবু একবারও চিন্তা করে দেখেছেন? আমরা যদি গণ সমর্থনের কথা না বলি, এই গণ সমর্থন যদি সৃষ্টি করতে না পারি সাধারণ মানুষকে যদি এই এ্যাডমিনিস্ট্রেসানের সঙ্গে না নিতে পারি, ডেমোক্রেটাইস না করতে পারি, একথা না বোঝাতে পারি যে আজকে টেকন ওভার কটন বা বার্ণ বা ইসকোতে কোন ষ্ট্রাইক নয়, এখানে মোর প্রডাকসান্স, তাহলে আমি কার সঙ্গে শত্রুতা করছি? এই যদি না করি তাহলে আমি কি ন্যাশানালাইজড নীতির সঙ্গে শত্রুতা করছি না, সোসালাইজেসান নীতির সঙ্গে শত্রুতা করছি না? আমি কার হাত শক্ত করছি? আমি কি স্যার বীরেনের হাত শক্ত করছি না। সেই তো আমাদের চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিচ্ছে, তুমি তো ইসকো নিয়েছ কই চালাতে পারছো না, প্রডাকসান বাড়াতে পারছো না, কই শ্রমিকদের তো সন্তুষ্ট রাখতে পারছো না। আজকে ওই ভাঙ্গড় ও বিড়লা আঙ্গুল দেখিয়ে বলছে তুমি তো পশ্চিমবাংলায় কাপড়ের কল এবং ব্রেথওয়েট নিয়েছো। আমরা সবাই জানি ব্রেথওয়েটে কি কাণ্ড কারখানা হচ্ছে ইউনিয়ান রাইভালরিসদের নিয়ে। এটা কার পরাজয়? ওরা বলছে তুমি তো পশ্চিমবাংলায় বার্ণ কম্পানী নিয়েছো, কই

তুমি তো সামলাতে পারছো না, তোমার তো প্রডাকসান্স বাড়ছে না। এটা কি কোনো পুঁজিপতির পরাজয়, এটা কি ভারতের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর পরাজয়, এটা কি রাষ্ট্রপতি ভি, ভি, গিরির পরাজয়, এটা কি রাজ্যপাল এ, এল, ডায়াসের পরাজয়, এটা কি মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের পরাজয়? আজকে যদি ব্রেথওয়েটে প্রোডাকসান না হয় তাহলে এটা কি শ্রমিকশ্রেনীর পরাজয় নয়?

এই পরাজয় কি সাধারণ মানুষের নয়? এই পরাজয় কি সমগ্র সমাজবাদ চিন্তাধারার নয়? আজকে যদি জেসপে শ্রমিক শ্রেণীর মধ্যে সংঘর্ষ দেখা দেয় তাহলে এই পরাজয় কার এই প্রশ্ন আমি আপনাদের কাছে করছি। টেক্সম্যাকোর স্বার্থ রক্ষা করবার জন্য সরকারী পরিচালনায় বা নিয়ন্ত্রণে যে কারখানা নিয়ে আসা হয়েছে সেই জায়গায় শ্রমিক শ্রেনীর মধ্যে যদি বিভ্রান্তি সৃষ্টি করা হয়, যদি প্রডাক্সন 'ফল' করতে সুরু করে তাহলে কার পরাজয় হয়েছে? মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের পরাজয়, না ইন্দিরা গান্ধীর পরাজয়। আজকে হাজার হাজার কোটি কোটি মানুষ যারা তাকিয়ে বসে আছে যে ভারত সরকার সমস্ত ইঞ্জিনীয়ারিং শিল্প গ্রহণ করুক ভারত সরকার সমস্ত চটকলগুলি গ্রহণ করুক সেখানে আজকে তাহলে এটা কাদের পরাজয় হবে একথা আজকে আপনাদের চিন্তা করতে হবে। তাহলে কি আমরা আমাদের দায়িত্ব প্রতিপালন করতে পেরেছি? আমরা যখন রাজ্যপালের ভাষণের দিকে তাকাই তখন এটা কি মনে হয় যে আমরা আমাদের দায়িত্ব প্রতিপালন করতে পেরেছি? আমাদের এই ক্ষুদ্র গণ্ডির মধ্যে আমরা কতজন মানুষকে সন্তুষ্ট করতে পেরেছি। নিরক্ষরতা দূরীকরণের প্রশ্ন আছে। আজকে পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ নিরক্ষর। আমরা শিক্ষিত মানুষ হরশঙ্করবাবু জানেন আপনি আমরা যে শিক্ষিত হয়েছি তাতে পশ্চিমবাংলার সাধারণ মানুষের, দরিদ্র মানুষের কিছু অবদান আছে। আমাকে গ্রাজুয়েট ডাক্তার করার পিছনে পশ্চিমবাংলার সাধারণ মানুষের সহস্র সহস্র অবদান আছে। তাদেরই কষ্টে আমরা ডাক্তার হয়েছি অধ্যাপক হয়েছি ব্যারিষ্টার হয়েছি উকিল হয়েছি। কিন্তু কি কর্তব্য আমরা তাদের প্রতি করেছি? একজন নিরক্ষরকে আমরা কি স্বাক্ষরতা দিতে পেরেছি? এটা আমাদের বুকে হাত দিয়ে ভাবতে হবে। রাজ্যপালের ভাষণে সমস্ত সমস্যার সমাধান হবে এই ভেবে আপনারা হাত গুটিয়ে ঠুঁটো জগন্নাথ হয়ে যদি বসে থাকেন তাহলে আপনাদের রথ চলে যাবে এ কখনও হবে না। আপনাদের রথের দড়িতে হাত লাগাতে হবে তবে রথ চলবে। আপনারা রথের দড়িতে হাত লাগাবার বেলায় সঙ্কুচিত হচ্ছেন কেন? আজকে জগন্নাথ দেব আহ্বান করছেন আসুন এই কর্দমাক্ত পথে সবাই মিলে হাত লাগাই। শুধু কি কতকগুলি চীফ স্টান্ট দিয়ে আমরা আমাদের দায়িত্ব পালন করবো? খবরের কাগজের রিপোর্টারদের দিকে তাকিয়ে কি আমাদের বক্তব্য শেষ হয়ে যাবে? পি, ডি, এ-র ভবিষ্যৎ কি আমাদের উপর নির্ভর করে? দেশে ৪ কোটি ৮০ লক্ষ মানুষ বাস করে তাদের মতামতের উপর কি নির্ভর করেনা? আপনারা কি প্রতিশ্রুতি তাদের দিয়েছিলেন এবং সেই প্রতিশ্রুতি দিয়ে জনসাধারণের কাছ থেকে ভোট পেয়েছিলেন? আজকে এই বিধানসভায় এসে সেই প্রতিশ্রুতি রক্ষা করার প্রশ্ন আছে এবং সেই প্রতিশ্রুতি পালনের প্রশ্ন রাজ্যপাল যে আহ্বান জানিয়েছেন তাতে সঙ্কুচিত হচ্ছেন কেন? আপনারা পালিয়ে যাচ্ছেন কেন এই কথা বলে যে তোমাকে যে দায়িত্ব দেওয়া হয়েছিল তুমি তা প্রতিপালন করতে পারনি অতএব আমরা আমাদের দায়িত্ব পালন করবো না। এটা যদি তা না হয় তাহলে চিন্তা করতে হবে এই রাজ্যপালের ভাষণে যে কেয়ারস্ এণ্ড কনসার্নস আছে তা সামগ্রিকভাবে দেওয়া হয়েছে কিনা। দেখতে হবে যে ডিরেকসন দেওয়া হয়েছে সেটার মধ্যে সঠিক ইঙ্গিত আছে কিনা। হয়তো চলার পথে কিছু আঁকা বাঁকা হতে পারে—কিন্তু সেখানে সংশোধন করার ডিরেকসন দিতে হবে

Not total rejection of the cares and concerns and the direction.

এই বলে আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উঠেছে তা সমর্থন করছি।

**Shri Birendra Bijoy Malladeb :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, আমরা যারা এই জায়গায় রয়েছি এখান থেকে মাইকের আওয়াজ ভাল ভাবে শোনা যাচ্ছে না যা অন্য জায়গা থেকে শুনা যাচ্ছে। তাই এই জায়গাকার মাইকটিকে ভালভাবে করার জন্য অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :**

আচ্ছা আমি দেখছি।

**Shri Prosauta Kumar Sahoo :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কিছু বক্তব্য এখানে রাখছি। স্যার আপনি জানেন পশ্চিম-বাংলার সর্বস্তরের জনসাধারণ আমাদের আশীর্বাদ জানিয়ে আমাদের এখানে অধিষ্ঠিত করেছে। তারা চেয়েছিল অনেক কিছু---এই সরকারের কাছ থেকে অনেক কিছু আশা করেছিল। মোটামুটিভাবে একটি নীতির জন্য এক বিরাট উদ্দেশ্য নিয়ে তারা এখানে আমাদের পাঠিয়েছে। সেই নীতি হচ্ছে গণতান্ত্রিক সমাজবাদ। এবং সেই গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠার জন্য এই সরকার গত দু বছর ধরে বহু জনকল্যাণমূলক আইন করেছেন অনেক অনুশাসন করেছেন এবং অনেক কাজেও হাত দিয়েছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে তার অনেক ফিরিস্তিও দেওয়া হয়েছে। অনেক ভাল কাজ হয়েছে। কিন্তু একটি জিনিস যা তিনি উল্লেখ করেন নি সেটা হোল যে যেসব সরকারী প্রশাসন যন্ত্রে যে সব আমলারা রয়েছেন তাদের কাছ থেকে একটা ভাল ব্যবহার তারা চেয়েছিল।

[7-30—7-40 p.m.]

কিন্তু তারা এক বছর কি, গত ২ বছরেও সেটা পায় নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকের দিনে সমস্ত রকম পলিসি, সমস্ত রকম সরকারী নীতি রূপায়নের ভার ঐ সরকারী আমলাদের উপর, সরকারী প্রশাসনযন্ত্রের উপর ন্যস্ত। কিন্তু তাদের কাছ থেকে সাধারণ মানুষ একটু ভদ্রতা পর্যন্ত পায় না। আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে জানি--মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তারা এমন কথা পর্য্যন্ত বলেন যা শুনলে আপনি অবাক হয়ে যাবেন---তারা বলেন "আসতে যেতে বেতন পাই, কাজ করলে উপরি চাই" এই ধরনের যদি অবস্থা হয়, সাধারণ মানুষের প্রতি এই যদি ব্যবহার হয় তাহলে আমরা প্রশাসনযন্ত্র চালাচ্ছি, না কোথায় আছি---মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই সরকারের যদি পরাজয় হয়, এই নীতির যদি পরাজয় হয়, যদি সমস্ত নীতি বাস্তবে রূপায়িত করতে না পারি তাহলে জনসাধারণ কখনই আমাদের ক্ষমা করবে না, তেমনি জনসাধারণ এই সরকারকে ক্ষমা করবে না, তেমনি যে সব আমলা পিছন থেকে সরকারকে ছুরি মারছে, তারা পিছন থেকে সরকারের সমস্ত নীতিকে বানচাল করে দিতে চাইছে, পিছন থেকে সরকারকে হেয় প্রতিপন্ন করতে চাইছে, তাদের জনসাধারণ ছাড়বে না---আমি এটা পরিষ্কার ভাবে বলতে চাই। সরকারী কর্মচারীদের মধ্যে দুর্নীতি, তাদের মধ্যে বিশৃঙ্খলা, তাদের মধ্যে যে বেপরোয়া ভাব, আমাদের এই সমস্ত কিছু জিনিসকে বানচাল করে দিতে চাইছে। এর পরে আমি ন্যাশনালাইজেসনের কথায় আসছি। সরকার একের পর এক ন্যাশনালাইজ করছেন আমাদের আদর্শ অনুযায়ী, কিন্তু সেখানে প্রোডাকসান ফেল করছে দেখা যাচ্ছে, সেখানে লস হচ্ছে। দেখা যাচ্ছে প্রাইভেট সেকটারে যখন ছিল সেই কারখানার বেশ লাভ হচ্ছিল, কিন্তু ন্যাশনালাইজেসনের পরে সেই কারখানার উৎপাদন কমে গেল। তাহলে কি বলব ভারতবর্ষে গনতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা হবে না, এই ভাবেই কি সমস্ত কারখানাগুলি ধ্বংস হয়ে যাবে? আজকে আমি এই কথা বলতে চাই যে অনেক বন্ধুই চেঁচামেচি করছেন, দলবাজী করছেন জনতাকে নিয়ে, শ্রমিকদের নিয়ে কথায় কথায় ধর্মঘট করছেন, কথায় কথায় লক-আউট করছেন, তারা কি দেশের মঙ্গল চাচ্ছেন,

নাকি রাজনৈতিক খেয়োখেয়ি করছেন? আর একটি কথা আজকে দেশের স্বার্থে, দশের স্বার্থে, গনতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠার স্বার্থে, সমস্ত মানুষকে আজকে এক হয়ে এই ধর্মঘটকে বাদ দিয়ে এগিয়ে যেতে হবে। প্রশাসন যে আজকে কিভাবে চরমে উঠেছে বিশৃঙ্খলা আজকে যেভাবে চরমে উঠেছে, দুর্নীতি রোধের কোন বলিষ্ঠ কথা নেই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি কথা বলতে চাই আমাদের সরকার যে খাদ্যনীতি প্রতিষ্ঠা করেছেন, সেই খাদ্যনীতির ফলে শুধু পুলিশেরই পাকা বাড়ী হচ্ছে, আর কিছু হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটি কথা বলতে চাই জোতদাররা পুলিশের সঙ্গে সলা পরামর্শ করে এদিকে ওদিকে টাকা পয়সা ছড়াচ্ছে এবং আনলাইসেন্সড হাসকিং মেশিন যথারীতি চালাচ্ছে। আমরা মিশার আইন পাশ করেছি। সেখানে দেখা যাচ্ছে একটা চাষীর ছেলে ২।১ কে, জি, চাল নিয়ে যাচ্ছে টাকা না দিলে তাকে মিশায় ধরা হচ্ছে। পুলিশ আজকে এই সব জিনিস করছে। এই জিনিস কল্পনা করা যায় না। আমরা কোথায় এলাম, কোন্ রাজত্বে এলাম। মিশা পাশ করেছি বলে সবের উপর মিশা প্রয়োগ হচ্ছে যা তা ভাবে এবং আমরা এর একটা বিহিত চাই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অনেক কিছু বলার ছিল রাজ্যপালের ভাষণের উপর, সময় অল্প তাই অনেক কিছু বক্তব্য রাখা গেল না। যাই হোক, এই ভাষণকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম্।

## Second Report of the Business Advisory Committee

**Mr. Speaker**: I beg to present the second report of the Business Advisory Committee which at its meeting held on 27th February, 1974, in my Chamber considered the question of allocation of days and time for disposal of legislative and other business and recommended as follows :—

| | | |
|---|---|---|
| Monday, 4-3-74 | | (i) Resolution for the Ratification of the Constitution (Thirty-second Amendment) Bill, 1973—30 minutes.<br>(ii) Legislation—3 hours. |
| Tuesday, 5-3-74 | ... | Legislation. |
| Wednesday, 6-3-74 | ... | (i) General discussion on Budget—4 hours.<br>(ii) Legislation—1 hour. |
| Thursday, 7-3-74 | ... | (i) General discussion on Budget—4 hours.<br>(ii) Legislation—1 hour. |
| Monday, 11-3-74 | ... | (i) General discussion on Budget—4 hours.<br>(ii) Legislation—1 hour. |
| Tuesday, 12-3-74 | ... | (i) General discussion on Budget—4 hours.<br>(ii) Legislation—1 hour. |
| Wednesday, 13-3-74 | ... | (i) Grant No. 25 (34—Co-operation)—2 hours.<br>(ii) Grant No. 26 (35—Industries—Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development)—2 hours. |
| Thursday, 14-3-74 | ... | (i) Grant No. 27 (36—Industries—Cottage Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development—Cottage Industries)—2 hours.<br>(ii) Grant No. 51 (96—Capital Outlay on Industrial and Economic Development—Public Undertakings)—1 hour. |

| | |
|---|---|
| | (iii) Grant No. 31 (39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes)—1 hour. |
| Friday, 15-3-74 ... | (i) Grant No. 33 [42—Multipurpose River Schemes, 43—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 44—Irrigation, etc., 98—Capital Outlay on Multipurpose River Schemes, 99—Capital Outlay on Irrigation, etc., and 100—Capital Outlay on Irrigation, etc.]—3 hours.<br>(ii) Grant No. 52 (98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project)—1 hour. |
| Saturday, 16-3-74 | (i) Grant No. 20 (29—Medical) and<br>(ii) Grant No. 21 (30—Public Health and 30A—Family Planning)—4 hours. |
| Monday, 18-3-74 ... | (i) Grant No. 49 (71—Miscellaneous—Irrecoverable Loans to displaced persons written off; 71—Miscellaneous Expenditure on displaced persons, etc., and 109—Capital Outlay on Other Works, etc.)—2 hours.<br>(ii) Grant No. 38 (64—Famine Relief)—2 hours. |
| Tuesday, 19-3-74 ... | Grant No. 2 (9—Land Revenue)—4 hours. |
| Wednesday, 20-3-74 ... | (i) Grant No. 23 (31—Agriculture—Fisheries)—1 hour.<br>(ii) Grant No. 22 (31—Agriculture—Agriculture and 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement, etc.)—3 hours. |
| Thursday, 21-3-74 ... | Grant No. 30 (38—Labour and Employment)—4 hours. |
| Friday 22-3-74 ... | (i) Presentation of Supplementary Estimates for 1973-74—1 hour.<br>(ii) Grant No. 54 (124—Capital Outlay on Schemes of Government Trading) and<br>(iii) Grant No. 17 (26—Miscellaneous Department—Excluding Fire Services)—4 hours. |
| Saturday, 23-3-74 ... | Grant No. 15 (23—Police)—4 hours. |
| Monday, 25-3-74 ... | Grant No. 19 (28—Education)—4 hours. |
| Tuesday, 26-3-74 ... | (i) Grant No. 12 (19—General Administration)—3 1/2 hours.<br>(ii) Grant No. 39 (65—Pensions and Other Retirement Benefits, etc.)—1/2 hour. |
| Wednesday, 27-3-74 ... | (i) Grant No. 34 (50—Public Works) and<br>(ii) Grant No. 53 (103—Capital Outlay on Public Works)—2 1/2 hours. |

(iii) Grant No. 32 (39—Miscellaneous Social and Developmental Organisations, etc.) and
(iv) Grant No. 45 (71—Miscellaneous—Sports)—1 1/2 hours.
(v) Grant No. 29 (37—Community Development Projects, etc.)
(vi) Grant No. 35 (51A—Greater Calcutta Development Scheme, etc.)
(vii) Grant No. 43 (71—Miscellaneous Contributions)
(viii) Grant No. 44 (71—Miscellaneous—Panchayats).
(ix) Grant No. 13 (21—Administration of Justice).
(x) Grant No. 42 (70—Forest).
(xi) Grant No. 48 (71—Miscellaneous—Other Miscellaneous Expenditure and 109—Capital Outlay on Other Works).
(xii) Grant No. 3 (10—State Excise Duties).
(xiii) Grant No. 14 (22—Jails).
(xiv) Grant No. 4 (11—Taxes on Vehicles).
(xv) Grant No. 11 (18—Parliament, State/Union Territory Legislature).
(xvi) Grant No. 56 (Loans and Advances by State/Union Territory Governments).
(xvii) Grant No. 16 (26—Miscellaneous Department-Fire Services).
(xviii) Grant No. 1 (4—Taxes on Income other than Corporation Tax).

[7-40 to 7-50 p.m.]

(xix) Grant No. 8 (15—Registration Fees).
(xx) Grant No. 36 (53—Ports and Pilotage).
(xxi) Grant No. 18 (27—Scientific Departments).
(xxii) Grant No. 28 (35—Industries—Cinchona).
(xxiii) Grant No. 40 (67—Privy Purses and Allowances of Indian Rulers).
(xxiv) Grant No. 41 (68-Stationery and Printing).
(xxv) Grant No. 9 (16—Interest on Debt and Other Obligations).
(xxvi) Grant No. 37 (57—Road and Water Transport Schemes and 114—Capital Outlay on Road and Water Transport Schemes).
(xxvii) Grant No. 5 (12—Sales Tax).
(xxviii) Grant No. 6 (13—Other Taxes and Duties).
(xxix) Grant No. 7 (14—Stamps).
(xxx) Grant No. 47 (71—Miscellaneous—Civil Defence).
(xxxi) Grant No. 50 (78—Pre-Partition Payments).
(xxxii) Grant No. 46 (71—Miscellaneous—Youth Services).
(xxxiii) Grant No. 24 (33—Animal Husbandry and 124—Capital Outlay on Schemes of Government Trading—Dairy and Animal Husbandry Schemes).

| | | |
|---|---|---|
| Thursday, 28-3-1974 | ... | Discussion and voting on Supplementary Grants for 1973-74—4 hours. |
| Friday, 29-3-1974 | ... | (i) The West Bengal Appropriation Bill, 1974 (Introduction, Consideration and Passing) and<br>(ii) The West Bengal Appropriation (No. 2) Bill 1974 (Introduction, Consideration and Passing) —4 hours. |

**Shri Puranjoy Pramanick :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে বিজনেস এ্যাডভাইসারি কমিটির রিপোর্ট পাঠ করলেন, এতে আমরা খুব ব্যাতিব্যস্ত হয়ে পড়েছি। কেন না, কোন পার্লামেন্ট বা কোন বিধানসভায় যখন জেনারেল ডিসকাশন অন বাজেট হয় বা গভর্নর্স এ্যাড্রেসের উপর ডিসকাশন হয় তখন লেজিসলেশন হয় না। কিন্তু এখানে আমরা দেখতে পাচ্ছি যে প্রতিদিন দুটো তিনটে করে লেজিসলেশন দেওয়া হচ্ছে এবং রাত্রি ৯টা পর্য্যন্ত প্রত্যেক সদস্যের পক্ষে কাজ করা খুবই কষ্টকর। সেইজন্য আপনার কাছে নিবেদন করছি যে আজ পর্য্যন্ত এই বিধানসভায় কোন ইতিহাস নেই যে জেনারেল ডিসকাশন অন বাজেট, সেই সময়ে কোনরকম লেজিসলেশন হয়েছে। সেইজন্য আপনার কাছে নিবেদন করছি, সেটা সম্বন্ধে হয় আপনারা টাইমটা এগিয়ে দিন ১১টা কিংবা ১০টায় আরম্ভ করুন। তা না হলে প্রতিদিন রাত্রি ১০টা পর্য্যন্ত কাজ করা প্রত্যেকের পক্ষেই অসম্ভব।

**Mr. Speaker :**

মিঃ প্রামানিক, আপনি বললেন যে জেনারেল ডিসকাশন অন বাজেটের সময়ে কোন লেজিসলেশন কখনও টেক আপ করা হয়নি। আমি নিজের অভিজ্ঞতা থেকে বলছি, আমি ১৮ বছর ধরে এখানে আছি, দ্যাট ইজ দি সিসটেম, বহুবার হয়েছে। আপনি একটু পুরান রেকর্ডগুলো দেখুন, তাহলে দেখতে পাবেন যে জেনারেল ডিসকাশন অন বাজেট যখন হয়েছে তখনও লেজিসলেশন এখানে হয়েছে, আলোচনা হয়েছে এবং এ্যাকসেপ্টেড হয়েছে। এখন আপনি এটা বলতে পারেন যে রাত্রে এতক্ষণ পর্য্যন্ত থাকার অসুবিধা, দ্যাট আই ফিল, রাত্রি ৯টা পর্য্যন্ত থাকাটা বার্ডেন হয়ে যায়, সেটা আমি ফিল করি, কিন্তু আপনি এটা চিন্তা করবেন যে আমাদের এখানে ১৪টি অর্ডিন্যান্স বিল আছে এবং দুটি আছে যেগুলো এক্সপায়ার করে যাবে অন দি ৩১শে মার্চ। কাজেই যারা বিজনেস এ্যাডভাইসারি কমিটির মেম্বার ছিলেন, তাঁরা চিন্তা করে দেখেছিলেন যে অর্ডিন্যান্সগুলো এই হাউসকেই পাশ করতে হবে এবং যে বিল দুটো এক্সপায়ার করে যাবে ৩১শে মার্চের মধ্যে, সেই-গুলোকেও পাশ করতে হবে। সেইজন্য তাঁরা সবাই একমত হয়ে এই প্রোগ্রাম আপনাদের সামনে রেখেছেন।

**Shri Gyan Singh Sohanpal**: Mr. Speaker, Sir, I beg to move that the Second Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The Motion was adopted.

### Discussion on Governor's Address

**Dr. Ekramul Haque Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আনিত ধন্যবাদসূচক যে প্রস্তাব আনা হয়েছে, তাকে আন্তরিকভাবে সমর্থন করে আপনার মাধ্যমে আমি দু-একটি বক্তব্য রাখতে চাই। তাঁর ভাষণে আমরা আশা এবং হতাশার ভাব দেখতে পাচ্ছি। তাই এই সরকার যে সমস্ত জনহিতকর কাজ করেছেন,—এই সরকারকে সমর্থন জানাচ্ছি। বিগত '৭২ সালের নির্বাচনের পর থেকে এই সরকার জনগণের সমর্থনে দেশে সর্বস্তরে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনতে সমর্থ হয়েছেন। আমি এইজন্য এই সরকারকে সমর্থন জানাচ্ছি যে শ্রমিকদের কল্যাণের জন্য তহবিল গঠন করে শ্রমিকদের কল্যাণের কথা চিন্তা করছেন

এবং সরকারীর সহযোগিতার সঙ্গে সঙ্গে তাদের বেতন বৃদ্ধির জন্য আজকে ৩ লক্ষ শ্রমিক উপকৃত হয়েছে এবং এটা করতে সরকার সক্ষম হয়েছেন। এইজন্য সমর্থন জানাচ্ছি যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে জনগণের সহযোগিতায় ৬০ কোটি টাকার অধিক অর্থ সঞ্চয় করে সরকারী কোষাগার ভরে দিয়েছেন। আমি এই কারণে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি যে আমাদের সরকার ৬ষ্ঠ অর্থ কমিশনের কাছ থেকে ২৩৪ কোটি টাকার উর্দ্ধে ৮২৩ কোটি টাকা আদায় করতে সক্ষম হয়েছেন। তারপর শিক্ষিত বেকার ৪৩ হাজার ভাইকে এই সরকার চাকুরী দিয়েছেন। বিভিন্ন গ্রামাঞ্চলের ছেলে ও মেয়েরা চাকুরী পেয়ে তাদের অন্ন-বস্ত্রের জোগাড় করতে পেরেছেন এবং সেইজন্য তারা এই সরকারকে আশীর্বাদ জানাচ্ছেন। আমি এই সরকারকে সমর্থন জানাচ্ছি এই সরকার কৃষিক্ষেত্রে কৃষির উন্নতি এবং গ্রামীন উন্নতির জন্য সি, এ, ডি, পি-র মাধ্যমে যে গঠনমূলক কার্য্য আরম্ভ করেছেন তারজন্য কৃষকরা এই সরকারকে এর জন্য অভিনন্দন জানাচ্ছেন। এই সরকারকে সমর্থন জানাচ্ছি এইজন্য যে যেসমস্ত জবর-দখল কলোনী ছিল, যেখানে পূর্ব পাকিস্থান থেকে আগত ১ লক্ষ ৩০ হাজার উদ্বাস্তু ভাইরা বাস করছিলেন তাদের সেই জমির রায়তী স্বত্ব এই সরকার দিয়েছেন। এই সরকারের রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাবার সঙ্গে সঙ্গে আজকে পশ্চিমবাংলায় যে ভয়াবহ সঙ্কট দেখা দিয়েছে সে সম্বন্ধে বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে মূল্যবৃদ্ধির চাপে সারা পশ্চিমবাংলার মানুষ হিমসিম খেয়ে যাচ্ছে। আর গ্রামবাংলার মানুষ এবং চাষীর আজকে কি অবস্থা, চাষী আজকে ফসলের ন্যায্য মূল্য পায় না, সেইজন্য আজকে এই সরকারের সমালোচনায় তারা মুখর হচ্ছে। আজকে যারা ক্ষেতমজুর আছেন তারা তাদের ন্যায্য মূল্য পাচ্ছেন না, যার ফলে আজকে দেশে এই চিত্র দেখা দিয়েছে। আমাদের সরকার খাদ্য সংগ্রহ করতে এগিয়ে যাচ্ছেন, তাদের আরো সংহতভাবে এগিয়ে যেতে হবে। তাই আমি একটা নিবেদন রাখছি, আমার একটা সাজেশন আছে যে স্টেটুটারী এলাকা যেটা আছে সেই এলাকার রেশন-এর পরিমাণ বাড়িয়ে দিয়ে অন্যান্য জেলায় যে সমস্ত কর্ডনিং ব্যবস্থা আছে সেই কর্ডনিং তুলে দিন। তবে যে সমস্ত ঘাটতি এলাকা আছে সেখানে চাল যাওয়ার পরিমাণ বাড়াতে হবে। সেই সঙ্গে সঙ্গে আমাদের পশ্চিমবাংলা তথা ভারতবর্ষে যে মূল্য বৃদ্ধি হচ্ছে তাতে আমি পশ্চিমবঙ্গ সরকারকে একটা অনুরোধ করছি, আমরা যতদূর খবর রাখি তাতে আমরা জানি যে আমাদের সরকারের প্রাইস ইনডেক্স ফর এসেনসিয়াল কমোডিটিস বলে কিছু নেই। সেই জিনিস না থাকার ফলে আজ আমাদের প্রতিটি জিনিষের মূল্য বৃদ্ধি হতে চলেছে। তাই আমি আমাদের জনপ্রিয় সরকারকে এই দিকে নজর রাখতে অনুরোধ করে এবং জনগণের সমর্থনে সমস্ত পরিকল্পনাকে এগিয়ে নিয়ে যাবার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ।

[ 7-50—8 p.m. ]

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে এই ভাষণের মধ্যে পশ্চিমবাংলাকে একটা গড়ার পরিকল্পনা আছে। তাঁর ভাষণের ১৯ অনুচ্ছেদে আছে বর্দ্ধমানের দামোদর নদীর উপর কৃষক সেতু নির্মাণের কাজ চলছে। বৃটিশ সরকারের সময় থেকে ১৯৩৪ সালে জর্জ এণ্ডারসন-এর সময় থেকে এই সেতু নির্মাণের কথা আমরা শুনে আসছি। দীর্ঘদিন চলে গেছে কিন্তু কোন সরকার এই সেতু নির্মাণ করেননি। কিন্তু বর্তমান সরকার ক্ষমতায় আসার পর থেকে এই সেতু নির্মাণে সচেষ্ট এবং বর্তমানে এই সেতু নির্মাণের কাজ পুরোদমে চলছে। এই কথা তাঁর ভাষণে থাকায় এই সরকারকে আমি ধন্যবাদ দিচ্ছি। কিন্তু তাঁর ভাষণের মধ্যে ২।১ জায়গায় নৈরাশ্যের ছাপ আছে। সমস্যার কথা বলা আছে, কিন্তু সমস্যা সমাধানের কোন কথা নেই। পশ্চিমবাংলার কথা বলতে গিয়ে প্রোকিওরমেন্ট-এর কথাই প্রথমে বলব প্রথম যখন ধান গাছ রোপণ করা হয়েছিল তখন থেকেই রাইটার্স বিডিংস-এর বড় বড় আমলারা বললেন এবার বাম্পার ক্রপ হবে কিন্তু প্রাকৃতিক দুর্যোগের জন্য বাম্পার ক্রপ না হয়ে

বাম্পার খড় হল। এর জন্য প্রোকিওরমেন্ট-এ অসুবিধা হচ্ছে। বাজারের চেয়ে কম দামে সরকার ধান কিনতে চান। কিন্তু চাষীদের যে সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিষ তা তাঁরা ন্যায্য দামে সংগ্রহ করতে পারছে না। চাষীরা সময়মত ধান, বীজ, সার, জল পাচ্ছে না। অথচ কালোবাজারে এইসব জিনিষ সব সময় পাওয়া যায়। তারপর তেল, সরষে ইত্যাদির জন্য আমাদের প্রতিবেশী রাষ্ট্রের উপর নির্ভর করতে হয়। কিন্তু কথা হচ্ছে বর্তমান মন্ত্রিসভা ২ বছর আগে এই সমস্ত জিনিষের কথা কি জানতেন না? সরষে, ডাল উৎপাদনের জন্য তাঁরা কোন চিন্তাও করেননি। চাষী তারা প্রয়োজনের সময় সার, যন্ত্র পায় না। এগুলি এখানে হয় না। এগুলি যাতে এখানে করা যায় তার জন্য ঠিক মতন ভাবে কোন প্রচেষ্টা সরকারের মাধ্যমে হয়নি। লাল আলো জ্বলে উঠেছে বলে আমি বেশী কিছু না বলে আমি শেষ করলাম।

**Shri Birendra Bijoy Malla Deb:**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য আমি রাখতে গিয়ে যে অংশটা এখানে আলোচনা করা হয়নি সে সম্বন্ধে ২।৪টি কথা বলতে চাই। সেটা হচ্ছে একটা ছোট দৃষ্টিকোণ এবং সে সম্বন্ধে কোন কথা বলা হয়নি বলে আমি সে সম্বন্ধে কিছু বলব।

আমি এখানে বলতে চাই যে আমাদের সরকার বর্তমানে যে সমস্ত পশ্চাদপদ এলাকাগুলি আছে তার দিকে বিশেষ দৃষ্টি দিয়েছেন এবং সেইজন্য ঝাড়গ্রাম ডেভেলপমেন্ট বোর্ড করেছেন, সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড করেছেন এবং হিল এরিয়া ডেভেলপমেন্ট বোর্ড করেছেন, এটা অত্যন্ত আনন্দের কথা। এই সঙ্গে আমি বলব আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে আরো দুটি এলাকা আছে যেটা নাকি বাঁকুড়ার একটা বিস্তৃত এলাকা, সেখানকার মানুষ অত্যন্ত দরিদ্র এবং ব্যাকওয়ার্ড, সেই ব্যাকওয়ার্ড রিজিয়নকে ডেভেলপমেন্ট বোর্ডের মধ্যে আনা উচিত এবং সেই সঙ্গে পুরুলিয়ার জন্য একটা বিশেষ পরিকল্পনার প্রয়োজন। মাননীয় রাজ্যপাল স্বীকার করেছেন যে এই সমস্ত ব্যাকওয়ার্ড রিজিয়নের জন্য বিশেষ ব্যয়বরাদ্দ করতে হবে এবং তাঁর ভাষণে বলেছেন--

Larger investments are necessary for the purpose of removing backwardness of the area. Funds for this purpose of an integrated development programme are likely to be finalised with the support of the Central Government.

এটা অত্যন্ত আনন্দের কথা। কিন্তু আমি দেখতে পাচ্ছি এই সমস্ত ব্যাকওয়ার্ড রিজিয়নের জন্য যেভাবে খরচ করা উচিত সেইভাবে খরচ হচ্ছে না। অগ্রসর এলাকার জন্য যা খরচ হয়েছে আমাদের এই ব্যাকওয়ার্ড এলাকার জন্য সেইরকম খরচ হয়নি। আমরা দেখেছি বিভিন্ন ক্ষেত্রে পশ্চিমবঙ্গে একটা উন্নতি হয়েছে, আমরা দেখেছি ছোট ছোট কুটির-শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অগ্রগতি হয়েছে, আমরা দেখেছি একসময়ে যেখানে ২৯ হাজার ইউনিট ছিল কুটিরশিল্পের ক্ষেত্রে সেখানে এক বছরের মধ্যে ৪৫ হাজার ইউনিট হয়েছে। কিন্তু অত্যন্ত দুঃখের কথা আমাদের ঝাড়গ্রামে মাত্র ৩টি ইউনিট হয়েছে। আমরা দেখেছি রাস্তাঘাটের ব্যাপারে পশ্চিমবঙ্গের অগ্রগতি হয়েছে কিন্তু অত্যন্ত দুঃখের কথা ঝাড়গ্রাম এলাকাতে যেখানে রাস্তাঘাট নেই সেখানে দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার যে রাস্তা সেই রাস্তা চতুর্থ পরিকল্পনা হয়ে গেল তবুও সেই রাস্তা শেষ হল না। বৃহৎ শিল্প পশ্চিমবঙ্গে কতকগুলি হয়েছে কিন্তু ঝাড়গ্রাম এলাকার জন্য একটাও হল না। আমাদের এই ঝাড়গ্রাম এলাকা লেভির ব্যাপারে প্রোকিওরমেন্টের ব্যাপারে মেদিনীপুর জেলার মধ্যে সবচেয়ে বেশী উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে, অথচ এক বছরের মধ্যে কৃষিক্ষেত্রে এবং ছোট ছোট সেচ প্রকল্পের ব্যাপারে কিছুই খরচ করা হয়নি। আমরা দেখেছি পশ্চিমবঙ্গে বহু স্যালো টিউবওয়েল হয়েছে, ডিপ টিউবওয়েল হয়েছে, কিন্তু আমি জানতে চাই এক বছরের মধ্যে ঝাড়গ্রামে কি একটাও স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল হয়েছে? এবং যে ডাগ ওয়েল-এর জন্য যা বরাদ্দ হয়েছিল তা এক বছরের মধ্যে হয়েছে কি? অথচ সেন্ট্রাল গভর্ণমেন্ট, পশ্চিমবঙ্গ সরকার স্বীকার করে নিচ্ছেন যে ব্যাকওয়ার্ড রিজিয়নের জন্য বিশেষ বরাদ্দ থাকা দরকার কিন্তু সেই বরাদ্দ রাখেন নি। মাননীয় স্পীকার মহাশয়, আর একটা

এবং সরকারীর সহযোগিতার সঙ্গে সঙ্গে তাদের বেতন বৃদ্ধির জন্য আজকে ৩ লক্ষ শ্রমিক উপকৃত হয়েছে এবং এটা করতে সরকার সক্ষম হয়েছেন। এইজন্য সমর্থন জানাচ্ছি যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে জনগণের সহযোগিতায় ৬০ কোটি টাকার অধিক অর্থ সঞ্চয় করে সরকারী কোষাগার ভরে দিয়েছেন। আমি এই কারণে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি যে আমাদের সরকার ৬ষ্ঠ অর্থ কমিশনের কাছ থেকে ২৩৪ কোটি টাকার উর্দ্ধে ৮২৩ কোটি টাকা আদায় করতে সক্ষম হয়েছেন। তারপর শিক্ষিত বেকার ৪৩ হাজার ভাইকে এই সরকার চাকুরী দিয়েছেন। বিভিন্ন গ্রামাঞ্চলের ছেলে ও মেয়েরা চাকুরী পেয়ে তাদের অন্ন-বস্ত্রের জোগাড় করতে পেরেছেন এবং সেইজন্য তারা এই সরকারকে আশীর্বাদ জানাচ্ছেন। আমি এই সরকারকে সমর্থন জানাচ্ছি এই সরকার কৃষিক্ষেত্রে কৃষির উন্নতি এবং গ্রামীন উন্নতির জন্য সি, এ, ডি, পি-র মাধ্যমে যে গঠনমূলক কার্য্য আরম্ভ করেছেন তারজন্য কৃষকরা এই সরকারকে এর জন্য অভিনন্দন জানাচ্ছেন। এই সরকারকে সমর্থন জানাচ্ছি এইজন্য যে যেসমস্ত জবর-দখল কলোনী ছিল, যেখানে পূর্ব পাকিস্থান থেকে আগত ১ লক্ষ ৩০ হাজার উদ্বাস্তু ভাইরা বাস করছিলেন তাদের সেই জমির রায়তী স্বত্ব এই সরকার দিয়েছেন। এই সরকারের রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাবার সঙ্গে সঙ্গে আজকে পশ্চিমবাংলায় যে ভয়াবহ সঙ্কট দেখা দিয়েছে সে সম্বন্ধে বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে মূল্যবৃদ্ধির চাপে সারা পশ্চিমবাংলার মানুষ হিমসিম খেয়ে যাচ্ছে। আর গ্রামবাংলার মানুষ এবং চাষীর আজকে কি অবস্থা, চাষী আজকে ফসলের ন্যায্য মূল্য পায় না, সেইজন্য আজকে এই সরকারের সমালোচনায় তারা মুখর হচ্ছে। আজকে যারা ক্ষেতমজুর আছেন তারা তাদের ন্যায্য মূল্য পাচ্ছেন না, যার ফলে আজকে দেশে এই চিত্র দেখা দিয়েছে। আমাদের সরকার খাদ্য সংগ্রহ করতে এগিয়ে যাচ্ছেন, তাদের আরো সংহতভাবে এগিয়ে যেতে হবে। তাই আমি একটা নিবেদন রাখছি, আমার একটা সাজেশন আছে যে স্টেটুটারী এলাকা যেটা আছে সেই এলাকার রেশন-এর পরিমাণ বাড়িয়ে দিয়ে অন্যান্য জেলায় যে সমস্ত কর্ডনিং ব্যবস্থা আছে সেই কর্ডনিং তুলে দিন। তবে যে সমস্ত ঘাটতি এলাকা আছে সেখানে চাল যাওয়ার পরিমাণ বাড়াতে হবে। সেই সঙ্গে সঙ্গে আমাদের পশ্চিমবাংলা তথা ভারতবর্ষে যে মূল্য বৃদ্ধি হচ্ছে তাতে আমি পশ্চিমবঙ্গ সরকারকে একটা অনুরোধ করছি, আমরা যতদূর খবর রাখি তাতে আমরা জানি যে আমাদের সরকারের প্রাইস ইনডেক্স ফর এসেনসিয়াল কমোডিটিস বলে কিছু নেই। সেই জিনিস না থাকার ফলে আজ আমাদের প্রতিটি জিনিষের মূল্য বৃদ্ধি হতে চলেছে। তাই আমি আমাদের জনপ্রিয় সরকারকে এই দিকে নজর রাখতে অনুরোধ করে এবং জনগণের সমর্থনে সমস্ত পরিকল্পনাকে এগিয়ে নিয়ে যাবার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ।

[ 7-50—8 p.m. ]

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে এই ভাষণের মধ্যে পশ্চিমবাংলাকে একটা গড়ার পরিকল্পনা আছে। তাঁর ভাষণের ১৯ অনুচ্ছেদে আছে বর্দ্ধমানের দামোদর নদীর উপর কৃষক সেতু নির্মাণের কাজ চলছে। বৃটিশ সরকারের সময় থেকে ১৯৩৪ সালে জর্জ এণ্ডারসন-এর সময় থেকে এই সেতু নির্মাণের কথা আমরা শুনে আসছি। দীর্ঘদিন চলে গেছে কিন্তু কোন সরকার এই সেতু নির্মাণ করেননি। কিন্তু বর্তমান সরকার ক্ষমতায় আসার পর থেকে এই সেতু নির্মাণে সচেষ্ট এবং বর্তমানে এই সেতু নির্মাণের কাজ পুরোদমে চলছে। এই কথা তাঁর ভাষণে থাকায় এই সরকারকে আমি ধন্যবাদ দিচ্ছি। কিন্তু তাঁর ভাষণের মধ্যে ২।১ জায়গায় নৈরাশ্যের ছাপ আছে। সমস্যার কথা বলা আছে, কিন্তু সমস্যা সমাধানের কোন কথা নেই। পশ্চিমবাংলার কথা বলতে গিয়ে প্রোকিওরমেন্ট-এর কথাই প্রথমে বলব প্রথম যখন ধান গাছ রোপণ করা হয়েছিল তখন থেকেই রাইটার্স বিল্ডিংস-এর বড় বড় আমলারা বললেন এবার বাম্পার ক্রপ হবে কিন্তু প্রাকৃতিক দুর্যোগের জন্য বাম্পার ক্রপ না হয়ে

আমরা আশা করেছিলাম আই, জে, এম, এ, যারা শ্রমিকদের বিরুদ্ধে চক্রান্ত করছে, পশ্চিমবাংলার সরকার এইবার আই, জে, এম, এ,-কে ছেড়ে শ্রমিক শ্রেণীর পক্ষে দাঁড়াবেন এবং আই, জে, এম,-এর মালিকদের মাঝায় দড়ি দিয়ে মিসায় নিয়ে যাবে, কিন্তু সেখানে লক্ষ্য করলাম যে তারা প্রভিডেন্ট ফাণ্ড না দিয়ে বেঁচে গেল, লক্ষ্য করলাম যে সমস্ত দাবী দাওয়া ছিল তা বানচাল করবার জন্য সরকার তাদের ভিন্ন চুক্তিতে আই, জি, এম,-এর শরিক হলেন, আমরা খুঁজে পাই না এত টাকা প্রভিডেন্ট ফাণ্ড না দেবার কারণ কি হতে পারে? কারণ আমরা দেখতে পাচ্ছি, অমৃতবাজার পত্রিকা শ্রমিকদের জন্য প্রভিডেন্ট ফাণ্ড ৩ লক্ষ ১৬ হাজার ৫৮ টাকা আজ পর্য্যন্ত দেননি। অমৃতবাজার পত্রিকার গায়ে হাত দিতে হবে, যদি মিসা করতে হয় প্রভিডেন্ট ফাণ্ড না দেওয়ার জন্য তাহলে অমৃতবাজার পত্রিকার গায়ে হাত দিতে হবে। আমি জিজ্ঞাসা করি তাহলে মিসা আইন অ্যাসেম্বিলিতে আনার কি প্রয়োজন ছিল, ব্রিটেনিয়া ইঞ্জিনীয়ারিং কম্পানীর মালিক ২০ লক্ষ টাকা প্রভিডেন্ট ফাণ্ড ফাঁকি দিয়েছে, সেটা না দেওয়ার জন্য শ্রমিকরা সেখানে অনাহারে, অর্ধাহারে মৃত্যু বরণ করছে, আজও এই সমস্ত জুট মিলের মালিকরা প্রভিডেন্ট ফাণ্ডের এত টাকা বাকি রেখেছে, তা সত্ত্বেও পশ্চিমবাংলা সরকার নিশ্চুপ, নির্লজ্জের মত তারা ১৩ তারিখ আই, এন, টি, ইউ, সির হাত দিয়ে চুক্তি করলেন, কিন্তু আমরা আনন্দিত, পশ্চিমবাংলার জাগ্রত শ্রমিকশ্রেণী ঐ লাল ঝাণ্ডা আর তেরঙ্গা ঝাণ্ডার অনুসরণকারী শ্রমিকশ্রেণী ১৪ তারিখ থেকে সমস্ত চটকল বন্ধ করে দিয়েছিল, তারা বলেছিল আমাদের কোন নেতা যদি ভুল করে থাকে---তাই আমরা এই হরতালের শরিক। যার জন্য চটকল সব স্তব্ধ হয়ে গেল। স্যার, আপনি রোজ কাগজে দেখেছেন শ্রমমন্ত্রী প্রচার করছেন, আই, জি, এম, এ প্রচার করেছে, আই, এন, টি, ইউ, সি, নেতারা প্রচার করেছেন, এতগুলি চটকল খুলেছে, এই সংখ্যক শ্রমিক কাজে গিয়েছে, এত মেগা ওয়াট সেখানে ব্যবহার করা হয়েছে। কিন্তু স্যার, আপনি লক্ষ্য করেছেন বহুবার যে প্রশ্ন তোলা হয়েছিল, সে প্রশ্নের কোন জবাব দেননি, যে উৎপাদন কি হয়েছে? সেটা তারা বলেননি। উৎপাদনের কথা বলতে গেলে তাদের সমস্ত কারচুপি ধরা পড়ত। স্যার, তা সত্ত্বেও ৩৩ দিনের বাহাদুর শ্রমিকরা, যারা লাল ঝাণ্ডা, তেরঙ্গা ঝাণ্ডা মানে, তারা চটকলগুলিকে স্তব্ধ করে দিয়েছিল। যখন আই, জি, এম-এর হীন চক্রান্ত কোন দিক দিয়েই কার্যকরী হলো না, যখন সরকারের প্রচারযন্ত্র শ্রমিকদের বিহ্বল করতে পারল না, সরকার তখন ১৪৪ ধারা জারীর করে সমস্ত এলাকায় যাতে ধর্মঘটের সমর্থনে প্রচার করতে না পারেন তার জন্য সমস্ত ব্যবস্থা করলেন। ধর্মঘট ভাঙ্গার জন্য তারা সমস্ত রকম চেষ্টা চালিয়ে তারা কিছু করতে পারলেন না। এই খড়দহ জুট মিলে বলেছিলেন বিহার উই, পি,-র শ্রমজীবী মানুষের কোন প্রয়োজন নাই, আমাদের বহু বেকার যুবক আছেন। সবই ব্যর্থ হলো। বলা হলো ডেলি রেটেড ওয়ার্কাররা ২ টাকা ইনক্রিমেন্ট পাবেন, পিসরেটেড ওয়ার্কাররা ইনক্রিমেন্ট পাবেন, সেটাকে '৭৪ সাল থেকে বলা হয়েছে '৭৩ সাল থেকে বলা হবে। ৫৫ টাকা এডভান্স, এবং সেটাকে কাটা হবে না, ইন লিউ অফ বোনাস হিসাবে দেখানো হবে। বলা হলো মহরমের ছুটি এবং ২৬ তারিখের ছুটির পয়সা শ্রমিকরা পাবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বললেন আমি দেখছি তারা এইগুলি যাতে পায়। তারপরে ১৫ই তারিখে মাননীয় গোপাল দাস নাগের চিঠি গেল। কিন্তু ঐ প্রতিশ্রুতির কথা থাকল না, কেবল মাত্র ৫৫ টাকার কথা বলা হলো।

[8-10—8-13 p.m.]

তারপর ১৫ তারিখে মাননীয় মন্ত্রী গোপাল দাস মহাশয়ের চিঠি গেল, সেই লিখিত জবাবে ঐ প্রতিশ্রুতির কথা লেখা রইলো না। কেবলমাত্র ৫৫ টাকা রয়েছে কিন্তু ঐ যে এক টাকা ইনক্রিমেন্ট যেটা '৭৩ সাল থেকে লাগু হবার কথা সেটা লেখা হল না, দু'টাকা ঐ পিস্ রেট ওয়ার্কারদের যেটা '৭৪ সাল থেকে লাগু হওয়া দরকার সেটা হল না। এই প্রতিশ্রুতি ভঙ্গ করলেন কাদের চাপে? আমরা মনে করি পশ্চিমবঙ্গ সরকার '৭২ সালে যে দৃঢ় মনোভাব নিয়েছিলেন '৭৪ সালে চটকল শ্রমিকদের পক্ষে সেইভাবে দাঁড়াতে পারেন নি। আমরা মনে করি একচেটিয়া পুঁজিপতি পশ্চিমবঙ্গ সরকারের উপর চাপ সৃষ্টি করছে যে চাপের জন্য পশ্চিমবাংলার সরকার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও সেই প্রতিশ্রুতি লংঘন করছেন।

আমরা মনে করি '৬৫ সাল থেকে '৭০ সাল পর্যন্ত যে চটশিল্পে ৫৫ হাজার শ্রমিকের চাকরী গিয়েছে। সেই ৫৫ হাজার শ্রমিকের এইজন্য গিয়েছে যাতে রেট অব প্রফিট মালিকরা ঠিকমত পায়। এই ক্ষেত্রে এখনি পশ্চিমবঙ্গ সরকারের উচিত শ্রমিক শ্রেণীর লড়াইকে মেনে নিয়ে চটকল শিল্পে যে বিক্ষোভ, চটকল শ্রমিকদের যে বিক্ষোভ সেই বিক্ষোভকে সঠিক পন্থায় যাতে মীমাংসা করতে পারেন তারজন্য আই, জে, এম,-এর উপর চাপ সৃষ্টি করা। একথা মনে রাখা উচিত তিন শত কোটি টাকার চট শিল্পের যে বহির্বাণিজ্য এই বহির্বাণিজ্য নির্ভর করে এই শ্রমিকদের উপর। এই শ্রমিকদের উপর যে বহির্বাণিজ্য নির্ভর করছে সেই শ্রমিকদের যদি খেতে দিতে না পারেন, সেই শ্রমিকদের যদি অসন্মান করেন, আই, জে, এম,-এর হাতের পুতুল করে দিয়ে দেন, আই, জে, এম,-এর অত্যাচারের হাত থেকে যদি বাঁচাতে না পারেন তাহলে আমি মনে করবো যে আমাদের বহির্বাণিজ্য, আমাদের অর্থনীতি ধ্বংস হয়ে যাবে। আমরা তো দাবি করেছিলাম এই চট শিল্পকে রাষ্ট্রায়ত্ব করা হোক, আমরা দাবি করেছিলাম জুটমিল রাষ্ট্রীয়করণের সাথে সাথে কাঁচা পাট সেটাও রাষ্ট্রীয় ব্যবসায় আনা হোক। আমরা দাবি করেছিলাম জুটের ব্যবসাকে রাষ্ট্রীয়করণ করা হোক। আমরা দাবি করেছিলাম যে এই সরকার '৭০ সালে যে চুক্তি করেছে '৭২ সালে যে চুক্তি করেছে সেই চুক্তি যাতে ইমপ্লিমেন্ট হয় তার ব্যবস্থা করুন। কিন্তু লজ্জার কথা সেই চুক্তি আজ পর্যন্ত ইমপ্লিমেন্টেড হল না অথচ সরকার গদীতে আসীন রয়েছেন এটা লজ্জার কথা, দুঃখের কথা, ঘৃণার কথা।

### Adjournment

The House was then adjourned at 8.13 p.m. till 1 p.m. on Thursday, the 28th February, 1974, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provision of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 28th February, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 11 Ministers, 7 Ministers of State, 2 Deputy Ministers and 174 Members.

[1—1-10 p.m.]

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** : Honourable members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

### Starred Questions
### (to which oral answers were given)

### দোকান ও সংস্থা আইনের আওতায় আবগারী কর্মচারী

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৮) **শ্রীঅশ্বিনী রায়** ঃ গত ৩০শে আগষ্ট, ১৯৭৩ তারিখে প্রদত্ত তারকাচিহ্নিত *৭নং (অনুমোদিত প্রশ্ন নং *১০৩) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—আবগারী দোকানের কর্মচারীদের পশ্চিমবঙ্গ দোকান ও সংস্থা আইনের আওতায় আনার যে বিষয়টি সরকারের বিবেচনাধীন ছিল তাহা বর্তমানে কি অবস্থায় আছে?

**Dr. Gopaldas Nag :**

বিষয়টী এখনো বিবেচনাধীন রহিয়াছে।

**Shri Aswini Roy :**

মাননীয় মন্ত্রীমহাশয় আপনি জানেন যে আমাদের শ্রমদপ্তরের রাষ্ট্রমন্ত্রী আমাদের আগষ্টে বলেছিলেন—সেপ্টেম্বর মাসের মধ্যে উনি আবগারী দোকানের কর্মচারীদের পশ্চিমবঙ্গ দোকান কর্মচারী সংস্থা আইনের আওতায় আনার জন্য গেজেট নোটীফিকেশন পর্য্যন্ত করবেন। অথচ আজ আগষ্ট থেকে এ পর্য্যন্ত আট মাসের অতীত হয়ে গেল, আর কতদিন এটা বিবেচনাধীন থাকবে?

**Dr. Gopaldas Nag :**

মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি
Under Section 5(1) of the Bengal Shops and Establishments Act, 1940, excise shops are exempt from the purview of that Act. Therefore the West Bengal Shops and Establishments Act, 1963, will not apply to this shops unless the notification under section 1(4) of the Act is issued exterding the Act to these shops.

এটা ইন্টার ডিপার্টমেন্টাল ব্যাপার। আমরা বারে বারে এক্সাইস্ ডিপার্টমেন্টকে পজিশনটা অ্যাকসেপ্ট করবার জন্য লিখেছি; এক্সাইস্ ডিপার্টমেন্টের এক্সাইস্ ডিউটি ও রেভিনিউ ফল করবে এই অজুহাত দেখাচ্ছেন কাজেই সপ্স এণ্ড এস্টাব্লিসমেন্টস একট-এর প্রভিশানটা ওই সপ্গুলিতে প্রযোজ্য করতে এক্সাইস্ ডিপার্টমেন্ট আপত্তি করছে। সেইজন্য ব্যাপারটা এখনো বিবেচনাধীন রয়েছে বলেছি। ইন্টার ডিপার্টমেন্টাল করেস্পণ্ডেন্স —লেখালেখি চলছে—ওদের সম্মতি পেলেই নোটিফাই করে দেব।

**Shri Harasankar Bhattacharyya:**

মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি---আমাদের শ্রমদপ্তরের রাষ্ট্রমন্ত্রী গত আগষ্ট মাসে বিধানসভায় প্রতিশ্রুতি দিয়েছিলেন---সেপ্টেম্বর মাসের মধ্যে গেজেট নোটিফিকেশন বেরুবে। তা না বেরোনটা সভার কাছে প্রতিশ্রুতি ভঙ্গের অনুরূপ কাজ নয় কি?

**Dr. Gopaldas Nag:**

আমি তো মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগেই বলেছি যে এক্সাইজ সপ্‌স এ্যাজ ইট ইজ---সেগুলি আমাদের এই আইনের আওতার বাইরে; তাহলেও নোটিফিকেশন করে---এগুলি এই আইনের আওতায় আনা যায় সাবজেক্ট টু দি এপ্রুভাল অফ দি এক্সাইজ ডিপার্টমেন্ট---কিন্তু এক্সাইজ ডিপার্টমেন্ট তাদের সে এপ্রুভাল দেন নাই এ ব্যাপারে এখনো। আমাদের শ্রমদপ্তরের রাষ্ট্রমন্ত্রী যে কথা বলেছিলেন---এই ধারণার বশবর্তী যে এ বিষয়ে এক্সসাইজ ডিপার্টমেন্ট কোন রিজিড ষ্ট্যাণ্ড নেবেন না। কিন্তু এখন দেখছি---একসাইজ ডিপার্টমেন্ট একটু রিজিড ষ্ট্যাণ্ড নিয়েছেন এবং এই সম্পর্কে তাদের বার বার রেফার করা সত্বেও ৫।৬ মাসের মধ্যে কোন উত্তর পর্যন্ত তাঁরা দেন নাই। আমি এ বিষয়ে যথাসাধ্য চেষ্টা করবো---যাতে তাড়াতাড়ি বিষয়টীর নিষ্পত্তি হয় এবং সপ্‌স এণ্ড এষ্টাব্লিসমেন্টস এ্যাক্ট-এর সুবিধা এই এক্সসাইজ সপ্‌গুলির কর্মচারীরাও পায়।

**Shrimati Geeta Mukhopadhaya:**

একসাইজ বিভাগের মন্ত্রী মহাশয়, সেদিন প্রশ্নের উত্তরে জর্জরিত হয়ে বলেছিলেন যে তিনি আপনার দপ্তরে পাঠিয়ে দিয়েছেন। সুতরাং পারস্পরিক কোঅর্ডিনেশান করতে পারবেন কি তাহলে এটা হতে পারে?

**Dr. Gopaldas Nag:**

আপনি নিজেই উত্তর দিয়েছেন যে পাঠিয়েছেন। এখনও পাঠিয়ে দেননি পাঠিয়ে দিলে আমার দপ্তরে বিলম্ব হবে না।

**Shri Aswini Roy:**

গত ২৫ তারিখে ১৭১নং অনুমোদিত প্রশ্নের অনুরূপ ভাবে জবাব দিয়েছিলেন যে সমস্ত বিষয়টা শ্রম দপ্তরে পাঠিয়ে দিচ্ছি। শ্রম দপ্তর এর পর কি করে তার উপর নির্ভর করবে। কাজেই পাঠিয়ে দেবেন বলেছেন, আপনি যদি তাগিদ দিয়ে কাগজ পত্র নিয়ে অন্ততঃ এই ফাইনানসিয়াল ইয়ার শেষ হবার আগে এটা ঘোষণা করতে পারেন তাহলে কুড়ি হাজার এমপ্লয়ীর মধ্যে অন্তত সাত হাজার যারা রেজিষ্টার্ড স্কিম-এর আছেন এরা অন্তত জঙ্গলের আইন যে চলেছে সে আইন থেকে রেহাই পেতে পারেন।

**Mr. Speaker:** It is a request for action.

### আসানসোল মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কি সত্য যে, দুর্ঘটনায় পতিত রোগীদের চিকিৎসার জন্য প্রায় ক্ষেত্রেই রক্তের প্রয়োজন হয়;

(খ) সরকার কি অবগত আছেন যে, আসানসোল মহকুমায় দুর্ঘটনা কবলিত রোগীদের জীবন রক্ষার জন্য প্রায় ক্ষেত্রেই ষাট মাইল দূরবর্তী বর্ধমান হাসপাতাল হইতে রক্ত আনয়ন করিতে হয় এবং সব ক্ষেত্রে তা সম্ভবও হয় না; এবং

(গ) অবগত থাকিলে, দুর্ঘটনা কবলিত রোগীদের অবিলম্বে রক্ত দেওয়ার ব্যবস্থা করার জন্য আসানসোল মহকুমা হাসপাতালে একটি ব্লাড ব্যাঙ্ক খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকিলে, কবে নাগাত তাহা খোলা হইবে?

**Shri Ajit Kumar Panja:**

(ক) কোন কোন ক্ষেত্রে প্রয়োজন হয়।

(খ) আসানসোল মহকুমায় দুর্ঘটনা কবলিত রোগীদের চিকিৎসার জন্য প্রয়োজন-বোধে রক্ত বর্ধমান হাসপাতালের ব্লাড ব্যাঙ্ক হতে আনাতে হয়।

কোন কোন ক্ষেত্রে বিকল্প ব্যবস্থা হিসাবে প্লাজমা ( plasma ) ব্যবহার করা হয়।

(গ) আসানসোল মহকুমা হাসপাতালে একটি ব্লাড ব্যাঙ্ক খোলার সরকারী আদেশ কয়েকদিন পূর্বে (১৫।২।৭৪) দেওয়া হয়েছে।

অবিলম্বে ব্লাড ব্যাঙ্কটি চালু করার জন্য সব রকম ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**Shri Sukumar Bandyopadhyay:**

মন্ত্রী মহাশয় জানেন কিনা বিগত দশ বৎসরের মধ্যে আসানসোল মহকুমার হাসপাতালে একটা ব্লাড ব্যাঙ্ক খোলাবার জন্য চেষ্টা করা হচ্ছিল। প্রতিবারই স্বাস্থ্য দপ্তর থেকে বলা হয় যে কোন সাবডিভিসান হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক খোলা যাবে না এবং এ প্রপোজাল সুবিধার নয়। দশ বৎসর না করার পর কি কারণ হোল যে এটা করা উচিত বলে মনে করলেন। আপনারা কি কারণে বিবেচনা করলেন সেটা জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja:**

এর কারণ আসানসোল খনি অঞ্চল বিশেষ করে আসানসোল-এ শিল্পাঞ্চলে আমাদের যে সমস্ত শ্রমিকরা রয়েছেন সেই সব শ্রমিকদের এ্যাক্সিডেন্টের রিপোর্ট হওয়ায় এবং হাসপাতালে রিপোর্ট নিয়ে দেখা গেছে যে সেখানে ব্লাড-এর খুবই অভাব এবং ব্লাড না থাকার জন্য অনেক সময় রুগীদের অসুবিধা হচ্ছে। তাই এই বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**Shri Sukumar Bandyopadhyay:**

আমি সে কথা বলতে চাইনি। আমি জানি আসানসোলের থেকে বহু দূরে বর্ধমানে গিয়ে ব্লাড আনা একটা অসম্ভব ব্যাপার। রুগী রক্ত না পেয়ে বাঁচে না কাজেই রক্তের প্রয়োজন খুবই বেশী। কিন্তু আমার কথা হচ্ছে আপনার দপ্তর বিগত দশ বৎসর ধরে এই প্রস্তাব রিজেক্ট করে এসেছে। হঠাৎ তাঁরা কি আবিষ্কার করলেন যে আসানসোল শিল্পাঞ্চলে এ্যাক্সিডেন্ট-এর জন্য এটা দরকার। পনের কুড়ি বৎসর ধরেই সেখানে ইণ্ডাস্ট্রি আছে। কাজেই এই দশ বৎসরে বিভিন্ন করেসপনডেন্স আমি দেখাব তাতে তারা রিজেক্ট করেছেন। আমরা কোন সিম্প্যাথি পাইনি। এটা আমাদের আনন্দেরই কথা। সেই জন্য মন্ত্রীমহাশয়কে জিজ্ঞাসা করলাম যে দশ বৎসর ধরে কেন রিজেক্ট করেছিলেন এই বাস্তবসম্মত প্রপো-জালকে?

**Mr. Speaker**: The question has been answered already.

**Dr. Ramendra Nath Dutt:**

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে অন্যান্য সাবডিভিসান হাসপাতালেও কি ব্লাড ব্যাঙ্ক আছে এবং থাকলে কোথায় কোথায় আছে?

**Shri Ajit Kumar Panja:**

আমাকে নোটিশ দিলে আমি বলতে পারবো।

**Shri Sisir Kumar Sen :**

মাননীয় মন্ত্রী মহাশয়ের অন্যান্য সাবডিভিসান হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক খোলার প্রস্তাব আছে কিনা জানাবেন?

**Shri Ajit Kumar Panja :**

আমাদের যেটা ইচ্ছা আছে জেলা হাসপাতালে যেখানে ব্লাড ব্যাঙ্ক নেই জেলা অনুসারে যাতে সমস্ত জেলা হাসপাতালে হয় তার জন্য চেষ্টা করছি। তারপর সাবডিভিসান অনুসারে, কারণ সাবডিভিসানেও রক্তের অভাব খুবই বেশী আছে। এইভাবে সাবডিভিসান থেকে যেখানে যেখানে জেলাহাসপাতাল অনেক দূরে পড়ে যায় যেমন মিঃ দত্ত বলেছেন পশ্চিম দিনাজপুরের কথা, সেখানের জিওগ্রাফিকাল সিচুয়েশান এমন যে নুতন করে সব ভাবতে হচ্ছে।

[ 1-10—1-20 p.m. ]

**Shri Khan Nasiruddin :**

মন্ত্রী মহাশয় কি জানাবেন যেখানে ব্লাড দেওয়ার ব্যবস্থা আছে অথচ গ্রুপে মেলেনা প্রফেসন্যাল ব্লাড দাতারা ব্লাড দেন কিনা?

**Shri Ajit Kumar Panja :**

গ্রুপ মিলুক বা না মিলুক এটা নেওয়ার রীতি আছে।

**Shri Khan Nasiruddin :**

এটা কি আইন সম্মত?

**Shri Ajit Kumar Panja :**

হ্যাঁ।

### ঢাকেশ্বরী মিল

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় এবং শ্রীতৃপ্তিময় আইচ ঃ** বন্ধ এবং দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) আসানসোল মহকুমার হীরাপুর ব্লকে অবস্থিত ঢাকেশ্বরী মিলটি খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন; এবং

(খ) কবে নাগাত ঐ মিলটি চালু হবে বলে আশা করা যায়?

**Dr. Gopaldas Nag :**

ঢাকেশ্বরী কটনমিল পুনরুজ্জীবিত করার জন্য ১৯৬৯ সাল হইতে সরকার বিভিন্ন রকম চেষ্টা করিয়া চলিয়াছেন। ইতিপূর্বে ন্যাশানাল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন কতিপয় সর্তসাপেক্ষ ৪৯.৬১ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করেন। অন্যতম সর্ত ছিল যে কোম্পানীর শেয়ার মূলধন বাড়াইতে হইবে। তৎকালীন মন্ত্রীসভা ১৯৬৯ সালের অক্টোবর মাসে ১০ লক্ষ টাকার শেয়ার মূলধন মঞ্জুর করেন এবং মার্চ ১৯৭০ সালে ঐ টাকা কোম্পানীকে দেওয়া হয়। ঐ টাকা ব্যাঙ্কে গচ্ছিত আছে। কিন্তু কোম্পানী অন্যান্য সর্ত পূরণ করিতে অসমর্থ হওয়ায় ১৯৭৩ সালের মে মাসে ন্যাশানাল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন NIDC ঋণদানের মঞ্জুরী বাতিল করিয়া দেন। বর্তমান সরকার ১৯৭২ সালের

জুলাই মাসে মিলটি পুনরায় চালু করিবার জন্য উপায় উদ্ভাবনের চেষ্টা করেন। ভারত সরকারের অর্থমন্ত্রকের ব্যাঙ্কিং বিভাগের সঙ্গে পরামর্শ করিয়া ইণ্ডাষ্ট্রিয়াল রিকনষ্ট্রাকশন কর্পোরেশন অব ইণ্ডিয়া লিঃ (IRCIL)-এর মাধ্যমে কোম্পানীটি পুনর্গঠনের চেষ্টা করা হয়। কিন্তু মিলমালিকরা শতকরা ৫১ ভাগ শেয়ার I. R. C. I.-এর কাছে গচ্ছিত রাখিতে অক্ষমতা প্রকাশ করায় ঐ চেষ্টা ফলপ্রসূ হয় নাই। ১৯৭২ সালের নভেম্বর মাসে যখন ভারত সরকার কতিপয় কটন মিল অর্ডিন্যান্স (Ordinance) এর মাধ্যমে অধিগ্রহণ করেন, তখন ঢাকেশ্বরী মিল অধিগ্রহণের সুপারিশ করা হয়। এ বিষয়ে যথেষ্ট চাপ সৃষ্টি করা সত্বেও ভারত সরকারকে রাজী করান যায় নি। মূলতঃ এই কারণে যে, এই সময় ভারত সরকার সর্বপ্রথম রাজ্যসরকারকে জানান যে, মিলটির লাইসেন্স ১৯৬৬ সালে বাতিল হইয়া গিয়াছে। বাতিল লাইসেন্স পুনর্বহাল করার ক্ষমতা ভারত সরকারের আছে। সুতরাং এই কারণে মিলটি অধিগ্রহণ না করার সিদ্ধান্ত পশ্চিমবঙ্গ সরকারের যুক্তিযুক্ত বলিয়া মনে হয় নাই। পূর্বাপর ঘটনার আভাসসহ পশ্চিমবঙ্গ সরকার মিলটি অধিগ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের বাণিজ্য মন্ত্রকের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং শিল্প-উন্নয়ন মন্ত্রকের রাষ্ট্রমন্ত্রীর নিকট জোরালো দাবি রাখিয়াছে। বিষয়টি এখন এই দুই মন্ত্রকের বিবেচনাধীন আছে এবং পশ্চিমবঙ্গ সরকার যথারীতি এই বিষয়ে তদ্বির করিয়া চলিয়াছেন।

(খ) আনুপূর্বিক ঘটনা বিচারে মিলটি কবে নাগাদ খোলা হবে এইরূপ সময় সীমা নির্দ্ধারণ করা সম্ভব নয়। বিশেষতঃ অধিগ্রহণের ক্ষমতা কেন্দ্রীয় সরকারের, রাজ্য-সরকারের নয়। তথাপি যতদিন না মিলটি পুনরায় চালু করা যায়, ততদিন রাজ্যসরকারের যথাশক্তি চেষ্টা অব্যাহত থাকিবে।

**Shri Pradip Kumar Palit :**

মন্ত্রী মহাশয় জানাবেন কি যে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী এবং শিল্পউন্নয়ন দপ্তরের রাষ্ট্রমন্ত্রীকে যে জোরালো পত্র লিখেছেন তার কোন জবাব তাঁরা পাঠিয়েছেন কিনা?

**Dr. Gopaldas Nag :**

এটা এখনও তাঁদের বিবেচনাধীন আছে।

**Shri Niranjan Dihidar :**

মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঢাকেশ্বরী কটন মিলের এখনকার মেশিনারীর অবস্থা কি আছে?

**Dr. Gopaldas Nag :**

আজকের অবস্থা জানি না। ১৯৭২ সালে এই মন্ত্রীসভা গঠনের পর আমি নিজে ঢাকেশ্বরী কটন মিল পরিদর্শনের জন্য গিয়েছিলাম। স্পিনিং ডিপার্টমেন্ট থেকে সব কিছুই রিকনস্ট্রাকসান করতে হবে। মাত্র কয়েকটি তাঁত আছে।

### Jobs under 17,000-Employment Scheme

*44. (Admitted question No. *16.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of candidates living under Chanditala P.S. in Hooghly district applied for jobs under the 17,000-employment scheme during the year 1973 ;

(b) how many of them have been provided with employment till 31st January, 1974 ; and

(c) when the rest of the above candidates are expected to be provided with employment ?

**Dr. Gopal Das Nag** : (a) It is not possible to state the number as the application had been arranged District-wise and not Police Station-wise.

(d) Does not arise.

(c) Does not arise. Selection of candidates is made as and when vacancies are avilable.

**Shri Md. Safiulla** : For the last 3 or 4 days I find that all my question have been answered in an evasive way which should not have been done. The Hon'ble Minister, is also a member of the cabinet sub-comittee. If he does say, I am asking a specific question regarding my district. Will the Minister-in-charge be pleased to state, how many candidates under this scheme have been employed in Class III and Class IV posts ?

**Dr. Gopaldas Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হুগলী জেলার ফিগার এখানে দিচ্ছি এবং ক্যাবিনেট সাব কমিটির চেয়ারম্যান হিসাবে আরও অন্য দুটি জেলার ফিগারও দিচ্ছি। মাননীয় সদস্য যে ডিটেল্‌স চেয়েছেন সেটা আমি এর পরে প্রশ্ন যে আছে সেটাতে তার উত্তর দেবো। হুগলী জেলায় দরখাস্ত পেয়েছিলাম ক্লাস থ্রি ও ক্লাস ফোর মিলে ৩২,৪১৭, তারমধ্যে নাম্বার অব ক্যাণ্ডিডেট সিলেক্‌টেড ফর এ্যাপয়েন্টমেন্ট আপ টু ৩১।১।৭৪—৭৮০। বীরভূমে দরখাস্ত পেয়েছি ১৭,৮৭৬, তারমধ্যে নাম্বার অব ক্যাণ্ডিডেট সিলেক্‌টেড ফর এ্যাপয়েন্টমেন্ট আপ টু ৩১।১।৭৪--১,২৫১। বর্ধমানে দরখাস্ত পেয়েছি ৩৬,১৬৮ তারমধ্যে নাম্বার অব ক্যাণ্ডিডেট সিলেক্‌টেড ফর এ্যাপয়েন্টমেন্ট ১,৭০৮।

**Shri Md. Safiullah** : Will the Hon'ble Minister-in-charge be pleased to state the number of vacancies existed up to 31st January, 1974, in Hooghly district alone ?

**Dr. Gopal Das Nag** : The number of vacancies were 718.

**Shri Md. Safiulla** : Will the Hon'ble Minister-in-charge be pleased to state that according to the statistics supplied, how many candidates will be absorbed under this scheme and in how many days ?

**Dr. Gopal Das Nag** : All the 780 candidates are expected to be absorbed.

**Shri Md. Safiullah** : Since long 2 years have been passed, the vacancies have not been filled up though it was a commitment to absorb candidates within a year. Will you kindly tell us, when all these 17,000 candidates will be totally absorbed ? I want the exact date or the exact month.

**Dr. Gopal Das Nag** : Sir, just in the next question, the same question has been put up by Shri Ganesh Hatui.

**Mr. Speaker** : Yes, that is almost an indentical question.

### সতের হাজার বেকারের চাকুরী

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭।) **শ্রীগণেশ হাটুই** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সতের হাজার বেকারদের চাকুরী দিবার প্রতিশ্রুতি অনুযায়ী সরকার কতজন

বেকার ব্যক্তিকে ক্লাস থ্রি ও ক্লাস ফোর্ পদে (১৯৭৪ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত) চাকুরিতে নিয়োগ করিয়াছেন; এবং

(খ) কতদিনের মধ্যে অবশিষ্ট ব্যক্তিদের চাকুরী দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**Dr. Gopaldas Nag:**

(ক) উক্ত প্রতিশ্রুতি অনুযায়ী ১৯৭৪ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত ক্লাস 'থ্রি' ও ক্লাস 'ফোর' পদে যথাক্রমে মোট ১১,৩৭০ ও ৪,৭৪৫ জন ব্যক্তিকে চাকুরীর জন্য মনোনীত করা হইয়াছে।

(খ) স্পেশাল নিয়োগ আইনের মেয়াদ ৩১।৩।৭৪ পর্যন্ত বর্তমানে বলবৎ আছে। ইহার মধ্যে ১৭,০০০ ব্যক্তির মনোনয়ন সম্পূর্ণ হইবে আশা করা যায়।

**Shri Ganesh Chandra Hatui:**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ক্লাস থ্রি-এর জন্য ১১,৩৭০ ও ক্লাস ফোর-এর জন্য ৪,৭৪৫ মোট ১৬,১১৫ ক্যাণ্ডিডেটকে সিলেক্ট করা হয়েছে তারমধ্যে এ্যাপয়েণ্টমেণ্ট পেয়েছে ৭৮০---অর্থাৎ ৭৮০টি পোষ্ট ছিল। বর্তমানে আরও ক্লাস-৩ ও ক্লাস-৪ পোষ্টে খালি আছে কিনা?

**Dr. Gopaldas Nag:**

বর্তমানে খালি আছে কিনা জানি না। কারণ আমার কাছে এখনও পর্য্যন্ত কোন খালির খবর আসে নি।

[1:20—1-30 p.m.]

**Shri Md. Safiulla**: For the information of the House I may state that in my constituency, so far as I know, only 10 or 12 candidates have been absorbed out of 30. If such a large number of candidates have been absorbed, why 20 candidates have not been absorbed in these posts?

**Mr. Speaker**: Mr. Safiulla, you are giving information instead of eliciting information.

**Shri Md. Safiulla**: Sir, the Hon'ble Minister has given statistics and on the basis of those statistics I put a specific question. What will be the fate of the 20 candidates? Let that point be clarified.

(No reply.)

**Shrimati Geeta Mukhopadhyaya:**

এই কথা কি সত্য যে এই ১৭ হাজার চাকরী দেবার জন্য ক্যাবিনেট সাব কমিটির ইতিপূর্বে ঘোষিত যে কথা ছিল যে পরিবারের কেউ রোজগার করেনা তাদের অগ্রাধিকার দেওয়া হবে---সেই সিদ্ধান্তকে পদদলিত করে কে কংগ্রেস সদস্য এবং বিশেষ করে পেটুয়া লোকদের সেই ভিত্তিতে এই নির্বাচন করেছেন এবং বিভিন্ন জায়গায় এই বিষয়ে টাকা ঘুষ নেওয়ার ব্যাপক অভিযোগ চালু রয়েছে---এটা কি সত্য?

**Dr. Gopaldas Nag:**

মাননীয়া সদস্যার প্রশ্নটির দুটি অংশ আছে। প্রথম অংশের উত্তর হচ্ছে---না, আর দ্বিতীয় অংশের উত্তর আমার জানা নেই।

**Shri Kanai Bhowmik:**

এই যে ১৭ হাজার নিয়োগ করা হচ্ছে তার সিসটেম কি, কি পদ্ধতিতে নিয়োগ করা হচ্ছে?

**Dr. Gopaldas Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নিয়োগের নিয়মাবলী আমি আগেই বিধানসভায় পাঠ করেছিলাম, তার কপি আমার কাছে এখন নেই, তবে আমার যতদূর স্মরণে আছে সেটা বলছি। প্রথম সর্ত ছিল যে পরিবারে কোন রোজগারক্ষম বা রোজগার করছেনা এমন ব্যক্তি নেই, সেই পরিবারকে অগ্রাধিকার দেওয়া হবে। দ্বিতীয় সর্ত ছিল সিডিউল্ড কাষ্টস এণ্ড সিডিউল্ড ট্রাইবসের রিজার্ভেসান মেন্টেন করা হবে, এক্স ক্যাম্প এমপ্লয়িদের প্রেফারেন্স দেওয়া হবে, সরকারী কর্মচারী, যারা ইন সার্ভিস মারা গেছেন অথবা রিটায়ার করে গেছেন তাদের সন্তানসন্ততীদের প্রাধান্য দেওয়া হবে। আর শেষ কথা ছিল ব্যাক-ওয়ার্ড এরিয়াজ যেখানে ইণ্ডাস্ট্রি কম—সেই ব্যাকওয়ার্ড এরিয়াজ-এর প্রার্থীদের প্রাধান্য দেওয়া হবে।

**Shri Kanai Bhowmik :**

কোন ক্যাবিনেট সাব কমিটি এই লিস্ট ফাইনালাইজ করেছেন—এ্যাপয়েন্টের আগে এই ফাইনালাইজেসনের ব্যাপারে কোন ক্যাবিনেট সাব কমিটিতে কি এটা ঠিক হয়েছিল?

**Dr. Gopaldas Nag :**

এই নীতিগুলি ক্যাবিনেট সাবকমিটিতে নয়, পুরো ক্যাবিনেটে মুখ্যমন্ত্রী মহাশয়ের সভাপতিত্বে মিটিং করে এই নীতিগুলি নির্ধারণ করা হয়েছিল এবং ক্যাবিনেট সাব কমিটি এই নীতি ফলো করে তাদের রেকমেনডেসান দিয়েছিলেন।

**Shri Balailal Sheth :**

হুগলী জেলার স্বাস্থ্য দপ্তরে প্রচুর ভ্যাকেন্সি পড়ে আছে শ্রমমন্ত্রীর এটা জানা আছে কিনা বলবেন?

**Dr. Gopaldas Nag :**

ভ্যাকেন্সি পড়ে আছে এটা আমার জানা নেই।

**Shri Balailal Sheth :**

স্বাস্থ্যদপ্তর জানেন না এটা আমাদের বুঝে নিতে হবে। স্বাস্থ্যদপ্তরের সঙ্গে জড়িত অনেক খালি পদ পড়ে আছে, এটা কি শ্রমমন্ত্রীর কানে আসে নি?

**Dr. Gopaldas Nag :**

এটা নাও হতে পারে—এমন কি এমনও হতে পারে ঐসমস্ত পদে যাদের মনোনয়ন করা হয়েছে, তারমধ্যে অনেকে কাজের রিপোর্ট করেন নি। সুতরাং এই সম্বন্ধে ভেকেন্সি আছে কি নেই, সেটা ফাইনালাইজড হয় নি।

**Shri Balailal Sheth :**

হুগলী জেলার চুঁচুড়াতে যে ক্যাবিনেট মিটিং হয়েছিল সেইসময় এই ঘোষণা করা হয়েছিল, স্বভাবতঃই হুগলী জেলা সম্বন্ধে প্রশ্ন করার ইচ্ছা আমার জাগতে পারে। এই ১৭ হাজারের মধ্যে এটা কি খোঁজ নেওয়া হয় নি?

**Dr. Gopaldas Nag :**

আমি প্রশ্নটা বুঝলাম না। আমি আগেই বলেছি ইতিমধ্যেই এই ১৭ হাজার স্কীমে ১৬ হাজার ১১৫ জনের নির্বাচন চূড়ান্ত হয়েছে, আর ৮৮৫ জনের মত বাকি আছে, আশা করা যাচ্ছে ৩১শে মার্চ, ১৯৭৪, সালের মধ্যেই এটা সম্পূর্ণ করা যাবে।

**Shri Balailal Sheth :**

আমি জানি অনেক জনের কাছে তাদের ইন্টারভিউ আসে, তারপরে দুমাস যাবৎ তাদের এ্যাপয়েন্টমেন্ট যাচ্ছে না—এ সম্বন্ধে আপনার কিছু জানা আছে কি?

(নো রিপ্লাই)

**Shri Krishnaprasad Dulay :**

মন্ত্রী মহাশয় বললেন ১৭ হাজার চাকরীতে নিয়োগের ক্ষেত্রে সিডিউল্ড কাষ্টস এণ্ড সিডিউল্ড ট্রাইবসের লোকও ছিল—আমার প্রশ্ন হচ্ছে সেটার পারসেণ্টেজ কত ছিল এবং সেটাকে কি রূপায়িত করা হয়েছে?

**Dr. Gopal Das Nag :**

সরকারী নীতি যা আছে তা যথাযথভাবে মানা হয়েছে। তবে কোন কোন জেলাতে শিডিউল ট্রাইবসদের পক্ষ থেকে বা ঐ শ্রেণীর পক্ষ থেকে যা দরখাস্ত এসেছে তার সংখ্যা কম থাকার জন্য ক্যারি ফরোয়ার্ড বলে যে সিস্টেমটি আছে সেই সিস্টেম শিডিউল ট্রাইবসদের ক্ষেত্রে কোন কোন জায়গায় করতে হয়েছে।

**Shri Ajit Ganguly :**

যেখানে চাকরি খালি নেই সেরকম জায়গার জন্যও এ্যাপয়েন্টমেন্ট লেটার গিয়ে হাজির হয়েছে এবং সেখানে অফিসার তা দেখে অবাক হয়েছেন, এটা মন্ত্রীমহাশয় জানেন কি?

**Dr. Gopal Das Nag :**

এটা হওয়া অস্বাভাবিক কিছু নয় তবে নিশ্চয় এটা দুঃখজনক ব্যাপার। ভেকেন্সীটা বোধ হয় ট্রান্সফার করে পূরণ করা হয়েছে এবং তার ফলে অন্য জায়গায় ভেকেন্সী হয়েছে। তবে এরকম খবর এলে সঙ্গে সঙ্গে সংশোধন করে দেওয়া হচ্ছে।

**Shri Mahadeb Mukhopadhyay :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, একথা কি সত্য যে একই লোক দু জায়গায় এ্যাপয়েন্টমেন্ট পেয়েছে?

**Dr. Gopal Das Nag :**

এরকম কেস দু একটি এসেছে, পরে সেগুলি সংশোধন করে দেওয়া হয়েছে।

**Sgri Prodip Kumar Palit :**

১৭ হাজার চাকরির ব্যাপারে জেলাওয়ারি খালি পদের সংখ্যা এবং তাতে কতজন চাকরি পেয়েছেন মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

আমি ক্লাস থ্রি এবং ক্লাস ফোর জেলাওয়ারি ব্রেক আপ দিচ্ছি ঃ—

| জেলা | ক্লাস থ্রি | ক্লাস ফোর |
|---|---|---|
| বাঁকুড়া জেলা | ৭৪৪ | ১৬৮ |
| বীরভূম জেলা | ৮৪৫ | ৪০৬ |
| বর্ধমান জেলা | ১৩১৫ | ৩৯৩ |
| কলিকাতা | ৩৯৬ | ৫৪২ |
| কুচবিহার জেলা | ৫২৪ | ১৪৪ |
| দার্জিলিং জেলা | ২৩৩ | ১৬৪ |
| হুগলী জেলা | ৫৫২ | ২২৮ |
| হাওড়া জেলা | ৪৪৫ | ২২৭ |
| জলপাইগুড়ি জেলা | ৩৮৭ | ২৬৭ |
| মালদহ জেলা | ৫২৬ | ১৬৪ |
| মেদিনীপুর জেলা | ১৬৬৪ | ৪৪৪ |
| মুর্শিদাবাদ জেলা | ৭৭০ | ১৬৬ |
| নদীয়া জেলা | ৬৯৪ | ৩৮৬ |
| পুরুলিয়া জেলা | ৫৯৯ | ৪১২ |
| ২৪ পরগণা জেলা | ১২০৯ | ৫০৫ |
| ওয়েস্ট দিনাজপুর জেলা | ৪৬৭ | ১২৯ |
| মোট | ১১৩৭০ | ৪৭৪৫ |

**Shrimati Geeta Mukhopadhyaya :**

আমার আগের প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন করা হয়নি। কিন্তু আমি আমার কন্সটিটিউয়েন্সী সম্বন্ধে বলতে পারি যে দলমত নির্বিশেষে ইনক্লুডিং কংগ্রেস সাপোটার্স এ্যাণ্ড এভরিবডি, বহু ছেলে যাদের বাড়ীতে কোন আর্নিং মেম্বার নেই সেই সমস্ত ছেলে আমার কাছ থেকে সার্টিফিকেট নিয়ে যাওয়া সত্ত্বেও দেখা গিয়েছে ব্লক কংগ্রেসের সভাপতির আত্মীয়স্বজনরা, যাদের বাড়ীতে আর্নিং মেম্বার রয়েছে তারা কাজ পেয়েছে, অন্যরা পাইনি। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে জিজ্ঞাস্য আপনার কাছে তথ্য দিলে আপনি কি ব্যবস্থা অবলম্বন করবেন জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয়া সদস্যাকে বলব যে যত লোক দরখাস্ত করেছিল তার কত পারসেন্ট চাকরি পেয়েছে সেটার দিকে নজর দিন তাহলেই সমস্ত ব্যাপারটা বুঝতে পারবেন। এই প্রসঙ্গে আমি হুগলী জেলার কথা তাঁকে বলছি। সেখানে ৩২ হাজারের উপর ছেলে দরখাস্ত করেছিল। যদি ধরে নেওয়া যায় শতকরা ৫০ জনের বাড়ীতে কোন আর্নিং মেম্বার নেই তাহলেও কম পক্ষে ১৫ হাজার ছেলেকে অগ্রাধিকার দিতে হয়। কিন্তু সেখানে ভেকেন্সী ছিল ৭৮০টি। সুতরাং ১৫ হাজারের মধ্যে থেকে ৭৮০ জনকে বাছতে হয়েছে, সেখানে সমস্ত পরিবারের দাবী বা প্রয়োজন মেটানো যায়নি নাম্বার অব ভেকেন্সীস কম ছিল বলে। মেদিনীপুরের ব্যাপারেও তাই হয়েছে বলে আমার ধারণা। তবে গ্রস ইনজাস্টিস হয়েছে বলে উনি যা বললেন সে সম্পর্কে বলছি, উনি সমস্ত তথ্য দিলে আমি, সংশ্লিষ্ট জেলার ক্যাবিনেট সাবকমিটির চেয়ারম্যানের সঙ্গে পরামর্শ করবো এবং দেখবো যাতে জাস্টিস পায়।

[1-30—1-40 p.m.]

**Shri Kanai Bhowmik :**

আপনি যে এ্যাপয়েন্টমেন্টের নিয়ম কানুন করেছেন, সেই নিয়ম কানুন ভায়লেট করে যদি কোন এ্যাপয়েন্টমেন্ট হয়ে থাকে সেই সমস্ত কংক্রিট কেস যদি আপনার কাছে দেওয়া হয় তাহলে আপনি কি দয়া করে ব্যবস্থা করবেন?

**Dr. Gopal Das Nag :**

আমরা সেইগুলো বিচার বিবেচনা করে নিশ্চয়ই দেখবো এবং পরবর্তী ক্ষেত্রে যদি উপযুক্ত লোক থাকে তাহলে পরের ভ্যাকেন্সিতে সে যাতে যথাযোগ্য চান্স পায় তার জন্য ব্যবস্থা করবো।

**Shri Kanai Bhowmik :**

মন্ত্রী মহাশয় যাদের এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, তাদের কি ক্যান্সেলেশন হবে?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বুঝতে পারছি না, যে সত্য সত্য উনি কি চাইছেন যে লোক চাকরীতে, এমপ্লয়েড হয়েছে, তাদের আনএমপ্লয়মেন্ট চাইছেন, এটা আমি ঠিক বুঝতে পারছি না।

**Shri Kanai Bhowmik :**

যাদের এই নিয়মের বাইরে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, এইরকম যদি গুরুতর অভিযোগ দেওয়া হয় তাহলে তাদের এ্যাপয়েন্টমেন্ট কি ক্যান্সেল করা হবে?

**Dr. Gopaldas Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারছি না যে সত্য সত্যই উনি কি চাইছেন, যে লোক চাকরী পেয়েছে, তাকে আনএম্পলয়েড করে দিয়ে আর একজনের এমপ্লয়মেন্টের প্রভিশন করে দেওয়া হোক, তা যদি উনি বলেন যে তুমি করো, তাহলে আমি সেটা বিচার করে দেখবো।

**Shri Kanai Bhowmik :**

আমার কংক্রিট কথা হচ্ছে, দুর্নীতি করে, পক্ষপাতিত্ব করে, নিয়ম ভঙ্গ করে, গভর্ণমেন্টের ঘোষিত নীতি ভঙ্গ করে যদি কোন ভাবে কেবিনেট সাবকমিটি এই ধরণের এ্যাপয়েন্টমেন্ট দেয়, এই ধরনের গুরুতর অভিযোগ যদি আপনার কাছে সুনির্দিষ্টভাবে আনা হয়, তাহলে সেই দুর্নীতির অভিযোগগুলি সম্পর্কে যদি এই রকম ধরণের নির্দিষ্টভাবে দেওয়া হয় তাহলে সেই সমস্ত ক্ষেত্রে দুর্নীতি দূর করবার কোন ব্যবস্থা করা হবে কি?

**Mr. Speaker :** The question is hypothetical.

**Shri Kanai Bhowmik :**

আমি পজিটিভ করে বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা গুরুতর ব্যাপার যে গভর্ণমেন্ট থেকে যেটা ঘোষণা করা হয়েছে সেটাকে ভায়লেট করে দুর্নীতিগতভাবে, পক্ষপাতিত্ব করে, ঘুষ নিয়ে, দলবাজী করে যদি কোন এ্যাপয়েন্টমেন্ট হয়ে থাকে, এই রকম দুর্নীতির ফ্রেস কেস আমি দেবো, আপনি কি দেখবেন?

**Dr. Gopal Das Nag :**

ঘুষ নিয়ে চাকরী দেওয়া হয়েছে, যদি এইরকম কেস আপনি দেন তাহলে নিশ্চয়ই আমি দেখবো।

**Shri Kanai Bhowmik :**

আর নিয়ম ভঙ্গ করে যদি দেওয়া হয়ে থাকে তাহলে আপনি দেখবেন না?

(নো রিপ্লাই)

**Shri Mahadeb Mukhopadhyaya :**

আরামবাগে আমার কনসটিটিউয়েন্সিতে সাবকমিটি কোন এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন কিনা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

আরামবাগ কনসটিটিউয়েন্সিতে অনেক লোককেই চাকরী দেওয়া হয়েছে। কারণ হুগলী জেলার ৭৮০ জন যখন আছে, এর মধ্যে বেশ একটা অংশ হুগলীর আরামবাগে আছে।

**Shri Mahadeb Mukhopadhyaya :**

আরামবাগে এই পর্য্যন্ত কতজনকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

এই কনসটিটিউয়েন্সিরটা চাইতে গেলে দেওয়া সম্ভব নয়। এর আগে মাননীয় সদস্য মহঃ সফিউল্লার প্রশ্নোত্তরে বলেছি যে ব্রেক আপ দিলাম, সেটা জেলাওয়ারী। আপনি যদি থানাওয়ারী বা গ্রামওয়ারী চান তাহলে আমি বলতে পারবো না।

**Shri Susanta Bhattacharjee :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে কেবিনেট সাবকমিটি ছাড়াও বহু এ্যাপয়েন্টমেন্ট হয়েছে এবং সেইগুলো অফিসার এবং ইঞ্জিনিয়াররা দিয়েছেন?

**Dr. Gopal Das Nag :**

আপনি বোধ হয় স্টেট ইলেক্‌ট্রিসিটি বোর্ড সম্বন্ধে উল্লেখ করছেন। ফুড ডিপার্টমেন্ট কেবিনেট সাবকমিটির যে স্পেশাল এ্যাপয়েন্টমেন্ট রুলস তার আওতায় ছিল না। স্টেট ইলেক্‌ট্রিসিটি বোর্ড যে নিয়ম করেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটাও স্পেশাল এ্যাপয়েন্ট-মেন্টস রুলসের আওতায় ছিল না। আমার কাছে যে সংখ্যা আছে তাতে আমি দেখছি যে এই সময়ের মধ্যে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্‌ট্রিসিটি বোর্ডে ২,৯১১ জনকে ক্লাস থ্রিতে, ৭,০৯৭ জনকে ক্লাস ফোরে নিয়োগ করা হয়েছে। সঙ্গে সঙ্গে এটাও দেখছি যে ঐ আইনে স্পেশাল রিক্রুটমেন্ট রুলসের আওতার বাইরে ছিল প্রাইমারী এডুকেশন, সেখানেও ১৭,০৯৩ জন শিক্ষিত যুবক, যুবতী নিযুক্ত হয়েছেন এই সময়ের মধ্যে। কিন্তু এইগুলো সব স্পেশাল রিক্রুটমেন্ট রুলসের আওতায় ছিল না। সুতরাং ক্যাবিনেট সাবকমিটির এই বিষয়ে কিছু করার ছিল না।

**Shri Sital Chandra Hembram :**

আমাদের যে কথা ছিল সিডিউল কাস্ট ১৫% আর সিডিউল ট্রাইবস ৫% এই ১৭ হাজারের মধ্যে পারসেন্টেজ অনুযায়ী চাকুরী পাবেন, তা এটা পালন করা হয়েছে কি?

**Dr. Gopal Das Nag :**

সিডিউল কাস্টদের বেলায় পালিত হয়েছে। সিডিউল ট্রাইবসদের ব্যাপারে কোন কোন জেলায় অসুবিধা আছে, কারণ সব জায়গায় উপযুক্ত সংখ্যক প্রার্থী পাওয়া যায়নি ঐ ধরনের মানুষের মধ্যে থেকে। এইগুলির বিষয়ে একটা ক্যারি ফরোয়ার্ড সিস্টেম আছে সেই সিস্টেম অনুযায়ী পরবর্তী কালে এইগুলি পুরণ করে দেওয়া হবে।

**Shri Saroj Roy :**

মেদিনীপুর জেলায় যে সাব্‌কমিটি হয়েছে তার মেম্বারদের নাম এবং তার চেয়ারম্যানের নাম জানাবেন কি;

আর আমার দ্বিতীয় প্রশ্ন হলো আপনার কাছে কি খবর আছে যে মেদিনীপুর জেলায় ক্লাশ ফোর কর্মচারী হিসাবে যত লোকের চাকুরী হয়েছে তার তিন ভাগ একটি কনস্টি-টিউয়েন্সির লোক?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম প্রশ্নের উত্তরে আমি বলছি যে মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, এই তিনটি জেলা নিয়ে একটা ক্যাবিনেট কমিটি হয়েছিল এবং তার সদস্য ছিলেন মাননীয় মন্ত্রী শ্রীজ্ঞান সিং সোহনপাল, মাননীয় মন্ত্রী শ্রীগুরুপদ খাঁন, মাননীয় মন্ত্রী শ্রীসীতারাম মাহাতো এবং মাননীয় মন্ত্রী শ্রীমতি অমলা সোরেন।

আর দ্বিতীয় প্রশ্ন সম্পর্কে আমার কাছে কোন খবর নেই।

**Shri Lakshmi Kanta Basu :**

মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে যে পরিসংখ্যান দিলেন তাতে বলবেন কি যে আরামবাগ মহকুমায় যে সংখ্যক বেকার চাকুরী পেয়েছেন তার চেয়ে শ্রীরামপুরের সংখ্যা কম না বেশী?

**Dr. Gopal Das Nag :**

এই প্রশ্নের উত্তর দেওয়া আমার পক্ষে সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলেছি যে এটা জেলার ভিত্তিতে হয়েছে, কনসটিটিউয়েন্সির ভিত্তিতে নয়।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি যে আমরা শুনতে পাই এম, এল, এ,-দের কোটা ছিল, সেই কোটা অনুযায়ী চাকুরী হয়েছে, এটা কি সত্য?

**Dr. Gopal Das Nag :**

না, এখানে কোন কোটা সিস্টেম ছিল বলে আমার জানা নেই। তবে এম, এল, এ,-দের সার্টিফিকেটের একটা প্রশ্ন ছিল। এটা ছিল এই রকম যে ঐ পরিবারের আর কেউ চাকুরী করে না সুতরাং এ ক্ষেত্রে গুরুত্ব দেওয়া হোক ইত্যাদি।

**T. B. affected persons in hill areas of Darjeeling district**

*47. (Admitted question No. *19) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if it is a fact that the number of persons affected with tuberculosis (T.B.) in hill areas of Darjeeling district is increasing day by day;

(b) if so, the reasons thereof ;

(c) the action taken or proposed to be taken by the Government to arrest the spread of this disease ;

(d) the number of T. B. Clinics so far set up in the hill areas of Darjeeling ; and

(e) the number of T. B. beds that has been added in different hospitals in Calcutta and rural areas during the period commencing from March, 1972 and ending with 31st January, 1974 ?

**Shri Ajit Kumar Panja :** (a) There is no such report.

(b) Does not arise.

(c) Treatment of T.B. cases and Preventive vaccinations under National T.B. Control Programme are already in operation.

(d) Three Chest Clinics in hill areas of Darjeeling district including District T.B. Centre at Darjeeling town have been set up.

(e) 60 beds have been added in G. K. Khemka Chest Clinic and Hospital. 50 out of those have been reserved by Government for T.B. patients. 30 T.B. beds are there in new Kalimpong Subdivisional Hospital.

[ 1-40—1-50 p.m. ]

**Shri Md. Safiulla :** Mr. Speaker Sir, I have already drawn your attention to the facts that the questions are not being properly answered. Here is an instance. Reply to the questions is self-contradictory. In (a) the Hon'ble Minister has stated that there is no such report i.e., he does not know that the number of persons affected with T.B. in hill areas of Darjeeling district is increasing day by day, because in (d) the Hon'ble Minister has stated that three T.B. Chest Clinics in hill areas of Darjeeling district etc., have been set up. So, if T.B. disease is not increasing in that area, then why these Chest Clinics have been set up in Darjeeling district ?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় সদস্য প্রায়ই বলছেন ঠিকমত উত্তর হচ্ছে না। কিন্তু আপনি বোধ হয় জানেন না যে টি, বি, কেসেস্ না বাড়লেও জনসংখ্যা বেড়ে যাচ্ছে। দার্জিলিং এলাকায় আমরা চেস্ট ক্লিনিক খুলেছি এজন্য যে সেখানে যাতে বাড়ীতে বাড়ীতে গিয়ে ঠিকমত চিকিৎসা করা যায় তার ব্যবস্থা করেছি। ঠিক এরকমভাবে আধুনিক বিজ্ঞান অনুযায়ী সমতল অঞ্চলেও চালু করার চেস্টা করছি। তাই এ-ওর রিপোর্ট না এলে বলতে পারব না, সুতরাং বেড়েছে বলে খবর নেই।

**Shri Md. Safiulla :** Will the Hon'ble Minister be pleased to state whether B.C.G. vaccine to the rural areas as well as to the hill areas in West Bengal has been supplied ?

**Shri Ajit Kumar Panja :**

কেন এলো এ সম্বন্ধে প্রশ্ন করলে আমি উত্তর

**Shri Md. Safiulla :** In Kurscong there is a sanatorium S. B. Dey Sanatorium. Will the Hon'ble Minister kindly say whether beds in this Sanatorium have been increased or not ?

**Shri Ajit Kumar Panja :**

এস্ বি, দে, স্যানাটোরিয়াম এ ১০টা বেড বাড়ান হয়েছে এখন এখানে বেডের সংখ্যা হচ্ছে ২৯৪।

**Shri Nanda Lal Gurung :**

চেস্ট ক্লিনিক করে কোন লাভ হয়নি। পাহাড়ী এলাকায় বাড়ী বাড়ী লোক যেতে পারে না। সুতরাং বেড ইনক্রিস করবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

চিন্তা করা হচ্ছে। কিন্তু আধুনিক বিজ্ঞান বলছেন টি, বি, রুগীকে ইনডোর্ পেসান্ট না করে বাড়ী বাড়ী গিয়ে চিকিৎসা করার উপরেই গুরুত্ব দেওয়া উচিৎ।

**Shri Nanda Lal Gurung :**

ছোট বাড়ীতে অনেক লোক নিয়ে যে সমস্ত গরীব লোক যাবে তাদের কথা চিন্তা করেছেন কি?

**Shri Ajit Kumar Panja :**

এই রকম অবস্থা সমস্ত পশ্চিমবাংলা ও ভারতবর্ষে। ডাক্তারবাবুরা বলছেন বাড়ীতে গিয়ে ট্রিটমেন্ট করলে রুগীর মানসিক অবস্থা ভাল থাকায় তার রোগ তাড়াতাড়ি ভাল হবে।

**Shri Nanda Lal Gurung :**

দার্জিলিং এ লোকসংখ্যা অনেক বেড়ে গেছে বলে সেখানে টি, বি, বেড আরও ইনক্রিস করলে ভাল হয়।

**Mr. Speaker :** It is a request for action.

**Shri Asamanja De :** Will the Hon'ble Minister be pleased to state what in the total amount that has been spent by the Government for T.B. beds ?

**Shri Ajit Kumar Panja :**

জনস্বার্থের খাতিরে বলতে পারি যে সরকারী টি, বি, হাসপাতালগুলিতে টি, বি, বেড সংখ্যা হচ্ছে ১ হাজার ৯১০ এবং এরজন্য সরকারের বাৎসরিক ব্যয় হয় ১ কোটি ১০ লক্ষ ৭৮ হাজার টাকা।

**Dr. Ramendra Nath Dutt :**

এস, বি, দে স্যানিটোরিয়াম যেটা বললেন ওটা কি গভর্ণমেন্ট কন্ট্রোল্ড, না প্রাইভেট?

**Shri Ajit Kumar Panja :**

প্রাইভেট।

**Shri Sudhir Chandra Das :**

বাড়ীতে বাড়ীতে রোগীদের চিকিৎসা করার যে পরিকল্পনা নেওয়া হচ্ছে তাদের পুষ্টিকর খাদ্য সরবরাহের পরিকল্পনা সরকারের ঐসঙ্গে আছে কিনা?

**Shri Ajit Kumar Panja:**

খাদ্য সরবরাহের পরিকল্পনা নেই, তবে কি কি সুসম খাদ্য তাদের খাওয়া উচিত, কিভাবে থাকা উচিত, আর বিনা পয়সায় ঔষধ তাদের দেওয়া হয়, এইগুলি সরকারী ব্যবস্থার মধ্যে আছে।

**Shri A. H. Besterwitch:** S. B. Dey Sanatorium is supposed to be a private concern as the Minister has said. Does the Government maintain this Sanatorium?

**Shri Ajit Kumar Panja:** No Government has reserved some beds in this sanatorium where the patients are referred for admission to the sanatorium whenever they apply to the Government T.B. Department.

**Shri A. H. Besterwitch:** Is the Government aware that this very sanatorium is getting huge amount of money from the Tea Board to maintain certain beds?

**Shri Ajit Kumar Panja:** Yes, Government is aware, but Government is making some grants for those beds reserved by the Government.

**Dr. Ramendra Nath Dutt:**

আপনি বললেন এস. বি. দে. স্যানিটোরিয়ামে ১০ টি বেড বাড়ান হয়েছে, সেটা কি গভর্নমেন্টের তরফ থেকে রিজার্ভড সিট বাড়ান হয়েছে, না ওরা ১০টি সিট বাড়িয়েছে?

**Shri Ajit Kumar Panja:**

১০টি নয় ৫০টি বেড বাড়ান হয়েছে এবং গভর্ণমেন্টের রিজার্ভেসানে।

**Shri Naresh Chandra Chaki:** Is the Government contemplating to take charge of all the T.B. Hospitals of the State.

**Mr. Speaker:** The question does not arise.

### শিল্প বিরোধ আইনের সংশোধন

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিল্পবিরোধ আইনের (ইণ্ডাস্ট্রীয়াল ডিসপিউট অ্যাক্ট) সংশোধন করা হচ্ছে; এবং

(খ) সত্য হ'লে,

(১) ইহার কারণ কি; এবং

(২) সংশোধিত রূপরেখার বিবরণ?

**Dr. Gopal Das Nag:**

(ক) ও (খ) উন্নত শিল্প-সম্পর্কের প্রয়োজনে শিল্পবিরোধ আইনের আওতাভুক্ত বিভিন্ন বিষয় সংশোধনের কতকগুলি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। বিষয়টি এখনও কোন নির্দিষ্ট রূপরেখা গ্রহণ করে নাই।

**Shri Sukumar Bandyopadhyay:**

মাননীয় মন্ত্রীমহাশয় কি মনে করেন বর্তমান শিল্প বিরোধ আইনের সংশোধন হওয়া উচিত এবং যদি মনে করেন হওয়া উচিত তাহলে কিভাবে হওয়া উচিত এবং কি করলে তা [illegible] সে সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বক্তব্য জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুটস্ এ্যাক্ট, নাইনটিন ফর্টিসেভেন যেটা আছে তার এ্যামেণ্ডমেন্ট করা প্রয়োজন মনে করে তাদের সিদ্ধান্তগুলি ভারত সরকারের কাছে পাঠিয়েছে এবং সেটা এখনও ভারত সরকারের বিবেচনাধীন আছে।

**Shri Sukumar Bandyopadhyay :**

পশ্চিমবঙ্গ সরকারের কি কি সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান হয়েছে জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

আমি আপনাদের একটা ব্রড আউট লাইন জানাচ্ছি। এক নম্বর হচ্ছে---
To prohibit retrenchment of workers without the justifiability thereof being approved by the Tribunal. To empower the State Government to regulate the conditions of service of the worknen under certain circumstances. To confer on all Conciliation Officers the power to summon parties to attend conciliation meetings. To apoint Chief Presiding Officer of the Industrial Tribunals to co-ordinate the functions of the Tribunals.

**Shri Sukumar Bandyopadhyay :**

মন্ত্রীমহাশয় কি মনে করেন শিল্প বিরোধ আইন বর্তমানে যে অবস্থায় আছে সেই আইনের দ্বারা শ্রমিকদের সামগ্রিক কল্যাণ হওয়া সম্ভবপর?

**Mr. Speaker :** It is a matter of opinion.

[ 1-50—2 p.m. ]

**Shri Sukumar Bandyopadhyay :**

মন্ত্রীমহাশয় বলেছেন কেন্দ্রীয় সরকারের কাছে তাঁরা সুপারিশ করেছেন। মন্ত্রীমহাশয় নিশ্চয়ই জানেন যে তাঁর শ্রম দপ্তরের অধীনে বিধানসভার সদস্যদের নিয়ে একটা শ্রম উপদেষ্টা পর্ষৎ করা হয়েছে এবং সেই কন্সালটেটিভ কমিটি ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুটস্ এ্যাক্ট কিভাবে হওয়া উচিত সে সম্বন্ধে তাঁদের মতামত জানিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে তাঁদের সেই মতামত বিধানসভায় জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুটস এ্যাক্ট এ্যামেণ্ড করার একক ক্ষমতা পশ্চিমবঙ্গ সরকারের নেই। আমরা এটা করতে পারি সাবজেক্ট টু এ্যাপ্রুভাল অব দি গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া। এটা এ্যামেণ্ড করবার আগে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার প্রায়র এ্যাপ্রুভাল নেওয়া দরকার যাতে কোন রকম এমব্যারাসিই সিচুয়েসন ডেভলপ না করে। কিন্তু আমরা যেগুলি পাঠিয়েছি তার এ্যাপ্রুভাল আজ পর্যন্তও আসেনি। আমার মনে হয় ইণ্ডাস্ট্রিয়াল রিলেসন্স বিল যেটা পার্লামেন্টে আসছে তাতে সমস্ত অবস্থা সামনে রেখে এটা তৈরী করা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার আজ পর্যন্ত যে সমস্ত সাজেসন্স দিয়েছে সেগুলি বোধহয় এই বিলের মধ্যে ইনকর্পোরেট করা হবে এবং সেইজন্যই বোধহয় পশ্চিমবঙ্গ সরকারের এ্যামেণ্ডমেন্টগুলির এ্যাপ্রুভাল এখন পর্যন্ত আসেনি।

**Shri Sukumar Bandyopadhyay :**

মন্ত্রীমহাশয় গতবার বিধানসভায় বলেছিলেন যে ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুটস্ এ্যাক্ট যে অবস্থায় আছে তাতে শ্রমিকদের সামগ্রিক কল্যাণ করা সম্ভবপর নয় এবং এটাও বলেছিলেন এ।

হচ্ছে মালিক ঘেঁষা আইন, এটা পরিবর্তন করা প্রয়োজন। আমার প্রশ্ন হচ্ছে এই আইন পরিবর্তন করবার জন্য তিনি যে সমস্ত সুপারিশ করেছেন সেই ব্যাপারে আজ পর্য্যন্ত যখন কোন জবাব আসেনি তখন তিনি কোন রিমাইণ্ডার পাঠিয়েছেন কিনা বা কেন্দ্রীয় সরকারের উপর কোন রকম চাপ সৃষ্টি করবেন কিনা?

**Dr. Gopal Das Nag :**

চাপ সৃষ্টি করবার প্রয়োজন নেই। আমি আগেই বলেছি ইণ্ডাস্ট্রিয়াল রিলেসন্স বিল পার্লামেন্টে এই অধিবেশনেই আসবে এবং এই ইণ্ডাস্ট্রিয়াল রিলেসন্স বিল ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুটস্ এ্যাক্টকে রিপ্লেশ করবে, ট্রেড ইউনিয়ন এ্যাক্টকেও রিপ্লেশ করবে। কাজেই বর্তমানে যে প্রয়োজন আমরা সকলেই অনুভব করছি সেটা স্বীকার করে এই ইণ্ডাস্ট্রিয়াল রিলেসন্স বিল তৈরী হয়েছে এবং এটা তৈরী হলে যে সমস্ত অসুবিধা রয়েছে সেগুলি চলে যাবে বলে আমি মনে করি।

### Malaria Eradication Scheme

*49. (Admitted question No. *20.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if the State Government has abandoned the Malaria Eradication Scheme ;

(b) whether the Government is aware of the fact that a large number of people is again suffering from Malaria in Calcutta and also in the rural areas ; and

(c) if so, the action taken or proposed to be taken by Government to control Malaria in Calcutta and rural areas of West Bengal ?

**Shri Ajit Kumar Panja :** (a) No.

(b) Yes

(c) Suitable remedial measures to control the disease in the areas and prevent its spread to other areas have been taken.

**Shri Md. Safiulla :** Sir, I remember a story of "Yes Sir, No Sir, Very Well Sir". This question has been answered in this way. However, the Hon'ble Minister has stated that suitable measures have been taken. What does he mean by 'suitable measures' when this has been spreading continuously in the rural as well as in Calcutta areas ?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যদি বাংলায় প্রশ্ন করেন তাহলে সুবিধা হয় কারণ ইংরেজী উত্তর উনি বোধহয় বুঝতে পারছেন না।

[At this state several members requested Shri Md. Safiulla to speak in Bengali]

**Shri Md. Safiulla** : No, the question is in English. So, I have got every right to put the supplimentaries in English.

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বাংলাতে বলছি কারণ এটা সমস্ত সদস্যদের কাজে লাগবে। যখন আক্রমনস্তর থাকে অর্থাৎ মাননীয় সদস্য সফিউল্লা যাকে এ্যাটাকিং স্টেজ বলেন তখন বাড়ীতে বাড়ীতে আমরা স্প্রে দিচ্ছি যাতে মশা মারা পড়ে এবং অসুখ ছড়িয়ে না পড়ে। আমরা খুঁজে পাচ্ছি এবং স্লাইড থেকে দেখতে পাচ্ছি

পজেটিভ কেস্ আছে ম্যালেরিয়া হয়েছে। এরকম ঘটনা যেখানে হয়েছে সেখানে আমরা তাড়াতাড়ি টিম করে যাতে ব্যবস্থা নেওয়া যায় তার জন্য চেষ্টা করছি। যেখানে দেখা যাচ্ছে পজিটিভ ম্যালেরিয়া হয়েছে সেখানে তাড়াতাড়ি টীম পাঠিয়ে যাতে সম্পূর্ণ সেরে যায় তার ব্যবস্থা করেছি।

**Shri Md. Safiulla**: The Hon'ble Minister has said the preventive measures have been taken. Does the Government follow prevention is better than cure? It so, why spreading of D. D. T. has been discontinued in rural areas?

**Shri Ajit Kumar Panja:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর উত্তর এই দুটো জেলায় যেমন জলপাইগুড়ি এবং কুচবিহার সেখানে আমরা দেখতে পাই ১৯৭৩ সালে হঠাৎ ম্যালেরিয়ার সংখ্যা বাড়ছে, আমরা বাংলাদেশের সঙ্গে একটা সিম্পোজিয়াম করে এর অরিজিন জানবার জন্য চেষ্টা করি এবং এটা কোথা থেকে হঠাৎ বেশী করে সুরু হল। বাংলাদেশের গভর্নমেন্ট বলছেন তাদের যারা এক্সপার্ট আছেন তারা বলছেন আমরা রপ্তানি করেছি আর আমাদের খবর হচ্ছে যে তাদের কাছ থেকে আমাদের এখানে রপ্তানী হয়েছে। তবু এটা যাতে দুই দেশের জনসাধারণ যাতে বিপদগ্রস্ত না হন, আক্রান্ত না হন, তার জন্য আমরা যুগপৎভাবে একসঙ্গে টীম তৈরী করে কাজ করছি।

### রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলে জলসরবরাহ (কল্যাণেশ্বরী) প্রকল্প

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬।) শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়: স্বাস্থ্যবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) রাণীগঞ্জ কয়লাখনি জলসরবরাহ (কল্যাণেশ্বরী) প্রকল্পে আসানসোল মহকুমার কয়টি গ্রামে ৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত পানীয় জল সরবরাহ করা সম্ভব হয়েছে;

(খ) উক্ত পানীয় জল কোন্ কোন্ শিল্প বা প্রতিষ্ঠানে কত লিটার ক'রে প্রত্যহ সরবরাহ করা হচ্ছে;

(গ) প্রতি-বৎসর গ্রীষ্মকালে পানীয় জলের উৎসশূন্য আসানসোল মহকুমার বারাবনী ব্লকের পানুড়িয়া ইউনিয়নের ত্রিশ হাজার গ্রামবাসীকে উক্ত জলসরবরাহ প্রকল্পের আওতা থেকে বাদ দেওয়ার কারণ কি; এবং

(ঘ) বারাবনী ব্লকের পানুড়িয়া ইউনিয়নের পাশ দিয়ে চলে যাওয়া পানীয় জলের পাইপ লাইন পানুড়িয়া ইউনিয়নের গ্রামগুলিতে সম্প্রসারিত করার কোন পরিকল্পনা আছে কি?

**Shri Ajit Kumar Panja:**

(ক) ১৫৫টি গ্রামে।

(খ) নিম্নলিখিত বিভিন্ন শিল্প বা প্রতিষ্ঠানে জল সরবরাহ করা হচ্ছে:---

| | | | |
|---|---|---|---|
| (১) দেনদুয়া হাসপাতাল | প্রত্যহ | ৪৫০০০ | লিটার |
| (২) কালনা হাসপাতাল | ,, | ২২৫০০০ | ,, |
| (৩) ইণ্ডিয়ান অয়েল কোম্পানী | ,, | ৪৫০০০ | ,, |
| (৪) লাইফ ইন্সিউরেন্স কোং | ,, | ৯০০০০ | ,, |
| (৫) মাইনস্ রেসকিউ ষ্টেশান | ,, | ৬৭৫০০ | ,, |
| (৬) ডিরেকটর অফ মাইনস্ সেফটি (ইষ্টার্ণ জোন) | | ৪৫০০০ | ,, |
| (৭) ঠককর এণ্ড কোং | ,, | ৪৫০০০ | ,, |

(গ) রাণীগঞ্জ জল সরবরাহ প্রকল্পের ১ম পর্বের কাজ প্রায় সম্পূর্ণ। কিন্তু বারাবনী ব্লকের উক্ত এলাকাটি এই পর্বের অন্তর্ভুক্ত নয়।

(ঘ) উক্ত এলাকাটি রাণীগঞ্জ জলসরবরাহ প্রকল্পের পরবর্তী পর্যায়ে অন্তর্ভুক্ত করার পরিকল্পনা আছে।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয়ই জানেন যে বানোরিয়া ইউনিয়নে প্রায় ৩০ হাজার লোক বাস করেন, তাদের জল সরবরাহ করবার জন্য কোন পরিকল্পনা নাই বা ইউনিয়নের যে গ্রামগুলি আছে তার চারপাশে পাইপলাইন যা আছে তা সম্প্রসারিত করলেই গ্রামের মানুষ জল পেতে পারে সেজন্য আমি জিজ্ঞাসা করছি এই পাইপলাইনগুলি সম্প্রসারিত করবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

এই রকম নির্দেশ মাননীয় সদস্যদের কাছে থেকে পাওয়ার পর আমরা এটা পরীক্ষা করেছি---ইঞ্জিনীয়াররা বলছেন যে ক্যাপাসিটি এবং প্লান অনুযায়ী প্রথম ভাগ করা হয়েছে, ঐ প্লান অনুযায়ী এখন কোন নক্সা নাই। দ্বিতীয় প্লানের মধ্যে অর্থাৎ দ্বিতীয় ভাগের মধ্যে ঐ গ্রামগুলি ইনক্লুড আছে সেগুলি পাইপলাইনের কাছ দিয়ে গেছে। আমি দ্বিতীয় ভাগ থেকে তুলে এনে প্রথম ভাগের মধ্যে বিশেষ অংশ হিসাবে কাজ করা যায় কিনা তার দিকে নজর দেবার কথা বলেছি।

**Shri Niranjan Dihider :**

মাননীয় মন্ত্রীমহাশয় বিভিন্ন শিল্প প্রতিষ্ঠানকে ৫ লক্ষ ৬২ হাজার ৫০০ লিটার জল সরবরাহ করছেন, এই বাবদ কোন অর্থ পাওয়া যায় কি? এবং পাওয়া গেলে কি পরিমাণ অর্থ পাওয়া যায়?

**Shri Ajit Kumar Panja :**

আমাদের চার্জ করার একটা সিস্টেম আছে।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় মন্ত্রীমহাশয় বলতে পারেন কি ভাবে হিসাব করেন?

**Shri Ajit Kumar Panja :**

আমি তো বললাম যে আমাদের ফেজড্ চার্জ করার একটা সিস্টেম আছে তবে এটা আপনার প্রশ্নের মধ্যে ছিল না বলে আমার কাছে এর উত্তর নাই, আপনি নোটিশ দিলে আমি আপনাকে জানাতে পারি।

**Mr. Speaker :** Question hour is over.

## UNSTARRED QUESTIONS
### (To which written answers were given)

### Electro-Medical and Allied Industries

**14.** (Admitted question No. 224.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) the different kinds of machineries that are manufactured in the Electro Medical and Allied Industries on B. T. Road, Calcutta ;

(b) the number of X-Ray machines (big as well as portable) manufactured in this factory during the financial year of 1973-74 (up to 31st January, 1974) ;

(c) if the Government supply these machines to other States ; and

(d) the present financial position of the organisation ?

**The Minister for Public Undertakings:**

(a) 100 M.A. X-Ray Machine (Rotating).
100 M.A. X-Ray Machine (Stationary).
100 M.A. X-Ray Machine with Spot Film Device.
15 M.A. Portable X-Ray Unit.

(b) 100 M.A. X-Ray Unit—16 Nos.
200 M.A. X-Ray Unit—6 Nos.
15 M.A. Portable X-Ray Unit—2 Nos.

(c) Yes.

(d) Financial position as on 31st January, 1974 :
Cash in hand—Rs.1,02,437·54 P.

Outstanding Bills—

Due from Picker X-Ray (India) Ltd.—Rs. 3,88,691·24 P.

Due from different Departments of the Government of West Bengal—Rs. 98,500·00 P. (Approx.)

**Youth Hostel at Sandkhpu**

**15.** (Admitted question No. 228.) **Shri Md. Safiullah:** Will the Minister-in-charge of the Youth Services Department be pleased to state—

(a) the measures Government has taken or propose to take to improve the present condition of the Youth Hostel situated amidst the scenic beauty of Sandkhpu ; and

(b) the amenities provided to the students of this Youth Hostel ?

**The Minister for Youth Services**: (a) The general administration of Youth Hostel was previously with the Education Department and this has now been transferred to the Youth Services Department. After transfer of Youth Hostels to this Department instructions have been issued to the Youth Co-ordinator, Darjeeling, for making a survey of the present conditions of all Youth Hostels situated in Darjeeling district including the Youth Hostel at Sandkhpu. He has also been directed to make specific suggestion for improvement of the Youth Hostels. On receipt of his report, the Department will take up the work, if any needed, in the coming year.

(b) The accommodation in this Youth Hostel is provided free of charge. Fuel is available for purchase at cost price. Each member visiting the Youth Hostel has to pay at the rate of 50 paise per head per day to the local Chowkidar for fuel and kerosene. Besides, the visitors are also supplied with bedding, utensils and crockeries.

**Lemon Grass**

**16.** (Admitted question No. 206.) **Shri Md. Safiuliah** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the result of lemon grass cultivation experiment at Mongpo ;

(b) the names of other places where such experimental cultivation is being carried on ;

(c) the percentage of oil from lemon grass ; and

(d) if the Government has any proposal to cultivate this grass in large scale ?

**The Minister for Commerce and Industries :** (a) Experimental cultivation of lemon grass at Mongpo shows that in the climate grass grows well. But the oil content is very low owing to heavy rainfall and scarce sunshine almost throughout the year.

Further, cost of extraction of oil from the grass with use of coal or any other fuel as there is no power supply has proved also uneconomic.

(b) At no other place it is being carried on.

(c) Percentage is 0.20 (for economic working the oil content should be between 0.5 per cent. to 1 0 per cent.).

(d) Warmer and drier conditions being more favourable for better oil yield Government is considering cultivation of this plant in the plains of West Bengal commercially through the proposed Pharmaceutical and Phyto-Chemical Development Corporation.

K. K. MOITRA,
*Secretary to the West Bengal Legislative Assembly.*

CALCUTTA :
*The 27th February*, 1974.

[2—2-10 p.m ]

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker :** I call upon the Education Minister to make a statement on the subject of cease work by school, college and university teachers—attention called by Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Triptimay Aich, Shri Adya Charan Datta and Shri Gautam Chakravartty on the 26th February, 1974.

**Shri Mrityunjoy Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতি নিয়ে আমি এই বিবৃতিটি হাউসের সামনে রাখছি।

খুবই দুঃখের বিষয় যে গত ২৬এ ফেব্রুয়ারী তারিখে বিভিন্ন পর্যায়ের শিক্ষক, অধ্যাপক ও শিক্ষাকর্মীগণ কর্মবিরতি করে পথ মিছিলে যোগদান করেন। তার আগের দিনেও বেশ কিছু সংখ্যক মাধ্যমিক শিক্ষক ঐরূপ মিছিলের আয়োজন করেছিলেন। শিক্ষক, অধ্যাপকগণের চাকুরীগত অনেক সমস্যা বহু দিন থেকেই পুঞ্জিভূত হয়ে আছে। সম্প্রতি দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে তাঁদের আথিক অসুবিধা আরো বেড়েছে। এছাড়া অধিকাংশ কলেজে ছাত্রসংখ্যা কমে যাওয়ায় অধ্যাপকগণ কলেজের তহবিল থেকেই নিয়মিত বেতন পাচ্ছেন না। সরকার এই বিষয় সম্মক অবগত। সম্প্রতি বিভিন্ন কলেজগুলিতে বিশেষ এককালীন সাহায্য বাবদ প্রায় ২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। যাতে দু'এক মাসের মধ্যেই আরো কিছু সাহায্য দেওয়া যায় সেই চেষ্টা করা হচ্ছে। তাছাড়া সম্প্রতি সরকারী কর্মচারীগণের যে ১৬ টাকা, আগামী এপ্রিল থেকে আরো ৮ টাকা যে মহার্ঘভাতা বাড়ান হয়েছে তাও শিক্ষক, অধ্যাপক এবং অন্যান্য শিক্ষা কর্মীগণও পাবেন। এই বিষয় শীঘ্রই নির্দেশ জারী করা হবে। এর চেয়ে বেশী পরিমাণ ভাতা সরকারের সীমিত সঙ্গতির দরুণ দেওয়া সম্ভব নয়। এছাড়া আরো কিছু দাবী দাওয়া আছে যেমন মাসের পয়লা নিয়মিত বেতন দেবার ব্যবস্থা, চাকরীর নিরাপত্তা সংক্রান্ত আইন, অবসরান্তে সুবিধা, সরকার এইগুলি

বিশেষভাবে বিবেচনা করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় স্বয়ং কর্মবিরত শিক্ষক অধ্যাপকগণকে এই আশ্বাস দিয়েছেন। তাঁদের অপরাপর কতকগুলি দাবী যেমন দ্রব্যমূল্য বৃদ্ধিরোধ, সরকার কর্তৃক শিক্ষা প্রতিষ্ঠানগুলির সব রকম আর্থিক দায় দায়িত্ব গ্রহণ, মাধ্যমিক স্তর পর্যন্ত অবৈতনিক শিক্ষা বর্তমান অবস্থায় বিবেচনা করা সম্ভব নয়। মাননীয় সদস্যগণ বিচার করবেন যে গত দুই বৎসরে তাঁদের আহ্বান যে সরকার শিক্ষক, অধ্যাপক ও শিক্ষাকর্মীগণের কতকগুলি সমস্যা দূর করতে পেরেছেন এর পূর্বে এইরূপ দৃষ্টান্ত নেই। তবে সমস্যাগুলি সংখ্যায় বেশী এবং জটিল ধরণের, তাদের সমাধান ব্যয় সাপেক্ষ এবং সময় সাপেক্ষ। সঙ্গে সঙ্গে ইহাও আশা করি যে শিক্ষক অধ্যাপকগণ অন্যান শ্রমজীবীদের ন্যায় প্রায়ই অবস্থান ধর্মঘট বা গণ অন্দোলনের পথ অবলম্বন করবেন না।

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা বলতে চাই আপনার অনুমতি নিয়ে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন সেটা কিন্তু শিক্ষকরা খুব ভাল চোখে নিতে পারবেন না। কাজেই ৪ঠা মার্চ কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষক সমিতির যে আইন অমান্য আন্দোলন আছে সেটা যাতে না করতে হয় তার ব্যবস্থা আপনি করবেন।

**Mr. Speaker:** May I request the Honourable member to please take her seat. No discussion can follow after the statement.

**Mr. Speaker:** I have received 15 notices of Calling Attention on the following subjects :

1. Starvation death of two Adibasis in Mandalpukuria village in Nadia, from Shri Netaipada Sarkar.
2. Strike in Howrah Municipality, from Shri Sisir Kumar Sen.
3. Activities of anti-social elements in Burdwan, from Shri Tuhin Samanta, Shri Adya Charan Dutta, Shri Kashinath Misra, Shri Debabrata Chatterjee, Shri Nitai Pada Ghosh, Shri Ananda Gopal Mukerjee and Shri Sankar Das Paul.
4. Destruction of 196 houses due to fire in Kankraipole village in Howrah, from Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta, Shri Asamanja De, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee and Shri Sankar Das Paul.
5. Alleged police in action to apprehend the decoits at Balarampur in Purulla district on 26-2-74, from Shri Sukumar Bandyopadhyay, Shri Netai Deshmukh, Shri Sarat Chandra Das, Shri Rup Sing Majhi and Shri Kashinath Misra.
6. Death of two constables in a clash with decoits in Nadia on 27-2-74, from Shri Asamanja De, Shri Kashinath Misra, Shri Naresh Chandra Chaki and Shri Madhammad Dedar Baksh.
7. 1,000 persons thrown out of employment as a sequel to lockout in Indian Refractories at Kulti in Burdwan, from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee, Shri Gautam Chakravartty, Shri Adya Charam Dutta and Shri Asamanja De.
8. Serious agitation by 1,05,000 colliery workers in Raniguni due to non-availability of foodgrains and other essential commodities, from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta and Shri Asamanja De.

9. Starvation due to unemployment of ten thousand workers of Bankura and Birbhum for apathy of C.M.A., from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta and Shri Asamanja De.

10. Acute shortage of diesel in Bankura and Purulia causing dislocation in bus service, from Shri Sarat Chandra Das, Shri Netai Deshmukh, Shri Sukumar Bandyopadhyay and Shri Kashinath Misra.

11. Statutory rationing for the workers of Panchra Mayurakshi Cotton Mill in Birbhum, from Shri Sachinandan Sau.

12. Proposed procession to the Assembly of the Tramway workers on 1.3.74 to voice their demands, from Shri Mohammad Safiullah, Dr. Sailendra Chattopadhyay and Shri Biren Sarkar.

13. Strike by the employees of the Board of Secondary Education, from Shri Mohammad Dedar Baksh.

14. Sufferings of the patients due to cease work by doctors, from Shri Mohammad Dedar Baksh.

15. Two out of order pumps at Tala Pumping Station, from Shri Mohammad Dedar Baksh.

I have selected the notice of Shri Netaipada Sarkar on the subject of starvation death of two Adibasis in Mandalpukuria village in Nadia.

The Hon'ble Minister-in-Charge may please make a statement on the subject today, if possible, or give a date.

**Shri Gyan Singh Sohanpal**: Statement will be made on Tuesday next.

### Mention Cases

**Mr. Speaker:** I now call upon Shri Probodh Kumar Singha Roy to speak.

**Shri Gautam Chakravartty:**

মাননীয় স্পীকার স্যার, আমার সবচেয়ে জরুরী একটা বিষয় এখানে রেফার করার দরকার আছে একটা ঘটনায় যেখানে একজন যুবকের প্রাণ গিয়েছে আরো দুজন গুরুতর আহত হয়েছেন

**Mr. Speaker:** Mr Chakravartty, I cannot allow you to speak unless rule gives me power. If you have something to mention as a serious matter, please come to my Chamber and I will give you a chance. I am now calling the notices that I have received from individual members and as per rules these notices are to be given to me by 12 noon everyday. After that I will decide whom I will call and whom I will not call for mentioning a particular matter. If members stand up and try to say something without my permission it will be difficult for me to conduct the business of the House. So, I request the honourable members not to stand up and try to say something without my permission.

**Shri Gautam Chakravartty:**

স্যার, এইমাত্র খবর পেয়েছি।

[2-10—2-20 p.m.]

**Shri Probodh Kumar Singha Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমদিনাজপুর জেলার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন এবং আমাদের দলেরও সকল সদস্য জানেন যে কার্তিক মাসে এই জেলায় ব্যাপক বিধ্বস্ত শিলা বৃষ্টির ফলে সমূহ ক্ষতি হয়েছে। ছোট, বড়, মাঝারি সমস্ত চাষী হাহাকার করছে, তারজন্য সরকার আজ পর্যন্ত কোন রকম সাহায্যের ব্যবস্থা করেননি। এই এলাকায় সমস্ত লোক কৃষির উপর নির্ভরশীল। তার উপর ক্রমবর্ধমান দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত সমস্যা রয়েছে। জি, আর এবং টি,আর-এর উপর এদের অনেককে নির্ভর করে থাকতে হয়। আজকে টি, আর না দেওয়ার ফলে কৃষি শ্রমিকরা মরণের মুখে এগিয়ে যাচ্ছে। তাই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে জরুরী ব্যবস্থা হিসাবে গ্রহণ করে সেখানে জি, আর এবং টি, আর দেওয়া হয়। তা না হলে এই সমস্ত মানুষ বাঁচতে পারবে না। আজকে জি, আর-এর ব্যবস্থা না করলে বা নায্য দোকান মারফত কৃষক ও জনসাধারন-এর খাবার ব্যবস্থা যদি না করা যায় তাহলে তারা মৃত্যুর মুখে এগিয়ে যাবে। তাই আপনার মাধ্যমে আমি দৃষ্টি আকর্ষণ করছি কারন ইতিমধ্যে সেখানে ফতোয়া জারী করা হয়েছে যে ডিসেম্বরের পরে কোথাও টি, আর দেওয়া হবে না। এরূপ বিধ্বস্ত এলাকায় সেখানে কর্মসংস্থানের জন্য যদি জি, আর এর ব্যবস্থা না করা হয় তাহলে শ্রমজিবী মানুষ ও সর্বহারা মানুষরা কি করে বাঁচবে সেটার চিন্তা করুন। এই বলে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা দুঃখজনক ঘটনার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এটা অত্যন্ত দুঃখের কথা। আমি এর আগে বার বার বলেছি যে বর্ধমান সহর একটা নরকের আড্ডা খানায় পরিণত হয়েছে। বার বার আমি হাউসে সে কথা বলেছি। শুধুমাত্র বিশ্ববিদ্যালয়ের ঘটনা নয়। আমরা লক্ষ্য করেছি যে একটার পর একটা তাজা ছেলে আমাদের কাছ থেকে চলে যাচ্ছে। কাল সন্ধ্যা সাতটার সময় আমি যখন এ্যাসেম্বলী ফ্লোরে ছিলাম তারপর আমি হোস্টেলে গিয়ে শুনি আমার জেলার ছাত্র পরিষদের সহসভাপতি এবং ছাত্র পরিষদের একজন নেতা শ্রীপ্রনব চ্যাটার্জি বিশ্ব বিদ্যালয়ের ছাত্র নেতা তাকে পাওয়া যাচ্ছে না। এবং তার সঙ্গে আরো একজন লোক ছিল শ্রীমধুমণ্ডল নামে একজন যুবক সে গুলির দ্বারা নিহত হয়েছে। তার স্পট ডেথ হয়েছে। আমি তারপর বার বার জানবার চেষ্টা করেছি, প্রনব চ্যাটার্জির খবর কি। আমার বাড়ী থেকে আমার স্ত্রী খবর দিয়েছেন যে তার কোন ট্রেস পাওয়া যাচ্ছে না। সারা বর্ধমান সহর এতে কলকাতা থেকে ট্রাঙ্ক কল করে আমি তন্ন তন্ন করে খোঁজার চেষ্টা করেছি। আমি ডি, এমকে এস, পি, কে বলেছি নানা ভাবে খোঁজার চেষ্টা করেছি, জানবার চেষ্টা করেছি সে বেঁচে আছে কিনা বা ভয়ে পালিয়ে গেছে কিনা। যদি ভয়ে পালিয়ে গিয়ে থাকে আমায় জানান। প্রনব চ্যাটার্জি শুধু মাত্র ছাত্র নেতা নয়, যে ওয়ার্ডে ইনসিডেন্টটা ঘটেছে সেখানের তিনি কমিশনার। তিনি বর্ধমান মিউনিসিপালিটির সবচেয়ে কনিষ্ঠতম কমিশনার। আজকে এরূপ একটা অবস্থার মধ্যে চলেছে। বর্ধমান সহরে বিশ্ব বিদ্যালয়ের ঘটনার সব কিছু আমরা দেখেছি। একটার পর একটা ঘটনা সেখানে ঘটছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই ও পুলিস প্রশাসনকে জিজ্ঞাসা করতে চাই আর কত দিন পর্য্যন্ত এই ধরনের এই রকম ইন দি নেম অফ ডিফারেন্ট অরগানাইজেসান চালাতে দেবেন। আমি এই কথা বার বার বলেছি। আমি মন্ত্রীমহাশয়কে বলেছি যে বর্ধমান সহরে জোর করে চাঁদা আদায় করতে দেওয়া হচ্ছে। বর্ধমানে ছিনতায়ের পর ছিনতাই চলেছে। কয়েকদিন আগে একজন দাগী আসামীকে ছেলেদের দিয়ে ধরে রাত্রে আমি পুলিশের ও, সির কাছে দিয়েছি। ও, সি, আমাকে ধন্যবাদ জানিয়েছিলেন। আমি তাঁকে বলেছিলাম যে ধন্যবাদের প্রশ্ন নয়। বর্ধমানের মানুষ আজ আর চিন্তা করতে

পারছে না। তারা নির্বিঘ্নে চলতে পারছে না, রাতে তারা বেরুতে পারছে না। আজ শুধু বিশ্ববিদ্যালয়ের ঘটনা নয়। আজকে প্রনব চ্যাটার্জিকে পাওয়া যাচ্ছে না, মধুবাবুকে এইভাবে হত্যা করা হয়েছে। আজকে আমাদের যুব সমাজকে কলঙ্কিত করা হয়েছে। আমি মনে করি যে সমস্ত এন্টি সোসাল এলিমেন্ট-এর হাত লাল হচ্ছে সরকারের তরফ থেকে দ্বিধা হীন চিত্তে এইসভার সমস্ত সদস্যরাই আমার কথায় একমত হবেন যে এন্টি সোসাল এলিমেন্ট যাতে কাজ করতে না পারে। আমরা এই সরকার গঠন করেছি এবং আমরা আইন শৃঙ্খলার কথা বলে থাকি। কিন্তু আজকে আমাদের জীবন বিপন্ন। নিরাপত্তার অভাবে সিকিউরিটির অভাবে আজ আমাদের চলতে হয়। আমরা ১৯৬৭ সালে সিকিউরিটি নিয়ে ঘুরিনি, ১৯৬৯ সালে আমরা সিকিউরিটি নিয়ে ঘুরিনি, আর আজ আমাদের সিকিউরিটি নিয়ে চলতে হচ্ছে। আজকে বর্ধমান সহরে ছাত্র থেকে আরম্ভ করে কংগ্রেস থেকে আরম্ভ করে সকলেই এই অবস্থায় পড়েছেন। আমি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে এই বিষয়ে অনুসন্ধান করতে বলি যে প্রনব চ্যাটার্জি কোথায় আছে।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এর ব্যবস্থা করবেন কিনা জানান দয়া করে এবং কত ঘন্টার মধ্যে সংবাদ দেবেন সেটাও জানাবেন। প্রণব চ্যাটার্জী বেঁচে আছেন না মরে গিয়েছেন এটা জানান।

(প্রচণ্ড গোলমাল।)

**Mr. Speaker** : Honourable Members, I know that serious incident had taken place yesterday involving life of one of the workers and naturally members are agitated over this unfortunate incident. Members have already drawn the attention of the House. So, may I request the Hon'ble Minister of State for Home Department who is here, to make a statement on the subject ?

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যেটুকু খবর পেয়েছি গতকাল সন্ধ্যা ৭-৪৫ মিনিটের সময় বাবলু মুখার্জী এবং মধুসূদন মণ্ডল রিক্সা করে যাচ্ছিল। এরা আক্রান্ত হয়েছে এবং তখন ৩-৪ বার বন্দুকের আওয়াজ শোনা যায় এবং বর্ধমান-এর এস, পি, এবং ডি, এম ঘটনাস্থলে চলে গিয়েছেন। মধুসূদন মণ্ডলকে মৃত অবস্থায় পাওয়া যায়। তার গায়ে তিনটে গুলি লেগেছে এবং কয়েক জায়গায় স্ট্যাব ইনজুরিরও চিহ্ন রয়েছে। বাবলু মুখার্জী বলে যে লোকটা তাকে পাওয়া যায়নি। শোনা গিয়েছে তিনিও ইনজিওরড হয়েছেন। ঘটনার পরে পরেই পুলিশ তদন্ত সুরু করেছেন এবং পুলিশ কুকুরও নিয়োগ করা হয়েছে। ভাগ্যচক্রে অন্য একটা তদন্তের ব্যাপারে পুলিশ কুকুর বর্ধমানে গিয়েছিল। সারা রাত্রি পুলিশ কুকুর দিয়ে তদন্ত করান হয়েছে। এখনও পর্য্যন্ত কাউকে এ্যারেষ্ট করা যায়নি। পুলিশ কুকুর একটা স্পটকে ডিটেক্ট করেছে। কিন্তু সেখানের কাছাকাছি বাড়ীর যে লোকটাকে খোঁজা হয়েছিল তাকে পাওয়া যায়নি। তারপর প্রণব চ্যাটার্জী বলে একজন নিঁখোজ বলে জানান হয়েছে। ডি, এম, এবং এস, পি নিজেরাই তদন্ত করছেন এবং এখানে আসার আগে ১২-৩০ মিনিটেও আমি এস, পিকে নির্দেশ দিয়েছি যত রকম উপায় আছে তার প্রয়োগ করে যারা নিঁখোজ আছে তাদের খুঁজে বের করবার চেষ্টা করা হোক। এর বেশি বিস্তারিত রিপোর্ট পাওয়া যায়নি।

(গোলমাল)

[2-20—2-30 p.m.]

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার মহাশয় এ প্রসঙ্গে আমি বলতে চাই যে আজকে রাস্তার মধ্যে প্রকাশ্যে ট্যাক্সি করে যাচ্ছে সে সময় তাকে গুলি করে হত্যা করা হোল---অথচ সেখান থেকে সমাজ বিরোধীদের খুঁজে পাওয়া গেল না। এ কি রকম অবস্থা। বর্ধমানে দিনের পর

দিন এই রকম ঘটনা ঘটেছে। সেখানে ছাত্র পরিষদের নেতা যুব পরিষদের নেতা যারা গণতান্ত্রিক আন্দোলনে এগিয়ে যাচ্ছে তাদের উপর এই রকম অবস্থা ঘটছে এবং শুধু বর্ধমানে নয় বাংলা দেশের বিভিন্ন জেলায় এই রকম ধরণের ঘটনা ঘটছে। কর্মীদের উপর অত্যাচারের খড়গ নেমে আসছে। স্পীকার স্যার, আমি বলতে চাই এর বিরুদ্ধে স্বরাষ্ট্র দপ্তর কিভাবে কাজ করছেন বা কি ব্যবস্থা অবলম্বন করেছেন সেটা আমরা জানতে চাই।

**Shri Gautam Chakravarty :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাকে আপনি নিশ্চয় সময় দেবেন। এই বর্ধমানে আজকে থেকে শুধু নয়—যুক্তফ্রন্ট সরকারের আমল থেকে বিভিন্ন দিনে সেখানে বিভিন্নভাবে খুন হয়েছে। গুনময় থেকে সুরু করে এথোরা হেড মাষ্টার পর্যন্ত খুন হয়েছে। কিছুদিন আগে পর্যন্ত সেখানে অখিলেশ মারা গেল তার এখনও পর্যন্ত কোন পুলিশ রিপোর্ট আমরা পেলাম না। রেজিষ্ট্রার এ্যাপয়েন্টমেন্টের ব্যাপার নিয়ে একজন ইনফ্লুয়েনসিয়াল লোক বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলারের ঘরের সামনে গিয়ে গুলি করে চলে এলো এখনও পর্যন্ত তার কোন এনকোয়ারী হোল না। এদিকে সেই একই ঘটনা ঘটছে। আর কত দিন পর্য্যন্ত এই রকম বর্ধমানের বুকে কতিপয় ইনফ্লুয়েন্সিয়াল লোকের দ্বারা সেখানকার প্রশাসন কার্য চালিত হবে। আর কত দিন সেখানকার ডি, এম, এস, পি, সেখানকার ও, সি, কতকগুলি ইনফ্লুয়েন্সিয়েল লোকের দ্বারা পরিচালিত হবেন এটা আমরা জানতে চাই। আর কতদিন পর্যন্ত বর্ধমানের বুকে এই রকম গুনমনি, হেডমাষ্টার, ও এক একটি ছাত্র নেতা আততায়ীর হাতে মারা যাবে। এর প্রতিকারের আমরা দাবী জানাচ্ছি। আমরা এ দাবীও জানাচ্ছি যে সেখানকার ডি, এম, ও এস, পি, কে অবিলম্বে ট্রান্সফার করা হোক এবং সেখানে এই সমস্ত পদে এক এক জন নিরপেক্ষ লোক বসানো হোক।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি জানতে চাই যে এই খুনের রাজনীতি বন্ধ হবে কিনা যে খুনের রাজনীতির রোধ করার জন্য পশ্চিমবাংলার মানুষ আমাদের এখানে পাঠিয়েছে আমরা আজকে দেখছি যে সেই খুনের রাজনীতি বর্ধমান সহরের বুকে চলেছে। আমি তাই আজকে পরিষ্কারভাবে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাই যে এর অবসান কবে হবে শুধু ষ্টেটমেন্ট নয়। তিনি কি এ্যাক্সন নিয়েছেন এই খুনের রাজনীতি বন্ধ করার জন্য সেটা আমরা জানতে চাই। পশ্চিমবাংলায় যাতে আবার অরাজকতা ফিরে না আসে সে সম্বন্ধে প্রকৃত ষ্টেপ তিনি কি নিয়েছেন সেটা আমরা জানতে চাই---আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী সে কথা জানান। পশ্চিমবাংলায় যে কোন খুন যে কোন প্রান্তে বা যে কোন জায়গায় যে কোন পার্টির যে কোন লোকের দ্বারা হোক না কেন যে কোন উপায়ে সে খুন বন্ধ করে দিতেই হবে। এর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে কিনা সেটা আমি জানতে চাই। খুনের ভয়াবহ পরিণতি যুক্তফ্রন্ট সরকারের সময় আমরা লক্ষ্য করেছি আবার সেই অবস্থা। এটা যদি অচিরেই বন্ধ করা না হয় তাহলে আবার সেই ভয়াবহ অবস্থায় আমাদের আসতে হবে এবং তাতে জনজীবন বিপন্ন হবে আপনিও বিপন্ন হবেন এবং আমাদের জীবনও বিপন্ন হবে এবং যারা এই সব কাজ করছে তারাও বিপন্ন হয়ে পড়বে। আমরা জানতে চাই আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী এ ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন---কোন কঠোর ব্যবস্থা নিচ্ছেন কিনা খুনের রাজনীতি বন্ধ হবে কিনা এবং অবিলম্বে সেই সব খুনীদের গ্রেপ্তার করা হবে কিনা সেটা আমরা পরিষ্কারভাবে জানতে চাই।

**Shri Narayan Chandra Bhattacharya :**

মাননীয় স্পীকার মহাশয়, সি, পি, এম-এর হাতে নয়, কংগ্রেসের হাতে কংগ্রেস খুন হচ্ছে। এই ক্ষমতায় আসার দু বছরের মধ্যে ১০টি তাজা প্রাণ এই পশ্চিমবাংলায় আমরা হারিয়েছি। এটা আমাদের লজ্জার কথা। আমরা এখানে আজকে এম, এল, এ হয়ে বসে আছি—নিজেদেরকে মন্ত্রী সভার সদস্য বলে বলছি। কিন্তু এটা খুবই লজ্জার কথা

ঘৃণার কথা। ডিপাটমেন্ট্যাল এনকোয়ারীকে আমরা বিশ্বাস করিনা। এবং আমরা জানি মন্ত্রীসভায় বসে আছেন তাদেরই রাজনীতির বলি হচ্ছে এই সব তাজা তাজা প্রাণ। কালকে বর্ধমানে যে প্রাণ দিয়েছে আমরা জানি এই রুলিং পার্টির নেতারাই তার মধ্যে আছে, তাদের দলাদলিতে অনেকে হয়তো প্রাণ দিতে হচ্ছে, হয়তো আমাকে প্রাণ দিতে হবে, আমিই হয়তো শহীদ হয়ে যাবো, হয়তো অনেকেই হবেন। আবার অনেকেই এখানে থাকবো হয়তো। তাই বলছি ডিপার্টমেন্ট্যাল এনকোয়ারীতে আমি বিশ্বাস করিনা। জুডিসিয়াল এনকোয়ারী প্রয়োজন। জুডিসিয়াল এনকোয়ারী করতে হবে এই যে ঘটনা ঘটে গেছে একথা বলতে দ্বিধা নেই যে শাসক গোষ্ঠীর মধ্যে যে দলাদলি এবং তার মধ্যে অনেকে বসে আছেন তাদের আত্ম-সন্তুষ্টির আমাদের বলি হতে হচ্ছে। আমার সত্য কথা বলা উচিত কারণ এই সত্য কথা বলার জন্যই লোকে আমাদের এখানে পাঠিয়েছেন। আমি সেই কর্তব্য থেকে বিচ্যুত হবো না। তাই বলছি ডিপার্টমেন্ট্যাল এনকোয়ারীতে আমাদের বিশ্বাস নাই জুডিসিয়াল এনকোয়ারী হোক। পশ্চিমবাংলার তথা ভারতবর্ষের মানুষ জানুক আজকে গুজরাটে কি চলছে আমেদাবাদে কি চলছে। আমরা এটা কোন দিন বরদাস্ত করবো না। জুডিসিয়াল এনকোয়ারী তাই আমরা চাচ্ছি।

আমরা জুডিসিয়্যাল এনকোয়ারি চাই, তা নাহলে বন্ধ হবে না। পশ্চিমবাংলার মানুষ জানুক, ভারতবর্ষের মানুষ জানুক যে পশ্চিমবাংলায় কি চলছে। আজকে এখানে আমেদাবাদ, গুজরাটের অবস্থা সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে, এ আমরা কখনই বরদাস্ত করবো না---আমরা জুডিসিয়াল এনকোয়ারি চাই।

**Shri Bireswar Roy :**

নারায়ণবাবু যে কথা বলেছেন সেই কথার পরিপ্রেক্ষিতে বলছি কংগ্রেসের ছেলেরা কংগ্রেসীকে মেরেছে আমি এই কথা স্বীকার করতে চাই না। আমি বলতে চাই কংগ্রেসের মধ্যে যে সমস্ত অনুপ্রবেশকারী এসেছে তারাই কংগ্রেসের ঝাণ্ডা হাতে নিয়ে খুন করছে এবং তারাই এই খুনের জন্য দায়ী। এই রকম যদি কেউ কংগ্রেসের মধ্যে থাকে তাহলে তাদের ইমিডিয়েটলি বহিষ্কার করে দেওয়া হোক। আমি তবে জানাচ্ছি যে কংগ্রেসীর দ্বারা কংগ্রেসী খুন হয়েছে এই কথা স্বীকার করতে চাই না---আমি বলতে চাই কংগ্রেসের মধ্যে অনুপ্রবেশকারীরা ঢুকেছে।

**Shri Rabindra Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপার নিয়ে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী সরেজমিনে তদন্ত করুন এবং আসামীদের শাস্তি দেবার ব্যবস্থা করা হোক এবং ঐ এলাকার পুলিশ অফিসারকে সাসপেণ্ড করার ব্যবস্থা করা হোক। এইভাবে খুনো খুনির রাজত্ব চালিয়ে যুক্ত ফ্রন্ট সরকারকেও হার মানিয়েছে নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সাফল্যমণ্ডিত করার জন্য।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এখানে রয়েছেন। আমি তার কাছ থেকে জানতে পারলাম যে গতকাল সন্ধ্যায় মধুসূদন মণ্ডলকে হত্যা করা হয়েছে, তারপরে পুলিশ কুকুর ঐ সহরের বিভিন্ন জায়গায় গেছে। কিন্তু পুলিশ কুকুর যাওয়ার পরেও কাউকে এ্যারেস্ট পর্যন্ত করা হল না। যাদের বাড়ীতে পুলিশ কুকুর গেছে, তাদের কেন এ্যারেস্ট করা হয় নি অবিলম্বে তাদের গ্রেপ্তার করার প্রয়োজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে অখিলেশ মুখার্জিকে বিশ্ববিদ্যালয়ের সামনে হত্যা করা হয়েছিল, কিন্তু দীর্ঘদিন হয়ে গেল আজ পর্যন্ত সেই খুনের দুষ্কৃতকারীদের ধরা হয়নি। তাই এই বিষয়ে আমি স্বরাষ্ট্র-মন্ত্রীর কাছে নিবেদন করছি অবিলম্বে এই হাউস চলাকালীন তিনি বর্ধমান থেকে রিপোর্ট নিয়ে এখানে পেশ করুন এবং অবিলম্বে দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করুন।

[ 2-30—2-40 p.m. ]

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় স্পীকার, স্যার, আজকের খবরের কাগজে দেখা যাচ্ছে মধ্যশিক্ষা পর্ষদ বন্ধ হয়ে গেল---সেখানে যে ক্লোজার হয়ে গেল সেই ক্লোজার সম্পর্কে আমি দু-একটি কথা হাউসের সামনে রাখতে চাই এবং আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের এই মধ্যশিক্ষা পর্ষদের কি হচ্ছে এটার জন্য একটা সি. বি. আই. তদন্ত হওয়া দরকার এবং সি. বি. আই.-কে দিয়ে যদি তদন্ত না হয় তাহলে পরে আমরা সঠিক তথ্য কেউ জানতে পারব না। মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারীরা আন্দোলন করছেন টাকার জন্য নয়, বেতন বাড়ানো, এটা তাদের উদ্দেশ্য নয়, তারা চাইছেন তাদের পর্ষদের সভাপতি যে দুর্নীতিগ্রস্ত ছিল সেটা নিয়ে তদন্ত হোক। এর থেকে ভাল শ্রমিকদের আন্দোলন আর কোথায় হয়েছে যে তারা নিজেদের বেতন বাড়াতে চাইছেন না---তারা বলছেন আমাদের পর্ষদের যে দুর্নীতিগুলি আছে সেটা নিয়ে তদন্ত করুন। মাননীয় স্পীকার, স্যার, সংবাদপত্র হচ্ছে জনমতের বাহন। আমি কতকগুলি সংবাদপত্রের কাটিং মোটামুটিভাবে এক মিনিটের মধ্যে আপনার কাছে বলতে চাই। ১৫ই জানুয়ারী যুগান্তরে লেখা হয়েছে, ১৯৭৩ সালে অভিজ্ঞ পরীক্ষক ছাঁটাই করে নতুন ও অনভিজ্ঞ পরীক্ষক নিয়োগ করা হয়েছে। অমৃতবাজার পত্রিকায় আমরা দেখতে পাই ২০শে ফেব্রুয়ারী তারিখে রিভিয়ুর পরে ১৩২ নম্বর দুটি পেপারে বেড়ে গেছে---এটা কোন্ ধরনের খাতা দেখা হয়েছিল যে ১৩২ নম্বর বৃদ্ধি পায়? তারপরে দেখা যাচ্ছে হায়ার সেকেণ্ডারী স্পেশাল পরীক্ষার ব্যাপারে এ্যাডমিট কার্ডের ডেসক্রিপটিভ রোল ছাড়াই পরীক্ষা হয়েছে। পরীক্ষার ফল এখন অসম্পূর্ণ আছে। যারা টাকা দিতে পেরেছে তাদের কারো কারো নম্বর বৃদ্ধি হয়েছে, আর যারা গরীব টাকা দিতে পারে নি, তাদের রিভিয়ু হয় নি, নম্বর বাড়েনি। এছাড়া অনেক গোপনীয় কাজ বাহিরে থেকে করানো হচ্ছে। দেখা যাচ্ছে যে বোর্ডের ক্যাজুয়্যাল কর্মীদের পর্ষদের সভাপতি তার বাড়ীতে খাটাচ্ছেন। পর্ষদের সভাপতি নিজের বেনামে বই লিখে স্কুলে স্কুলে ক্যানভাস করছেন। ১৯৭০ সালের প্রশ্নপত্রের ফাঁসের সঙ্গে ভিজিলেন্সের যে রিপোর্ট সেই রিপোর্ট বোর্ডে চাপা রয়েছে, অথচ সেই প্রেসকে আবার কাজ দেওয়া হচ্ছে ১০ হাজার ১৬৪ টাকার। আমরা দেখতে পাচ্ছি বোর্ডের অনুমোদন ছাড়া বীরভূমে একটি সেমিনারে ১৬ হাজার টাকা খরচ হয়েছে, মেদিনীপুর সেমিনারে ১০ হাজার টাকা খরচ হয়েছে জলসার জন্য। শুনতে পারেন বোর্ডের টাকায় রাত্রিবেলা জলসা হয়েছে---শোনা যাচ্ছে ৫ লক্ষ টাকার যে কাগজ কেনা হয় তার কোন হিসাব নেই, তার কোন অডিট নেই। মাননীয় স্পীকার মহাশয়, সভাপতির কাজের বিরুদ্ধে এবং বোর্ডের দুর্নীতি সম্পর্কে সি, বি, আই-এর তদন্ত এটাই কর্মচারীরা চেয়েছেন। তারা মাইনে বাড়াতে চান নি। শিক্ষামন্ত্রী মহাশয় যদি মনে করেন কর্মচারীদের দাবী হলেই সেটা খারাপ, মানা যাবে না, তাহলে আমি বলব এক্ষেত্রে উনি ভুল করছেন। শিক্ষক হিসাবে উনি শিক্ষার সঙ্গে জড়িত আছেন, তাঁকে বলব এই পর্ষদকে ও পশ্চিমবঙ্গকে ঐ সভাপতির হাত থেকে মুক্তি দিন।

**Shrimati Ila Mitra :**

মাননীয় স্পীকার মহাশয়, পর্ষদের সভাপতির দুর্নীতি সম্পর্কে গত বাজেট সেশানে আমি বলেছিলাম। কিন্তু দেখা যাচ্ছে সেই দুর্নীতি ক্রমশঃ বেড়েই চলেছে। আমি আশা করবো হরশঙ্করবাবু যে কথাগুলি বললেন সেই কথার ভিত্তিতে ব্যবস্থা অবলম্বন করা হবে।

**Shri Bhawani Prosad Sinha Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে এই সভায় একটি জরুরী বিষয় উত্থাপন করতে চাই। স্যার, নানান কারণে ধান চাল সংগৃহিত হচ্ছে না সে আলোচনা এই সভায় কয়েকদিন ধরেই হচ্ছে। আমি স্যার, এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। বর্ধমান ষ্টেশন থেকে যে সমস্ত ট্রেন হাওড়া বা শিয়ালদহ ষ্টেশনে আসে সেইসব ট্রেনে হাজার

হাজার কুইন্টাল চাল প্রতিদিন পাচার করা হচ্ছে কর্ডনিং পুলিশ থকা সত্বেও। বিশেষ করে ফোর্টিন ডাউন বলে যে ট্রেনটি আছে তার নামই হয়ে গিয়েছে রেশন এক্সপ্রেস। স্যার, এই প্রসঙ্গে মহাসভার একজন সদস্যের সঙ্গে আলোচনা হচ্ছিল। তিনি বলছিলেন ট্রেনে যে চাল পাচার হচ্ছে বা চোরা পথে আসছে সেই চাল যদি ধরা যেত তাহলেও প্রকিওরমেন্ট অনেকখানি হতে পারতো। শুধু এই চিত্রটাই শেষ নয় স্যার, আরো আছে। সেখানে দেখা যাচ্ছে ৮-১০ বছরের ছেলেমেয়ে থেকে আরম্ভ করে ৩৫ বছর বয়সের ছেলেমেয়েরা অর্থাৎ একটা জেনারেশান এই কাজে লিপ্ত আছে, অর্থাৎ নষ্ট হয়ে যাচ্ছে। তাই স্যার, আপনার কাছে অনুরোধ করবো যে বিধানসভার কয়েকজন সদস্য দিয়ে আপনি এটা তদন্ত করান এবং তার রিপোর্ট এই সভায় পেশ করা হোক যে কিভাবে গ্রাম থেকে শহরে চাল বিনতাই করে নিয়ে আসা হচ্ছে এবং ধান চালের দর কিভাবে উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। স্যার, আজকে গ্রামের শতকরা ৬০ থেকে ৭৫ ভাগ লোক---খেটে খাওয়া মানুষ, যারা কিনে খায় তাদের কাছে চাল আজকে দুস্প্রাপ্য হয়ে পড়েছে এবং পুলিশের চোখের সামনেই এসব ঘটছে। আর পুলিশ কি করছে? স্যার, আপনি জানেন, খবরের কাগজেও বেরিয়েছিল কামারকুণ্ডু স্টেশনে ছাত্রপরিষদের ছেলেদের পুলিশ চোরা চালানকারী বলে ধরেছে, পিটেছে। তাই স্যার, আপনার মাধ্যমে সরকারকে বলব, প্রশাসনের এই যে দুর্বলতা এর বিরুদ্ধে কঠোর মনোভাব নিন এবং চোরা চালান বন্ধ করুন।

**Shri Balai Lal Sheth :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করছি। আমার আগে ভবানীবাবু যে কথা বললেন সেই ব্যাপারে আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে সজাগ হবার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, আমাদের হুগলী জেলার গ্রামাঞ্চলে আজ হাহাকার পড়ে গিয়েছে। আগে শহরের ফুটপাথে হাটতে গেলে কোথাও হোঁচট খেলে ভাবতাম সি, এম, ডি, এ'এর কাজের জন্য হোঁচট খাচ্ছি কিন্তু এখন শহরের ফুটপাথে হোঁচট খেলে দেখি চালের বস্তাতে হোঁচট খাচ্ছি। গ্রামাঞ্চল থেকে চাল এনে আজকে শহরের ফুটপাথগুলিতে পাহাড় করে বিক্রি করা হচ্ছে অথচ শহরে রেশনের পরিমান ভালই দেওয়া হচ্ছে। আর গ্রামাঞ্চলে রেশনের নামে ভিক্ষার ঝুলি হাতে ঝুলিয়ে দেওয়া হচ্ছে ফলে সেখানে হাহাকার বেড়েই চলেছে। স্যার, যারা দিন মজুরি করে দিনে ৩ টাকা রোজগার করে তাদেরও আজকে ৩॥ টাকা ৪ টাকা দরে চাল কিনতে হচ্ছে। তাছাড়া স্যার, পুলিশের যে তান্ডব সেখানে চলেছে তাতে মানুষ হিসাবে বাস করা যায় না। গ্রামের মধ্যে আমরা যখন ঘুরি তখন সাধারণ মানুষ আমাদের কাছে এসে চাল চান কিন্তু আমরা তা দিতে পারি না তখন তারা প্রশ্ন করেন এই যে প্রোকিওরমেন্ট করাতে চাইছেন এটা যাচ্ছে কোথায়, তারা প্রশ্ন করেন এই যে ট্রেনে চোরা চালান হচ্ছে এটা বন্ধ হচ্ছে না কেন তখন আমরা তার জবাব দিতে পারি না। তাই স্যার, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে বলব, গ্রামের শতকরা ৮০ ভাগ কৃষিজীবী মানুষকে খাওয়ানোর জন্য হয় রেশন বাড়ান না হলে চোরা চালান বন্ধ করুন।

**Shri Mahbubul Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশুপালন মন্ত্রী মহাশয়কে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার খরবা এক নং এবং দু নং ব্লকে ব্যাপকভাবে পশু মড়ক দেখা দিয়েছে। তার ফলে আজকে সেখানে গরু, মোষ এবং ছাগল ভীষণ ভাবে মারা যাচ্ছে। আজকে গ্রাম বাংলায় ছাগল কৃষকদের একটা সম্বল। কারণ আজকে বাজারে মাংস ১০ টাকা ১২ টাকা কেজি দরে বিক্রি হয়। সেই ছাগল আজকে এই মড়কের ফলে নষ্ট হয়ে যাচ্ছে। এই ছাগল হচ্ছে কৃষকদের প্রধান সহায়। প্রধানতঃ কৃষকদের একমাত্র হাতিয়ার হচ্ছে গরু, সেইগুলো আজকে মারা যাচ্ছে। সেই গরু এবং ছাগলের মড়ককে প্রতিরোধ করবার জন্য পশুপালন বিভাগে কোন ওষুধ পাওয়া যাচ্ছে না। গ্রামের মানুষ যাতে এই অর্থনৈতিক সহায় সম্বল থেকে বঞ্চিত না হয় তার জন্য যথাযথ ব্যবস্থা করার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার শতকরা ৭৫টি বাস আজকে ডিজেলের অভাবে বন্ধ হয়ে আছে এবং বহু এ্যাম্বুলেন্স আজকে অচল। এই বাস না চলার জন্য বহু যাত্রী-সাধারণকে আজকে অস্বাভাবিক দুর্ভোগের মধ্যে পড়তে হচ্ছে। সুতরাং অবিলম্বে আজকে ডিজেল সরবরাহ ব্যবস্থা করা দরকার। একদিকে যেমন বাস না চলার জন্য যাত্রী-সাধারণের দুর্ভোগ হচ্ছে অন্যদিকে ডিজেল না থাকার ফলে রিভার পাম্প, শ্যালো পাম্প প্রভৃতি এই ডিজেল অয়েলের অভাবে অচল হয়ে পড়েছে এবং যার ফলে বোরো চাষের প্রভূত ক্ষতি হচ্ছে। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যাতে এই বর্ধমান জেলায় অবিলম্বে ডিজেল সরবরাহ করার ব্যবস্থা করা হয় তা না হলে সেখানে একদিকে যেমন যাত্রী-সাধারণের অশেষ দুর্ভোগ হচ্ছে তেমনি বোরো চাষের প্রভূত ক্ষতিসাধন হচ্ছে।

**Shri Mahadeb Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে হুগলী জেলার আরামবাগ মহকুমায় ডিজেল তেলের অভাবে চাষীরা হাহাকার করছে। সেখানে আজকে বোরো চাষের অবস্থা খুব শোচনীয় হয়ে পড়েছে ডিজেল তেলের অভাবে এবং যার ফলে চাষীরা হাহাকার করছে। এমন কি গত দুদিন আগে কয়েকজন চাষী চার পাঁচটি তেলের খালি টিন নিয়ে বিক্ষোভ পর্যন্ত দেখিয়ে গেছেন। এই বিষয়ে আমি এস, ডি, ও-র সঙ্গে কথা বলেছিলাম এবং তিনি ডি, এম-কে রেডিওগ্রাম করেছেন। ওখানে যে কোটা আছে সেটা খুবই কম। আজকে সেখানে যদি ঠিকমত ডিজেল সরবরাহ না করা হয় তাহলে বোরো চাষের প্রভূত ক্ষতি হবে এবং উৎপাদন ধ্বংস হয়ে যাবে এই বিষয়ে কোন সন্দেহ নেই। তাই সরকারের কাছে আমার আবেদন যেন সেখানে ঠিকমত ডিজেল সরবরাহ করা হয় এবং চাষীরা যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা করবেন। আজকে ঐ মহকুমায় কেরোসিন পর্যন্ত উধাও হয়ে গেছে, গত ৩।৪ দিন ধরে সেখানে কেরোসিন পাওয়া যাচ্ছে না। এই সকল বিষয়ে আশা করি আমাদের মন্ত্রীসভা জরুরী নির্দেশ দিয়ে সমস্যার সমাধান করবেন।

[ 2-40 — 2-50 p.m ]

**Shri Jairam Soren :**

মিঃ স্পীকার স্যার, আমাদের মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বীনপুর থানার ৬নং অঞ্চল এবং ১১নং অঞ্চলের কতগুলি বাড়ী পুড়ে গিয়ে ধ্বংস হয়ে গিয়েছে। ৬নং-এ ১৫টি এবং ১১নং-এ ১৩টি অর্থাৎ মোট ২৮টি পরিবার ধ্বংস হয়ে গিয়েছে। অথচ এখনও পর্য্যন্ত সেখানে কোনরকম সরকারী সাহায্য যায় নি। তাই আমি আপনার মাধ্যমে এই পরিবারগুলিকে খয়রাতী সাহায্য এবং সরকারী সাহায্য দেওয়ার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে বিষয়টি মেনশন করব সে বিষয়ে মাননীয় পুরঞ্জয় প্রামানিক এবং মাননীয় মহাদেব মুখার্জী মহাশয় বলেছেন। তবুও আমি এই সম্পর্কে বলছি যে পুরুলিয়া জেলার সব জায়গায় গম-এর চাষ করা হয়েছে এবং সেই গমের এখন সেচের অত্যন্ত প্রয়োজন। সেখানে ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েল না থাকার জন্য ছোট ছোট পুকুর থেকে ডিজেল ইঞ্জিনের সাহায্যে পাম্প করে জল সেচের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু কয়েকদিন ধরে সেখানে ডিজেল পাওয়া যাচ্ছে না, যার ফলে সেখানে যে ফসল হতো সেই ফসল ডিজেলের অভাবে নষ্ট হতে চলেছে। তাই আমি এ বিষয়ে অবিলম্বে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে তারা যেন চাষীদের ডিজেল সরবরাহের ব্যবস্থা

অবিলম্বে করেন। তারপর স্যার, পুরুলিয়ার ২৫টি ব্লকের মধ্যে ৫টি ব্লকে ট্রেনের যোগাযোগ আছে, কিন্তু বাকি ১৫টি ব্লকে বাসের সাহায্যে যোগাযোগ রক্ষা করা হয়েছে। কিন্তু সেখানে গত সপ্তাহ থেকে অনেক রুটের বাস ডিজেলের অভাবে বন্ধ হয়ে গিয়েছে। ইতিমধ্যে যদি কোন ব্যবস্থা না করা হয় তাহলে সমস্ত যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে যাবে। তাই আমি এই বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Moslehuddin Ahmed :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারনা করে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় পশ্চিম দিনাজপুর জেলার শিবপুর মহিপাল রোড নামে একটি রাস্তা মঞ্জুরী লাভ করেছিল। কিন্তু সেই রাস্তা ১৯৬৮ সালের বন্যার পর সম্পূর্ণ বন্ধ হয়ে যায় এবং এই অবস্থায় পড়ে থাকে। তারপর ১৯৭২ সালে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হলে, সেখানে কিছু কাজ হয়। কিন্তু আজও সেই রাস্তা আবার পরিত্যক্ত হয়ে পড়ে আছে, তাই আমি আবার পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে সেখানে তারপর থেকে আজ পর্য্যন্ত কোন কাজ হয়নি। এই রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ, কারণ এটা বাংলাদেশের সীমান্তবর্তী রাস্তা, এই রাস্তাটি অচিরে সম্পূর্ণ হওয়া দরকার। আমার বক্তব্য হচ্ছে যে তৃতীয় পরিকল্পনায় এই রাস্তার পরিকল্পনা নেওয়া হয়েছিল, অথচ তৃতীয় পরিকল্পনা শেষ হয়ে গিয়েছে, চতুর্থ পরিকল্পনা শেষ হয়ে গিয়েছে, পঞ্চম পরিকল্পনা পড়ে গেল, আজ পর্য্যন্ত রাস্তাটি সম্পূর্ণ হলো না। সেই-জন্য আমি পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন অচিরে এই রাস্তা নির্মাণ করে ঐ অঞ্চলের জনসাধারনের আশা পুরণ করেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**Shri Sankar Das Paul :**

মাননীয় স্পীকার স্যার, গতকাল এই সভাতে মাননীয় সদস্য বিশ্বনাথবাবু রাজনৈতিক, বন্দীদের মর্য্যাদা দাবী করেছেন। রাজনৈতিক কারণে কেউ বন্দী হলে তাদের মর্য্যাদা দেওয়া হবে ভাল কথা কিন্তু সঙ্গে সঙ্গে সাধারণ যারা কয়েদী---যারা আমাদের সমাজেরই মানুষ, জেল থেকে বেরিয়ে এসে তারা হয়ত আবার ভাল নাগরিক হতে পারেন, তারা বর্তমানে উপযুক্ত খাদ্যের অভাবে কিভাবে বন্দী জীবন কাটাচ্ছেন আমি তার কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ পেশ করতে চাই। বহরমপুর সেন্ট্রাল জেলে বর্ত্তমানে গড়ে দৈনিক ১২০০ বন্দী থাকে। এদের মাথা পিছু সাপ্তাহিক বরাদ্দ আছে ৭৫০ গ্রাম চাল ও ১২৫০ গ্রাম গম। কিন্তু বর্ত্তমানে ঐ দুটী জিনিষেরই অভাব হওয়ার জন্য চালের বদলী হিসাবে দেওয়া হচ্ছে ছোলা আর মটর। এ দুটী জিনিষ সিদ্ধ করে ঐ একই পরিমাপ হিসাবে বন্দীদের দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্দীরা বেশীরভাগই বাঙ্গালী চাল গম খেতেই তারা অভ্যস্ত। কিন্তু পোকা খাওয়া ছোলা মটর খেয়ে তাদের প্রত্যেকেরই পেটের রোগ দেখা দিয়েছে। মনে মনে ক্ষোভও জমা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয় এ ব্যাপারে অর্থের কি বিপুল অপচয় হচ্ছে সেটাও আমি বলতে চাই। বহরমপুর শহর সংশোধিত রেশন এলাকা। এখানে খোলা বাজারে চাল কুইন্টল প্রতি ১৫০·০০ থেকে ২০০·০০ টাকার মধ্যে চেষ্টা করলে পাওয়া যায়। দৈনিক মাথাপিছু ১২৫ গ্রাঃ হিসাবে ১২০০ বন্দীর জন্য চাল লাগে ১০॥ কুইন্টল তার খোলা বাজার দর হচ্ছে ১ টাকা ৫০ পয়সা হিসাবে ১৫৭৫·০০ টাকা। আর সেখানে ছোলা কিনতে খরচ হচ্ছে ২৯৫০·০০, আর মটর কিনতে খরচ হচ্ছে ৩০১২·০০ টাকা। আর ছোলার দর কুইন্টল প্রতি ২৪৫·০০ টাকা, আর মটরের দর কুইন্টল প্রতি ২৫১·০০ টাকা। আমরা হিসাব করে দেখেছি খোলা বাজার থেকে চাল কিনতে জেল কর্তৃপক্ষকে অনুমতি দিলে সপ্তাহে প্রায় ৬০০·০০ টাকা, আর মাসে প্রায় ২৪০০ টাকা বাঁচে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি মাসে এই বিপুল অর্থের অপচয় হচ্ছে সেদিকে কারাবিভাগের মন্ত্রী নজর দেবেন কি? তিনি কি পারেন না সরকারী অর্থের এই অপচয় বন্ধ করতে? বন্দীদের স্বার্থের দিক থেকেও এটা করা ভাল, এই দাবী আমি জানাচ্ছি এবং এই দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Naresh Chandra Chaki :**

স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করছি যে বিষয়টার আংশিক আলোচনা হরশঙ্করবাবু করেছেন। মধ্যশিক্ষা পর্যদ সম্বন্ধে বহুদিন এখানে আলোচনা হয়েছে। সেখানে একটা অচল অবস্থার সৃষ্টি হচ্ছে এবং চরম দুর্নীতি চলছে। ১৯৭৪ সাল থেকে নিউ সিলেবাস পশ্চিমবাংলায় চালু হয়েছে এবং ওয়ার্ক এডুকেশন-এ ১০০ নম্বর দেওয়া হয়েছে। কিন্তু এ সম্বন্ধে আজ পর্যন্ত কোন ইনস্ট্রাক্সন, চিঠিপত্র কোন স্কুল-এ যায়নি---অথচ ২ মাস হয়ে গেল। অন্যদিকে বোর্ডের কর্মচারীরা দিনের পর দিন স্ট্রাইক করে চলেছেন। ব্যক্তিগত স্বার্থ চরিতার্থ করার জন্য দুর্নীতিপরায়ণ কর্মচারীরা বোর্ডের এ্যাডমিনিস্ট্রেসনকে নষ্ট করে পশ্চিমবাংলায় একটা অচল অবস্থা সৃষ্টি করেছেন। এর ফলে পশ্চিমবাংলার ৩ লক্ষ ছাত্র-ছাত্রী ও কয়েক হাজার শিক্ষক-শিক্ষিকার জীবন বিপন্ন হয়ে গেছে। আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব অবিলম্বে যথাযথ ব্যবস্থা অবলম্বন করে বোর্ড থেকে দুর্নীতি দূর করে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী ও শিক্ষক-শিক্ষিকার যাতে অসুবিধা না হয় সেদিকে দৃষ্টি দিয়ে একটা ব্যবস্থা গ্রহণ করুন।

**Shri Asamanja De :**

স্যার, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল কয়েক হাজার প্রাথমিক শিক্ষায় শিক্ষণপ্রাপ্ত যুবক-যুবতী বিধানসভায় অভিযান করে জমছিল। পুলিশ তাদের অবরোধ করায় পূর্ব-নিধারিত কর্মসূচী অনুযায়ী ৫ জনের একটা প্রতিনিধি দল আলোচনার জন্য শিক্ষামন্ত্রীর কাছে আসেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় তিনি তাঁদের সঙ্গে আলোচনা করেন নি। এর ফলে সেই ৩ হাজার শিক্ষণ শিক্ষাপ্রাপ্ত বেকার যুবক-যুবতী তখনই ঘোষণা করলেন যে যতক্ষণ শিক্ষামন্ত্রী আমাদের সঙ্গে আলোচনা না করেন ততক্ষণ পর্যন্ত আমরা অবস্থান ধর্মঘট চালিয়ে যাব এবং তাঁরা তা সুরু করেন। আমি শিক্ষামন্ত্রীর এইরকম ধরণের বুরোক্রেটিক মেন্টালিটির তীব্র প্রতিবাদ করছি এবং দাবী করছি অবিলম্বে তিনি তাঁদের সঙ্গে আলোচনা করুন। পশ্চিমবঙ্গ সরকারের বর্তমানে ৪৮টা ট্রেনিং ইনস্টিটিউট এই বিষয়ে আছে এবং প্রত্যেক ইনস্টিটিউট-এ ৩০টা করে স্টাইপেণ্ড দেওয়া হয়। অর্থাৎ মাসে ১ লক্ষ ২৯ হাজার ৬০০ টাকার মত স্টাইপেণ্ড দেওয়া হয়। ১ লক্ষ ১৪ হাজার টাকা খরচ করে ৪৮টা কলেজ করে এরকম ধরনের বেকার যুবক-যুবতী সৃষ্টি করে লাভ কি? আমি দাবী করছি হয় তাদের চাকরী দেওয়া হোক, না হয় সরকারী এই অপচয় বন্ধ করা হোক। এই সমস্ত ট্রেনিং ইনস্টিটিউট-এ তাদের কাছ থেকে বণ্ড নেওয়া হচ্ছে যে ৫ বছর তাদের গ্রামে চাকরী করতে হবে। কেন সরকার বণ্ড নিয়ে এই সমস্ত বেকার যুবক-যুবতীদের চাকরী না দিয়ে ধোঁকা দেবেন? তাদের পূর্বেকার আন্দোলনের চাপে পড়ে শিক্ষামন্ত্রীর দপ্তর থেকে ১৯৭৩ সালের ৫ই সেপ্টেম্বর তারিখে ডেপুটী সেক্রেটারীর সই করা একটা সার্কুলার-এ বলা হল যে ৫০ পারসেন্ট-কে চাকুরী দেওয়া হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় মন্ত্রী-সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং চ্যালেঞ্জ করছি যে সেই সার্কুলার আজ পর্যন্ত কোলকাতা বা বাংলাদেশের বিভিন্ন জেলায় পাঠান হচ্ছে না। মন্ত্রীসভার নির্দ্দেশ বা তাঁর দপ্তরের নির্দেশ তাও কার্য্যকরী করা হচ্ছে না। যাতে এই অবস্থান ধর্মঘট আর না চলে সেজন্য দাবী করছি শিক্ষামন্ত্রী অবিলম্বে তাদের সঙ্গে আলোচনা করুন এবং একটা সুষ্ঠু নিষ্পত্তি করুন।

[ 2-50 - 3 p.m ]

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি সেটা হচ্ছে দামোদর নদী দিয়ে ডি, ভি, সি সারা বছর ধরে যখন তখন বিনা নোটিশে যেভাবে জল ছাড়ে তাতে কর্তৃপক্ষের নিচক খামখেয়ালির পরিচয় পাওয়া যায়। সম্প্রতি গত রবিবার থেকে ঐ দামোদর নদী দিয়ে

২২ হাজার কিউসেক জল ছেড়েছে। গ্রীষ্মকালে এইভাবে যখন তখন জল ছাড়ে, এর ফলে বর্ধমানের কৃষক সেতু এবং হুগলী জেলার হরিনখোলা সেতু নির্মাণের কাজ ব্যাহত হচ্ছে এবং অনেক নদীতে যে সমস্ত ফেয়ার ওয়েদার ব্রীজ থাকে সেগুলি নষ্ট হবার আশঙ্কা দেখা দিয়েছে। মাননীয় পূর্তমন্ত্রী এবং সেচমন্ত্রী মহাশয় এই গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি দিন। আর একটি বিষয়ে বলতে চাই সেটা হচ্ছে ডি. ভি. সি. যদি অহেতুক দামোদর নদী দিয়ে জল ছাড়ে তাহলে রবিশস্য চাষের সময় জল দিতে পারবে না, যেমন গত বছর জল দিতে পারেনি। সেজন্য বর্ধমান, বাঁকুড়া, হুগলী এবং হাওড়া জেলার মানুষের দাবি হচ্ছে দামোদর নদী দিয়ে অকারণে বিভিন্ন সময়ে যেন জল ছাড়া না হয়।

**Shri Sisir Kumar Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। গ্রাম বাংলায় উচ্চ ফলনশীল ধানের চাষ ব্যাপকভাবে আরম্ভ হয়েছে। চাষীরা সারের জন্য বি. ডি. ও. অফিসে ঘোরাঘুরি করছেন। কিছুদিন আগে সমবায় মন্ত্রীমহাশয় যে সার্কুলার পাঠিয়েছিলেন তাতে পরিষ্কারভাবে লেখা ছিল ১০০ পার্সেন্টের মধ্যে ৪০ ভাগ মার্কেটিং ফেডারেসান, ৪০ ভাগ কো-অপারেসান এবং ২০ ভাগ ওপন সেল করা হবে। এটা পরিষ্কারভাবে জানতে পারলাম হোলসেলাররা সার নিয়ে সেই সার ডিলারদের দিচ্ছে। কিন্তু একটা করুণ কাহিনী সমবায় মন্ত্রীমহাশয়ের কাছে তুলে ধরছি সেটা হচ্ছে হাওড়া জেলার আমতা থানার শঙ্কর প্রসাদ দাস নামে একজন হোলসেলার সার গুদামজাত করে রেখে সারের কৃত্রিম অভাব সৃষ্টি করেছে, ডিলারদের কাছ থেকে বেশী দাম পেলে তবে সে সার বিক্রি করবে। চাষীরা যখন সারের জন্য হন্ত-দন্ত হয়ে ঘুরছে তখন ডিলাররা বলছে বেশী দাম দিলে সার দিতে পারি। চাষীরা বাধ্য হয়ে ব্ল্যাকে বেশী দামে সার কিনছে কিন্তু সরকার নির্ধারিত দরে বিক্রি হয়েছে দেখান হচ্ছে। সেজন্য চাষীদের মধ্যে তীব্র অসন্তোষ দেখা দিয়েছে। আমি এর প্রতিকারের জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Dr. Zainal Abedin :**

মাননীয় সদস্য যদি সব বিবরণগুলি লিখিতভাবে আমাকে দেন তাহলে এর প্রতিকার করা আমার পক্ষে সম্ভব হয়

**Shri Sisir Kumar Sen :**

আমি সমস্ত কাগজপত্র আপনাকে দিচ্ছি।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের কাছে রাখছি। স্যার, আপনি জানেন বাকুড়া একদিকে খরা পীড়িত, আর একদিকে দুর্ভিক্ষ প্রপীড়িত। আজকে সেই বাঁকুড়া জেলার মেজিয়া থানার অন্তর্ভুক্ত অর্ধগ্রাম অঞ্চলে ৭টি কোলিয়ারী দীর্ঘদিন বন্ধ আছে, বিশেষ করে মেজিয়া থানার প্রপারে ৩টি কোলিয়ারী জাতীয়-করণের পর বন্ধ হয়েছে, তাতে প্রায় ৫ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছে। বাঁকুড়া সব দিক থেকে অবহেলিত অবস্থায় আছে। সেজন্য বাকুড়ার সব কয়টি বন্ধ কয়লাখনি খুলে কর্মচ্যুত শ্রমিকদের কাজে পুনর্বহাল করার জন্য আমি অনুরোধ করছি।

**Shri Shish Mohammad :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি ইতিপূর্বে বার বার জঙ্গীপুর মহকুমার ব্যাপক অঞ্চলে নদী ভাঙ্গনের কথা এই সভায় উল্লেখ করেছি। জঙ্গীপুর মহকুমার নিমতিতা, ওরঙ্গাবাদ, লক্ষীপুর এবং বাজিতপুর সম্পূর্ণরূপে নদী গর্ভে চলে গেছে। এই সমস্ত অঞ্চলের লোকেরা কিছু কৃষি ঋণ এবং গরু কেনার জন্য ঋণ নিয়েছিল বিভিন্ন রকম বিও-এর মাধ্যমে।

কিন্তু এই ভাঙ্গনের ফলে তাদের জোত, জমি সমস্ত নিচু নদী গর্ভে যাবার ফলে তারা আজ রাস্তায় এসে বসেছে। আজকে তাদের অবস্থা হচ্ছে, তারা বাস্তুহারা, সর্বহারা। তারা যে কৃষি ঋণ এবং গরু কেনার জন্য ঋণ নিয়েছিল সেটা দেবার জন্য তাদের তাগাদা দেওয়া হচ্ছে, প্রেসার দেওয়া হচ্ছে, কাজেই আমি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁর কাছে এই অনুরোধ রাখছি যে, এই সমস্ত লোক যারা আজ সর্বহারা, বাস্তুহারা যাদের বাস করবার মত ভিটে নেই, যারা অত্যন্ত কষ্টের মধ্যে দিয়ে অনাহারে এবং অর্ধাহারে দিন কাটাচ্ছে তাদের ওই সমস্ত ঋণ মকুব করার কথা বিবেচনা করুন।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা এখানে উত্থাপন করতে চাই। সমবায় আইন আলোচনা করবার সময় অনেকগুলো পয়েন্ট বিভিন্ন মাননীয় সদস্যরা তুলেছিলেন এবং সেই পয়েন্টগুলো রুলস্ করবার সময় বিবেচনা করবেন একথা আমাদের সমবায়-মন্ত্রী বলেছিলেন। এখন আমরা জানতে পারলাম যে রুলস্ তৈরী হয়েছে এবং ১৯০।১৯৩টি ধারা বোধহয় তার মধ্যে আছে। কিন্তু সেই রুলস আমরা এম, এল, এ-রা কেউ পাইনি এবং বাজারেও কেউ পাচ্ছে না। সেই রুলস্ সম্বন্ধে কারুর কোন সাজেসন্স থাকলে সেগুলি পাঠাবার শেষ তারিখ কাল। আমি মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ রাখছি সমস্ত সদস্য এবং বাইরের যাঁরা এই কো-অপারেটিভ মুভমেন্টে আগ্রহী তাঁরা যাতে রুলস ভাল করে পড়ে তাঁদের সাজেসন্স দিতে পারেন সেই সুযোগ তাঁদের দেবার জন্য কাল যেটার শেষ তারিখ সেটা আরও ২ সপ্তাহ বাড়িয়ে দিন। আমার ২ নম্বর অনুরোধ হচ্ছে আমরা যাতে তাড়াতাড়ি গেজেট পাই সেই ব্যবস্থা করুন। আমার ৩ নম্বর অনুরোধ হচ্ছে বাজারে যাতে পাওয়া যায় সেই ব্যবস্থা মন্ত্রীমহাশয় যেন করেন

**Dr. Zainal Abedin :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁর সঙ্গে আমার কথা হয়েছে। আমরা চেষ্টা করছি যাতে এ্যাস্ মাচ্ কপি এ্যাস্ পসেবেল এ্যাভেলেবেল হয়। আর সময় বাড়াবার কথা উনি যেটা বলেছেন তাতে বলতে পারি উই মে এক্সটেণ্ড ফার্দার অর্থাৎ ২ সপ্তাহের বেশীও বাড়াতে পারি এবং আমরা চেষ্টা করছি যাতে সকলেই কপি পায়।

[ 3·00—3·05 p.m. ]

**Shri A. H. Besterwitch** : On a point of privilege, Sir, I am sorry to say that I have been thinking of resigning from the Business Advisory Committee, because are we here only to see the Legislations and rush through the Legislations and nothing else? Today I find from the Agenda that the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1974 will come up now; but only yesterday I think at 7 p.m. or so we have received the copy of the Bill So is it possible for any of the members to read the Bills, give amendments and come to the House to express anything in this regard? Similar is the case in regard to the Rice-Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974 Just now we have received the copy This is the way that we, the members of the House, are being treated by the Legislative Deppt of Govt. of West Bengal We, the members of this House think that it is our privilege to see that we get the Bills in proper time so that we can go through it and may be prepared to express our points. Some of us are also members of the Business Advisory Committee. What is happening here, Sir? We are being treated like children. So I would request you Sir, as the guardian of the House, to see that the Bills are given to us in time and such things do not occur in future. I would also request you to see that these Bills are not taken up today.

**Shri Kanai Bhowmik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিজনেস এ্যাডভাইসরি কমিটি করে আমাদের কাছে যা রাখলেন তাতে আমরা অনেক করে বলেছিলাম যে শনিবার বাদ দিন কিন্তু শনিবার

ধরে দিয়ে আপনি এখানে প্রগ্রাম দিয়েছেন। আমি আবার অনুরোধ করছি যে আপনি আবার বিবেচনা করে দেখুন এবং শনিবারটা বাদ দিলে ভাল হয়। এর আগে শনিবার বাদ দেওয়া হত। এ্যাজ এ চেয়ারম্যান অব দি বিজনেস এ্যাডভাইসারি কমিটি আপনি শনিবারটা বাদ দিন এই অনুরোধ করছি।

**Shri Biswanath Mukherjee :**

স্যার, এর আগে আপনি আইন সভা ডাকলেন না, মন্ত্রীরাও ডাকলেন না। এর আগে অক্টোবর মাসে আইন সভা তো বসলো না। আর যখন বসলো তখন শনিবারটাও বাদ দিলেন না, সমস্ত শনিবার ইনক্লুড করলেন। আমরা ৬দিন ধরে এখানে থাকবো কখন তাহলে নিজেদের কন্সটিটুয়েন্সিতে যাব।

**Mr. Speaker** : Mr. Besterwitch. I think you have got no objection so far as introduction of the West Bengal Cruelty to Animals (Repeal of Laws) Bill, 1974 is concerned ?

**Shri A. H. Besterwitch** : Sir, I have no objection in reaged to this Bill but I have objection in regard to other two Bills only.

**Mr. Speaker** : I will give my opinion on your point of privilege later on, i.e., when I will deal with those legislations. Now the Hon'ble Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services Deptt. may introduce the West Bengal Cruelty to Animals (Repeal of Laws) Bill, 1974.

**Legislation**

The West Bengal Cruelty to Animals (Repeal of Laws))Bill, 1974.

**Shri Sitaram Mahato** : Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Cruelty to Animals (Repeal of Laws) Bill, 1974.

(Secretary then read the title of the Bill)

[ 3-05—3-30 p m. ]

**Shri Sitaram Mahato** : Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Cruelty to Animals (Repeal of Laws) Bill, 1974 be taken into consideration.

Sir, there are now 4 State Acts relating to the prevention of cruelty to animals, namely :—

1. The Bengal Cruelty to Animals Act, 1869.
2. The Bengal Cruelty to Animals (Arrest) Act, 1869.
3. The Bengal Cruelty to Animals Act, 1900, and
4. The Bengal Cruelty to Animals Act, 1920.

The Prevention of Cruelty to Animals Act, 1960 (Act 59 of 1960) was enacted by Parliament in 1960. The Central Act extends to the whole of India except Jammu & Kashmir under section 1(2) of the Central Act. The Central Act, however, does not specifically repeal any of the aforesaid 4 State Acts.

In order to enforce the provision of the said Central Act to the State of West Bengal, the question whether the 4 State Acts as mentioned above are required to be repealed was examined in consultation with the law Officer of this Government who opined that the aforesaid 4 State Acts should specifically be repealed in order to avoid the application of both the Central Act and the 4 State Acts.

It is, therefore, considered necessary that the aforesaid existing 4 State Acts relating to the Prevention to Cruelty to Animals be repealed to avoid the complications involved in simultaneous application of the Central Act and the State Acts.

It has been examined in consultation with the Government of India and the State Law Officer that the Prevention of Cruelty to Animals Act, 1960 (Act 59 of 1960) and the Rules promulgated thereunder will present no difficulty if the four State Acts are repealed.

The Bill consists of 2 sections. Section 1 contains the title of the Bill. Section 2 contains the repeal provision of the 4 State Acts.

I feel I have satisfactorily explained the provisions of the Bill as well as the reason why we have brought the repealing Act before the House. With these words, Sir, I commend the Bill to the consideration of the House.

The motion of Shri Sitaram Mahato that the West Bengal Cruelty to Animals (Repeal of Laws), Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, and Preamble**

The question that clauses 1, 2, and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sitaram Mahato** : Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Cruelty to Animals (Repeal of Laws) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned for 20 minutes)

( After adjournment )

[3-30—3-40 p.m.]

**LEGISLATION**

**West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1974.**

**Mr. Speaker** : The Hon'ble Minister-in-charge of Land Utilisation and Reforms and Land and Land Revenue Department may now introduce the Bill.

**Shri A. H. Besterwitch**. Mr. Speaker, Sir, regarding this Bill, I have already expressed my opinion and I think, you have taken the opinion of the House too on this very subject. If the Hon'ble Minister really wants to rush with this Bill I have got no other alternative but to walk out from the House and resign from the Business Advisory Committee because I do not want any such thing to be rushed in this House. The honourable members should have got chance of expressing their opinions by going through it, not in an upsurge way, but they should be given all chances to speak properly on the Bill. That is why, clashes occur because they are not getting papers in time.

**Mr. Speaker** : Honourable members, I have made enquiry regarding this Bill and found that it was circulated only yesterday, in the afternoon.

**Shri A. H. Besterwitch** : Not in the afternoon, Sir, but at half past seven in the evening.

**Mr. Speaker**: I do really understand that you have not got sufficient time to go through the provisions of the Bill and to table any amendment. So, I uphold the objection that has been raised, that in this fashion we should not rush with the Bill, and the members have every right to go through and consider the matter. Enough time should be given to them to place their amendments. So, I am of the opinion that the Bill should not be considered today. On a subsequent date it should be taken up for consideration and I will request the Hon'ble Minister only to introduce the Bill and not to proceed any further. A date will be fixed for consideration and passing of the Bill because the objection that has been raised by Shri Besterwitch is really tenable and I agree that sufficient scope should be given to them for going through the provisions of the Bill and for filing amendments on different clauses. I now request the Hon'ble Minister-in-charge of Land Utilisation and Reforms and Land and Land Revenue Department to introduce the Bill only.

**Shri Gurupada Khan**: Sir, I beg to introduce the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1974.

(Secretary then read the title of the Bill).

**Mr. Speaker**: Now the Bill has been introduced but it will not be taken up for consideration today. Sufficient time will be given to the honourable members before consideration. As the Bill has been introduced, I think, in the meantime, the honourable members are getting time to go through the provisions of the Bill and file their amendments, if necessary.

If the Parliamentary Affairs Minister agrees, the Bill may be taken up for consideration on 4th March, 1974.

**Shri Gyan Singh Sohan Pal**: Sir, I do agree with you.

**Mr. Speaker**: Now, the Hon'ble Minister of State in-charge of Food and Supplies Department will introduce the Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974, for consideration.

**Shri A. H. Besterwitch**: Sir, I have just received the papers of this Bill too. How is it possible for me to go through the papers of it ?

**Mr. Speaker**: Regarding the objections raised by Shri A. H. Besterwitch, I can point out that this Bill was circulated on the 25th February, 1974. It is an Ordinance Bill. It was published in the Calcutta Gazette long ago and circulated to the honourable members of this House on 25th February, 1974. So, sufficient notice has been given to the honourable members for going through this Bill. I think, the argument that the honourable members have not been given time to place their amendments will not hold good. I do feel that we should proceed with this Bill. So, I request the Hon'ble Minister of State in-charge of Food and Supplies Department to introduce the Bill.

### The Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974.

**Shri Prafulla Kanti Ghosh**; Sir, I beg to introduce the Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the title of the Bill)

**Shri Prafulla Kanti Ghosh** : Sir, I beg to move that the Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974, be taken into consideration.

Sir, all persons, carrying on rice milling operation with the aid of power, either in rice mills or in paddy husking machines, have to take different licenses under the Rice Milling Industry Regulations Act, 1958, which is an Act of Parliament.

[3-40—3-50 p.m.]

Ever since the Act came into operation in April 1959, the State Government, having regard to the capacity of the big rice mills and the paddy husking machines existing and in operation at the time of commencement of the Act and the total quantity of paddy available in the State for husking, has followed a restrictive policy with regard to grant of licences to new and defunct paddy husking machines. In spite of this restrictive policy new licensed husking have continued to come up with old defunct ones being reactivised for the purpose of facilitating profiteering in rice. These unlicensed machines pose a great threat to Government procurement operations in West Bengal.

Under the Act a person operating an unlicensed paddy husking machine attracts the basic penalty of imprisonment up to one year or fine up to Rs. 10,000.00 or both, vide section 13. The Act does not make such an offence cognizable or non-bailable nor does the quantum of penalty bring it within the purview of cognizable and non-bailable offence under the Criminal Procedure Code.

In connection with the implementation of the State Government's rice procurement programme for the *kharif* year 1973-74 (November 1, 1973 to October 31, 1974) it was found urgently necessary to come down heavily upon the unlicensed mills and to seal them. The police authorities suggested that the offence of operating unlicensed husking machines should be made cognizable and the enforcement machinery should be authorised to seize the source of power used for running them.

According to the legal opinion obtained on the matter, the purpose could be achieved by amending the relevant provisions of the Act itself so as to make them more stringent in their application to West Bengal and thus prevent effectively commission and recurrence of offences against the law.

The State Legislative Assembly was not in session at the time of commencement of the *kharif* year 1973-74 and there was no likelihood of its reassembling till after the procurement season has reached its peak. In order to bring about the desired change, therefore, an Ordinance called the Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Ordinance, 1974, was promulgated with the instructions of the President, on the 22nd January, 1974, which was published in the Calcutta Gazette (Extraordinary) of the 25th January, 1974. The Ordinance has amended the Act, in its application to West Bengal, so as to make the offence of running an unlicensed mill both cognizable and non-bailable and to invest the enforcement machinery with powers to seize and/or seal such an unlicensed mill and its accessories and available stocks of rice and paddy used in contravention of the law.

The present Bill seeks to replace the Ordinance.

Sir, the Bill seeks to replace section 9 of the original Act by a new section. The original section empowers the licensing officer or any authorised person mererly to enter and inspect a mill, order production of the documents, etc. and examine a person connected with the affairs of the mill. The new section proposed to be substituted for the original section will empower the licensing officer and a police officer of or above the rank of Sub-Inspector also to seize and retain the mill

including its machineries, parts and accessories and any available stocks of rice and paddy used in contravention of the law, as also documents, etc.

The Bill also seeks to insert a new section 17A, after the existing section 17, which provides that an offence punishable under the Act shall be cognizable and non-bailable.

The subject matter of the Bill is included within Entry No. 33 of the Concurrent List in the Seventh Schedule to the Constitution of India and is within the competence of the State Legislature.

Recommendation of the Governor under Article 207 of the Constitution is not necessary for introduction or consideration of the Bill. Previous sanction of the President is also not necessary.

The provisions of the Bill are repugnant to the provisions of the Rice Milling Industry (Regulation) Act, 1958, which is an earlier law made by the Parliament with respect to a matter enumerated in the Concurrent List. Therefore, the Bill when passed by this House requires to be reserved for the consideration of the President under Article 200 read with clause (2) of Article 254 of the Constitution.

**Shri Gurupada Khan :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার অনুমতি চাচ্ছি একটা আবেদন রাখার জন্য যে এই যে নন এগ্রিকালচারাল টেনেন্সি এমেন্ডমেন্ট বিল কনসিডার করার জন্য ৪ তারিখে যে আপনি দিন নির্দিষ্ট করেছেন জেলায় এডমিনিস্ট্রেটিভ কাজের জন্য আমাকে সেখানে যেতে হচ্ছে---আমি অবশ্য আসবার খুবই চেষ্টা করবো---তবে যদি না আসতে পারি তাই আমি অনুরোধ করছি যে ওটা ৫ তারিখে দিন নির্দিষ্ট করলেই ভাল হয়।

**Mr. Speaker** : I think, the honourable members will have no objection if I fix 5th of March instead of 4th of March for consideration of the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill.

(Voices of "no", "no".)

**Mr. Speaker** : So, 5th of March is fixed for the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1974.

**Shri A. H. Besterwitch** . Mr Speaker, I really did not want to take part in the discussion over this Bill, but after hearing the Minister's speech I am compelled to speak on it, particularly in connection with section 3. This section says. "For section 9 of the said Act, the following section shall be substituted, namely .—

Where the licensing officer or any police officer not below the rank of a Sub-Inspector of Police has reasonable grounds for believing that there has been a contravention of any of the provisions of this Act or the rules made thereunder," and so on and so forth. Sir, it is a very peculiar thing. The Food Department is actually handing over all the powers to the Police Department. Why is it so ? What right have they—they have got the department, they have got the officers, the rules are there—to substitute these arrangements by bringing in a police officer ? It is becoming a money-making pharmacy Sir, police officers, it seems are the creators of all evil in the State of West Bengal and still when everyone in this House are repeatedly speaking about the behaviour of the police officers this Government or the Food Department are taking advantage and wanting these people to supervise these functions. I really do not understand this. You have not made provision for any of the local people to go and check up the mills. Either the police

করে দেখা যাক। এই আইন সংশোধনের ক্ষেত্রে যে ধারাগুলি পরিবর্তন করতে যাচ্ছেন তার মধ্যে এই ৯ নং ধারাতে আপনি বলছেন যে একজন হয় লাইসেন্সিং অফিসার, কিম্বা একজন পুলিশ অফিসার গিয়ে মিলে ঢুকে ব্যবস্থা করতে পারে, সার্ভে করতে পারে, সমস্ত কিছু করতে পারে।

আর ১৭ নং ধারাতে আপনি বলছেন তার যদি কোন দণ্ড হয় সেটা নন-বেলেবল, নন-কগনিজেবল, এটা হবে। এটা সম্পর্কে দ্বি-মত নেই। যারা খাদ্য নিয়ে এরকম জোচ্চুরি করছে তাদের এরকম কঠোর শাস্তি হওয়া উচিত। কিন্তু এই উদ্দেশ্য তো আপনার সিদ্ধ হবে না কারণ যে সেন্ট্রাল এ্যাক্ট আছে সেই সেন্ট্রাল এ্যাক্টের ৬ নং ধারাতে যে যে জিনিষগুলি বলা আছে---যে কারনে আপনি হাসকিং মিল বাতিল বা বানচাল করতে পারেন সেটা হচ্ছে লাইসেন্সের ক্ষেত্রে আপনি পারেন। চাল নিয়ে দিল না এইজন্য হাসকিং মিলটা আপনি বাতিল করতে পারবেন না, লাইসেন্স সাসপেণ্ড করতে পারবেন না। সেইজন্য আপনার ৬ নং ধারাটা সংশোধন করা উচিত ছিল। এই ৬ নং ধারাতে যে গ্রান্ট অব লাইসেন্স আছে সে ক্ষেত্রে যদি কোন ত্রুটি হয় তখন আপনি লাইসেন্স সাসপেণ্ড করতে পারেন। কিন্তু তাকে দুমাস জেল দিয়ে তার কাছ থেকে আপনি কিছুই আদায় করতে পারবেন না যদি না লাইসেন্স ক্যানসেল করতে পারেন। আপনি ৬ নং ধারাটা সংশোধন না করে একেবারে লাফিয়ে ৯ নং ধারাতে চলে আসলেন যাতে মিল মালিকদের মধ্যে একটা ত্রাসের সৃষ্টি করে চাল আদায় করতে পারেন। কিন্তু তারা যখন হাইকোর্টে যাবে তখন ঐ ৬ নং ধারাতে রেহাই পেয়ে যাবে। আমি আইনজ্ঞ নয় তবুও আপনাকে বলছি, যে আপনি যে ভাবে পরিবর্তন করতে চাইছেন সেভাবে পরিবর্তন করার প্রয়োজনীয়তা আছে কিনা সেটা একটু চিন্তা করে দেখুন। কারণ এই ৯ নং ধারাতে আপনি যেটা করতে চাইছেন সেটা হচ্ছে পুলিশ অফিসার এবং ফুড ইন্সপেক্টার---স্যার, সবাই জানেন, এরাই খাদ্যনীতিটাকে ব্যর্থ করে দিল, তারা যখন একটা মিলে সার্চ করতে যাবে তখন সেখানে আপনার মিলের সম্পর্কে যে ডেফিনেসান আছে সেটা যদি আপনি সংশোধন না করেন তাহলে সার্চ করে কিছুই পাবে না। কারণ মিলের পাশেই একটা প্লেস থাকে, সেখানে ছোট ছোট গোডাউন করে রাস্তা তৈরি করে সমস্ত মালপত্র সেখানেই তারা রেখে দেয়। কাজেই মিলে ঢুকে আপনি মজুত কিছুই পাবেন না। সেইজন্য বলছি, ডেফিনেসানটা নতুন করে চেঞ্জ করা দরকার যদি এটাকে কার্যকরী করতে চান। সেই ক্ষেত্রে আমি একটা সংশোধনী দিয়েছি। আর আপনি যে ভাবে সংশোধন করতে চাইছেন তার উপর আমাদের কোন আস্থা নেই। কারণ একে তো আমলাতন্ত্রের উপর আমাদের আস্থা নেই তার উপর আবার সাব-ইন্সপেকটার, ফুড ইন্সপেকটার এদের উপর তো একেবারেই আস্থা নেই। এদের পকেটে টু ডিজিট দিলেই এরা খুশি হয়ে যায়, বলে কিছুই পেলাম না। সেইজন্য একটা প্রভিসো দেবার জন্য বলছি যে এই মিল যখন সার্চ করতে যাবে তখন যেন অন্তত বিশেষ দু তিন জন লোককে তারা সঙ্গে নিয়ে যান যাতে এই অপারেশানটা যখন চলবে তখন একটু লক্ষ্য রাখা যায়। আর আজকে তো কয়েকটি পার্টি এবং যুব সমাজ তারা চাইছে যে মজুত উদ্ধার হোক, কাজেই এই কাজে আপনি সাহায্য পেতে পারবেন। সুতরাং যখন সার্চ করতে যাবে তখন এট লিস্ট তিন জন ডিষ্টিংগুইস্ড পারসেনকে যেন তারা নিয়ে যান এইভাবে এটা রেখেছি। কাজেই ডেফিনেসানটা এবং ৬ নং ক্লজটা ভেবে এ্যামেণ্ড করুন তাড়াতাড়ি যদি এটাকে কার্যকরী করতে চান। সবশেষে বলছি, আইনটা কোরামিন হলেও এখন সংশোধন করা উচিত এটা আমি মনে করি।

[ 4—4-10 p.m. ]

**Shri Prafulla Maity :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি রাইস মিলিং ইণ্ডাস্ট্রি (রেগুলেশন) (ওয়েস্ট বেঙ্গল এ্যামেণ্ড-মেন্ট) বিল, ১৯৭৪, যা মাননীয় খাদ্যমন্ত্রী নিয়ে এসেছেন, মোটামুটি ভাবে তাকে সমর্থন জানাচ্ছি। কিন্তু সমর্থন করলেও এই প্রসঙ্গে দু-একটি কথা আমার যা মনে পড়ে যাচ্ছে তা আর না বলে পারছি না। আপনারা সকলেই জানেন আমাদের দেশে একটা আইন

চালু আছে, বাসে ধূমপান নিষেধ, কিন্তু বাসে উঠে দেখা যায় পুলিশ অফিসার থেকে আরম্ভ করে সরকারের বড় বড় কর্মচারীরা পর্য্যন্ত নিশ্চিন্তে বাসে বসে ধূমপান করছেন। আমার ধারনা এই আইনটাও বোধ হয় ঠিক সেই ভাবেই কার্য্যকরী হবে। কেন না পুলিশের চোখের সামনে হাজার হাজার বিনা লাইসেন্সের হাস্কিং মেশিন চলছে। তারা জানেন, তারা দেখছেন এবং তারা দুর্নীতি করে তা থেকে আয়ও করছেন। সেই আইন যা ছিল তাকে কার্য্যকরী করার কোন চেষ্টা করা হচ্ছে না। যাই হোক আমি আশা করি যে বিল যখন নিয়ে আসা হয়েছে, আইনে পরিণত করে তাকে দৃঢ় ভাবে কার্য্যকরী যাতে করা যায় সেদিকে প্রশাসন নজর রাখবেন। এই প্রসঙ্গে একটা কথা না বলে পারছি না। হালে আমাদের লাইসেন্সড হাস্কিং মেশিনগুলোকে একটা নির্দেশ দেওয়া হয়েছে, যেটা এই সভায় পূর্বেও আলোচিত হয়েছে যে যারা ধান ভাংতে যাবে ঐ হাস্কিং মেশিন-গুলোতে তাদের যাতে ২০ পার্সেন্ট করে লেভি ধার্য্য করা হয়। কিন্তু মফস্বলের বহু জনপ্রতিনিধি, এম, এল, এ, এর ফলে জনসাধারণের দ্বারা ঘেরাও এবং লাঞ্ছিত হয়েছেন এবং এই বিধানসভা শেষ হয়ে গেলে, তাঁরা যখন ফিরে যাবেন আরও হবেন। আমি এটা আরও জোরের সঙ্গে বলতে পারি এই বিষয়টা নিয়ে যদি এখানে সিক্রেট ব্যালটে ভোট গ্রহণ করা হয় তাহলে আমার মনে হয় এই নির্দেশের সম্পর্কে কেউ একটাও ভোট দেবেন না। আমি আশা করবো মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের নিরাপত্তার কথা চিন্তা করে, এই বিষয়ে আলোচনা করে এই সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করবেন। এই নির্দেশ তিনি প্রত্যাহার করে আমাদের জানাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker:** Honourable members, the time for discussion of this Bill has expired at 4-08 p.m. There are quite a few speakers who would like to speak and there are also some amendments. So accordingly I propose, subject to your approval, that under Rule 90 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly the time for discussion of this Bill may be extended by half an hour, i.e., upto 4-38 p.m. I hope you have got no objection in the matter.

(Voices—Yes, no objection)

With the leave of the House the time was extended up to 4-38 p.m.

**Mr. Speaker:** Now, I call upon the Hon'ble Minister to reply, if any.

**Shri Prafulla Kanti Ghosh:**

মাননীয় অধ্যক্ষ, আজ এই বিধানসভায় তিন জন বিশিষ্ট সভ্য এই বিলকে সামনে রেখে তাঁদের বক্তব্য রেখেছেন। প্রথমেই মাননীয় সভ্য মিঃ বেস্টারউইচ সাহেব বলেছেন যে, এই বিলকে যদি গ্রহণ করতে হয় তাহলে পুলিশ নামটা বাদ দিতে হবে। তিনি বলবার চেষ্টা করেছেন যে তিনি খুবই প্র্যাকটিক্যাল। আমি মাননীয় সভ্যের কাছে এই নিবেদন রাখব যে তিনি যদি সত্যিকারের খুবই প্র্যাক্টিক্যাল হন তাহলে তিনি নিশ্চয়ই স্বীকার করবেন যে এই ধরনের বিলকে কার্য্যকরী করতে গেলে পুলিশের প্রয়োজনীয়তা আছে। আমাদের এই কথা ভাবতে হবে যে পুলিশ পশ্চিমবাংলার সরকারের বাইরে নয়। আজ ল এণ্ড অর্ডারকে ইম্প্লিমেন্ট করতে গেলে আমাদের স্বাভাবিক ভাবে যে চিন্তাগুলি আসে সেটা হচ্ছে পুলিশ। কোথাও যদি কোন কিছু বে-আইনি থাকে তাহলে সেই বে-আইনিকে আইনে পর্য্যবসিত করতে গেলে পুলিশের প্রয়োজনীয়তা একান্ত ভাবেই প্রয়োজন। আজকে এই বিষয়ে মাননীয় সদস্যের কাছে যদি কিছু শুনতে পেতাম তাহলে খুব খুশী হতাম। তবুও আমি মাননীয় সভ্যের কাছে অনুরোধ করব যে আপনি আপনার এই বক্তব্য দয়া করে পরিহার করে নিন এবং এই বিলে আপনার অনুমোদন দিন। তারপর মাননীয় সদস্য শ্রদ্ধেয় অশ্বিনী কুমার রায় যে কথা বলেছেন এবং তিনি দুটি এ্যামেণ্ডমেন্টও এনেছেন প্রথম এ্যামেণ্ডমেন্ট-এ উনি যে বক্তব্য রেখেছেন, তাতে উনি বলছেন—

that in clause 3 (a), in line one, after the words "any place" the words "and the neighbouring vicinity" be inserted.

**Mr. Speaker :** Mr. Ghosh, at this stage you need not reply in details on the clauses. You just reply to those points which have been raised by the members just now. After that when they will move their amendments then you give reply in details.

**Shri Prafulla Kanti Ghosh :**

অল রাইট, স্যার, তার দ্বিতীয় যে এ্যামেণ্ডমেন্ট আছে সেই এ্যামেণ্ডমেন্ট আমি গ্রহণ করে নিলাম। তারপর তৃতীয় সভ্য শ্রীপ্রফুল্ল কান্তি মহাশয় যে কথা বলেছেন তাতে তাকে আমি বলব যে এই অর্ডিনেন্স পাশ করার পর থেকে ৫২৬টি হাস্কিং মেশিন বন্ধ করা যাবে। এই অর্ডিনেন্সকে সামনে রেখে বেআইনি ভাবে বেড়ে যাওয়া এই সব বেআইনি হাস্কিং মেশিন যাতে চলতে না পারে তার সর্বতোভাবে চেষ্টা করা হবে।

**Shri Kanai Bhowmik :**

মাননীয় মন্ত্রীমহাশয়, কি বললেন যে আন-লাইসেন্সড হাস্কিং মেশিন মাত্র ৫২৬টি বলছেন কেন পশ্চিমবঙ্গে আন-লাইসেন্সড হাস্কিং মেশিন আমাদের ধারনা প্রায় ১৮ থেকে ১৯ হাজার আছে। বর্তমানে ধান ভাঙা যে বিভিন্ন গ্রামাঞ্চলে আছে তাতে এক একটি অঞ্চলে মানুষের প্রয়োজন আরো বেশী লাইসেন্সড মিল দরকার সেখানে ১০টি সেখানে আছে দুটি। এখন আপনি ৮টি বাতিল করে দিলেন, তাহলে ধান এখন ভানা হবে কি করে, স্যার? যে পয়েন্টটা আমরা বার বার তুলেছিলাম যে আন-লাইসেন্সড মিলকে বাতিল করে দেওয়া হোক, কিন্তু এমন ব্যবস্থা নিয়ে লাইসেন্সড দেওয়া হোক যাতে জনসাধারন যে এলাকার ধান সেই এলাকাতে ভাঙতে পারে। আপনি সেই জন্য কি চেষ্টা করছেন? এই ব্যবস্থা যদি না করতে পারেন, অর্থাৎ উপযুক্ত মিল সরকারী রেটে লাইসেন্স দিতে না পারেন তাহলে ব্ল্যাক মার্কেটিং হবে, ঘুষ চলবে।

**Shri Prafulla Kanti Ghosh :**

স্যার, মাননীয় সদস্য যা বললেন তার উত্তরে আমি বলব যে তার সঙ্গে যখন আমার ব্যক্তিগত ভাবে আলোচনা হয়েছিল তখন যে কথা বলেছিলাম আবার সেই কথাই বলছি যে আমাদের মিল বাড়াতে হবে। আজ একটা হাস্কিং মেশিন-এর মাধ্যমে ধান চাল যদি করতে যাই তাহলে ১০ পারসেন্ট প্রোডাক্সান কম হবে। আমাদের এদেশ একটা ডেফিসিট ষ্টেট। সুতরাং আমরা চেষ্টা করব আমাদের যতটুকু ধান আছে তার সমস্তটাই যেন আমরা চালে পরিণত করতে পারি। সেজন্য আমাদের দিক থেকে চেষ্টা হচ্ছে যাতে মিল-গুলিকে কার্যকরী করতে পারি। এবং সেই উদ্দেশ্য সামনে রেখে আমরা এই হাস্কিং মেসিন নিয়ম নির্ধারণ করার প্রস্তাব এনেছিলাম।

The motion of Shri Prafulla Kanti Ghosh that the Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 and 2

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

**Shri Aswini Roy :** Sir, I beg to move that in clause 3(a), in line one, after the words "any place" the words "and the neighbouring vicinity" be inserted.

Sir, I also beg to move that the following proviso be added to clause 3(a) :

"Provided that the said officer prior to the entry for searching the place should be accompanied by at least three distinguished persons for observing the operation."

রাইস্ মিল সম্পর্কে যে ডেফিনেসান আছে সেটা যদি পড়া যায় তাহলে সেই ডেফিনেশান-এর ক্ষেত্রে যে কাজ করতে যাচ্ছি তাতে তার মজুত ধান-চাল যদি থাকে তাহলে সেটাকে আমরা কনফিস্কেট বা সিজ করতে পারি। সেজন্য ঐ রেগুলেশান যেটা ৩(এ) আছে এবং মিল সম্পর্কে যে ডেফিনেশান আছে তাতে

"rice mill" means the plant and machinery with which, and the premises, including the precincts thereof, in which or in any part of which rice-milling operation is carried on.

এখন রাইস মিল একটা ছোট ঘরের মধ্যে আছে, কিন্তু তার অসংখ্য গোডাউন আছে যেখানে মজুত করা যায়। আপনি যদি ঐ রাইস মিল-এর ডেফিনেসান চেঞ্জ না করেন বর্তমান উদ্দেশ্যের পরিপ্রেক্ষিতে তাহলে যে প্রচেষ্টা চালাচ্ছেন কালোবাজারী বন্ধ করব ও মিল সিজ করব তা ব্যর্থ হয়ে যাবে। সেই উদ্দেশ্যে আমি বলতে চাই এণ্ড দি নেবারিং ভিসিনিটী এই কথাটা যোগ করা হোক। অবশ্য আপনি ৩ নং ক্লজ থেকে(১) যখন পাশ করেননি তখন আইনের দিক থেকে অসুবিধা আছে। কিন্তু আপনার উদ্দেশ্যকে সফল করতে গেলে এটা করতে হবে। আর ৩ ও ৪ নম্বরে যেটা বলেছি তার শেষ করে একটা প্রোভাইসো যোগ করতে চাচ্ছি---

Provided that the said officer prior to the entry for searching the place should be accompanied by at least three distinguished persons for observing the operation.

ডিসটিংগুইসড কথাটা কেন ব্যবহার করেছি, না, মিল তার কিছু দালাল জাতীয় লোককে নিয়ে গেল, তারা বলল যে মিলে কিছু পাওয়া গেল না। মিলের আশেপাশে অঞ্চল পঞ্চায়েত, মিউনিসিপ্যাল কমিশনার থাকতে পারেন, স্কুলের হেড মাস্টার থাকতে পারেন, না আদার অফিসিয়াল থাকতে পারেন। সেজন্য ঐ ধরনের ফাঁকিটা যাতে না দেয় তারই জন্য ঐ প্রোভাইসোটা যোগ করতে চাই টু স্ট্রেনদেন দি স্পিরিট অব দি ল। এখন এটা আপনার কাছে রাখলাম। আর একটা কথা হচ্ছে আপনি বিলের মধ্যে যেটা বলে গেলেন আন-লাইসেন্সড হাস্কিং মিল এটা ঠিক আছে। কিন্তু যে জায়গাতে নেই, হয়ত একটা জায়গায় হাস্কিং মিল আছে কিন্তু তার আশে পাশে ৫।৬ মাইলের মধ্যে নেই, সেটার আইনের মধ্যে লাইসেন্স দিতে পারেন, সেটা যদি বন্ধ করে দেন তাহলে ৮ মাইল দূরে একটা চাষীকে তার ফ্যামিলি কনজাম্পসানের জন্য ধান ভাঙাতে যেতে হচ্ছে এবং সেটা তার ক্ষেত্রে খব অসুবিধা হয়ে যায় সেজন্য নেবারিং ভিসিনিটি বলেছি। আর একটা কথা বলব যেখানে বহু সংখ্যক আছে, হাস্কিং মিল-এর আর চাহিদা নেই অথচ যেখানে চাহিদা আছে না হলে চলবে না সে সম্পর্কে আপনাকে সুবিচার করতে হবে।

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় সভ্য অশ্বিনী কুমার রায় মহাশয় যে কথা বললেন তার প্রথম এ্যামেণ্ডমেন্টকে সামনে রেখে বলছি যে রাইস মিলের যে ডেফিনিসান আছে সেই ডেফিনিসান রাইস মিলের ভেতর থাকা দরকার। দ্বিতীয় হচ্ছে যারা মেসিন রাখে তারা গরীব সম্প্রদায়। আজ আমরা তার হাস্কিং মেসিন যদি সে বেআইনীভাবে চালাবার চেষ্টা করে তাহলে তার প্রতিরোধ করতে চাই, তার উপর অত্যাচার করতে চাই না। হয়ত অজ্ঞাতে তার উপর অত্যাচার হয়ে যেতে পারে সেজন্য আমরা এটা সম্বন্ধে যতভাবে আলোচনা করা যায় বিবেচনা করা যায় করছি, করে এটা করেছিলাম। তাই মাননীয় সদস্যের কাছে অনুরোধ করব এটার জন্য দয়া করে তিনি যেন না প্রেস করেন, যে আইনটা এনেছি সেটাকে যেন তিনি অনুমোদন করেন। দ্বিতীয় যে এ্যামেণ্ডমেন্ট এনেছেন সেটা আমি গ্রহণ করলাম এবং তিনি ক্লজ ৩(এ) যেভাবে পরিবর্তনের কথা বলেছেন এই পরিবর্তনটা আমি গ্রহণ করলাম।

The motion of Shri Aswini Kumar Roy that in Clause 3(a) in line one, after the words "any place', the words "and the neighbouring vicinity' be inserted, was then put and lost.

The motion of Shri Aswini Kumar Roy that the following proviso be added to clause 3(a) :--

"Provided that the said officer prior to the entry for searching the place should be accompanied by at least three distinguished persons for observing the operation", was then put and agreed to.

The question that Clause 3, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 4, 5 and Preamble**

The question that Clauses 4, 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prafulla Kanti Ghosh :** Sir, I beg to move that the Rice-Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

[4-20—4-30 p.m.]

**Shri Saroj Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, মন্ত্রীমহাশয় বোধ হয় ভুল করেছেন। কানাইবাবু একটা প্রশ্ন তুলে বলেছিলেন যাদের গ্রাম সম্বন্ধে অভিজ্ঞতা আছে তারা এর প্রাকটিক্যাল অ্যাসপেক্ট বুঝবেন এবং আমিও সেই প্রশ্ন রাখছি। মোটামুটি হিসেব করলে দেখা যাবে আন-লাইসেন্সড বোধ হয় ১৮ হাজার হবে এবং লাইসেন্সড বোধহয় ৮ হাজার আছে এবং সেগুলি সবই চলছে। গত বছর আমরা বলেছিলাম গ্রামাঞ্চলে ১৮ হাজার আন-লাইসেন্সড যেগুলো চলছে সে সম্বন্ধে গভর্ণমেন্ট একটা স্টেপ নিন এবং এই প্রসঙ্গে আমরা বলেছিলাম, হয় এঁদের লাইসেন্স দিন আর না হয় এগুলি বন্ধ করে দিন। এতদিন পর আমরা দেখছি স্টেপ নেওয়া হচ্ছে অর্থাৎ সেগুলি বন্ধ করে দেওয়া হচ্ছে। আমরা দেখছি গ্রামাঞ্চলে দুরকম মিলই চলছে অর্থাৎ কোথাও হয়ত ৫টি লাইসেন্সড মিল চলছে এবং সঙ্গে সঙ্গে ৪টি আন-লাইসেন্সড মিলও চলছে। গ্রামে যারা এক বা দেড় মন ধান ভাঙ্গায় অর্থাৎ খাবে বলে ভাঙিয়ে নিয়ে যায় সেখানে এই সমস্ত মিলকে যদি আপনি বন্ধ করে দেন তাহলে ওই যে মাত্র আট হাজার রইল সেখানে গিয়ে লোকেরা কি করে ভাঙ্গাবে? মন্ত্রীমহাশয় বললেন আমরা সব বন্ধ করে দিয়ে বড় বড় মিলগুলোকে রাখতে চাই। আমার প্রশ্ন হল এই সমস্ত লোকগুলো কি তাহলে শহরের ওই বড় বড় কলে গিয়ে ভাঙ্গাবে? আমার এখানে বক্তব্য হল আপনি একটা স্ক্রুটিনি করুন এবং যেগুলোকে লাইসেন্স দেওয়া যায় প্রয়োজনের ভিত্তিতে মনে করেন সেগুলিকে লাইসেন্স দেবার একটা প্রভিসন রাখুন এবং বাকীগুলো বন্ধ করুন। এটা না করলে আপনি একটা হ্যাভক ক্রিয়েট করবেন এবং আবার আপনাকে এ্যামেণ্ডমেন্ট আনতে হবে। যেখানে ১৮ প্লাশ ৮টি চলছে সেখানে আপনি যদি ১৮টি বন্ধ করেন এবং ৮টি চালু রাখেন তাহলে এতগুলো লোক কোথায় যাবে? আমাদের চিফ্ মিনিস্টার বহুবার বাঁকুড়া এবং পুরুলিয়ায় গেছেন তিনি জানেন আমাদের ওখানে ক্ষেতমজুর যারা কাজ করে তারা ধানে মজুরী পায় এবং তারা সেই অল্প অল্প ধান ভাঙ্গাতে যায়। কাজেই প্রাকটিক্যাল কোশ্চেনের দিক থেকে একটা প্রভিসন করুন যে, প্রয়োজনের তুলনায় যেখানে দেবার প্রয়োজন আছে সেখানে আপনি লাইসেন্স দেবেন। এটা যদি আপনি না করেন তাহলে আবার প্রবলেম দেখা দেবে এবং সেইজন্য আমি ফুড মিনিস্টার এবং চিফ্ মিনিস্টারকে বলছি এটা নিয়ে আপনারা চিন্তা করুন।

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য যে কথা বললেন তাতে আমার ধারনা তিনি আমার কথা বুঝতে পারছেন না। আমরা মানুষের উপর অত্যাচার করবার জন্য আইন আনিনি। আমরা আইন এনেছি যাতে করে সুশৃঙ্খলতার মধ্য দিয়ে কাজ করতে পারি।

যদি দেখা যায় কোন হাস্কিং মেসিনকে লাইসেন্স দিতে হবে তাহলে তার ব্যবস্থা নিশ্চয়ই আমরা করব এবং প্রয়োজনে অনেক কিছু এ্যামেণ্ড করতে হবে।

**Shri Saroj Roy :**

কোনটা বন্ধ করছেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

আন-লাইসেন্সডগুলোকে বন্ধ করছি। তবে কোনটা সম্বন্ধে যদি মাননীয় সদস্যেরা বলেন যে এখানে লাইসেন্স দেওয়া প্রয়োজন তাহলে নিশ্চয়ই আমরা সেটা বিবেচনা করব।

The motion of Shri Prafulla Kanti Ghosh that the Rice Milling Industry (Regulation) (West Bengal Amendment) Bill, 1974, as settled in the Assembly be passed, was then put and agreed to

## Discussion on Governor's Address

**Shri Nasiruddin Khan :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপরে শেষদিনের আলোচনায় অংশ গ্রহণ করে আমি দুই একটী কথা বলতে চাই। তার বক্তৃতায় প্রথম দিকে মোটামুটী ভাবে খাদ্য সম্বন্ধে খাদ্য সঙ্কটের কথা তিনি স্বীকার করে গিয়েছেন। আমি একটু খুসী হলাম এই জন্য যে সরকার তার দুর্বলতার কথা অনেকাংশে কেন বহুলাংশে স্বীকার করেছেন। এই স্বীকার উক্তি নিশ্চয়ই প্রশংশার যোগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় বলতে উঠে---গত বছরের বাজেট সেশনে আমি ফুড সাপ্লাই ডিপার্টমেন্ট সম্বন্ধে একটা আলোচনায় বলেছিলাম যে সাপ্লাই ডিপার্টমেন্টের সাব-ইন্সপেক্টার যারা লোকালে থাকেন তারা প্রচণ্ড ঘুষ খেয়ে হয় কে নয় করেন। এর পরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে কি ঘটনা হল আপনাকে বলি স্যার, একথা এবারের হাউসে প্রায় প্রত্যেক বিরোধী পক্ষ এবং সরকার পক্ষ প্রায় সকলেই স্বীকার করেছেন। আজকে কি অবস্থা চলছে নিজেরা বাধ্য হয়ে বলে ফেলেছেন। তার পর সরকার গঠনের পর ৭২ সালের শেষের দিকে মাননীয় মুখ্যমন্ত্রী সহ সকল মন্ত্রীমহোদয়গণ যখন জেলায় গিয়েছিলেন তখন আমরা তাদের সামনে আমাদের জেলায় সাপ্লাই ডিপার্টমেন্টের কথা কিছু বলেছিলাম একটু প্রশংসা করে যে একটু এ্যাক্টিভ। পরবর্তী সময়ে যখন সাপ্লাই ডিপার্টমেন্টে যখন গিয়েছি তখন দেখেছি তারা একটু মর্য্যাদা বা ভক্তি করে কিছু কাজ কর্ম করে দিয়েছে। যখন গত বছর এই বাজেট সেশনে তাদের সম্বন্ধে বলেছিলাম, সেই রিপোর্ট সঙ্গে সঙ্গে তাদের কাছে পৌঁছেছিল, পরবর্তী সময়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেই ডিপার্টমেন্টে গেলে যেটুকু কাজ হত এখন একেবারে কাজ হয়না। কারণ যেহেতু তাদের বিরুদ্ধে বলেছিলাম। কাজেই আমার মনে হয় কারো সম্বন্ধে কিছু না বলাই ভাল। আবার ভাবি নিজের এলাকার দায়িত্ব যখন নিয়েছি তখন কিছু না বললে তো অপরাধ হবে। তাই স্যার, বাধ্য হয়ে এই সব কথা বলতে হচ্ছে।

[ 1-30—1-40 p.m. ]

মাননীয় অধ্যক্ষ মহোদয়, খাদ্যের যে সঙ্কট এই সঙ্কটের কথা প্রত্যেকেই মোটামুটিভাবে স্বীকার করেছেন। বেশ তা না হয় হল, তা সমুদ্রের পানীও কি ফুরিয়ে গেল যেখান থেকে নুন তৈরী হয়। এই নুনের বাজার কেন এত বাড়লো। এই নুনের কথাটা অবশ্য বোধহয় আমাদের সরকার পক্ষের একজন সদস্যের মুখেও শুনেছি যে নুন আর ফ্যান ভাত পাড়াগাঁয়ে যেটুকু সব চেয়ে ন্যূনতম প্রয়োজন সেই নুন ও মাঝে মাঝে পাওয়া যায়না। তো সমুদ্রের যে পানী সেই পানীরও কি কিছু ঘাটতি হল নাকি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

সিমেন্টের প্রশ্নে একটু আসি। কারণ এই দুটি ডিপার্টমেন্ট ওঁরই হাতে। এস, ডি, ও, সাহেবের মুখে শুনলাম নাকি এই মসজিদ মন্দির ও স্কুলগুলিতে কিছু কিছু সিমেন্ট দেওয়া হবে। ৪ বস্তা, ৫ বস্তা, ৭ বস্তা করে সিমেন্ট মঞ্জুর হল কিন্তু আজ পর্যন্ত মসজিদ মন্দিরের জন্য ৫ বস্তা বা ৭ বস্তা সিমেন্ট কেন পাওয়া যায় না? অথচ লক্ষ লক্ষ, ভুরি ভুরি বস্তা সিমেন্ট, শুধু সিমেন্ট দিয়ে ঢালাই করে বিশাল অট্টালিকা তৈরী হচ্ছে আর পাড়াগাঁয়ে কেন দু' বস্তা সিমেন্টের অভাব হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কাপড়ের কথা একটু বলবো। এই কপড়, ঠেঁঠে কাপড় সোসাইটির মাধ্যমে দেওয়া হয়। এই ঠেঁঠে কাপড় মানে মোটা খাটো কাপড় যা আমাদের পড়াগাঁয়ে বলে ঠেঁঠে কাপড় অর্থাৎ মানে সরু পাটের দাঁড় সেই তার মত সুতা দিয়ে যে কাপড় হয় সেই কাপড় পল্লীতে কেনার মত ক্রয় ক্ষমতাও তাদের সাধ্যের অতীত হতে চলেছে এবং তা এই সোসাইটির মাধ্যমে দু'একটা দেওয়া হয়, তাও দেখছি গোপনে সিলেক্টেড পার্সনসকে দেওয়া হয়। এই সম্বন্ধে আমি সমালোচনাই করে যেতে চাইনি, সময় পেলে আমি আমার জ্ঞানে সাজেশনসও রাখবো যে কিভাবে সমাধা করা সম্ভবপর। অবশ্য রেখেই বা কি হবে? এখানে এই হাউসে গতবারও দেখেছি অনেক মূল্যবান কথা সরকার পক্ষ ও বিরোধী পক্ষ থেকে উপস্থাপিত হয়েছে। মাননীয় শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মহাশয়, তার একটা কথা শুনে আমি খুব খুশী হয়েছিলাম, তিনি বলেছিলেন যে মেনশন কেসের এবং কলিং এ্যাটেনশনের কেসের মূল মূল অংশগুলি যেগুলি আর্জেন্ট বিবেচনা করেই সদস্যরা এখানে রাখেন, আগে বোধহয় সেটা সেই ডিপার্টমেন্টের মন্ত্রীর কাছে পৌছান হতো না, তিনিই প্রথম গত বৎসর বাজেটে বলেছিলেন যে যার যার ডিপার্টমেন্টের কথা সঙ্গে সঙ্গে যেন সেই ডিপার্টমেন্টে পাঠিয়ে দেওয়া হয় এবং তার এ্যাকশন নেওয়া হয়। আমি নিজেও দেখেছি, মুখ্যমন্ত্রী মহাশয় সৌভাগ্যের বিষয় এখানে আছেন, অবশ্য শেষ দিন তাঁর থাকবারই কথা বটে, আমি পুলিশ সম্বন্ধে বলেছিলাম। উনি পরবর্তী সময়ে জানিয়েছিলেন যে---আই, জি, কে বোধহয় বলেছিলেন, যে এই ঘটনার একবার তদন্ত করা দরকার। আমি স্পেসিফিক চার্জ এনেছিলাম যে আই, জি, বা ডি, আই, জি, কেউ যান আমি শতাধিক লোক দিয়ে লক্ষ টাকা ঘুষের কথা প্রমাণ করে দেবো। আই, জি, পরবর্তী সময়ে সভার পর বললেন যে আপনার ওখানে যাবো ডেট ঠিক করে পরে জানাবো। আজ পর্যন্ত ডেট ফিক্স আপ হয়নি। জানি না কোন দিন হবে কিনা। পুলিশের তৎপরতার কথা আজকের সভায় কোনটা বলবো আর কোনটা ছাড়বো বলা শক্ত। সময় অল্প, আমাদের শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয় আর সময় দেবেন কিনা জানিনা, আপনি শুনলে অবাক হবেন,

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫শে ফেব্রুয়ারী তারিখে একখানা পুলিশের গাড়ি--যার নম্বর হচ্ছে ডাবলিউ, বি, টি, ৫৯৩৮---আমার কনস্টিটিউএন্সির ভাগে লোকনাথপুর গ্রাম যেখানে ডিসট্রিক্ট কর্ডনিং এর ব্যবস্থা করা হয়েছে হাইওয়ের উপর---সেই কর্ডনিং এর সন্নিকটে একটা স্টুডেন্টকে চাপা দিয়ে ফেলে রেখে গাড়ি পালিয়ে যায় এবং কর্ডনিং-এর পুলিশ তা না আটকে ছেড়ে দেয় পালিয়ে যেতে সাহায্য করে। আমার মনে হয় ছেলেটিকে আরও একটু যত্ন সময়মত নিতে পারলে হয়ত ছেলেটা বেঁচে যেত। যেহেতু পুলিশের গাড়ি যে চাপা দিয়ে পালিয়ে যেতে পারলো---কর্ডনিং এর পুলিশও ছেড়ে দিল। ছেলেটা মারা গেল। এ-তো হলো অবস্থা!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি চিঠি পেয়েছি---আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সেটা দেব আপনার মাধ্যমে। পুলিশ একটা ছেলেকে গাড়িচাপা দিয়ে মেরে ফেলে পালিয়ে এসেছে। তাকে একটু যত্ন নেওয়ার প্রয়োজন পুলিশ বোধ করলো না। আশ্চর্য! প্রথমদিকে তো থানা ডায়েরী নেয়নি। তারপর শতাধিক লোক গিয়ে থানা ঘিরে ফেলে---আক্রমন করে; তারপর ডায়েরী নেওয়া হয় পরবর্তী সময়ে। এইতো পুলিশের কারবার।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার থানায় চালের বাজারে কর্ডনিং আছে সেইজন্য সাইকেলের লাইসেন্স দানের ব্যাপার আছে। হয়ত কেউ দু একখানা সাইকেল লুকিয়ে চুরিয়ে চাল এনে বিক্রী করে। এই সব বিনা লাইসেন্সের সাইকেলের চাল ধরে নিয়ে থানায় গিয়ে সাইকেলের

নতুন টায়ার টিউব-রীম ইত্যাদি সব গায়েব করে দেয় এই সব থানার পুলিশ। কতবড় নীচ প্রবৃত্তি পুলিশের। গতবছর বলেছিলাম আমাদেরই থানার একজন সেকেণ্ড অফিসার ডাকাতের বাড়ী সার্চ করতে গিয়ে কী কাণ্ডটা করে ছিলেন। পরে তিনি বদলী হয়ে গেছেন। পুলিসের তৎপরতার অনেক কীর্তি কাহিনী আমাদের জানা আছে সকলের তবে এ কথা আন্তরিকভাবে স্বীকার করবো আমাদের মুখ্যমন্ত্রীর এইসব ব্যাপার প্রতিকারের চেষ্টা যথেষ্ট আছে। শুধু কেন কোথায় কোন্ ফুটো দিয়ে সব কিছু বেরিয়ে চলে যাচ্ছে তার প্রতিকার হয় না। সেই সব ফুটো একেবারে চিরকালের মত গালা দিয়ে সীল করতে হবে, বন্ধ করতে হবে। সরকারকে সে কথা বার বার বলেছি। আমাদের মুখ্যমন্ত্রীর প্রচণ্ড চেষ্টা এদিকে আছে একথা আমি জোর দিয়ে বলতে পারি। কিন্তু তবু তাঁর সেই আন্তরিক চেষ্টা ফলবতী বা ফলপ্রসূ হচ্ছে না। কারণটা কী? আমার একটী গল্প মনে পড়ছে স্যার। পাড়াগাঁয়ে একটা কথা আছে আমাদের ওখানে, অন্য জায়গায় কী আছে বলতে পারবো না। একটা খেঁকশিয়ালের ফাকা জায়গায় বাসা, সন্ধ্যার পর সেখানে খুব ঠাণ্ডা পড়ে। সকালে সে বেরিয়ে যায় আর সন্ধ্যায় ফিরে যখন তার ঠাণ্ডা লাগে তখন সে বলে যাক্ কাল সকালে উঠেই আগে বাসাটা ভাল করে বাঁধবো যাতে রাতে ঠাণ্ডা না লাগে। কিন্তু সকালে উঠেই যখন পেটে তাড়া লাগে---খাবারের ধান্ধায় বেরিয়ে পড়ে আর বাসা তৈরীর কথা তখন মনে থাকে না। এইভাবে তার আর বাসাই বাঁধা হলোনা। তেমনি আমাদের যখন সেশন সুরু হয় তখনই সব কিছু মনে পড়ে; আর সেসন শেষ হলে পরে---ঐ খ্যাঁকশিয়ালের মত যে যার মত খাবারের সন্ধানে পেটের ধান্ধায় বেরিয়ে পড়ে।

তারপর স্যার, আমি আমাদের স্বাস্থ্যমন্ত্রীকে খুবই অন্তর দিয়ে ভালবাসি। তিন বছর হতে চললো---আমাদের একটি প্রাইমারী হেল্‌থ্ সেণ্টারের জন্য একটি ডাক্তার চাওয়া হয়েছিল। চিঠি দেব করে আজ ৩ বছরেও সেখানে একজন ডাক্তার দেওয়ার ব্যবস্থা হল না। বিনা ডাক্তারে সেখানে চলছে। আবার সেসন এসেছে সময় পেয়েছি বলবার তাঁর কাছে যে আমাদের ঐ ফাকা জায়গায় একজন ডাক্তার দিন্।

[4-10—4-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের মন্ত্রীমহাশয়রা অনেক সময় সিরিয়াস কথা শুনলেও হাসেন। দেখলে মনে হয় ওঁরা যেন কানে দিয়েছেন খোল, যত বলবার বল, শেষে বলতে বলতে আর বলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এ জিনিষ চিরদিন চলতে পারে না। আমি এক সময় একজন ভারতের বিশিষ্ট নেতার কাছে গিয়েছিলাম। আমি তাঁর নাম করতে চাই না।

(নয়েজ)

স্যার, অনেক সময় অনেক গুরুত্বপূর্ণ কথা হয় কিন্তু সে বিষয় দেখা হয় না, আমি একবার ইঁদুরের কথা বলেছিলাম যে ৪ মন থেকে ১০ মনের মত খাবার এই ইঁদুর খেয়ে ফেলে। কিন্তু আজ পর্যন্ত এই ইঁদুর-এর এই ব্যাপার কোন দপ্তরে পড়বে তা ঠিক হয়নি। আমি বলেছিলাম যে, ইঁদুর প্রতি ১৫দিন অন্তর ৫-৭টা করে বাচ্চা পাড়ে। তার কি তদন্ত হয়েছে? স্যার, দামী কথা বললে এরা শুনবেন না। স্যার, এঁদের মন দিয়ে শুনতে বলুন, একজন বিশিষ্ট নেতাকে আমি ৬-৭ মাস আগে আলোচনা প্রসঙ্গে বলেছিলাম যে সিদ্ধার্থবাবু হলেন সবচেয়ে বেশী সেকিউলারিজিমে বিশ্বাসী। আমি এ কথা গ্যাস্ দেবার জন্য বলছি না এটা আমি সিরিয়াসলি বলছি অন্তর থেকে বলছি। আমি জানি এবং বিশ্বাস করি যে তিনি এসব স্বীকার করেন। আমাদের শাস্ত্রে বলে প্রকৃত জিনিসকে স্বীকার কর, ফল দেখা আমার কথা নয়। তিনি যে চেষ্টা করেন না তা নয়। কিন্তু সর্ষের মধ্যেই ভূত। এই ভূতকে কি করে উৎখাত করবেন। আমার এ কথা আপনারা সকলেই জানেন কেবল আমার মুখে শুনে হাসছেন। আমি বারবার তাকে অনুরোধ করেছি।

াননীয় অধ্যক্ষ মহাশয় এই পুলিশই হল সর্বনাশের গোড়ার ছা আগার ছা, এ শুনে হয়ত াপনারা হাসছেন। কিন্তু একজন এম, এল, এ, সার্টিফিকেটে এ চাকরী হয় না একজন লিশের রিপোর্টে হয়। আরো দেখবেন যে একজন কনষ্টেবলের কাছে গেলে কাজে াগে ১০ টাকা, এ. এস, আই, এর কাছে লাগে ১০০ টাকা এবং ও, সির কাছে লাগে হাজার টাকা, তাদের উপরই সব দায়িত্ব।

আমি এম, এল, এ, যে পক্ষেরই হই না কেন একজন প্রতিনিধি এই সভায় অত্যন্ত বেদনাদায়কভাবে এ্যাপীল করেছিলাম, জীবনে ঘুষ খাই নি, সুদ নিই নি এবং অসত্য কথা বলি নি। কিন্তু এই ব্যবস্থার প্রতিকার হয় নি। আমার সবিনয় নিবেদন জানাব, অপর পক্ষের সদস্যরা সিপিয়ারলি সব বলেছেন গতকাল পুলিশ কিভাবে কোরাপটেড হয়েছে তার কথা। আমিও একটা একথা করে বলতে পারি কিন্তু সে সময় আমি পাবো না। আমি আনন্দিত শেষ দিনে আমার জেলার মন্ত্রী আবদুস সাত্তার সাহেবকে এখানে দেখে। এগ্রিক্যালচার ডিপার্টমেন্টের মন্ত্রী তিনি। (কংগ্রেস সদস্যদের মধ্য হইতে একটি কন্ঠ ঃ--ও, হে কলির যুধিষ্ঠির।) হ্যা, সেকথাও বলতে পারি তবে বলবো না সময় নেই। যাই হোক, সাত্তার সাহেবকে আমি মনে করি কারো সঙ্গে তুলনামূলকভাবে নয় যে কজন মন্ত্রী আছেন তাদের মধ্যে কৃষি সম্পর্কে তার অভিজ্ঞতা যথেষ্ট আছে এবং তার সাথে সাথে একটা কিছু করবেন এমন মনোভাবও আছে। মাঝে পেপারে বেরিয়েছিল দিন ১০।১২ আগে তিনি বলেছেন আমি যুগান্তকারী পরিবর্তন কৃষির মধ্যে এনেছি। এক দিক দিয়ে একথা সত্য। বলবার অধিকার তাঁর আছে। কোন দিক দিয়ে জানেন? কি পরিমাণ টাকা পেয়েছিলেন আমি সে প্রশ্নে যাচ্ছি না। উনি কিন্তু এগ্রিক্যালচারের উন্নতিকল্পে বেশ কিছু ইরিগেসানের কাজ সত্যি সত্যি করেছেন। এটা স্বীকার আমি নিশ্চয় করবো এবং তাঁর সাথে আলোচনা করতে গিয়ে দেখেছি সার সম্বন্ধে কিভাবে প্রবলেম সলভ করা যায় উৎসাহভরে জিজ্ঞাসা করেছেন সারের কিভাবে সাবষ্টিটিউট দেওয়া সম্ভব। তাকে একটা কথা সেদিন বলেছিলাম আবার একটা কথা বলছি, মুখ্যমন্ত্রী মহোদয় আছেন এই দেশে ভারতবর্ষের মধ্যে যদি বেশি টাকা দিলেই সার পাওয়া যায় সাফিসিয়েন্টলী ইউরিয়া পাওয়া যায় তাহলে এই অভাব কি করে হল। যদি বিদেশ থেকে আনতে হত তাহলে না হয় আলাদা কথা। যদি টাকা বেশি দিলে যত প্রয়োজন সব পাওয়া যায় তাহলে এই সারের বাজার যেটা তৈরী বাজার এবং সেটা যতক্ষণ না বন্ধ করতে পারবেন যত প্রকল্পই তিনি নিন না কেন এগ্রিক্যালচারকে তিনি ঠিক জায়গায় নিয়ে যেতে পারবেন না। অসম্ভব সে জায়গাতে নিয়ে যাওয়া। শুধু ইরিগেসান দিলেই হবে না। আর একটা বিষয় ডিজেল তেল এমন পাওয়া যায় সেগুলো নকলো ডিজেল তেল। সেই তেল যদি এক বছর ব্যবহার হয় তাহলে মেসিন নষ্ট হয়ে যাবে। তখন চাষী কি করে টাকা শোধ করবে?

[ 4-50—5 p.m. ]

সর্বনাশ হয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন আমাদের কৃষিমন্ত্রী মহাশয় গুচ্ছ পরিকল্পনা গ্রহণ করেছেন---স্যালো টিউবওয়েল করেছেন। খুব ভাল কথা---কিন্তু দেখা যাচ্ছে ডিজেল পাওয়া যাচ্ছে না, বিদ্যুৎ শক্তি পাওয়া যাচ্ছে না, জলাভাবে রসের অভাবে গাছ শুকিয়ে যাচ্ছে। সময়মত এই সব জায়গা জল পাচ্ছে না। তাহলে আপনার এই গুচ্ছ পরিকল্পনা কি করে সাক্সেসফুল হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডিসেম্বর মাস চলে গেল তখনও আপনারা বীজ সাপ্লাই দিতে পারলেন না। দুঃখের সঙ্গে বলছি যে সেই বীজ আমাকে রুটি বানিয়ে খেয়ে ফেলতে হোল।

(এ ভয়েস ঃ----বাঃ বাঃ)

বা বা বল্লে কি হবে---ঘটনা সত্য কিনা বলুন। সত্য সত্যই থাকে তাকে চাপা যায় না। অবশ্য যেহেতু আমি বলছি আপনাদের মনে লাগছে না। এই যদি অবস্থা হয় তাহলে কৃষকরা তাদের ঋণের টাকা দেবে কি করে? এবার একটু ঋণের কথা না বললেই নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং প্রত্যেকেই জানেন যে এবারে এম, এল, এরা

একটা এ্যালটমেন্ট পেয়েছিল একটা চিঠি এলো যে তোমাদে কনস্টিটিউয়েন্সিন তিতে যে যে অঞ্চল আছে সেই অঞ্চলে ৩০০ শাড়ী ও তিন শত ধুতি ভাগ করে দাও এই ইদ ও পুজা উপলক্ষে। ইদ ও পুজা একসঙ্গে এগুলি পেলাম---বলা হোল এগুলি বিলি করার ব্যবস্থা করে দাও। কিন্তু সেই এ্যালটমেন্ট এলো ২ মাস পরে। দু মাস আগেই ইদ, পুজা চলে গেছে। আমি সেগুলি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফিরিয়ে দিলাম। আর একটি বিষয়ের প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অত্যন্ত ছোট ব্যাপার। আমার সিকিউরিটি পুলিশ যে আছে তারা দু মাস অন্তর এক মাস অন্তর বদলী হয়। কি ব্যাপার? আমি জিজ্ঞাসা করি---বলে ট্রেনিংয়ে যাচ্ছে। সম্প্রতি একটা ছেলে এসেছে নাম তার প্রফুল্ল ঘোষ---আবার হয়তো চলে যাবে। কেন একটা পুলিশ থাকতে পারে না? এতো দেখছি আমার লাইফ ইনসিকিওরড হয়ে যাচ্ছে। অত্যন্ত আশ্চর্যের বিষয়, অদ্ভুত কথা। আমি নিজে চিঠি লিখলাম---উত্তর পেলাম ট্রেনিং দেওয়া হচ্ছে। আবার একজন এসেছে জ্যোতিষ জোয়ারদার নামে। এইভাবে চিঠি লিখে লিখে আছি। কিন্তু এতে কি আমাদের সিকিউরিটি থাকবে এই সমস্ত এম. এল. এ-দের? আপনারা ক্রিটিসিজম করতে পারেন অনেক কিছু বলতে পারেন তার জন্য তো ট্যাক্স লাগবে না। আমি এতক্ষণ পুলিশ সম্বন্ধে বললাম এবার ধান সম্বন্ধে বলবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পাড়া-গাঁ থেকে ধান আদায় হয়। সহরে ধান হয় না। পাড়া-গাঁ থেকে সেই ধান নিয়ে এসে সহরে ফুল রেশনিং হবে, আর পাড়া গাঁয়ের আংশিক রেশন দোকানে অন্তত পক্ষে 'ক' শ্রেণীর যাদের রেশন কার্ড আছে তাদের কেন ফুল রেশনিং দেওয়া হবে না, এটা আমি বুঝতে পারছি না এই নিয়ে আমরা বার বার আলোচনা করেছি। ল্যাণ্ডলেস যারা, যাদের কোন জমি নেই, তারাই এই 'ক' শ্রেণীর মধ্যে পড়ে, তাদের কেন ফুল রেশনিং দেওয়া হবে না? লেভি আদায় হবে সেখান থেকে, যা কিছু সবই সেখান থেকে আদায় হবে, আর সেই ধান নিয়ে এসে সহরাঞ্চলে ফুল রেশনিং হবে, অথচ পাড়া-গাঁয়ে যাদের এক কাঠাও জমি নেই, তাদের ফুল রেশনিং দেওয়া হবে না, এ কোন্ খাদ্য নীতি? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ফুডের উপর আর একটি কথা বলব। আমার কনস্টিটিউএন্সির কয়েকটি কেস রেকমেণ্ড করেছি। রেজীনগরের নাম করেছি। সেখানে অবনী কুমার সরকার নামে এক ভদ্রলোক ডিলার ছিলেন। সেই ডিলার ভদ্রলোক গত ৮।৬।৭৩ তারিখে মারা যান। তার ছেলেকে সেই রেশনশপের ডিলারসিপ দেবার জন্য আমি যখন এ্যাডভাইসারি কমিটির মেম্বার ছিলাম তখন বলে এসেছিলাম, কিন্তু আজ পর্যন্ত তাকে ডিলারসিপ দেওয়া হয় নি এবং সেই গ্রাম থেকে ৩।৪ মাইল দূরে অন্য আর এক জনকে ডিলারসিপ দেওয়া হয়েছে এবং তিনি ৭।৮ মাস ধরে চালাচ্ছেন। ৪ হাজার লোক সেই রেশনিং এরিয়ার মধ্যে আছে। তার ছেলের উপযুক্ত রিকুইজিট কোয়ালিফিকেসন থাকা সত্বেও তাকে ডিলারসিপ দেওয়া হল না এবং পরবর্তীকালে একটা রেজলিউসন নেওয়া হয়। সেই রেজলিউসনের কপি আমি নিয়ে এসেছি এবং সেটি আপনার মাধ্যমে আমি মাননীয় ফুড মিনিস্টারের কাছে পৌঁছে দেব। অবনী কুমারের ছেলে মৃনাল কুমারকে যখন দেওয়া হচ্ছে না তখন ওরা ৯।১১।৭৩ তারিখে রেজলিউসান নিল যে আবদুল মান্নানকে দেওয়া হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এস. আই. এর রিপোর্ট চলে গেছে ৩।৫ মাস হতে গেল---সেই ৪ হাজার লোক প্রায় ৪।৫ মাইল দূরে থেকে রেশন ড্র করছে। মাননীয় খাদ্যমন্ত্রীকে আমি অনুরোধ করছি আপনি এটা নোট করে নিয়ে দয়া করে একটু দেখবেন যে আজ পর্যন্ত সেখানে কোন ব্যবস্থা হয় নি। আমি নিজে সুপারিশ করে এসেছি। আমি আজকের সকালের কথা বলব না---নাম বলতে চাই না। আজ সকালে এম. এল. এ. হোস্টেলের ফোর্থ গ্রেড সার্ভিস হোল্ডার আমাদের বলে ওরা আবার কি করবে, ওরা আজ আছে কাল নেই, এরকম কত আসছে, কত যাচ্ছে, ওতে কিছু আসে যায় না। নীচু মহলে যদি এই অবস্থা হয় তাহলে অফিসার মহলে না জানি কত কি হচ্ছে---এই হচ্ছে গণতন্ত্র। এই গণতন্ত্রে আমরা ঠিকমত গাড়ী চালাতে পারব? ফোর্থ গ্রেড সার্ভিস হোল্ডার যদি এই কথা বলে তাহলে আমরা কোথায় আছি একবার দেখুন। আমি অবশ্য নাম করতে চাই না, একজনের সর্বনাশ করে কি হবে? এম, এল, এ, সম্পর্কে আজ সকালে হোস্টেলে এই কথা বলেছে, এমন কত কি

হয়ে যাচ্ছে, আজ আছেন কালকে আর থাকবেন না। এই হচ্ছে টেনডেন্সি একেবারে মাথা থেকে পা পর্যন্ত এবং এরই নাম হচ্ছে গণতন্ত্র---এরে কয় গণতন্ত্র। মাননীয় স্পীকার মহাশয়, আমার বক্তব্য শুনে অনেকের হয়ত হাসি পাবে, এটা হাসির কোন কথা নয়---আমার বক্তব্য কি সেটা যদি একটু এ্যাপ্রিসিয়েট করেন তাহলে আমার বক্তব্য সত্যি সত্যিই কাজে লাগবে। এই হাউসের সামনে এই বক্তব্য সম্বন্ধে একটুখানি ভাববার জন্য আমি আপনার মাধ্যমে আমার অন্তরের অন্তঃস্থল থেকে অনুরোধ জানিয়ে গেলাম।

[ 5-00—5-10 p.m. ]

**Shri Bhawani Prosad Sinha Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন করে দু-একটি কথা বলছি। স্যার, গত কয়েকদিন ধরেই এই সভায় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক হচ্ছে এবং সেখানে সেই আলোচনার সময় নানান রকম সংশয় এবং সন্দেহেরও সৃষ্টি হয়েছে। স্যার, রাজ্যপালের ভাষণের উপর সাংবিধানিক প্রশ্ন থেকে আরম্ভ করে অন্যান্য নানান প্রশ্ন এসেছে। বিশেষ করে ধান ভানতে শিবের গীত গাওয়ার মতন নানান আলোচনা বেশ প্রকট হয়ে উঠেছে। স্যার, রাজ্যপালের ভাষণের কোন জায়গাতেই তার সরকার যে দুশ্চিন্তা থেকে মুক্ত বা উদ্বেগ থেকে মুক্ত এমন কথা নেই। তা ছাড়া স্যার, প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার দুই শরিকের মধ্যেও এই আলোচনার সময় নানান ধরনের কথাবার্তা হয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, এই মোর্চায় আমরাও যেমন আছি ভারতের কমিউনিস্ট পার্টিও তেমনি আছেন কিন্তু শুধুমাত্র আমাদের প্রয়োজনেই এই মোর্চা হয়নি পশ্চিমবাংলার মানুষের প্রয়োজনে এই মোর্চা হয়েছে। কাজেই আজকে আমরা যাই বলি না কেন এই মোর্চা থেকে বা এর দায়িত্ব থেকে বেরিয়ে আসার উপায় আমাদের নেই। যাই হোক, আমি সে আলোচনায় বিশদভাবে যেতে চাই না, রাজ্যপালের ভাষণের উপর কয়েকটি বক্তব্য রাখতে চাই। স্যার, রাজ্যপালের ভাষণে পরিষ্কারভাবে বলা হয়েছে যে, গণতান্ত্রিক সরকারের কাজ করতে গেলে পপুলার পার্টিসিপেসান চাই। এই পপুলার পার্টিসিপেসান শুধুমাত্র গভর্ণমেন্ট মেশিনারী তৈরি করতে পারবে না।

সংসদীয় গণতন্ত্রে যারা ক্ষমতাসীন, সেই রাজনৈতিক দলের বিশেষ ক্ষমতা আছে, এটা আমাদের বিশেষ ভাবে অনুধাবন করতে হবে। যদি সেই পপুলার ফ্রন্ট আমরা না করতে পারি, যদি আমরা মানুষের ইচ্ছা এবং আকাঙ্খাকে রূপ দিতে না পারি, আমাদের সমস্ত কাজের মধ্যে মানুষকে টেনে না নিয়ে আসতে পারি, তাহলে আমরা সেখানে বলতে পারবো যে এই মোর্চা করার প্রয়োজনীয়তা ফুরিয়েছে। আমি মনে করি না যে এই ধরনের কোন অবস্থার সৃষ্টি পশ্চিমবাংলায় এখনও পর্যন্ত হয়েছে। মূলতঃ সমাজতন্ত্রের লক্ষ্যে আমরা যাবো বলে ঘোষণা করেছি। আমাদের কাজের মধ্যে কোথাও সমাজতন্ত্র বিরোধী কোন কাজ হয়েছে, সেই কথাটা আলোচ্য বিষয় হওয়া উচিত ছিল। সেখানে যদি প্রশ্ন থাকতো তাহলে প্রগতিশীল মোর্চা থাকবে কি থাকবে না, সেটা চিন্তা করা যেত। এই ধরনের কোন ঘটনা হয়েছে বলে আমি মনে করি না। এই সঙ্গে একটা বিষয় এখানে আলোচনা না করে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মধ্যে যদি আলোচ্য বিষয় থাকে সেই আলোচ্য বিষয়ে সব কথাই আসতে পারে। প্রাসঙ্গিক কথাগুলো থাকা ভাল, অপ্রাসঙ্গিক কথাগুলো না আসাই ভাল। কালকের আলোচনা সভায় আমরা দুঃখিত, আজকে এই সভাতে অনেক প্রবীন সদস্য উপস্থিত আছেন, যাঁদের নেতৃত্বে একদিন আমরা কংগ্রেসের একটা বিরাট অংশ এগিয়ে এসেছিলাম, যাঁরা আমাদের সামনে আশার আলো তুলে ধরেছিলেন এবং যাঁদের বিরুদ্ধে কংগ্রেস---১৯৬৭ সালের আগে যে কংগ্রেস সরকার ছিল, সেই কংগ্রেস সরকারের বিরুদ্ধে তাঁরা সেদিন কথা বলেছিলেন। আমি কালকে অবাক হয়ে শুনছিলাম যে দুর্নীতির কথা বলা হয়েছে, এই সভায় আলোচনা করা হয়েছে, যেটা বিধানসভার বাইরে করা উচিত ছিল। যেটা বিধানসভার বাইরে থাকা উচিত ছিল, সেই প্রসঙ্গ এখানে টেনে আনা হয়েছে, এটা দুঃখের বিষয়। কিন্তু আমরা সেই সব প্রবীর নেতাদের কথায় বেরিয়ে এসেছিলাম---পশ্চিমবাংলার হাজার হাজার যুবক হাজার হাজার

-লাক বেরিয়ে এসেছিল। দুর্নীতির কথা আজকে এখানে আলোচনা হচ্ছে, মুখ্যমন্ত্রীকে লক্ষ্য করে কিছু কিছু কথা আমরা যে কেউ বলছি না, তা নয়, এখানে আলোচনা করার দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি কোন খবরের কাগজে কোন বক্তব্য বেরোয়, কিংবা অন্য কোন জায়গায় কোন কথা বেরোয় তাহলে সেই কথা এখানে টেনে নিয়ে আসা হবে কিনা, এই আলোচ্য বিষয় হওয়া উচিত। সভার যে মর্য্যাদা, সেই মর্য্যাদার দিকে লক্ষ্য রেখে আমরা অনেক কথা বলছি, আজকে আপনার কাছে প্রটেকশন চাইছি বিধানসভার একজন সদস্য হিসাবে যে পশ্চিমবাংলার ৪॥ কোটি মানুষের জন্য আমরা এসেছি, আমরা যে কথা বলতে এসেছি, আমাদের নিজেদের ঘরের কথা বলতে আসিনি, আমাদের নিজেদের কথা বলতে আসিনি, আমরা বলতে এসেছি ৪॥ কোটি মানুষের কথা এবং সেই ৪॥ কোটি মানুষের দায়িত্ব নিয়ে এখানে এসে হাজির হয়েছি। দায়িত্বহীনের মত এখানে কথা বললে চলবে না। দুর্নীতি এবং সুনীতির কথা আপনি জানেন, কারণ আপনি অনেক বিপ্লবের পুরধায় ছিলেন। সুনীতি এবং দুর্নীতির বিষয়ে নানা কথা উঠেছে, নানারকম কথাবার্তা বলা হয়েছে। ১৯৬৭ সালের আগে যে সরকার ছিল, তাঁরা সুনীতির কথা বলেছেন। আমি একটু হুগলী জেলার কথা বলবো, ১৯৫৪ সাল থেকে ১৯৫৬ সাল পর্য্যন্ত সেখানে বস্তা বস্তা সার বন্টন হয়েছে শ'ওয়ালেশ কোম্পানীর সার ১২ লক্ষ টাকা রিবেটে, সেই ১২ লক্ষ টাকা রিবেট হিসাবে বি, কে, রায়ের কাছে আছে। আজও তা উদ্ধার হয়নি। আজকেও সেই হুগলী জেলার গ্রামের কৃষক, সেই সারের ঋণ শোধ করতে পারে নি। মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের দিকে ইঙ্গিত করা হয়েছে---অনেক কথা আছে সময় নেই, বলতে পারা যেত, এখানে এমন একজন প্রবীন সদস্য আছেন পশ্চিমবাংলার রাজনীতিতে যিনি বিপ্লব এনেছেন, ওলট পালট করে দিয়েছেন ১৯৬৬ সাল থেকে ১৯৬৭ সালে পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে, হাটে নগরে প্রতিটি জায়গায় ঘন্টার পর ঘন্টা বক্তৃতা করেছেন, কাদের বিরুদ্ধে বক্তৃতা করেছেন? কিসের বক্তৃতা করেছেন আজকে কি সেই সব তোলা হবে, এই বিধান সভায়? আমি আপনার মাধ্যমে এই সভার কাছে জানাই যে আলোচনা বিষয় রাজ্যপালের ভাষণের মধ্যে সীমাবদ্ধ থাকা উচিত এবং তার বাইরে যদি কোন আলোচ্য বিষয় থাকে, এ্যাজেণ্ডা অনুযায়ী আলোচ্য বিষয় হওয়া উচিত। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ।

[ 5-10—5-20 p.m ]

**Shri Pradip Bhattacharyya :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে রাজ্যপালের ভাষণের সমর্থনের প্রসঙ্গে কয়েকটি কথা তুলে ধরতে চাই। খুবই স্বাভাবিক কারণে রাজ্যপালের ভাষণ নিয়ে আমাদের এই সভায় বিভিন্ন বক্তা ভিন্ন ভিন্ন দৃষ্টিভঙ্গির দ্বারা পরিস্থিতি বিশ্লেষণ করবার চেষ্টা করেছেন এবং সেই দৃষ্টিভঙ্গির মধ্যে পার্থক্য হচ্ছে কোথাও কোথাও। কোথাও কোথাও ব্যক্তিগত আক্রমণ, কোথাও কোথাও ব্যক্তিগত ইন্টারেষ্ট, কোথাও কোথাও বিচ্ছিন্ন চিন্তাধারা, কোথাও কোথাও এই ভাষণটিকে কতকগুলি ষ্টেটিসটিক্স-এর সমাবেশ বলে অভিহিত করা হয়েছে। খুবই স্বাভাবিক কারণে হয়ত অনেক সদস্য তাদের নিজস্ব মতামত এইভাবে ব্যক্ত করেছেন। কিন্তু আমি একটা কথা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তৃতার প্রারম্ভে বলতে চাই যে আজকে আমরা যে শতাব্দীতে আছি সেই শতাব্দীতে কোন জিনিষকে বিভিন্ন দৃষ্টিভঙ্গি দিয়ে ব্যাখ্যা করা বিজ্ঞানসম্মত উপায় নয়, সমগ্র জিনিষটাকে সামগ্রিক দৃষ্টিভঙ্গি দিয়ে ব্যাখ্যা করার প্রয়োজনীয়তা আছে এবং কোন জিনিষকেই অন্য আর একটা জিনিষ থেকে বিচ্ছিন্ন করা যায় না। আজকে ১৯৭৫ সালে যখন আমাদের হাতে রাজ্যপালের এই ভাষণ দেওয়া হচ্ছে তখন নিশ্চয়ই কোন মাননীয় সদস্য অস্বীকার করতে পারেন না যে অনেকগুলি বছরের মধ্য দিয়ে অনেকগুলি ঘটনার মধ্যে দিয়ে আজকে আমরা ১৯৭৪ সনে এসেছি। আমরা প্রতি বছর এইভাবে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সরকারী দৃষ্টিভঙ্গিকে পরিস্কারভাবে তুলে ধরবার চেষ্টা করি এবং দৃষ্টিভঙ্গি তুলে ধরবার জন্য কিছু পরিসংখ্যানের প্রয়োজন আছে। কিন্তু আমি বলতে চাই যে রাজ্যপালের ভাষণের

কোন পরিসংখ্যানই তার উন্নয়নের চিত্র নয়। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আজকে সরকার আগামী দিনে যে একটা চ্যালেঞ্জ, অর্থনৈতিক চ্যালেঞ্জ, সেই চ্যালেঞ্জের কথা ঘোষণা করে বলেছেন সাধারণ মানুষকে এই চ্যালেঞ্জ মোকাবিলা করবার জন্য এগিয়ে নিয়ে আসার প্রয়োজনীয়তা আছে। এই ভাষণের মধ্যে দিয়ে কেবলমাত্র কতগুলি ষ্টাটিস-টিক্স নয়, এই ভাষণের মধ্যে দিয়ে সরকারী মোটিভ প্রকাশিত হচ্ছে, সরকারের যে দৃষ্টি-ভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হচ্ছে। আজ থেকে ১০ বছর আগে যে সামাজিক দৃষ্টি-ভঙ্গি ছিল, নিশ্চয়ই সকল সদস্য স্বীকার করবেন যে আজ '৭৪ সালে সেই সামাজিক দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে এবং সেই পরিবর্তনকে আমরা গ্রহণ করেছি কিনা, কিম্বা সেই পরিবর্তনকে আমরা মেনে নিয়েছি কিনা সেটা বিষয়বস্তু দিয়ে পরিস্কার-ভাবে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে প্রমাণ করতে হবে। আমরা আজকে এই ভাষণের মধ্যে দিয়ে নিশ্চয়ই প্রমাণ করেছি যে সেই পরিবর্তনকে আমরা গ্রহণ করেছি এবং সেই পরিবর্তনকে ইমপ্লিমেন্ট করার জন্য আমরা সমস্ত মেশিনারী দিয়ে চেষ্টা করছি। কিন্তু আমরা জানি কোথায় কোথায় বাধা আছে, কোথায় কোথায় এই জিনিষ সম্ভব হয়নি, কোথায় কোথায় ইমপ্লিমেন্ট করতে গিয়ে বাধা পাচ্ছি সে কথা পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী অনেকবার বলছেন, আমরা অনেকবার বলেছি এবং আমরা বলেছি যে সেই বাধাকে অতিক্রম করবার আমরা চেষ্টা করছি। আমাদের যে মোটিভ, আমাদের যে দৃষ্টিভঙ্গি সে জিনিষ এই বাধার জন্য হচ্ছে না। আজকে আমরা যখন আমাদের চিন্তাধারাকে বাস্তবে রূপ দেবার জন্য এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি আমাদের সামাজিক কাঠামোর মধ্যে দিয়ে তখন আমরা দেখছি যে আমাদের সামাজিক কাঠামো আমাদের চিন্তাধারাকে বাস্তব রূপ দিতে বাধা দিচ্ছে। সেই সামাজিক কাঠামোকে নতুন করে ঢেলে সাজাবার আজকে নিশ্চয়ই প্রয়োজন আছে এবং সেইজন্য কতগুলি কন্সট্রাকটিভ সাজেশনেরও প্রয়োজন আছে। সেই সামাজিক কাঠামোর পরিবর্তন করা কেবলমাত্র কয়েকজন মন্ত্রীর কাজ নয়, তার জন্য এই বিধানসভার সমস্ত সদস্যের সাহায্যের প্রয়োজন আছে। কিন্তু সেই সাহায্যের পরিবর্তে যদি কতগুলি ব্যক্তিগত কথা বলে কোন একজন মন্ত্রীকে বা সদস্যকে আক্রমণ করে, তাহলে সেই কন্সট্রাকটিভ চিন্তাধারার প্রতিফলন হয় না। এই বিষয়ে যারা বিধানসভার সদস্য আছেন তারা প্রত্যেকে রেসপনসিবল, তাদের দায়িত্ব অনেক বেশী, তাই তাদের কাছ থেকে কন্সট্রাকটিভ বা গঠনমূলক প্রস্তাব আশা করা যায়। আমরা এটা বিশ্বাস করি যে আজকে থেকে ১০ বছর আগে যে দৃষ্টিভঙ্গি নিয়ে সরকার তার কাজ করতেন আজকে সামাজিক পরিবর্তনের সঙ্গে সঙ্গে সেই দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে এবং তাকে কার্যকরী করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা সরকার গ্রহণ করছেন।

এ বিষয়ে আমি একটা ছোট উদাহরণ দিয়ে আমার বক্তব্য শেষ করব। পশ্চিমবাংলায় খুব উল্লেখযোগ্য একটা প্রতিষ্ঠান আছে যার নাম খাদি বোর্ড। এই খাদি বোর্ডের সঙ্গে আমাদের সকলের পরিচয় আছে। এই খাদি বোর্ড সম্পর্কে দীর্ঘদিন ধরে বহু দুর্নীতির কথা হচ্ছে। কিন্তু শ্রদ্ধেয় প্রফুল্ল সেনের সময়েও এই বোর্ড সম্পর্কে যথাযথ তদন্তের কোন ব্যবস্থা হয়নি। আজ বিভাগীয় মন্ত্রীমহাশয় এই বোর্ড সম্পর্কে যথাযথভাবে তদন্তের একটা ব্যবস্থা করেছেন। এই রকমভাবেই বোঝা যায় যে কতকগুলি ঘটনাকে এক এক করে আমরা সমাধান করতে চেষ্টা করছি। রাজ্যপালের ভাষনে যে কথা বলা হয়েছে ভবিষ্যতে নুতন চ্যালেঞ্জের আশঙ্কা বিদ্যমান। সেই চ্যালেঞ্জে এক্সেসেপ্ট করার মানসিকতা নিয়ে আমরা এগিয়ে যাব। এই কথা বলে আমি শেষ করব।

**Shri Gautam Chakraborty :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে প্রথমে একটা কথা বলব যে রূপকথার সুন্দর সুন্দর গল্প দাদুরা ফোকলা দাঁতে বলে যাবেন আর আমরা তাই শুনব। প্রথম সদস্য হয়ে ভেবেছিলাম আইনসভার প্রবীন সদস্যরা যার মধ্য দিয়ে ইন্দিরা গান্ধীর সমাজতন্ত্র পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হবে। কিন্তু দুঃখের বিষয় সেই রকম কোন কিছু প্রবীন সদস্যদের কাছ থেকে শুনলাম না। তিনি কথায় কথায় মুখ্যমন্ত্রীকে এমন ভাবে আঘাত করেছেন যার আমি তীব্র প্রতিবাদ করি। আমরা দেখেছি ১৯৬৯ সালে

কংগ্রেস মানে কংগ্রেস যখন দ্বিধা বিভক্ত দল তখন ইন্দিরা গান্ধী ভারতবর্ষে সমাজতন্ত্র প্রতিষ্ঠার শ্লোগান তুললেন। তারপর দেখলাম রাজন্যভাতা বিলোপ, প্রগতিশীল সোসালিষ্টকে তিনি রাষ্ট্রপতি করলেন। আবার দেখছি ১৯৭৪ সালের পর নূতন রাষ্ট্রপতি নিয়োগ যখন করা হবে সে সময় ভারতে প্রতিক্রিয়াশীলরা আবার জোট বাঁধছে। গতকাল একজন প্রবীন সদস্য যেভাবে আঘাত করেছেন তাতে মনে করি তিনিও সেই জোটের মধ্যে একজন। ওরা পশ্চিমবাংলায় সেই জোটের নেতৃত্ব দেবার জন্য এই হাউসে উপস্থিত হয়েছেন। আমরা ডি, ভি, সি, কংসাবতী, ময়ূরাক্ষী প্রোজেক্ট তৈরী করেছি এবং সাউথ বেঙ্গল এর মত নর্থ বেঙ্গলেও বড় বড় প্রোজেক্ট তৈরী করতে যাচ্ছি। তিস্তা প্রোজেক্ট তৈরী করে নর্থ বেঙ্গল এর মতন ডেফিসিট এরিয়াকে সারপ্লাস এরিয়া করার ব্যবস্থা করছি। আমরা আশা করেছিলাম বিধানসভার প্রবীন সদস্য হিসাবে তিনি এসব কথা বলবেন। যাই হোক আমার বক্তব্য হচ্ছে মাইনর ইরিগেশান-এর জন্য একটা কন্‌ফেডারেশান যেমন তৈরী করা হয়েছে তেমনি মেজর ও মাইনর ইরিগেসান্‌-এর জন্য একটা কন্‌ফেডারেসান তৈরী করা উচিত। ফ্লাড প্রোটেক্সান করপোরেশান যেন তৈরী করা হয়। অর্থাৎ মাইনর ইরিগেসান্‌ যেভাবে কাজ করছে ফ্লাড প্রোটেক্সান করপোরেসান ঠিক সেইভাবে কাজ করবে।

[5.20—5.30 p.m.]

মহানন্দা মাষ্টার প্ল্যান হল, নর্থ বেঙ্গলকে বন্যার হাত থেকে রক্ষা করা গেল। তার পর আমরা দেখব এই মহানন্দা মাষ্টার প্ল্যান দিয়ে মহানন্দার পাশ দিয়ে বড় বড় মেসিন দিয়ে সেখানকার জমিতে জলসেচ করা হচ্ছে, এক ফসল থেকে ২ ফসলের জন্য সেখানে ইরিগেশানের ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে জানাই প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে আমরা ঐক্যবদ্ধ, আমরা প্রতিজ্ঞাবদ্ধ। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ আমি সমর্থন করি না। কারণ, তিনি যে ভাষণ দিয়েছেন আমি মনে করি এই ভাষণে পশ্চিমবঙ্গের যথাযথ চিত্র ফুটে উঠেনি, বিশেষ করে শ্রমজীবী মানুষের বর্তমানে যে অবস্থা তার চেহারাও এর মধ্যে ফুটে উঠেনি এবং তার যে সমস্যা সেই সমস্যা দূর করার কোন সুষ্ঠু ইঙ্গিত এর মধ্যে বেরিয়ে আসেনি, উপরন্তু এই সমস্যাটাকে এড়িয়ে যাওয়ার চেষ্টা হয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে যা বলেছেন আমি তার মধ্যে যাওয়ার আগে ইণ্ডাষ্ট্রিয়াল রিলেসান সম্বন্ধে দু'একটা কথা বলতে চাই। আমরা দেখছি বর্তমানে শ্রমিক এবং মালিকের সম্পর্কে অবনতি ঘটেছে এবং শ্রমিক শ্রেণীর উপর মালিকের বিশেষ করে একচেটিয়া মালিকের আক্রমণ আরো বেশী তীব্র হয়েছে এবং সেটা বাড়তির দিকে। সরকারের বর্তমান যে শ্রম নীতি সেটা আগে থেকে পরিবর্তন করা হয়েছে এবং সেই পরিবর্তন ঘটেছে একচেটিয়া পুঁজিপতিদের সমর্থনের জন্য। আমি মনে করি বর্তমানে বিভিন্ন ইন্ট্রা-ইউনিয়ন, ইন্টার ইউনিয়নের যে ক্ল্যাশ সেটা বেড়েছে এবং ট্রেড ইউনিয়নগুলির উপর আক্রমণ বৃদ্ধি হয়েছে। আমি মনে করি পুলিশের যে ভূমিকা সেটা অত্যন্ত নগ্নভাবে দেখা গেছে। তারা মালিক শ্রেণীর সমর্থনে পাড়ার মস্তান এবং সমাজ-বিরোধীদের সাহায্য করছে এই জিনিস দেখছি। আমি বক্তব্যের ভেতর যাওয়ার আগে আপনার সামনে একটা জিনিস রাখছি সেটা হচ্ছে আপনারা জানেন যে ইণ্ডিয়ান টোব্যাকো কোম্পানীতে হরতাল হয়ে আছে, সেখানকার ওয়ারকাররা পুলিশের কাছে পার্মিসান চেয়ে দরখাস্ত করেছিলেন গেটের সামনে একটা মিটিং করার জন্য। সেখানেকার পুলিশ অফিসার-ইনচার্জ, সাউথ পোর্ট পুলিশ ষ্টেশান, ক্যালকাটা, সেই পার্মিসান সম্পর্কে চিঠি দিয়ে জবাব দিয়েছেন—

You are hereby requested to obtain necessary permission from the management of Indian Tobacco Coy. for using mycrophone in front of the gate.

অত্যন্ত লজ্জার কথা মালিকের কাছ থেকে পার্মিসান নেওয়ার কথা বলেছে পুলিশ এবং এই

চিঠি অত্যন্ত নিন্দনীয়। তার ফটোস্ট্যাট কপি আমার কাছে আছে, প্রয়োজন হলে দেখাতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে পেজ ৩, প্যারা ৬ দেখুন, এখানে আছে---

It is satisfying to note that the climate of industrial relations has, on the whole, been congenial.

এখন দেখা যাক এই কথাটা কতটুকু সত্য। দেখা যাচ্ছে ১৯৭২ সালে আমাদের এই রাজ্যে টোটাল ম্যান-ডেজ লষ্ট ৩৭ লক্ষ ৭ হাজার ১২০দিন, ১৯৭৩ সালে ৬২ লক্ষ ৫৮ হাজার ৬দিন। এটা কি ভালর দিক দেখা যাচ্ছে? ১৯৭২ সালে এই শ্রম দিবস নষ্ট কম হওয়ার কারণ হচ্ছে এই সরকার মাত্র কয়েকটি প্রতিশ্রুতি দিয়ে জনসাধারণের সামনে বিজয় লাভ করে সরকার গঠন করেছেন, সেই সময় এ আই টি ইউ সি, এইচ এম এস, সি আই টি ইউ সবাই মিলিতভাবে আন্দোলন করার ফলে ৪৫ টাকা করে সুতা কলের শ্রমিকদের বেতন বেড়েছিল, ইঞ্জিনিয়ারিং শিল্পে ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়েছিল যার ফলে টোটাল ম্যান-ডেজ লষ্ট কম হয়েছিল। কিন্তু ১৯৭৩ সালে ডবল হয়ে গেল। তার কারণ হচ্ছে ১৯৭৩ সালে পুঁজিপতিদের, একচেটিয়া পুঁজিপতিদের আক্রমণ তীব্র হয়েছে।

বিশেষকরে বিভিন্ন রায়গুলি, বিভিন্ন চুক্তিগুলি মালিক শ্রেণী কার্যকরী না করবার জন্য আজকে শ্রমিকদের মধ্যে বিক্ষোভ বেড়ে চলেছে। যেমন, আপনি জানেন ইঞ্জিনিয়ারিং-- এর ক্ষেত্রে ত্রিপাক্ষিক চুক্তি কার্যকরী করা হল না এবং তার জন্য ইঞ্জিনিয়ারিং শিল্পের মালিকদের বিরুদ্ধে সরকার কোন ব্যবস্থা করলেন না। ১ বছর আগে চটকল শ্রমিকদের বিক্ষোভের জন্য তাদের ৪৫ টাকা বেতন বাড়ল, কিন্তু তাদের গ্রেডেসন যেটা করবার কথা ছিল সেটা মালিকরা করল না এবং তার ফলে চটকল শ্রমিকদের মধ্যে বিক্ষোভ হল। স্যার, এই ব্যাপারে আমি আর বেশী উদাহরণ দেব না। আমার দাবী হচ্ছে এই সমস্ত বিক্ষোভ দূর করে সরকার তাদের দিকে এগিয়ে যাবেন, তাদের সমস্যা দূর করবেন এবং ইণ্ডাস্ট্রিয়াল রিলেসনকে উন্নত করবেন। কিন্তু সেটা তাঁরা করছেন না। চটকল, সুতাকল এবং সমস্ত ক্ষেত্রে সমস্ত ট্রেড ইউনিয়ন, যেমন, এ আই টি ইউ সি, আই এন, টি, ইউ, সি, এইচ, এম, এস, সিটু সকলে মিলে এগ্রিমেন্ট করল কিন্তু পরে দেখা গেল আই, এন, টি, ইউ, সি-র সঙ্গে চটকল শ্রমিকদের ব্যাপারে একটা চুক্তি করা হল অথচ সেটা একটা মাইনরিটি ইউনিয়ন। এই ভাবে বারে বারে কনভেনসনকে ভাঙ্গা হল এবং তার ফলে দেখা গেল ৩৩ দিন চটকল শ্রমিকদের ধর্মঘট। এই হরতাল ব্যর্থ করবার জন্য চেষ্টা করা হয়েছে কিন্তু দেখা গেল নেতাদের বিরুদ্ধে দাঁড়িয়ে আই, এন, টি, ইউ, সি পর্য্যন্ত একে সফল করবার জন্য ৩৩ দিন ধর্মঘট চালায়। এই চুক্তি সম্পর্কে আর একটা কথা বলি এবং সেটা হচ্ছে এমন চুক্তি করা হল যেটা আই, এন, টি, ইউ, সির প্রেসিডেন্ট পর্য্যন্ত মানলেন না। তাহলে এই ভাবে কেন চুক্তি করা হল, কার স্বার্থে এই চুক্তি হল? যদি শ্রমিকদের স্বার্থে চুক্তি করা হয়ে থাকে তাহলে সমস্ত ট্রেড ইউনিয়নকে নিয়ে এটা করা হলনা কেন, কোথায় বাধা ছিল? কিন্তু যেহেতু এটা শ্রমিকদের স্বার্থে নয় সেইজন্য সমস্ত কনভেনসনকে ভেঙ্গে এরকম চুক্তি করা হল এবং তার ফলে ২০ কোটি টাকা ফরেন এক্সচেঞ্জ নষ্ট হয়েছে। প্রশ্ন উঠেছে আমরা হরতাল করিয়েছি। কিন্তু আসল কারণ হচ্ছে দুর্নীতিকে অনুসরণ করার ফলে এই জিনিস হয়েছে এবং তারজন্য দায়ী সরকার। আমি বলতে চাই এই চুক্তি যদি মালিক শ্রেণীর সহায়ক না হয় তাহলে পথ কি? স্বভাবতই প্রশ্ন জাগে তবে এই চুক্তি কার জন্য হয়েছে? ওই বিড়লা, গোয়েঙ্কা, সিংহানিয়ার জন্য এই চুক্তি হয়েছে এবং তারজন্যই এই গোপনীয়তা, তারজন্যই এই কনভেনসন ভাঙ্গা। আমরা বলেছিলাম সরকার ভুল পথ গ্রহণ করেছেন এবং তার ফলে এই জিনিস হয়েছে। তারপর পেইজ ফোর, প্যারা সিক্স সেখানে বলছে

There should be no unnecessary or politically, motivated attempts to impede or affect production.

ভাল কথা। কিন্তু এটা ঠিক করবে কে? কোনটা পলিটিক্যালি মটিভেটেড এবং কোনট পলিটিক্যালি মটিভেটেড নয় সেটা কে ঠিক করবে? যে সরকার চটকলের হরতালকে বললেন রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত তাঁরা এটা ঠিক করবেন? হাউসে ২।১ জন মন্ত্রী

চটকল শ্রমিকদের ধর্মঘট সম্বন্ধে বলেছেন, রেলওয়ে শ্রমিকদের হরতাল সম্বন্ধেও মন্তব্য শুনেছি। যে সরকার মূলতঃ একচেটিয়াদের স্বার্থ রক্ষা করছেন তাঁদের উপর যদি ভার দেওয়া হয় কোনটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং কোনটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত নয় এটা ঠিক করবেন তাহলে আমাদের বড় আশঙ্কা হয়। আমাদের আশঙ্কা হয় যে সমস্ত হরতাল শ্রমিকদের স্বার্থে হবে তখনই তাঁরা বলবেন এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। এটাকে আমরা মানি না কারণ এটা হল শ্রমিকদের ধর্মঘটকে বেআইনী করবার একটা পথ। শুধু আমরাই নয়, এই জিনিস ভারতবর্ষের শ্রমিক শ্রেণী কোনদিন মানবেনা। ধর্মঘট হচ্ছে শ্রমিক শ্রেণীর দাবী সমর্থনের একটা হাতিয়ার, সেটা তারা কখনও তাদের হাত থেকে ছাড়বে না এটা আমি বলে দিতে চাই।

[ 5-30—5-40 p.m. ]

মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি আপনাকে আবার বলব, পেজ নাম্বার 4 সেখানে দেখুন

A disturbing development is the growiug intra-union and inter-union rivalries in some undertakings.

মাননীয় মুখ্যমন্ত্রীও কিছুদিন আগে বণিক সভায় তিনি বলেছিলেন যে এটা তিনি লক্ষ্য করেছেন। আমি জিজ্ঞাসা করতে চাই এটা কি হঠাৎ দেখা গেল। এই যে হঠাৎ করে আজকে ডিস্টারবিং বলা হল এবং মুখ্যমন্ত্রী বণিক সভায় বললেন এটা কি হঠাৎ তিনি দেখলেন। এটা তো একদিনের ঘটনা নয় এটা তো অনেক দিন আগে এই সব ঘটনা ঘটে এসেছে। এবং সেদিন থেকে তার প্রতিবিধান করা হত তাহলে আজকে এই অবস্থা ঘটত না। এর ফলে ১০ পারসেন্ট অব দিস টোটাল ম্যান-ডেজ লস্ট ওয়েস্ট বেঙ্গলে হয়েছে। ওয়েস্ট বেঙ্গলে

Intra-union and inter-union rivalries.

এটা একদিনে ঘটেনি। কিন্তু যদি সেখানে যথাযথভাবে ব্যবস্থা করা হত তাহলে কিন্তু এ জিনিষ হত না। তার জন্য দায়ী কে---স্বভাবতঃই এই সরকার, এবং এই সরকারের প্রধান মুখ্যমন্ত্রী নিজে। আমি তাকে এই সম্পর্কে বলতে চাই, কেন এখন একথা বলছেন, এর আগে অনেক ঘটনা ঘটে গেছে। আপনারা জানেন যে কিছু দিন আগে ২৫শে আগস্ট গতবছর সমস্ত জায়গায় ট্রেড ইউনিয়নে যখন এই রকম ঘটনা ঘটে তখন রোটাণ্ডায় এক সভা হয়, সেখানে মাননীয় শ্রমমন্ত্রী ছিলেন, সেখানে আই, এন, টি, ইউ, সি, এ, আই, টি, ইউ, সি, সি, আই, টি, ইউ, ট্রেড ইউনিয়নের প্রতিনিধিরা ছিলেন, সেখানে বিষ্ণু ব্যানার্জি থেকে সুরু করে কমল সরকার পর্যন্ত সবাই এক বাক্যে বলেছিলেন যে একটা সভায় সিরিয়াসলি আলোচনা করা হউক---যে সভায় মাননীয় মুখ্যমন্ত্রী নিজে উপস্থিত থাকবেন। এবং সেই সভায় এই ঘটনাগুলি নিয়ে আলোচনা করলে পর দেখা যেত একটা পথের ইঙ্গিত পাওয়া যেতে পারে। একটা সমস্যার সমাধান হতে পারে। কিন্তু আজ পর্যন্ত সে সভা ডাকা হল না। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী সে সভা ডেকে ছিলেন কি, বা সেই সভার কি কোন আয়োজন করেছিলেন কি? না তা করেন নি। ফলে এই জিনিষ দিনে দিনে বেড়ে চলেছে। এবং একটা জায়গায় গিয়েছে যে সেই জায়গা অত্যন্ত ভয়াবহ। আমি কতকগুলি উদাহরণ আপনার মাধ্যমে রাখছি যে আপনারা শুনলে বুঝতে পারবেন যে অবস্থা কত খারাপের দিকে। একটা কথা আমার বারবার মনে পড়ে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন আমরা সি, পি, এম, এর দৌরাত্ম দেখেছি। আমরা জানি ঐ শ্রীপুর কয়লা খনি থেকে সুরু করে এখানকার কেশরাম কটন মিল ইত্যাদি বহু কলে কারখানায় সি, পি, এম,এর দৌরাত্ম আমরা দেখেছি। অনেক ইউনিয়ন জোর করে দখল করা হয়েছে, অনেক ইউনিয়ন বাহিরের লোক নিয়ে দখল করা হয়েছে।

এমন কি শ্রদ্ধেয় অজয়দা এখানে আছেন তিনি সেদিন বলেছিলেন আমার সরকার বর্বরের সরকার। সেদিনকার কথাগুলি আমরা ভুলিনি। আমরা ভুলিনি সেই সাঁইবাড়ীর ঘটনা। সেই সমস্ত ঘটনাগুলি দিয়ে আমরা দাঁড়িয়েছিলাম গত নির্বাচনে এবং বলেছিলাম যে একটা শান্তিপূর্ণ সরকার যেন এখানে প্রতিষ্ঠিত হয়। সেই এ্যাটমসফিয়ার আবার যেন ফিরে

না আসে। শিল্পে এবং কলকারখানায় যেন আবার শান্তি ফিরে আসে। কিন্তু আজ একটা ঘটনার কথা বললে আপনারা বুঝতে পারবেন। এই সরকার আসার পর আমরা আশা করেছিলাম সরকার সি, পি, এম এর যে পরিণতি হয়েছে সেই পরিণাম থেকে এরা শিক্ষা নেবেন। কিন্তু সে শিক্ষা কি তারা নিয়েছেন? বস্তুতপক্ষে তা তারা নেননি। নিতে পারেন নি। মাননীয় স্পীকার মহাশয়, সেদিন যখন সি, পি, এম আক্রমণ করেছিল, সেদিনকার সি, পি, এম, এর যে আক্রমণ তার যে একটা পদ্ধতি তার সঙ্গে আজকে কোন মূলগত কোন তফাৎ নাই। সে দিনেরও সি, পি, এম, এর আক্রমণের লক্ষ্য ছিল ইউ, এফ, এবং ইউ, এফ এর শরিক দলগুলির উপর। আজকে দেখা যাচ্ছে কংগ্রেস দল তাদের আক্রমণ এবং আক্রমণের লক্ষ্যস্থল হচ্ছে পি, ডি, এ,র শরিকদলগুলির উপর।

আজকেও দেখা যায় কংগ্রেস দল তাদেরও আক্রমণ এবং আক্রমণের লক্ষ্যস্থল হচ্ছে পি, ডি, এফ, র শরিক আই, এন, টি, ইউ, সি এবং সি, পি, আই, এর উপর। সেদিনেরও আক্রমণের ট্যাকটিক্স যা ছিল, যে মেথড ছিল এবং যে স্ট্র্যাটেজি ছিল আজও সেই আক্রমণের স্ট্র্যাটেজি দেখি সেই একই রকমের, তার কোন পরিবর্তন হয়নি। শুধু তাই নয়, আজ অনেক কথা খবরের কাগজে উঠে না, অনেক ঘটনা চলছে সেটা খবরের কাগজে আর আজ উঠে না। সেদিন কিন্তু একটা জিনিস ছিল খবরের কাগজে অন্তত এই সংবাদগুলি দিত। আজ অনেক ঘটনা হচ্ছে যা খবরের কাগজে দেয় না। এটাই হচ্ছে আজকে সব চেয়ে দুঃখের কথা। প্রত্যেকটি কারখানায় কারখানায় এই সব জিনিসগুলি ঘটছে আপনারা খবর নিলে তা জানতে পারবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কথাটা ঠিক যে সি, পি, এম, এর আমলে বা ইউ, এফ, এর আমলে ছিল মাত্র একটা পার্টি আর আজকে তফাৎ হচ্ছে কংগ্রেস তারা নানা গ্রুপ বা উপদলে বিভক্ত। ২নং ছিল সেদিন সি, পি, এম, পুলিশ ব্যবহার করেছিল কিন্তু পুলিশ ছিল নিউট্রাল বা পেছনে ছিল, আজ পুলিশ সক্রিয় এবং পুলিশ সামনে এসে সাহায্য করছে। এই দুটোই হচ্ছে তফাৎ। আজ আমরা জানি ভাগ কত, শুধু যে আমাদের উপর আক্রমণ হচ্ছে সেটা বড় কথা নয়, আমি গোটা পশ্চিম বাংলার সমস্ত দল সম্পর্কে বলছি। যেমন কয়লা খনি, ৭টি কোলিয়ারী এবং ৭টি কোলিয়ারীতেই কংগ্রেস ইউনিয়ন আছে--৭টা নামে ৭টি কংগ্রেসের ইউনিয়ন আছে। এই রকম জায়গায় জায়গায় একদল আর এক দলকে হামলা করছে। আমি জানি আসানসোলে একদল তেরঙ্গা ঝাণ্ডা নামালো, নামিয়ে জ্বালিয়ে দিলো আবার আর একদল গিয়ে তেরঙ্গা ঝাণ্ডা উড়ালো। একই অর্থাৎ দু'জনই কংগ্রেস দলের। একজন তেরঙ্গা ঝাণ্ডাকে নামিয়ে দিলো আর একজন এসে দখল করলো সেই কংগ্রেসের। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়লাখনিতে যে অবস্থা দুর্গাপুরেও ঠিক তাই। সেখানেও ঠিক নানা দল উপদল এবং সেখানেও ঠিক একই ধরণের মারপিট, একই ধরণের অবস্থা চলছে। সেখানে কিছুদিন আগে, প্রথম যখন এই সরকার হয় তখন ঠিক হয়েছিল যে দুর্গাপুরে একটা থ্রি-টায়ার কমিটি করা হবে এবং সেই থ্রি-টায়ার কমিটি যাতে শিল্পের উৎপাদন এবং শান্তি শৃঙ্খলা রক্ষা করার ব্যাপারে এবং শ্রমিকদের দাবীর ব্যাপার নিয়ে আলোচনা করবে সরকারের তরফ থেকেই এই নির্দেশ দেওয়া হয়েছিল, সবাই মিলে আমরা তা মেনে নিয়েছিলাম। কিন্তু সেই থ্রি-টায়ার কমিটি আজ কোথায়? কংগ্রেসেরই একটা গ্রুপের যে ইউনিয়ন তারা সেটাকে মানছে না, ভেঙ্গে দিলো, সেটা আর এখন চলছে না এবং তার ফলে সেখানে আর তার কোন ফোরামই নেই। অর্থাৎ আলাপ আলোচনা করে সমস্যা সমাধান করার কোন প্রশ্নই উঠে না। এই হচ্ছে দুর্গাপুরের সঠিক কথা। আপনাদের কাছে আমি আরো বলতে চাই যে এই যে ইন্ট্রা ইউনিয়ন এবং ইন্টার ইউনিয়ন ক্ল্যাস, একথায় পরে আসবো, কিন্তু এখানে আর একটা কথা হচ্ছে, আপনারাত এখানে কলকাতায় আছেন, যাঁরা কলকাতায় থাকেন তাঁরা জানেন গত ক্রিস্‌মাস ডেতে এই কলকাতায় হোটেল হিন্দুস্থান, যেটা নাকি কলকাতার একমাত্র ফাইভ স্টার হোটেল, সেখানে যখন নাকি সবাই ক্রিশমাসের দিনে---বিদেশী পর্যটকরা অনেকেই এখানে উপস্থিত ছিলেন, খাওয়া দাওয়া করছিলেন সেই সময় রাতের বেলায় সেখানে হঠাৎ করে কংগ্রেসেরই ইউনিয়ন আর একদল গিয়ে ঝাপিয়ে পড়লো লাঠি বোমা নিয়ে। যারা খাচ্ছিল বসে তাদের উপর পর্যন্ত লাঠি পেটা করা হল, তারাও পালান পালান করে সব পালাতে লাগলো এবং পরে পুলিশ

সে সমস্ত কিছু গোটা হোটেলটা প্রিজিন বা জেলখানার রূপ নিলো। হোটেলটা বন্ধ হয়ে গেল, লক আউট হয়ে গেল। এখন অবশ্য খুলেছে, পুলিশ মোতায়েন আছে। সেখানে কিন্তু এখনো ১০০ জন শ্রমিক কাজে যোগ দিতে পারেনি এবং বিদেশী পর্যটকদের কাছে দেশের মর্যাদা কোথায় চলে গিয়েছে। সেটা আজ কোন স্তরে গিয়েছে আমি একটা একটা করে উদাহরণ দিতে চাই আপনারা দেখুন। এটাত কলকাতার বুকে হয়েছে এবং এ নয় য অন্য দলকে মারার জন্য। এইভাবে এই জিনিস চলছে এখানে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই আসানসোলের পিলকিংটন গ্লাস ওয়ার্কের কথা। হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ওয়ার্কের সম্পর্কে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতগুলি চিঠি আমি চিফ মিনিষ্টার এবং লেবার মিনিষ্টারের কাছে পাঠিয়েছি---এতগুলি চিঠি এবং টেলিগ্রাম পাঠিয়েছি কিন্তু লেবার মিনিষ্টারের তরফ থেকে এর কোন জবাব আমি পাইনি। চিফ মিনিষ্টারের কাছ থেকে যে একটা জবাব পেয়েছি সেটা মাত্র এ্যাকনলেজমেন্ট এবং বলা হয়েছে তাতে যে লেবার মিনিষ্টারের কাছে পাঠিয়ে দিয়েছি। এখানকার ঘটনা কালকে আমার বন্ধু মাননীয় সদস্য সুকুমার বন্দ্যোপাধ্যায় খুব উত্তেজিত হয়ে কয়েকটি কাগজ নিয়ে দেখিয়েছিলেন।

[ 5-40 – 5-50 p.m. ]

এবং আমাদের উপর, আমাদের কর্মীদের উপর আক্রমণ করেছে। সমস্বরে সেই জিনিষের নিন্দা করা উচিত---সকলের এসব চিন্তা করে দেখা উচিত। তিনি যে সব কাগজপত্র দেখিয়েছেন তার চেয়েও অনেক বড় ভলুম আমার কাছে আছে কাগজপত্রের।

তারপর আমাদের ওখানে একটা গ্লাস ফ্যাকটরীর সাড়ে তিনশো ওয়ার্কারকে মারা হলো। গত ৯ই জুন তারিখে রাতের বেলায় পুলিস ও কিছু সমাজ-বিরোধীদের নিয়ে গিয়ে নিরস্ত্র শ্রমিকের উপর অতর্কিতে হামলা করা হলো। সেখানকার সাড়ে তিনশো শ্রমিককে মারা হলো---তাদের অনেককে হসপিটালাইজড্ করা হলো। এসব ব্যাপারে আমি জানালাম---টেলিগ্রাম করলাম--- কিন্তু কোন প্রতিকার হলো না। আমাদের ট্রেড ইউনিয়ন অফিসে পর্য্যন্ত কোন পোষ্টার লাগাতে দেওয়া হয় নাই। টেলিগ্রাম করলাম কোন উত্তর পাওয়া গেল না। এর আগে সি, পি, এম এর রাজত্ব কালে তারা যখন আমাদের উপর হামলা করলো---আমরা তখনকার মুখ্যমন্ত্রী অজয়বাবুকে বললাম,---তিনি তখন কার্জন পার্কে অনশন করছিলেন---তিনি শুনে এর নিন্দা করলেন। কিন্তু এরা এই হামলার নিন্দা তো করলেনই না বরং পুলিশ দিয়ে আমাদের কর্মীদের গ্রেপ্তার করা হয়েছে, আমাদের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে। এমন কি ২০ বছরের পুরানো কর্মীদের পর্যন্ত সেখান থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে। এই তো অবস্থা। এই রকম আরো যথেষ্ট উদাহরণ দেওয়া যায়। কিন্তু দুঃখের বিষয় এই সব গুণ্ডামীর কথা জানানো সত্ত্বেও সেই দুষ্কৃতিকারী লোকদের বিরুদ্ধে কোন একসান্ নেওয়া হল না! মুখ্যমন্ত্রী বা শ্রমমন্ত্রী তাদের ডেকেও কোন কথা বললেন না। এইভাবে কংগ্রেসী নেতাদের কাছ থেকে সমাজবিরোধীরা প্রশ্রয় পাচ্ছেন। আমাদের বিরুদ্ধে এই সব করছে বলে নয়, তাদের নিজেদের মধ্যে অরাজকতাকেও প্রশ্রয় দেওয়া হচ্ছে---গুণ্ডামীকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। গ্লাস ফ্যাকটরীর ব্যাপারে কমপ্লেন করা হলে---এক্সিকিউটিভ ম্যাজিস্ট্রেট দিয়ে এনকোয়ারী করা হলো তিনি মন্তব্য করলেন মালিক ওয়ার্কস ম্যানেজার, কনট্রাক্ট লেবার সবাই মিলে এই কাজ করেছে। মালিক পক্ষ শ্রমিকদের মারধোর করেছে। তিনি বললেন---

All contract labour other than those who are made to overstay for more than two hours shall vacate the working place and leave the factory premises as soon as the shift is over.

এটা হলো ১৮।১২।৭৩ তারিখের লেখা চিঠি। তারপর ইণ্ডিয়ান অক্সিজেন কারখানার শ্রমিকদেরও এইভাবে মারা হলো জানালেও কোন একসান্ নেওয়া হয় না উপর থেকে। সর্বত্র একই ঘটনা ঘটেছে সরকারী তরফ থেকে এই মারপিট চালানো হচ্ছে। ওরা বলেন--সেখানে মেজরিটী আছে কিনা আগে দেখুন। এই একটা তাদের ডিজাইন হয়ে গেছে---এ একটা পরিকল্পিত ব্যাপার। নেপথ্যে থেকে কেউ যেন এই জিনিষের বন্দোবস্ত করছে।

আর ব্রেথওয়েটে---কী হয়েছে? ঐ একই অবস্থা? প্রকাশ্য দিবালোকে পুলিশের সামনে শ্রমিকদের ঘেরাও করে মারা হয়েছে। আরো মারবে বলে থ্রেট করেছে। অভিযোগ করলে কোন ফল হয় না। একই ঘটনা সর্বত্র ঘটছে। আই, ও, সিতে যেখানে শ্রমিকদের উপর হামলা হলো মুখ্যমন্ত্রীর কাছে, শ্রমমন্ত্রীর কাছে পার্লামেন্ট থেকে জানানো হলো---- তারা বললেও তবুও কোন প্রতিবিধান হয় না। তারপর রাজ্যপালের কাছে গিয়ে বললে পর একটু প্রতিবিধান হয়েছে। তারপর দুর্গাপুর প্রজেক্টের ক্ষেত্রে যে ঘটনা ঘটে---ওয়ারকারদের সেখানে রাইট টু ওয়ারর্ক সেখানে এণ্টাবিলিসড হলো---এ বিষয় তাঁরা দেখবেন। অনেকগুলি আরগুমেন্ট করেছিলেন। তারও জবাব দিয়েছেন---তা করা হয় নাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই থেকে একটা জিনিষ বলতে চাই---এই যে ইন্ট্রা-ইউনিয়ন বা ইন্টার ইউনিয়ন ক্ল্যাশেস, যে ফাইট যে গ্যাংষ্টারইসম্ সুরু হয়েছে সেটা রিজিনেবল ট্রেড ইউনিয়ন মুভমেন্ট কিংবা সাইন্টিফিক ট্রেড ইউনিয়ন মুভমেন্ট নয়,---এর ফলে আগামীদিনে দেখা যাবে---মালিক শ্রেনী এটা ব্যবহার করবে; এর ফলে শিল্পে শান্তি-শৃঙ্খলা রক্ষার ব্যাপারে বিঘ্ন সৃষ্টি হয়েছে। এটা পশ্চিমবঙ্গ রাজ্যে সামগ্রিক অমঙ্গলেরই সূচনা তাতে কোন সন্দেহ নাই। মাননীয় মুখ্যমন্ত্রী কি এসব জিনিস দেখছেন না? আজ তাঁরা শেষ মুহূর্তে অডিন্যান্স জারীর কথা বলছেন---

Frankenstein is attaking the doctor himself.

তাই আমি বলবো বিপদ আজ আমাদের সামনে, সমস্ত শ্রমিক আন্দোলন সমস্ত ট্রেড ইউনিয়ান আন্দোলন আজ বিপন্ন। আজকে যাতে এ থেকে বাঁচতে পারা যায় সেদিকে দেখা উচিত। তাই আমি বলবো শ্রমিকদের স্বার্থে---ঐ শ্রমিকদের জন্য মালিকদের বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য যাতে সমস্ত শ্রমিক আন্দোলন এক হয়। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sukumar Bandyopadhyay:**

স্যার, অন এ পয়েন্ট অফ পারসোনাল এক্সপ্লানেসান, স্যার উনি ওঁর বক্তৃতার সময় কংগ্রেস গ্রুপ---কংগ্রেসের লোক ইত্যাদি কথা আমাদের সামনে রেখেছেন। স্যার, আমি এর বিরুদ্ধে বলতে চাই। আমি বলতে চাই কারণ বলার প্রয়োজন আছে। আই, এন, টি, ইউ, সি,-কে কেন্দ্র করে অনেক কথাই পরোক্ষ ভাবে উনি বলেছেন। হিন্দুস্থান পিলকিংটন গ্লাসে একটাও খুন হয় নি, হিন্দুস্থান পিলকিংটন গ্লাসে একটা লোকও হসপিটালাইজড হয়নি। মারপিটের কোন ঘটনা সেখানে ঘটে নি। ১৭ বছর ধরে প্রফিট সেয়ারিং বোনাস-এর তেমন কিছু হয় নি। এরা ১২ পারসেন্ট বোনাস পেয়েছে। প্রথম ১৭ বছরের ইতিহাস সবচেয়ে বেশী এদের দেওয়া হয়েছে ১৫ পারসেন্ট। আপনারা অভিযোগ করছেন। আপনাদের শ্রমিকরা প্রত্যাখ্যান করেছে। স্যার, এরা বিধানসভায় চিৎকার করতে পারেন, অভিযোগ করতে পারেন। কিন্তু এর সঙ্গে এর কোন সম্পর্ক নেই। আমরা অহিংসায় বিশ্বাসী। অহিংসার পথেই আমরা কাজ করি।

**Shri Barid Baran Das:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে যোগদান করে কংগ্রেস আসন থেকে অর্থাৎ আমার দলের এবং উল্টোদিকে বসেন আমাদের গণতান্ত্রিক মোর্চার শরিক সি, পি, আই, সদস্যদের চিৎকার দেখে বা চার দিন ধরে যে বিতর্কে বললেন তাকে পূর্ণ ভাবে সমস্ত যোগফল হল গনতান্ত্রিক মোর্চা ভাঙ্গেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গনতান্ত্রিক মোর্চার সংখ্যা বেড়েছে কংগ্রেস বন্ধুদের মধ্যে একাধিক মতের মত প্রকাশ হয়েছে, এবং সি, পি, আই, সদস্যরা চিৎকার করে উঠবেন। এমন কি বিধানসভার ভেতরে কম হলেও বিধানসভার বাহিরে দ্বিতীয় মত প্রকাশ হয়ে গেল বলে আমাদের সন্দেহ দেখা দিচ্ছে। গনতান্ত্রিক মোর্চার সংখ্যা---ভাঙ্গার সংখ্যা বেড়ে যাচ্ছে বলে আমার মনে সন্দেহ দেখা দিয়েছে। সেদিন সভার শুরুতে যে ঘটনা ঘটেছিল তা আপনি দেখেছেন। সেদিন রাজ্যপালের ভাষনের সময় অনেক প্রবীন সদস্য আমাদের দু একটা কথা বলেছিলেন,

। অস্বীকার করেন তো দাঁড়িয়ে উঠে বলুন এবং বাহিরে খবরের কাগজের কাছে রিপোর্ট ন। আমি বলছি সেদিন এখানে দু মিনিট দাঁড়িয়ে থেকে আপনারা মহেশতলার দদের প্রতি শ্রদ্ধা জানিয়েছিলেন। আমি তারজন্য আপনাদের অভিনন্দন জানাচ্ছি--- নাদের দলকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ম জানতে চাই সেদিন পার্লামেন্টারী পার্টির মিটিং সভা শুরুর ১ ঘন্টা আগে যে ছিল, সেখানে কি ২ মিনিট দাঁড়িয়ে শোক প্রস্তাব নেওয়া হয়েছিল? মাত্র তিন দিন গে আপনাদের যখন স্টেট কমিটির মিটিং বসেছিল তখন কি চোখের জল ফেলেছিলেন শতলার মানুষের জন্য সেই সব শহীদদের জন্য? বুকে হাত দিয়ে বলুন? অস্বীকার তে পারেন, দু মিনিট নীরবতা পালন করেন নি। কাগজ আছে নোট করুন। কিন্তু বকে ঢেকে রাখছেন কেন? কংগ্রেস কি জনতার শত্রু। তাই বিধানসভার প্রাক্কালে জ্যপালের অজান্তে শহীদদের প্রতি শ্রদ্ধা নিবেদনের নামে কংগ্রেসকে ১৯৬৬-৬৭ সালের ত্রে নিয়ে যেতে চান যে কংগ্রেস জনবিরোধী। আপনাদের সঙ্গে আন্দোলন করবার জন্য গ্রেস পতাকা নিয়ে গিয়েছিলো।

[5.50—6 p.m.]

ট আমাদের এসে বললেন না, আমরা প্রতিবাদ করতাম, না হয় চুপ করে থাকতাম। শ্চমবাংলায় রাজনৈতিক ধান্দাবাজী, রাজনৈতিক সুবিধাবাদ শুরু হয়ে গিয়েছে। আজ শ্চমবাংলায় নূতন করে স্থায়িত্বকে বানচাল করে দেবার চক্রান্ত সুরু হয়েছে। গনতান্ত্রিক রচা থাকবে কিনা, ঘোমটা ঢাকা দেবেন না, নাটক করবেন না, রাখতে না হলে সে দিন, বুঝে নেব গনতান্ত্রিক মোরচা নেই। গনতান্ত্রিক মোরচা ভাঙ্গবার আপনাদের নন ক্ষমতা নেই। কারণ গনতান্ত্রিক মোরচা তৈরী হয়েছে রাজনৈতিক কারণে। অস্বীকার রতে পারেন আপনাদের স্টেট কাউন্সিল নির্দেশ দিয়েছিলেন গ্রামে গ্রামে কৃষকের কাছে ফলেট পাঠান মজুত উদ্ধার করতে, প্রকিওরমেন্ট-এ ড্রাইভ করতে। লিফলেট নিয়ে মে গ্রামে গিয়েছেন রেকর্ড করান বিধানসভার প্রসিডিংসে। আপনারা বলেছেন, আমরা য়ে নেব, চোখ রাঙ্গাচ্ছেন, বলছেন, এ, আই, সি, সি, দেখে নেবে আপনাদের। আমরা াপনাদের চোখ রাঙ্গাচ্ছি না। বিনয়ের সঙ্গে বলছি, বুকে হাত দিয়ে বলুন, আপনাদের ধ্যে অনেকে চায় পি, ডি, এ ভেঙ্গে যাক, আবার আপনাদের মধ্যে অনেকে চায় পি, ডি, এ, াকুক। আমি আপনাদের কাছে আমন্ত্রন জানাচ্ছি পশ্চিমবাংলার মানুষের স্বার্থে পি, ডি, -কে বাঁচিয়ে রাখুন। পশ্চিমবাংলার মানুষের স্বার্থ রক্ষা যদি চান পি, ডি এ,-কে বাঁচাবার য়োজন আছে। আপনারা কি অস্বীকার করতে পারেন আপনাদের পার্টির মধ্যে কেউ কউ পি, ডি, এ ভাঙ্গবার জন্য উদগ্রীব হয়ে পড়েছেন? পি, ডি, এ, ভেঙ্গে দিয়ে বিধানসভার াইরে এবং ভিতরে বিরোধী আসন নেবার, বিরোধী আসন নিতে পারেন, সরকার, ংগ্রেস বিপদে পড়েছে, তাকে সমালোচনায় জর্জরিত করবার সুযোগ নিয়ে নিতে পারেন, কন্তু কংগ্রেসের যুবশক্তি আছে, ছাত্রশক্তি আছে। বিভেদের কথা বলছেন, কংগ্রেসের ধ্যে বিভেদ দুটোর নয়, কংগ্রেসের মধ্যে বিভেদ দেখা দিয়েছে। গতকাল মাননীয় সদস্য ত্যন্ত শ্রদ্ধেয় সদস্য বিধানসভায় এসে বলছিলেন এমন একটি কথা যে কথা আমাদের রুন সদস্যদের চিন্তায় ফেলে দিয়েছে। প্রফুল্ল সেন চোর ছিলেন না, প্রফুল্ল সেন চোর নয়, আমি তো বলছি, চিৎকার করে প্রফুল্ল সেন চোর নয়, আমি তো বলছি চিৎকার করে প্রফুল্ল সেন শ্রদ্ধার মানুষ, কিন্তু শুধু চোর আর জোচ্চোর এই নীতির ভিত্তিতে ১৯৬৯ সালে কংগ্রেসকে ভাঙ্গা হয় নি, ইন্দিরা গান্ধীর নেতৃত্বে কংগ্রেসকে দু টুকরো করেছিলাম, সারা ভারতবর্ষের জাতীয় কংগ্রেসকে ভেঙ্গেছিলাম একটা নীতি ও আদর্শের উপর নির্ভর করে প্রগতির পথে সমাজের মানুষকে আমরা কত তাড়াতাড়ি নিয়ে যেতে পারি প্রতিক্রিয়ার কন্ঠগুলোকে চুরমার করে দিয়ে আমরা জাতির কাছে একটা নূতন দল সৃষ্টি করেছিলাম। শুধুমাত্রচোর-জোচ্চোর বিশ্লেষণের সঙ্গে সঙ্গে মাননীয় সদস্যের বক্তব্যের রেশ টেনে বলি, আমার পার্টিকে এই বিধানসভার প্রাঙ্গনে বলি কংগ্রেস যদি চোর-জোচ্চোরকে প্রশ্রয় দেয় প্রশাসনে ও দলে, তবে এই বিধানসভার প্রাঙ্গনে ২৮শে ফেব্রুয়ারী দাঁড়িয়ে বলি কোন শক্তি নেই, পশ্চিমবাংলায় চোর-জোচ্চোরকে বহিস্কার করবার জন্য এমন জনমত সৃষ্টি করবো

কংগ্রেসের ভিতরের কোন শক্তি তা বাধা দিতে পারবে না। আপনাদের সামনে তাই বলছি প্রগতিশীল গণতান্ত্রিক মোরচা রাখবার প্রয়োজনীয়তা আছে। কংগ্রেসের ভিতরের মতগুলোকে মিলিয়ে নিয়ে তাকে প্রয়োজনীয় এফেকটিভ লেফটিজমের মাধ্যমে প্রশাসন এবং গণতান্ত্রিক মোরচাকে জোরদার করবার প্রয়োজন আছে। আজকে আপনাদের সামনে তাই বলছি আমাদের সরকারের সমালোচনায় মুখর হওয়ার জন্য। আমার পার্টি বলেছিল, এবং এই সরকার বিধানসভায় রাজ্যপালের ভাষণের মাধ্যমে বলেছেন গণ সমর্থনে বিশ্বাস করি দীর্ঘ দু বছর ধরে যে কর্মসূচী নেওয়া হয়েছিল, যে গ্রামে ছুটে যাওয়া হয়েছিল, সেই গ্রামে গণ সমর্থনের যে আওয়াজ তোলা হয়েছিল সেই সামগ্রিক গণ সমর্থন আমাদের সরকার গ্রহণ করেছেন। আমার সরকার পার্টি গভর্ণমেন্ট যদি পিপলের সঙ্গে গভর্ণমেন্টের রিলেশান্স ডেভোলাপ করতে পারতো তাহলে অনেক গঠনমূলক কাজ শুধুমাত্র তুড়ি মেরে চালিয়ে যেতে পারতো। আজ প্রশাসনে যারা বসে আছেন তারা অনেকে সমাজবাদ বোঝেন না। যারা প্রশাসনে বসে আছেন তাদের মধ্যে অনেকে গণমুখী নয়। প্রশাসন ম্যানিং করতে হবে। প্রশাসনে জাতীয় উন্নয়নে বিশ্বাসী এবং সমাজবাদের পক্ষে তাদের এনে বসাতে হবে। প্রশাসন শুধু আই, সি, এস, ও আই, এ, এস, অফিসারদের জন্য নয়, প্রশাসনের জন্য লোক খুঁজে নিয়ে আসতে হবে। যারা মনে করেন ভারতবর্ষের অবহেলিতের সংখ্যা অনেক বেশি, সমাজের যারা সুখী মানুষ তাদের সংখ্যা মাত্র সামান্য, সেই রকম লোককে নিয়ে আসতে হবে। এই পরিপ্রেক্ষিতে একটা কথা বিধানসভায় রেকর্ড করাতে চাই আজ থেকে কয়েক বছরের মধ্যে বিশ্বাস করি সারা বাংলাদেশের যুবকদের মিলিত আওয়াজ শোনা যাবে এবং সে আওয়াজে সবাই কন্ঠ মিলাতে বাধ্য হবেন। ২৬শে জানুয়ারী দিল্লীতে যে প্রদর্শনী হয় তাতে পশ্চিমবঙ্গের প্রদর্শনী কি ছিল জানেন? পশ্চিম-বাংলার প্রদর্শনী ছিল কতকগুলো হাত উপরে তুলে বলছে শুধু দাও, দাও, দাও, ভিক্ষে দাও, ভিক্ষে দাও। রাজ্যপাল মহাশয় বলেছেন কয়েকটি ছত্রে যেমন ৪ , ১০ , ৩৮ অনুচ্ছেদে পড়ে দেখুন, তিনি বলেছেন কেন্দ্রের এটা করা উচিত, করলে ভাল হয়। তিনি বলেছেন পশ্চিমবাংলার কতকগুলো দাবী জাতীয় দাবী। পশ্চিমবাংলার পাটচাষীরা তার ন্যায্য পাওনা পাবে না জাতীয় সম্পদের নামে বৈদেশিক মুদ্রা অর্জন করা হবে।

পশ্চিমবাংলার চা শিল্প ধ্বংস হয়ে যাবে পশ্চিমবাংলার যে শ্রমিক সে ন্যায্য পাওনা পাবে না। এই সব জিনিস নষ্ট হয়ে যাবে। তাই আমি এই বিধানসভায় দাঁড়িয়ে চীৎকার করে বলছি পশ্চিমবাংলার পাট এবং চায়ের দাবী ন্যায্য স্বীকৃতি দিয়ে জাতীয় দাবী বলে স্বীকৃতি দিয়ে পশ্চিমবাংলার নষ্ট বন্দর হলদিয়াকে জাতীয় দাবী বলে স্বীকৃতি পশ্চিমবাংলার কি কংগ্রেস কি সরকারের কি সি, পি, আই-এর নেতৃবৃন্দ যদি আজকে দিল্লীতে আমাদের বক্তব্য প্রতিষ্ঠিত করতে না পারে তাহলে বলবো আপনারা ব্যর্থ হচ্ছেন। অঙ্গ রাজ্যের দাবী তুলে ধরা মানে প্রাদেশিকতা নয়। অঙ্গ রাজ্যের দাবী তুলে ধরার প্রয়োজন আছে সামগ্রিক ভারতবর্ষের কারণেই। আজকে অর্থনৈতিক ভারসাম্য কি প্রবল অকারে দেখা দিয়েছে সে কথা আমাদের কমিউনিষ্ট সদস্যরা কি জানেন। এবং সেইজন্য এই পশ্চিমবাংলার মাটিতে বিভেদকামী শক্তি মাথাচাড়া দিয়েছে। অটনমির নামে পশ্চিম-বাংলায় ধীরে ধীরে বিভেদ সৃষ্টি করা হচ্ছে। ভারতবর্ষের পূর্বাঞ্চলের রাজনীতিকে ভেঙ্গে চুরমার করে দিয়ে ভারতবর্ষের মাটিতে এক জোটের সৃষ্টি হয়েছে যারা আন্তর্জাতিক জগতের মাঠে এক খেলা খেলবার জন্য এক ইন্ধন জুগিয়ে যাচ্ছে। আজকে আমাদের আপনাদের কাছে নয় যদি আজকে আপনারা একটু লক্ষ্য করেন তাহলে দেখতে পাবেন যে এই পশ্চিমবাংলার মাটিতে একটা এফেকটিভ রাজনীতি দেখা দিয়েছে। তাই বলছি এক আপনারা গণতান্ত্রিক মোরচা রাখুন নাহলে চলে যান। কংগ্রেস কংগ্রেসের ভিতর থেকে তীব্রভাবে আন্দোলন গড়ে তুলে বাংলার মানুষের সঙ্গে জুড়ে যাবার শক্তি রাখে। আমরা আপনাদের সঙ্গে নাটক করতে প্রস্তুত নই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কালকে ট্রেজারী বেঞ্চে আমাদের শিক্ষামন্ত্রী ছিলেন আমি তাঁকে বলছি তিনি নোট করে রাখুন যে পশ্চিম-বাংলার কলেজগুলি প্রায় বন্ধ হয়ে যাচ্ছে কেন জানেন? ছোট বেলায় শুনতাম শিক্ষা-সঙ্কোচন—কিন্তু তার মানেটা বুঝতাম না—কিন্তু আজকে বুঝতে পারছি শিক্ষা সঙ্কোচন হচ্ছে। পশ্চিমবাংলায় গণটোকাটুকির জেহাদ তুলে এক একটি পরীক্ষায় ২% ১৩%,

৫% ছেলেমেয়েদের পাশ করানো হচ্ছে। গণটোকাটুকি পাপ--এটা আমি মানি। কিন্তু ।ই গণটোকাটিটুকিকে কেন্দ্র করে কি অবস্থা হচ্ছে শিক্ষা জগতে? এর জন্য আমি াাপনাদের ধিক্কার জানাচ্ছি। আমি ১৯৬৯-৭০ সালে পাশ করেছি---আমি মেধাবী াত্র ছিলাম---আমিই সেই ছেলে চার বছর পরে তার মেধা এমন নেমে গেল ১৬%-এর ধ্যেও সে পাশ করে নি। গণটোকাটুকি সমাজে সুবিধাবাদের একটা লক্ষণ। ছেলেরা াস-ওয়ান থেকে টুকে পাশ করেনি ক্লাস ফাইভ থেকে টুকে পাশ করে নি---কিন্তু আজকে ায়ার সেকেণ্ডারী পরীক্ষা দিতে কেন টুকছে। কারণ সমাজে সুবিধাবাদীর বহিঃপ্রকাশ ার মধ্যে এসেছে। সেখানে গণটোকাটুকির জেহাদ তুলে পশ্চিমবাংলায় ছাত্রমেধ যজ্ঞ লছে। এইখানেই আজ শিক্ষার সঙ্কোচন হচ্ছে। কলেজগুলি ভেঙ্গে চুরমার হয়ে যাচ্ছে। ।টা অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা আমি ওঁর দৃষ্টি আকর্ষণ করছি এই দিকে। এটা অতি সত্য থা। বিধানসভায় আলোচনা করলাম। অবশ্য কাউকে আমি অসম্মান করতে চাচ্ছি না। ামাদের চেয়েও তো বৈপ্লবিক নীতি নিয়ে থাকেন আমাদের কমিউনিষ্ট সদস্যারা---আমি াঁদের আক্রমণ করবার জন্য একথা বলছি না---আপনারা কি বিশ্বাস করেন না যে াজকে যখন সমাজবাদ কায়েম করার জন্য জাতীয়করণের জন্য আমাদের যখন সমাজের তিষ্ঠিত মানুষগুলি আক্রমণ করছে তাদের পকেটের কালো টাকাগুলি আজকে একদিকে টে চলেছে যে কি ভাবে ভারতবর্ষের মাটিতে ইন্দিরা গান্ধীর ভাবমূর্তিকে বানচাল করে চ্ছে। তাই আজকে দ্রব্যমূল্যে একচেটিয়া পুঁজি নিয়োজিত হয়েছে। তাই আজকে ।সেনসিয়াল কমডিটিজ-এতে একচেটিয়া পুঁজি নিয়োজিত হয়েছে। এই একচেটিয়া ুজিকে ধ্বংস করবার জন্য কি আমন্ত্রণ দিয়েছেন সি, পি, আই, বন্ধুরা? আজকে াাপনারা গণতান্ত্রিক মোরচা ভাঙ্গা হচ্ছে বলে চেচাচ্ছেন। আপনারা কি করেছেন সিদ্ধার্থ-াবুকে দুটো চিঠি দেওয়া ছাড়া? আপনারা পরিষ্কার করে বলুন একচেটিয়া পুঁজিকে ক করে ধ্বংস করা যায়। একটা কথা বলি আমি যে পাড়ায় থাকি সেখানে একদিন ঙ্গেশ্বর অতুল্য ঘোষ থাকতেন। সেই পাড়ার দেওয়ালগুলিতে সি, পি, আই-এর ওয়াল াইটিং-এ মোড়া থাকতো। একটা ওয়াল রাইটিং ছিল টাটা বিড়লা হুঁসিয়ার। বাড়ী থকে বেরুলেই সেই ওয়াল রাইটিং দেখতে পেতাম যবে থেকে আমার জ্ঞান হয়েছে। কিন্তু াজ পর্য্যন্ত ঐ টাটা বিড়লার হুঁস হোল না। ২৬ বছর ধরে জনতা তৈরী হচ্ছে। এফেকটিভ নফটিজিমের কথা বলি। গণতান্ত্রিক মোরচা জোরদার করুন অন্যথায় ভেঙ্গে দিন। এই থা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

জয় হিন্দ।

**Shri Narayan Bhattacharya :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর ঠিক এই সময় আমি যখন মাননীয় রাজ্যপালের াষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের আলোচনায় অংশ নিয়েছিলাম সেই সময়কার শ্চিমবাংলার কথা আজকে আমার মনে পড়ছে। অত্যন্ত অল্প সময়ের মধ্যে মাত্র এক ছরের মধ্যে একটা বিরাট পরিবর্তন ঘটেছে।

6-00—6-10 p.m ]

এই কথা অস্বীকার করে লাভ নেই, অস্বীকার করতে চাই না। পি, ডি, এ-র একজন ামান্য সদস্য হিসাবে বলতে চাই যে পশ্চিমবঙ্গবাসী আমাদের বিরাট আশা নিয়ে এখানে াঠিয়েছিলেন---১৯৭২ সালে আমরা যখন এখানে এসেছিলাম তারপর থেকে গত এক ছরে পশ্চিমবঙ্গবাসীর সেই আশা প্রায় ভেঙ্গে গেছে, তারা নৈরাশ্যে ভুগছে। আমরা যারা বধানসভার সদস্য, বুকে হাত দিয়ে এই কথা বলতে পারি যে আমরা বিরাট আশা নিয়ে এখানে এসেছিলাম, আজ যেন নতুন করে একটা ফ্ল্যাগ স্টেশনের সামনা সামনি হচ্ছি। মস্যা জর্জরিত পশ্চিমবঙ্গের এই বহু বিপদের দিনে, বিশৃঙ্খলার দিনে আমরা যেন পথ ারিয়ে ফেলেছি, আমরা যেন বুঝতে পারছি না আমাদের যে ঘোষিত নীতি---পশ্চিমবঙ্গকে সানার রাজত্বে পরিণত করবো, গরীবের দুঃখ আমরা মেটাবো, ধনীদের ধন আহরণ

করে গরীবের কাজে মেলে দেব, সেটা করতে পারব কিনা, কেমন করে সম্ভব হবে—আজ নতুন করে একটা নিরাশার দোলায় আমরা দুলছি। এই কথা অত্যন্ত সত্য যে এই পশ্চিমবাংলায় আজকে যে সমস্যা সৃষ্টি হয়েছে সেই সমস্যা শুধু পশ্চিমবাংলায় নয়, শুধু সমস্ত ভারতবর্ষে নয়, সেই সমস্যা সমস্ত পৃথিবীকে গ্রাস করেছে। মুদ্রাস্ফীতি, উৎপাদনের অপ্রাচুর্য্য এবং আর এক দিকে মানুষের চাহিদা বৃদ্ধি, এই অভাবের কারণ অনেকে শুধু বলেন—আমি বলতে চাই এটাই শুধু কারণ নয়, সাথে সাথে আর একটা কথা হচ্ছে মুনাফাখোর পুঁজিপতি যারা আছেন, মনোপলিষ্ট যারা আছেন, তাদের চক্রান্তের জাল তাদের কার্যকলাপ অনেকাংশে দায়ী এই সমস্যার জন্য এবং এই সমস্যার মোকাবিলা করতে হলে যেটা আমাদের প্রয়োজন যে জন্য পশ্চিমবঙ্গবাসী আমাদের বিরাট সংখ্যা গরিষ্ঠতা দিয়ে এখানে পাঠিয়েছেন একটা ষ্টেবল গভর্ণমেন্ট তৈরী করে এবং একটা স্থায়ী সরকারের স্থায়িত্ব নষ্ট করে দেবার জন্য, ষ্টেবিলিটিকে নষ্ট করে দেবার জন্য, আমাদের সরকারকে দুর্বল করে দেবার জন্য, আমাদের নেতৃত্ব, আমাদের মুখ্যমন্ত্রীর হাতকে কমজোর করে দেবার জন্য আমরা দেখতে পাচ্ছি দিকে দিকে চক্রান্তের জাল বিস্তার হচ্ছে, আর একদিকে পি, ডি, এ,-কে ভেঙ্গে দেবার চক্রান্ত চলছে। গতকাল বিধানসভায় কিছু কিছু প্রবীন সদস্য বক্তব্য রেখেছেন। আজকে সংবাদপত্রে ফলাও করে বেরিয়েছে। আমরা অবাক হয়ে যাই আজকে মুখ্যমন্ত্রীর সমালোচনা করবার অধিকার তাদেরই আছে যাদের নিজেদের সততা ১০০ ভাগের মধ্যে ১০০ ভাগ আছে। আমরা অবাক হয়ে যাই যে এই পশ্চিমবাংলায় আমরা যখন সবাই জর্জরিত, যখন আমাদের নেতারা খাটছেন, লড়াই করছেন, ঠিক সেই সময় নতুন করে সমস্যা সৃষ্টির জন্য, পশ্চিমবঙ্গের মানুষ যাদের আস্তাকুঁড়ে নিক্ষেপ করেছেন সেই অতুল্য ঘোষ, প্রফুল্ল সেনের বন্দনা গান করা হয়েছে এই বিধানসভায়। আমরা অবাক হয়ে যাই যে পশ্চিমবঙ্গের যে যুব-শক্তি—এই বিধানসভার মধ্যেই সেই যুব-শক্তির প্রতিনিধি আছেন, তারা যখন দুর্নীতির বিরুদ্ধে সোচ্চার হয়েছেন, যখন মুখ্যমন্ত্রী সেই দুর্নীতির মূল উৎপাটন করবার জন্য দৃঢ় হস্তে, কঠোর হস্তে চেষ্টা করছেন, দলের লোকদের বাদ দিচ্ছেন না, এম, এল, এ,-দের বাদ দিচ্ছেন না, শাস্তি দেওয়া হয়েছে—স্যার, খবরের কাগজে বেরিয়েছে সবাই জানেন, প্রফুল্ল সেন, অতুল্য ঘোষের রাজত্বে যা হয় নি, এমন কি স্বয়ং মাননীয় বিধানচন্দ্র রায় যখন ছিলেন তখনও হয় নি, এখন যা হয়েছে—তাতেও সেই মুখ্যমন্ত্রীর সমালোচনা করা হয়েছে।

সেখানে তুলনা করা হয়েছে প্রফুল্ল সেনের সাথে, অতুল্য ঘোষের সাথে। মুখ্যমন্ত্রীর প্রতি অকুন্ঠ সমর্থন জানিয়ে আজকে একথা বলতে চাই যে এই দুর্নীতি দমনের জন্য সে বিধানসভার সদস্যই হোন, সরকারী আমলাই হোন আর ঐ বড়বাজারের ব্যবসায়ীই হোন—আজকে যে বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা হচ্ছে এবং পশ্চিমবঙ্গ সরকারকে লোক-চক্ষে হেয় করার চেষ্টা হচ্ছে আমরা জানি তার পেছনে ঐ বড়বাজারের হাত আছে। তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব, আপনি দৃঢ় হস্তে, কঠোর হস্তে ব্যবস্থা নিন, সমস্ত পশ্চিমবঙ্গবাসী আপনার পিছনে আছেন। কারন তা যদি এখনই না করেন তাহলে পরে হয়ত দেরি হয়ে যাবে, তখন আর হয়ত সময় পাওয়া যাবে না। স্যার, এই কথা বলে আমি শেষ করলাম।

**Shri Lakshmi Kanta Bose :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমি বলি যে, ১৬ পাতার ভাষণ পাঠ করতে মাননীয় রাজ্যপালের যে সময় লেগেছে সেই ভাষনের উপর বক্তব্য রাখতে গেলে অন্তত তার দ্বিগুন সময়ের দরকার। কিন্তু সময় সংক্ষেপ, আমার ভাগ্যে হয়ত ৫ মিনিটের বেশী নেই, কাজেই সংক্ষেপে বক্তব্য রাখতে হবে, আংশিকভাবে একটা দিকে বক্তব্য রাখা যাবে, সব দিকের আলোচনা করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি অনেকগুলি বিষয় তিনি বাদ দিয়ে গিয়েছেন, যেগুলি তাঁর ভাষণে থাকা উচিত ছিল। পশ্চিমবঙ্গের অর্থনীতিতে যে সব জিনিষগুলি আঘাতপ্রাপ্ত হচ্ছে যেমন ডক, পোর্ট তার কোন উল্লেখ এই ভাষণে নেই। কোলকাতা থেকে যেসব বড় বড় এয়ারলাইন্সের অফিস উঠে যাচ্ছে তার কোন উল্লেখ নেই। কোলকাতার চা এবং বাংলাদেশের পাট তার সম্পর্কে

কেন্দ্রীয় নীতি সম্পর্কে ক্লিয়ার করা নেই। সর্বোপরি আমাদের সি, পি, আই'এর বন্ধুরা যেটা ক্ষোভ করে বলেছেন---সোভিয়েট রাশিয়ার কথা এতে নেই। সোভিয়েট রাশিয়া থেকে একজন বিশিষ্ট সাহিত্যিককে বহিষ্কার করে দেওয়া হয়েছে এবং সে ঘটনা বিশ্বের কাছে নিন্দাজনক ঘটনা তার উল্লেখ এখানে নেই। সোভিয়েট রাশিয়ায় ষ্টালিনের কবর থেকে তাকে ছুড়ে ফেলে দেওয়া হয়েছে সে কথার উল্লেখ এখানে নেই। পরিশেষে প্রতিক্রিয়াশীল আমেরিকার গম ভায়া সোভিয়েট রাশিয়া ৯০ পয়সা সি, পি, আই, ফাণ্ডে দিয়ে এখানে বিলি হচ্ছে সে কথার উল্লেখ নেই, সেজন্য অত্যন্ত দুঃখিত। একথাগুলির উল্লেখ থাকলে আমি খুবই খুশি হতাম। স্যার, আমরা পি, এল ৪৮০'র গম খেতাম সেই সময় অনেক গালাগালি খেয়েছি দাদাদের কাছে। আর এখন আমেরিকার গম খু রাশিয়া---বড়ই লজ্জার কথা---৯০ পয়সা করে কমিশন পাচ্ছে রাশিয়া তো অতএব প্রগতিশীল, আমরা জানি এ নিয়ে অনেকেই চিৎকার করবেন। এজেন্সি যাদের আছে মাসে মাসে কোটা মাফিক চিৎকার না করলে এজেন্সি কমিশন বাদ যায় বলে এজেন্সির লোকেরা চিৎকার করেন। স্যার, আজকে এই হাউসে অনেক বক্তব্যের অবতারণা করা হয়েছে, আমি আংশিক বলব---

(এ ভয়েস ঃ---শুধু প্রতিক্রিয়াশীল নয়, বেইমান)

ঠিক বলেছেন, সেটা আপনাদের কাছে শিখতে হবে। কারণ আপনারা বাক স্বাধীনতার যুগে যা করেছেন সে আর বলবার কথা নয়। সেইজন্যই তো ভারতবর্ষে কখনও সি, পি, এম'এর মেজুড কখনও কংগ্রেসের মেজুড়, একা চলবার ক্ষমতা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তাঁর ভাষণে কালোবাজারী ও মজুতদারদের কথা বলেছেন কিন্তু দুর্নীতির কথা তাতে নেই।

[6-10—6-20 p.m.]

আজকে এই কথা বলতে গিয়ে আমার সময় নষ্ট হয়ে যাচ্ছে, তবু আমি বলবো। দুর্নীতির কথা বলতে গিয়ে, সরকারী কর্মচারী, বিশেষ করে উচ্চ পর্যায়ের অফিসারদের দুর্নীতি সম্পর্কে কোন কথা এখানে উল্লেখ করা নেই। কিন্তু আমরা সকলেই জানি যে বিভিন্ন সময়ে বিশিষ্ট পুলিশ অফিসারকে ধরা হয়েছে, এপ্রিকালচারের বড় একজন মাতব্বরকে সাসপেণ্ড করা হয়েছে, অনেকগুলো স্মল স্কেল ইণ্ডাষ্ট্রি, গভর্ণমেন্ট আণ্ডারটেকিং-এর দুর্গাপুর কেমিক্যাল'সের ধরা হয়েছে, সেই সমস্ত বিষয়ে উল্লেখ এখানে নেই, কি করা হ'ল না হ'ল, সেইগুলো এখানে বলা উচিত ছিল। আজকে সংবাদপত্রে দেখলাম কিছু বিধানসভার সদস্যের বিরুদ্ধে অভিযোগ আছে, ইত্যাদি প্রকাশিত হয়েছে। দিল্লীতে একটা লোকপাল বিল আসছে। সেই লোকপাল বিলের মাধ্যমে পার্লামেন্টের সদস্য কিংবা কেন্দ্রীয় মন্ত্রীসভার বিরুদ্ধে যদি কোন অভিযোগ থাকে তাহলে সুপ্রীম কোর্টের বিচারপতির মত ক্ষমতাশীল কোন লোকপালকে দিয়ে তাদের বিচার করে তার ব্যবস্থা করা উচিত। পশ্চিমবাংলার জনৈক বিধানসভার সদস্য একটা মামলার সঙ্গে জড়িত হয়েছেন, কেউ কেউ জড়িত হবার ঘটনাকে শাস্তি হয়েছে বলে ধরে নিয়ে তাঁর পদত্যাগ দাবী করেছেন। আমরা দেখেছি মামলায় জড়িত হলেই বিচার শেষ হয়ে যায় না, মামলায় জড়িত হলে আমাদের নিয়ম অনুযায়ী তাদের ডিফেন্স আসে, সে তার বক্তব্য রাখতে পারে। এখানে সেই বিষয়ে আমরা বলবো যে পশ্চিমবঙ্গেও অনুরূপ লোকপাল ব্যবস্থা করে হাইকোর্টের প্রধান বিচারপতির সঙ্গে আলোচনা করে যদি বিচারের ব্যবস্থা করা হয় তাহলে নিরপেক্ষ হবে এবং বিশিষ্ট ব্যক্তি যাঁরা এই সমস্ত ব্যাপারে জড়িত আছেন তাঁরা ইনফ্লুয়েন্স করতে পারবেন না। যার ফলে নিরপেক্ষ বিচারের জন্য সরকার লোকের কাছে ধন্যবাদ পাবেন। রাজ্যপালের ভাষণে শ্রমমন্ত্রী মহাশয়ের শ্রম দপ্তরের কথা বলা হয়েছে। এই শ্রমদপ্তরের মন্ত্রী মহাশয় জুট কলের কথা বলেছেন, জুট কলে কি কি হয়েছে। তার উন্নতি হয়েছে এবং ইনটার ইউনিয়ন রাইভ্যালরির কথাও বলা হয়েছে, আবার তার সঙ্গে আরও বলা হয়েছে যে মিনিমাম ওয়েজের ব্যাপারে সরকার ব্যবস্থা নিচ্ছেন। এই যে মিনিমাম ওয়েজেজ

স্যার, এই এ. আই. টি. ইউ. সি. সি. টু. আমাদের আই. এন. টি. ইউ. সি'ও এর থেকে বাদ যায় না, এই যে মিনিমাম ওয়েজের কথা তারা বলেছেন, এই মিনিমাম ওয়েজের কারণই হ'ল ঝগড়া। আই. এন. টি. ইউ. সি. বললেন ২৪৫ টাকা মিনিমাম ওয়েজস, সি. টু. বললেন আমরা পিছিয়ে থাকবো, আমরা ২৫৫ টাকা চাই, আর এরা আবার একটু বেশী চালাক, এরা বললেন ২৬৫ টাকা চাই। তাহলে এই ব্যাপারে তো ইন্টার ইউনিয়ন রাইভ্যালরি হবেই, যতদিন মিনিমাম ওয়েজস থাকবে, কিন্তু মুখ ফুটে কেউ বলবে না যে মিনিমাম এবং ম্যাক্সিমাম এর মাঝামাঝি একটা কিছু করে দিন। তাহলে তো আর বার্গেনিং হয় না। তাহলে তো বিড়লার ঘর থেকে টাকা পাওয়া যায় না, তাহলে তো হুঁসিয়ার মনে রাজনীতি করা হয় না। ফলে ঐ মিনিমাম ওয়েজের ডিম্যাণ্ড করবে। এই কারণে এরা একটা সিস্টেম করে ফেলেছে। আগে মালিকদের কাছ থেকে যে ঘ'টা ইউনিয়ন করতো, তারা মাসোহারা পেত। এখন মালিকরা শেয়ানা হয়ে গেছে, তাদেরও ইউনিয়ন হয়েছে, যার ফলে আই. জে. এম. এ. তৈরী হয়েছে। আজকে ইঞ্জিনিয়ারিং এ্যাসোসিয়েশন তৈরী হয়েছে। আজকে টেক্সটাইলে এ্যাসোসিয়েশন হয়েছে, বছরে একটা করে ডিক্লাশন হচ্ছে ফিক্সেশন অব মিনিমাম ওয়েজেস। আর তারা একডিং টু স্ট্রেংথ কোটা দিয়ে দিচ্ছেন, এই নিন এ. আই. টি. ইউ. সি. আর জনে জনে বিরক্ত করবেন না। ফলে এই ইন্টার ইউনিয়ন রাইভ্যালরি থাকবে যতদিন এই মিনিমাম ওয়েজের স্লোগান শ্রমিকদের মধ্যে ছড়ানো থাকবে। আমি একটা কারখানায় ইউনিয়ন করি, ব্রেথওয়েট কারখানা। ইন্দ্রজিৎবাবু অনেকবার কম্প্লেন করেছেন, ভীষণ গুণ্ডামী হচ্ছে ঐ ব্রেথওয়েট কারখানায়। ১০ পয়সার ক্যান্টিন পেত অফিসাররা, আর ওয়ার্কারদের বেলায় ২৫ পয়সা, আজকে ২০ বছর ধরে ওদের ইউনিয়ন, কি সুন্দর ব্যবস্থা, ওরা নিজেদের ওয়ার্কার দরদী বলেন। আমি সেই বলনাম ওয়ার্কারদের ১০ পয়সা দিতে হবে। আর প্রগতিশীল ইন্দ্রজিৎ-বাবু, আমাদের সিদ্ধার্থবাবু তো প্রগতিশীল নন, ইন্দ্রজিৎবাবু প্রগতিশীল আই. সি. এস. লেবার লিডার, চমৎকার, কোনদিন তো ছেনি হাতুড়ি ধরেননি, তিনি বললেন যে আমাদের বিনা পয়সায় দিতে হবে। এতদিন কোথায় ছিলেন মশায়? সুবিধাবাদী, ভারতবর্ষে একটা চামচে পার্টির জন্ম হয়েছে, সবাই দলের পেছনে এই জিনিস করে যাচ্ছে, তার সম্বন্ধে হুঁসিয়ার থাকতেই হবে।

**Shri Subrata Mukhopadhyay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করছি। রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে গোটা কয়েক বক্তব্য আপনার সামনে নিবেদন করছি। এটা ঠিক যে এই ভাষণকে সমালোচনা করা যায় এবং এটা ঠিক যে সমর্থন করে এটা আমরা দাবী করতে চাই না আপনাদের কাছে যে আমরা সরকার পক্ষ থেকে ২ বছরের মধ্যে বাংলাদেশকে সোনার বাংলা করে দিয়েছি, অথবা বাংলাদেশকে সমস্ত সমস্যার উর্ধ্বে নিয়ে যেতে পেরেছি। আমরা সরকারে আসার সাথে সাথে বলেছিলাম যে এত বেশী সমস্যা আমাদের সামনে রয়েছে যে সেই সমস্যার মোকাবিলা করে শুধু মাত্র আলাদীনের প্রদীপের মত কিছু করা সম্ভব হবে না, এর জন্য দীর্ঘ মেয়াদী পরিকল্পনা নিয়ে আমাদের এগিয়ে যেতে হবে। যারা এখনি আমাদের বিচার করতে চাইছেন, কষ্টি পাথর নিয়ে এসে বিচার করে আমাদের আসামীর কাঠগড়ায় দাঁড় করাতে চাইছেন, আমি তাদের কাছে বিনয়ের সঙ্গে নিবেদন করতে চাই---জিনিষের দাম বেড়েছে, জীবন যাত্রার মান সেই পরিমানে মানুষের বাড়েনি, এটা ঠিক কথা, কিন্তু কেউ যদি সেই সম্পর্কে আজকে আমাদের প্রশ্ন করতে চান তাহলে সেই প্রশ্নের উত্তর দেওয়ার মত মানসিকতা আমাদের থাকা দরকার এবং সেই মানসিকতা আমাদের আছে। আমরা যেটা সব চেয়ে বড় করে দাবী করি সেটা আজকে আবার করছি যে এই কাঠামোর মধ্যে দিয়ে মানুষকে যে ম্যাক্সিমাম সার্ভিস দেওয়া যায়---এই কাঠামোর মধ্যে দিয়ে আমাদের সরকার আমাদের মুখ্যমন্ত্রীর নেতৃত্বে তার শেষ বিন্দু পর্যন্ত দিয়েছেন। আমরা যেখানে পারিনি সেখানে তার জন্য আমরা ক্ষমা চাইছি। শুধু তাই নয় আমাদের নিষ্ঠা সমস্যা মোকাবিলা করবার জন্য, আমাদের যে ত্যাগ সমস্যা মোকাবিলা করবার জন্য, আমাদের যে সাহস সমস্যা মোকাবিলা

করবার জন্য সেটা আমাদের আছে এবং সেটা আমরা প্রমাণ করেছি, আজকে সেটা আপনাদের বিচার করতে হবে। আমরা বার বার বলি যে কাঠামোর যদি পরিবর্তন না হয় তাহলে কে দাবী করতে পারে---আজ মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মুখ্যমন্ত্রী আছেন, মা অন্নপূর্ণাকে যদি মুখ্যমন্ত্রী করে দেন এই কাঠামো বজায় রেখে তাহলে তিনিও এর চেয়ে বেশী সার্ভিস দিতে পারবেন না। আমরা অনেক কিছু করতে পারিনি ঠিকই, কিন্তু ষ্ট্যাটিষ্টিক্স দিয়ে কেউ কি প্রমাণ করতে পারবেন যে আমাদের এমন কোন দপ্তর আছে যে দপ্তর বাংলাদেশের যে কোন সরকারের চেয়ে বেশী কাজ করতে পারেনি? আমরা বাংলাদেশের যে কোন সরকারের চেয়ে ৪ গুণ থেকে ১২ গুনের বেশী কাজ করেছি এবং এটা আমরা স্বীকার করছি। কেউ যদি কায়দা করে প্রমাণ করেন যে কাজের ইলুসন তৈরী হয়েছে, ডেভোলপমেন্টের নামে ডেভোলপমেন্ট ফেলাসি তৈরী হয়েছে এবং সেটা অন্য দৃষ্টিভঙ্গী দিয়ে, ব্যাখ্যা দিয়ে প্রমাণ করতে পারেন। অবশ্য আমি এক জায়গায় একমত যে বার বার স্কুলের সংখ্যাই বাড়ানো হচ্ছে কিন্তু স্কুলের সংখ্যা বাড়িয়ে শিক্ষা জগতের সমস্যার সমাধান হবে না। তাই আমরা বিশ্বাস করি যে সেই পরিবর্তনের সুর আজকে এই বিধানসভা থেকে ওঠা দরকার। আমি আশা করেছিলাম রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখবার সময় বহু মাননীয় সদস্যের কাছ থেকে সেই ইঙ্গিত পাব। সেখানে পতাকার রঙের গোড়ামি থাকবে না, সেখানে তন্ত্রের গোড়ামি থাকবে না, সমস্ত রকম সংকীর্ণতার এবং ক্ষুদ্রতার উর্দ্ধে গিয়ে আমাদের করতে হবে এবং সে কথা বার বার আমি তরুণ সদস্য হিসাবে এবং সরকারের সঙ্গে যুক্ত থাকা একজন মানুষ হিসাবে বলতে চাই। আসুন আমরা বিধানসভার সদস্য হিসাবে আজকে সেই পথে এগিয়ে যাই। বিচ্ছিন্নভাবে কোন এলাকার ডেভোলপমেন্টের কাজ অথবা কোথায় সরকারী পর্য্যায়ে কি ভুল হয়ে গিয়েছে বা কোন এক ও, সি,-কে ট্রান্সফার করতে গিয়ে ঠিক মত নিয়মকানুন মানা হয়নি তাই নিয়ে হৈ হৈ করা শেষ হোক। অনেক কাজের মধ্যে সব চেয়ে বড় এবং প্রথম কাজ হোক যে আমরা এই পরিবর্তনের কাজ বিধানসভা থেকে নির্বাচিত প্রতিনিধি হিসাবে সুরু করতে পারব। যদি না পারি তাহলে ৫ বছর পরে আমরা যেমন সব সময় আসামীর মত কাঠগড়ায় দাঁড়িয়ে আপনাদের কাছে কৈফিয়ত দিচ্ছি সেইরকম আপনাদের সকলকে আসামীর কাঠগড়ায় দাঁড়াতে হবে। সেইজন্য আজকে সেই সুর ধ্বনিত হোক।

[ 6-20—6 30 p.m. ]

সেই সুর আজকে ধ্বনিত হোক। কিন্তু সেসব কথা আমরা কেন শুনছিনা। আজও বৃটিশের সেই আধা সাম্রাজ্যবাদী সিসটেম আছে। অর্থাৎ আজও সেই দাঁড়ি, কমা, ফুলষ্টপ্ শিক্ষা জগতে আছে। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর থেকে শিক্ষাকে আরও বেশী সাইন্টিফিক রিয়েলিষ্টিক করে শিক্ষার নৈতিক মান উন্নত করে তাকে কিভাবে এসব দিকে কভার করা যায় সেসব তো দুরের কথা, বরং আরও প্রবণতা হচ্ছে চুরি করা কোন পাপ নয়, মাষ্টার মহাশয়, বাবাকে অপমান করা অন্যায় নয়। এই নৈতিক মান ফিরিয়ে আনা একা সরকার পক্ষের পক্ষে সম্ভব নয়। মুখ্যমন্ত্রীর পক্ষেও সম্ভবপর নয়। এর জন্য চাই জাগ্রত জনমত, এর জন্য সচেতন মানুষ তৈরী করতে হবে এবং এই কাজ বিধানসভার মধ্য থেকে আরম্ভ করতে হবে। কিন্তু দুঃখের কথা কেন এই কাজ বিধানসভার মধ্যে থেকে হচ্ছে না। আমি আশাবাদী। আমি আশা করব সমস্ত রকম গোঁড়ামির উর্দ্ধে উঠে গিয়ে আমাদের বিধানসভায় এই নজির সৃষ্টি করতে হবে। একটা প্লাটফরম্ বাংলাদেশের মানুষের মধ্যে হবে এই বলে যে আমরা একটা ডেভোলপিং সমাজ তৈরী করতে চাই। কিন্তু এটা দুঃখের কথা যে এ জিনিষ হচ্ছে না। বহু দাবী উঠেছে যে এই ব্লকে একটা বাঁধ তৈরী হয়নি, একটা বিল হয়নি। কিন্তু একটা বাঁধের চেয়ে সামগ্রিকভাবে বন্যা নিরোধের দাবী উঠছে না। প্রতি বছর আমরা শুনছি যে জি, আর, টি, আর-এর পরিমাণ বাড়ান হোক। কিন্তু এই স্লোগান উঠেছে না যে জি, আর, টি, আর, বন্ধ করা হোক এবং তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক--এতে যদি প্রথমে ২।৪ হাজার লোক মারা যায় তাতেও স্থায়ী উপকার হবে। অর্থাৎ মৌলিক সমস্যা যা আছে তাকে আঘাত করার জন্য কোন চেষ্টা করা হচ্ছে না। বরং চেষ্টা করা হচ্ছে এই সুযোগে মুখ্যমন্ত্রীকে আঘাত করা, সরকারকে হেক্‌ল

করা। রাজনীতি যাঁরা করতে এসেছেন তাঁরা মনে রাখবেন রাজনীতির মধ্য দিয়ে আমরা বাংলাদেশের মানুষকে সেবা করতে চাই। আমরা ভারতসেবক সমাজ নই। কিন্তু এই সুযোগ পাওয়া গেছে বলে সরকারকে হেক্‌ল করলেই কি সমস্ত কর্তব্য শেষ হয়ে গেল। পি, ডি, এ, ভাঙলেই যদি বাংলাদেশের মানুষের মঙ্গল হয় আমরা তাহলে তাই করব। আমরা কংগ্রেসীরা দেশের বৃহত্তর স্বার্থে কংগ্রেসকে ভেঙ্গেছি। সেজন্য যদি দরকার হয় পি, ডি, এ কে ভাঙতে হবে। কিন্তু বিচার করতে হবে কার স্বার্থে এই স্লোগান? কাদের মদত করার জন্য এই স্লোগান? উপনিবেশিকতাবাদ, সাম্রাজ্যবাদী শক্তির তাবেদারী করার জন্য এইসব কথা বলা হচ্ছে। কারা পি, ডি, এ, করেছিল? অরুন মৈত্র বা গোপাল ব্যানার্জি পি, ডি, এ, করেনি। একটা ঐতিহাসিক প্রয়োজনে পি, ডি, এ, হয়েছিল। সমস্ত সঙ্কীর্ণতাবাদ, ক্ষুদ্রতার উর্ধ্বে গিয়ে বাংলাদেশের মানুষের আস্থা ফিরিয়ে আনার জন্য আমরা তেরাঙ্গা ও লাল পতাকা ক্রস করেছিলাম। একথা কি কেউ অস্বীকার করতে পারেন যে আজও বিচারের নামে প্রহসন চলছে। আজও এদেশে good money good barrister এবং good money good justice এখনও এদেশে বিচার কিনতে পাওয়া যায়। এর বিরুদ্ধে সামগ্রিক দাবী না এসে, আন্দোলন না করলে এই জিনিষেরপরিবর্তন হয় না। এর জন্য কংগ্রেস, সি, পি, আই-এর যুক্ত আন্দোলন করতে হবে।কিন্তু যদি আমরা সেই যুক্ত আন্দোলন থেকে সরে যাই তাহলেসাধারণ মানুষের আস্থা আমরা হারিয়ে ফেলব।

এবং সেই পাপের প্রায়শ্চিত্ত হচ্ছে যে যেধরনের নেতৃত্ব দেবে তার জন্য দায়ী থাকবে আমরা সরকার থেকে একথা বলতে পারি যে টাটা বিড়লাকে অনেক সময় আইন দিয়ে বাধ্য করেছি শ্রমিক স্বার্থ রক্ষা করার জন্য, কিন্তু আমাদের অনেক ট্রাইবুন্যালের রায় ছেঁড়া কাগজের মত ফেলে দেয় এখনও, শতকরা ৭০।৭৫টি ট্রাইবুন্যালের রায় এখনও মানে না। এখনও বহু জায়গায় ধনতান্ত্রিক সেট আপ রয়েছে, বড় লোকের হাতে এখনও বহু অর্থনৈতিক রাজনৈতিক এবং সামাজিক ক্ষমতা রয়েছে। যদি সত্যিকারের সমাজতান্ত্রিক চেতনায় দেশকে এগিয়ে যেতে হয় তাহলে সেই অর্থনৈতিক রাজনৈতিক সামাজিক ক্ষমতা তাদের কাছ থেকে কেড়ে নিয়ে এসে সাধারণ মানুষের হাতে দিতে হবে। অনেকে আমাদের সমালোচনা করেন যে আমরা পি, ডি, এ, রাখতে চাই, যদি কেউ বলি যুক্ত আন্দোলনের পক্ষপাতী, যদি কেউ সঙ্কীর্ণতার উর্ধ্বে থেকে লাল এবং তেরঙ্গা পতাকা এক করে বেঁধে বাংলাদেশের মানুষের কাছে যুক্ত আন্দোলন পৌছে দেওয়ার কথা বলি সঙ্গে সঙ্গে বলবে যে তুমি রাশিয়ার টাকা খাও, হয়ত বা তুমি সি, পি, আই,-এর দালালী করছ। আমরাতো অন্তর দিয়ে সমাজতন্ত্র বিশ্বাস করি, আমরা সমাজতান্ত্রিক দল হতে চলেছি। আমরা বিশ্বাস করি ধনতন্ত্র সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আমরা লড়াই করছি অন্তর দিয়ে এবং বিশ্বাস করি বলেই আন্তর্জাতিক ক্ষেত্রে যে কোন সমাজতান্ত্রিক দল এবং দেশের সহযোগিতা ও সাহায্য অভিনন্দন করি। আন্তর্জাতিক সাহায্য ছাড়া কোন দেশ, কোন রাজ্য বাঁচতে পারে? অনেকে বলেন আমরা সব রাশিয়ার বিরুদ্ধাচারণ করি। রাশিয়ার বিরুদ্ধাচারণ না বলে বলুন আমেরিকার দালালি করি। দুটো এক কথা হতে পারে না। শুধু কংগ্রেস নয়, আপনাদের দলের মধ্যে অনেকে আছেন ভাঙ্গবার জন্য, সচেতন থাকবেন। আমাদের বহু প্রবীণ নেতা আছেন যাঁরা ব্যক্তিগত আক্রমণ করেছেন, অনেকে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছেন চোরের নেতা হয়েছেন। খুব ছোট্ট করে একটা কথা আপনাদের কাছে বলছি। আমি হাউসের কাছে অনুরোধ করতে চাই মাননীয় মুখ্যমন্ত্রীকে চোরের নেতা না বলে সরাসরি বলা ভাল ছিল যে তিনি চোর। সেই দলের মধ্যে যদি কোন জায়গায় চারটি চোর থাকে তার জন্য চোরের সমস্ত দায় যদি দেওয়া হয় সেই দলের নেতাকে তাহলে গান্ধীজীকে চোর বলুন। গান্ধীজীর আমলে তাঁর দলের মধ্যে চোর ছিল না? নেতাজীর আমলে তাঁর দলের মধ্যে চোর ছিল না? দেশবন্ধুর আমলে ছিল না? এঁরা যদি সবাই চোর ছিলেন তাহলে কেন তাঁদের ফটো গলায় ঝুলিয়ে বার বার মন্ত্রী হতে এসেছি এ প্রশ্নের উত্তর আজকে আমাদের দিতে হবে। আমি জানি সমস্ত মানুষের সমস্যা সমাধান করতে পারিনি, অতএব আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে দেওয়া সহজ। এটা কি ধরণের রাজনীতি। শুধুমাত্র ব্যক্তিগত চুরি করলে অসাধুতা হয় না, রাজনীতির অসততায়ও এটা

প্রমাণিত হয়। আমি মনে করি এরা রাজনীতির শোষক এবং আমাদের মধ্যে বহু যুবক আছেন যারা বিড়লা, টাটার কাছ থেকে হয়ত সরাসরি শোষিত হননি, পরোক্ষভাবে শোষিত হয়েছেন। কিন্তু রাজনৈতিক শোষণে আমরা প্রত্যক্ষভাবে শোষিত হচ্ছি। এর বিরুদ্ধে আমাদের সমবেতভাবে শপথ নেওয়া দরকার। এও ঠিক অর্থনৈতিক শোষণের জন্য আমরা যেমন টাটা বিড়লাকে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়েছি তেমনি দিন এসে গেছে, স্বাধীনতার ২৬ বছর পরে আমরা কিন্তু রাজনৈতিক শোষকদের আসামীর কাঠ-গড়ায় দাঁড় করিয়ে দিতে চাই। আমরা জানি অনেককে অনেকভাবে আক্রমণ করা যায় কিন্তু তার চেয়ে বড় কথা মৌলিক পরিবর্তন, মৌলিক সুর খুঁজে বের করা। আজকে বহু জায়গায় ইলিউসানের কাজ হয়ে যাচ্ছে, ফ্যালাসি তৈরি হচ্ছে ডেভেলপ্মেন্টের। যদি সামগ্রিক সমস্যাকে সমাধান করে সত্যিকারের বাংলাদেশকে কিছুমাত্র কন্ট্রিবিউট করতে হয় তাহলে তার জন্য আমাদের চেষ্টা করা দরকার। এই দাবি তুলুন যে হেল্থ ডিপার্ট-মেন্টে শুধুমাত্র হাসপাতাল হচ্ছে অন্য কোন কাজ হচ্ছে না। আমি তো জানি শুধুমাত্র হাসপাতাল বছর বছর করবার জন্য একজন আমলা যথেষ্ট, তার জন্য কেন মন্ত্রীর দরকার হয় না। কিন্তু তার জন্য সামগ্রিকভাবে মৌলিক কাজ আমাদের করতে হবে। আমি আশাবাদী, আমি আশা করছি আগামী দিনে সমবেতভাবে সমস্ত কিছুর উর্ধ্বে থেকে আমরা সেই প্রত্যয় বাংলাদেশের মানুষের কাছে ফিরিয়ে আনবার জন্য চেষ্টা করতে পারব।

[6-30—6-40 p.m.]

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের যে ভাষণটা আজকে ৪ দিন ধরে আলোচিত হচ্ছে সেটা প্রকৃতপক্ষে মাননীয় সদস্যরা সকলেই জানেন এটা সরকারের বক্তব্য। এই বছরে সরকার কি কি ধরনের কাজ করতে পেরেছে সেই বিবরণ দেওয়া দরকার এবং ভবিষ্যতে সরকার কি কি কাজ করবেন, কোন্ মত এবং কোন্ পথের অবলম্বী হয়ে সরকার এগিয়ে যাবেন সেটা পরিষ্কারভাবে মানুষের কাছে একটা সাংবিধানিক নিয়মে রাখা দরকার তাই রাজ্যপালের ভাষণে আছে আমাদের গত ১ বছরের কাজের খানিকটা বিবরণ এবং আমরা ভবিষ্যতে কি করতে চাই তার একটা প্রতিচ্ছবি। আমরা যাঁরা মন্ত্রীসভায় আছি তাঁদের কাছে, যে দল এই মন্ত্রীসভা গঠন করেছে সেই দলের মানুষের কাছে এবং অন্যান্য সকলের কাছে এই বক্তব্য রাখা হচ্ছে এবং বলা হচ্ছে যে যে কাজ করা হয়েছে সেটা আপনাদের সামনে রাখলাম এবারে আপনাদের বক্তব্য শুনতে চাই। এক মুহূর্তের জন্যও রাজ্যপাল একথা বলেননি যে, সমস্ত সমস্যার সমাধান হয়ে গেছে। মোটেই একথা বলা হয়নি। মানুষের দুঃখ কষ্টের শেষ নেই, লক্ষ লক্ষ মানুষ নির্যাতিত, নিষ্পেষিত, নিরন্ন, এখনও বহু গ্রাম আছে, মহকুমা আছে, জেলাও বোধহয় আছে যেখানে রাস্তা ঘাট নেই, স্কুল নেই হাসপাতাল নেই, পানীয় জলের ব্যবস্থা নেই। কাজেই মানুষের অনেক কষ্ট আছে, দুঃখ আছে। তার উপর আবার একটা সর্বভারতীয় ঘটনা ঘটেছে জিনিসপত্রের দাম খুব বৃদ্ধি হয়েছে। কেউ কোনদিন বলেনি, এই সরকার কখনও বলেননি যে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়নি। দ্রব্যমূল্য অত্যন্ত বেড়েছে এবং তার ব্যবস্থা আমাদের করতে হবে। কিন্তু কোন রাজ্যই এটা করতে পারেনি। আমার কাছে পরিসংখ্যান আছে কিন্তু আমি সেটা দিয়ে আপনাদের বিব্রত করতে চাই না। ভারতবর্ষে যত রাজ্য আছে তার প্রত্যেকটি রাজ্যে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে, পশ্চিমবাংলায়ও দাম বেড়েছে। আমি এটাকে ভাল বলছি না। কিন্তু পরিসংখ্যানের মাধ্যমে দেখতে পাচ্ছি, মাননীয় সদস্যরা নিশ্চয়ই দেখতে পাচ্ছেন পশ্চিমবাংলা এখনও এমন একটা রাজ্য যেখানে মূল্য বৃদ্ধি এখনও সবচেয়ে কম হয়েছে বড় বড় প্রদেশের তুলনায়। এই ব্যাপারে একটা বক্তব্য যা মাননীয় সদস্য হরশঙ্করবাবু বলেছেন সেটা আমার ভাল লেগেছে। অনেকগুলি বক্তৃতাই আমি শুনেছি, তবে হরশঙ্করবাবুর বক্তৃতা আমার ভাল লেগেছে। তিনি বলেছেন এটা পশ্চিমবাংলার ব্যাপার নয়, এটা সর্বভারতীয় ব্যাপার এবং সেই ভিত্তিতে এটা বিচার করতে হবে। তবে আমরা কি করেছি সেটা

মানুষের কাছে উপস্থিত করতে হবে এবং তুলনা করতে হবে, তুলনা করা দরকার। আমরা কি করেছি সেটা আমরা বুঝতে পারব যদি তুলনামূলকভাবে দেখি। এক বছর বা দুই বছরের কাজ দিয়ে সরকারের কাজ বোঝা যাবে না, তার পূর্বে কি হয়েছে সেটা আমাদের দেখতে হবে। কাজেই তুলনামূলকভাবে আমাদের নিশ্চয়ই দেখতে হবে আমরা কতটা এগিয়েছি। আজকে ২৩ মাস হল এই সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হয়েছে। এই ২৩ মাসে সরকার কি করেছে সেটা বিচার করতে গেলে আমাদের নিশ্চয়ই তুলনা করতে হবে আগেকার সকল সরকারের সঙ্গে যারা ২০ বছর ধরে ক্ষমতায় বা গদিতে ছিলেন। তাঁরা কি করেছেন এবং আমরা কি করেছি সেটা আমাদের তুলনামূলকভাবে দেখতে হবে। আমরা যদি কম করে থাকি তাহলে আমরা অপদার্থ, আমরা মানুষের দ্বারা নিন্দিত হব, উপেক্ষিত হব। কাজেই মানুষের কাছে বলা দরকার কি হয়েছে এবং কি হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বপ্রথম আমার বক্তব্য হচ্ছে এবং আমি খুব বিনয়ের সঙ্গেই কতগুলি কথা সদস্যদের সামনে রাখতে চাই। এই ব্যাপারে আমার কোন রকম ক্রোধ নেই, হিংসা নেই, আমার কোন রকম অভিমান নেই বা আমি কাউকে তিরস্কার করতে চাই না—আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে কতগুলি জিনিসের দিকে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

আমরা যখন ২৩ মাস পূর্বে সরকার গঠণ করি তখন পশ্চিমবাংলা কি পেয়েছিল, কি ছিল পশ্চিমবঙ্গে? এই পশ্চিমবঙ্গের উত্তরাধিকারী হিসাবে যখন প্রশাসন কার্য্য চালাবার ক্ষমতা আমরা পেলাম তখন সেই পশ্চিমবাংলার কলকাতা শহরে বোধ করি রোজ ১০টি করে খুন হচ্ছিল, অন্য জায়গার কথা ছেড়ে দিন। অরাজক অবস্থা ছিল, সম্পূর্ণ অরাজক অবস্থা ছিল, চতুদিকে গ্রামে-গঞ্জে, মাঠে-ময়দানে আইন শৃঙ্খলা বলে কোন কিছু ছিল না। একটা অরাজক অবস্থার মধ্যে এই সরকার প্রতিষ্ঠিত হয়। চতুর্দিকে আগুন জ্বলছিল—যখন আমরা প্রথম রাজভবন থেকে রাইটার্স বিল্ডিংস-এ পৌঁছাই। দ্বিতীয়তঃ, একটা বিরাট বেকার বাহিনী ছিল, ২৫ লক্ষের উপর মানুষ ছিল বেকার যে দিন আমরা সরকার গঠন করি। হয়ত ২৮ লক্ষ, হয়ত ৩০ লক্ষ বেকার ছিল, তার কোন পরিসংখ্যান ছিল না, সঠিকভাবে কেউ বলতে পারেন নি যে কত লক্ষ বেকারের ভার আমাদের নিতে হবে। তৃতীয়তঃ; পশ্চিমবঙ্গের অর্ধেকের বেশী জমিতে জল-নিকাশের কোন ব্যবস্থাই ছিল না। অর্ধেকের বেশী এক-ফসলা জমি ছিল পশ্চিমবঙ্গে যেদিন আমরা সরকার গঠন করি। চতুর্থতঃ, এমন একটা শিক্ষা ব্যবস্থা আমরা পেলাম যেটা ভেঙ্গে পড়েছে, ধ্বসে পড়েছে এই রকম শিক্ষা ব্যবস্থা তখন আমাদের হাতে এলো। পঞ্চমতঃ, চতুর্দিকে কল-কারখানা বন্ধ, সিক এণ্ড ক্লোজড ইণ্ডাস্ট্রিতে ভর্ত্তী পশ্চিমবঙ্গ। প্রত্যেক শিল্পাঞ্চলে বন্ধ কারখানা দেখে মানুষ হতাশ হয়ে পড়েছিল, হাজার হাজার মানুষকে নতুন করে বেকারত্ব গ্রহণ করে রাস্তায় বসে থাকতে হচ্ছিল পরিবার সহ। ষষ্ঠতঃ, অর্থনৈতিক অবস্থা ছিল অসম্ভব দেউলিয়া! পশ্চিমবঙ্গের উত্তরাধিকারী হিসাবে আমরা এই পেয়েছিলাম। স্মরণ আছে সেদিনের কথা যখন কোটি কোটি টাকা ওভার ড্রাফ্ট—২ কোটি টাকা সরকারের দৈনিক খরচা, রাত্রে ঘুম হতো না, যে মাইনে দিতে পারব কিনা সরকারী কর্মচারীদের মাস কাটলে। আদায় পত্র নেই, মানুষের বুকে নেই সাহস, মানুষের মনে নেই প্রেরণা, ভাণ্ডার শূন্য, এই ছিল অবস্থা। সপ্তমতঃ, দুর্নীতিতে জাতীয় জীবন ভরপুর ছিল, ক্যান্সারের মত অবস্থা ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৫৮ সালে মার্চ মাসে এখানে থেকে বক্তৃতা করে আমি ট্রেজারী বেঞ্চ থেকে চলে গিয়ে তখন বলেছিলাম মন্ত্রীমহাশয়দের যে পশ্চিমবঙ্গ দুর্নীতিতে ভরে যাবে সব শেষ হয়ে যাবে, এই পশ্চিমবঙ্গকে বাঁচান যাবে না, তখন তো আমাকে নিক্ষেপ করে দিয়েছিলেন, তখন তো আমার কথা কেউ শোনেননি। আমি আজ বলিনি দুর্নীতির কথা, ১৯৫৮ সালে বলেছিলাম, তখন মন্ত্রী ছিলাম পদত্যাগ করে বলেছিলাম পশ্চিমবঙ্গের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি। তখন আমার কথা কেউ শোনেননি। তখন যদি শুনতেন, তখন যদি কোন একটা ব্যবস্থা গ্রহণ করা যেত তাহলে আজকে হয়ত পশ্চিমবঙ্গ এই অবস্থায় এসে পৌছত না। নিশ্চয়ই এখনো দুর্নীতি আছে—দারুন দুর্নীতি, অদ্ভুত অদ্ভুত সমস্ত খবর আমার কাছে আসে, তা বর্ণনা করা যায় না। অষ্টমতঃ; একটা হতাশা পরিপূর্ণ সম্পত্তিহীন বাস্তুহারা ভাই-বোনেরা ছিল পশ্চিমবঙ্গে। ২৫ বছর হয়ে গিয়েছে, তারা যে

সামান্য কুটির নির্মাণ করেছিল জমির উপরে, সেই জমিরও তারা মালিক ছিল না। তাদের খালি একটা লাইসেন্স দেওয়া হয়েছিল যে কোন দিন তারা বিতাড়িত হতে পারত। সেই জমিতে তাদের কোন স্বত্ব ছিল না, সেই জমি নিয়ে তারা কিছু করতে পারত না, ১ লক্ষ ২০ হাজার পরিবার, তারা হতাশায় পরিপূর্ণ ছিল, ফ্রাসট্রেটেড হয়ে গিয়েছিল। অবিচারে বিক্ষুব্ধ মুসলমান ভাইরা সমাজের এক কোনে চলে গিয়েছিল, তাদের পাশে টেনে নেবার কেউ ছিল না, তাদের নিয়ে অনেক রকম সাম্প্রদায়িক রাজনৈতিক দলের লোকেরা খেলা শুরু করে দিয়েছিল। মুসলমান ভাইদের সমস্যা, তাদের দুঃখ নিশ্চয়ই স্বীকার করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রত্যেক সদস্যই নিশ্চয়ই এটা স্বীকার করবেন যে তাদের অনেক সমস্যা আছে, সেই সমস্যা সামান্যতম আমরা সমাধান করতে পেরেছি। আপনারা ধারণা করতে পারেন যে দিন আমি একজন মুসলমান ভাইকে কলকাতার ও, সি, নিযুক্ত করেছি সেদিন তার জন্য মুসলমান ভাইরা এসে আমাকে বললেন আপনি কি করেছেন ২৭ বছরে যা হয়নি কলকাতার মত শহরে একজন মুসলমানকে আপনি নিযুক্ত করেছেন।

[ 6-40—6-50 p.m. ]

ছোট ছোট জিনিস, বড় কিছু নয়।

দশমতঃ হচ্ছে, তপশীলজাতিভুক্ত মানুষ, সিডিউল ট্রাইবস্, তাদের আজকে কি অবস্থা ২৭ বছর পরে, আমরা তৈরী করেছি তাদের অবস্থা? ভূমিহীনত তারা বেশীর ভাগ। নিরন্ন, নির্যাতিত, নিষপেষিত,। আমরা ৭৫ ভাগ করে দিয়েছি বর্গাদারদের যে শেয়ার, সেটা তারা পাচ্ছে এখন। আমি ব্যক্তিগত ভাবে গিয়েছি, নেমেছি মাঠে, জিজ্ঞাসা করেছি, তারা সেটা পাচ্ছে না এখনো জেলায় জেলায়। এটা আমরা করেছি? এই রীতি চলে আসছে—১৯৪৭ সালের পর বছরের পর বছর চলে আসছে। উপজাতীয় উন্নয়ন, সিডিউল ট্রাইবস্দের উন্নয়ন, কিন্তু আমরা তাদের পেলাম সেই অবস্থায় দরিদ্রতম অবস্থায়। ৭০%. মানুষ পশ্চিমবাংলার তারা পভার্টি লাইনের নীচে ছিল আমরা যখন সরকার গঠণ করি। ২৫ বৎসর স্বাধীনতার পর আমরা যখন প্রথম সরকার গঠণ করি তখন শতকরা ৭০ জন মানুষ পভার্টি লাইনের নীচে ছিল এবং সর্বশেষে আমি খালি প্রধান প্রধান কতগুলি দিচ্ছি, সরকারী কর্মচারীরা তারা তো বিচার পায়নি এখনো, আর বিচার করতে পারব কিনা তাও জানি না। অর্থ নেই, একটা ইনিকুইটেবল ওয়েজ স্ট্রাকচার তাদের ছিল এই বিষয়ে তো কোন সন্দেহ নেই। সেটা কি আমরা করেছি? স্বাধীনতা লাভের পর থেকে হয়ে আসছে, আমরা উত্তরাধিকারী সূত্রে সেইগুলি সমস্ত পাই। এইগুলি পাবার পর আমি নিশ্চয়ই জায়গায় জায়গায় বলেছি, এখন খালি না, ১৯৭১ সালে নির্বাচনের প্রায় প্রত্যেক সভায় বলেছি, ১৯৭২ সালে ২০০ থেকে ২৫০ সভায় গিয়েছি, এখানে অনেক মাননীয় সদস্য আছেন, সি, পি, আই-এ আছেন, আমার দলের আছেন, তাঁরা বলুন তাঁদের প্রায় প্রত্যেকের কেন্দ্রে আমি গিয়েছি। এমন কোন সদস্য নেই যার কেন্দ্রে আমি যাইনি। কিছু ছাড়া---হয়ত ৪০।৫০ জন ছাড়া নির্বাচনের সময় তাদের কাছে গিয়ে কি কথা বলেছি? আমি এই কথাগুলি কি বলিনি যে কাদের জন্য এটা হলো? আজকে শ্রদ্ধেয় প্রফুল্লদা নেই এখানে। তিনি আজকে আসেননি, আসলে তাঁর সামনেই বলতাম। কিন্তু এখানে তাঁর নাম একজন করলেন, তাই আজকে যদি আমি প্রশ্ন করি আমি অন্যায় করবো? আজকে আমি মুখ্যমন্ত্রী হতে পারি, হঠাৎ হয়ে গিয়েছি, হবার কথা ছিল না, আজ আমি মুখ্যমন্ত্রী হতে পারি---দু'বৎসর হল মুখ্যমন্ত্রী আছি, কিন্তু আমি মুখ্যমন্ত্রী হয়ে সরকার গঠন করার পর আমরা কি কাজ করেছি যার ফলে পশ্চিমবাংলায় এই সমস্যা সমস্ত স্তুপীকৃত হয়েছে? আমরা যখন সরকার গঠন করি তখন যে সমস্যা ছিল সেই সমস্যাগুলির কথা একবার ভাববেন কেন সেই সমস্যা হল? সেই প্রশ্ন করতে গিয়ে আমি কি জিজ্ঞাসা করতে পারি না যে যে ব্যক্তি পশ্চিমবাংলায় অন্যতম শক্তিশালী মন্ত্রী ছিলেন ১৯৪৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্যান্ত এবং যে ব্যক্তি তার ভিতর ৫ বছর পশ্চিমবাংলার মখ্যমন্ত্রী ছিলেন, তাঁকে প্রশ্ন করতে পারি না যে আমাদের সমালোচনা করার আগে আপনারা বলুন যে আপনারা কি করেছিলেন। আমি কাউকে চোর বলিনি। আমার বক্তব্যে আমি কাউকে

ব্যক্তিগত আক্রমণ করি না, শুনেছি কোন্ কাগজে কি লিখেছে। কাগজের উপর আমার কোন কন্ট্রোল নেই, আমি কাউকে চোর বা জুয়াচোর বলি না কিন্তু নিশ্চয়ই বলেছি যে আজকে যে সমস্যার সম্মুখীন হয়েছি এটা আমাদের জন্য হয়নি। আমাদের পূর্বে যে সকল সরকার ছিল তারা এই সমস্যা জীইয়ে রেখে দিয়ে আমাদের ঘাড়ে রেখে চলে গিয়েছেন। খালি প্রফুল্ল চন্দ্র সেনের মন্ত্রীসভা নয়, সি, পি, এম,ও ছিল দুটো দুটো। আমি সি, পি, এম, সরকার দুটোকেই বলছি। আমি অন্য দলদের খুব একটা দোষ দিতে চাই না কারণ আমি জানি তখন কি অবস্থা ছিল এখানে। আমি বিরোধী দলের নেতা ছিলাম তখন এখানে সি, পি, এম, যা বলতো তাই হতো। ২২ মাসের সি, পি, এম, সরকার ছিল তারা কি করেছিল? আমার কাছে অনেক পরিসংখ্যান আছে কিছু কিছু দিতে পারবো। কারণ যখন আক্রান্ত হয়েছি আমরা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদস্যদের সামনে রাখতেই হবে কতকগুলি তথ্য যাতে মানুষের কাছে সুবিচার পাই। এক মুহুর্তেও বলছিনা যে সমস্ত সমস্যার সমাধান করেছি, মোটেই না, সমস্ত কেন হয়ত কোন সমস্যার সমাধান করতে পারিনি কিন্তু প্রশ্নটা হচ্ছে যে আমরা যে অবস্থায় সরকার গঠন করলাম সেই অবস্থার জন্য দায়ী কে ছিল প্রধানতঃ। এই প্রশ্নের উত্তর দরকার। আজকে প্রফুল্ল সেন মহাশয় টেলিগ্রাম দিয়েছেন যে নির্বাচনে রিগিং হয়েছে। রিগিং হবে সংগঠন কংগ্রেসের? এই ত উত্তর প্রদেশের কতকগুলি খবর পেলাম সারা উত্তর প্রদেশে মাত্র ৬টি আসন তাঁরা জিতেছেন।

মানুষ জানে কী হয়েছে? তা আজ নূতন করে বোঝাতে হবে। দুঃখের বিষয় এই বিধানসভা---যেটাকে আমরা মনে করতাম প্রোগ্রেসিভ বিধানসভা---, এই প্রোগ্রেসিভ বিধানসভাকে বোঝাতে হচ্ছে যে যে সময় আমরা এই সরকার গঠন করি সেই সময় যে অবস্থা ছিল তার জন্য দায়ী কে? বিশেষ কয় জন মানুষ। তাঁদের নাম আর আমি এখন করতে চাই না। কিন্তু নিশ্চয়ই প্রশ্ন করতে পারি---তখন সরকার যাঁরা চালিয়েছিলেন, এর জন্য দায়ী তাঁরা। কেন হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, তা কি বিচার করা হয়েছে--কেন এই অবস্থা হলো? ডাঃ বিধান চন্দ্র রায়---তিনি তাঁর মৃত্যু পর্যন্ত অনেক কিছু করবার চেষ্টা করেছিলেন তখন প্ল্যানের জন্য যে টাকা আসতো---তার অনেক টাকা খরচ হতো না। তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় পাওয়া গেল ৩০৫ কোটী টাকা যা আগের পরিকল্পনার দ্বিগুন। চতুর্থ পরিকল্পনা কালে পাওয়া গেল ৩২২ কোটী টাকা অর্থাৎ তৃতীয় পরিকল্পনা থেকে মাত্র ১৭ কোটী টাকা বেশী। ডাঃ রায়ের আমলে দ্বিতীয় পরিকল্পনা-কালে পেলেন ১৫৭ কোটী টাকা অর্থাৎ প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা কালের থেকে ডবল পেলেনে। আর দ্বিতীয় পরিকল্পনা কালে যা পেয়েছিলেন তার দ্বিগুন পেলেন তৃতীয় পঞ্চ-বার্ষিকীপরিকল্পনা কালে ৩০৫ কোটী টাকা। তারপর কী হলো? ডাইরেকসান্ ছিল দ্বিগুন হবে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কেন দ্বিগুন হল না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন এই যে ডঃ বিধানচন্দ্র রায় ৩০৫ কোটী টাকার ব্যবস্থ করে গিয়েছিলেন ১৯৬২-৬৩ সাল থেকে ১৯৬৬-৬৭ সাল পর্যন্ত প্ল্যানিং এর ব্যাপারে, সেই ১৯৬২-৬৩ সালে পশ্চিমবঙ্গ সরকার প্ল্যানের সাড়ে নয় কোটী টাকা খরচ করতে পারেননি। ১৯৬৪-৬৫ সালে পশ্চিমবঙ্গ সরকার ৬ কোটী টাকা খরচ করতে পারেননি। ১৯৬৬-৬৭ সালে পশ্চিমবঙ্গ সরকার ১৪ কোটী টাকা খরচ করতে পারেননি। পশ্চিমবঙ্গ সরকার যখন চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য কেন্দ্রের কাছে টাকা চাইতে যান তখন তাঁরা বলেন---তোমরা প্ল্যানিং-এর টাকা খরচ করতে পারো না---আবার টাকা চাও কেন? যা দিয়েছি তা খরচ করতে পারছো না। অথচ আমরা দেখছি ১৯৭২-৭৩ সালে যেখানে বরাদ্দ ছিল ৭৩ কোটী ৫০ লক্ষ টাকা, সেখানে আমরা খরচ করেছি ৭৯ কোটী ৬৮ লক্ষ টাকা। এটা কি অবনতির লক্ষণ। এটা কি আমাদের অপদার্থতার লক্ষণ? ১৯৭৩-৭৪ সালে আমরা খরচ করেছি ৯০ কোটী টাকা। অর্থতো যোগাড় করতে হবে? কালেকসান করতে হবে? না হলে কীকরে পরিকল্পনা হবে? সেই ডাঃ বিধান চন্দ্র রায়---তিনি বিরাট মহাপুরুষ ছিলেন--- তাঁর সঙ্গে অনেক ঝগড়া করেছি তাঁর সঙ্গে ঝগড়া করেও সুখ ছিল তিনি মস্ত একজন ডেমোক্র্যাট ছিলেন।

তারপর স্মল সেভিংস-এ ১৯৬২ সালের ১লা জুলাই তিনি মারা যাবার আগে ছিল ৯ কোটী ৫৪ লক্ষ টাকা। ১৯৬৬-৬৭ সালে অর্থাৎ তাঁর মৃত্যুর ৫ বছর পরে এই স্মল

সেভিংস হলো ৯ কোটী ৪৩ লক্ষ টাকা। কিছু কমে গেল। আর আমরা এখানে আসার পরে ১৯৭২-৭৩ সালে এই স্মল সেভিংস দাঁড়ালো ৩৪ কোটী ৪২ লক্ষ টাকা। আপনি শুনে সুখী হবেন—এবছর এই স্মল সেভিংস দাঁড়িয়েছে ৬০ কোটী টাকারও উপর। এটাও কি আমাদের অবনতির লক্ষণ? অপদার্থতার লক্ষণ? না, এদ্বারা অর্থনৈতিক অবস্থা আমরা একেবারে ভেঙ্গে ফেলিছি?

[6-50—7 p.m.]

এই সকল কারণে আমাদের বিপদ ঘটেছে, চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে উন্নয়ণের দরকার তা হয়নি। তার ফলে বেকারত্ব বাড়লো, শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়ল, বাস্তুহারা সমস্যার সমাধান হলো না, মুসলমান, উপজাতি, সিডিউল ট্রাইবস্, তাদের উন্নতি হলো না। জমি চাষের ব্যবস্থা, ক্ষুদ্র সেচের ব্যবস্থা, অধিক জল দেবার যে কথা তা হলো না। অর্থনৈতিক কাঠামো প্রায় একেবারে ভেঙে পড়ল। তার পর এলো অরাজকতা, ৭ বছর ধরে, ১৯৬৭ সাল থেকে সি, পি, এম,-এর সেই ২২ মাসের রাজত্ব, তার পর সেই রাজত্বের কাল থেকে প্রেসিডেন্সিয়াল রুল, ফলে পশ্চিমবাংলার উন্নতি কিছুই হলো না। কিন্তু আমরা আসার পর কি কি করতে পেরেছি, যদিও আমরা বিশেষ তেমন কিছু করতে পারিনি, কিন্তু যেটা করতে পেরেছি সেটা আমাদের জানানো দরকার। আমি যদি বলি না জেনে যে কিছুই করতে পারিনি তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব এটা উদ্দেশ্য-প্রনোদিত, আমি বলব তাহলে অন্য কিছু করবার চেস্টা করা হচ্ছে, এটা প্রকৃত পশ্চিমবাংলার ছবি নয়। ভুল হলে নিশ্চয়ই বলব, কিন্তু আমরা যা করেছি বা করতে পেরেছি, জনসাধারনকে যে সাহায্য করতে পেরেছি সেটা মানুষের কাছে আমাদের কর্ত্তব্য। কৃষি ক্ষেত্রে ধরুন ১৯৪৭ সাল থেকে ১৯৭২ সাল পর্য্যন্ত পাম্প সেট প্রায় ৪৬,৯৬৫টি বিলি হয়েছে। তার ১ বৎসর পর জানুয়ারী মাস পর্য্যন্ত হিসাব ৬৭,৪০০টি, অর্থাৎ কিনা আমরা বৎসরে ২০,৪৩৫টি করেছি। ডিপ টিউবওয়েল ২৫ বৎসরে হয়েছিল ১,৭৫৬টি আর এখন হয়েছে ২,৩১৭টি অর্থাৎ ৫৬১টি বেশী। ২৫ বৎসরে যা হয়েছিল তার এক তৃতীয়াংশের বেশী করেছি। স্যালো টিউবওয়েল যেখানে ২৫ বৎসরে ছিল ৩৯,২৯১টি সেখানে আজকে দাঁড়িয়েছে ৫৯,৭৩৭টি, অথাৎ দু বৎসরে করতে পেরেছি ৩,৭৪৫টি। রিভার লিফ্ট ২৫ বৎসরে হয়েছিল ৯৪৩টি আর সেখানে আমরা ২ বৎসরে করতে পেরেছি ১,৪৮০টি, যোগ ফল হলো ২,৪২৩টি। এই বার সেচে আসুন, নিট এ্যাডিশনাল এরিয়া আণ্ডার ইরিগেশন প্রতি বৎসর ৬১ হাজার একর জমিতে নতুন করে সেচের ব্যবস্থা হয়েছে। আমরা গড়পড়তা বাড়িয়ে সেখানে করেছি ৬৮ হাজার একর প্রতি বৎসর এবং এটাকে আমরা ১ লক্ষ ৪ হাজার একর জমিকে প্রতি বৎসর গড়ে নতুন করে সেচের আওতায় আনবার চেস্টা করছি। ড্রেনেজ স্কীম যেগুলি রিক্লেম করা হয়েছে ১৯৭২ সাল পর্য্যন্ত ২৫ বছর ধরে তা হচ্ছে ১১২.২ বর্গমাইল প্রতি বৎসর, আর এখন ১১২.২ বর্গমাইলের জায়গায় উঠেছে ৬১৬ বর্গমাইল। এরিয়া প্রটেকটেড বাই এমব্যাঙ্কমেন্ট ১৯৭২ সাল পর্য্যন্ত প্রতি বৎসর ৮০.০৮ বর্গমাইল ছিল আর ১৯৭২ সালের পর ৮০ থেকে নিয়ে গিয়েছি ৫৩৪ বর্গমাইলে প্রতি বৎসর গড়পড়তায়। এইগুলি কি সব কাজের লক্ষণ নয়। রুরাল ইলেকট্রিফিকেশন ১৯৭২ সাল পর্য্যন্ত গড়পড়তা ১২২টি করে গ্রামে বৎসরে বৈদ্যুতিক শক্তি যেত। আর এখন প্রতি বৎসর ৩,২০৮টি করে গ্রামে বিদ্যুৎশক্তি যাচ্ছে। আগে কখনো এই রকম হয়নি। লোয়ার ইনকাম গ্রুপ হাউসিং-এর ব্যাপারে আগে কোন রকম স্কীম ছিল না, আমরা হায়ার পার্চেস স্কীম করে ১,৪৭৪টি বাড়ী তৈরী করেছি এবং বিক্রির কাজও শুরু হয়ে গিয়েছে। আর ১,৭২৫টি বাড়ী প্রায় শেষ হতে চলেছে।

আর তাছাড়া ৩৮ হাজার ফ্লাট ইণ্ডাস্ট্রিয়াল হাউসিং-এ আমরা তৈরী করতে সক্ষম হয়েছি গত দু বছরে। শিক্ষার ব্যাপারে প্রাইমারী স্কুল যেখানে গত ২৫ বছরে ৮৮৮ করে গড়পড়তা প্রতি বছর বেড়েছিল সেখানে আমরা সংখ্যা বাড়িয়েছি ১৯৭৩ করে প্রতি বছর। আগে সেকেণ্ডারী স্কুল ১৯৪.৬ প্রতি বছর বেড়েছে সেটা আমরা ২২০.৪ প্রতি বছর বাড়াতে পেরেছি। হাসপাতালের ব্যাপারে আমি আনন্দের সংগে বলছি পশ্চিমবঙ্গ শীর্ষস্থান অধিকার

**করেছে।** কিন্তু এখনও বলি যথেষ্ট নয়। পার পেসেন্ট বেড তার স্থান পশ্চিমবঙ্গে ভারতবর্ষের সর্বাগ্রে। এই সরকারকে যারা সমর্থন করছেন এবং যারা অংশীদার তারা নিশ্চয়ই এর জন্য খানিকটা প্রশংসা দাবী করতে পারেন। নুতন হেলথ সেন্টার এবং নুতন হাসপাতাল আমরা যা করেছি রাজ্যপালের ভাষণে আছে, ইট হ্যাজ অলসো বিন

It has also been decided to set up a 250-bedded modern General Hospital at Kharagpur. My Government has taken over the charge of Charteris Hospital and Leprosy Hospital, Kalimpong and established a Subdivisional Hospital there. New subdivisional hospital have been opened at Kalna and Ranaghat, a General Hospital at Nabadwip and a Maternity Hospital at B. K. Pal Avenue, Calcutta.

এছাড়া, আমরা ১৫টা হেলথ সেন্টার খুলেছি---তার মধ্যে ৬টা প্রাইমারি এবং ৯টা সাবসিডিয়ারি। আমি একটা কথা জানতে চাইছি পশ্চিমবঙ্গে কোন সরকার এতগুলো হাসপাতাল এবং হেলথ সেন্টার এক বছরে করেছে? এটা বলে দিন, পরিসংখ্যান তো আছে, সোজা ব্যাপার দেখান। তাছাড়া, এই বছরে ৫৯টা নুতন হেলথ সেন্টার খুলব, তার কাজ চলছে এবং তার ভিতরে ১৫টা প্রাইমারি এবং বাদবাকি সাবসিডিয়ারি। আর ৯৬টা হেলথ সেন্টারে ইলেকট্রিসিটি স্যাংসান হয়ে গিয়েছে, ওখানে বৈদ্যুতিক শক্তি যাবে। বনবিভাগের ব্যাপারে ১৯৭২ সাল পর্য্যন্ত ২৫ বছরে যেখানে ২ হাজার ৯৩১ হেকটো একর জমি গড়পড়তা এ্যাফরেস্টেশান হয়েছে সেখানে আমরা দু বছরে এ্যাফরেস্টেশান করেছি ১০ হাজার ৮৬৩ হেকটো একর জমি। প্রায় পাঁচ গুন বেড়েছে। ভূমি সংস্কারের যে সমস্ত আইন আছে তাতে জানেন সর্বপ্রথম এই সরকার রায়তি বেসিসে জমি বিলি করছেন। রায়তি বেসিসে জমি বিলি আগের কোন সরকার করেননি। এগুলো ঘটনা। কোন সন্দেহ নেই মানুষের দুর্দশা আছে। কিন্তু এগুলো হয়েছে। আমরা যদি এই কাজগুলো না করতে পারতাম জনসাধারণের সাহায্যে তাহলে আমরা কেউ গ্রামে গ্রামে ঘুরতে পারতাম না। গ্রামে গ্রামে ঘুরতে পারছি, কাজ দেখছি। সকলেই চোর নয়। কেউ যদি না কাজ করতো তাহলে আমরা কেউ বেরুতে পারতাম না। মানুষ আমাদের বিতাড়িত করতো। আমরা মানুষের সঙ্গে দেখা করি, পালিয়ে বেড়াই না। আমরা রাইটার্স বিল্ডিংসের শীতাতপনিয়ন্ত্রিত কক্ষে থাকি না। আমরা সপ্তাহে ২।৩ দিন করে গ্রামে গ্রামে জেলায় জেলায় ঘুরে বেড়াই। মানুষের সঙ্গে দেখা করে তাদের সমস্যা শুনি, তাদের দাবী শুনি, যতদূর পারি করবার চেষ্টা করি। কিন্তু এটা পারি এই কারণে যে আমরা দু বছরে আন্তরিকভাবে চেষ্টা চালিয়ে গিয়েছি তার জন্য যে কিভাবে আমরা দেশকে উন্নতির পথে এগিয়ে নিয়ে যেতে পারবো। এর পর ফাইন্যান্স কমিশনের কথা। সিক্সথ ফাইন্যান্স কমিশন ৮২২ কোটি ৯৩ লক্ষ টাকা দিয়েছেন যেখানে পূর্বে দেওয়া হয়েছিল ৩৬৯ কোটি ২৬ লক্ষ টাকা। এটা কি অপদার্থতার লক্ষণ? আমরা সেখানে সকলে বক্তব্য রেখেছি। বক্তব্য আপনারা শুনেছেন সেখানে যারা গিয়েছিলেন। প্রত্যেকটা পশ্চিমবঙ্গের সমস্যা আমরা ফাইন্যান্স কমিশনের কাছে রেখেছিলাম যার জন্য ডবলেরও বেশি ফাইন্যান্স কমিশনের কাছ থেকে অর্থ পেয়েছি। আপনারা দেখেছেন তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনাতে ৩০৫ কোটি টাকা ছিল সেটা ৩২২ কোটি টাকা হল। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার পাঁচ বছরে মাত্র ১৭ কোটি টাকা বেশি হয়েছিল। আমরা আসার পর মাত্র দু বছর বাকি ছিল। আমরা গিয়ে যেখানে ১৭ কোটি টাকা বেড়েছিল পাঁচ বছরের জন্য আমরা সেটাকে ৩৪৭ কোটি টাকা করে ২৫ কোটি টাকা বাড়াতে পেরেছিলাম।

[ 7-5—7-10 p.m. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা আমি জোর করে বলতে পারি যে পঞ্চম যোজনার জন্য আমরা যা পাবো সেটা চতুর্থ পরিকল্পনায় যা ছিল তার চেয়ে তিন গুণ বেশী পাবো এ বিষয়ে কোন সন্দেহ নাই। আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি এবং চালিয়ে যাবো। একথা আমরা শুনেছি যে তিন গুন বেশী পাবো। তার পর সেলস ট্যাক্স আদায়ের অবস্থা—১৯৬৬-৬৭ সালে ৩ কোটি ১ লক্ষ টাকা আদায় হয়েছে--আর আমরা বড় বড় ব্যবসায়ীদের বিরুদ্ধে বিশেষ নিশেন আইন করে রুল তৈরী করে নুতন নুতন করে ট্রাইবুন্যাল করে

আমরা বাড়িয়ে সেই সেলস ট্যাক্স আদায় করেছি ৯৭ কোটি টাকা। তাহলে এগুলি কি এই পরিচয় দেয় যে কোন কাজ হচ্ছে না---গভর্ণরের বক্তৃতা বর্জন করা উচিত? স্মল সেভিংসে আমরা ৬০ কোটি টাকা করতে পেরেছি। পশ্চিমবাংলা এই প্রথম সব স্টেটের চেয়ে প্রথম স্থান অধিকার করেছে। এখানে বলা হয়েছে যে পুলিশের পরামর্শে আমি না কি এম, এল, এ,-দের চিঠি দিয়েছি---অভিযোগ করেছি। যে যে এম, এল, এ,-দের আমি চিঠি দিয়েছি পুলিশ রিপোর্টে আমরা যে অভিযোগ পাই সেটা আমি পাঠিয়ে দিয়েছি তাদের, তাদের বক্তব্য শুনবার জন্য। এখানে যে যে এম, এল, এ,-রা আমার পত্র পেয়েছেন তাঁরা নিশ্চয় দেখেছেন যে কিভাবে আমি সেই বক্তব্য রেখেছি। পুলিশের সাহায্যে আমার রাজত্ব করার দরকার নেই, পুলিশের সাহায্যে আমি নেতৃত্ব করতে চাই না। বরং পুরানো রাজনীতিকরা যারা ছিলেন তারা করতে পারেন---আমি কখনও করবো না। তবে এটা বলতে পারি যে পশ্চিমবঙ্গের নানা জায়গায় ভাল করে দেখতে হবে যে আমাদের রাজনৈতিক দলের ভিতর কোন বিভেদকারী মানুষ ঢুকেছে কিনা---কোন রিএ্যাকসনারী আছে কিনা। সেটা দেখা দরকার এবং নিশ্চয় আমাদের দলের তরফ থেকে সে ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং সি, পি, আই, বন্ধুদের বলো তাঁরাও দেখুন কোন রিএ্যাকসনারী তাঁদের মধ্যে আছেন কিনা যারা এই পি, ডি, এ ভাঙ্গতে চায়। তাহলে তাদের বিরুদ্ধে নিশ্চয়ই আপনারা ব্যবস্থা গ্রহণ করবেন। কারণ পি, ডি এ আমাদের রাখতেই হবে। পি, ডি, এ থাকা দরকার। কারণ এই পি, ডি, এ, বিশ্বনাথ মুখার্জি ও সিদ্ধার্থশঙ্কর রায় বাড়ীতে বসে সৃষ্ট করে হয় নি। পি, ডি, এর একটা রাজনৈতিক প্রয়োজন ছিল এবং সেই রাজনৈতিক প্রয়োজনেই পি, ডি, এ, গঠিত হয়েছে। আজকে উত্তর প্রদেশে কি অবস্থা দেখুন। একথা আমি জোর করে বলতে পারি যে কংগ্রেসকে কোন দিন ভেঙ্গে চুরমার করা যাবে না। আপনারা সকলেই জানেন এই কংগ্রেসকে ভাঙ্গবার কত রকম প্রচেষ্টাই না সারা ভারতবর্ষে চলেছে---কিন্তু তা সম্ভব হয় নি। আজকে যদি কোন বিপ্লব আমাদের দেশে আসে তাহলে সেই বিপ্লবে নেতৃত্ব দেবেন ইন্দিরা গান্ধী এবং আমরা সকলে সৈনিক হিসাবে তাঁর পাশে থাকবো। উত্তর প্রদেশে দেখে আসুন কি অবস্থা। উত্তর প্রদেশের লোক উড়িষ্যার লোক এখানে এসে কত কথা বলেছে কত রকম প্রপোগাণ্ডা করেছে আমি তার কোন উত্তর দেওয়ার প্রয়োজন মনে করিনি---তাদের উপর কোন কথাই বলি নি। কারণ ভারতবর্ষের মানুষ সকলেই জানে এবং ভারতবর্ষের মানুষ প্রতিক্রিয়াশীল শক্তিকে কখন সাহায্য করবে না, কখন সমর্থন করবে না। প্রতিক্রিয়াশীলদের মানুষ সমর্থন করে ভারতবর্ষকে আবার অন্ধকারময় করবে না, এ বিষয়ে আমরা নিশ্চিত থাকতে পারি। তার প্রমাণ আজকে আমরা এখন পর্যন্ত যা দেখেছি, আগে বিশেষ কিছু বলতে চাই না, তার প্রমাণ আমরা পাচ্ছি উত্তর প্রদেশে, তার প্রমাণ আমরা পাচ্ছি উড়িষ্যায়। অবশ্য একটা দিকে আমাদের নজর রাখতে হবে অনেক শত্রু, খুব শক্তিশালী শত্রু আছে। কারণ, সমাজ ব্যবস্থা যদি নতুন করে গড়তে চান যারা ভেস্টেড ইন্টারেস্ট আছে তারা নিশ্চয় সেই প্রচেষ্টাকে বানচাল করে দিতে চেষ্টা করবে। তার জন্য আমাদের অত্যন্ত সচেতন হয়ে চলতে হবে, আমাদের প্র্যাকটিক্যাল হতে হবে। আমরা যদি বলি একদিনে সমস্ত সমাজতন্ত্র এসে যাবে, এ হতে পারে না। ভারতবর্ষ গনতান্ত্রিক দেশ, ভারতবর্ষ গনতান্ত্রিক পথেই যাবে। আমাদের উৎপাদন বাড়াতে হবে, শক্ত কথা বলতে হবে শ্রমিক ভাইদের কাছে গিয়ে যে হ্যাঁ মেনে নিচ্ছি তোমাদের যে যথার্থ দাবী, সেই দাবী মেনে নেব, হিউম্যান কণ্ডিসান অব ওয়ার্ক তোমাদের যাতে হয় তার ব্যবস্থা করবো, কিন্তু কাজ করতে হবে, উৎপাদন বাড়াতে হবে। উৎপাদন না বাড়ালে ভবিষ্যৎ অন্ধকার, যারা উৎপাদন ব্যাহত করবার চেষ্টা করবেন তারা দেশের শত্রু তারা যদি বামপন্থী প্রগ্রেসিভ-এর মুখোশ পরে এগিয়ে গিয়ে উৎপাদন বন্ধ করার চেষ্টা করেন, তারা প্রগ্রেসিভ নন, তারা রিএ্যাক্সনারি, তারা রেট্রোগ্রেড, তারা দেশকে সর্বনাশের পথে ঠেলে দিচ্ছেন। তাদের জন্য একদিকে যেমন সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে হবে, ঠিক সেই রকম প্র্যাকটিক্যাল ভাবে এগোতে হবে, প্রাকটিক্যাল ভাবে চলতে হবে। আজকে আমাদের সকলকে দরকার, সি, পি, আই, কংগ্রেস যারা পি, ডি, এ, তে আছি তাদের দরকার, অন্যান্য দল আর, এস, পি, কে দরকার, আমার মনে হয় এদের সঙ্গে বসা দরকার যে কয়লাখনির কি হয়েছে---কয়লা খনি থেকে কয়লা কেন আসছে না, কি অবস্থা সেখানে---আমি জানি, আপনারাও সকলে জানেন যে সেখানে কি হচ্ছে। সেদিন

কয়েকজন নেতার সঙ্গে আলোচনা হচ্ছিল---বসা দরকার। কয়লার আজকে যা হচ্ছে এটা যদি সফল না হয়, যদি ঠিক মত না চলে ন্যাশনালাইজ্‌ড সেক্টর সমাজতন্ত্র বিপদের মুখে পড়বে, এটা জেনে রাখুন। তার জন্য আমাদের সকলের বসা দরকার যে কেন হচ্ছে না, কাদের জন্য হচ্ছে না---এটা সর্বদা স্মরণ রাখবেন যে খালি ট্রেড ইউনিয়নের নাম নিয়ে যারা এগিয়ে বেড়াচ্ছে তারা যে সমাজতন্ত্রের লোক, তা নয়, অনেক আছে যারা এটাকে একটা মওকা পেয়ে গেছে, এই মওকায় তারা সমস্ত জিনিস ধূলিস্যাৎ করে দিতে চায়---এই রকম শক্তির বিরুদ্ধে আমাদের সচেতন হতে হবে, সচেতন হতে হবে তাদের বিরুদ্ধে যারা ট্রেন চলাচল বন্ধ করে দিতে চাইছে, সচেতন হতে হবে তাদের বিরুদ্ধে যারা বিদ্যুৎ বন্ধ করে দিতে চাইছে। এই প্রসঙ্গে আমি একটি কথা বলি একটা বিরাট সমস্যা--- দুঃখের বিষয় পি, ডি, এ,-র কেউ কেউ, কোন কোন ব্যক্তি কিছু কিছু বক্তব্য রেখেছেন, আমি সে সম্বন্ধে এক মত নই। ডাক্তার এবং ইঞ্জিনিয়ারদের ধর্মঘট---এক মুহূর্তের জন্য বলছি না যে ইঞ্জিনিয়ার, ডাক্তার তাদের যা দেওয়া উচিত তা আমরা দিতে পারছি। আমাদের অর্থ কম আছে। কিন্তু একটা মৌলিক প্রশ্নের উত্তর আমাদের দিতে হবে। যারা বেশী পাচ্ছে তাদের আরো অধিক অর্থ দেব, না যাদের কিছু নেই তাদের নতুন করে চাকরী দিয়ে মুখে কিছুটা অন্ন তুলে দেব---এই মৌলিক প্রশ্নের উত্তর দিতে হবে। আজকে যারা ডাক্তার ভাই আছেন, ইঞ্জিনিয়ার আছেন তারা প্রফেসনাল লোক, আমিও প্রফেসনাল ম্যান,

I can understand their point of view. I can understand their language because I am a professional man. But the point is that.

আমাদের কি এই চিন্তা করতে হবে না যে যারা খানিকটা পাচ্ছেন তাদের আরো অধিক দেব? তাদের যে দাবী সেই দাবী দিতে গেলে ১০ কোটি টাকা দিতে হবে, কি ৫ কোটি টাকা দিতে হবে, কথায় বলছি--সেই টাকা আরো তাদের দেব, না আরো নতুন চাকরী দেব, নতুন করে বেকার ভাই বোনদের চাকরী দিয়ে নতুন করে তাদের জীবন সুরু করতে সাহায্য করবো---সেটা আমাদের ভাবতে হবে, এটাই আজকে আমাদের কাছে বড় প্রশ্ন, এই প্রশ্নই আমাদের কাছে মৌলিক প্রশ্ন। এই প্রশ্নের সদুত্তর যদি না দিতে পারি---নিজের দলকে বড় করবার জন্য যে কোন ধর্মঘটকে সমর্থন করে আমরা নিজেদের সর্বনাশ করবো, দেশের সর্বনাশ করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বদা মনে রাখতে হবে আমার থেকে আমার পার্টি বড়, কিন্তু পার্টির থেকে আমার দেশ আরো বড় এবং দেশের স্বার্থে যেটা দরকার সেটা সোজাসুজি বলতে হবে। আমি যদি কোন দিন দেখি যে আমি মুখ্যমন্ত্রী হিসাবে পারছি না, আমি যদি দেখি যে কোন দিন মুখ্যমন্ত্রী হিসাবে পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান করতে পারছি না, পশ্চিমবঙ্গ বিপদের মুখে চলছে, আমার থেকে আমার দেশ বড় ভেবে আমি নিশ্চয় মুখ্যমন্ত্রী থেকে সরে যাব সে বিষয়ে সন্দেহ নেই---এক মুহূর্তের জন্যও আমার সন্দেহ নেই।

[ 7-10—7-20 p.m. ]

আমাদের মন একেবারে পরিষ্কার, এ বিষয়ে কোন সন্দেহ নেই! দেশের কথা ভেবে, পশ্চিমবঙ্গের কথা ভেবে আমাদের এগুতে হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে যেটা আছে— ইন্টার-ইউনিয়ান এ্যাণ্ড ইন্ট্রা-ইউনিয়ান রাইভ্যালরি সেটা একটা অত্যন্ত গভীর আলোচনার বিষয়। আমার শ্রমমন্ত্রী বন্ধুকে বলেছি চিন্তা করতে যে কি ভাবে এই ইন্টার-ইউনিয়ান এ্যাণ্ড ইন্ট্রা-ইউনিয়ান রাইভ্যালরি বন্ধ করা যায়। কারন উৎপাদন ব্যাহত করা চলতে পারে না, তা যদি হয় তাহলে তা দেশকে সর্বনাশের পথে নিয়ে যাবে। আমরা ভারতীয়, ভারতের উন্নতি আমরা চাই। ভারতবর্ষের নীতিতেই আমি বিশ্বাস করি, অন্য কোন দেশের নীতিতে আমি বিশ্বাস করি না। আমি কোন দেশের নাম না করেই বলতে চাই আমি এক্স, ওয়াই, জেড, কোন দেশের নীতিতে বিশ্বাস করি না। আমি বিশ্বাস করি ভারতবর্ষের নীতিতে কারণ আমি ভারতবাসী। আমি ভারতবর্ষের উন্নতি চাই এবং তার জন্য যা যা করা দরকার ন্যাশানালাইজেসনের ভিত্তিতে সেই উন্নতি সাধন করতে হবে এবং তা করার জন্য যা স্বার্থত্যাগ করা দরকার আমি বিশ্বাস করি সেই স্বার্থত্যাগ পি, ডি, এ,

বাড়িয়ে ৫% করা হয় এবং ১৯৭৩-এর সেপ্টেম্বর মাসে এই অনুপাত দাঁড়ায় ৭%-এ। ১৯৭৩ সালের ৮ই সেপ্টেম্বর থেকে মুদ্রাতারল্যের ( liquidity ) নীট অনুপাত বাড়িয়ে ৪০% করা হয়। সুনির্দিষ্টভাবে অব্যাহতি-প্রাপ্ত কয়েকটি শ্রেণী ছাড়া সর্বপ্রকার ব্যাঙ্ক দাদনের জন্য সর্বনিম্ন ১১% হার স্থির করা হয়।

বিপণনের জন্য প্রাপ্ত উদ্বৃত্তের উপর কার্যকর সরকারী নিয়ন্ত্রণ প্রতিষ্ঠা করার উদ্দেশ্যে এবং ফাটকাবাজী বন্ধ করার জন্য সরকার গমের পাইকারি ব্যবসায় নিজের হাতে নেন। গমের পাইকারি ব্যবসায় অধিগ্রহণ সম্বন্ধে মজুতদার, কালোবাজারী ও সমাজবিরোধী ব্যক্তিদের কাছ থেকে যে প্রকাশ্য বিরোধিতা আসে তার ফলে বিপণীত উদ্বৃত্ত এবং তার সংগ্রহ কিছু পরিমাণে হ্রাস পায়। মজুতদার ও ফাটকাবাজদের কার্যকলাপের ফলে যে পরিমাণ মূল্যবৃদ্ধি হয়েছে প্রকৃত ঘাটতির ফলে যেটুকু হওয়া উচিত ছিল তার চেয়ে অনেক বেশি এবং এইভাবে কৃত্রিম ঘাটতি সৃষ্টি করা হয়েছে।

মানুষের ক্ষুধাকে যাতে মজুতদার, চোরাকারবারী ও সমাজবিরোধী ব্যক্তিরা মুনাফার উদ্দেশ্যে ব্যবহার করতে না পারে সেইজন্য গোটা দেশে বিধিবদ্ধ ও সংশোধিত রেশন ব্যবস্থা জোরদার করা হয়েছে। দেশে ন্যায্যমূল্যের রেশন দোকানের সংখ্যা ১৯৭১ সালের ডিসেম্বর মাসের ১.২১ লক্ষ থেকে বেড়ে ১৯৭৩ সালের মে মাসে ১.৮৬ লক্ষ হয়। ১৯৭১ সালের ডিসেম্বর মাসের শেষে ভারতে বিধিবদ্ধ ও সংশোধিত রেশনের আওতায় পড়েন এমন মানুষের সংখ্যা ছিল যথাক্রমে ১ কোটি ৫২ লক্ষ এবং ২৮ কোটি ৪৩ লক্ষ, আর ১৯৭২ সালের ডিসেম্বর মাসের শেষে এই সংখ্যা দু'টি বেড়ে হয়েছিল ১ কোটি ৬০ লক্ষ এবং ৩৯ কোটি ৫৭ লক্ষ।

গত বছর ১.৩১ লক্ষ টন খাদ্যশস্য সংগৃহীত হয়েছিল। এ বছর খাদ্য সংগ্রহের লক্ষ্যমাত্র ৫ লক্ষ টনে স্থিরীকৃত হয়েছে।

বিধিবদ্ধ ও সংশোধিত রেশন ব্যবস্থা চালু রাখার জন্য রাজ্য সরকার দৃঢ়প্রতিজ্ঞ সংগ্রহ অভিযান চালাবার ব্যবস্থা নিয়েছেন। আন্তর্জেলা চালানার নিষেধাজ্ঞাও বলবৎ হয়েছে। খাদ্যশস্য সংগ্রহে সহায়তার জন্য মজুত উদ্ধারের কাজেও হাত দেওয়া হয়েছে। কিন্তু আমাদের সংগ্রহের লক্ষ্যমাত্রায় পৌছতে গেলে সকলে মিলে আরও অনেক বেশি চেষ্টা করতে হবে।

তা ছাড়াও পশ্চিমবঙ্গের মত ঘাটতি রাজ্যের কথা মনে রেখে কেন্দ্রীয় ভাণ্ডার থেকে খাদ্য সরবরাহের উন্নতি হওয়া দরকার। যাতে ঘাটতি রাজ্যগুলি বিপদে না পড়েন তার জন্য সমগ্র দেশের প্রাপ্তব্য খাদ্যের সমভিত্তিক বণ্টন হওয়া অত্যন্ত প্রয়োজনীয়।

পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৭৩-৭৪-এ খরিফ খাদ্যশস্য ও বাণিজ্যিক শস্যের উৎপাদন সম্ভাবনা আশাপদ। ১৯৭২-৭৩-এ প্রায় ৯.৫২ কোটি মেট্রিক টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল। সেস্থলে ১৯৭৩-৭৪-এ উৎপাদনের পরিমাণ ১১.৫০ কোটি মেট্রিক টন হওয়ার সম্ভাবনা। মূল্যের উপর চাপ হ্রাস করতে এতে কিছুটা সহায়তা হবে। তথাপি সাম্প্রতিক তৈল সঙ্কটের ফলে ভারতের অর্থনীতি ও মূল্যের উপর গুরুতর প্রতিক্রিয়া দেখা দিতে বাধ্য। পশ্চিমবঙ্গে বিপুল পরিমাণ কয়লা মজুত আছে। ক্রমবর্ধমান তৈল সঙ্কটের পরিপ্রেক্ষিতে দ্রুত কয়লাভিত্তিক কলকারখানা প্রবর্তন এখন অনিবার্য প্রয়োজন হয়ে পড়েছে। এ না হ'লে উৎপাদন ব্যাহত হবে এবং মূল্য আরো বৃদ্ধি পাবে।

খাদ্যদ্রব্য, কৃষি ও শিল্পের কাঁচামাল এবং জ্বালানী তেলের দাম পৃথিবীর সর্বত্র প্রচণ্ড হারে বৃদ্ধি পেয়েছে। এই বিষয়ে ব্রিটেন, আমেরিকা যুক্তরাষ্ট্র ও জাপানের কয়েকটি তথ্য নিচে দেওয়া হ'লঃ

| | সকল ভোগপণ্যমূল্য (১৯৭৩-এর সেপ্টেম্বর থেকে নভেম্বর পর্যন্ত) | | খাদ্যদ্রব্যমূল্য (১৯৭৩-এর সেপ্টেম্বর থেকে নভেম্বর পর্যন্ত) | |
|---|---|---|---|---|
| | সূচক (১৯৭০---১০০) | এক বৎসরে পরিবর্তনের শতকরা হার | সূচক (১৯৭০---১০০) | এক বৎসর পরিবর্তনের শতকরা হার |
| ব্রিটেন | ১৩৩ | +১০½ | ১৪৮ | + ১৯ |
| আমেরিকা যুক্তরাষ্ট্র | ১১৮ | + ৮½ | ১৩১ | +২০ |
| জাপান | ১৩১ | +১৬ | ১২৮ | +১৫½ |

ভারতে এই বিরাট মূল্য বৃদ্ধি পৃথিবীব্যাপী মূল্য বৃদ্ধিরই অঙ্গ। কিন্তু পর পর দু বছর ভালো ফসল না হওয়া, মন্থর হারে শিল্পোৎপাদন এবং মজুতদার, মুনাফাখোর ও কালো-বাজারীদের কার্যকলাপও এই মূল্য বৃদ্ধিকে দ্রুততর করেছে। বিদ্যুতের অভাব, ইস্পাত ও ইস্পাত ব্যতিরিক্ত ধাতুসমূহ, কয়লা, সিমেন্ট ও রাসায়নিক সার প্রভৃতির ন্যায় মূল শিল্পগুলির ক্ষেত্রে অনটন, কতিপয় মৌল ও মূলধনী দ্রব্য উৎপাদনকারী শিল্পে উৎপাদন ক্ষমতার আংশিক অব্যবহার প্রভৃতিও উৎপাদন হ্রাস ও মূল্য বৃদ্ধির কারণ হয়েছে।

দেশব্যাপী মূল্যবৃদ্ধির প্রতিক্রিয়া পশ্চিমবঙ্গেও দেখা দিয়েছে। তা ছাড়া অত্যাবশ্যক ভোগ্য-দ্রব্যের প্রায় প্রতিটিতেই পশ্চিমবঙ্গে এখনও প্রভূত ঘাটতি রয়েছে। তণ্ডুলজাতীয় খাদ্যশস্যের উৎপাদন যেটুকু বৃদ্ধি পেয়েছে তার সঙ্গে জনসংখ্যা বৃদ্ধির, বিশেষ ক'রে অন্যান্য রাজ্য থেকে এ রাজ্যে আসা জনগণের সংখ্যাবৃদ্ধির, কোনো সঙ্গতি রাখা সম্ভব হয় নি। এর উপর কেন্দ্রীয় ভাণ্ডার থেকে পশ্চিমবঙ্গে খাদ্য সরবরাহ অপ্রতুল হয়েছে এবং গম ও অন্যান্য শস্যের এ রাজ্যে আমদানির বিধিনিষেধ আরোপ হওয়ার ফলে অবস্থা আরও সঙ্কটজনক হয়ে উঠেছে।

১৯৭২-এর আগস্ট থেকে ১৯৭৩-এর আগস্ট পর্যন্ত সর্বভারতীয় শ্রমিকশ্রেণীর ভোগ্যপণ্য মূল্যের সূচক সংখ্যা (১৯৬০---১০০ ভিত্তিতে) ১৯'৩ শতাংশ বৃদ্ধি পেয়েছে। সেইখানে ঐ একই সময়ে কলিকাতার সূচক সংখ্যা ১১'১ শতাংশ বৃদ্ধি পায়। দেশের অন্যান্য অংশ অপেক্ষা পশ্চিমবঙ্গে ভোগ্যপণ্য সূচক সংখ্যার বৃদ্ধি যে কম হয়েছে তার কারণ জনগণের ধ্যে বিতরণের সুদূর-প্রসারিত ব্যবস্থা এবং এ রাজ্যের সর্বত্র ছড়ানো রেশন ও ন্যায্য মূল্যের দোকানগুলি। বিধিবদ্ধ রেশন এলাকায় রেশন দোকানের সংখ্যা ২,৭০০ এবং সংশোধিত রেশন দোকানের সংখ্যা ১৩,৫০০। সরকারী বন্টন প্রণালীর সহায়তাকল্পে ভারতের অন্য কোন রাজ্যে রেশন দোকানের এত ব্যাপক ব্যবস্থা নেই। তবুও সরকারী বতরণ ব্যবস্থারও আরও সম্প্রসারণ হওয়া উচিত। সেই উদ্দেশ্যে একটি অত্যাবশ্যক পণ্যসরবরাহ করপোরেশন (Essential Supples Corporation) গঠিত হচ্ছে।

মজুতদারী, কালোবাজারী ও মুনাফাখোরী দমনের জন্য পশ্চিমবঙ্গ পুলিশ বেশ কিছু ব্যবস্থা নিয়েছেন। প্রচুর পরিমাণ মজুত দ্রব্য, বিশেষ ক'রে খাদ্য তাঁরা উদ্ধার করতে সক্ষম হয়েছেন। ১৯৭৩ সালে কলিকাতায় খাদ্য ও অন্যান্য অত্যাবশ্যক সামগ্রী সম্বন্ধীয় অপরাধে ১,৫৮০-এরও বেশি ব্যক্তিকে পুলিস গ্রেপ্তার করে এবং পশ্চিমবঙ্গে (কলিকাতা ব্যতীত) ৯,৮০০-এর বেশি সংখ্যক ব্যক্তিকে এই ধরনের অপরাধের জন্য গ্রেপ্তার করা হয়। এইসব মজুতদার, মুনাফাখোর ও কালোবাজারীর বিরুদ্ধে সরকারকে কঠিন ও দৃঢ় ব্যবস্থা নিতেই হবে। আর সমস্ত স্তরে জনগণের ঘৃণা ও অবরোধ এইসব সমাজবিরোধীর বিরুদ্ধে সংগঠিত করতে হবে।

**১৯৭৩-৭৪-এর সংশোধিত পরিকল্পনা বিনিয়োগ**

মুদ্রাস্ফীতি-নিরোধী পন্থা হিসাবে ভারত সরকার কেন্দ্রীয় মন্ত্রণালয়গুলির ব্যয় বাবত ৩০০ কোটি টাকা এবং রাজ্য পরিকল্পনাগুলিতে কেন্দ্রীয় সহায়তা বাবত ১০০ কোটি টাকা---মোট এই ৪০০ কোটি টাকা ব্যয় কমিয়ে দেন। তাই ১৯৭৩-৭৪-এর রাজ্য পরিকল্পনা প্রায় ৯০ কোটি টাকার মূল আয়তন থেকে কমিয়ে ৮৩'০৩ কোটি টাকা করা ছাড়া উপায় ছিল না।

পশ্চিমবঙ্গের বিশেষ প্রয়োজন বিবেচনা ক'রে পরিকল্পনার আসল আকার যাতে ফিরিয়ে আনতে পারা যায় সেই উদ্দেশ্যে আমরা আরো কেন্দ্রীয় সহায়তা চেয়েছিলাম। কেন্দ্রীয় সরকার সম্প্রতি রাজ্যে বিদ্যুৎ উৎপাদন ত্বরান্বিত করার জন্য সাঁওতালদি বিদ্যুৎ প্রকল্প সম্পর্কে অতিরিক্ত কেন্দ্রীয় সহায়তা বাবত ৫'৫০ কোটি টাকা দিতে সম্মত হয়েছেন। এই টাকা এবং অন্য খাতে আরো কিছু টাকা হিসাবে ধরলে চলতি বছরে পশ্চিমবঙ্গে পরিকল্পনা কর্মসূচিগুলিতে মোট বিনিয়োগ হবে ৯১ কোটি টাকা।

**চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার আকার বৃদ্ধি**

প্রথমে এ রাজ্যের চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনা ছিল ৩২২ কোটি টাকার। গত দু' বছরে আমরা পরিকল্পনার মোট আকার কিছু পরিমাণে বাড়াতে পেরেছি। ফলে বর্তমানে চতুর্থ পরিকল্পনার আকার দাঁড়িয়েছে ৩৪৭'০৪ কোটি টাকায়। রাজ্য সরকার কর্তৃক বিপুলতর পরিমাণ সম্পদ সংগ্রহের ফলেই পূর্ব অনুমিত পরিকল্পনা অপেক্ষা বৃহত্তর পরিকল্পনা কার্যকরী করা সম্ভব হয়েছে।

**চতুর্থ পরিকল্পনার জন্য সম্পদ সংগ্রহ**

চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে নতুন করের মাধ্যমে অতিরিক্ত সম্পদ সংগ্রহের লক্ষ্য ছিল ৭০ কোটি টাকা। এই সময়ে অতিরিক্ত কর থেকে ৫৪ কোটি টাকা এবং চুঙ্গি কর থেকে অতিরিক্ত ৩৩ কোটি টাকা সংগৃহীত হয়। চুঙ্গি করের সম্পূর্ণ অর্থই সি, এম, ডি, এ, ও কতিপয় পৌর সংস্থার উন্নয়নের উদ্দেশ্যে ব্যয়িত হচ্ছে। চুঙ্গি কর বাবত প্রাপ্ত অর্থ হিসাবে ধরলে চতুর্থ পরিকল্পনাকালে করের মাধ্যমে মোট অতিরিক্ত সম্পদ সংগ্রহের পরিমাণ হয়েছিল ৮৭ কোটির মত।

১৯৭২-৭৩-এ বর্তমান সরকার অতিরিক্ত করব্যবস্থা প্রবর্তন করেন। প্রধানত অধিকতর সম্পদশালী শ্রেণীগুলির উপরই কর ধার্য হয় এবং চতুর্থ পরিকল্পনার শেষ দু'বছরে বার্ষিক ১০ কোটি টাকা ক'রে কর আদায়ই এর লক্ষ্য ছিল। ১৯৭৩-৭৪-এ ২'৬৫ কোটি টাকার মত অতিরিক্ত কর বসানো হয়।

**অধিকতর কর আদায়**

প্রধানত অধিকতর সচ্ছল শ্রেণীগুলির উপর নতুন কর বসানোর এইসব ব্যবস্থা ছাড়া প্রচলিত করগুলি এবং বিশেষ ক'রে বিক্রয় কর থেকে অধিকতর রাজস্ব আদায়ের জন্য রাজ্য সরকার কতকগুলি প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেন। ১৯৭০-৭১-এ যেখানে বিক্রয় কর থেকে আদায়ের পরিমাণ ছিল ৬৭'৯৩ কোটি টাকা, এবং ১৯৭১-৭২-এ ৭৪'৩৩ কোটি টাকা, সেখানে ১৯৭২-৭৩-এ ঐ অঙ্ক বেড়ে হয় ৯১'২৪ কোটি টাকা। মাত্র এক বছরে বিক্রয় কর সংগ্রহে ১৭ কোটি টাকার বৃদ্ধি পূর্বে আর কোন বছরেই হয় নি। আরও কয়েকটি সংশ্লিষ্ট বাণিজ্যিক কর আইনের সংগ্রহ, যেমন বঙ্গীয় কাঁচা পাট করারোপ আইন, ১৯৪০, [illegible] আইন, ১৯৭২, এবং ধান ক্রয় কর আইন, ১৯৭০, হিসাবে ধরলে ১৯৭২-৭৩ সালে বাণিজ্যিক কর থেকে মোট আদায় প্রায় ৯৭ কোটি টাকা দাঁড়ায়।

কর আদায় ত্বরান্বিত ও জোরদার করার জন্য গত বছর ও এই বছর বিভিন্ন আইনসম্মত ও প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়। বিক্রয় কর সংক্রান্ত অপরাধ ধরার জন্য তদন্ত ব্যুরো কয়েকটি অভিযান চালান। বিক্রয় কর সংক্রান্ত সার্টিফিকেট মামলাগুলি কার্যকরভাবে অনুসরণ করার জন্য একটি পৃথক সংস্থা গঠন করা হয়েছে এবং তা ইতিমধ্যেই কাজ আরম্ভ করেছে। এই সংস্থার মাধ্যমে ছয় মাসে যে পরিমাণে আদায় হয়েছে তা পূর্ববর্তী সংগঠনের মাধ্যমে এক বছরের স্বাভাবিক আদায়ের তুলনায় দু'গুণেরও বেশি। ১৯৭২-৭৩ সালে ১৯৭১-৭২ সালের চেয়ে ১৫ হাজার বেশি ক্ষেত্রে কর নিরূপণের মামলার নিষ্পত্তি হয়েছে এবং নতুন রেজিস্ট্রেশন দেবার কাজ আগের চেয়ে অনেক বিশি দ্রুত নিষ্পন্ন হয়েছে। অধিকতর কর আদায়ের ক্ষেত্রে এইসমস্ত ব্যবস্থার গুরুত্ব যথেষ্ট।

সার্টিফিকেটের মামলা দ্রুত নিষ্পত্তির উদ্দেশ্যে বিক্রয় কর সংক্রান্ত বিধান সংশোধন করা হয়। এ ছাড়া সংশ্লিষ্ট আইন পরিবর্তন ক'রে বিক্রয় কর সংক্রান্ত অপরাধ সম্পর্কে শাস্তির ব্যবস্থা আগের চেয়ে কঠোরতর করা হয়েছে। দেওয়ানী মামলা বিধি ও ১৯৬১ সালের আয়কর আইনের ব্যবস্থামত গার্নিশি প্রোসিডিংসের মাধ্যমে কর উদ্ধারের বিশেষ পদ্ধতি প্রয়োগের জন্য ১৯৪১ সালের বঙ্গীয় অর্থ বিক্রয় কর আইনটির সংশোধন করা হয়েছে। অন্যান্য রাজ্যে যেমন আছে তেমনি পশ্চিমবঙ্গেও আপীল ও পুনর্বিবেচনার মামলা দ্রুত নিষ্পত্তির জন্য সরকার একটি বিক্রয় কর ট্রাইব্যুনাল গঠনের ব্যবস্থা করছেন।

শুধুমাত্র বিক্রয় করের ক্ষেত্রেই নয়, চুঙ্গি করের ক্ষেত্রেও মোট আদায় বৃদ্ধি পেয়েছে। ১৯৭১-৭২ সালে চুঙ্গি করের মাধ্যমে মোট ৮·৬৩ কোটি টাকা সংগৃহীত হয়েছিল এবং ১৯৭২-৭৩ সালে এর পরিমাণ বৃদ্ধি পেয়ে দাঁড়ায় ১১·৬১ কোটি টাকা।

**স্বল্প সঞ্চয়ে রেকর্ড পরিমাণ সংগ্রহ**

স্বল্প সঞ্চয়ের মাধ্যমে সংগৃহীত নীট অর্থের দুই-তৃতীয়াংশ উন্নয়নমূলক কাজে দীর্ঘমেয়াদী ঋণ হিসেবে পাওয়া যায়। সেইজন্য আমাদের উন্নয়নের জন্য প্রয়োজনীয় সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে আমরা স্বল্প সঞ্চয়ের সংগ্রহ বাড়াবার জন্য নানাবিধ ব্যবস্থা নিয়েছি। ১৯৭১-৭২ সালে স্বল্প সঞ্চয় বাবত সংগ্রহের পরিমাণ যেখানে ছিল ৩৪ কোটি টাকা সেখানে ১৯৭২-৭৩ সালে এই পরিমাণ আমরা ৬০ কোটি টাকার উপরে তুলতে পেরেছি। ভারতের যে-কোন রাজ্যে ১৯৭২-৭৩ সালের অথবা তার পূর্ববর্তী বৎসরের সংগ্রহের তুলনায় এটাই সর্বাধিক। চতুর্থ পরিকল্পনাকালে স্বল্প সঞ্চয় বাবত সংগ্রহের মূল লক্ষ্যমাত্রা ছিল ৭০ কোটি টাকা কিন্তু অনুমিত সংগ্রহ ১০০ কোটি টাকারও বেশি হ'তে পারে।

স্বল্প সঞ্চয়ের মাধ্যমে আরও বেশি সম্পদ সংগ্রহের উদ্দেশ্যে রাজ্য সরকার বেশ কয়েকটি কার্যসূচি নিয়েছেন। গ্রামাঞ্চলে ব্লক পর্যায়ে স্বল্প সঞ্চয় বিষয়কে কেন্দ্র ক'রে প্রদর্শনী, আলোচনা চক্র, চলচ্চিত্র প্রদর্শন, নাটকাভিনয় প্রভৃতির মাধ্যমে নিবিড় স্বল্প সঞ্চয় অভিযানের আয়োজন করা হয়। নির্বাচিত ব্লকসমূহে অতিরিক্ত অর্থানুকূল্যে বিশেষ অভিযানও পরিচালিত হয়। তা ছাড়া গ্রামাঞ্চলে বহু "আদর্শ সঞ্চয় গ্রাম" গঠন করা হয়েছে। তদুপরি স্বল্প সঞ্চয় অভিযান সফল করার জন্য গ্রামের ক্লাব, মহিলা সমিতি এবং বিভিন্ন বেসরকারী সংস্থাকে নগদ পুরস্কার দেওয়া হয়। স্বল্প সঞ্চয় সংগ্রহ বৃদ্ধির জন্য বহু সংখ্যক এজেন্ট ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে মোটারকম কমিশন দেওয়া হয়।

**ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশ**

অর্থ বন্টনের ব্যাপারে অর্থ কমিশনের সুপারিশ যে-কোন রাজ্যের পক্ষেই অত্যন্ত গুরুত্বপূর্ণ। মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে এই সরকার পশ্চিমবঙ্গের জন্য অধিকতর অর্থ প্রদানের জন্য ষষ্ঠ অর্থ কমিশনের কাছে জোরদার দাবি উৎথাপন করেন। পূর্ববর্তী অর্থ কমিশনের সুপারিশের তুলনায় ষষ্ঠ অর্থ কমিশন যে সুপারিশ করেন তা সুস্পষ্ট এবং

তাৎপর্যপূর্ণভাবে অনেক বেশি। তথাপি পশ্চিমবঙ্গের সমস্যা এতই তীব্র ও বহুমুখী যে, ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশ সত্বেও পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত ক্ষেত্রের জন্য যথেষ্ঠ কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন বরাবর থেকেই যাবে। তা ছাড়া ষষ্ঠ অর্থ কমিশনের রোয়েদাদকে বদান্যতা ব'লে গণ্য করা উচিত নয় এবং ষষ্ঠ অর্থ কমিশন যা দিয়েছেন তা দেখিয়ে কেন্দ্রীয় ভাণ্ডার থেকে পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনার পরিমাণ কোনক্রমেই কমানো উচিত হবে না।

মাননীয় সদস্যদের হয়তো স্মরণে আছে যে ১৯৭২ সালের ২৬এ জুন তারিখের বাজেট বক্তৃতায় আমি উল্লেখ করেছিলাম যে, অর্থ কমিশনগুলি এতকাল যা ক'রে এসেছেন ষষ্ঠ অর্থ কমিশনকে তদনুযায়ী শুধু রাজস্ব খাতে পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি পূরণের জন্যই নয়, সেইসঙ্গে রাজ্যের পরিকল্পনা-বহির্ভূত মূলধনী ঘাটতি পূরণের জন্যও সুস্পষ্ট ক্ষমতা অবশ্যই দেওয়া প্রয়োজন। আমি বিশেষভাবে রাজ্য সরকারগুলির ক্রমবর্ধমান ঋণের বোঝার বিষয় উল্লেখ করেছিলাম এবং বলেছিলাম যে কেন্দ্রের কাছে রাজ্যগুলির বকেয়া ঋণ পুনর্বিন্যাসের বিষয় বিবেচনা করতে ষষ্ঠ অর্থ কমিশনকে বলা হোক।

আনন্দের কথা ভারত সরকার ষষ্ঠ অর্থ কমিশনের বিচার্য বিষয়ের মধ্যে রাজ্যগুলির পরিকল্পনা-বহির্ভূত রাজস্ব ঘাটতিই শুধু নয়, মূলধনী ঘাটতিও পূরণের বিষয় নির্ণয় করতে এবং কেন্দ্রীয় ঋণ পরিশোধের বর্তমান শর্তাদি পরিবর্তনের প্রস্তাব দিতে সুস্পষ্ট ক্ষমতা দিয়েছিলেন। বস্তুত ষষ্ঠ অর্থ কমিশন রাজ্যেগুলির পরিকল্পনা-বহির্ভূত মূলধনী ঘাটতি পূরণ সম্পর্কে কতকগুলি সুপারিশ করেছেন এবং রাজ্যগুলির বকেয়া ঋণ পুনর্বিন্যাসের প্রস্তাবও করেছেন। এইদিক দিয়ে এতে একটা নতুন পথ খুলে গেছে। তার ফলে পশ্চিমবঙ্গ পঞ্চম পরিকল্পনাকালে ১৪৩'১২ কোটি টাকার মত ঋণের মকুব পাবে।

ভারতে জাতীয় প্রতিরক্ষা, পররাষ্ট্র বিষয়, যোগাযোগ প্রভৃতি কতকগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের দায়িত্ব রয়েছে কেন্দ্রের উপর এবং তার জন্য অধিকতর ফলপ্রসূ রাজস্বের উৎসগুলি কেন্দ্রের অধিকারে দেওয়া হয়েছে। সামাজিক ও উন্নয়নমূলক কর্মকাণ্ডের বোঝা অবশ্য পড়েছে সাধারণভাবে রাজ্য সরকারগুলির উপর যাদের অর্থাগমের পথ তুলনামূলকভাবে অনেকটা সঙ্কুচিত। তার ফলে রাজ্যগুলির কাজকর্মের দায়িত্ব এবং তাঁদের আর্থিক সঙ্গতির মধ্যে ভারসাম্য থাকে না। এই বৈষম্য দূর করার জন্যই সংবিধান রচয়িতারা অর্থ কমিশনের সুপারিশের মাধ্যমে কেন্দ্রীয় সম্পদ রাজ্যে স্থানান্তরের ব্যবস্থা রেখেছেন।

চতুর্থ অর্থ কমিশন সুপারিশ করেছিলেন যে, আয়করের বাবত নীট আদায়ের মধ্যে রাজ্যগুলির অংশ বাড়িয়ে ৭৫ শতাংশ করা হোক। পঞ্চম অর্থ কমিশন এই হার বাড়াবার কোন সুপারিশই করেন নি। ষষ্ঠ অর্থ কমিশন অবশ্য এই হার বাড়িয়ে ৮০ শতাংশ করেছেন। ষষ্ঠ অর্থ কমিশন সুপারিশ করেছেন যে, মূল অন্তঃশুল্ক বাবত আদায়ের মধ্যে রাজ্যগুলির পাওনা ২০ শতাংশই থাকবে। তবে তারা আরও সুপারিশ করেছেন যে সহায়ক শুল্ক বাবত রাজস্ব ১৯৭৬-৭৭ সাল থেকে রাজ্যগুলোর ভেতরে বন্টনযোগ্য সম্পদের আওতায় আনা হোক।

পঞ্চম ও ষষ্ঠ অর্থ কমিশন পশ্চিমবঙ্গের জন্য যে সম্পদের সুপারিশ করেছেন তা নিম্নরূপঃ

| | | | পঞ্চম অর্থ কমিশন | ষষ্ঠ অর্থ কমিশন |
|---|---|---|---|---|
| কেন্দ্রীয় কর ও শুল্কের অংশ | .. | ... | ২৯৬'৬৪ | ৫৮৮'০৭ |
| সহায়ক অনুদান | .. | ... | ৭২'৬২ | ২৩৪'৮৬ |
| | | | ৩৬৯'২৬ | ৮২২'৯৩ |

পঞ্চম অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে চতুর্থ পরিকল্পনাকালের জন্য কেন্দ্রীয় কর ও শুল্কে আমাদের অংশ হিসাবে মূল বরাদ্দ ২৯৬'৬৪ কোটি টাকার ক্ষেত্রে, বর্ধিত কেন্দ্রীয় কর আদায়ের দরুন, ৩৭৬'৩০ কোটি টাকা হবে। অনুরূপভাবে, এটা সঙ্গতভাবে আশাকরা যায় যে, পঞ্চম পরিকল্পনাকালে কর ও শুল্ক বাবত আমাদের অংশ ৫৮৮'০৭ কোটি টাকার চেয়ে অনেক বেশি হবে।

চতুর্থ অর্থ কমিশন পশ্চিমবঙ্গের জন্য কোনও সহায়ক অনুদান সুপারিশ করেন নি। পঞ্চম অর্থ কমিশনই প্রথম পশ্চিমবঙ্গকে ৭২ কোটি টাকার সহায়ক অনুদান দেন। ষষ্ঠ অর্থ কমিশন যে পরিমাণ সহায়ক অনুদান সুপারিশ করেছেন তা পঞ্চম অর্থ কমিশনের সুপারিশের তুলনায় তিন গুণেরও বেশি। এ থেকে বোঝা যায় যে পশ্চিমবঙ্গের বিশেষ সমস্যাগুলি একেবারে অবহেলিত হয় নি কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের বর্তমান অর্থনৈতিক উপায় প্রকরণগুলি ( infrastructure ) অব্যাহত রাখার জন্য এবং উন্নয়নমূলক কার্যাদির গতি বাড়িয়ে তোলবার জন্য আরও বেশি কেন্দ্রীয় সাহায্যের দরকার হবে।

পরিকল্পনা-বহির্ভূত মূলধনী ঘাটতি স্থির করার সময় ষষ্ঠ অর্থ কমিশন ধ'রে নিয়েছেন যে পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের প্রাপ্য বকেয়া ঋণ ও দাদনের ৯৪'২০ কোটি টাকা আদায় হবে। কিন্তু রাজ্য সরকারের পাওনা অধিকাংশ ঋণ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, দুর্গাপুর প্রকল্প, রাজ্য পরিবহণ করপোরেশন প্রভৃতির মত সরকারী সংস্থাকে ও উদ্বাস্তু ব্যক্তিদের দেওয়া হয়েছে এবং তার একটা বড় অংশ অবিলম্বে আদায় করা সম্ভব নয়। একথা যদি আমরা মনে রাখি তা হ'লে এ সম্পর্কে কোন সন্দেহ থাকে না যে, ষষ্ঠ অর্থ কমিশন বকেয়া ঋণ যে পরিমাণে আদায় হবে ব'লে হিসাব করেছেন তা খুবই বেশি এবং সেটা স্পষ্টতই অবাস্তব।

কমিশন কতকগুলি সহায়ক অনুদান সুপারিশ করেছেন বটে কিন্তু সেটা হিসাব করার সময় পঞ্চম পরিকল্পনায় নতুন ঋণ গ্রহণ ও প্রদানের সুবাদে রাজ্যের নীট সুদের দায় কতটা হবে তা হিসাব করেন নি। তাই কমিশন সুপারিশ করেছেন যে এই বাবত নীট সুদের দায়ভার পরে হিসাব করা হোক এবং প্রত্যেক রাজ্যের জন্য সহায়ক অনুদান উপযুক্তভাবে সংশোধিত করা হোক। এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে রাজ্যসরকারের সঙ্গে পরামর্শক্রমে পরবর্তী স্তরে প্রয়োজনীয় কার্যক্রম গ্রহণ করতে হবে।

ভারত সরকার মাঝে মাঝে তাঁদের কর্মচারীদের মহার্ঘ ভাতা দিয়েছেন এবং তাঁদের বেতনক্রম সংশোধন করেছেন। কেন্দ্রীয় সরকার তাঁদের কর্মচারীদের যে সুবিধা দিয়েছেন সেই অনুসারে আমরা রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতা ও অন্যান্য সুবিধা দেবার জন্য পর্যাপ্ত ব্যবস্থা রাখার বিষয় ষষ্ঠ অর্থ কমিশনের নিকট পেশ করেছিলাম। ষষ্ঠ অর্থ কমিশন সমস্ত রাজ্যের ক্ষেত্রে এই খাতে দায়ভার পর্যাপ্তভাবে মেটানোর জন্য অর্থ-বরাদ্দ সম্ভব ব'লে মনে করেননি, যদিও তাঁরা এই বিষয়ে রাজ্য সরকারের অসুবিধা স্বীকার করেছেন। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ষষ্ঠ অর্থ কমিশন এই উদ্দেশ্যে ১০২'৫৪ কোটি টাকা বরাদ্দ করেন কিন্তু তারই মধ্যে ১৯৭১ সালের অক্টোবর থেকে কার্যকর মহার্ঘ ভাতার দরুন রাজ্য সরকারের ব্যয়ও ধ'রে দিয়েছেন। এই দায়ভার এবং রাজ্য সরকার কর্তৃক সম্প্রতি ঘোষিত তিন দফায় মহার্ঘ ভাতার দরুন যে ব্যয় হবে তা ষষ্ঠ অর্থ কমিশন এই খাতে যা দিয়েছেন তার থেকে অনেক বেশি।

ষষ্ঠ অর্থ কমিশন যেসব নীতির ভিত্তিতে করের অংশ রাজ্যগুলির মধ্যে বন্টন করেছেন তার অনেকগুলির সঙ্গে আমরা একমত নই। যেসব নীতির ভিত্তিতে কর বিকেন্দ্রীত হওয়া উচিত এখানে সেগুলি পুনরাবৃত্তির প্রয়োজন নেই, কারণ সেসব নীতির কথা ষষ্ঠ কমিশনের কাছে প্রদত্ত স্মারকলিপিতে আমরা বিস্তারিতভাবে উল্লেখ করেছি। তা ছাড়াও আমার পূর্বতন বাজেট বিবৃতিতেও এগুলি উল্লেখ করেছি। আমরা আশা করব যে, আবার যখন এই বিষয়টি বিবেচনার জন্য উঠবে তখন এইসব নীতির উপর গুরুত্ব দেওয়া হবে।

**বরাদ্দ**

আমি এখন চলতি বছরের সংশোধিত বরাদ্দ এবং পরবর্তী বছরের আনুমানিক বাজেট বরাদ্দ নিয়ে আলোচনা করব। বাজেট সংক্রান্ত দলিলপত্রে ১৯৭৩-৭৪ ও ১৯৭৪-৭৫-এর আনুমানিক বরাদ্দ এবং আনুমানিক বরাদ্দে পরিবর্তনের কারণগুলি পুঙ্খানুপুঙ্খরূপে নির্দেশ করা হয়েছে। শ্বেত পুস্তকে সকল পরিকল্পনার কর্মসূচি ও অন্যান্য উন্নয়ন কর্মসূচির বিস্তারিত বিবরণ দেওয়া হবে।

**১৯৭৩-৭৪ সাল—প্রারম্ভিক তহবিল**

৪০·৯৫ কোটি টাকার (১৯৭২-এর সমাপ্তি তহবিল) ঘাটতি প্রারম্ভিক তহবিলের কারণ হ'ল এই যে, ১৯৭২-৭৩-এর পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি মেটাবার জন্য যে ২৭ কোটি টাকার কেন্দ্রীয় সহায়তা নির্দিষ্ট ছিল বস্তুত ১৯৭৩-৭৪-এর হিসাবের সঙ্গে তার সামঞ্জস্য করা হয়। ১৯৭২-৭৩-এ এই সামঞ্জস্য করা হ'লে ঘাটতি তহবিলের পরিমাণ হ'ত প্রায় ১৪ কোটি টাকা।

**রাজস্ব আদায়**

মূল বাজেটের আনুমানিক বরাদ্দে উল্লিখিত ৩৭৭·৫৪ কোটি টাকার স্থলে চলতি বছরে মোট রাজস্ব আদায়ে সংশোধিত আনুমানিক পরিমাণ দাঁড়িয়েছে ৩৮২·২৯ কোটি টাকা।

**রাজস্ব ব্যয়**

আনুমানিক বাজেট বরাদ্দের ৩৯৩·০৩ কোটি টাকার স্থলে মোট রাজস্ব ব্যয়ের সংশোধিত পরিমাণ হ'ল ৪০৫·৪২ কোটি টাকা। বৃদ্ধির পরিমাণ ১২·৩৯ কোটি টাকা। চলতি বৎসরে ত্রাণকার্যে অধিকতর ব্যয় এবং সম্প্রতি ঘোষিত রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতার দরুন প্রায় ২ কোটি টাকার অতিরিক্ত ব্যয়ই এই বৃদ্ধির মুখ্য কারণ।

**ঋণ খাত**

১৯৭৩-৭৪-এর আনুমানিক বাজেট বরাদ্দের ১৪২·৯১ কোটি টাকার স্থলে সংশোধিত বরাদ্দে কেন্দ্রীয় সরকার ও স্বয়ংশাসিত সংস্থাগুলি থেকে ঋণের পরিমাণ হ'ল ১৯৮·২০ কোটি টাকা মুখ্যত নিম্নলিখিত কারণেই এই বৃদ্ধি হয়েছে ঃ—

(১) ১৯৭২-৭৩-এর পরিকল্পনা-বহির্ভূত ব্যবধান মেটাবার জন্য প্রদত্ত ২৭ কোটি টাকার কেন্দ্রীয় সহায়তার সামঞ্জস্য ১৯৭৩-৭৪-এর হিসাবের সঙ্গে করা হয়েছিল।

(২) জরুরী ক্ষুদ্র সেচ কর্মসূচিগুলির জন্য কেন্দ্রীয় সরকার ৮ কোটি টাকার ঋণ সহায়তা দিয়েছিলেন।

(৩) স্বল্প সঞ্চয় আদায়ের অনুমিত বৃদ্ধিতে আমাদের অংশ।

(৪) ত্রাণ খাতে ও অন্যান্য কর্মসূচিতে ব্যয়ের জন্য কতিপয় কেন্দ্রীয় ঋণ।

**মূলধনী ব্যয়**

চলতি বৎসরের সংশোধিত বরাদ্দে মূলধনী ব্যয়ের পরিমাণ ৬৯·৩৪ কোটি টাকা। আনুমানিক বাজেট বরাদ্দে এর পরিমান ছিল ৫৪·৬৫ কোটি টাকা। কৃষি উন্নয়ন কর্মসূচির জন্য অধিকতর ব্যয়ই এর প্রধান কারণ।

**১৯৭৩-৭৪-এ ত্রাণ বাবত ব্যয়বরাদ্দ**

প্রবল বৃষ্টিপাতের জন্য মেদিনীপুর, হুগলি, হাওড়া, বর্ধমান ও মুর্শিদাবাদ ও অন্যান্য কয়েকটি জেলার বিস্তৃত অঞ্চল জলমগ্ন হয়েছিল। বন্যার্ত জনগণের দুর্দশা লাঘবের উদ্দেশ্যে ত্রাণ বাবত

প্রচুর পরিমাণ অর্থ ব্যয় করতে হয়। চলতি বৎসরে ত্রাণ খাতে ব্যয়ের পরিমাণ ছিল ২১.৭২ কোটি টাকা। মূল বরাদ্দ এজন্য ধরা হয়েছিল মাত্র ৫.৩০ কোটি টাকা। খয়রাতি ত্রাণ বাবত ১.১০ কোটি টাকার মূল বরাদ্দের স্থলে চলতি বৎসরে এই খাতে আনুমানিক ব্যয় হবে ৪.০০ কোটি টাকা। আবার চলতি বৎসরে টেস্ট রিলিফের কাজে ব্যয় হবে ২.০৫ কোটি টাকা। এর জন্য মূল বরাদ্দ ছিল ১.৩০ কোটি টাকা। তদুপরি সেচ ও জলপথ বিভাগ বন্যায় ক্ষতির কাজে অতিরিক্ত ৫ কোটি টাকা ব্যয় করেছে। অনুরূপভাবে বন্যায় ক্ষতিগ্রস্ত সড়ক মেরামতির জন্য অতিরিক্ত ১.৪৬ কোটি টাকা ব্যয় করতে হয়েছিল।

আমরা বন্যাজনিত ক্ষয়ক্ষতির জন্য প্রায় ১০.৫৭ কোটি টাকা সহায়তা পেয়েছি; কিন্তু সেই সঙ্গে মূল বরাদ্দের ৫.৩০ কোটি টাকা যোগ করলেও বন্যা-ত্রাণ খাতে আমাদের ৫.৮৫ কোটি টাকা অতিরিক্ত ব্যয় করতে হয়েছে।

চতুর্থ পরিকল্পনাকালে পরিকল্পনা-বহির্ভূত ঘাটতির জন্য কেন্দ্রীয় ঋণ সহায়তা

পঞ্চম অর্থ কমিশনের সুপারিশ মত সম্পদ বন্টনের দ্বারা কয়েকটি রাজ্যের পরিকল্পনা-বহির্ভূত ব্যয়ের ঘাটতি মেটানো সম্ভব হয়নি ব'লে ভারত সরকার বিশেষ ঋণ সহায়তা দিতে স্বীকৃত হন। পশ্চিমবঙ্গের জন্য চতুর্থ পরিকল্পনাকালে এই সহায়তার পরিমাণ ৭৩ কোটি টাকার মত দেওয়া হবে ব'লে গোড়ায় ভারত সরকার প্রতিশ্রুতি দেন। কিন্তু এর মধ্যে পরবর্তী কালে মঞ্জুরীকৃত বেতন হারের পুনর্বিন্যাস ও মহার্ঘ ভাতার অঙ্ক ধরা ছিল না। পরিকল্পনা কমিশন পরে আমাদের বেতন হার পুনর্বিন্যাস ও মহার্ঘ ভাতার জন্য ব্যয় সমেত পরিকল্পনা-বহির্ভূত ঘাটতির পরিমাণ ১৫৫ কোটি টাকা ব'লে নির্ণয় করেন। ভারত সরকার চতুর্থ পরিকল্পনাকালে আমাদের পরিকল্পনা-বহির্ভূত ঘাটতির জন্য ১০৭ কোটি টাকা সহায়তা দিয়েছেন। সুতরাং এখনও পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি মেটানোর জন্য কেন্দ্রীয় সহায়তায় যথেষ্ট অসঙ্কুলান আছে। তার উপর ১৯৭২-৭৩ সালে ত্রাণ খাতে যে প্রচুর পরিমাণ ব্যয় করতে হয় তার ফলে আমাদের আর্থিক অবস্থার ওপর ভীষণ চাপ পড়ে। এইসবের ফলে ১৯৭৩-৭৪ সালের প্রারম্ভিক তহবিলের ঘাটতির পরিমাণ দাঁড়ায় ৪১ কোটি টাকা।

**নীট ফল ১৯৭৩-৭৪**

প্রারম্ভিক তহবিলের ঘাটতি বাদ দিলে, ৯.৪১ কোটি টাকা নীট ঘাটতি রয়েছে। এর মূল কারণগুলি হল পূর্বোল্লিখিত ত্রাণ খাতে ৫.৮৫ কোটি টাকার অতিরিক্ত ব্যয় এবং ১৯৭৪ সালের ১লা জানুয়ারি থেকে বলবৎ অতিরিক্ত মহার্ঘ ভাতার দরুন ২ কোটি টাকা ব্যয়।

**১৯৭৪-৭৫ সাল—রাজস্ব আদায়**

১৯৭৪-৭৫-এর বাজেট বরাদ্দে মোট রাজস্ব আদায়ের পরিমাণ ৪৩৫.৫৬ কোটি টাকা সেক্ষেত্রে ১৯৭৩-৭৪ সালের সংশোধিত বরাদ্দের পরিমাণ ছিল ৩৮২.২৯ কোটি টাকা। মোট বৃদ্ধির পরিমাণ ৫৩.২৭ কোটি টাকা।

কেন্দ্রীয় কর থেকে অধিকতর অর্থপ্রাপ্তি এবং ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশের ফলস্বরূপ ১৯৭৪-৭৫-এ অধিকতর সাহায্যক অনুদানই বৃদ্ধির প্রধান কারণ। এইসব সুপারিশের ফলে ১৯৭৪-৭৫-এ আমরা সাহায্যক অনুদানস্বরূপ ৫৩ কোটি টাকার মত পাব। পূর্বতন অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে ১৯৭৩-৭৪-এ আমরা এর স্থলে পেয়েছিলাম মাত্র ৬.৭৬ কোটি টাকা।

**রাজস্ব ব্যয়**

সংশোধিত বাজেট বরাদ্দের ৪০৫.৪২ কোটি টাকার স্থলে ১৯৭৪-৭৫-এ আনুমানিক বাজেট

বরাদ্দে রাজস্ব ব্যয়ের পরিমাণ ৪৫৫.৪২ কোটি টাকা। প্রধানত নিম্নলিখিত কারণে এই বৃদ্ধি হয়েছে ঃ—

(১) ১৯৭৩-৭৪-এ ২৫.৩৮ কোটি টাকার স্থলে ১৯৭৪-৭৫-এর পরিকল্পনা বাবত রাজস্ব খাতে ৩৮.৪৯ কোটি টাকার অধিকতর ব্যয়।

(২) সরকার কর্তৃক সরকারী কর্মচারী ও অন্যান্যদের জন্য মঞ্জরীকৃত মহার্ঘ ভাতার দরুন বৎসরে ২০ কোটি টাকা ব্যয়। ১৯৭৪-এর ১লা জানুয়ারী থেকে যেসব রাজ্য সরকারী কর্মচারী মাসিক ১,৪৭৫ টাকা পর্যন্ত বেতন পান তাঁদের ক্ষেত্রে ৮ টাকা ক'রে দুই দফায় ১৬ টাকা মহার্ঘ ভাতা মঞ্জুর করা হয়েছে। ১৯৭৪-এর ১লা এপ্রিল থেকে আর এক দফায় ৮ টাকা মঞ্জুর করা হয়েছে।

উল্লেখ করা যেতে পারে যে, এই মহার্ঘ ভাতা দানের ব্যাপারে সরকার নতুন পদ্ধতি গ্রহণ করেছেন, কেননা সরকার এই সর্বপ্রথম সকল কর্মচারীকে একই হারে মহার্ঘ ভাতা দিয়েছেন এবং এটা এতাবৎকাল অনুসৃত বৈষম্যমূলক হারে মহার্ঘ ভাতা দানের নীতির ব্যতিক্রম। রাজ্যের সকল সরকারী কর্মচারীকে একই হারে মহার্ঘ ভাতা দানের ফলে নিম্ন আয়ের কর্মচারীরা বিশেষভাবে উপকৃত হবেন।

**মূলধনী ব্যয়**

১৯৭৪-৭৫-এর আনুমানিক বাজেট বরাদ্দে মূলধনী ব্যয়ের মোট পরিমাণ হ'ল ৫৮.৪৮ কোটি টাকা।

**ঋণ ও অন্যান্য খাত**

১৯৭৪-৭৫-এ কেন্দ্রীয় সরকার থেকে ঋণের পরিমাণ ১২৫.২৯ কোটি টাকা হবে ব'লে অনুমান।

ঋণ শোধ খাতের জন্য ৪৩.৮২ কোটি টাকার একটি বরাদ্দও ধরা হয়েছে। ঋণ শোধের ব্যাপারে ১৯৭৪-৭৫-এর আনুমানিক বাজেট বরাদ্দে ২৮ কোটি টাকার ঋণ অব্যাহতি আমরা ধরেছি। ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে এ বৎসর আমরা এই ছাড় পাব। এ রাজ্য ঋণ বাবত এ জাতীয় ছাড় এ বছরই প্রথম পাচ্ছেন।

**নীট ফল**

ঘাটতির প্রারম্ভিক তহবিল বাদ দিলে ১৯৭৪-৭৫-এ সকল রকম আয়ব্যয়ের নীট ফল হবে ১১.৭৬ কোটি টাকার ঘাটতি। তবে আমরা ১৯৭৪-৭৫-এ নতুন করব্যবস্থা প্রবর্তনের প্রস্তাব করছি যার ফলে ২৪ কোটি টাকা আদায় হবে এবং তার ফলে বর্তমান বছরের কার্যকরী ঘাটতি অপসারিত হবে এবং ১২.২৪ কোটি টাকা উদ্বৃত্ত হবে। এতে আমাদের ৫০.৩৬ কোটি টাকার প্রারম্ভিক তহবিলের ঘাটতি, যা ৬৬৯ কোটি টাকার সমগ্র বাজেটের পক্ষে বড় বলা চলে না, তা ৩৮.১২ কোটি টাকায় নামিয়ে আনতে সহায়তা হবে। আমরা আশা করি যে শেষোক্ত ঘাটতি তহবিলও অধিকতর কেন্দ্রীয় সাহায্য, বাজার থেকে অধিক ঋণগ্রহণ, পরিকল্পনা-বহির্ভূত ব্যয়সঙ্কোচ এবং অতিরিক্ত কর আদায়ের ফলে আরো যথেষ্ট পরিমাণে ক'মে যাবে।

**বাজেটের নীতি**

কেবলমাত্র আয় ও ব্যয়ের মধ্যে ভারসাম্য রক্ষা করার এক সাধারণ অনুশীলনই বাজেট নয় বাজেট হচ্ছে আমাদের সামাজিক-অর্থনৈতিক নীতি রূপায়ণের হাতিয়ার। বাজেটের

মাধ্যমেই আমাদের উৎপাদনমূলক ও অগ্রাধিকারপ্রাপ্ত এবং সমস্ত উন্নয়নমূলক কর্মসূচির জন্য অর্থ বরাদ্দ করা হয়ে থাকে। আমাদের বাজেটের নীতি হ'ল লোকদেখানো ভোগ থেকে উৎপাদনশীল বিনিয়োগে, বিত্তশালী থেকে দরিদ্রে এবং মুষ্টিমেয় থেকে বহুতে সম্পদ সম্প্রসারিত করা। বাজেটের বরাদ্দ যথাযথভাবে ব্যবহারের দ্বারাই রাজ্যের অর্থনৈতিক অচলাবস্থাকে গতিশীল ক'রে তোলা, এবং সার্বিক পুনরুজ্জীবন সম্ভব।

**১৯৭৪–৭৫ সালের জন্য অতিরিক্ত সম্পদ সংগ্রহ**

যেখানে চতুর্থ পরিকল্পনাকালে নতুন কর ব্যবস্থার মাধ্যমে রাজ্যগুলিকে ১,০৯৮ কোটি টাকার সম্পদ সংগ্রহ করতে হয়েছিল, সেখানে পঞ্চম পরিকল্পনাকালে তাদের ২,৫৫০ কোটি টাকা সংগ্রহ করতে হবে। চতুর্থ পরিকল্পনার জন্য এই ১,০৯৮ কোটি টাকার মধ্যে পশ্চিমবঙ্গকে ৭০ কোটি টাকা সংগ্রহ করতে হয়েছিল এবং পঞ্চম পরিকল্পনার জন্য ২,৫৫০ কোটি টাকার মধ্যে পশ্চিমবঙ্গকে তুলতে হবে ১৫০ কোটি টাকা।

১৯৭২ সালের জুন মাসে আমরা ১০ কোটি টাকার মত নতুন কর ধার্য করেছিলাম। এখন আমরা পঞ্চম পরিকল্পনার কাজ আরম্ভ করার মুখে এবং এর আয়তন চতুর্থ পরিকল্পনার চেয়ে অনেক বড় হবে ব'লে এই ধরনের একটি পরিকল্পনার সম্পদ সংগ্রহের জন্য আমাদের অনেক বেশি উদ্যোগ নিতে হবে।

পঞ্চম পরিকল্পনাকালে ১৫০ কোটি টাকার লক্ষ্যে পৌঁছানোর উদ্দেশ্যে পরিকল্পনার প্রথম বছরে আমাদের ২৪ কোটি টাকা তুলতে হবে। আগামী আর্থিক বছরের মধ্যে আমরা যদি ২৪ কোটি টাকার মত অতিরিক্ত সম্পদের সংস্থান না করতে পারি তা হ'লে আমাদের সম্পদের গুরুতর ঘাটতি দেখা দেবে এবং তার ফলে আমাদের পরিকল্পনার বিনিয়োগ কমাতে এবং উন্নয়ন কর্মসূচিগুলিকে সঙ্কুচিত করতে হ'তে পারে।

২৪ কোটি টাকার অতিরিক্ত সম্পদ সংগ্রহের ব্যবস্থাগুলির মধ্যে ১৯৭৪-এর ৮ই ফেব্রুয়ারী থেকে গৃহীত এইজাতীয় সম্পদ সংস্থানের ব্যবস্থাগুলি ধরা আছে, কারণ পঞ্চম পরিকল্পনার জন্য সম্পদের মূল্যায়নে এইসব ব্যবস্থা থেকে প্রাপ্ত আদায় হিসাবে ধরতে পরিকল্পনা কমিশন সম্মত হয়েছেন।

২৪ কোটি টাকা তোলার জন্য প্রয়োজনীয় করব্যবস্থাগুলি সম্বন্ধে কিছু কিছু বিবরণ এর পরে দেওয়া হয়েছে। তবে বিধানসভার এই অধিবেশনে এতৎসম্পর্কিত যেসব বিল আনা হবে সেগুলিতে কর প্রস্তাব বিষয়ক বিস্তারিত বিবরণ পাওয়া যাবে।

এই ব্যবস্থাগুলির মধ্যে আছে উচ্চতর হারে ঘোড়দৌড়ের বাজির উপর কর। আমাদের হার তামিলনাড়ুর চেয়ে কম; তামিলনাড়ুতে গত বছর শতকরা ৫ হিসাবে এই করের হার বৃদ্ধি করা হয়েছিল।

এই ব্যবস্থাগুলির মধ্যে আরও আছে উচ্চতর হারে মাদক দ্রব্য, দেশী মদ ও বীয়ারের উপর শুল্ক আদায়ের ফলে কিছু অতিরিক্ত রাজস্ব আদায়ের প্রস্তাব।

ক্যাবারে, ফ্লোর শো এবং অন্যান্য বিলাস ও সম্ভোগের উপর বর্তমান করের হার কিছুটা বাড়িয়ে আমরা অতিরিক্ত রাজস্ব সংগ্রহের প্রস্তাব করছি। ১৯৭২ সালের জুন মাসে আমরা যখন এই শ্রেণীর একটি কর প্রথম ধার্য করেছিলাম, তখন আমাদের নতুন পথে যেতে হয়েছিল, কেননা এরূপ করের কোন নজির ইতিপূর্বে ছিল না। কিন্তু এবার দেখছি মহারাষ্ট্র রাজ্য এরূপ একটি কর স্থাপনের ব্যবস্থা করেছেন। প্রমোদানুষ্ঠানের কররৃদ্ধি সম্পর্কিত আমাদের প্রস্তাবগুলির মধ্যে কিন্তু চলচ্চিত্র প্রদর্শনীর হার বৃদ্ধির কোন প্রস্তাব নেই।

আমরা বিক্রয় করের হারগুলির যুক্তিসঙ্গত পুনর্বিন্যাস ও সংশোধন করব। কতকগুলি বিলাসদ্রব্যের উপর বিক্রয় করের হার বৃদ্ধির অবকাশ আছে। এই রাজ্যে ও মহারাষ্ট্রে বিক্রয় করের কতকগুলি দফার হারের তুলনা থেকে এটা বোঝা যাবে। পশ্চিমবঙ্গে এয়ার কণ্ডিশনার ও রেফ্রিজারেটরের উপর করের হার ১২% এবং প্রসাধন দ্রব্যের উপর এই হার ৬% আর সেক্ষেত্রে মহারাষ্ট্রে এইসকল দফার উপর বিক্রয় করের বর্তমান হার ১৫%, এবং কিছু কিছু ক্ষেত্রে তাঁরা এই হারও বাড়াবার প্রস্তাব এনেছেন।

বর্তমানে এই রাজ্যে ষ্ট্যাম্প ডিউটির হার ৩·৭%। মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ ও পাঞ্জাবের হারগুলি অনেক বেশি। পাঞ্জাবের হার প্রায় ৬%। বোম্বাই শহরের হার এর চেয়েও বেশি; এমনকি ১,০০০ টাকা থেকে ৪০,০০০ টাকা পর্যন্ত স্তরে এই হার ১০%-এর মত।

দরিদ্রতর শ্রেণীগুলির, বিশেষ ক'রে গ্রামাঞ্চলে ১,০০০ টাকা পর্যন্ত ক্ষুদ্র হিসাবের লেনদেনের ক্ষেত্রে ষ্ট্যাম্প ডিউটির হার বৃদ্ধি করার প্রস্তাব আমাদের নেই। তার ওপরে আমরা করের হার বাড়ানোর প্রস্তাব করছি। আর এই বৃদ্ধি হবে পর্যায়ক্রমিক। সে অবস্থায় রাজ্য সমাজের অধিকতর বিত্তশালী শ্রেণীর স্থাবর সম্পত্তির লেনদেন থেকে অধিকতর সম্পদ আহরণ করতে পারবে।

ভূমিরাজস্বের ক্ষেত্রে ১৯৭২-এর জুন মাসে আমরা যে হার সংশোধন করেছিলাম তার ফলে সেচ-বহির্ভূত এলাকায় ভূমিরাজস্বের হার দ্বিগুণ হয়েছে এবং সেচ-সেবিত এলাকায় হয়েছে তিন গুণ। আমরা আরও ব্যবস্থা করেছিলাম যে, ৪ হেক্টরের ঊর্ধ্বে ১০% সারচার্জ থাকবে। ১৯৭২ সালে ভূমিরাজস্ব হারের সংশোধন ব্যাপক ধরনের হয়েছিল। এর পূর্বে তিন দশকেরও বেশি সময় আগে ১৯৩৭ সালে এই ধরনের হার শেষবারের মত সংশোধন করা হয়েছিল। ১৯৭২ সালে সম্পাদিত ভূমিরাজস্ব হারের সংশোধনের পূর্ণ ফল খরা ও অন্যান্য অসুবিধার দরুন এখনও আমরা পেতে পারি নি। রাজ্যের পাওনা এই বর্ধিত ভূমিরাজস্ব যাতে পুরো সংগৃহীত হয় সেজন্য আমরা ব্যবস্থা গ্রহণ করছি। ভূমি-রাজস্ব সম্বন্ধে আমরা রাজ কমিটির সুপারিশগুলিও পরীক্ষা ক'রে দেখছি, কিন্তু আর কোন পরিবর্তন করার আগে ১৯৭২-এ প্রবর্তিত বর্ধিত হারে ভূমিরাজস্ব আগে আমাদের পুরোপুরি আদায় করতে হবে। কিন্তু তা সত্বেও সেচের সুবিধা সম্প্রসারণের বিরাট বিনিয়োগের দ্বারা সৃষ্ট উদ্বৃত্তের একাংশ যাতে রাজ্য পেতে পারে এবং সেই উদ্বৃত্তের সাহায্যে রাজ্য সেচের সুবিধা যাতে আরও বাড়াতে পারে সেই উদ্দেশ্যে এখনই যুক্তিসঙ্গতভাবে সেচ রেট-এর পুনর্বিন্যাস ও বৃদ্ধি করার প্রস্তাব আমরা করছি।

বিদ্যুতের উপর শুল্ক প্রসঙ্গে বর্তমান ব্যবস্থা হ'ল এই যে, আলো ও পাখার ক্ষেত্রে প্রতি মাসে ২৫ থেকে ৬০ ইউনিট ব্যবহারের জন্য মূল্য হার হ'ল ৩ পয়সা (২৫ ইউনিটের নিচে ব্যবহারের জন্য কোন শুল্ক দিতে হয় না)। ৬০ ইউনিটের উর্ধ্বে হার হ'ল প্রতি ইউনিটে ৯ পয়সা। বিদ্যুৎ শুল্ক সম্পর্কিত আমাদের প্রস্তাবগুলিতে আলো ও পাখার উপর শুল্কের হার বৃদ্ধির জন্য কোন প্রস্তাব নেই। অবশ্য শিল্প ব্যতিরেকে বিদ্যুৎ ব্যবহার যথা, এয়ার কণ্ডিশনার বা রেফ্রিজারেটারের জন্য বিদ্যুৎ ব্যবহারের উপর শুল্ক বাড়ানোর অভিপ্রায় আমাদের আছে।

**করনীতি**

সম্পদ সংগ্রহ না করলে উন্নয়নের কার্যসূচি রূপায়ণ করা সম্ভব নয়। উন্নয়নের জন্য আমরা সম্পদ বৃদ্ধি করতে চাই যাতে আমরা উৎপাদন বাড়াতে পারি এবং কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারিত করতে পারি। কিন্তু সম্পদ বৃদ্ধির জন্য করের প্রস্তাব করতে গিয়ে সাধারণ মানুষের উপর কিংবা সমাজের দুর্বলতর শ্রেণীগুলির উপর বোঝা যাতে না চাপে সে বিষয়ে আমরা সাবধানতা অবলম্বন করেছি। আমরা চেষ্টা করছি যাতে যে সম্পদ বিলাসব্যসনে ও লোকদেখানো ভোগে বিত্তবান শ্রেণীগুলি ব্যবহার করে তার কিছুটা সংগ্রহ করতে এবং

সংগৃহীত এই অর্থ আমাদের পরিকল্পনার কাজে লাগাতে। এইজন্যই যেসব উচ্চতর কর ও শুল্কের প্রস্তাব করা হয়েছে সেগুলি হ'ল ঘোড়দৌড় সংক্রান্ত বাজি ধরার উপর; মদ, মাদক দ্রব্য ও বীয়ার পানের উপর; ক্যাবারে ও ফ্লোর শোতে প্রবেশের উপর; এয়ার কণ্ডিশনার, রেফ্রিজারেটার, গদি, কার্পেট, প্রসাধন দ্রব্য, হীরা, মুক্তা এবং আরও কয়েকটি বিলাস দ্রব্যের উপর; এয়ার কণ্ডিশনার ও রেফ্রিজারেটার চালিয়ে বিদ্যুৎ ব্যবহারের উপর; উচ্চ মূল্যের স্থাবর সম্পত্তির লেনদেনের উপর এবং মিলগুলির দ্বারা কয়েকটি সামগ্রী ব্যবহারের উপর।

আমাদের করনীতির প্রাথমিক লক্ষ্য হ'ল সাধারণ মানুষের উপকারার্থে উন্নয়নকার্যের গতিবৃদ্ধির জন্য বিত্তবানদের কাছ থেকে সম্পদ সংগ্রহ করা; কিন্তু নতুন করব্যবস্থাগুলি ছাড়াও এই বাজেটে আমরা এমন কতকগুলো সম্পূর্ণ নতুন ধরনের প্রস্তাব করছি যার ফলে নিম্নবিত্ত মানুষের এবং কিছু কিছু শিল্পের সহায়তা হবে।

**কর হ্রাস ও ছাড়**

নিম্নবিত্ত ও সাধারণ মানুষদের কিছুটা সুবিধা দেওয়ার জন্য এবং এই রাজ্যের ভেষজ ও রাসায়নিক শিল্প ও কিছুসংখ্যক কুটির ও অন্যান্য শিল্পকে উৎসাহিত করার উদ্দেশ্যে আমরা নিম্নলিখিত কর হ্রাস ও ছাড়ের প্রস্তাব করছিঃ

(ক) বর্তমানে ১·৫০ টাকা মূল্য পর্যন্ত কয়েকটি শ্রেণীর রান্না করা খাদ্যদ্রব্য (কেক, পেস্ট্রি ইত্যাদি বাদে) বিক্রয় করের আওতায় পড়ে না। কম সচ্ছল শ্রেণীর মানুষদের কিছুটা সুবিধা দেবার উদ্দেশ্যে এই ছাড়ের সীমা ২·০০ টাকাতে বাড়ানোর প্রস্তাব করছি।

(খ) কারখানা ছাড়া অন্য উপায়ে প্রস্তুত বিস্কুট সমাজের কম সচ্ছল শ্রেণীর মানুষেরা খান এবং এর উৎপাদনও কুটিরশিল্পের মাধ্যমে সংগঠিত। পণ্য ব্যবহারক ও উৎপাদনকারীদের কিছুটা সুবিধা দেবার উদ্দেশ্যে আমরা এই দ্রব্যটিকে সম্পূর্ণ বিক্রয় করমুক্ত করার প্রস্তাব করছি।

(গ) কম সচ্ছল শ্রেণীগুলি কর্তৃক ব্যবহৃত প্রতি খণ্ড ১০ টাকা মূল্য পর্যন্ত তৈরী জামাকাপড়ের উপর বিক্রয় কর মকুবের প্রস্তাব আমরা করছি।

(ঘ) তুলো দিয়ে তৈরি বিছানা প্রধানত স্বল্প আয়ের ও মাঝারি আয়ের ব্যক্তিরা কেনেন এবং তাঁদের সুবিধার জন্য আমরা এই দফাটিকে বিক্রয় কর থেকে অব্যাহতি দেবার প্রস্তাব করছি।

(ঙ) স্থানীয় ভেষজ ও রাসায়নিক শিল্প থেকে ভেষজের জন্য স্থানীয়ভাবে কাঁচামাল সংগ্রহ যাতে বেশি ক'রে হয় সেই উদ্দেশ্যে আমরা ১৯৭৩ সালের ১লা নভেম্বর থেকে এর উপর বিক্রয় কর ৮% থেকে কমিয়ে ৬% করেছি। স্থানীয় ভেষজ ও রাসায়নিক শিল্পের আরও প্রসারের উদ্দেশ্যে আমরা থোক ভেষজের উপর বিক্রয় করের বর্তমান হার ৬% থেকে ৩%-এ কমানোর প্রস্তাব করছি। এর ফলে এই রাজ্যের ভেষজ ও রাসায়নিক শিল্পের উন্নতি হবে।

(চ) বর্তমান পদ্ধতি অনুযায়ী উৎপাদকদের অন্যান্য রাজ্য থেকে এই রাজ্যে যন্ত্রপাতি ও বিভিন্ন পণ্য আমদানির জন্য ১০% হারে কেন্দ্রীয় বিক্রয় কর দিতে হয়। এই রাজ্যে শিল্পস্থাপনে উৎসাহদান করার জন্য যাতে উৎপাদকদের কেবলমাত্র ৩% হারে কেন্দ্রীয় বিক্রয় কর দিতে হয় সেই উদ্দেশ্যে প্রয়োজনীয় পরিবর্তন চালু করার অভিপ্রায় আমাদের আছে।

(ছ) পুরাতন এবং চিরাচরিত মাটির খেলনা ও পুতুল তৈরির কুটিরশিল্পে উৎসাহিত করার উদ্দেশ্যে আমরা বিক্রয় কর দেওয়া থেকে ঐ দ্রব্যগুলিকে রেহাই দেবার প্রস্তাব করছি।

(জ) মোমবাতি নির্মাণ একটি গুরুত্বপূর্ণ কুটিরশিল্প এবং সমাজের কম সচ্ছল শ্রেণীগুলি বহুলাংশে মোমবাতি ব্যবহার করেন। আমরা প্রস্তাব করছি যে মোমবাতি বিক্রয় কর থেকে অব্যাহতি পাক্।

(ঝ) বাদামের উপর চুঙ্গি করের বর্তমান হার ৬%। বাদাম তেল কম সচ্ছল লোকেরা ব্যবহার করেন এবং এই শুল্কের হার ১%-এ কমাতে পারলে পেয়াই করার জন্য কলিকাতা মহানাগরিক এলাকায় বাদাম আমদানি বৃদ্ধি পাবে। বর্ধিত আমদানি রাজ্যে বাদাম তেল এবং বনস্পতি উৎপাদন বাড়াতে সাহায্য করবে। সুতরাং আমরা প্রস্তাব করছি যে এরপর থেকে বাদামের উপর বিক্রয় কর ৬%-এর স্থলে ১% হোক।

(ঞ) বর্তমানে কার্পাস সুতো বিক্রয় কর থেকে মুক্ত। কিন্তু হোসিয়ারির জন্য কার্পাস সুতোর উপর ৩% কর আছে এবং কার্পাস সুতো ছাড়া অন্য সুতো ও কার্পাস সুতো ছাড়া অন্য হোসিয়ারি সুতোর উপর ২% কর বর্তমান। করের উল্লিখিত বৈষম্যমূলক হার কর-ফাঁকির পথ প্রশস্ত করেছে। এইরূপ কর-ফাঁকি নিবারণ এবং কার্পাস সুতোয় তৈরি হোসিয়ারি দ্রব্যাদি সমাজের কম সচ্ছলশ্রেণীগুলি ব্যবহার করে ব'লে তাঁদের কিছু পরিমাণে সুবিধা দানেরও উদ্দেশ্যে আমরা প্রস্তাব করছি যে কার্পাসের হোসিয়ারি সুতো সহ কার্পাস সুতোর বিক্রয় কর অব্যাহতি হোক এবং কার্পাস সুতো ছাড়া অন্য হোসিয়ারি সুতো সহ সকল প্রকার কার্পাস সুতো ছাড়া অন্য সুতোর উপর বিক্রয় কর ৩% হোক।

(ট) রেশন দোকানের মালিকগণ কর্তৃক ব্যবহৃত বস্তাগুলি বিক্রয় আমাদের বিক্রয় করের আওতা থেকে অব্যাহতি দেবার প্রস্তাব করছি। এটি দীর্ঘস্থায়ী দাবি এবং এই ব্যবস্থা গ্রহণের ফলে রেশন দোকানগুলির কিছুটা সহায়তা হবে।

**পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা---লক্ষ্য ও প্রয়োগকৌশল**

গত দুই দশকে অর্থনৈতিক উন্নয়নের ফল হিসাবে মাথাপিছু আয় উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে এবং কৃষি ও শিল্প ক্ষেত্রেও যথেষ্ট উন্নতি হয়েছে। কিন্তু তা সত্ত্বেও লোকসংখ্যার একটা বড় অংশের জীবনে, বিশেষ ক'রে গ্রামের জনসাধারণের জীবনে, দারিদ্র্য এখনও প্রকট বাস্তব।

অধিকাংশ লোক দরিদ্র থাকছেন তার কারণ কাজ ও চাকরির মাধ্যমে আয়ের পথ তাঁদের নাগালের বাইরে। পঞ্চম পরিকল্পনায় অর্থনৈতিক উন্নয়নের যে প্রয়োগকৌশল নির্ধারিত হয়েছে তার লক্ষ্য হচ্ছে জনসাধারণের উন্নততর জীবনের জন্য সুযোগ সৃষ্টি। আবার পরিকল্পনাপ্রসূত উন্নয়নের উদ্দেশ্য শুধু উৎপাদন বৃদ্ধিই নয়, সামাজিক ন্যায়বিচারও বটে। উৎপাদনের দ্রুত সম্প্রসারণ ও সামাজিক ন্যায়বিচার সুনিশ্চিত করার জন্য উন্নয়ন-মূলক প্রয়োগকৌশলের আসল কাজ হচ্ছে সমাজব্যবস্থার সেই চিরাচরিত কাঠামো বদল করা যা অসাম্যের সৃষ্টি করে এবং গতিশীল অর্থনীতিকে ব্যাহত করে।

কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ এবং দ্রুতহারে অর্থনৈতিক সমৃদ্ধি দারিদ্র্যের বিরুদ্ধে সংগ্রামের জন্য অপরিহার্য প্রয়োজন। জাতীয় ক্ষেত্রে দারিদ্র্যের সার্থক দূরীকরণে আমাদের বিফলতার অন্যতম কারণ হ'ল উন্নয়নহারের স্বল্পতা---যথা ১৯৫১ থেকে ১৯৬০ পর্যন্ত ৩.৮ শতাংশ এবং ১৯৬১ থেকে ১৯৭০ পর্যন্ত ৩.৭ শতাংশ। তাও আবার ২.৫ শতাংশ হারে জনসংখ্যা বৃদ্ধির ফলে আসল উন্নয়নহার আরো অনেক কম ছিল।

জনসংখ্যা বৃদ্ধির হার যথেষ্ট হ্রাস না হ'লে অর্থনৈতিক সমৃদ্ধি কখনও দারিদ্র্য দূর করতে সক্ষম হবে না। দারিদ্র্য দূরীকরণের পদ্ধতি দু'টো জিনিসের উপর নির্ভর করে---বর্ধিত হারে উৎপন্ন ভোগ্যপণ্য জনসাধারণের মধ্যে সুষম বন্টন এবং সেই সঙ্গে জন্মহার হ্রাস।

বিগত দিনের অভিজ্ঞতা থেকে এটা খুবই পরিষ্কার হয়ে গেছে যে, শুধুমাত্র অর্থনৈতিক সমৃদ্ধি ও উন্নতিই দারিদ্র্যসমস্যার নিশ্চিত ও সুষ্ঠু সমাধান করতে পারে না। বহু বছর ধ'রে পরিকল্পনা ও উন্নয়নকর্মের পরেও ভারতের জনগণের এক বিরাট অংশ আজ অবধি দারিদ্র্যের মধ্যে কাটাচ্ছেন। উন্নয়ন প্রকল্পের অগ্রগতি সত্ত্বেও, এবং কোনও কোনও ক্ষেত্রে আবার এই উন্নয়নের জন্যই, আয় এবং সম্পদের অসমান ও অসম বৃদ্ধি ঘটেছে।

আমাদের আজ প্রয়োজন সুসংবদ্ধ উপায়ে এবং সুনির্দিষ্ট উদ্দেশ্য নিয়ে দারিদ্র্যের মোকাবিলা করা। পঞ্চম পরিকল্পনায় পরিবর্তন ঘটানোর জন্য যে প্রয়োগকৌশল দরকার তা হবে দ্বিমুখী---এক, দ্রুতভাবে অর্থনৈতিক বৃদ্ধি ও উন্নয়ন ঘটিয়ে যথেষ্টসংখ্যক কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি, এবং দুই, সম্পদ ও আয়ের পুনর্বন্টন।

পঞ্চম পরিকল্পনায় যে ন্যূনতম প্রয়োজনভিত্তিক জাতীয় কর্মসূচি নেওয়া হয়েছে তাতে পল্লী-এলাকায় দারিদ্র্যের সরাসরি মোকাবিলা করার জন্য আলাদা ক'রে এবং যথোপযুক্ত অর্থসংস্থানের মাধ্যমে গ্রামীণ জনগণের দুর্বলতর অংশের মৌলিক চাহিদাগুলি মেটানোর চেষ্টা করা হবে। প্রাথমিক শিক্ষা, জনস্বাস্থ্য, পানীয় জল, সকল ঋতুর উপযোগী গ্রাম্য রাস্তা, ভূমিহীন শ্রমিকদের জন্য উন্নত ধরনের বাস্তুভিটা এবং গ্রামীণ বৈদ্যুতীকরণ সম্প্রসারণের কাজ একসঙ্গে নিয়ে এই কর্মসূচি রচিত হয়েছে।

**পঞ্চম পরিকল্পনার আয়তন এবং অর্থ লগ্নির ধরন**

পঞ্চম পরিকল্পনার আনুমানিক আকার হ'ল ৫৩,৪১১ কোটি টাকা। এর মধ্যে সরকারী বিনিয়োগের পরিমাণ ধরা হচ্ছে ৩৭,২৫০ কোটি টাকা এবং বেসরকারী ১৬,১৬১ কোটি টাকা। সরকারী ক্ষেত্রের আনুমানিক লগ্নি ৩৭,২৫০ কোটি টাকার মধ্যে কেন্দ্র, রাজ্য এবং কেন্দ্রশাসিত অঞ্চলের বিনিয়োগ ধরা হয়েছে যথাক্রমে ১৯,৫৭৭ কোটি টাকা, ১৭,০৭৩ কোটি টাকা এবং ৬০০ কোটি টাকা।

পঞ্চম পরিকল্পনায় অতিরিক্ত ৬,৮৫০ কোটি টাকার সম্পদ সংগ্রহ করতে হবে। এর মধ্যে কেন্দ্রকে করতে হবে ৪,৩০০ কোটি টাকা আর রাজ্যগুলিকে করতে হবে ২,৫৫০ কোটি টাকা।

**পশ্চিমবঙ্গের পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার আকার**

পশ্চিমবঙ্গের পঞ্চম পরিকল্পনার আকার এখনও নির্ধারিত হয় নি, তবে কিছু কিছু ইঙ্গিত দেওয়া চলে। জাতীয় উন্নয়ন পরিষদের আগামী অধিবেশনের পরে এই পরিকল্পনার আকার নির্ধারিত হবে ব'লে আশা করা যায়।

রাজ্যের পরিকল্পনার আয়তন নির্ভর করে দু'টি সূচকের উপর---রাজ্যের অর্থসম্পদ এবং কেন্দ্রীয় সহায়তা। রাজ্যের অর্থসম্পদ বলতে বোঝায় রাজ্যের অতিরিক্ত অর্থসংগ্রহ ও রাজ্যের ঋণগ্রহণ পরিকল্প। আশা করা যাচ্ছে যে, জাতীয় উন্নয়ন পরিষদের পরবর্তী অধিবেশনে রাজ্যসমূহের ঋণসংগ্রহ পরিকল্পের নির্দেশক নীতি প্রণীত হবে এবং বিভিন্ন রাজ্যে কেন্দ্রীয় সহায়তার পরিমাণও নির্ধারিত হবে।

পশ্চিমবঙ্গের পঞ্চম পরিকল্পনা অর্থনৈতিক দিক থেকে এই রাজ্যের আগামী পাঁচ বছরের ভাগ্য নিরূপণ করবে। কাজেই আমাদের পরিকল্পনার আকার যাতে রাজ্যের প্রয়োজনের সাথে সঙ্গতি রাখে সেদিকে লক্ষ্য রাখা প্রয়োজন।

পশ্চিমবঙ্গের প্রথম পরিকল্পনা ছিল ৭২ কোটি টাকার। দ্বিতীয় পরিকল্পনা ছিল ১৫৭ কোটি টাকার, অর্থাৎ প্রথম পরিকল্পনা অপেক্ষা দ্বিগুণের কিছু বেশি। তৃতীয় পরিকল্পনা ছিল ৩০৫ কোটি টাকার, সেটিও তার আগের পরিকল্পনার চেয়ে দ্বিগুণ। কিন্তু চতুর্থ পরিকল্পনার মূল আয়তন ৩২২ কোটি টাকা হ'ল যা তৃতীয় পরিকল্পনার থেকে মাত্র ১৭ কোটি টাকা বেশি। চতুর্থ পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গে মাথাপিছু পরিকল্পনা লগ্নির পরিমাণ হ'ল মাত্র ৭৯ টাকা। এই অঙ্ক ছিল সারা ভারতের মধ্যে সবচেয়ে কম। চতুর্থ পরিকল্পনায় পশ্চিমবঙ্গের লগ্নির পরিমাণ কম হওয়ার ফলে এই রাজ্যে যে কেবল অন্য রাজ্যের তুলনায় অসুবিধাজনক অবস্থায় প'ড়ে গেছে তাই নয়, এই রাজ্যের অর্থনীতি এর ফলে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ক্ষুদ্রায়তন এই পরিকল্পনা পশ্চিমবঙ্গের অত্যাবশ্যক প্রয়োজনের পক্ষে একেবারেই অপ্রতুল এবং এর ফলে রাজ্যের অর্থনীতির ভারসম বিনষ্ট হয়েছে। ভার-সাম্যের এই চ্যুতি সংশোধনের জন্য আমাদের পঞ্চম পরিকল্পনার আকার বেশ বড় হওয়া দরকার।

পরিকল্পনা কমিশন গোড়ার দিকে সাধারণভাবে নির্দেশ দিয়েছিলেন যেন রাজ্যগুলি তাঁদের আগামী পরিকল্পনার আকার চতুর্থ পরিকল্পনার দ্বিগুণের মধ্যে রাখেন। এই সাধারণ নির্দেশ অন্যান্য রাজ্যের ক্ষেত্রে—যাঁদের চতুর্থ পরিকল্পনা তৃতীয় পরিকল্পনার তুলনায় যথেষ্ট বেশি ছিল—প্রযোজ্য বা উপযুক্ত হ'লেও পশ্চিমবঙ্গের বেলায় স্বভাবতই তা প্রযোজ্য বা উপযুক্ত হ'তে পারে না। কারণ অন্যান্য রাজ্যের চতুর্থ পরিকল্পনা যেখানে তাদের তৃতীয় পরিকল্পনা অপেক্ষা অনেকখানি বড় ছিল সেখানে পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনা তার আগের পরিকল্পনার চেয়ে আকারে খুব সামান্যই বেশি ছিল। পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনার আয়তন কি ছিল তা না ধ'রে ঐ পরিকল্পনার প্রকৃত আকার কি রকম হওয়া উচিত ছিল তারই ভিত্তিতে আমাদের পঞ্চম পরিকল্পনার আয়তন নির্ধারণ করা উচিত।

রাজ্য পরিকল্পনার আকার কেন্দ্রীয় সহায়তা ছাড়া রাজ্যের অর্থসম্পদের উপরও নির্ভর করে। রাজ্যের অর্থসম্পদের ক্ষেত্রে বলা যায় যে, আমরা স্বল্প সঞ্চয় এবং কর আদায়ের মাধ্যমে অর্থসংগ্রহের জন্য এক ব্যাপক প্রয়াস করেছি। পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৭২-৭৩-এ স্বল্প সঞ্চয়ের মাধ্যমে মোট সংগ্রহের পরিমাণ ৩৬ কোটি টাকার এক আশাতীত বৃদ্ধি হয়েছে। করের ক্ষেত্রেও যে-কোন পূর্ববর্তী বছর অপেক্ষা সংগ্রহের বৃদ্ধি অধিকতর ছিল।

**পরিকল্পনায় কেন্দ্রীয় সহায়তা**

বৃহত্তর সম্পদ সংগ্রহের উদ্দেশ্যে এই রাজ্য যে বিপুল প্রয়াস করেছে কেন্দ্রীয় সহায়তা তার উপযুক্ত হ'তে হবে। একটি বৃহৎ পরিকল্পনা ছাড়া পশ্চিমবঙ্গের আর্থিক পুনরুজ্জীবন হ'তে পারে না। মনে রাখতে হবে যে পশ্চিমবঙ্গের অর্থনীতিতে যদি অচলাবস্থা দেখা দেয়, তবে তার বিরূপ প্রতিক্রিয়া কেবল সমগ্র পূর্বাঞ্চলের অর্থনীতিতেই নয়, এ রাজ্য থেকে যথেষ্ট কেন্দ্রীয় কর সংগ্রহ সম্ভাবনার উপরও তা গিয়ে পড়বে।

পশ্চিমবঙ্গ থেকে বিপুল পরিমাণ কেন্দ্রীয় সম্পদ সংগৃহীত হয়ে থাকে। কেন্দ্রীয় প্রত্যক্ষ করের পশ্চিমবঙ্গ দ্বিতীয় বৃহত্তম উৎস এবং যেসব গুরুত্বপূর্ণ পণ্য থেকে কেন্দ্রীয় শুল্ক সংগৃহীত হয় (যেমন লৌহ ও ইস্পাত, টায়ার, বৈদ্যুতিক মেসিন, কাগজ ইত্যাদি) তারও পশ্চিমবঙ্গ অন্যতম উৎপাদক। এই রাজ্যে অবস্থিত শিল্পগুলি যাতে নির্বিবাদে চলে সেজন্য পশ্চিমবঙ্গ সরকার ক্রমাগত অধিকতর দায়িত্ব গ্রহণ করছেন। আর এইসব শিল্পই প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষভাবে কেন্দ্রীয় কর-রাজস্ব বিপুল পরিমাণে সরবরাহ ক'রে থাকে। সমগ্রভাবে ভারতের অর্থনীতির ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুনরুজ্জীবন বিশেষ গুরুত্বপূর্ণ। পাট, চা ও ইঞ্জিনিয়ারিং দ্রব্যাদি রপ্তানির মাধ্যমে বৈদেশিক মুদ্রার অন্যতম বৃহৎ অংশ তো পশ্চিমবঙ্গ দেয়ই (এর পরিমাণ ২৫ শতাংশের মত) তা ছাড়াও সমস্ত পূর্বাঞ্চলীয় রাজ্যের উৎপাদনের প্রধান বহির্গমন পথ এই পশ্চিমবঙ্গ। এই পশ্চিমবঙ্গই সমগ্র পূর্বাঞ্চলের

শ্রমশক্তির কর্মসংস্থানে সহায়তা করে। বস্তুত, এই রাজ্য থেকে প্রেরিত অর্থের উপ পূর্বাঞ্চলের বহু অংশের গ্রামীণ অর্থনীতি অনিবার্যভাবে নির্ভরশীল।

পশ্চিমবঙ্গে রয়েছে বিপুল পরিমাণ অব্যবহৃত শিল্পক্ষমতা। কৃষি উন্নয়নের ক্ষেত্রে উৎপাদ বৃদ্ধির জন্যে পশ্চিমবঙ্গের প্রান্তিক মূলধনী প্রয়োজন সর্বভারতীয় গড়ের অনেক নিচে। সুতর পশ্চিমবঙ্গের শিল্প ও কৃষি উভয় ক্ষেত্রে অতিরিক্ত বিনিয়োগ সমগ্রভাবে দেশের পক্ষে অধিকতর লাভজনক হবে।

ভারতের অর্থনীতিতে পশ্চিমবঙ্গের এই বিশেষ ভূমিকা এবং এ রাজ্যে উৎপাদন বৃদ্ধি তুলনামূলকভাবে কম বিনিয়োগের প্রয়োজন—এই উভয় কারণে এ পর্যন্ত যা দেওয়া হয়ে তদপেক্ষা অনেক বেশি কেন্দ্রীয় পরিকল্পনা-সহায়তা জাতীয় স্বার্থেই এ রাজ্যকে দেও উচিত।

চতুর্থ পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সহায়তা বিভাজন বিষয়ে গ্যাডগিল সূত্রে বলা হয়েছি যে, আসাম, নাগাল্যাণ্ড এবং জম্মু ও কাশ্মীর রাজ্যের প্রয়োজনের জন্য বরাদ্দ রে নিম্নলিখিতভাবে বাকি রাজ্যগুলির জন্য কেন্দ্রীয় সহায়তা বন্টন করা উচিতঃ জনসংখ্যা ভিত্তিতে ৬০ শতাংশ, জাতীয় গড়ের নিচে হ'লে মাথাপিছু আয়ের ভিত্তিতে ১০ শতাং মাথাপিছু আয়ের তুলনায় কর প্রয়াসের ভিত্তিতে ১০ শতাংশ, বড় সেচ ও বিদ্যুৎ প্রকল্পে ব্যাপারে দায়িত্ব পালনের জন্য ১০ শতাংশ এবং বাকি ১০ শতাংশ বন্যা, পৌর এলাক দীর্ঘদিনের খরাপ্রবণ এলাকা এবং আদিবাসী এলাকার বিশেষ সমস্যার ন্যায় কতিপ সমস্যার মোকাবিলার জন্য।

চতুর্থ পরিকল্পনার জন্য গ্যাডগিল সূত্রের উদ্ভাবন হয়েছিল। এই পরিকল্পনা শেষ হওয়া সঙ্গে সঙ্গে ঐ সূত্রের অবসান হবে। পঞ্চম পরিকল্পনার জন্য কার্যকর নতুন একটি সূ উদ্ভাবন করতে হবে।

নতুন সূত্র প্রণয়নে যে মৌল বিষয়টি মনে রাখতে হবে তা এই যে, প্রয়োজনের প্রকৃ মাপকাঠি হ'ল জনসংখ্যা। অধিকসংখ্যক লোক মানে অধিকতর বিদ্যালয়, অধিকত হাসপাতাল, অধিকতর রাস্তা। সুতরাং জনসংখ্যার ভিত্তিতে রাজ্যগুলিকে কেন্দ্রীয় সহায়ত দিতে হবে।

আপেক্ষিক অনগ্রসরতার বিচারে ষষ্ঠ অর্থ কমিশন ইতিমধ্যেই রাজ্যগুলিকে অনুদা দিয়েছেন। ষষ্ঠ অর্থ কমিশন অনগ্রসরতার প্রশ্নটি নিয়ে বিবেচনা করেছেন। এই কারণে পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সহায়তা বিভাজন পুনরায় আপেক্ষিক অনগ্রসরতার ভিত্তিতে না হয়ে জনসংখ্যার ভিত্তিতে হওয়া উচিত।

কেন্দ্রীয় সহায়তা বিভাজনে মাথাপিছু আয় মাপকাঠি হওয়া উচিত নয়। রাজ্যগুলি আপেক্ষিক অনগ্রসরতার বিচারেও এর ব্যবহার হওয়া উচিত নয়। বছরে বছরে মাথাপিছু আ পরিবর্তিত হয় এবং বহু পরিবর্তনশীল বিষয়ের ওপর এটা নির্ভর করে। তা ছাড়া মাথাপি আয় নির্ণয়ের পদ্ধতি সম্পর্কে প্রকৃত মতপার্থক্যের অবকাশ আছে।

**পশ্চিমবঙ্গের বিশেষ সমস্যাবলী**

রাজ্য পরিকল্পনা প্রণয়নে কৃষি উৎপাদনের ব্যাপক প্রসার, শিল্পে পুনরুজ্জীবন, কর্মসংস্থানের সুযোগসুবিধা সম্প্রসারণ এবং সর্বপ্রকার উন্নয়নের গতি বৃদ্ধির লক্ষ্য মনে রাখা হয়েছে রাজ্যের বিশেষ প্রয়োজনগুলি মনে রেখে আমাদের পরিকল্পনার কর্মকৌশলগুলি প্রণয় করা হয়েছে। পশ্চিমবঙ্গে বেকারি ও আধাবেকারির সমস্যা সবচেয়ে জটিল। এ রাজে বেকার-সংখ্যা সম্পর্কে মতপার্থক্য থাকলেও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রাপ্ত সর্বশে সংখ্যার ভিত্তিতেও পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা নিঃসন্দেহে দেশের মধ্যে সর্বাধিক। ত

ছাড়া ১৯৫১-৬১ এবং ১৯৬১-৭১-এ পশ্চিমবঙ্গে জনসংখ্যা বৃদ্ধির হার ছিল যথাক্রমে ৩২.৮ শতাংশ ও ২৬.৮ শতাংশ। এই সময়ে সর্বভারতীয় গড় ছিল যথাক্রমে ২১.৫ শতাংশ এবং ২৪.৮ শতাংশ। বস্তুতপক্ষে পশ্চিমবঙ্গে জনসংখ্যার ঘনত্ব (প্রতি বর্গমাইলে ১,০৩২ জন) ভারতে দ্বিতীয় সর্বোচ্চ। এ ছাড়া তফসীলভুক্ত সম্প্রদায় ও আদিবাসী জনসমাজ যাঁরা আর্থিক দিক থেকে অনগ্রসর শ্রেণী তাঁরা এ রাজ্যের জনসংখ্যার ২৬ শতাংশ। আবার পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন ক্ষমতা নিচু স্তরের এবং এর প্রধান ভিত্তি হ'ল অনিশ্চিত বর্ষার জলপুষ্ট খরিফ শস্য। এ কথাও মনে রাখতে হবে যে ১৯৬৫ থেকে এ রাজ্যে শিল্পে সাংঘাতিক মন্দা চলেছে যার প্রভাব থেকে এই রাজ্য এখন পর্যন্ত পূর্ণ মুক্তিলাভ করতে পারে নি। এর উপর বৃহত্তর কলিকাতা এলাকার জটিল ও বহুবিধ সমস্যা এবং প্রায় ৫৫ লক্ষ অপুনর্বাসিত উদ্বাস্তু সমস্যার মোকাবিলা পশ্চিমবঙ্গকে করতে হচ্ছে।

**পরিকল্পনা, জনগণ ও সম্পদ**

দারিদ্র্য ও বেকারির বিরুদ্ধে সংগ্রামে পরিকল্পনা হ'ল সর্বাধিক গুরুত্বপূর্ণ হাতিয়ার। এ রাজ্যে দারিদ্র্য ও বেকারিই হ'ল মূল সমস্যা। দারিদ্র্য ও বেকারির জবাব পরিকল্পিত উন্নয়নের মধ্যেই নিহিত আছে। সুতরাং পরিকল্পনা আমাদের জীবনের একান্ত নির্ভরকেন্দ্র এবং আমাদের আর্থিক উন্নয়নের সনদ।

পশ্চিমবঙ্গের আর্থিক পুনরুজ্জীবনের জন্য বড় আকারের পরিকল্পনা অত্যাবশ্যক। আমাদের অর্থনীতিতে ক্ষুদ্র পরিকল্পনা উল্লেখযোগ্য কোন শক্তি সঞ্চার করতে পারবে না এবং এর ফল দাঁড়াবে বস্তুতপক্ষে আমাদের দারিদ্র্যকেই স্থায়ী করা। বিশেষ ক'রে দরিদ্র ও অনুন্নত জনগণের পক্ষে ছোট পরিকল্পনা কিছুতেই চলতে পারে না। ছোট পরিকল্পনা তাঁদেরই সর্বাধিক ক্ষতি করবে,—যাঁদের যথেষ্ট সামর্থ্য আছে তাঁদের নয়।

প্রশ্ন করা হয়েছে যে, আমরা যেরকম পরিকল্পনা চাই সেরকম পরিকল্পনার সঙ্গতি আমাদের আছে কিনা। অবশ্য আমাদের পরিকল্পনা প্রণয়নে সম্পদ ও উপায়ের কথা হিসাবে ধরতে হয়। সঙ্গতি অনুসারেই আমাদের জীবনযাত্রা নিয়ন্ত্রণ করতে হয়। কিন্তু তা হ'লেও আমাদের সঙ্গতি সম্পর্কে গতিশীল চিন্তা রাখতেই হবে। আমরা উৎপাদনক্ষম কাজে যত বেশি বিনিয়োগ করব এবং যত বেশি কাজ করব ততই আমরা আমাদের সঙ্গতি ও সম্পদ বৃদ্ধি করব। আমরা নজর নিচু করতে পারি না। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুনরুজ্জীবনের জন্য যা প্রয়োজন তা হ'ল সাহস, দৃঢ়তা ও ভবিষ্যৎ দৃষ্টি, কেবলমাত্র সতর্কতা ও সাবধানতা নয়।

অর্থ বা অর্থনৈতিক সঙ্গতিই পরিকল্পনার একমাত্র সম্পদ নয়। পরিকল্পনার প্রাথমিক সম্পদ হ'ল মানবিক ও বস্তুগত সম্পদ। সুষ্ঠুভাবে এই সম্পদের ব্যবহার করতে হবে এবং আমাদের পরিকল্পনা পদ্ধতিতে জনগণকে সামিল করতে হবে। পশ্চিমবঙ্গের প্রয়োজনের সঙ্গে সঙ্গতিসম্পন্ন কেবলমাত্র একটি বৃহৎ পরিকল্পনাই পশ্চিমবঙ্গের জনগণকে অনুপ্রাণিত করতে পারে এবং তাঁদের সক্রিয় সহযোগিতা ও সহমর্মিতা লাভ করতে সহায়ক হ'তে পারে। জনগণের সহমর্মিতা ও সহযোগিতাই পরিকল্পনার জন্য অধিক সম্পদ সৃষ্টি করতে পারে। এ বছর এবং গত বছর স্পষ্টভাবে এর প্রমাণ পাওয়া গেছে। এই দু'বছরে স্বল্প সঞ্চয় আন্দোলনে অভূতপূর্ব পরিমাণ অর্থদানের মাধ্যমে আমাদের সম্পদ বৃদ্ধি ক'রে পরিকল্পিত উন্নয়ন প্রচেষ্টায় পশ্চিমবঙ্গের জনগণ উল্লেখযোগ্যভাবে অংশগ্রহণ করেছেন।

উন্নয়নের উদ্দেশ্যে সম্ভাব্য সমস্ত ক্ষেত্র থেকেই আমাদের সম্পদ সংগ্রহ করতে হবে আড়ম্বরপূর্ণ এবং অমিতব্যয়ী খরচে যে অর্থ ব্যবহার করা হচ্ছে তা আমরা সংগ্রহ ক'রে উৎপাদনক্ষম বিনিয়োগে চালিত করতে পারি। স্বল্প সঞ্চয় আন্দোলনের মাধ্যমে স্বেচ্ছায় অথবা পর্যায়ক্রমিক করব্যবস্থার মাধ্যমে বাধ্যতামূলকভাবে তা করা যেতে পারে। সঞ্চয় ও কর এবং মিতব্যয়িতার অভ্যাস ও দক্ষতার মাধ্যমে এবং একই সঙ্গে বিলম্ব ও ব্যয়বৃদ্ধি পরিহার ক'রে প্রকল্পগুলি রূপায়ণের গতিবৃদ্ধির মাধ্যমে সম্পদ বৃদ্ধি করতে হবে।

আমাদের মুদ্রাস্ফীতি রুখতে হবে এবং মূল্য স্থিতিশীল রাখার চেষ্টা করতে হবে। কিন্তু তা হ'লেও আমাদের অর্থনীতিকে সক্রিয় ক'রে তোলার মত যথেষ্ট বড় নয় এমন পরিকল্পনা আমরা নিতে পারি না। গতানুগতিক প্রয়াসে পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান হ'তে পারে না। সর্বাধিক যা করা যেতে পারে তার চেষ্টাই আমাদের করতে হবে, কম করলে চলবে না। উন্নয়ন প্রচেষ্টার গতি মন্থর করলে আমাদের সঙ্গতিও সঙ্কুচিত হবে এবং তার ফল হবে পরিকল্পনা বা অগ্রগতিও তো নয়ই, বরং আমাদের অর্থনীতিতে স্থিতাবস্থা, এমন কি পশ্চাদগমন্।

**পরিকল্পনা ও আঞ্চলিক বৈষম্য**

কেবলমাত্র উন্নতির গতিবৃদ্ধির জন্য নয়, সামাজিক ন্যায় নিশ্চিত করার জন্যও পরিকল্পনা অত্যাবশ্যক। অবাধ-বাজার অর্থনীতি যে বৃদ্ধিই আনয়ন করতে পারুক না কেন, বিপুল-সংখ্যক জনগণের জন্য সুযোগের যে সমতা আমাদের আনতে হবে এজাতীয় বৃদ্ধি যে তা নিশ্চিতভাবে আনতে পারবে এ কথা বলা যায় না। ব্যক্তির সঙ্গে ব্যক্তির এবং অঞ্চলের সঙ্গে অঞ্চলের, এই উভয় ক্ষেত্রেই, অসাম্য দূরীকরণে পরিকল্পনাকে সক্রিয় অংশগ্রহণ করতে হবে। উন্নয়ন পরিকল্পনার ফল যাতে যতদূর সম্ভব বিস্তৃত হয় তা এবং অল্প কিছু লোকের হাতে বা বিশেষ বিশেষ অঞ্চলে অর্থ ও অর্থনৈতিক শক্তির কেন্দ্রীভবন যাতে না হয় তা আমাদের নিশ্চিত করতে হবে।

এ পর্যন্ত আমাদের শিল্প উন্নয়ন প্রধানত হুগলি নদীর দুই পারে এবং কলিকাতা, হাওড়ায় এবং চব্বিশ-পরগনার কিছু অংশে সীমাবদ্ধ রয়েছে। কিন্তু আমাদের পরিকল্পনা এরূপ হওয়া উচিত যাতে অনগ্রসর অঞ্চলের উন্নতি দ্রুত হয়। সুতরাং আমরা অন্যান্যের মধ্যে আটটি উন্নয়ন কেন্দ্র স্থাপন বা সম্প্রসারিত করার প্রচেষ্টা চালাচ্ছি। এই উন্নয়ন কেন্দ্রগুলি হবে ফরাক্কায় যা উত্তর ও দক্ষিণ বঙ্গকে যুক্ত করছে, শিলিগুড়িতে যা হ'ল সিকিম, নেপাল ও ভুটানের তোরণদ্বার, হলদিয়ায় যেখানে বড় পোতাশ্রয় তৈরি হচ্ছে, দুর্গাপুরে যেখানে ইতিমধ্যে কতকগুলি শিল্প স্থাপিত হয়েছে, খড়গপুরে যেখানে আছে একটি বড় রেল জংশন, কল্যাণীতে যেখানে শিল্প উন্নয়নের মলগত উপায় প্রকরণ কিয়ৎপরিমাণে বর্তমান, সাঁওতালদিতে যেখানে একটি তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপিত হয়েছে এবং আসানসোলে যা কয়লাখনি-অঞ্চলে অবস্থিত। আমাদের শিল্প পরিকল্পনা এরূপ হবে যাতে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় শিল্প ও শিল্পোদ্যোগ ছড়িয়ে দেওয়ার সুযোগ বৃদ্ধি পায়।

**পরিকল্পনা ও গ্রামীণ অর্থনীতি**

আঞ্চলিক বৈষম্য দূরীকরণের অর্থ কেবলমাত্র শিল্পক্ষেত্রে বৈষম্য হ্রাসই নয়। কৃষির ক্ষেত্রেও যাতে সর্বোচ্চ পরিমাণ জমি রাখার বর্তমান আইনগুলি কার্যে পরিণত হয় এবং ঐ সীমার অতিরিক্ত জমি খুঁজে বের ক'রে ভূমিহীন শ্রমিক ও প্রান্তিক কৃষকদের মধ্যে সেই জমি বন্টন করা হয় তা দেখতে হবে। ভূমিহীন কৃষকদের সর্বনিম্ন মজুরি নিশ্চিত করার ব্যবস্থাও আমাদের করতে হবে। ভাগচাষীরা যাতে তাঁদের ন্যায্য অংশ পান তা আমাদের দেখতে হবে। আপেক্ষিকভাবে স্বল্প-সুবিধাভোগী শ্রেণীগুলি, যথা তফসীলভুক্ত সম্প্রদায় ও আদিবাসী জনসমাজ, পরিকল্পনার ফলের ন্যায্য অংশ পায় তাও আমাদের নিশ্চিত করতে হবে। পরিকল্পনাগুলিতে আমরা অনগ্রসর অঞ্চলসমূহ ও আর্থিক দিক থেকে সমাজের স্বল্প অগ্রসর শ্রেণীগুলির জন্য যথোচিত বরাদ্দের চেষ্টা করেছি। যদি আমাদের পরিকল্পনা-গুলি জনগণের ও অঞ্চলগুলির পক্ষে ন্যায়সঙ্গত ও পক্ষপাতশূন্য হয় কেবলমাত্র তা হ'লেই আমরা উন্নয়ন কর্মসূচিতে জনগণের সাগ্রহ সহযোগিতা লাভে সক্ষম হব।

পরিকল্পনায় আমরা কৃষির উপর উল্লেখযোগ্যভাবে জোর দিয়েছি, কেননা কৃষির আধুনিকী-করণ ও আমাদের গ্রামীণ অর্থনীতির পুনরুজ্জীবন ব্যতীত পশ্চিমবঙ্গের কোন আশা নেই।

আমাদের শহরগুলির ভবিষ্যতের চাবি রয়েছে গ্রামে। যদি কৃষি সমৃদ্ধ এবং গ্রামীণ অর্থনীতি শক্তিশালী হয়, তা হ'লে আমাদের শহরাঞ্চলের শিল্পোন্নয়নেও সহায়তা হবে এবং কাজ ও রোজগারের সন্ধানে দারিদ্র্য-পীড়িত গ্রামবাসীদের শহরের বস্তিগুলিতে আগমন নিবারিত হবে। সেচ সম্প্রসারণ ও একাধিক শস্যোৎপাদনশীল এলাকা বৃদ্ধির উপর আমরা প্রভূত গুরুত্ব দিয়েছি। খামার থেকে পশ্চিমবঙ্গের কৃষকরা বছরে বর্তমানে মাত্র ১·২ হারে শস্য লাভ করেন। বৃষ্টি ও অনিশ্চিত বর্ষার উপর তাঁদের নির্ভর করতে হয়। কিন্তু আমাদের মাটির নিচে জল আছে এবং নদীতেও আছে প্রবহমান জলধারা। যদি আমরা অগভীর ও গভীর নলকূপ এবং নদীজলোত্তোলন সেচের দ্বারা এই জল ব্যবহার করতে পারি, কৃষকদের যদি আমরা রাসায়নিক সার ও কীটনাশক ঔষধ দিতে পারি, যদি আমরা তাঁদের ঋণ ও উন্নততর বিপণন ব্যবস্থার সুবিধা দিতে পারি, যদি তাঁদের কুটিরশিল্প এবং হাঁসমুরগি পালন ও দোহশালা কর্মসূচিগুলির উন্নয়নে সাহায্য করতে পারি, তবে আমরা পশ্চিমবঙ্গের চেহারা বদলে দিতে পারব।

নিকট ভবিষ্যতে শিল্প ও কলকারখানায় গ্রামীণ শ্রমিকদের বেশির ভাগ অংশের কর্ম-সংস্থান করা যাবে না। কিন্তু কৃষিকে নিবিড়তর ও বহুমুখী করতে পারলে একটা বড় অংশ তার মধ্যে কাজের সুযোগ পেতে পারবেন। উল্লেখ করা যেতে পারে, জাপানে উচ্চ ফলনশীল গম চাষের জন্য ২৫ থেকে ৩০ শতাংশ বেশি শ্রমিকের প্রয়োজন হয়েছিল।

পঞ্চম পরিকল্পনাকালে গ্রামাঞ্চলে অনেক বেশি পরিমাণ বিনিয়োগ করা হবে। ১৯৭৪-৭৫-এ কৃষিতে ব্যয় হবে ২১·৪৪ কোটি টাকা, সেচ সুবিধার জন্য ৪৮·৬৮ কোটি টাকা, পশুপালন ও পশুচিকিৎসার জন্য ২৩·৫৩ কোটি টাকা, বনবিভাগে ৩·৯৯ কোটি টাকা। তা ছাড়া স্বাস্থ্য পরিকল্পগুলির জন্য যে ৬০·৯২ কোটি টাকা, শিক্ষা খাতে যে ১০৬·১৫ কোটি টাকা, তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণে যে ৩·৯২ কোটি টাকা এবং বিশেষ কয়েকটি অনুন্নত এলাকায় যে ১ কোটি টাকা ব্যয় হবে তাও প্রধানত পল্লী-অঞ্চলেই হবে। বিদ্যুৎ সম্প্রসারণে যে মোটা অঙ্কের বরাদ্দ আছে তা থেকে গ্রামীণ বৈদ্যুতীকরণের প্রসার, কৃষি, কুটির ও ক্ষুদ্রশিল্প এবং মাঝারি ও বড় শিল্পের প্রসারে সহায়তা হবে। ন্যূনতম প্রয়োজনভিত্তিক পরিকল্পের ১৭·৩৭ কোটি টাকাও গ্রামীণ জনগণের মৌলিক সুবিধাগুলি জোগানোর কাজে লাগবে।

**১৯৭৪-৭৫ সালের জন্য পরিকল্পনা বিনিয়োগ**

কেন্দ্রীয় সাহায্যের বরাদ্দ নির্ধারণের এবং কোন রাজ্য বাজার থেকে কি পরিমাণ ঋণ গ্রহণ করবে তার নীতি সম্পর্কে জাতীয় উন্নয়ন পরিষদ কর্তৃক সিদ্ধান্ত গ্রহণ সাপেক্ষে আমরা পঞ্চম পরিকল্পনার প্রথম বছর ১৯৭৪-৭৫ সালের জন্য বাজেটে ১৫০ কোটি টাকা বিনিয়োগের ব্যবস্থা রেখেছি। পশ্চিমবঙ্গের পরিকল্পনায় এটা সর্বাধিক বৃদ্ধি। এইরূপ বৃদ্ধি ইতিপূর্বে একক কোনও বছরে করা হয় নি। ১৯৭৩-৭৪ সালের পরিকল্পনার পরিমাণ ছিল ৯১ কোটি টাকার।

পঞ্চম পরিকল্পনার প্রথম বছরের পরিকল্পনা চতুর্থ পরিকল্পনার প্রথম বছরের ৪৫·৭৯ কোটি টাকার পরিকল্পনার চেয়ে প্রায় তিন গুণ বেশি। গত বছরের ৯১ কোটি টাকার পরিকল্পনার তুলনায় আগামী বছরের পরিকল্পনায় ৫৯ কোটি টাকা বৃদ্ধি পাবে। রাজ্য সরকার কর আদায়ের জন্য যে বিরাট প্রয়াস চালান এবং সেই সঙ্গে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে যে সংগ্রহ হয় অনেকটা তার দ্বারাই আগামী বছরের পরিকল্পনায় এই বিরাট এবং তাৎপর্য-পূর্ণ বিনিয়োগ-বৃদ্ধি সম্ভব হয়েছে।

**ভূমি সংস্কার**

১৯৭২ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন বলে কৃষি জমির ঊর্দ্ধ সীমা নতুন ক'রে বেঁধে দেওয়া হয়েছে এবং ব্যক্তির পরিবর্তে পরিবারকে এই ঊর্দ্ধ সীমা প্রয়োগের একক বা ইউনিট হিসাবে ধরা হয়েছে। এই ঊর্দ্ধ সীমার বিধান কোনরকম দ্বিধা না ক'রে কঠোরভাবে

বলবৎ করা অত্যাবশ্যক। এইরকম বিধান প্রয়োগ ক'রেই আমরা ঊর্দ্ধ সীমার অতিরিক্ত জমি ভূমিহীন শ্রমিক ও প্রান্তিক কৃষকদের দিতে পারি। ভূমিহীন শ্রমিক ও প্রান্তিক কৃষকদের এইভাবে জমি দিতে পারলে তাঁরা প্রয়োজনীয় উৎসাহ ও সেইসঙ্গে ন্যায়সঙ্গত জীবিকা অর্জনের পথে খুঁজে পাবেন।

ঊর্দ্ধসীমার অতিরিক্ত জমি উদ্ধারের বিশেষ অভিযান এখনও চলছে। ১৯৭৩ সালের নভেম্বরের শেষ পর্যন্ত প্রায় ৯'৫ লক্ষ একর কৃষি জমি, ৫'৪৪ লক্ষ একর অ-কৃষি জমি এবং ৯'৭০ লক্ষ একর বনভূমি রাজ্য সরকারে বর্তেছে। তা ছাড়া ১৯৭২ সালের ভূমি সংস্কার আইন অনুসারে নির্দিষ্ট নতুন ঊর্দ্ধ সীমার দরুন আরও ৫৪,০০০ একর কৃষি জমি রাজ্য সরকারের হাতে এসেছে।

জমির ঊর্দ্ধ সীমার বিধান কার্যকরভাবে বলবৎ করতে হ'লে সাম্প্রতিকতম ভূমি রেকর্ডের প্রয়োজন। এই রেকর্ড না থাকলে উক্ত বিধানকে ফাঁকি দেবার জন্য যে জমি লুকিয়ে রাখা হয়েছে তা খুঁজে পাওয়া সব সময়ে সম্ভব নয়। ভূমি তালিকা সাম্প্রতিকতম করার একটি পরিকল্প দার্জিলিং, হাওড়া, হুগলি, বাঁকুড়া ও মুর্শিদাবাদ—এই পাঁচটি জেলায় প্রবর্তন করা হয়েছে। আগামী আর্থিক বছর থেকে এই পরিকল্প আরও ৯টি জেলায় সম্প্রসারণের সঙ্কল্প আমাদের আছে।

গ্রামাঞ্চলের দরিদ্র অধিবাসীদের সুবিধার্থে দু'টি আইন, যথা, দি ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অব অ্যালিয়েনেটেড ল্যাণ্ড অ্যাক্ট, ১৯৭৩, এবং দি ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন (সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট) অ্যাক্ট, ১৯৭৩, পাস করা হয়েছে। যে জমি ১৯৬৮ থেকে ১৯৭৩ সালের মে মাসের মধ্যে দরিদ্র রায়তরা আর্থিক দুরবস্থার জন্য হস্তান্তর করেছেন তা পুনরুদ্ধারের ব্যবস্থা প্রথম আইনটিতে রয়েছে। দ্বিতীয়টিতে ব্যবস্থা করা হয়েছে যে, খতিয়ানে তালিকাভুক্ত বিষয় পরিবর্তন সম্পর্কে দেওয়ানী আদালতের কোন এক্তিয়ার থাকবে না।

**কৃষি**

পঞ্চম পরিকল্পনাকালে কৃষি উন্নয়নের অন্যতম প্রধান কর্মকৌশল হবে সামগ্রিক এলাকা উন্নয়ন কর্মসূচি (সি, এ, ডি, পি,)। এই কর্মসূচি অনুসারে ১০,০০০ একরের এক-একটি সুসংবদ্ধ এলাকা নির্বাচিত ক'রে সেইসব এলাকায় সংস্থাগত অর্থলগ্নির সাহায্যে প্রয়োজনীয় কৃষি উপকরণ সরবরাহ করা হবে। এই কর্মসূচির লক্ষ্য শুধু কৃষি উৎপাদন বাড়ানোই নয়, এবং প্রতি বছরে আড়াই থেকে তিনটি ফসল তোলাই নয়, সেইসঙ্গে পল্লী অঞ্চলের বিরাট বেকার শ্রমশক্তিকে পশুপালন, দুগ্ধ উৎপাদন ও হাঁস-মুরগির উন্নয়ন, মৎস্যচাষ ও কৃষি-শিল্প প্রভৃতি বিভিন্ন আনুষঙ্গিক কাজে নিয়োগ করাও এর লক্ষ্য। ১৫টি জেলায় সি, এ ডি, পি, প্রকল্পের স্থান নির্বাচিত করা হয়েছে এবং কর্মসূচি রূপায়ণ সম্পর্কিত প্রকল্প রিপোর্ট প্রস্তুত ও অন্যান্য প্রাথমিক কাজ হাতে নেওয়া হয়েছে। এই সংক্রান্ত একটি আইনও এই বিধানসভায় পেশ করা হবে।

কৃষি উৎপাদনে অপর যে একটি গুরুত্বপূর্ণ কর্মসূচির তাৎপর্যময় ফল হ'তে পারে তা হ'ল, ময়ূরাক্ষী, কংসাবতী ও দামোদর উপত্যকা করপোরেশন এই তিনটি প্রধান নদী উপত্যকা প্রকল্পের আওতাভুক্ত সেচ এলাকায় সমন্বিত উন্নয়নকর্ম। এর ফলে সমগ্র এলাকায় সেচের বিরাট সম্ভাবনা এবং তার প্রকৃত ব্যবহারের মধ্যেকার ব্যবধান দূর করা যাবে।

রাজ্যের সকল জেলায় সাধারণভাবে কৃষির ব্যাপক উন্নয়নের জন্য জল, বীজ ও রাসায়নিক সার সরবরাহ প্রভৃতি যেসব বিবিধ ব্যবস্থা চালু আছে সেগুলিও পঞ্চম পরিকল্পনাকালে অব্যাহত থাকবে এবং সম্প্রসারিত করা হবে।

রাসায়নিক সারের বিশেষ অনটনের জন্য সরকার জৈবসারের ব্যবহার বৃদ্ধির উপায় বিবেচনা করছেন এবং শহরগুলির প্রভূত পরিমাণ আবর্জনা থেকে যাতে কৃষির জন্য সার উৎপাদন করা যায় তার কথাও ভেবে দেখছেন।

১৯৭২-৭৩ সালে ক্ষুদ্র সেচের এক ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছিল। এ ব্যাপারে ২০ কোটি ৪০ লক্ষ টাকার যে ব্যয় হয়েছিল তার মধ্যে ১৪ কোটি ৩৩ লক্ষ টাকা জরুরী কৃষি কর্মসূচির অধীনে কেন্দ্রীয় ঋণ সহায়তা হিসেবে পাওয়া যায়। ১৯৭৩-৭৪ সালে ২৪৬টি গভীর নলকূপ, ৭৩০টি নদীজলোত্তোলন কেন্দ্র, ১৬,০০০টি অগভীর নলকূপ এবং ১৮,০০০টি কম অশ্বশক্তির পাম্প সেট বসিয়ে অতিরিক্ত ৩০০,০০০ একর জমিকে সেচের আওতায় আনা সম্ভব হয়েছে। চলতি বছরে কয়েকটি সংহত অঞ্চলে ২৪৩টি গভীর নলকূপ, ৬০০টি নদী জলোত্তোলন কেন্দ্র এবং ৬,৫০০টি পাম্প সেট সমন্বিত অগভীর নলকূপ বসানোর জন্য ভারত সরকার ৭ কোটি ২০ লক্ষ টাকার ঋণ সহায়তা মঞ্জুর করেছেন। রাজ্য পরিকল্পনার অন্তর্গত পরিকল্পনাসমূহে এই বছর আরও ১,৫০০টি অগভীর নলকূপ এবং ৬০টি নদী-জলোত্তোলন কেন্দ্রের ব্যবস্থা করা সম্ভব হয়েছে।

সম্প্রতি রাজ্য সরকার ৬ কোটি টাকার অনুমোদিত মূলধন নিয়ে একটি ক্ষুদ্র সেচ করপোরেশন গঠন করেছেন। এটা একটা বিরাট পদক্ষেপ। চলতি বছরের কাজের সময়ে এই করপোরেশন সংস্থাগত অর্থ সহায়তায় ১৬০টি গভীর নলকূপ বসানো এবং ৮০টি নদী-জলোত্তোলন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা করেছেন। ১৯৭৩ সালের ১৫ই নভেম্বর থেকে পশ্চিমবঙ্গ কৃষিঋণ ব্যবস্থা আইন, ১৯৭৩ (West Bengal Agricultural Credit Operatives Act, 1973) বলবৎ হয়েছে এবং এর ফলে বাণিজ্যিক ব্যাঙ্কগুলি থেকে কৃষিজীবী ও বর্গাদারদের কৃষিঋণ পাওয়া অধিকতর সুবিধাজনক হবে।

রাজ্য সরকার পশ্চিমবঙ্গ রাজ্য জল পর্ষদ গঠন করেছেন। এই পর্ষদ রাজ্যের ভূগর্ভস্থ এবং ভূপৃষ্ঠের জলসম্পদের মূল্যায়ন ক'রে প্রাপ্তব্য সমগ্র জলসম্পদের সর্বোত্তম ব্যবহার সম্পর্কে ব্যবস্থাদির সুপারিশ করবেন।

১৯৭৩-৭৪ সালে প্রধান বাণিজ্যিক শস্য অর্থাৎ পাটের সর্বনিম্ন সহায়ক মূল্য বাড়ানোর ফলে এবং বীজ বোনার সময় অনুকূল আবহাওয়া থাকায় এবং সেইসঙ্গে সরকার কর্তৃক বিভিন্ন কর্মসূচি প্রবর্তন করার দরুন ৪০ লক্ষ গাঁট (প্রতি গাঁট ১৮০ কেজি) পাটতন্তু ও ৪ লক্ষ মেস্তা উৎপন্ন হয়। এটা এই জাতীয় উৎপাদনের একটি রেকর্ড।

গ্রামাঞ্চলে ভূমিহীন শ্রমিকদের জন্য বাসস্থানের ব্যবস্থার এক পরিকল্প গ্রহণ করা হয়েছে। বীরভূম ও মালদহ জেলার বারোটি এলাকার পরিকল্প চূড়ান্ত হয়ে গেছে এবং অপর জেলা-গুলির অন্যান্য পরিকল্প বিবেচনাধীন আছে।

**সেচ**

জমির স্বল্পতার দরুন পশ্চিমবঙ্গে ব্যাপকভাবে কৃষিকর্মের সুযোগ সীমাবদ্ধ। সে কারণে কৃষির আরও উন্নয়ন হ'তে পারে প্রধানত নিবিড় কৃষিকর্মের দ্বারা, আর সেজন্য প্রয়োজন সেচের সুবিধার সম্প্রসারণ।

রাজ্যের তিনটি প্রধান সেচ প্রকল্পের মধ্যে ময়ূরাক্ষী ও ডি ভি সি-র কাজ সম্পূর্ণ হয়েছে এবং এ দু'টির সম্প্রসারণ ও উন্নয়নের কাজকর্ম এখন চলছে। ময়ূরাক্ষী প্রকল্পের আওতাভুক্ত সেচ এলাকা ১৯৭৩-এর খরিফ মরসুমে ৬,০০০ একরের মত বেড়েছে এবং এই প্রকল্প প্রকৃতপক্ষে সব মিলিয়ে ৫'৩৫ লক্ষ একর জমিতে সেচের ব্যবস্থা করা গেছে। এই প্রকল্পের লক্ষ্য হ'ল ৫'৬০ লক্ষ একর জমিতে সেচের জল সরবরাহ। ডি ভি সি প্রকল্পের মারফত ১৯৭৩ সালের খরিফ মরসুমে মোট ৭৫৮,০০০ একর জমিতে এবং ১৯৭৩ সালের রবি বোরো মরসুমে ১২৫,০০০ একর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছে।

কংসাবতী প্রকল্পের দ্বারা ১৯৭৩ সাতের খরিফ মরসুমে ৪৫০,০০০ লক্ষ একর জমি সচের জল পেয়েছে। ১৯৭২ সালের খরিফ মরসুমের চেয়ে ১০০,০০০ একর বেশি জমিতে

এই সুযোগ সম্প্রসারিত হয়েছে। ১৯৭৩ সালের বোরো মরসুমে এই প্রকল্পের মারফ মেদিনীপুরের পূর্বাঞ্চলে প্রায় ১০০,০০০ একর জমিতে সেচ দেওয়া সম্ভব হয়। ১৯৭ সালের খরিফ ও রবি মরসুমের জন্য লক্ষ্যমাত্রা নির্ধারিত হয়েছে যথাক্রমে ৬০০,০০০ এক এবং ১'৫ লক্ষ একর।

ভারত সরকারের থেকে অতিরিক্ত কেন্দ্রীয় সহায়তা নিয়ে কতকগুলি বন্যানিয়ন্ত্রণ পরিক গ্রহণ করা হয়েছে। গত বছরে মহানন্দা বাঁধ পরিকল্পের একটা বড় অংশ এবং একট বড় স্লুইস সম্পূর্ণ হওয়ার ফলে এই প্রথম মালদহ জেলার হরিশচন্দ্রপুর, রতুয়া এব খড়বা থানার বিস্তীর্ণ এলাকাকে বন্যার প্রকোপ থেকে রক্ষা করা গেছে।

নিম্ন দামোদর সেচ পরিকল্পের প্রথম পর্যায়ে আমতা খাল খনন এই বছর প্রায় সম্প হয়ে যায় এবং তার ফলে হাওড়ার নিম্নাঞ্চল ১৯৭৩ সালে আর বন্যাকবলিত হয়নি মগরাহাট নিকাশী পরিকল্পের কাজও অনেকটা সম্পূর্ণ হয়ে যাওয়ায় গত বর্ষায় প্রায় ১' বর্গমাইল এলাকা উপকৃত হয়েছে। দুবদা বেসিন নিকাশী পরিকল্পের ৭৫ শতাংশের ম কাজ সম্পূর্ণ হয়েছে এবং তার ফলে কৃষিজীবীরা বিশেষভাবে উপকৃত হয়েছেন।

রাজ্যের সকল জেলাতেই, বিশেষ ক'রে উত্তরবঙ্গে, বহুসংখ্যক বন্যানিয়ন্ত্রণ পরিকল্প গ্রহ করা হয়েছে। এইসব বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচির জন্য গত বর্ষায় প্রচুর পরিমাণে জল বাড় সত্ত্বেও জলপাইগুড়ি শহর বন্যাকবলিত হয় নি। এ ছাড়া চব্বিশ-পরগনায় ১০০টি নিকাশ স্লুইসের নির্মাণকাজ বেশ খানিকটা এগিয়েছে। মালদহ ও মুর্শিদাবাদ জেলায় ভূমিক্ষ নিরোধের কাজও অনেকটা অগ্রসর হয়েছে।

**পশুপালন**

১৯৭৩-৭৪ সালে ২টি নূতন পশু হাসপাতাল ও ১৭টি পশুচিকিৎসা কেন্দ্র খোলা হয়েছে ১৯৭৪-৭৫ সালে গবাদি পশু উন্নয়ন সংক্রান্ত আরও তিনটি নিবিড় প্রকল্প শুরু করা হচ্ছে এইসব প্রকল্প চালু হবে কোচবিহার-জলপাইগুড়ি, মেদিনীপুর এবং বর্ধমান-বীরভূম কেন্দ্রে এই কেন্দ্রগুলির আওতায় আসবে আরও ৩ লক্ষ প্রজননশীল গাভী।

হাঁস-মুরগি পালন সংক্রান্ত উন্নয়নকার্যও দ্রুতহারে বাড়ছে। সুন্দরবন এলাকার কাকদ্বী ও নিমপিঠ—এই দুই জায়গায় দু'টি হাঁস-মুরগি পালন খামার নির্মাণ করা হচ্ছে পুরুলিয়াতেও একটি ১,৫০০ প্রজননশীল হাঁস-মুরগি পালন খামার স্থাপন করা হচ্ছে।

**দুধ সরবরাহ**

বর্তমানে বেলগাছিয়ার কেন্দ্রীয় দোহশালা থেকে প্রক্রিয়ণ করা ১ লক্ষ ৮০ হাজার লিটা দুধ সরবরাহ করা হয়। ডব্লু এফ পি ৬১৮ প্রকল্প অনুযায়ী এই কেন্দ্রীয় দোহশালাতে একটি সম্প্রসারণ কর্মসূচি নেওয়া হয়েছে। ঐ কর্মসূচি রূপায়িত হ'লে প্রতিদিন অতিরিক্ত ১ লক্ষ লিটার দুধ সরবরাহ করা যাবে।

পঞ্চম পরিকল্পনাকালে দুর্গাপুর দোহাশালার দৈনিক সামর্থ্য ৫০,০০০ লিটার থেকে বাড়িয়ে এক লক্ষ লিটার করা হবে। ঐ সময় কৃষ্ণনগর ও বর্ধমানে দুটি নতুন দোহশালা খোলা হবে এ ছাড়া গ্রামাঞ্চলে আরও ৩০টি দুধ সংগ্রহ তথা শীতলীকরণ কেন্দ্র খোলারও প্রস্তাব আছে

হুগলি জেলার ডানকুনিতে দৈনিক চার লক্ষ লিটার দুধের সামর্থ্যসম্বলিত একটি বড় দোহশালা স্থাপন করা হচ্ছে। শিলিগুড়ির কাছে মাটিরগড়াতে সর্বার্থসাধক দোহশালার নির্মাণ কাজ বেশ ভালভাবেই এগোচ্ছে এবং আশা করা যায় ১৯৭৪ সালের মধ্যেই ত সম্পূর্ণ হয়ে যাবে।

**বন**

শিল্প এবং গৃহস্থালীর চাহিদা পূরণের জন্য কাঠের উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্য নিয়েই বন উন্নয়ন করা হচ্ছে। পঞ্চম পরিকল্পনার লক্ষ্য হ'ল বার্ষিক ১০,০০০ হেকটর জমিতে বন সৃজন করা। আগে এর বার্ষিক গড় ছিল ৫,০০০ হেক্‌টর। পঞ্চম পরিকল্পনায় পার্বত্য এলাকায় এবং বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় ১২,০০০ হেকটরের অধিক জমিতে মৃত্তিকা সংরক্ষণের কাজ হবে। ১৯৭৪-৭৫ সালে ১,৮০০ হেক্‌টরের মৃত্তিকা সংরক্ষণের কাজ করা হবে। এছাড়া পঞ্চম পরিকল্পনায় কংসাবতী নদীর উজান এলাকায় ৩০,০০০ হেকটর মৃত্তিকা সংরক্ষণের লক্ষ্য মাত্রা নির্ধারিত হয়েছে। এর মধ্যে ৬,০০০ হেকটরে কাজ হবে ১৯৭৪-৭৫ সালে। পঞ্চম পরিকল্পনায় দূরান্তরের বনাঞ্চলে ১৪০ কিলোমিটার নতুন রাস্তা নির্মাণের প্রস্তাবও আছে যার ১৫ কিলোমিটার নতুন রাস্তা নির্মিত হবে ১৯৭৪-৭৫ সালে।

**কুটির ও ক্ষুদ্র শিল্প**

১৬-দফা কর্মসূচির আওতায় ১৯৭১ সালের ১লা অক্টোবর থেকে এক বছরের মধ্যে ২,৩০০ ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপনের লক্ষ্যের স্থলে ঐ সময়সীমায় ২,০৮৬টি ইউনিট স্থাপিত হওয়ায় লক্ষ্যমাত্রা অতিক্রম করা গিয়েছিল। পরবর্তী বছরে অর্থাৎ ১৯৭২-এর অকটোবর থেকে ১৯৭৩-এর সেপ্টেম্বর পর্যন্ত ২,৫০০ ইউনিটের লক্ষ্যের স্থলে ২,৭৯৫টি ইউনিট গঠন করা হয়েছে।

শহর ও গ্রামাঞ্চলগুলিতে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির উদ্দেশ্যে পঞ্চম পরিকল্পনায় কুটির ও ক্ষুদ্র শিল্পের বহুল উন্নয়ন সাধনের প্রস্তাব আছে। এর উদ্দেশ্য শুধু সমাজের দুর্বলতর অংশগুলির পরিপোষণ নয়, উৎপাদন-উপায়ের মালিকানার ব্যাপকতর বিস্তরণ সাধনও। বঙ্গীয় রাষ্ট্রীয় শিল্পসাহায্য আইনের মাধ্যমে ও প্রান্তিক অর্থ পরিকল্প অনুসারে ঋণ-সহায়তা দেওয়া ছাড়াও, একযোগে উৎসাহমূলক ব্যবস্থাদির দ্বারাও এই শিল্পক্ষেত্রে পরবর্তী পরিকল্পনায় উন্নয়ন কর্মসূচির প্রস্তাব করা হয়েছে। ক্ষুদ্র শিল্প ইউনিটগুলির উন্নয়ন সহজ করার জন্য শিল্প ও বাণিজ্যিক এসেটট স্থাপন ক'রে এবং প্রশিক্ষণ, কারিগরি জ্ঞান, কাঁচামাল ও বিপণন সুবিধাদির ব্যবস্থা ক'রে মূলগত উপায় প্রকরণের সুযোগ দেওয়া হবে।

এই রাজ্যের হস্তচালিত তাঁত শিল্পের উৎপাদন ও বিপণন সমস্যা সম্পর্কেই প্রধানত ব্যবস্থা গ্রহণের জন্য হস্তচালিত তাঁত ও শক্তিচালিত তাঁত উন্নয়ন করপোরেশন গঠিত হয়েছে। এই করপোরেশনের অংশীদারী মূলধনে রাজ্য সরকার ২৫ লক্ষ টাকা লগ্নি করেছেন। ১৯৭৩ সালে দু'হাজারেরও বেশি তাঁত বরাদ্দ করার ফলে চতুর্থ পরিকল্পনায় ৬,০০০ শক্তিচালিত তাঁত বসানোর লক্ষ্যমাত্রা পূর্ণ হয়েছে।

**সমবায়**

সরকার সমবায় আন্দোলনকে জোরদার ক'রে তোলার জন্য ব্যবস্থা নিচ্ছেন এবং সেই উদ্দেশ্যে ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ সমবায় সমিতি আইন বিধিবদ্ধ হয়েছে। ১৯৭২-৭৩ সালে সমবায় সমিতিগুলি কৃষিজীবীদের যে স্বল্প ও মধ্য মেয়াদী ঋণ দিয়েছিলেন তার পরিমাণ পূর্ববর্তী বছরের প্রায় দ্বিগুণ ছিল। সমবায় ঋণ পরিশোধের হারেও উন্নতি সাধিত হয়েছে। রাজ্য সমবায় বিপণন ফেডারেশনের লেনদেন বহুল পরিমাণে বেড়ে গেছে এবং সমবায় সমিতিগুলি এ বছরে ভারতীয় পাট করপোরেশন (জুট করপোরেশন অফ ইণ্ডিয়া) -এর পক্ষে প্রায় ৭·৫ লক্ষ মণ পাট সংগ্রহ করতে সক্ষম হয়েছেন।

**কতকগুলি কর্মসংস্থান কর্মসূচি**

কর্মসংস্থান হ'তে পারে দু' ধরনের—বেতনগ্রাহী কর্মসংস্থান এবং স্বনির্ভর কর্মসংস্থান আমাদের দেশে বেকারি ও আধাবেকারির যে বিরাট সমস্যা রয়েছে শুধু বেতনগ্রাহী কর্মসংস্থানের দ্বারা তার মোকাবিলা সম্ভবপর নয়।

ভারতীয় জনসাধারণের শতকরা ৭০ জনের বেশির বাস গ্রামে এবং তাঁরা কৃষিকর্মে নিরত। নিকট ভবিষ্যতে শিল্পোন্নয়নের হার যেরূপ হ'তে পারে ব'লে অনুমান করা যায় তাতে ক'রে শ্রমশক্তির এক বিশাল অংশকে কৃষিক্ষেত্র থেকে সরিয়ে নিয়ে অকৃষিক্ষেত্রে নিয়োগ করা সম্ভব হবে না। কর্মসংস্থানের সুযোগ বিস্তৃত করার উদ্দেশ্যে আমাদের কৃষি ও গ্রামীণ অঞ্চলেই অনেক বেশি ক'রে কর্মসংস্থানের সৃষ্টি করতে হবে।

আমাদের দেশের চিরাচরিত যে চাষবাষ চ'লে আসছে তাকে গতিশীল এবং উৎপাদনক্ষম কৃষিপদ্ধতিতে রূপান্তর করতে হবে। সেজন্য দরকার ভূমিসংস্কার, রাসায়নিক সার ও সেচের মত কৃষি উপকরণের জোগান, ঋণ ও বিপনন সুবিধার ব্যবস্থা ইত্যাদি। আর এই উদ্দেশ্যের দিকে নজর রেখেই আমাদের পরিকল্পনার প্রয়োগকৌশল নির্ণীত হয়েছে এবং পরিকল্পনায় অর্থবরাদ্দ করা হয়েছে। কৃষি উপকরণের সহায়তায় এবং নতুন কারিগরি জ্ঞানের সুবিধা গ্রহণ ক'রে কৃষিক নিবিড় এবং বহুমুখী ক'রে তুলতে পারলে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং সাধারণভাবে কৃষিজীবীদের আয়ের অঙ্ক বহুল পরিমাণে বেড়ে যাবে এবং তাঁরা একই জমি থেকে অনেকবার ফসল তুলে ফলন বাড়াতে পারবেন। সেচের জন্য খরচ, অধিকফলনশীল ও ভালধরনের বীজ ও রাসায়নিক সারের ব্যবস্থা প্রভৃতিকেও কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির পক্ষে সহায়ক কর্মসূচি হিসাবে ধরা যেতে পারে। আগামী বছর ৯১ কোটি টাকা থেকে ১৫০ কোটি টাকায় পরিকল্পনার আয়তন বৃদ্ধির অন্যতম উদ্দেশ্যই হ'ল যাতে আমার অর্থনীতির এইসব গুরুত্বপূর্ণ ক্ষেত্রে আরও বেশি বরাদ্দ করতে পারি এবং যাতে তার ফলে উৎপাদন বাড়ে এবং সেই সঙ্গে কর্মসংস্থানের প্রসার ঘটে।

ক্ষুদ্র চাষী উন্নয়ন এজেন্সি (এস, এফ, ডি, এ,) কর্মসূচি, প্রান্তিক চাষী ও কৃষিশ্রমিক (এম, এফ, এ, এল,) কর্মসূচি এবং খরাপ্রবণ এলাকা কর্মসূচি (ডি, পি, এ, পি,) প্রভৃতি কতকগুলি বিশেষ পরিকল্পের মাধ্যমে ভালরকমের কর্মসংস্থানের ব্যবস্থা হ'তে পারে এবং পঞ্চম পরিকল্পনায় এইগুলি চালু রাখা হবে। আদিবাসী জনগণ এবং পার্বত্য অঞ্চল ও অনুন্নত এলাকার অধিবাসীদের জন্য অনুরূপ নিবিড় কৃষি পরিকল্প প্রবর্তন এবং তার পরিপূরক হিসাবে দোহশাল, হাঁস-মুরগি পালন, পশুপালন কর্মসূচি ও কুটিরশিল্পের সম্প্রসারণ করা হ'লে গ্রামের মানুষের সবচেয়ে গরিব অংশের আয় বাড়ানোর প্রভূত সহায়তা হবে। আমাদের প্রস্তাবিত পঞ্চম পরিকল্পনা প্রণয়নের সময় এই বিষয়গুলি মনে রাখা হয়েছে।

গ্রামীণ কর্মসংস্থানের জন্য জরুরী কর্মসূচি অনুযায়ী পল্লী-এলাকার এক বিরাটসংখ্যক কর্মহীন ব্যক্তিকে ক্ষুদ্রসেচ, মৃত্তিকা সংরক্ষণ, বনসৃজন জলনিকাশী ব্যবস্থা, পানীয় জল-সরবরাহ, সড়ক ব্যবস্থা প্রভৃতি সংক্রান্ত কাজের রূপায়ণে নিয়োগ করা হয়েছে। এই কর্মসূচিতে ১৯৭৩-৭৪ সালে ব্যয়িত হয়েছে ২ কোটি ৫৯ লক্ষ টাকা এবং এই বছরের জানুয়ারি মাস পর্যন্ত ৫০ লক্ষেরও বেশি শ্রমদিবসের সৃষ্টি হয়েছে। এ ছাড়া মেদিনীপুরের নয়াগ্রাম ব্লকে ১৯৭২ সালের নভেম্বর মাস থেকে এক বছরের মধ্যে একটি পরীক্ষামলক নিবিড় গ্রামীণ কর্মসংস্থান পরিকল্পে ৪·৮৭ লক্ষেরও বেশি শ্রমদিবস সৃষ্টি করা হয়।

বর্তমান বছরে রাস্তা ও গৃহ নির্মাণ, সেচ পরিকল্পনাদি, পশুপালন পরিকল্পনাসমূহ প্রভৃতি বহুবিধ উন্নয়নমূলক কর্মসূচিতে গ্রামাঞ্চলে প্রচুরসংখ্যাক নরনারীর কর্মসংস্থানের ব্যবস্থা করা গেছে। কংসাবতী প্রকল্পের নির্মাণকাজ যেসময় পুরোদমে চলছিল সেইসময় দৈনিক প্রায় ২৫,০০০ শ্রমিক কর্মনিরত ছিলেন। বিভিন্ন বন্যানিয়ন্ত্রণ পরিকল্প যখন পুরোদমে চালু ছিল তখনও প্রতিদিন অনুরূপ সংখ্যক শ্রমিক কাজ করতেন। পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় খরাপ্রবণ এলাকা কর্মসূচি অনুযায়ী যেসব জলনিকাশী পরিকল্প গ্রহণ করা হয় সেগুলিতে চলতি বছরে বহু লক্ষ শ্রমদিবসের সৃষ্টি হয়।

চলতি বছরে টেস্ট রিলিফের কাজে খরচ হয় ২০৫ লক্ষ টাকা এবং এর দ্বারা কৃষিকায-হীন মাসগুলিতে গ্রামাঞ্চলের প্রচুর মানুষের কাজের ব্যবস্থা হয়েছিল।

আনুমানিক ২৫৫·৭০ লক্ষ টাকা ব্যয়ের এক বিশেষ কর্মসংস্থান কার্যসূচি গ্রহণ করা হয়েছে এবং তার ফলে প্রায় ৫৫,০০০ ব্যক্তি উপকৃত হয়েছেন। এই কর্মসূচিতে বিশেষ ক'রে পল্লীএলাকার অনেক অদক্ষ শ্রমিক ছাড়াও দক্ষ কর্মী, ডিপ্লোমাধারী ও গ্র্যাজুয়েটের কাজের ব্যবস্থা হয়।

শিক্ষিত বেকারদের সমস্যা মোকাবিলার উদ্দেশ্যে এই বছরে কেন্দ্রীয় সহায়তায় এক অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচির সূচনা হয়। এই কর্মসূচি অনুযায়ী সেই ধরনের পরিকল্পনাদি প্রণয়ন করা হয়েছে যার দ্বারা শিক্ষিত বেকার যুবকদের এমন শিক্ষণ দেওয়া হবে যাতে পঞ্চম পরিকল্পনাকালে অধিকতর অর্থলগ্নির ফলে ভবিষ্যতে যেসব চাকরির উদ্ভব হবে তাঁরা তার উপযুক্ত হ'তে পারেন কিংবা উৎপাদনক্ষম কর্মসংস্থান সৃষ্টিকারী ছোটখাট কারবার বা ব্যবসা পত্তনে তাঁদের সহায়তা হয়। এইসব বিভিন্ন পরিকল্প রূপায়িত হওয়ার ফলে এপর্যন্ত ৩০,০০০-এরও চেয়ে বেশি লোকের কর্মসংস্থান হয়েছে। এই কর্মসূচি অনুসারে ইতিমধ্যে প্রায় ৬,০০০ ব্যক্তি জমির দলিল এবং জমি বন্দোবস্তের কাজে শিক্ষণ গ্রহণ করছেন, ১,৭০০ ব্যক্তি কর্মরত অবস্থায় শিক্ষণ নিচ্ছেন, ১,৫০০ জনের মত শিক্ষণ নিচ্ছেন রেশমগুটি চাষে এবং প্রায় ২,০০০ ব্যক্তি অগভীর ও গভীর নলকূপ এবং নদী-জলোত্তোলন যন্ত্রাদি চালাতে শিখছেন। এই কর্মসূচির অন্তর্গত ইঞ্জিনীয়ারদের সমবায় সম্পর্কিত পরিকল্পে প্রায় ৪,০০০ শিক্ষিত বেকার যুবক উপকৃত হয়েছেন এবং অটো-রিক্সা পরিকল্প অনুযায়ী শিক্ষণ পাচ্ছেন ৮০০ জনেরও বেশি। এছাড়া, কৃষিসংক্রান্ত কৃত্যক-কেন্দ্র স্থাপনের জন্য প্রায় ৫৫০ জনকে সহায়তা দেওয়া হয়েছে এবং ৭০০ ব্যক্তি শিক্ষণ নিচ্ছেন অঞ্চল উন্নয়ন কর্মী হিসাবে। এই কর্মসূচির অধীনেই ১,৯০০-র মত প্রাথমিক শিক্ষক-শিক্ষিকা নিয়োগ করা হয়েছে। শিক্ষিত বাস্তুচ্যুত ব্যক্তিদের পুনর্বাসনের ব্যাপারে এক বিরাট কার্যসূচিও আছে এবং সেই অনুযায়ী প্রায় ৯,০০০ ব্যক্তি শিক্ষণ এবং সুবিধাদি পাচ্ছেন। এই অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচি অনুসারে শিক্ষিত বেকারদের উদ্যোগে শুরু করা নানা পরিকল্পে প্রান্তিক অর্থসহায়তা দেওয়া হয় এবং এইভাবে ১,৩০০-এর বেশি শিক্ষিত বেকার উপকৃত হয়েছেন।

ক্ষুদ্র শিল্পসংস্থানসমূহের সম্প্রসারণের ফলে ১৯৭১ সালের অক্টোবর থেকে ১৯৭২ সালের সেপ্টেম্বর পর্যন্ত ১৩,৫০০ ব্যক্তির এবং ১৯৭২ সালের অকটোবর থেকে ১৯৭৩ সালর সেপ্টেম্বর পর্যন্ত ১৯,২০০ ব্যক্তির কাজের সুযোগ সৃষ্টি হয়েছে। সমবায় সমিতিগুলিতে এবং তাঁতীদের মধ্যে ৪,৭০০টি শক্তিচালিত তাঁত বরাদ্দ করার দরুন প্রায় ২৮,০০০ জনের জন্য প্রত্যক্ষ বা পরোক্ষ কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে।

চতুর্থ পরিকল্পনাকালে ২৬,০০০-এরও বেশি শিক্ষকশিক্ষিকা নিযুক্ত হয়েছেন। এর মধ্যে ৪,৫০০টি পদ মঞ্জুর হয়েছে ১৯৭৩-৭৪ সালে।

১৯৭২ সালের আগস্ট থেকে ১৯৭৩ সালের ডিসেম্বরের মধ্যে বিভিন্ন সরকারী দপ্তর ও রাজ্য বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে প্রায় ৪৩,০০০ ব্যক্তির কর্মসংস্থান সম্ভব হয়েছে।

**বিদ্যুৎ**

আমাদের কৃষি এবং শিল্পের উন্নয়নের জন্য বিদ্যুৎ অত্যাবশ্যক। বিদ্যুৎ না হ'লে যেমন কৃষির আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় পাম্প সেট সচল করা যাবে না তেমনি শিল্প সম্প্রসারণ ও বহুমুখীকরণের জন্য শক্তি জোগানোও সম্ভব হবে না। বিদ্যুৎ সরবরাহের সম্প্রসারণের ব্যাপারে পঞ্চম পরিকল্পনায় যথোচিত গুরুত্ব দেওয়া হবে।

এই বছর সাঁওতালদিতে ১২০ মেগাওয়াটের প্রথম ইউনিটটি চালু হয়েছে। বাকি তিনটি অনুরূপ ইউনিট যাতে পঞ্চম পরিকল্পনাকালেই নির্মিত হয়ে যায় সেজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। দ্বিতীয় ইউনিটটি আগামী বছরে চালু হবে ব'লে আশা করা যায়।

ব্যাণ্ডেলে ২০০ মেগাওয়াটের পঞ্চম ইউনিটটি নির্মাণের জন্য বয়লার ও টার্বো সেটের ব্যাপারে অর্ডার ইতিমধ্যেই দেওয়া হয়ে গেছে এবং ৩ কোটি ২৫ লক্ষ টাকার অগ্রিমও দেওয়া হয়েছে। ১৯৭৪-৭৫ সালে এই ইউনিটের খাতে আরও ৭ কোটি টাকা ব্যয়িত হবে।

কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য ৪০০ একর জমি ইতিমধ্যে অধিগ্রহণ করা হয়েছে এবং ক্ষতিপূরণের টাকা জেলা কর্তৃপক্ষের হাতে দেওয়া হয়েছে। এই ইউনিটের জন্যও বয়লার ও টার্বো সেটের ব্যাপারে অর্ডার দেওয়া হয়েছে এবং এ বছরে ৪ কোটি টাকাও অগ্রিম দেওয়া হয়েছে। এই প্রকল্পের দরুন ১৯৭৪-৭৫ সালে আরও ৯ কোটি টাকা খরচ করা হবে।

পঞ্চম পরিকল্পনাকালে দুর্গাপুর প্রকল্প লিমিটেডও ১১০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন ক্ষমতাসম্পন্ন একটি তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপন করছেন।

আমাদের কৃষির আধুনিকীকরণের জন্য গ্রামীণ বৈদ্যুতীকরণ অপরিহার্য। ১৯৭৪-৭৫ সালে গ্রামীণ বৈদ্যুতীকরণের জন্য ৭·৫ কোটি টাকার বরাদ্দ আছে। ১৯৪৭-এর ১৫ই আগস্ট থেকে ১৯৭২-এর ২০-এ মার্চ অবধি সময়ে ৩,৩২৮টি গ্রামে বিদ্যুৎ পৌঁছেছিল; আর ১৯৭২-এর এপ্রিল থেকে ১৯৭৪-এর জানুয়ারির মধ্যে ৫,৬০০ গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়া সম্ভব হয়েছে। তা ছাড়া ১৯৭৩-এ, ২৫২টি গভীর নলকূপের, ৩,৭০০টি অগভীর নলকূপের এবং ৫৮টি নদী-জলোত্তোলন পরিকল্পের বৈদ্যুতীকরণ করা হয়েছে।

**শিল্প**

১৯৭২-এর মার্চ মাসে এই সরকার কার্যভার গ্রহণের পর থেকে রাজ্যের শিল্প আবহাওয়া উন্নত হয়েছে। ১৯৭২ সাল থেকে নতুন লগ্নির প্রস্তাব আসতে শুরু করে এবং গোড়ায় অন্য রাজ্য কতকগুলি শিল্প স্থাপনের লাইসেন্স পাওয়া সত্বেও কিছু সংখ্যক শিল্পোদ্যোগী এই রাজ্যে তাঁদের এই প্রকল্পগুলি স্থাপনের আগ্রহ দেখান।

১৯৭১ সালে ১৬-দফা উৎসাহমূলক কর্মসূচি অনুসারে পশ্চিমবঙ্গে শিল্প পুনরুজ্জীবন পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। এই কর্মসূচিকে রূপ দেওয়ার জন্য ১৯৬৭ সালে চালু পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন করপোরেশনকে পুনর্গঠিত করা হয়েছিল। নতুন শিল্পোদ্যোগীদের আকর্ষণ করার জন্য এই করপোরেশনের মাধ্যমে রাজ্য সরকার একযোগে কতকগুলি উৎসাহমূলক সুযোগ দেবার ব্যবস্থা করেছেন। এই পরিকল্প অনুসারে করপোরেশন ইতিমধ্যে শিল্পোদ্যোগীদের ১·৭১ কোটি টাকার সহায়তা দিয়েছেন। করপোরেশনের হাতে বর্তমানে ৬টি বড় প্রকল্প আছে। সেগুলি হ'ল মিশ্র ইস্পাত, নাইলন, সিমেন্ট, গাড়ির টায়ার ও টিউব, স্কুটার এবং টেলিভিশন সেট সম্পর্কিত।

সারা পশ্চিমবঙ্গে সুষম অর্থনৈতিক উন্নয়ন সম্ভবপর করার উদ্দেশ্যে রাজ্য সরকার হলদিয়া, দুর্গাপুর, আসানসোল, শিলিগুড়ি, ফরাক্কা, কল্যাণী, সাঁওতালদি ও খড়গপুরে ৮টি উন্নয়ন কেন্দ্র গ'ড়ে তোলার জন্য সাহায্য করতে অগ্রাহী। নতুন উন্নয়ন কেন্দ্রগুলিতে এবং অনুন্নত এলাকাগুলিতে শিল্প-সম্পর্কিত উপায়-প্রকরণের সহায়তাদানের উদ্দেশ্যে সম্প্রতি পশ্চিমবঙ্গ শিল্প উপায়-প্রকরণ উন্নয়ন করপোরেশন (West Bengal Industrial Infrastructure Development Corporation) গঠন করা হয়েছে।

কতকগুলি খনিজ পদার্থের সার্থক ব্যবহারের উদ্দেশ্যে খনিজ উন্নয়ন ও বাণিজ্য করপোরেশন স্থাপন করা হয়েছে। বীরভূম ও অন্যান্য কয়েকটি অনুন্নত এলাকায় যেখানে খনিজ দ্রব্যাদি পাওয়া যায় সেখানে খনিজ পদার্থ উত্তোলনের কাজ হাতে নেওয়া হয়েছে।

নতুন চিনি শিল্প উন্নয়ন করপোরেশন কারিগরি ও পরিদর্শনকারী কর্মচারী নিয়োগ করেছেন এবং আহমেদপুর চিনির কারখানার কাজ যাতে আরম্ভ হ'তে পারে সেই উদ্দেশ্যে তাঁরা এখন আহ্মেদপুরের ন্যাশনাল সুগার মিলসের পুরনো যন্ত্রপাতি মেরামত করছেন।

ইলেকট্রনিক ও পেট্রো-কেমিক্যালের মত নতুন শিল্প উন্নয়নে রাজ্য সরকার আগ্রহী। ইলেকট্রনিক দ্রব্যাদি উৎপাদনের ইউনিট স্থাপনের কাজে উৎসাহদানের উদ্দেশ্যে ইলেকট্রনিক করপোরেশন গঠন করা হয়েছে।

সাম্প্রতিক তৈল সঙ্কটের দরুন ভবিষ্যতে শিল্পগুলিকে অধিকতর পরিমাণে কয়লা-উপজাতের উপর নির্ভর করতে হবে। রাজ্য সরকার এই রাজ্যে একটা কয়লা শিল্প সমাবেশ গ'ড়ে তোলার সফল সম্ভাবনা বিবেচনা ক'রে দেখছেন। কম তাপে কার্বনে পরিণত করার একটি প্ল্যান্ট স্থাপনের সম্ভাব্যতা সম্পর্কে একটি সমীক্ষা ইতিমধ্যে সম্পূর্ণ হয়েছে এবং আশা করা যায় যে, শীঘ্রই এই প্ল্যান্টের জন্য জমি অধিগ্রহণের প্রাথমিক কাজ শুরু হবে। এর ফলে বৃহত্তর কলিকাতা এলাকায় গৃহকর্মের জন্য এবং শিল্পের প্রয়োজনে অধিকতর গ্যাস ও কয়লা সরবরাহ সুনিশ্চিত হবে।

এই সরকার কার্যভার নেওয়ার পর বহু সংখ্যক নতুন কোম্পানি রেজিস্ট্রি করা হয়েছে। ১৯৭৩ সালের এপ্রিল মাস ও ১৯৭৩ সালের ডিসেম্বর মাসের মধ্যে ৪০২টি নতুন কোম্পানি রেজিস্ট্রি করা হয়। গত বৎসর রেজিস্ট্রিকৃত কোম্পানির সংখ্যা ছিল ৩৩০টি। ১৯৭৩ সালে এই রাজ্যের জন্য অনুমোদিত শিল্প লাইসেন্স এবং সম্মতিপত্রের সংখ্যা ছিল যথাক্রমে ৩৫ ও ৪৫।

শিল্প সম্পর্ক

১৯৬৭ সাল থেকে রাজনীতিতে যে হিংসা ও শৃঙ্খলাহীনতা এসেছিল, তা ব্যবসা ও বাণিজ্য ব্যাহত করে এবং ফলে কর্মসংস্থানের সুযোগও বহু পরিমাণে হ্রাস পায়। ধর্মঘট, লক-আউট ও কর্মবিরতির ফলে ১৯৬৯ সালে সারা ভারতে মোট নষ্ট ১ কোটি ৮০ লক্ষ শ্রমদিবসের মধ্যে পশ্চিমবঙ্গে নষ্ট শ্রমদিবসের সংখ্যা ছিল প্রায় ১ কোটি। ১৯৭১ সালে সারা ভারতে নষ্ট ৯৭ লক্ষ ৭০ হাজার শ্রমদিবসের মধ্যে পশ্চিমবঙ্গে নষ্ট শ্রমদিবসের সংখ্যা ছিল ৪০৯ লক্ষ ৩০ হাজার এবং ১৯৭২ সালে সর্বভারতীয় সংখ্যা ১ কোটি ৪১ লক্ষ ৭০ হাজারের মধ্যে পশ্চিমবঙ্গের সংখ্যা ছিল ৪৪ লক্ষ। এই পরিসংখ্যান থেকে বোঝা যায় যে এই সরকার ক্ষমতায় আসার পর থেকে শিল্প-সম্পর্কের ক্ষেত্রে উল্লেখযোগ্য পরিবর্তন সাধিত হয়েছে।

১৯৭৩ সালে সুতী বস্ত্র ও ইঞ্জিনীয়ারিং শিল্পের ক্ষেত্রে শিল্পওয়ারি মীমাংসার দরুন প্রায় ৩০০,০০০ শিল্পশ্রমিক যথেষ্ট পরিমাণে উপকৃত হয়েছেন। চা-বাগিচা শ্রমিকরাও তাঁদের মজুরিতে অন্তর্বর্তিকালীন বৃদ্ধি লাভ করেছেন।

রাজ্য সরকারের হস্তক্ষেপের জন্য ময়দা কলগুলির ধর্মঘট মিটে গেছে এবং তার ফলে প্রায় ২,২০০ শ্রমিক যথেষ্ট পরিমাণে উপকৃত হয়েছেন। রাজ্য সরকারের হস্তক্ষেপের ফলে জুটমিলের আংশিক ধর্মঘট সমেত আরো কতকগুলি ধর্মঘটের মীমাংসা হয়। অবশ্য কয়েকটি কারখানার যথাযথ পরিচালনা সুনিশ্চিত করার জন্য ভারত প্রতিরক্ষা আইনের বিধি প্রয়োগ করতে হয়েছিল।

শ্রমিকদের ন্যায্য অধিকার রক্ষার জন্য সরকার সবকিছু করতে প্রস্তুত। কিন্তু সেই সঙ্গে সরকার বিভিন্ন শ্রমিক ইউনিয়নগুলির মধ্যে এবং ইউনিয়নগুলির নিজেদের মধ্যে প্রতি-দ্বন্দিতার অবসান চান যাতে উৎপাদনের পদ্ধতিতে ব্যাঘাত সৃষ্টি না হ'তে পারে।

এই অধিবেশনেই রাজ্য সরকার শ্রমিক কল্যাণের জন্য তহবিল সৃষ্টি করার উদ্দেশ্যে একটি বিল নিয়ে আসবেন।

**বন্ধ ও দুর্বল শিল্পের পুনরুজ্জীবন**

বন্ধ ও দুর্বল শিল্প সম্পর্কে রাজ্য সরকারের নীতি হচ্ছে সেগুলিকে যতটা সম্ভব সালিসী ব্যবস্থার মাধ্যমে পুনরায় চালু করা। তাতে বিফল হ'লে ভারতীয় শিল্প পুনর্গঠন করপোরেশনের মাধ্যমে সেগুলি পুনরুজ্জীবিত করার চেষ্টা করা হয়।

কতকগুলি ক্ষেত্রে সরকারকে এইসব বন্ধ কারখানার পরিচালনভারও গ্রহণ করতে হয়েছে। ১৯৭২-৭৩ সালে এইরকম বহু সংখ্যক কারখানার ভার সরকারকে নিতে হয়। ১৯৭৩-৭৪ সালে প্রায় ১৬,০০০ শ্রমিক সম্বলিত এইসব কারখানার পরিচালনার উন্নতিবিধানের সবরকম প্রচেষ্টা চালানো হয়। চলতি বছরে ১১,০০০ শ্রমিক সম্বলিত দুটি বড় ইঞ্জিনীয়ারিং কারখানা ও একটি ঢালাই কারখানার পরিচালনার ভার নেওয়া হয়েছে।

সরকারী সংস্থা

আমাদের সরকারী সংস্থাসমূহে উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে। ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার-এর উৎপাদন ১৯৭২ সালের জানুয়ারিতে যেখানে ছিল প্রায় ২ লক্ষ টাকার, সেখানে ১৯৭৩ সালের ডিসেম্বরে বেড়ে হয়েছে প্রায় ৩০ লক্ষ টাকার। দুর্গাপুর প্রকল্প লিমিটেডের ও দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডের উৎপাদন যথেষ্ট পরিমাণে বেড়েছে, এছাড়া, পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প করপোরেশনের বার্ষিক কারবারের পরিমাণ গত বছরের চেয়ে বেশি হয়েছে।

বর্তমান বছরে পশ্চিমবঙ্গ অর্থসংস্থান করপোরেশন এই রাজ্যের ক্ষুদ্র শিল্পসমূহে মূলধনী সহায়তার পরিমাণ বৃদ্ধি করেছেন। গত বছরে সেখানে ৪৯টি সংস্থাকে ১০৪ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল সেখানে এ বছরে ৭৯টি শিল্প সংস্থাকে মঞ্জুর করা হয়েছে মোট ২৫৪ লক্ষ টাকা। করপোরেশন শিলিগুড়িতে ও মালদহে নতুন শাখা খুলেছেন।

পশ্চিমবঙ্গ রাজ্য পণ্যাগার করপোরেশন লিমিটেড তাঁদের সংরক্ষণ সামর্থ্য বাড়িয়েছেন এবং রানাঘাট, দিনহাটা, তারকেশ্বর ও শিলিগুড়িতে আধুনিক বিজ্ঞানসম্মত পণ্যাগার নির্মাণের কাজে হাত দেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিস করপোরেশন কৃষি বিষয়ে সহায়তা দেওয়ার উদ্দেশ্যে অনেকগুলি কেন্দ্র খুলেছেন। ১৯৭৩ সালের এপ্রিল থেকে ডিসেম্বরের মধ্যে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট ৯৪টি এরূপ কেন্দ্র খোলা হয়েছে। এই করপোরেশন পাম্প সেটও তৈরি করছেন।

সড়ক ও গৃহনির্মাণ

চলতি বছরে প্রায় ২২০ কিলোমিটার রাস্তা সম্পূর্ণ হয়ে যাবে ব'লে আশা করা যায়। ১৯৭৪-৭৫ সালে ২১০ কিলোমিটারের মত রাস্তা নির্মিত হবে ব'লে পরিকল্পনা আছে।

বর্তমান বছরে কতকগুলি বড় সেতুর নির্মাণকার্য সম্পূর্ণ হয়েছে। এগুলির মধ্যে আছে ছোট রঙ্গিতের উপর সেতু, বিষ্ণুপুর-সোনামুখী রোডে দ্বারকেশ্বরের উপর সেতু এবং ঘাটাল-চন্দ্রকোণা রোডের উপর বাঁকাশিলা সেতু। সদরঘাট, মনসাই, আত্রাই ও সুবর্ণরেখা---এই চারটি নতুন সেতু নির্মাণের প্রাথমিক কাজ এগিয়ে চলেছে।

গৃহনির্মাণ পর্ষদ নিম্ন ও মধ্যবিত্ত শ্রেণীর মানুষের জন্য ১,৪৭০টিরও বেশি ফ্ল্যাট বিক্রয়ের পরিকল্প চালু করেছেন। এ ছাড়াও আশা করা যাচ্ছে যে এই আর্থিক বছর শেষ হওয়ার আগে আরও ১,৫০০টি ফ্ল্যাট নির্মাণ সমাপ্ত হবে।

শিক্ষা

এই রাজ্যের গ্রামাঞ্চলে অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়গুলিতে প্রথম শ্রেণী থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত এবং অনুমোদিত জুনিয়র বেসিক স্কুলগুলিতে প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত

প্রাথমিক শিক্ষা অবৈতনিক ও আবশ্যিক। অন্যান্য পাঁচটি পৌর এলাকাতেও প্রাথমিক শিক্ষা অবৈতনিক ও আবশ্যিক।

৬ থেকে ১১ বছর বয়ঃক্রমের আনুমানিক ৬৪'০১ লক্ষ মোট ছেলেমেয়ের মধ্যে চতুর্থ পরিকল্পনার শেষে প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত অধ্যয়নরত ছেলেমেয়ের সংখ্যা হবে প্রায় ৫১'৪১ লক্ষ। সুতরাং এই বয়ঃক্রমের মোট ছেলেমেয়ের শতকরা প্রায় ৮০'৩ ভাগ শিক্ষার সুযোগ পাবে। আশা করা যায় যে, ১৯৭৪-৭৫ সালের মধ্যে ৬ থেকে ১১ বয়ঃক্রমের অতিরিক্ত প্রায় ১'৪৬ লক্ষ ছেলেমেয়েকে শিক্ষার সুযোগ দেওয়া যাবে।

শহরাঞ্চলে সরকারী সাহায্যপ্রাপ্ত প্রাথমিক বিদ্যালয়ে প্রথম থেকে চতুর্থ শ্রেণীতে অধ্যয়নরত কিঞ্চিদধিক ৩ লক্ষ ছাত্রছাত্রী মাহিনা দেয়। এদের শিক্ষাও অবৈতনিক করা হচ্ছে এবং ১৯৭৪-৭৫ সালে শহরাঞ্চলে প্রথম শ্রেণী থেকে চতুর্থ শ্রেণীতে অধ্যয়নরত ছাত্রছাত্রীদের বেতন দেবার জন্য এক কোটি টাকা নির্ধারিত হয়েছে।

১৯৭৪-৭৫ সালে ২০৭টি নতুন জুনিয়র হাই স্কুলকে স্বীকৃতি দানের প্রস্তাব আছে যেসব ছাত্রছাত্রী ষষ্ঠ শ্রেণী ও সপ্তম শ্রেণীর শিক্ষা সমাপ্ত না ক'রে লেখাপড়া ছেড়ে দেয় তাদের জন্য আংশিক সময়ের শিক্ষা বিধানের একটি পরিকল্প আছে। এই উদ্দেশ্যে ১৯৭৪-৭৫ সালে ১,৩০০টি কেন্দ্র গঠনের অভিপ্রায় আছে।

মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে ৪০টি জুনিয়র স্কুলকে হাই স্কুলে উন্নীত করার পরিকল্পনা আছে ১৯৭৪-৭৫ সালে বর্তমান উচ্চ বিদ্যালয়গুলিতে মাধ্যমিক শিক্ষার নতুন পদ্ধতি অনুসারে কর্মঅভিজ্ঞতা কর্মসূচি রূপায়িত করা হবে। মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকশিক্ষিকাগণকে জীববিজ্ঞান, শরীরচর্চা ও অন্যান্য বিষয়ে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করা হবে।

একই পদ্ধতিতে শিক্ষা সম্পর্কে জাতীয় শিক্ষানীতি অনুসারে পূর্ববর্তী বহুমুখী শিক্ষা-পদ্ধতিকে দশম শ্রেণীতে সমাপ্য সাধারণ শিক্ষায় রূপান্তরিত করা হয়েছে।

১৯৬২ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত স্বীকৃতিপ্রাপ্ত বিদ্যালয়গুলির মধ্যে মাত্র ৮০টি ছাড়া সকল বিদ্যালয়ই পুরোপুরি ঘাটতি সহায়ক অনুদান পরিকল্প অনুসারে চালু ছিল। এই ৮০টি বিদ্যালয়কে এবং ১৯৬৩ থেকে ১৯৬৯ পর্যন্ত স্বীকৃতিপ্রাপ্ত বিদ্যালয়গুলিকে প্রতি মাসে ২৫,০০০ টাকা থেকে ৬,০০০ টাকা পর্যন্ত বিভিন্ন হারে এককালীন রক্ষণাবেক্ষণ অনুদান দেওয়া হ'ত। ১৯৭২-এর ১লা মে থেকে কিছু কিছু বাধানিষেধ সাপেক্ষে রাজ্যসরকার ১৯৭০-এর ১লা জানুয়ারি পর্যন্ত স্বীকৃতিপ্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়গুলির জন্য বেতন ঘাটতি পরিকল্প মঞ্জুর করেছেন এবং এ পরিকল্পের বার্ষিক ব্যয় ২ কোটি টাকা।

১৯৭২-এর জুলাই মাসে প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকশিক্ষিকার জন্য প্রতি মাসে ৭ টাকা হারে তদর্থক ( ad hoc ) বেতন বৃদ্ধি করা হয় এবং ১৯৭৩-এর জুন মাসে আরও একবার মাসিক ৬ টাকা হারে বর্ধিত তদর্থক বেতন মঞ্জুর করা হয়েছে। তদুপরি প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকশিক্ষিকাদের পেন্সন-এর নিয়মাবলী চূড়ান্ত করা হয়েছে এবং তাঁদের জন্য অবসরগ্রহণকালে এককালীন ২,০০০ টাকা গ্র্যাচুইটি দানও মঞ্জুর করা হয়েছে। সহায়ক অনুদান যাতে সময়মত ও নিয়মিত পাওয়া যায় সেই উদ্দেশ্যে এই ধরনের অনুদান জেলা কার্যালয়গুলি থেকে মঞ্জুরির ব্যবস্থা করা হয়েছে।

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা**

চতুর্থ পরিকল্পনাকালে ৫,০০০ অতিরিক্ত শয্যা যেখানে লক্ষ্যমাত্রা ছিল সেইখানে ৫,৭৫০টি শয্যার ব্যবস্থা করা সম্ভব হয়েছে। তার ফলে রাজ্যের মোট শয্যাসংখ্যা দাঁড়াবে ৪৩,০০০-এ।

মুদালিয়র কমিটির সুপারিশ যেখানে প্রতি এক হাজার মানুষ পিছু একটি শয্যা, সেখানে আমাদের বর্তমান অবস্থা হ'ল প্রতি এক হাজার জনসংখ্যায় ০'৯২ শয্যা এবং ভারতবর্ষে এটাই হ'ল সর্বোচ্চ। ১৯৭৪-৭৫ সালে আরও প্রায় এক হাজার শয্যার ব্যবস্থা করার প্রস্তাবে আছে।

কলিকাতার হাসপাতালগুলিতে ব্যাপক সম্প্রসারণের কাজ চলেছে। নৈহাটিতে একটি নতুন হাসপাতাল স্থাপনের জন্য জমিও অধিগ্রহণ করা হয়েছে। খড়্গপুরে ২৫০ শয্যাসমন্বিত একটি আধুনিক সাধারণ হাসপাতাল স্থাপনের সিদ্ধান্ত করা হয়েছে।

সরকার কালিম্পঙ-এ চার্টারিস হাসপাতাল ও কুষ্ঠ হাসপাতালের ভার গ্রহণ ক'রে সেটিকে একটি মহকুমা হাসপাতালে রূপান্তরিত করেছেন। এ বছর কল্যাণী ও রাণাঘাটে নতুন মহকুমা হাসপাতাল খোলা হয়েছে এবং নবদ্বীপে খোলা হয়েছে একটি সাধারণ হাসপাতাল। আর, জি, কর মেডিক্যাল কলেজ হাসপাতাল ও শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে দু'টি আধুনিক ক্যাজুয়ালটি ব্লক নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

১৯৭৩-৭৪ সালে ৭৮টি শয্যাসমন্বিত ১৫টি নতুন স্বাস্থ্যকেন্দ্র খোলা হয়েছে। এ ছাড়া ৪০টি বর্তমান সহায়ক স্বাস্থ্যকেন্দ্রকে ইতিমধ্যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে ১৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৮৮টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র ও ১৫০টি উপকেন্দ্র স্থাপনের এবং বর্তমান ১৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে ৩০-শয্যাসমন্বিত গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করারও প্রস্তাব আছে।

পঞ্চম পরিকল্পনাকালে লক্ষ্য হবে জনগণের দরিদ্রতর শ্রেণীগুলির কাছে, বিশেষ ক'রে গ্রামীণ ও অনুন্নত এলাকাগুলিতে, স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনার সুযোগসুবিধা পৌঁছিয়ে দেওয়া। সরকারের একনিষ্ঠ প্রয়াসের ফলে এখন ডাক্তারবিহীন একটিও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নেই। তা সত্ত্বেও এখনও গ্রামাঞ্চলের জন্য আরও ডাক্তারের বিশেষ প্রয়োজন বিদ্যমান।

পরিবার পরিকল্পনা কর্মসূচির ক্ষেত্রে এ বৎসর পূর্ব বৎসরের তুলনায় তিন গুণ বেশি ভ্যাসেকটমি করা হয়েছে। পঞ্চম পরিকল্পনাকালে পরিবার পরিকল্পনা কর্মসূচিকে জনপ্রিয় ক'রে তোলার জন্য বিরাট প্রয়াস করা হবে। এই কর্মসূচিতে সাফল্য অর্জন না করতে পারলে জনসংখ্যা বৃদ্ধির ফলে আমাদের আসল উন্নয়নের হার খুব ক'মে যাবে

পঞ্চম পরিকল্পনাকালে ১২টি বক্ষ চিকিৎসার ক্লিনিক-কাম-ডোমিসিলিয়ারি ইউনিট স্থাপনের প্রস্তাব আছে এবং ১৯৭৪-৭৫ সালে এরূপ দু'টি ক্লিনিক স্থাপিত হবে। পঞ্চম পরিকল্পনাকালে ৩ লক্ষ শিশুকে পোলিও প্রতিষেধক ঔষধ ও ২ লক্ষ ৬০ হাজার শিশুকে ট্রিপ্‌ল অ্যান্টিজেন দেবার প্রস্তাব আছে; এক্ষেত্রে ১৯৭৪-৭৫ সালের কর্মসূচি হ'ল যথাক্রমে ৬০ হাজার ও ৫৩ হাজার।

আয়ুর্বেদ চর্চার একটি রাজ্য কেন্দ্র, ১৬টি রাজ্য আয়ুর্বেদ চিকিৎসালয় ও ১২৭টি (সাহায্যপ্রাপ্ত) আয়ুর্বেদ চিকিৎসালয় স্থাপন মঞ্জুর করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে আরও রাজ্য আয়ুর্বেদীয় ও হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপনের ব্যবস্থা করা হয়েছে।

**জলসরবরাহ**

১৯৭৩-৭৪ সালে ত্বরান্বিত জলসরবরাহ কর্মসূচি অনুসারে ৪,৫০০টি জলের উৎস (নলকূপ ও কূপ) সৃষ্টির কাজ সমাপ্ত হয়েছে।

পঞ্চম পরিকল্পনাকালে সর্বনিম্ন প্রয়োজনভিত্তিক কর্মসূচি অনুসারে ৩৪ লক্ষ ১০ হাজার লোকের জন্য জলসরবরাহের উদ্দেশ্যে ৮,৫৩৮টি গ্রামে জলের উৎস (নলকূপ ও কূপ) সৃষ্টির

প্রস্তাব আছে। ১৯৭৪-৭৫ সালে ৭ লক্ষ অধিবাসী সমন্বিত ১,৭০০ গ্রামে জলসরবরাহ ব্যবস্থা করা হবে। এ ছাড়া সর্বনিম্ন প্রয়োজনভিত্তিক কর্মসুচিতে ৩৭৬টি গ্রামের জন্য ৫৭৬টি কলের জল সরবরাহ পরিকল্প রূপায়ণের অভিপ্রায় আছে এবং ১৯৭৪-৭৫ সালে ৮০টি পরিকল্পের কাজ হাতে নেবার প্রস্তাব করা হয়েছে।

এ ছাড়া পঞ্চম পরিকল্পনাকালে ২,০০০টি নতুন জলের উৎস (নলকূপ ও কূপ) খোলার, ২৫,০০০ নলকূপের সংস্কার করার ও ১০০টি কলের জল সরবরাহ পরিকল্প রূপায়ণের অভিপ্রায় আছে। ১৯৭৪-৭৫ সালে ২৫টি গ্রামীণ কলের জল সরবরাহ পরিকল্প রূপায়ণের ও ৫,৪০০টি জলের উৎস (নলকূপ ও কূপ) সৃষ্টির প্রস্তাব আছে।

আনুমানিক ৩৫৪ লক্ষ টাকা অনুমোদিত ব্যয়ে কল্যাণেশ্বরীকে প্রধান কর্মকেন্দ্র ক'রে রানীগঞ্জ কয়লাখনি এলাকায় জলসরবরাহ পরিকল্পের প্রথমাংশের কাজ সমাপ্ত হয়েছে। এই পরিকল্প ৩ লক্ষ অধিবাসী সমন্বিত এলাকায় জল সরবরাহ করবে। পঞ্চম পরিকল্পনা-কালে ৩২৮ লক্ষ টাকা ব্যয়ে রানীগঞ্জ কয়লাখনি এলাকা পরিকল্পের দ্বিতীয়াংশের কাজ আরম্ভ করার প্রস্তাব করা হয়েছে। এই পরিকল্পে ২·৮ লক্ষ লোকের জন্য পানীয় জল সরবরাহ করা হবে।

**সি, এম, ডি, এ, পরিকল্প**

কলিকাতা মহানাগরিক জেলায় জলসরবরাহ, পয়ঃপ্রণালী ও জলনিকাশ, যানবাহন ও পরিবহণ, আবাসন ও নতুন এলাকা উন্নয়ন, বস্তি উন্নয়ন প্রভৃতি সম্পর্কিত প্রকল্পের কাজ চলছে। ১৯৭৩ সালের ডিসেম্বর অবধি এই প্রকল্পে কলিকাতা মহানাগরিক উন্নয়ন সংস্থার (সি, এম, ডি, এ,) মাধ্যমে প্রায় ১১০ কোটি টাকা ব্যয়িত হয়েছে।

বস্তি উন্নয়ন পরিকল্পে দশ লাখ বস্তিবাসী উপকৃত হয়েছেন। জলসরবরাহ পরিকল্পে কলিকাতা মহানগরীতে দৈনিক ৮০ মিলিয়ন গ্যালন থেকে বাড়িয়ে ১৪০ মিলিয়ন গ্যালন জলের জোগান দেওয়া সম্ভব হয়েছে, এবং মহানাগরিক জেলার মধ্যেই দূরবর্তী কিছু পৌর ও অ-পৌর এলাকার কিছু কিছু অঞ্চলে দৈনিক ২০ গ্যালনের মত জলসরবারহ করা যাচ্ছে। জলনিকাশী পরিকল্পে কলিকাতার মধ্যেকার ও আশেপাশের প্রধান নিকাশী পয়ঃপ্রণালীগুলির এবং বালিগঞ্জ, তপসিয়া ও মোমিনপুরের পাম্পিং স্টেশনগুলির সামর্থ্য বাড়ানো হয়েছে। টালিগঞ্জ ও যাদবপুর এলাকায় নূতন ভূগর্ভস্থ অতিরিক্ত জলনিকাশী নর্দমা স্থাপনের কাজও এগিয়ে চলেছে। সি, এম, ডি, এ, কলিকাতা ট্রাম সংস্থাকে ৫০০টি ট্রামগাড়ি সংস্কারের জন্য আর্থিক সাহায্য দিয়েছেন এবং কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থাকে বেশ কয়েকটি দ্বিতল ও একতল বাসের জন্য সাহায্য করেছেন। কলিকাতা মহানাগরিক জেলায় স্বাস্থ্য ও শিক্ষা কেন্দ্র স্থাপনের জন্যও এ'রা সহায়তা করছেন।

কর্মসূচি রূপায়ণে অধিকতর সামঞ্জস্যবিধানের জন্য সি, এম, ডি, এ-র পরিকল্পগুলি একটি নিয়ন্ত্রণের অধীনে আনা হয়েছে। কলিকাতা মহানগর এলাকার মৌলিক উপায় প্রকরণগুলি (infrastructure) এবং সুযোগসুবিধাগুলি সংরক্ষণের জন্যও সি, এম, ডি, এ-র কাজের গতি শ্লথ করা চলতে পারে না। রাজ্য পরিকল্পনার বরাদ্দ ছাড়াও, কেন্দ্রকে সি, এম, ডি, এ, প্রকল্পে যথেষ্ট পরিমাণে সহায়তা করতে হবে।

**দ্বিতীয় হুগলী সেতু**

দ্বিতীয় হুগলি সেতুর, বিশেষ ক'রে সেতুর প্রবেশ পথের, কাজ শুরু হয়েছে। দ্বিতীয় হুগলি সেতুর অর্থসংস্থান করবেন ভারত সরকার।

**কলিকাতার জন্য পাতাল রেল**

কলিকাতায় পাতাল রেলপথ নির্মাণের কাজও আরম্ভ হয়েছে। রেল কর্তৃপক্ষ এই প্রকল্প রূপায়িত করছেন। এই প্রকল্প সম্পূর্ণ হ'লে কলিকাতার তীব্র পরিবহণ সমস্যার সমাধানে সাহায্য হবে।

**পরিবহণ**

পরিবহণ ব্যবস্থার উন্নতিকল্পে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ৭২টি নূতন দ্বিতল বাস বাড়িয়েছেন এবং ২৯টি বাসের সংস্কার করেছেন। আরও ১০৩টি নূতন বাস ও ৫৮টি সংস্কার-করা বাস শীঘ্রই কলিকাতার পথে আসবে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থাতেও নূতন বাস দেওয়া হয়েছে।

আগামী বছরে হাওড়ার সেতুর উপর ভিড়ের চাপ লাঘব করার জন্য হাওড়া স্টেশন ও কলিকাতার মধ্যে এক ফেরি ব্যবস্থার প্রবর্তন করা হবে। সুন্দরবনের রায়দিঘীতে একটি নূতন জেটি নির্মাণের কাজ অবিলম্বে হাতে নেওয়া হচ্ছে।

**দার্জিলিং ও পার্বত্য অঞ্চলের উন্নয়ন**

দার্জিলিঙ সদর, কালিপঙ এবং কার্শিয়াঙ মহকুমাসহ দার্জিলিঙ জেলার প্রতি পূর্বের তুলনায় বেশি নজর দেওয়া হচ্ছে। একটি নতুন পার্বত্যবিষয়ক সেল ও পার্বত্য এলাকা উপদেষ্টা কমিটি বিশেষভাবে এইসব এলাকার দেখাশুনা করছেন। এই এলাকায় কলের জল সরবরাহের জন্য কিছু সংখ্যক ব্যবস্থা অবলম্বন করা হয়েছে এবং এই এলাকার অনেক মজা ঝোরা ও জলসরবরাহ সূত্রের সংস্কার করা হয়েছে।

রাজ্যের পার্বত্য অঞ্চলের উন্নয়নের জন্য যথেষ্ট পরিমাণ অর্থ বিনিয়োগের প্রয়োজন। পার্বত্য অঞ্চলের জন্য আমরা একটি পরিকল্পনা রচনা ক'রে কেন্দ্রের কাছে পেশ করেছিলাম এবং এইসব অঞ্চলের উন্নয়ন কর্মসূচির প্রারম্ভিক কাজগুলি শুরু করার জন্য আমরা কেন্দ্রের কাছ থেকে ৩০ লাখ টাকা পেয়েছি।

১৯৬২ সালের পশ্চিমবঙ্গ সরকারী ভাষা আইন অনুসারে যাতে পার্বত্য অঞ্চলে নেপালী অন্যতম সরকারী ভাষা হিসাবে ব্যবহৃত হয় তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। দার্জিলিঙে একটি নতুন নেপালী ছাপাখানা স্থাপন করা হয়েছে এবং নেপালী ভাষার একটি পত্রিকা প্রকাশ করা হচ্ছে।

**সুন্দরবন, ঝাড়গ্রাম ও দীঘা উন্নয়ন**

অর্থনৈতিক দিক থেকে অনুন্নত সুন্দরবন এলাকার উন্নয়নের জন্য একটি সেল গঠন করা হয়েছে এবং সুন্দরবন উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে। অন্যান্য বিভাগের বরাদ্দ ছাড়াও এই এলাকায় বিশেষ উন্নয়ন কর্মসূচি রূপায়ণের জন্য ১৯৭৩-৭৪-এর বাজেটে ৩৪'৪৮ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল এবং এই উদ্দেশ্যে ১৯৭৪-৭৫-এর বাজেটে রাখা হয়েছে ৪২'১০ লক্ষ টাকা।

মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমা বিশেষভাবে অনুন্নত এলাকা এবং এর জন্য ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ গঠন করা হয়েছে। এই অঞ্চলের কতকগুলি সমস্যার মোকাবিলা করার জন্য ১৯৭৩-৭৪-এর বাজেটে ৮'৭১ লক্ষ টাকা এবং ১৯৭৪-৭৫-এর বাজেটে ১৫'৮০ লক্ষ টাকা ধরা হয়েছে। এই অর্থ এই অঞ্চলের জন্য অন্যান্য বিভাগের বরাদ্দের অতিরিক্ত।

দীঘার সমুদ্রজনিত ভূমিক্ষয় নিবারণের জন্য ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে এবং ইতিমধ্যেই কিছু সুফল পাওয়া গেছে।

**চলচ্চিত্র উন্নয়ন পর্যদ**

পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যেই একটি চলচ্চিত্র উন্নয়ন পর্যদ গঠন করেছেন। তা ছাড়া সরকার এই রাজ্যে চলচ্চিত্র শিল্পের উন্নয়নের জন্য বছরে ২৫ লক্ষ টাকা বরাদ্দের সিদ্ধান্ত নিয়েছেন।

**উদ্বাস্তুদের বাস্তুজমির অধিকার**

এতদিন পর্যন্ত যাঁরা পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থী ছিলেন, তাঁদের বসবাসের জন্য সরকারী উদ্যোগে বা জবরদখল যেসব কলোনি গ'ড়ে উঠেছিল তাতে তাঁদের বাস্তুজমির অধিকার ও মালিকানা সরকার দিতে পেরেছেন। এর ফলে ১'৩০ লক্ষ শরণার্থী উপকৃত হবেন। তাঁরা আর বাস্তুহীন ব'লে পরিচিত হবেন না।

**করপোরেশন পৌরসভা ও পঞ্চায়েত**

এই বছরে সরকার কলিকাতা করপোরেশন ও অন্যান্য পৌরসভাগুলিকে প্রচুর পরিমাণে সাহায্য দিয়েছেন। পৌর প্রতিষ্ঠানগুলিতে অপরিকল্পিতভাবে যাতে চাকুরি না দেওয়া হয় তার জন্য একটি অর্ডিন্যান্স করা হয়েছে। পৌর প্রতিষ্ঠানগুলির কাজকর্ম যাতে সুষ্ঠুভাবে হয় তার জন্য একটি আইন প্রবর্তনের কথা বিবেচনা করা হচ্ছে।

পঞ্চায়েতগুলির পুনরুজ্জীবনের জন্য সরকার ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ পঞ্চায়েত বিল, ১৯৭৩, প্রণয়ন করেছেন।

**তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের জন্য কল্যাণব্যবস্থা**

শিক্ষার ক্ষেত্রে তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের অনগ্রসরতার কথা বিবেচনা ক'রে তাঁদের শিক্ষাবিষয়ক অগ্রগতির জন্য বিশেষ বরাদ্দ করা হয়েছে। মাধ্যমিক শিক্ষা স্তরে তফসিলী সম্প্রদায়ের ও আদিবাসী ছাত্রছাত্রীদের মাহিনা, হোস্টেল খরচ, পরীক্ষার ফি, বই কেনা প্রভৃতি বাবত কতকগুলি অনুদান ও সহায়তা দেওয়া হয়। বর্তমানে তফসিলী সম্প্রদায়গুলির মধ্যে যে ৪১টি সম্প্রদায় মাহিনা সম্পর্কিত অনুদানের সুযোগ পাচ্ছেন সেগুলি ছাড়া আরও প্রায় ৮টি সম্প্রদায়কে এই সুবিধা এখন থেকে দেওয়া হবে। এ ছাড়া ১৯৭৪-এর শিক্ষাবর্ষ থেকে তফসিলী সম্প্রদায়গুলির হোস্টেল বাসিন্দার সংখ্যা ৪,৪০০ থেকে বাড়িয়ে ৫,০০০ করা হয়েছে। হোস্টেলের ব্যয় বাবত বর্তমান অনুদানের পরিমাণও বাড়ানো হবে।

বিদ্যালয়, ইঞ্জিনিয়ারিং ও মেডিক্যাল কলেজ ও সেগুলির সংলগ্ন হোস্টেল সহ শিক্ষায়তন-গুলিতে তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের জন্য আসন সংরক্ষিত আছে। রাজ্য সরকারের কৃত্যকগুলিতে তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের জন্য চাকুরি সংরক্ষণ সম্বন্ধে যেসব আদেশ আছে নিয়োগকারী কর্তৃপক্ষ সেসব আদেশ যাতে ঠিকমত মেনে চলেন তা সুনিশ্চিত করার জন্য কার্যকরী ব্যবস্থা অবলম্বিত হয়েছে। তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের কল্যাণমূলক বিভিন্ন বিভাগের কার্যকরী সমন্বয় সাধন এবং এইসব সম্প্রদায়ের কর্ম-সংস্থানের অবস্থা বিবেচনা ক'রে দেখার উদ্দেশ্যে মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি মন্ত্রী পর্যায়ের কমিটি গঠন করা হয়েছে।

এইসব সম্প্রদায়ের অর্থনৈতিক উন্নয়নের জন্য কয়েকটি বিশেষ পরিকল্পের কাজে হাত দেওয়া হবে এবং এগুলি হবে রাজ্যের সাধারণ উন্নয়ন কর্মসূচির পরিপূরক। এইসব পরিকল্পের মধ্যে আছে ক্ষুদ্র সেচ, মোটর চালানো প্রশিক্ষণ, হস্ত শিল্প, কলে সেলাই প্রভৃতি বিষয়ে পেশাগত প্রশিক্ষণের জন্য আর্থিক সহায়তা এবং আদিবাসী অধিবাসীদের সমাবেশ আছে এরূপ এলাকার জন্য সুসংহত উন্নয়ন কর্মসূচি। ১৯৭৪-৭৫ সালে এইসব পরিকল্পের জন্য ব্যয় হবে প্রায় ৩ কোটি ৭০ লক্ষ টাকা। যারা তথাকথিত 'নোংরা পেশা'য় নিযুক্ত তাদের জন্য গ্রামে ২,৭৫০টি বাসগৃহ নির্মাণের উদ্দেশ্যে ভারত সরকার ৫৫ লক্ষ টাকা মঞ্জুর ক'রেছেন।

**উপসংহার**

প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী ১৯৭৩-এর ২৮-এ ফেব্রুয়ারি লোকসভায় বক্তৃতাপ্রসঙ্গে পশ্চিমবঙ্গে সাম্প্রতিক সময়ে যে "রাজনৈতিক নবজীবন" এসেছে তার উল্লেখ করেছিলেন।

স্বাধীনতার পর থেকে ভারতের বাকি অংশের সঙ্গে পশ্চিমবঙ্গও এগিয়ে চলেছে এবং স্বাধীনতা-উত্তর ভারতবর্ষে এই রাজ্যের সার্বিক উন্নতিসাধনে বিধানচন্দ্র রায় নেতৃত্ব দিয়েছিলেন, কিন্তু পরবর্তী কালে, বিধানচন্দ্রের তিরোধানের পর গঠন না ক'রে ধ্বংস করতে উৎসুক যারা সেইসব শক্তি প্রবল হয়ে উঠেছিল। শুধু তাই নয়, ধ্বংসের প্রবক্তরা নিজেদের বিপ্লবের অগ্রদূত ব'লে পরিচয় দিতে চেয়েছিলেন।

১৯৬৭ সালের পর কয়েক বছর পশ্চিমবঙ্গে দেখা গিয়েছিল উগ্রপন্থী ও হিংসার উপাসকদের রক্তাক্ত তাণ্ডব এবং তারা কোন-না-কোন মতবাদের নামে এই কাজকে সমর্থন করার অপচেষ্টা করেছিল। কিন্তু জীবন যে-কোন মতবাদের চেয়ে বেশি মূল্যবান ও উদার। তাই ১৯৭১ সালে পশ্চিমবঙ্গের জনগণ ভোটাধিকার প্রয়োগ ক'রে জানিয়েছিলেন যে, তাঁরা হিংসা ও উগ্রপন্থার রাজনীতিতে বিশ্বাস করেন না।

১৯৭২ সালে এই রাজ্যকে একদিকে হিংসা, উগ্রপন্থী ও বামপন্থী হঠকারিতার রাজনীতি ও অপরদিকে স্থিতাবস্থা ও অচলায়তনের রাজনীতির হাত থেকে চূড়ান্তভাবে মুক্ত করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গের জনগণ পুনরায় ভোটের মাধ্যমে তাঁদের রায় দিয়েছিলেন। রায় ছিল স্পষ্ট এবং পশ্চিমবঙ্গের নির্বাচকমণ্ডলী আরও প্রমাণ করেছিলেন যে, ভোটের গণতান্ত্রিক অস্ত্র বোমা কিংবা পাইপ গানের চেয়ে বেশি শক্তিশালী; আর শক্তি বন্দুকের নল থেকে জন্মগ্রহণ করে না, করে জনগণের মন ও হৃদয় থেকে। ১৯৭২ সালের ব্যালট বিপ্লব পশ্চিমবঙ্গে কংগ্রেসকে ক্ষমতায় এনেছিল। সেই সরকার স্বাভাবিক জীবনযাত্রা ফিরিয়ে আনেন, সাম্প্রদায়িক সম্প্রীতির এক উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেন এবং ধর্ম ও জাতিনিরপেক্ষ সমতা নিয়ে আসতে সক্ষম হন।

বিপুল জন-সমর্থনে ও শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ের মুখ্যমন্ত্রিত্বে কংগ্রেস সরকার ক্ষমতাসীন হবার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গে পুনর্গঠনের জন্য দৃঢ়সংকল্প পদক্ষেপ শুরু হয়। কিন্তু পশ্চিমবঙ্গের সমস্যাবলী বহু ও বিচিত্র ব'লে পশ্চিমবঙ্গ পুনর্গঠনের কাজ বিরাট চ্যালেঞ্জপূর্ণ।

বিভিন্ন পরিকল্পনা রূপায়ণ সত্ত্বেও পশ্চিমবঙ্গে এবং সমস্ত গোটা ভারতবর্ষে ব্যাপক বেকারি ও আংশিক বেকারি আছে এবং জনগণের একটা বড় অংশ এখনও দারিদ্র্যসীমার নিচে বাস করেন। অর্থনৈতিক উন্নয়ন আপনা থেকে সমতা সৃষ্টি করতে পারেনি। কৃষির ক্ষেত্রে উন্নয়ন নিঃসন্দেহে উৎপাদন বৃদ্ধি করেছে কিন্তু সেই সঙ্গে অনেক ক্ষেত্রে এর ফলে অর্থনৈতিক বৈষম্য বৃদ্ধি পেয়েছে। শিল্পক্ষেত্রেও একই অবস্থা। যে সমাজব্যবস্থায় বহুর বিনিময়ে কেবলমাত্র মুষ্টিমেয় লোক উপকৃত হয় সেই সমাজব্যবস্থার মধ্যে তার নিজের মৃত্যু-বীজ নিহিত থাকে তাই এ অবস্থা উদ্বেগ ও দুশ্চিন্তার কারণ।

আমাদের অতীত পরিকল্পনাগুলি রূপায়ণে কিছু ত্রুটি-বিচ্যুতি ছিল ব'লে যাতে আরও বেশি সামাজিক ন্যায়বিচার ও কর্মসংস্থানের সুযোগের সম্প্রসারণ সুনিশ্চিত করা যায় সেজন্য পরবর্তী পরিকল্পনায় আমাদের কিছু কিছু পরিবর্তন করতে হবে। কিন্তু যদিও আমাদের অতীত পরিকল্পনার এইসব ত্রুটি থেকে আমাদের শিক্ষা গ্রহণ করা উচিত, তবু এইসব পরিকল্পনার ফলে কৃষি, শিল্প ও অন্যান্য ক্ষেত্রে যে বিশেষ অগ্রগতি হয়েছে সে কথা আমরা যেন একেবারে ভুলে না যাই। কেননা তা করলে আমরা সত্যকে অবজ্ঞা করব এবং নৈরাশ্যের মনোভাব সৃষ্টি করব এবং যে আশার উৎসের ভিত্তিতে দাঁড়িয়ে কোন ব্যক্তি কিংবা জাতি কাজ করতে পারে, দায়িত্ব পালন করতে পারে কিংবা প্রগতির পথে এগুতে পারে তাকেই আমরা ধ্বংস করব।

পঞ্চম পরিকল্পনায় জোর দেওয়া হবে উন্নয়ন, কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ ও সামাজিক ন্যায়বিচারের উপর। আমাদের পরিকল্পনার প্রয়োগকৌশল এমন হ'তে হবে যাতে আয়ের ন্যায্য বণ্টন সুনিশ্চিত করা যায়। তা করতে গেলে কৃষি ও শিল্প ক্ষেত্রে বর্তমান অর্থনৈতিক কাঠামোর মধ্যে যে বৈষম্যগুলি আছে তার আমূল পরিবর্তন দরকার। উন্নয়নের পদ্ধতি ও ধরনকে ক্রমবর্ধমানভাবে সমাজতান্ত্রিক ধাঁচে নিয়ন্ত্রণ করতে হবে।

রাষ্ট্রের হস্তক্ষেপ ব্যতীত কিংবা কেবলমাত্র খোলা বাজারের শক্তিগুলির ক্রিয়াশীলতার মাধ্যমে দারিদ্র্য, বেকারি ও অসাম্যের সমস্যার সমাধান করা সম্ভব নয়। দেশের অর্থনীতির

উন্নয়নের ফল যাতে শুধুমাত্র কিছু সুবিধাভোগী গোষ্ঠী কিংবা কায়েমী স্বার্থবাদীদের ভেতর সীমাবদ্ধ না থাকে এবং যাতে সামগ্রিকভাবে জনগণের জন্য সে উপকার সুনিশ্চিত করা যায় সেইভাবে উন্নয়নকে রাষ্ট্রনিয়ন্ত্রিত করতে হবে।

বৈষম্য হ্রাস দুদিক থেকে করতে হবে। একদিকে অর্থনৈতিক ক্ষমতার পুঞ্জীভবন হ্রাসের ব্যবস্থা করতে হবে এবং অপর দিকে সাধারণ মানুষের জন্য, বিশেষ ক'রে গ্রামের দরিদ্রদের জন্য, উৎপাদনশীল কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারিত করতে হবে।

দারিদ্র্য যে অপরিবর্তনীয় কিংবা নির্মম ভাগ্যের অঙ্গ নয়, বরং অর্থনৈতিক ও সংস্থাগত পরিবর্তনের দ্বারা দারিদ্র্য দূরীকরণ সম্ভব এ চেতনা জনগণের মধ্যে বেড়ে চলেছে। দারিদ্র্য ও বৈষম্য দূরীকরণের জন্য যে কর্মসূচির সবচেয়ে বেশি দরকার তা হ'ল কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ। একমাত্র দ্রুত অর্থনৈতিক উন্নয়নই, বিশেষ ক'রে, কৃষি, সেচ, পশুপালন, কুটির ও ক্ষুদ্র শিল্প, মাঝারি ও বড় শিল্প, শক্তি, পরিবহণ ও যোগাযোগের মত গুরুত্বপূর্ণ ক্ষেত্রে, পর্যাপ্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পারে এবং উৎপাদনও বৃদ্ধি করতে পারে।

আমরা যা উৎপাদন করি তার চেয়ে বেশি বন্টন করা সম্ভব নয়। যদি আমরা আরও অধিক উৎপাদন করতে না পারি তা হ'লে আমরা শুধু দারিদ্র্যই বন্টন করতে পারব। আমাদের আজ যা প্রয়োজন তা হ'ল আরও উৎপাদন এবং আমাদের কারখানাগুলির বর্তমান ক্ষমতার সর্বাধিক সদ্ব্যবহার। একমাত্র ক্ষেতখামারে ও কলকারখানায় বর্ধিত উৎপাদন আমাদের অর্থনীতিকে স্থিতিশীল ক'রে তুলতে পারে এবং মুদ্রাস্ফীতিজনিত দ্রব্যমূল্যবৃদ্ধি রোধ করতে পারে। অর্থনীতির প্রতিটি গুরুত্বপূর্ণ ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির জন্য পঞ্চম পরিকল্পনা একটি গুরুত্বপূর্ণ দলিল বিশেষ।

উন্নয়নের জন্য যে সম্পদ আছে তা সীমিত আর জনসংখ্যা বিস্ফোরণের ফলে অর্থনৈতিক উন্নয়নের সমস্যা আরও কঠিন হয়ে উঠেছে, পাঞ্জাবের যে জনসংখ্যা তার সমান জনসংখ্যা প্রতি বছর ভারতে যোগ হচ্ছে। বর্তমান হারে বৃদ্ধি চললে আগামী ৪০ বছরে আমাদের জনসংখ্যা দ্বিগুণিত হবে। উৎপাদন বৃদ্ধির সকল ব্যবস্থার সঙ্গে এই জনসংখ্যা বিস্ফোরণ নিয়ন্ত্রণের সবরকম ব্যবস্থা আমাদের নিতে হবে।

বর্তমান ক্রমবর্ধমান জনসংখ্যার পরিপ্রেক্ষিতে আমাদের দেশের অনগ্রসরতার সমস্যা বিশ্বব্যাপী মুদ্রাস্ফীতির দরুন আরও জটিল হয়ে উঠেছে। এই বিশ্বব্যাপী মুদ্রাস্ফীতির প্রভাব ভারতের উপরও প্রচণ্ডভাবে পড়েছে। আবার সাম্প্রতিক তৈল সঙ্কটের ফলে এই মুদ্রাস্ফীতি আরও নিদারুণ হয়ে উঠেছে।

মুদ্রাস্ফীতি না ঘটিয়ে উন্নয়ন ও বৃদ্ধির একটি পথ আমাদের খুঁজে বের করতে হবে। পঞ্চম পরিকল্পনায় যে অর্থনৈতিক বৃদ্ধির কথা ভাবা হয়েছে তার জন্য যথেষ্ট বিনিয়োগের প্রয়োজন। এর জন্য দরকার অধিকতর আভ্যন্তরীণ সঞ্চয় ও সম্পদ সংগ্রহ। কর নির্ধারণ নীতির মাধ্যমে সমাজের অধিকতর সম্পন্ন শ্রেণীগুলির কাছ থেকে এই প্রয়োজনীয় সঞ্চয় ও সম্পদ সংগ্রহ করতে হবে।

আমাদের অর্থনৈতিক ব্যবস্থার অনেক পরিবর্তন ঘটছে। তা সত্ত্বেও আমাদের পরিবর্তনের গতি সম্বন্ধে অসহিষ্ণুতা আছে। এর একটা কারণ হ'ল এই যে, আমাদের উচ্চাশা উৎপাদন-বৃদ্ধির চেয়ে দ্রুতগতিতে বেড়েছে এবং এই উচ্চাশা আমাদের সম্পদের তুলনায় অনেক বেশি। এই অবস্থায় উন্নয়নের অতিবৃদ্ধি করতে হবে আর অর্থনৈতিক বৃদ্ধির ফল যাতে সাধারণ মানুষের কাছে পৌঁছায় তা সুনিশ্চিত করার জন্য আমাদের সকল প্রকার প্রয়াস করতে হবে।

পরিবর্তনের পদ্ধতি ত্বরান্বিত করার জন্য এবং আমাদের অর্থনীতির সমাজতান্ত্রিক রূপান্তরসাধনের জন্য সরকারকে দৃঢ় ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমরা গণতান্ত্রিক ও শান্তিপূর্ণ উপায়ে সমাজতন্ত্র প্রতিষ্ঠায় প্রতিশ্রুতিবদ্ধ। আমরা সামরিকীকরণ কিংবা একনায়কত্বে বিশ্বাস করি না। আমরা আমাদের গণতান্ত্রিক জীবনধারা ও ব্যক্তিস্বাধীনতার

মূল্য দিই। আমরা বিশ্বাস করি যে, উপায় উদ্দেশ্যের চেয়ে কম গুরুত্বপূর্ণ নয়; অন্যায় উপায় ও হিংসার আশ্রয়গ্রহণ উদ্দেশ্যকেই দূষিত করে।

শান্তিপূর্ণভাবে ও সংসদীয় গণতন্ত্রের ব্যবস্থাগুলি প্রয়োগ ক'রে বৈপ্লবিক অর্থনৈতিক পরিবর্তন আনা সম্ভব। ব্যাঙ্কগুলি রাষ্ট্রায়ত্ত হয়েছে, দেশীয় নৃপতিদের অধিকার বিলুপ্ত হয়েছে, সংবিধান সংশোধন করা হয়েছে, কয়লাশিল্পের মালিকানা রাষ্ট্রে বর্তেছে এবং গমের পাইকারি ব্যবসায় রাষ্টায়ত্ত হয়েছে। উৎপাদনের উপায় অধিকতর বিস্তরণের উদ্দেশ্যে জোতজমির ঊর্ধ্বসীমা ও অন্যান্য ভূমিসংস্কার ব্যবস্থা চালু করা হয়েছে। বেসরকারী একচেটিয়া পুঁজির উপর নিয়ন্ত্রণ কঠোরতর করা হয়েছে, সরকারী উদ্যোগের সম্প্রসারণে ক্রমিক অগ্রগতি হয়েছে এবং বেসরকারী সুদ-প্রধান ঋণব্যবস্থার স্থলে দুর্বলতর শ্রেণীর জনগণের জন্য সংস্থাগত ঋণের ক্রমবর্ধমান প্রসার ঘটেছে। পর্যায়ক্রমিক সম্পদ ও উত্তরাধিকার কর, মূলধনী লাভের উপর কর এবং আয়করের ফল হয়েছে তাৎপর্যপূর্ণভাবে পুনর্বণ্টনমূলক। এইসব ব্যবস্থার প্রবর্তন থেকে বোঝা যায় যে, আমাদের সংসদীয় ও গণতান্ত্রিক সংস্থাগুলির অস্তিত্ব শুধু স্থিতাবস্থা বজায় রাখার জন্য নয় এবং শাসক দল ধীরে-চলা-নীতির প্রবক্তা নন বরং তাঁরা আমাদের অর্থনীতিতে দ্রুত ও বৈপ্লবিক পরিবর্তন আনার নীতি অনুসরণে বদ্ধপরিকর।

পঞ্চম পরিকল্পনায় সরকারী ক্ষেত্রের ভূমিকা সম্প্রসারিত ও বর্ধিত হবে এবং কেবলমাত্র পরিকল্পনা কর্তৃক নির্ধারিত অগ্রাধিকারের মধ্যেই বেসরকারী ক্ষেত্র কাজ করবে। সর্ব-প্রকারের শোষণ ও সকল রকমের পরজীবিতা যাতে বিলুপ্ত হয় তা নিশ্চিত করার উদ্দেশ্যে জাতির অর্থনৈতিক ভাগ্য নিয়ন্ত্রণে সরকার আরো সক্রিয় ও দৃপ্ত ভূমিকা নেবেন।

এ কাজগুলি করার জন্য আমাদের পরিবর্তনের গতি ত্বরান্বিত করতে হবে এবং অধিকতর ন্যায়ভিত্তিক সমাজব্যবস্থায় রূপান্তরের সময় সংক্ষেপের জন্য বলিষ্ঠ ব্যবস্থা অবলম্বন করতে হবে। পরিবর্তনের গতি সম্বন্ধে স্পষ্ট ধারণা রাখতে হবে এবং দ্রুত ও কার্যকর পরিবর্তন সাধন সম্বন্ধে প্রয়োজনীয় সচেতনতা আনতে হবে। এটা দেখতে হবে যে, গণতান্ত্রিক ও শৃঙ্খলাবদ্ধ পরিবর্তনের প্রতি আমাদের শ্রদ্ধাকে যেন অর্থনৈতিক রূপান্তরের প্রচেষ্টাকে বিলম্বিত করার অছিলা হিসাবে ব্যবহার করা না হয়; যেন অচল জড়তার সেই মানস তৈরি না হয়, যা বর্তমান অসাম্যকে প্রশ্রয় দেবে, হয়ত চিরস্থায়ী ক'রে তুলতে চাইবে।

আমাদের অর্থনীতির সুদূরপ্রসারী পরিবর্তন সাধনের গুরু দায়িত্ব পঞ্চম পরিকল্পনা জাতির সামনে তুলে ধরেছে। এ কাজ শুধু চ্যালেঞ্জপূর্ণই নয়, এই কাজের দায়িত্ব বিরাট। এই দায়িত্ব পালন করতে গিয়ে আমরা অনেক অসুবিধায় পড়তে পারি এবং সাময়িক বাধা আমাদের সম্মুখে এসে আমাদের ইচ্ছাশক্তি ও দৃঢ়তা পরীক্ষা করতে পারে। কিন্তু পরীক্ষা ও বাধা আসবে ব'লেই আমরা দারিদ্র্য, অনগ্রসরতা ও বৈষম্যের বিরুদ্ধে লড়াই-এ পরাজয় মেনে নিতে পারি না। আমরা ব্যর্থ হ'তে পারি না। আমরা ব্যর্থতা স্বীকার করব না এই কারণে যে যদি পঞ্চম পরিকল্পনা মেহনতী জনসমাজের ভাগ্যোন্নয়ন এবং দারিদ্র্য, অনগ্রসরতা ও বৈষম্যের প্রতিকার করতে না পারে তা হ'লে আমাদের সমাজের মূল কাঠামো ও আমাদের রাষ্ট্রের ভিত্তিই বিপন্ন হয়ে উঠবে।

যে পঞ্চম পরিকল্পনা দারিদ্র্য, বেকারি ও বৈষম্যের বিরুদ্ধে প্রত্যক্ষ, উদ্দেশ্যপূর্ণ ও দৃঢ়-সঙ্কল্প সংগ্রামের একটি গুরুত্বপূর্ণ দলিল, তা আমাদের সকলের কাছেই একটা প্রচণ্ড চ্যালেঞ্জস্বরূপ। এই চ্যালেঞ্জের মোকাবিলা করার এবং দারিদ্র্য, বেকারি ও বৈষম্যের বিরুদ্ধে সংগ্রামে জয়ী হবার মত ক্ষমতা আমাদের জনগণের আছে।

এই মহান রাজ্য পুনর্গঠনের ও তার অর্থনীতির পুনরুজ্জীবনের এবং তার জনগণের সমৃদ্ধিসাধনের ঐতিহাসিক দায়িত্ব পালনে আমরা সকলের সহযোগিতা কামনা করি। আমাদের কাজ ও দায়িত্ব যত বড়ই হোক, আমাদের বিশ্বাস ও আস্থা আছে যে জনগণের সমর্থনে আমরা আমাদের দায়িত্ব পালনে সক্ষম হব।

## পশ্চিমবঙ্গ বাজেট ১৯৭৪-৭৫

(হাজার টাকার হিসাবে)

| | সংশোধিত, ১৯৭৩-৭৪ (পুরাতন পদ্ধতি) | সংশোধিত, ১৯৭৩-৭৪ (নুতন পদ্ধতি) | বাজেট, ১৯৭৪-৭৫ |
|---|---|---|---|
| **আদায়** | | | |
| প্রারম্ভিক তহবিল .. | —৪০,৯৪,৭৩ | —৪০,৯৪,৭৩ | —৫০,৩৬,০৮ |
| রাজস্ব আদায় | ৩,৮২,২৮,৫৭ | ৩,৮৮,৮৪,১২ | ৪,৩৫,৫৬,৪৪ |
| ঋণ খাতে আদায়— | | | |
| ঋণ .. .. | ৩,৯৫,৯৯,৪৯ | ৪,০০,৪৯,৪৯ | ১,৬২,৪৬,০৪ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব থেকে আদায়। | ৫,৬৪,৮৫,৮২ | ৫,৬০,৩৩,৯৮ | ৫,৬৭,১৯,৫২ |
| মোট .. | ১৩,০২,১৯,১৫ | ১৩,০৮,৭২,৮৬ | ১১,১৪,৮৫,৯২ |
| **ব্যয়—** | | | |
| রাজস্ব খাতে ব্যয় .. | ৪,০৫,৪১,৬৯ | ৪,১৩,৬০,১১ | ৪,৫৫,৪২,৪৫ |
| মূলধন খাতে ব্যয় .. | ৬১,৩৩,৬৯ | ৫৯,৬৮,৯৮ | ৫৮,৪৭,৫৫ |
| ঋণ খাতে ব্যয়— | | | |
| ঋণ .. .. | ৩,৩২,৭৯,৮৬ | ৩,৩৭,২৯,৮৬ | ১,০৯,৭২,১৩ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব থেকে ব্যয়। | ৫,৫২,৯১,৯৯ | ৫,৪৮,৪৯,৯৯ | ৫,৫৩,৩৬,০৩ |
| সমাপ্তি তহবিল .. | —৫০,৩৬,০৮ | —৫০,৩৬,০৮ | —৬২,১২,২৪ |
| মোট .. | ১৩,০২,১৯,১৫ | ১৩,০৮,৭২,৮৬ | ১১,১৪,৮৫,৯২ |
| **নীট ফল—** | | | |
| উদ্বৃত্ত (+) | | | |
| ঘাটতি (—) | | | |
| (ক) রাজস্ব খাতে | —২৩,১৩,১২ | —২৪,৭৫,৯৯ | —১৯,৮৬,০১ |
| (খ) রাজস্ব খাতের বাইরে | +১৩,৭১,৭৭ | +১৫,৩৪,৬৪ | +৮,০৯,৮৫ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | —৯,৪১,৩৫ | —৯,৪১,৩৫ | —১১,৭৬,১৬ |
| (ঘ) অতিরিক্ত কর .. | .. | .. | +২৪,০০,০০ |
| (ঙ) প্রারম্ভিক তহবিল বাদে কিন্তু অতিরিক্ত কর সহ নীট | .. | .. | +১২,২৩,৮৪ |

### Adjournment

The house was then adjourned at 2.19 p.m. till 1 p.m. on Monday, the 4th March, 1974, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Monday, the 4th March, 1974, at 1 p.m.

### Present

**Mr. Speaker** (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 10 Ministers, 3 Ministers of State, 3 Deputy Ministers and 140 Members.

[1.—1 p.m.]

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** : Honourable members, any of you who have not made an Oath or Affirmation of Allegiance may kindly do so.

[There was none to take Oath]

### STARRED QUESTIONS

(to which oral answers were given)

### Preservation of Rhododendron

***51.** (Admitted question No. *42.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the varieties of the species of rhododendron that grow in the high altitudes of Tonglu and Singalila Ranges ;

(b) the steps taken or proposed to be taken by the Government in the matter of preservation of these beautiful forests ; and

(c) whether any attempts were made to grow new species of rhododendron in these regions ?

**Shri Sitaram Mahato** : (a) The following 18 species of Rhododendrons are known to grow in the high altitude forests of Tonglu and Singalila Ranges :—

1. Rhododendron Arboraum
2. Rhododendron Cinnamomeum
3. Rhododendron Campanulatum
4. Rhododendron Fulgens
5. Rhododendron Grande
6. Rhododendron Hodgsoni
7. Rhododendron Falconeri
8. Rhododendron Decipiens
9. Rhododandron Barbatum
10. Rhododendron Griffithianum
11. Rhododendron Aucklandi
12. Rhododendron Edgworthii
13. Rhododendron Dalhousiae
14. Rhododendron Lindleyi
15. Rhododendron Cinnabarinum
16. Rhododendron Triflorum
17. Rhododendron Lepidotum
18. Rhododendron Anthopagon

(b) The area is included in the two Forest Ranges viz., Tonglu and Singalila Ranges. The field staff posted in these two Ranges are entrusted with the work of protection of these forests.

(c) No.

**Shri Md. Shafiullah** : Will you kindly tell us what new varieties of Rhododendron are being introduced in these two hilly ranges?

**Shri Sitaram Mahato** : No attempt has so far been made for introduction of new Rhododendron in this area as the existing flora is very rich. However, plantations of local Rhododendron and other species have been raised in this area from time to time.

Grafting of the species is being attempted and if successful will open an inportant area for introduction of a number of exotics including Sikkim variety and some 45 indigeneous species.

**Shri Md. Shafiullah** : This Rhododendron forest was damaged Will you kindly tell us how this forest was damaged a few years ago?

**Shri Sitraram Mahato** : It is not known to me that this forest was damaged. At present 2 Rangers, 9 Foresters and 18 Forest Guards have been posted there for protection of these forests.

**Shri Md. Shafiullah** : These forests in those regions had been destroyed by natural calamity. What steps have been taken to preserve these forests or what was the reason of destroying these forests.

**Shri Sitaram Mahato** : It is not known to me.

**Shri Md. Safiullah** : You know, the forests of Tonglu and Singalila ranges are in the stiff ridges and only a special variety of rhododendron is found in this region. My question is, will you kindly take measures to preserve the forests specially in this region so that in future the forests may not be damaged?

**Shri Sitaram Mahato** : Yes.

### প্রয়োজনীয় পাঠ্য পুস্তকের অভাব

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়ে পাঠরত ছাত্রছাত্রীদের প্রয়োজনীয় পাঠ্যপুস্তক ঠিকমত পাওয়া যাইতেছে না;

(খ) সত্য হইলে, না পাওয়া যাওয়ার কারণ কি; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**Mr. Speaker** : *52 and *53 may be taken up together.

**Shri Mrityunjoy Banerjee** :

(ক), (খ) ও (গ) মাধ্যমিক শিক্ষার পুনর্বিন্যাসের দরুণ ১৯৭৪ সনের জানুয়ারী হইতে ষষ্ঠ ও নবম শ্রেণীতে নুতন পাঠক্রম ও পাঠ্যসূচী প্রবর্তন করা হয়েছে। এই দুই শ্রেণীর জন্য যথেষ্ট সংখ্যক পুস্তক বিভিন্ন বিষয়ে প্রকাশ করা হয়েছে। এই বিষয়ে পাঠ্য পুস্তক যে পাওয়া যাচ্ছে না সেরূপ কোন তথ্য নাই। অন্যান্য শ্রেণীতে পুরাতন পাঠ্য পুস্তক চালু আছে। সেই সমস্ত পুস্তক পাইতে কোন অসুবিধা হইতেছে বলিয়া জানা নাই।

তবে মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছেন যে, যে সকল পুস্তক ঐ পর্ষদ প্রকাশ করিয়া থাকেন তাহার মধ্যে পারিজাত রিডার (১ম খণ্ড), পারিজাত রিডার (২য় খণ্ড) ও Selection from English Prose পুস্তকের কপিগুলি শেষ হইয়া যাওয়াতে ঐগুলির পুনর্মুদ্রণের কাজ চলিতেছে। মধ্যশিক্ষা পর্ষদ আরও জানাইয়াছেন যে পুনর্মুদ্রিত কপিগুলি শীঘ্র পাওয়া যাইবে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

### পাঠ্যপুস্তকের অভাবে শিক্ষা ব্যাহত

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯।) **শ্রীঅশ্বিনী রায়** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে পশ্চিমবঙ্গ রাজ্যের বিদ্যালয়গুলিতে ষষ্ঠ ও নবম শ্রেণীতে পাঠ্যপুস্তকের অভাবে শিক্ষাদান সম্ভবপর হইতেছে না;

(খ) সত্য হইলে, উক্ত শ্রেণীগুলির প্রতিটিতে কোন্ কোন্ বিষয়ের পাঠ্যপুস্তকের অভাব এবং উহার কারণ কি;

(গ) উক্ত পাঠ্যপুস্তকের অভাব দূরীকরণের জন্য সরকার কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি; এবং

(ঘ) করিয়া থাকিলে, তাহা কি?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) ও (খ) এরূপ কোন তথ্য সরকারের জানা নাই। তবে ষষ্ঠ শ্রেণীর পাঠ্য পারিজাত রিডার (প্রথম খণ্ড) এবং নবম শ্রেণীর পাঠ্য Selection from English Prose কপিগুলি শেষ হইয়া গিয়াছে বলিয়া মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছেন। এই পুস্তকগুলি মধ্যশিক্ষা পর্ষদ প্রকাশ করিয়া থাকেন।

(গ) ও (ঘ) উক্ত পাঠ্যপুস্তকগুলি ছাপাইবার দায়িত্ব মধ্যশিক্ষা পর্ষদের। পর্ষদ জানাইয়াছেন যে পুস্তকগুলির পুনর্মুদ্রণের কাজ চলিতেছে এবং শীঘ্রই ঐগুলি পাওয়া যাইবে।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাধ্যমিক বিদ্যালয়ের জন্য যে সমস্ত শিক্ষা পুস্তক দরকার হয় সেই সমস্ত পুস্তকের দাম ১৯৭৩ সালের দামের অনুরূপ আছে কিনা, মন্ত্রী মহাশয় জানাইবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

পুরানো বই-এর দাম ঠিক থাকবে, নতুন বই হলে নতুন দাম হবে। এ সম্বন্ধে ডিটেল্‌স আমার কিছু জানা নেই।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মধ্যশিক্ষা পর্ষদ যে সমস্ত বই প্রকাশ করেছেন সেই সমস্ত বই যখন বাজারে কিনতে যাওয়া হয় তখন ৪॥০ টাকা দামের নোট বই যদি না কেনা হয় তাহলে বই বিক্রী হয় না—এটাকে মন্ত্রী মহাশয় অপরাধ বলে মনে করেন কিনা—জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এইরকম কোন খবর আমার কাছে নেই।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মধ্যশিক্ষা পর্ষদ থেকে যে সমস্ত বই প্রকাশ করা হয়েছে সেই সমস্ত বই শেষ হয়ে গেছে বলে নতুন করে ছাপানো হচ্ছে। ছাত্র-ছাত্রীদের তরফে কি পরিমাণ চাহিদা আছে সে সম্পর্কে মধ্যশিক্ষা পর্ষদ কোন এ্যাসেসমেন্ট করেছিলেন কিনা এবং যদি এ্যাসেসমেন্ট করে থাকেন তাহলে ছাপানোর পরেই বই শেষ হয়ে গেল কেন—আমার কাছে যা খবর আছে তাতে এইটুকু বলতে পারি যে ঐসমস্ত বই চোরা বাজারে চলে গেছে এবং এই অভিযোগ মন্ত্রী মহাশয় বারংবার পেয়েছেন—তা যদি চলে গিয়ে থাকে তাহলে মন্ত্রী মহাশয় স্পষ্ট ভাষায় বলবেন কি—এই সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

আমার কাছে যে পজেটিভ ইনফর্মেসন আছে সেটা আমি নিশ্চয় বিবেচনা করবো।

[ 1-10—1-20 p.m ]

**Shri Aswini Roy :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ৬ষ্ঠ এবং ৯ম শ্রেণীর যে তিনটি বই-এর কথা বললাম সেই তিনটি বই কত ছাপানো হয়েছিল এবং পশ্চিমবঙ্গে ঐ দুটি শ্রেণীর ছাত্র সংখ্যা কত?

**Shri Mrityunjoy Banerjee :**

অফ-হ্যাণ্ড বলতে পারবো না।

**Shri Aswini Roy :**

আপনি বললেন ছাপানো হয়েছিল এবং পরে আবার ছাপানো হবে। আমার জিজ্ঞাস্য, তাহলে কি চাহিদা অনুযায়ী ছাপান হয়নি?

**Shri Mrityunjoy Banerjee :**

মধ্যশিক্ষা পর্ষদ আমাদের যা জানিয়েছেন সেটা জানালাম। এ বিষয়ে যদি নোটিশ দেন পরে জানাতে পারি।

**Shri Aswini Roy :**

মধ্যশিক্ষা পর্ষদ এই যে কত কপি চাহিদা সেটা অনুসন্ধান না করেই বাজারে অভাবের সৃষ্টি করলেন এবং যার ফলে আজকে তিন মাস হয়ে গেল ছাত্ররা বই পাচ্ছে না, এ সম্পর্কে কি রাজ্যসরকারের কোন দায়িত্ব নেই।

**Shri Mrityunjoy Banerjee :**

এই বইগুলি মধ্যশিক্ষা পর্ষদ ছাপান। তাদের কিছু কিছু অসুবিধা হয়েছে যে কারণে তারা তাড়াতাড়ি ছাপতে পারছেন না। তারা চেষ্টা করছেন যত তাড়াতাড়ি পারা যায় নতুন কপি ছাপাতে।

**Shri Aswini Roy :**

প্রথম সংস্করণ কত কপি ছাপান হয়েছিল এবং কত চাহিদা এটা পরবর্তী সময়ে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

নোটিশ দিলে নিশ্চয় জানাবার চেষ্টা করবো।

**Shri Triptimoy Aich :**

মধ্যশিক্ষা পর্ষদের মধ্যে একটা প্রবণতা দেখা যাচ্ছে যে, প্রত্যেক বছরই তারা পাঠ্য পুস্তক পরিবর্তন করছেন। এতে প্রচুর পরিমাণে কাগজও নষ্ট হচ্ছে, ছাত্র-ছাত্রীদেরও অসুবিধা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এসম্পর্কে তাঁর মতামত জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এটা এই প্রশ্নের সঙ্গে জড়িত নয়।

**Shri Monoranjan Pramanick :**

আপনারা তো জানতেন এই বৎসর থেকে কোর্স পাল্টে যাচ্ছে। সিলেবাস যেখানে পাল্টে যাচ্ছে সেখানে কেন আগে থাকতেই বই ছাপার ব্যবস্থা করলেন না জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

সিলেবাস ঠিক হবার আগেই কি বই ছাপান হবে?

**Shri Monoranjan Pramanick :**

মফঃস্বল শহরে নির্দিষ্ট দামের চেয়ে বেশী দাম দিলে বই পাওয়া যাচ্ছে, এটা মন্ত্রী মহাশয় জানেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমার কাছে এরকম কোন খবর নেই। আপনারা কমপ্লেন করলে অনুসন্ধান করে দেখবো।

**Shri Monoranjan Pramanick :**

কালোবাজারে যে বেশী দাম দিলে বই পাওয়া যাচ্ছে সে সম্বন্ধে খবর দিলে আপনি ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি তো আগেই বললাম, কম্‌প্লেন পেলে নিশ্চয় ব্যবস্থা করবো।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রীমহাশয় আপনি একজন শিক্ষক, বই-এর ব্যাপারে আপনারও অবদান আছে, আপনি জানেন, পুরানো যে পর্ষদের বইগুলি বা অনুমোদিত বইগুলি সেগুলির দামের কোন বাঁধাধরা নিয়ম ব্যবসায়ীরা মানছে না। এবছর কোন দাম নির্দিষ্ট করে দেওয়া হয়নি যার ফলে ৬০ পাতার একটা বই বিক্রি হচ্ছে ৫ টাকায়। আপনার কাছে এরকম কোন খবর আছে কি, বই-এর দাম নির্দিষ্ট করে না দেবার ফলে অত্যন্ত খারাপ কাগজে ছেপে ব্যবসায়ীরা অতিরিক্ত দামে বই বিক্রি করে সমগ্র বাংলাদেশের গার্জেনদের লুটেপুটে নিচ্ছে?

**Shri Mrityunjoy Banerjee :**

না, এরকম কোন খবর নেই।

**Shri Harasankar Bhattacharyya :**

পারিজাত রিডার ওয়ান এ্যাণ্ড টু সিলেকসানস এই সমস্ত ছাপানোর ব্যাপারে যে দুর্নীতিগ্রস্ত প্রেসের বিরুদ্ধে এনকোয়ারী হয়েছিল সেই প্রেসকে কাজ দেওয়া হয়েছিল বলে--সভাপতির নিজের দুর্নীতি গোপন করার জন্য কি কর্মচারীদের উপর দোষারোপ করে ক্লোজার করে দেওয়া হয়েছে?

**Shri Mrityunjoy Banerjee :**

না, এরকম কোন খবর নেই।

**Shri Pradyot Kumar Mahanti :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, মধ্যশিক্ষা পর্ষদ যে বইগুলি ছাপেন সেগুলি কি পদ্ধতিতে বিক্রি করা হয়?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি যতদূর জানি বিভিন্ন দোকানের মাধ্যমে বিক্রি করা হয়।

**Shri Pradyot Kumar Mahanti :**

এই যে পারিজাত রিডার বা সিলেকসানস যেগুলি মধ্যশিক্ষা পর্ষদ ছেপেছেন সেগুলি মধ্য-শিক্ষা পর্ষদে গেলে পাওয়া যায় না কিন্তু ফুটপাথে ডবল দাম দিলে যতখুশী পাওয়া যায় এটা মন্ত্রীমহাশয় জানেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি তো আগেই বলেছি যে এরকম কোন খবর আমার কাছে নেই। তবে যদি অভিযোগ করেন খোঁজ নিয়ে দেখবো।

**Shri Ajit Kumar Ganguly :**

মার্চ মাস হয়ে গেল এখন তারা বলছেন যে বই ছাপিয়ে আসেনি। মধ্যশিক্ষা পর্ষদ এই যে শিক্ষা বন্ধ করার ষড়যন্ত্র করছে এরজন্য এর চেয়ারম্যানকে শাস্তি দেবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এরকম কোন কথা আমরা বিবেচনা করছি না।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় শিক্ষামন্ত্রীমহাশয় জানেন কি যে মধ্য শিক্ষা পর্ষদ সমস্ত বিষয় এখনও সিলেবাস বার করতে পারেন নি। যেমন ধরুন, এ্যাডিশন্যাল ম্যাথমেটিক্সের সিলেবাস এখনও পর্য্যন্ত বেরোয়নি, এই সম্পর্কে তিনি কোন ব্যবস্থা অবলম্বন করবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

আপনি তো অন্য বিষয়ে চলে গেলেন।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় সদস্য সুকুমার বন্দোপাধ্যায় মহাশয় একটা অতিরিক্ত প্রশ্ন করেছিলেন যে বই না পাওয়ার অন্যতম কারণ হ'ল ছাত্ররা বা অভিভাবকরা বইয়ের দোকান থেকে কোন বিশেষ শিক্ষক বা অধ্যাপকের রচিত নোট বই না কিনলে টেক্সট বুক দেওয়া হয় না।

আপনি তার উত্তরে বলেছিলেন যে আপনার জানা নেই। আমি তাঁকে জিজ্ঞাসা করছি তিনি কি এই হাউসে ঘোষণা করবেন যদি কোন পুস্তক বিক্রেতা এইভাবে দাবী করেন যে বিশেষ অধ্যাপক বা শিক্ষকের রচিত নোট বই না নিলে টেক্সট বই দেওয়া হবে না-এটা দোষণীয় কোন বইয়ের দোকান এই রকম দাবী করলে আপনি তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি তো সাপ্লিমেন্টারী প্রশ্নের উত্তরে বলে দিয়েছি যে যদি কোন পজিটিভ কম্‌প্লেন্ট কেউ দেন তাহলে তার উপর আমি ব্যবস্থা অবলম্বন করবো।

**Shri Gautam Chakravarty :**

মধ্যশিক্ষা পর্ষদ থেকে যে সমস্ত বই পাবলিশ করা হয়েছে সেই সমস্ত বই-এর দাম বেঁধে দেবার কোন পরিকল্পনা করা হয়েছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

না, করা হয়নি।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে যদি কোন পজিটিভ কম্‌প্লেন্ট দিতে পারা যায় তাহলে তিনি তার উপর ব্যবস্থা নেবেন। এই যা বললেন তাতে তো পশ্চিমবাংলার জনসাধারণ এই রকম যদি এককভাবে সকলে দরখাস্ত করে তাহলে তো অনেক দেরী হয়ে যাবে?

**Shri Mrityunjoy Banerjee :**

আমাদের নিয়ম তো এই রকম।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কোন পাঠ্য পুস্তকের দাম নির্ধারণ করার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এটা বড় পলিশির ব্যাপার, এই ব্যাপারে নজর দেওয়া হয়নি।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই প্রাইস ফিক্‌সেশন না করাটা একটা অন্যায় কাজ হয়েছে?

**Shri Mrityunjoy Banerjee :**

সেইরকম আমি মনে করি না।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই যে শিক্ষা ক্ষেত্রে বই-এর ব্যাপারে যে ফাটকাবাজী চলছে, এই বিষয়ে আপনাদের কি মত দয়া করে ভালভাবে জানালে আমরা বাধিত হ'ব।

**Shri Mrityunjoy Banerjee :**

এই প্রশ্নের থেকে এটা আসে না।

**আরামবাগ নেতাজী মহাবিদ্যালয়**

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১।) **শ্রীগণেশ হাটুই**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কর্তৃক আরামবাগ নেতাজী মহাবিদ্যালয়ে ১৯৫৯-৬০ সালে থ্রী-ইয়ার্স ডিগ্রী কোর্স প্রবর্তনের জন্য ইউ, জি, সি, ও ম্যাচিং গ্রান্ট (অনুদান) বাবত বিভিন্ন খাতে মোট কত টাকা দেওয়া হইয়াছিল;

(খ) প্রদত্ত অনুদানের মধ্যে উক্ত মহাবিদ্যালয় কর্তৃক সম্প্রতি প্রদত্ত হিসাব অনুযায়ী মোট কত টাকা খরচ হইয়াছে;

(গ) উক্ত মহাবিদ্যালয়কে উহার প্রাপ্য অবশিষ্ট অনুদানের টাকা দেওয়ার কথা সরকার চিন্তা করিতেছেন কিনা; এবং

(ঘ) চিন্তা করিয়া থাকিলে, ঐ টাকা কতদিনের মধ্যে উক্ত মহাবিদ্যালয়কে দেওয়া হইবে?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) ১৯৫৯-৬০ সালে নেতাজী মহাবিদ্যালয়কে ইউ, জি, সি, বাবদ বিভিন্ন খাতে মোট এক লক্ষ ছেচল্লিশ হাজার টাকা দেওয়া হইয়াছিলঃ—

ইউ, জি, সি ৭৮,৮৫০ টাকা
রাজ্য সরকারের ম্যাচিং গ্র্যান্ট ৬৭,১৫০ টাকা

মোট ১,৪৬,০০০ টাকা

(খ) উক্ত মহাবিদ্যালয় কর্তৃক সম্প্রতি প্রদত্ত হিসাব অনুযায়ী দেখা যায় যে প্রদত্ত অনুদানের সম্পূর্নটাই খরচ হইয়াছে।

(গ) মহাবিদ্যালয়ের প্রাপ্য অবশিষ্ট অনুদানের টাকা দেওয়া যায় কিনা সে বিষয়ে প্রয়োজনীয় নথিপত্র পরীক্ষা করিয়া দেখা হইতেছে।

(ঘ) নথিপত্র পরীক্ষার পর এ বিষয়ে যথাসম্ভব প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হইবে।

[1-20—1-30 p.m.]

**Shri Ganesh Hatui :**

মাননীয় মন্ত্রীমহাশয়, দয়া করে জানাবেন কি এই কলেজটির ইউ, জি সি, এবং ম্যাচিং গ্রান্ট বাবদ কত টাকা পাওনা আছে?

**Shri Mrityunjoy Banerjee :**

এটা এখন আমরা একজামিন করে দেখছি, স্টিল আণ্ডার একজামিনেশন।

**Shri Ganesh Hatui :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি যে এই বরাদ্দ টাকা না দেওয়ার ফলে ঐ কলেজের বিজ্ঞান ভবনের দরজা, জানালা না থাকার ফলে শীতের দিনে ছাত্ররা কাঁপতে থাকে এবং বর্ষায় ভিজতে থাকে?

**Shri Mrityunjoy Banerjee :**

সবটাই পরীক্ষা করে দেখা হচ্ছে।

**Shri Ganesh Hatui :**

যাতে সেখানকার ছাত্রছাত্রীদের পড়াশুনা ব্যাহত না হয় তারজন্য আগামী বর্ষার আগেই টাকা দেওয়া হবে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

নথিপত্র পরীক্ষা করে দেখে তারপর টাকা দেওয়া হবে।

**Shri Harasankar Bhattacharyya :**

ঐসব পরীক্ষা করে দেখার আগে কিছু টাকা দিয়ে কলেজটিকে বাঁচাবার চেষ্টা করবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এইরকম কোন ইচ্ছা সরকারের নাই।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় সদস্য মন্ত্রীমহাশয়কে প্রশ্ন করেছিলেন যে দরজা এবং জানালার অভাব সম্বন্ধে ঐ মহাবিদ্যালয়ে এবং তাতে মন্ত্রীমহাশয় বললেন যে তিনি এই বিষয়ে পরীক্ষা করছেন, তা এই পরীক্ষা কত দিন চলবে সেটা মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

যত তাড়াতাড়ি সম্ভব এটা শেষ করা হবে।

**Shri Gautam Chakravartty :**

স্পেসিফিক ডেট বলবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

স্পেসিফিক ডেট দেওয়া মুশকিল।

**Shri Gautam Chakravartty :**

একজ্যাক্ট ডেট চাইছি না, কত দিনের মধ্যে করবেন সেটা মোটামুটি জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

ধরুন আগামী দেড়-দুমাসের মধ্যে।

### ব্যাঘ্র-উদ্যান নির্মান

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫। **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** বন বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে বাঘের সংখ্যা বৃদ্ধি ঘটেছে;

(খ) সত্য হ'লে, সরকার হিসাব অনুযায়ী ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই সংখ্যা বৃদ্ধির হার কিরূপ;

(গ) পশ্চিমবঙ্গের বিভিন্ন জঙ্গলে বর্তমানে বাঘের সংখ্যা কত; এবং

(ঘ) সুন্দরবনে ব্যাঘ্র-উদ্যান নির্মাণের কাজ কতদূর অগ্রসর হয়েছে ও ঐ বাবত মোট কত টাকা খরচ করা হবে?

**Shri Sitaram Mahato:**

(ক) পশ্চিমবঙ্গে বাঘের সংখ্যাবৃদ্ধি সম্বন্ধে নির্দিষ্ট কোন খবর নাই।

(খ) ক প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠে না।

(গ) ১৯৭২-এর এপ্রিল এবং মে মাসের "ব্যাঘ্র গননা" অনুযায়ী পশ্চিমবঙ্গে সমস্ত বাঘের সংখ্যা ৭৩ সুন্দরবনের ৪/৫ অংশে গননা করা সম্ভব হয় নাই।

(ঘ) সুন্দরবনে ব্যাঘ্র প্রকল্পের অধিকর্তা নিজপদে ২৯-১২-৭৩ তারিখ হইতে যোগদান করিয়াছেন। তাঁহার অধীনস্থ কর্মচারীদের নিয়োগের ব্যবস্থা চলিতেছে। মোট ৫৩ লক্ষ ৬০ হাজার টাকা।

**Shri Sukumar Bandyopadhyaya:**

মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে সুন্দরবনের বাঘ গননার কাজ এখনো শেষ হয়নি। তা এই বাঘ গণনার কাজ কবে নাগাদ শেষ হবে মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**Shri Sitaram Mahato:**

একসাক্ট সময় বলতে পারছি না। আমাদের ইতিমধ্যে যে ব্যাঘ্র প্রকল্প চালু হয়েছে সেই অনুযায়ী এই কাজ শীঘ্র চালু হবে বলে আমার মনে হয়।

**Shri Sukumar Bandyopadhyaya:**

[illegible] জানালেন, কিন্তু [illegible] মাননীয় [illegible] কোন তথ্য [illegible]

**Shri Sitaram Mahato:**

না, আমার [illegible]

**Shri Sukumar Bandyopadhyaya:**

সুন্দরবনে [illegible]

**Shri Sitaram Mahato:**

প্রজেক্টের [illegible]

**Shri Sukumar Bandyopadhyaya:**

মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন [illegible] ব্যাঘ্র প্রকল্পের অধিকর্তা, যিনি কাজে যোগদান করেছেন, সেই অধিকর্তার মাসিক মাইনা কত?

**Shri Sitaram Mahato**

[illegible] অব ফরেস্ট-এর যে [illegible] হবে।

**Shri Kumar Dipti Sen Gupta :**

রাশিয়ার সঙ্গে ভারতের [illegible] এবং দার্জিলিং-এ যে [illegible] সমাজ তৈরী করার [illegible] গ্রহণ করা [illegible]?

**Shri Sitaram Mahato**

গ্রহণ করা হয়নি।

**Shri Gautam Chakravartty :**

১৯৭২ সালের পর ১৯৭৪ সালের মার্চ মাস পর্যন্ত সারা পশ্চিমবাংলায় মোট কতগুলি [illegible] অন্যায়ভাবে হত্যা করা [illegible]?

**Shri Sitaram Mahato :**

এখন বলা সম্ভব নয়।

**Shri Gautam Chakravartty :**

এরকম কি নোটিশে আছে যে কোথায় কোথায় হত্যা করা হয়েছে অন্যায়ভাবে।

**Shri Sitaram Mahato :**

কোথাও কোথাও কিছু কিছু বাঘ মারা হয়েছে, কিন্তু অন্যায়ভাবে হয়েছে কিনা জানিনা?

**Shri Gautam Chakravartty :**

যারা অন্যায়ভাবে হত্যা করেছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Shri Sitaram Mahato :**

এরকম যদি কিছু থাকে তাহলে নিশ্চয় আমরা ব্যবস্থা গ্রহণ করব।

**Shri Sarat Chandra Das :**

বাঘের সংখ্যা যেখানে ৭৩ সেখানে বাঘিনীর সংখ্যা কত?

(উত্তর নাই)

**Shri Md. Safiullah :**

বাঘ গণনার পদ্ধতি সম্বন্ধে বললেন, কিন্তু সুন্দরবনের ¼ অংশ এলাকায় বাঘ গণনা হয়নি। এটা না করার কি ন্যাচারাল বেরিয়ার আছে জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

খোঁজ নিয়ে বলব।

**Shri Md. Safiullah :**

সানাজলে একজনের বাড়ীতে ঢুকে পড়ে বলে মারা হয়েছিল এবং এই খবর গোসবা থানায় গিয়েছিল। কিন্তু এই অন্যায়ভাবে বাঘ হত্যাকারীর বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**Shri Sitaram Mahato :**

এটা খোঁজ নিয়ে ব্যবস্থা গ্রহণ করব।

### Preservation of the House of Late Bibhuti Bhusan Bandyopadhyay

*57. (Admitted question No. *181) **Shri Md. Safilullah** : Will the Minister-in-charge of the Education Department be pleased to refer to the reply given to Starred Question No. *725 (Admitted Question No *660) on the 20th March, 1973 and state whether it has since been possible for Government to make action for preservation of the houses of the litteratuer late **Bibhuti** Bhusan Bandyopadhyay ; and, if so, the details thereof ?

**Shri Mrityunjoy Banerjee :** (1) No because of straitened fund position

(2) Does not arise

**Shri Md Safiullah :**

এটা কোন উত্তর হল না। গতবারেই বলেছিলাম বাড়ীটা ধ্বংসে নষ্ট হয়ে যাচ্ছে। স্বগত বিভূতিবাবুর ছেলে তারাদাস ব্যানার্জি রয়েছে তাকে কিছু টাকা দিয়ে কেন বাড়ীটা ঠিক করা হচ্ছে না?

**Mr. Speaker** : That is a request for action.

**Shri Md. Safiullah :**

ভগ্ন বাড়ীটা ভেঙ্গে যেখানে পড়ে যাচ্ছে সেখানে সামান্য টাকা গ্র্যান্ট করে বাড়ীটা মেরামত করবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

টাকার অবস্থার উন্নতি হলে ভাবা যাবে।

**Shri Md. Safiullah :**

তারাদাস ব্যানার্জিকে কিছু টাকা দিয়ে বাড়ীটা রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

সরকারের সেরকম কোন পদ্ধতি নেই।

**Shri Ajit Kumar Ganguly :**

আপনি বাড়ীটা কি দেখেছেন?

**Shri Mrityunjoy Banerjee :**

না।

**Shri Ajit Kumar Ganguly :** --

ভিতে যদি পরিণত করতে চান আলাদা ব্যাপার। এটা একটা সাংস্কৃতিক ব্যাপার। আপনি কি সেখানকার সরকারের কোন ফিনানসিয়াল ইনিস্টিটিউসান-কে অনুরোধ করতে পারেন যে এই বাড়ীটা তৈরীর ব্যাপারটা তারা গ্রহণ করুন?

**Shri Mrityunjoy Banerjee :**

সেটা চিন্তা করা যাবে।

**Shri Abdul Bari Biswas :**

আপনি কি আদৌ মনে করেন না যে এই বাড়ীটা সরকারের তরফ থেকে রক্ষণাবেক্ষণ করা উচিৎ?

**Mr. Speaker :** It is a matter of opinion.

[ 1-30—1-40 p.m. ]

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি সরকার কি চিন্তা করছেন এই বাড়ীটা রক্ষণাবেক্ষণ করতে হবে?

**Shri Mrityunjoy Banerjee :**

সবটাই নির্ভর করে টাকার এ্যাভেলেবিলিটির উপর এবং প্রায়োরিটির উপর।

**Shri Abdul Bari Biswas :**

যখন আর্থিক অবস্থা বাড়বে তখন বাড়ীটা ধ্বংস স্তুপে পরিণত হয়ে যাবে, তাহলে সেই অবস্থায় সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**Mr. Speaker :** That is a hypothetical question.

**Shri A. H. Besterwitch :** On the 20th March, 1973, I think the Hon'ble Minister said that he would see to the preservation of this house. Here the question is simple. Now, recalling his statement of 1973, will the Hon'ble Minister be kind enough to state within this year how far he has gone in getting this house at least repaired ?

**Shri Mrityunjoy Banerjee :** Probably last year also the financial position was not good, and it has become a little worse since last year. You might be aware of the cut imposed by the Centre and other financial difficulties experienced by our Government.

### প্রাইমারী স্কুলবোর্ডে ডি আই ও এ ডি আই—এর শূন্যপদ পুরণের ব্যবস্থা

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫। **শ্রীগণেশ হাটুই:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রাইমারী স্কুলবোর্ডে মোট কতগুলি ডি আই ও এ ডি আই-এর পদ খালি পড়িয়া আছে;

(খ) কতদিন যাবৎ উক্ত পদগুলি খালি পড়িয়া আছে;

(গ) উক্ত খালি পদগুলি [illegible] যাবৎ পূরণ না করার কারণ কি; এবং

(ঘ) ঐ খালি পদগুলি পূরণ করিবার বিষয়ে [illegible] করিয়াছেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) প্রাইমারী ডি, আই, এর ৫টি পদ খালি আছে,

(খ) বৎসরাধিকাল যাবত পদগুলি খালি আছে,

(গ) ও (ঘ) উক্ত পদগুলি পূরণ করিবার জন্য ইতিমধ্যেই পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশের জন্য লেখা হইয়াছে।

**Shri Ganesh Hatui :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ৫টি পদ খালি থাকা সত্বেও হুগলী জেলা প্রাইমারী স্কুল বোর্ডে এক বছর কাল ডি, আই, না থাকার ফলে ঐ বোর্ডের কাজকর্ম খুব ব্যাহত হচ্ছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

খুব ব্যাহত হচ্ছে বলে মনে হয় না।

**Shri Ganesh Hatui :**

হুগলী জেলার প্রাইমারী বোর্ডে এ, আই, কে, ডি, আই-এর চার্জ দেওয়া হয়েছে এবং এই কাজের জন্য তিনি কোন রেমুনারেশান পান না। তাঁকে মিটিং ডাকতে বললে তিনি বলেন মিটিং ডাকা সম্ভব নয়। এর ফলে হুগলী জেলার কাজকর্ম ব্যাহত হচ্ছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এটা আপনার মত হতে পারে।

**Shri Gautam Chakravartty :** —

মন্ত্রীমহাশয় বললেন যে হুগলী জেলায় ডি, আই, না থাকায় কাজ খুব ব্যাহত হচ্ছে না তাহলে তিনি কি চিন্তা করছেন ডি, আই-এর পদগুলি তুলে দেবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

হুগলী জেলায় একজন ডি, আই, প্রাইমারী এবং সেকেণ্ডারী একই সঙ্গে কাজ করছেন।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি বিভিন্ন জেলায় ডি, আই, এ, আই, এস, আই-এর যে পোষ্টগুলি খালি আছে সেগুলি অবিলম্বে পূরণ করার ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

ডি, আই-এর পোষ্টগুলি পূরণ করার জন্য পি, এস, সি, আমাদের কাছে সুপারিশ করেন, এটা সম্পূর্ণ তাদের হাতে।

**Shri Puranjoy Pramanik :**

মন্ত্রীমহাশয় জানাবেন কি হুগলী জেলার ডি, আই-এর অফিস ঘর না থাকার জন্য বাড়ীতে বসে কাজ করেন?

**Shri Mrityunjoy Banerjee :**

বিভিন্ন জেলায় ডি আই অফিসের জায়গার অসুবিধা আছে জানি। আমাদের পরিকল্পনা আছে যত তাড়াতাড়ি পারি বিভিন্ন জেলাতে ডি আই-এর আলাদা অফিস করে দেব।

**Shri Sambhu Narayan Goswami :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ডি আই-এর একটা পুরান প্যানেল আছে?

**Shri Mrityunjoy Banerjee :**

ডি আই-এর কি করে থাকবে, এস আই-এর আছে।

**Shri Sambhu Narayan Goswami :**

পাবলিক সার্ভিস কমিশানের কাছ থেকে মন্ত্রী মহাশয়ের কাছে ডি আই-এর লিস্ট চলে এসেছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এখনও আসেনি।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে বিভিন্ন জেলা স্কুল বোর্ডের জায়গা আছে, কোন্ কোন্ জেলায় জায়গা আছে?

(নো রিপ্লাই)

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৫টি ডি আই-এর পদ খালি আছে, কোন জেলায় খালি আছে এবং এ ডি আই-এর পদ কয়টি খালি আছে?

**Shri Mrityunjoy Banerjee :**

হুগলী, পশ্চিম দিনাজপুর, বাকুড়া, পুরুলিয়া এবং জলপাইগুড়ি

**Shri Phani Bhusan Singhababu :**

এ ডি আই-এর কয়টি পদ খালি আছে জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

[illegible] ঠিক [illegible] [illegible]।

## কলিকাতা উন্নয়নে সি এম ডি এ

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩। **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** উন্নয়ন এবং পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত সি এম ডি এ পরিকল্পনার মাধ্যমে কলকাতা মহানগরীর [illegible] উন্নয়ন সম্ভব হয়েছে; এবং

(খ) উক্ত সময় পর্যন্ত সি এম ডি এ বাবত সরকারের কত অর্থ ব্যয় হয়েছে?

[ 1-40—1-50 p.m ]

**Shri Bholanath Sen :**

(ক) ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত সি, এম, ডি-এর পরিকল্পনার মাধ্যমে জল-সরবরাহ, ভূগর্ভস্থ-পয়ঃপ্রণালী ও জল-নিষ্কাশন, রাস্তাঘাট সংস্কার ও যাতায়াত ব্যবস্থার উন্নয়ন, স্বাস্থ্য মন্ত্রীর সুযোগ-সুবিধার পরিবর্দ্ধন প্রভৃতির ক্ষেত্রে কি কি কাজ হয়েছে বা হচ্ছে তার বিবরণ নিম্নে দেওয়া গেল ঃ--

**জল-সরবরাহ**

পলতা ওয়াটার ওয়ার্কসের জল-সরবরাহের ক্ষমতা দৈনিক ৮০ মিলিয়ন হইতে ১৪০ মিলিয়ন গ্যালন পর্যন্ত বাড়ানো হয়েছে। গার্ডেনরিচ, হাওড়া, বরানগর কামারহাটি, শ্রীরামপুর প্রভৃতি ওয়াটার ওয়ার্কসগুলির উন্নয়ন কাজ চলছে। কলিকাতা ব্যতীত অন্যান্য পৌর এলাকায় বর্তমান জল-সরবরাহ ব্যবস্থাকে বাড়ানোর জন্য কতকগুলি পরিকল্পনা নেওয়া হয়েছে তারমধ্যে কোন্নগর-চাপদানী এলাকার কাজ শেষ হয়েছে। বাঁশবেড়িয়া ও বালীতে তিনটি করে নলকূপ বসানো হয়েছে। হুগলী-চুঁচুড়ায় একটি নলকূপ বসানো হয়েছে। আরো নলকুপ বসানোর কাজ চলছে। বরানগর অঞ্চলে ৬টি নলকুপ বসানো হয়েছে। এবং আরো নলকুপ বসানোর কাজ চলছে। রিসড়া ও বৈদ্যবাটী অঞ্চলেও নল-কূপ বসানোর কাজ চলছে। কলকাতার যেসমস্ত অঞ্চলে জল-সরবরাহ বিশেষ অপ্রতুলতা রয়েছে এমন কতকগুলি স্থানে ১২টি গভীর নলকুপ বসানো হয়েছে এবং আরো একটি অনুরূপ নলকুপ বসানো হবে। পৌর এলাকা বহির্ভূত শহর-গুলি অঞ্চল যথা---উলুবেড়িয়া, যাদবপুর, সন্তোষপুর প্রভৃতি ১৭টি এলাকায় জল-সরবরাহের কাজ হাতে নেওয়া হয়েছে। শ্রীরামপুর, কোল, উনশানী, বাউরিয়া, নিপ্রা, মানিকপুর, সাবেংগা প্রভৃতি প্রান্তবর্তী অঞ্চলেও জল-সরবরাহের কাজ হাতে নেওয়া হয়েছে। টালিগঞ্জ এমার্জেন্সী ওয়াটার সাপ্লাই প্রকল্পের কাজ পুরোদমে চলছে। এই প্রকল্পে মোট ৬০টির মধ্যে ৪০টি নলকুপ ইতিমধ্যেই বসানো হয়েছে এবং ৩৮টি কার্য্যকর করা হয়েছে। ৩০০ কিলোমিটার পাইপ বসানো হয়েছে। মোট ১৪টি জলাধারের মধ্যে ৪টি ইতিমধ্যেই নির্মিত হয়েছে এবং ৭টি সমাপ্তির পথে। এই প্রকল্পের মাধ্যমে তপসিয়া, তিলজলা, কসবা, ঢাকুরিয়া, যাদবপুর, টালিগঞ্জ এলাকায় এবং বাঘাযতীন, আজাদগড়, গাঙ্গুলীবাগান প্রভৃতি উদ্বাস্তু কলোনীগুলিতে জল-সরবরাহ করা যাবে।

**ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী ও জলনিষ্কাশন---**

দক্ষিণ কলিকাতা হইতে মধ্য কলিকাতা পর্য্যন্ত ১৭ বর্গমাইল এলাকার জল-নিষ্কাশনের একটি প্রকল্পের কাজ সি, এম, ডি-এ হাতে নিয়ে এখন পর্যন্ত ১৫ শতাংশ কাজ শেষ করেছে। মোমিনপুর, তপসিয়া, ফুলিয়া-টাংরা, পাগলডাঙ্গা ও বালিগঞ্জ প্রভৃতি পাম্পিং স্টেশনের সংস্কার নূতন নূতন পাম্প ও পাইপলাইন বসানো প্রভৃতি কাজও চলছে। অনুরূপভাবে উত্তর কলিকাতা হইতে মধ্য কলিকাতা পর্য্যন্ত ১৬ বর্গমাইল এলাকায় জল-নিষ্কাশনের জন্য পাইপ লাইন বসানোর কাজ ৬ শতাংশ শেষ হয়েছে। মানিকতলা পাম্পিং স্টেশনের সংস্কার হচ্ছে। পামার-বাজার পাম্পিং স্টেশনের ক্ষমতা ঘন্টায় ১০ মিলিয়ন গ্যালন পর্যন্ত বাড়ানো হচ্ছে। কাশীপুর, দমদম ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী প্রকল্পে ২৮ হাজার ফুট পাইপলাইন বসানো হয়েছে। পাতিপুকুর টাউনশিপ প্রকল্পে পাম্পহাউস তৈয়ারী এবং তিরিশ হাজার ফুট পাইপলাইন বসাবার কাজ শেষ হয়েছে। ভাটপারা, টিটাগড়, হাওড়া, শ্রীরামপুর ও চন্দননগর পয়ঃপ্রণালী প্রকল্প সমূহের নির্মাণ কাজ চলছে। কোর্টপুর ভাঙ্গার প্যাটাযান, টালিগঞ্জ পর্য্যন্ত গ্রাম ও টালি নালার সংস্কার করে জল-নিষ্কাশন ক্ষমতা

দ্বিগুণ করা হয়েছে। বাগজোলা খালের কাজও চলছে। এছাড়া কেওড়াপুকুর, বৈচিতলা মনিখালি, হাওড়া, ডানকুনি, জল-নিষ্কাশন মেসিনগুলির সংস্কার করা হয়েছে, হাওড়া ড্রেনেজ আউট-কলের কাজ শেষ হয়েছে, ও বালীখালের সংস্কার সাধিত হচ্ছে।

**যানবাহন ও চলাচল ব্যবস্থা—**

যানবাহন ও চলাচল ব্যবস্থাটিতে ২৬টি প্রকল্পের কাজ চলছে। এই প্রকল্পগুলির কর্ম-সূচির মধ্যে আছে বর্তমান ব্যবস্থার সংস্কার ও উন্নয়ন, শহরগুলির সহিত যোগা-যোগের জন্য নূতন সড়ক নির্ম্মাণ এবং সরকারী পরিবহন ব্যবস্থার উন্নতি। বর্তমানে ডায়মণ্ডহারবার রোড, ব্রাবোন রোড, রাজা সুবোধ মল্লিক রোড, দেশপ্রাণ শাসমল রোড, মানিকতলা মেন রোড, উল্টাডাঙ্গা মেন রোড, রাজা উডমন্ট রোড, সাদার্ন এভিনিউ, বালিগঞ্জ সারকুলার রোড, লোয়ার সারকুলার রোডের সংযোগ-স্থলের প্রশস্তি করণ ও উন্নয়নের কাজ চলছে। এছাড়া ৪১টি প্রধান প্রধান রাস্তা পুনর্নির্মাণে, মেরামত ও আলোর ব্যবস্থা করার কাজ চলছে। এই রাস্তা-গুলির মধ্যে বিধান সরণী, বণ্টেল রোড, মহাত্মাগান্ধী রোড, নেতাজী সুভাষ রোডের নাম উল্লেখযোগ্য। চেতলা ব্রিজের কাজ শেষ হয়েছে। বালিগঞ্জ-কসবা ওভার-ব্রিজ, কালীঘাট ব্রিজ, উল্টাডাঙ্গা ব্রিজ প্রভৃতির কাজ দ্রুত এগিয়ে চলেছে। হাওড়া স্টেশন অঞ্চলে যানবাহন সমস্যার উন্নয়নকল্পে যানবাহন চলাচলে "গ্রেড সেপারেট" ব্যবস্থা চালু করা হয়েছে এবং পথচারীদের জন্য সাবওয়ে ইতিমধ্যেই তৈয়ারী হয়েছে। প্রধান সাবওয়ে নির্মাণের কাজ এগিয়ে চলেছে এছাড়া ইস্টার্ন মেট্রো-পলিটান বাই-পাস, ব্যারাকপুর-কল্যাণী এক্সপ্রেসওয়ে ও সেন্ট্রাল হাওড়া এক্স-প্রেসওয়ের কাজ দ্রুতগতিতে এগোচ্ছে। জি. টি রোড বাই-পাসের কাজ প্রায় শেষ হওয়ার মুখে এবং ডায়মণ্ডহারবার রোড বাই-পাসের কাজ শতকরা ১৮ ভাগ শেষ হয়েছে। রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে ৬ কোটি টাকার সাহায্য দেওয়ায় ১৯৮টী নূতন ও পুরাতন (সংস্কার করা) একতলা বাস এবং ৬০টি নূতন ও ৫০টি (সংস্কার করা) দোতলা বাস চালু করা সম্ভব হয়েছে। অনুরূপভাবে কলিকাতা ট্রাম কোম্পানীকেও তিন কোটী টাকা সাহায্য করায় ৩৭৫টি ট্রাম চালু করা সম্ভব হয়েছে। ৬ মাইল ট্রাম লাইন সংস্কার করা হয়েছে এবং ৩৪ মাইল ওভারহেড লাইন বসানো হয়েছে।

**বস্তী উন্নয়ন**

প্রায় ১৫০০টি পুরাতন বস্তীতে ৩১শে অক্টোবর ১৯৭৩ পর্য্যন্ত নিম্নরূপ কাজ হয়েছে :—

| | | | | |
|---|---|---|---|---|
| স্যানিটারী পায়খানা | — | — | — | ১১,৩৫৮টি |
| শৌচাগার | — | — | — | ২০,৬৫২টি |
| পয়ঃপ্রণালী | — | — | — | ১৫০,০০২ মিটার |
| নর্দমা | — | — | — | ৩০০,০৫৩ মিটার |
| গভীর নলকূপ | — | — | — | ৫০টি |
| জলের পাইপ | — | — | — | ২৪৪,৭৩০ মিটার |
| জলকল | — | — | — | ৭,৪১৩টি |
| রাস্তা, পথঘাট | — | — | — | ৬০৬,২৮৭ মিটার |
| আলো | — | — | — | ৪,২৭৭টি |

**স্বাস্থ্য**

বৃহত্তর কলিকাতার এলাকার হাসপাতালগুলির সংস্কার করণ, শয্যাসংখ্যা বৃদ্ধি ও আধুনিকীকরণের কাজ চলছে। ইতিমধ্যেই বিভিন্ন হাসপাতালে ১,২৫১টি শয্যা-স্থাপন করা হয়েছে এবং ১ কোটি টাকার চিকিৎসা বিষয়ক যন্ত্রপাতী ও সাজ-সরঞ্জাম সরবরাহ করা হয়েছে। মিউনিসিপ্যালিটি সহ বিভিন্ন হাসপাতালে ৩৬টি অ্যাম্বুলেন্স ভ্যান দেওয়া হয়েছে। এছাড়া বিভিন্ন বেসরকারী হাসপাতালগুলির উন্নতিকল্পে ৮৬ লক্ষ টাকা অনুদান মঞ্জুর করা হয়েছে। শহরাঞ্চলের জন্য ২টি পলিক্লিনিক, ১০টি আউটডোর ক্লিনিক ও ১২টি মোবাইল ডিস্পেনসারী খোলা হয়েছে।

৩৭৭টি প্রাথমিক বিদ্যালয়ের আমূল সংস্কার ও মেরামতির কাজ চলছে। প্রায় ৮০টি পার্ক ও খেলার মাঠের সংস্কার বা নতুন পার্ক স্থাপন করার কাজ চলছে। প্রায় ৩০ কিলোমিটার গ্যাসলাইনের সংস্কার হয়েছে, এবং তিন হাজার চারশত স্টোভ সংযোগ ব্যবস্থা সম্পন্ন হয়েছে।

(খ) ১৯৭৫ সালের জানুয়ারী পর্য্যন্ত বিভিন্ন খাতে যে অর্থ সি. এম. ডি-এ'কে দেওয়া হয়েছে তার হিসাব এইরূপ:—

| | | | | |
|---|---|---|---|---|
| (১) রাজ্য পরিকল্পনা ব্যয় | | — | — | ৩,২৭৬,৭৬ লক্ষ টাকা |
| (২) কেন্দ্রীয় ঋণ | — | — | — | ২,০৬২·০০ ,, ,, |
| (৩) পণ্য প্রবেশ কর বাবদ | | — | — | ১,১৩৪·০০ ,, ,, |
| (৪) বস্তি উন্নয়ন বাবদ কেন্দ্রীয় অনুদান | | | — | ৭৮৩·০০ ,, ,, |
| মোট | — | — | — | ৭,২৫৫·৭৬ লক্ষ টাকা |

এছাড়া সি. এম. ডি-এ বাজার থেকে ঋণ করে মোট ৪৬ কোটি ২০ লক্ষ টাকা খরচ করেছে।

**Shri Sukumar Bandyopadhyaya:**

সি. এম. ডি. এ'র পরিধি আরো বাড়ানো হবে কিনা, বর্তমানে যে সীমারেখা আছে সেই সীমারেখা আরো বাড়ান হবে কিনা?

**Shri Bholanath Sen:**

যে সীমারেখা এখন আছে সেই সীমারেখার সমস্ত কাজ সম্পূর্ণ হয়নি এবং এটা ঠিক এখন বাড়ানর কোন পরিকল্পনা নেই। তবে আপনারা যেসব ভাবছেন অর্থাৎ কিনা অন্যান্য টাউনে এই জাতীয় প্রকল্প নেওয়া সম্ভব কিনা সেটাই আসল প্রশ্ন। তাতে আমি যতদূর জানি মিনিষ্ট্রি অব ওয়ার্কস্ এ্যাণ্ড হাউসিং তারা বলেছে যে ৩ লক্ষর উপর যদি লোক থাকে কোন সহরে এবং যে দেশে এই জাতীয় পরিকল্পনা নেই সেখানে তাঁরা সেই ব্যবস্থা করবেন। এই নিয়ে আমাদের কথা চলছে, কথা এখনো শেষ হয়নি এবং অদূর ভবিষ্যতে আমরা আশা করতে পারি যে যেসমস্ত জেলায় বেশী লোক আছে অর্থাৎ কিনা ৩ লক্ষ বা ৫ লক্ষ লোক আছে সেই সমস্ত জেলা সহরে কিছু উন্নয়ন করা। সি. এম. ডি. এ. হল ক্যালকাটা মেট্রোপলিটন ডিষ্ট্রিক্ট, ক্যালকাটা মেট্রোপলিটান ডিষ্ট্রিক্ট তো আর আসানসোলে নেওয়া যাবেনা। তারজন্য আসানসোল প্ল্যানিং কমিটি অর্গানিজেশন আছে, কিম্বা শিলিগুড়িতে নিয়ে যাওয়া যাবেনা কারণ শিলিগুড়ি প্ল্যানিং অর্গানিজেশন আছে। তবে তাদেরও প্রবলেম আছে, সেই প্রবলেম সম্বন্ধে আমি অবগত এবং অন্যান্য জায়গাতেও চেষ্টা

করা হচ্ছে। তবে কলকাতায় যে মানুষ থাকে, ৮৫ লক্ষ লোক, সেই তুলনায় অন্যান্য সহরে আমাদের ৩ লক্ষর বেশী লোক আছে কিনা খুবই সন্দেহর কথা। সুতরাং প্রশ্নটা যত প্রয়োজনীয় হোক্ না কেন তার সলিউশন বা মোকাবিলা করা ঠিব আপাততঃ সম্ভব হচ্ছে না। তবে আমরা মিনিস্ট্রি অব হাউসিং-এর সঙ্গে কথা চালাচ্ছি, হয়ত অদূর ভবিষ্যতে একটা ব্যবস্থা নেওয়া হবে।

**Shri Sukumar Bandyopadhyaya :**

সাপ্লিমেনটারী কোশ্চেন, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সি, এম, ডি এ, পরিকল্পনার জন্য কোন্ কোন্ উৎস থেকে অর্থ আসে?

**Shri Bholanath Sen :**

আমি তো এখানে বললাম ১৯৭৪ অবধি একটা প্যাটার্ণ ছিল, সেই প্যাটার্ণটা এখন চেঞ্জ করে যাচ্ছে। সেই প্যাটার্ণটা বলে দিচ্ছি, ১৯৭৪ পর্যন্ত প্যাটার্ণটা ছিল যে ষ্টেট বাজেট থেকে একটা টাকা দেওয়া হতো, আর সেন্টার থেকে একটা লোন দেওয়া হতো, আর আমাদের অকট্রয় থেকে কিছু টাকা পাওয়া যেতো এবং বস্তি উন্নয়নের জন্য স্পেশালি কেন্দ্র থেকে কিছু টাকা আমরা পেতাম। এবার সেই প্যাটার্ণটা বোধ হয় চেঞ্জ হয়ে যাচ্ছে। কারণ বলা হচ্ছে এই কথা যে বেশীর ভাগ টাকাই প্ল্যানের মধ্যে দিয়ে আসবে। অর্থাৎ কিনা অন্যান্য প্ল্যানে যেসমস্ত টাকা আছে, সেন্ট্রাল গভর্ণমেন্টের মিনিস্টার, ওয়ার্কস এ্যাণ্ড হাউসিং-এর মিনিস্টার ওম মেহেতা আমাকে জানিয়েছিলেন যে তিনি আলাদা করে ৮৫ কোটি টাকা ৫ বছরের জন্য কলকাতার বৃহত্তর পরিকল্পনার জন্য আলাদা করে ধরেছেন এবং প্ল্যানিং কমিশন থেকে যতদূর আমরা জানতে পারছি তাতে এখন পর্যন্ত তাদের চিন্তাধারা ১৫০ কোটি টাকা আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পাওয়া যাবে। আশা করছি সেই টাকার অংক কিছু বাড়বে হয় এখন না হয় পরে। অর্থাৎ কিনা আমাদের ৯০ কোটি টাকা ঘাটতি থাকছে আমাদের প্ল্যান হিসাবে। এছাড়া আমরা আশা করছি টাকা পাবো ঋণ করে এবং অকট্রয় থেকে। এই চারটি পজিশন থেকে আমরা টাকা পাবো আশা করছি। এখনো পুরোপুরি পিকচারটা ক্লিয়ার হয়নি। যতক্ষণ পর্যন্ত না এন, ডি, সি'র মিটিংটা ফাইনালাইজ হচ্ছে তারপর আমরা বলতে পারবো। তবে এখন মোটামুটি এইরকম।

[ 1-50--2-00 p.m. ]

**Shri Sukumar Bandyopadhyaya :**

অনেক সময় অনেক খবর সংবাদপত্রে বেরোয় সি, এম, ডি, এ-এর দুর্নীতি সম্পর্কে; মন্ত্রী মহাশয় কি জানাবেন এই দুর্নীতি বা অফিসারদের কণ্ট্রাক্টর্সে কোন এই ধরনের কোন অভিযোগ এসেছে কিনা এবং এসে থাকলে সরকার সে সম্বন্ধে কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**Shri Bholanath Sen :**

দুর্নীতির কথা মুখে বলা এক, আর প্রমাণ করা আর এক। আমি এখন পর্য্যন্ত লিখিত দুর্নীতির অভিযোগ একটা কি দুটো জায়গায় পেয়েছি খুবই সামান্য ব্যাপারে। খুব বড় লোকাল কোন দুর্নীতির কথা সি, এম, ডি, এ'র বিরুদ্ধে মুখে শোনা ছাড়া কাগজে সুইপিং ষ্টেটমেন্ট ছাড়া আমি আর কিছু দেখি নাই বা জানি না। এটা স্বাভাবিক সি, এম, ডি, এ, এতদিন পর্যন্ত ইমপ্লিমেনটিং এজেনসি-র খুতে কাজ করতো; স, এম, ডি, এ, নিজে কিছু কাজ করতো না, ফিন্যান্সিং করতো, মেটারিয়াল সাপ্লাই এর কাজটা তারা আবার তাদের কনট্রাকটারদের দিয়েছিল। এখন অবশ্য সি, এম, ডি এ নিজে কাজে নামবার চেষ্টা করছে। সুতরাং আমাদের সতর্কতার সঙ্গেই চলতে হবে। কখনো কোনরকম অভিযোগ পরিষ্কারভাবে পেলেই পর আমি তার তদন্ত করবো--এ বিষয়ে আপনারা

নিঃসন্দেহ থাকতে পারেন। একবার একটা লরিতে দু-ব্যাগ সিমেন্ট চুরির খবর পেয়েছিলাম, সেটা ধরা হয়েছিল। সি, এম, ডি, এ, আপাততঃ আর কোন অভিযোগ পায়নি।

**Shri Kumar Dipti Sengupta :**

আমরা জানি ট্রাম কোম্পানীর ম্যানেজমেন্টা নেওয়া হয়েছে; এখন ঐ যে ৩৭৫টি ট্রাম চলছে--তার মালিক কি বৃটিশ কোম্পানী, না, পশ্চিমবঙ্গ সরকার থাকছে?

**Shri Bholanath Sen :**

ট্রামের মালিকানা নিয়ে অনেক কথা চলছে, সেটা তো একটা প্রশ্ন--সে সম্বন্ধে একটা সিদ্ধান্ত সত্বর নেওয়া হবে। কিন্তু সবচেয়ে বড় প্রশ্ন আমার কাছে--ঐ মালিকানা নয়, আমার কাছে বড় প্রশ্ন--কি করে আমাদের সহরের মানুষের, দেশের মানুষের, কণ্ট লাঘব করা যায়।

**Shri Kumar Dipti Sengupta :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন ডাক্তারবাবুদের ও কিছু কিছু হাসপাতালের সাহায্য তিনি করছেন; বর্তমানে ডাক্তারবাবুদের মানবিকতাবোধ হীনতার যে পরিচয় পাওয়া যাচ্ছে তার পরিপ্রেক্ষিতে তিনি আয়ুর্বেদীয় চিকিৎসক এবং হোমিওপ্যাথিক চিকিৎসকদের সাহায্য করবার কোন পরিকল্পনা সরকার পক্ষ থেকে গ্রহণ করলেন কি?

**Shri Bholanath Sen :**

সি, এম, ডি, এ, ডাক্তারদের কোন সাহায্য করে না, সি, এম, ডি, এ, সাহায্য করছে স্বাস্থ্য-দপ্তরকে তার পলিক্লিনিক মোবাইল ডিসপেনসারি ও হাসপাতালকে।

**Shri Kumar Dipti Sengupta :**

তা হতে পারে--হোমিওপ্যাথিক ও আয়ুর্বেদীয় সাহায্য করতে পারেন না?

**Shri Bholanath Sen :**

সেজন্য আপনি স্বাস্থ্যদপ্তরকে রিকোয়েস্ট করতে পারেন।

**Shri Kumar Dipti Sengupta :**

আপনি দুর্ভাগ্যগ্রস্ত লোকদের জল সরবরাহের জন্য নলকূপের ব্যবস্থা করছেন। আমি যাদবপুরের কথা বলছি--সেখানে নলকূপের পরিবর্তে জলের পাইপ বসিয়ে কলের জল সরবরাহের ব্যবস্থা করা যায় কিনা দেখবেন?

**Shri Bholanath Sen :**

নলকূপ বসানো বাস্তবসম্মত ব্যাপার--যদিও এটা টেম্পোরারি ব্যবস্থা। কিন্তু জলের পাইপ বসাতে গেলে সেটা সময়সাপেক্ষ ব্যাপার; কলের জলের জন্য রিজারভোওয়ার চাই, ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান চাই। তা করতে করতে তো মানুষ জল না খেয়ে মারা যাবে। সাময়িকভাবে স্বাস্থ্যরক্ষার কারণেই এই ব্যবস্থা করতে হয়েছে।

**Shri Pankaj Kumar Banerjee :**

যেখানে যেখানে সি, এম, ডি, এ-র কাছ হচ্ছে মন্ত্রীমহাশয় তার একটা দীর্ঘ তালিকা এখানে পেশ করেছেন। এই যে এক বছর, দু-বছর ধরে কাজ সুরু হয়েছে, ধীরে ধীরে কাজ হচ্ছে--এই কাজ শেষ করবার জন্য একটা সময়সীমা বেঁধে দেবার কথা তিনি বিবেচনা করছেন কি?

**Shri Bholanath Sen :**

এতদিন সময় লেগেছিল রিঅর্গানাইজেসন করতে এবং সময় রেখে দেওয়া সত্ত্বেও হয় নি। তখন ৫০টি ঘোড়া নিয়ে আমাদের চলতে হত, এখন ঘোড়ার সংখ্যা কমিয়েছি, সুতরাং চেষ্টা করে দেখবো যাতে সামলাতে পারা যায়।

**Shri Pankaj Kumar Banerjee :**

রাস্তাঘাট এইভাবে খোঁড়াখুঁড়ির ফলে প্রতি নিয়তই দুর্ঘটনা ঘটছে। এই সময় সীমা যদি একটা বেঁধে না দেওয়া হয়---কন্ট্রাক্টররা বলেন অনেক সময় ডিপার্টমেন্টের অফিসারদের কাছে লাগে। আপনি জানেন তার ফলে দিনের পর দিন দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে, তখন কন্ট্রাক্টররা রেট বাড়িয়ে দেন এবং এই সময় সীমা না বেঁধে দেবার জন্যই এটা হচ্ছে---এ সম্বন্ধে মন্ত্রী মহাশয় কি চিন্তা করছেন?

**Shri Bholanath Sen :**

এ সম্বন্ধে আমি নিশ্চয় সজাগ আছি এবং যে জন্য রিঅর্গানাইজেসন করা হয়েছে, রাজ্যপালের বক্তৃতায় এটার উল্লেখ আছে এবং এই রিঅর্গানাইজেসন করার ব্যাপারে ইঞ্জিনিয়ারদের স্ট্রাইকের ফলে ডিসঅর্গানাইজেসন হয়েছে। সুতরাং সেটা মিটলে পরে আমরা চেষ্টা করবো যাতে আগের থেকে অনেক উন্নত ধরণের কাজ হয় এবং একটা সময় সীমা বেঁধে দেওয়া যায়।

**Shri Abdul Bari Biswas :**

সি. এম. ডি. এ. এলাকায় জল নিষ্কাশনের জন্য যে সমস্ত ক্যানাল বা পয়ঃপ্রণালী কাটা হচ্ছে এবং কাটার উপর যে সমস্ত ইট বিছানো হচ্ছে এই ইট অনেক সময় ধুয়ে মুছে যেতে পারে এবং তার ফলে অনেক সর্বনাশ হবে---এ সম্বন্ধে সরকার কি চিন্তা করছেন?

**Shri Bholanath Sen :**

এখন কোন বসানো হচ্ছে বলে আমি জানি না। তবে যে ইট বসানো হয়েছিল সেটা সরে যাচ্ছে আমি নিজের চোখে দেখেছি। সেই জন্য কাজ আর করতে দেওয়া হয় নি। আমি বারণ করেছিলাম এই ইট যদি ব্যবহার করা হয় তাহলে অর্থের অপব্যবহার হবে। তাই এটা বন্ধ রেখেছি।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রী মহাশয় যখন স্বীকার করেছেন তখন এই কথা আপনি জানেন কি যে গত পরশুদিন পর্যন্ত আমার কাছে যে খবর এসেছে তাতে বলতে পারি যে ঐ একই রকম ভাবে কাজ চলেছে এবং কন্ট্রাক্টররা আমাদের ফাঁকি দিয়ে টাকা লুঠবার যে চেষ্টা চালিয়ে যাচ্ছেন সেটা বন্ধ হবে কি? এই খাল কাটার সিস্টেমটা বন্ধ হবে কি না মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Bholanath Sen :**

যে সমস্ত এরিয়ায় এই ইট দিয়ে খাল কাটার উপর কাজ হচ্ছিল সেখানকার কাজ বন্ধ হয়েছে এবং আপনারা দেখলে দেখতে পাবেন আগে হয়ত এই ইট দিয়ে এই সিস্টেমে কিছু কাজ হয়ে থাকতে পারে, এখন সেটা যাতে না হয় সেই জন্য বন্ধ করে রাখা হয়েছে বলেই আমার ধারণা।

**Shri Monoranjan Pramanick :**

সি. এম. ডি. এ. এই কাজ করার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কত টাকা পেয়েছে এবং কি কি খাতে এই টাকা খরচ করা হয়েছে---এটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Bholanath Sen :**

ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আনুমানিক ২৬ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। আমাদের অনেকগুলি বড়, বড়, ছোট প্রকল্প আছে। আমাদের দেশে এই রকম ১১৬টি প্রকল্পের কাজ চলছে। বিশ্বব্যাঙ্ক তার মধ্যে কয়েকটি প্রকল্পকে বেছে নিয়েছে এবং সেই কটি প্রকল্পের জন্য টাকা দিতে রাজী হয়েছে এবং সেই অনুসারেই বিশ্বব্যাঙ্কের সঙ্গে ভারত সরকারের সঙ্গে চুক্তি হয়েছে এবং সেই অনুসারে পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে চুক্তি হয়েছে এবং সেই অনুসারে সি, এম, ডি,-এর সঙ্গে চুক্তি হয়েছে এবং সেই অনুসারে আমরা যেমন যেমন কাজ করবো তেমনি তেমনি টাকা ভারত সরকারের মাধ্যমে আমরা পাব।

**Shri Shibapada Bhattacharjee :**

পয়ঃপ্রণালী এবং জল সরবরাহের জন্য কত টাকা ব্যয় করবার কথা ছিল এবং এখন পর্যন্ত কত টাকার কাজ হয়েছে সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Bholanath Sen :**

আমি ঠিক এখন অফ-হ্যাণ্ড বলতে পারছি না। কারণ, পয়ঃপ্রণালীর ব্যবস্থাটা একটা মাষ্টার প্ল্যানে আছে। আপনারা জানেন মাষ্টার প্ল্যান যেটা হয়েছিল সেই মাষ্টার প্ল্যানে একটা ডিটেল্ড কম্প্লেন্ট হয় পয়ঃপ্রণালী করার জন্য এবং ডিটেল্ড কম্প্লেন্ট করতে গেলে মাষ্টার প্ল্যানের সঙ্গে সব সময় যে খাপ খাইয়ে চলে তা নয়। কারণ, বস্তি হয়ে গেছে কিম্বা অন্য কোন কারণে সেই মাষ্টার প্ল্যানে পার্টিকুলার জমি পাওয়া যায় নি, সেই জন্য পরিবর্তন কিছু হয় নি।

[2—2-10 p m.]

সেখানে গোটাটা নেই। এষ্টিমেট যেটা তার গোটাটা স্যাংশন হয় না। কিছু কিছু করে হয়। তাই সমস্ত স্কীমটা কবে সম্পূর্ণ হবে সেটা বলতে পারছি না।

**বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে পরীক্ষা গ্রহণে বিলম্ব**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-----

(ক) সরকার কি অবগত আছেন যে, মাধ্যমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের বিভিন্ন পরীক্ষা বারংবার পিছিয়ে দেওয়া হয়েছে; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) মাধ্যমিক স্তরের শেষ পরীক্ষা মোটামুটি ঠিক সময়েই গৃহীত হইয়াছে। বিশ্ব বিদ্যালয় স্তরে পরীক্ষা পিছাইয়া গিয়াছে।

(খ) মধ্যশিক্ষা পর্যত এবং বিশ্ববিদ্যালয়গুলি স্বয়ংশাসিত সংস্থা। পরীক্ষা গ্রহণ, তারিখ নির্দ্ধারণ ইত্যাদি ব্যাপারে দায়িত্ব সম্পূর্ণরূপে ঐ সকল সংস্থার উপর ন্যস্ত। তবে পরীক্ষা যাহাতে শান্তিপূর্ণভাবে এবং সুষ্ঠুভাবে গ্রহণ করা যায় তাহার জন্য প্রয়োজনীয় পুলিশী ব্যবস্থাসহ অন্যান্য সর্বপ্রকারে সহায়তা করার জন্য সরকার জেলা প্রশাসনকে নির্দেশ দিয়াছেন।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭২-১৯৭৩ এবং ১৯৭৩-১৯৭৪ সালের মধ্যে বিশ্ববিদ্যালয়ে এবং মাধ্যমিক শিক্ষা পর্ষদে কোন কোন পরীক্ষা কতবার পিছিয়েছে তার হিসাব তাঁর জানা আছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমার জানা নাই।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি পরীক্ষা ভণ্ডুলের প্রশ্ন করেছি। পরীক্ষা বার বার পিছিয়ে যাচ্ছে। আমি তাই প্রশ্ন করেছি সাপ্লিমেন্টারী হিসাবে যে ১৯৭২-৭৩-৭৪ সালের মধ্যে কোন কোন পরীক্ষা কতবার পিছিয়েছে। তাতে উনি বললেন জানা নেই। এটা কি আমার প্রশ্নের উত্তর হোল।

**Shri Mrityunjoy Banerjee :**
এতো ডিটেল্‌স আমার জানা নেই।

**Shri Sukumar Bandyopadhyaya :**

এটা কি আমার প্রশ্নের জবাব হোল? এটা যদি উনি না বলতে পারেন তাহলে আমার প্রশ্নের উত্তর হবে কি করে? স্যার আমি আবার প্রশ্ন করছি যে মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে পরীক্ষা ভণ্ডুল হবার কারণ কি?

**Shri Mrityunjoy Banerjee :**
আমি তো ভণ্ডুল কথাটা ব্যবহার করেছি বলে মনে হয় না।

**Shri Sukumar Bandyopadhyaya :**
পশ্চিমবঙ্গে পরীক্ষা কি বিশ্ববিদ্যালয়ে কি মাধ্যমিকশিক্ষা পর্ষতে পিছিয়ে যাচ্ছে একথা সবাই জানেন---তাহলে তার কারণ আমরা কার কাছ থেকে জানতে পারবো স্যার,?

**Shri Mrityunjoy Banerjee :**
মাধ্যমিক শিক্ষা পর্ষদের পরীক্ষা পিছোয়নি। বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা পিছিয়েছে। তার নানা কারণ আছে। যদি চান তাহলে সেখান থেকে জেনে আমি আপনাকে বলতে পারি।

**Shri Sukumar Bandyopadhyaya :**
স্যার, এতোদিন ধরে পরীক্ষা পিছিয়ে যাচ্ছে, এই দু বছর ধরে। সেটা কি কারণে পিছিয়ে যায় তা কি উনি জানেন না? মাননীয় স্পীকার মহাশয় এ ব্যাপারে আমি আপনার প্রটেকসন চাচ্ছি। কোয়েশ্চেন হয়ে তার উপর সাপ্লিমেন্টারী প্রশ্ন করা হবে এটাই হচ্ছে বিধানসভার চিরাচরিত নীতি। আমি প্রশ্ন করছি তার উত্তরে আমি জানতে চাই যে ১৯৭২-৭৩-৭৪ সালে কতগুলি পরীক্ষা পিছিয়েছে এবং এই সব পরীক্ষা ভণ্ডুল হবার কারণ কি আজকে পশ্চিমবাংলায় পরীক্ষা স্তব্ধ হতে চলেছে। এটা কি আমরা শিক্ষা দপ্তর থেকে জানতে পারবো না। শিক্ষা দপ্তরের তাহলে কাজ কি? তাদের কি শুধু পুলিশ পাঠানো। এটা নিশ্চয় ওঁর জানা উচিত ছিল। স্যার, এ সম্বন্ধে আপনি আমাদের কিছু বলুন আমি আপনার প্রটেকসন চাচ্ছি।

**Mr. Speaker** : Mr. Bandyopadhyay, the Hon'ble Minister has given his replies in his own way. You may not be satisfied with that and you can draw your own

inferences. He has given his replies suitable from his own angle of vision and in his own style. If you are not satisfied or if the House is not satisfied you are free to draw your own conclusion.

**Shri Sukumar Bandyopadhyaya :**

আমি তো আমার প্রশ্নের জবাব পেলাম না। উনি নিজস্ব পদ্ধতিতে, নিজস্ব ঢং-এ, নিজস্ব বৈশিষ্ট প্রশ্নের জবাব দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় সেই পদ্ধতি, সেই ঢং, সেই বৈশিষ্ট নিয়ে প্রশ্নের উত্তর দেওয়া যায় কিনা---সেটা আমি আপনার কাছে জানতে চাই।

**Shri Mrityunjoy Banerjee :**

উনি যদি আমাকে কিছু সময় দেন তাহলে আমি সব কিছু জেনে জবাব দেব যে কোন কোন পরীক্ষা কতদিন, কতবার, কখন পিছিয়েছে ইত্যাদি।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রশ্নের জবাব পেলাম না, এটা হেল্ড ওভার করে রেখে দিন।

**Mr. Speaker** : Mr. Bandyopadhyay, this question is over You can place a short notice question giving the specific supplementaries that you want to raise. I think the Hon'ble Minister will agree

**Shri Sukumar Bandyopadhyay** : Sir, I am satisfied

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে পরীক্ষা পেছানোর ব্যাপারে তিনি একমাত্র পুলিশী কাঠামোর ব্যবস্থা করতে পারেন। মাননীয় মন্ত্রীমহাশয় কি এটা মনে করেন না এই পরীক্ষা পদ্ধতির যে ব্যবস্থা আছে তারজন্যই পরীক্ষা পিছচ্ছে---সেটা কি দায়ী নয়?

**Shri Mrityunjoy Banerjee :**

এই সব কারণগুলি আমি পরে অনুসন্ধান করে উত্তর দেব, আগের প্রশ্নের উত্তরেই সে কথা বলেছি।

**Shri Biswanath Chakraborty :**

পরীক্ষা ব্যবস্থা পরিবর্তনের জন্য সরকার কি কোন কথা ভাবছেন?

**Shri Mrityunjoy Banerjee :**

সরকার বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ, অন্যান্য শিক্ষার যারা অথরিটি আছেন তাদের মধ্যে সেমিনার কর্মী আছেন এবং আমি যতদূর জানি এই বিষয়ে ইউ, জি, সি, এবং আরো ইউনিভার্সিটির রিপ্রেজেনটেটিভ বডিতে যারা আছেন তারা অনুসন্ধান করছেন। তারা কিছু কিছু অনুসন্ধান করেছেন এবং এই বিষয়ে সরকার তাদের সঙ্গে সহযোগিতা করবে এটা জানিয়ে দিয়েছেন।

**Shri Biswanath Chakraborty :**

মন্ত্রীমহাশয়ের উত্তর শুনে মনে হল যে পরীক্ষা ব্যবস্থায় যেভাবে অবনতি ঘটছে, পরীক্ষা পদ্ধতি যে ভাবে চলছে তাতে মনে হচ্ছে সরকারের দায়িত্ব সেকেণ্ডারী---মাননীয় মন্ত্রী-মহাশয় এটা কি স্বীকার করেন না যে সরকারের দায়িত্ব প্রধান নয়?

**Shri Mrityunjoy Banerjee :**

উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিভিন্ন বিশ্ববিদ্যালয় বা আরো উচ্চ পর্যায়ে যে শিক্ষা প্রতিষ্ঠানগুলি আছে তাদের উপর দায়িত্ব ছেড়ে দিতে সরকার মোটামুটি ইচ্ছুক।

**Shri Md. Dedar Baksh :**

সময় মত পরীক্ষা হচ্ছে না তার জন্য মাননীয় মন্ত্রীমহাশয় বলছেন যে এদিক ওদিক অনেক কারণ আছে। কিন্তু আমি মন্ত্রীমহাশয়কে জিজ্ঞাসা করতে পারি কি---এখন থেকে যাতে পরীক্ষাগুলি ঠিক সময়মত হয় তার জন্য কি ভাবছেন এবং সরকার এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করার কথা ভাবছেন সেটা দয়া করে জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি তো আগেই জবাব দিয়েছি। তবে আমি যতদূর জানি তাতে বলতে পারি বিশ্ববিদ্যালয় অনেক চেষ্টাচরিত্র করে যেসব পরীক্ষা পিছিয়ে গিয়েছিল সেগুলিকে এগিয়ে আনার জন্য কিছুটা সফলতা অর্জন করেছেন।

### বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে সরকারী অনুদান

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি---

(ক) গত ১৯৭২-৭৩ সালে পশ্চিমবাংলার বিভিন্ন বিশ্ববিদ্যালয়গুলিতে ছাত্র পিছু সরকারী ব্যয়বরাদ্দ কত ছিল (পৃথক পৃথক ভাবে হিসাব চাই);

(খ) উক্ত বিশ্ববিদ্যালয়গুলিতে দেয় সরকারী অনুদানের ব্যাপারে কোনও বৈষম্য আছে কি; এবং

(গ) বৈষম্য থাকিলে তাহা দূরীকরণের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি?

[2-10—2-20 p.m.]

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলিতে যে সরকারী অনুদান দেওয়া হয় তাহা ছাত্রপিছু ব্যয়বরাদ্দ হিসাবে দেওয়া হয় না;

সাধারণতঃ বেতন ভাতা, P. F., Contingency প্রভৃতি যাতে প্রয়োজনের কথা এবং বিশেষ বিশেষ ক্ষেত্রে অতিরিক্ত প্রয়োজনের কথা বিবেচনা করে অনুদান দেওয়া হয়। তবে বাৎসরিক অনুদান ও ছাত্র সংখ্যার হিসাব ধরিলে, ১৯৭২-৭৩ সালে ছাত্রপিছু ব্যয় বরাদ্দ নিম্নরূপ দাঁড়ায়ঃ--

| নাম | ছাত্রপিছু ব্যয় বরাদ্দ |
|---|---|
| (১) যাদবপুর | ১০০০ টাকা |
| (২) রবীন্দ্রভারতী | ৪৪২ টাকা |
| (৩) উত্তরবঙ্গ | ১২৯৭ টাকা |
| (৪) কল্যাণী | ৩৮৭৬ টাকা |
| (৫) কলিকাতা | ৮৬৩'৬৪ টাকা |
| (৬) বর্দ্ধমান | ১৯৭১-৭২ সালের হিসাবে ৯৩৩ টাকা |

(খ) বিশ্ববিদ্যালয়গুলি পরিচালনার জন্য আর্থিক প্রয়োজন ও উন্নয়নমূলক কার্যাবলীর অগ্রাধিকার বিবেচনা করিয়া সরকারী অর্থবরাদ্দ করা হইয়া থাকে। এ ব্যাপারে কোন বৈষম্য নাই।

(গ) প্রশ্নটি উঠে না।

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বিবৃতিতে ছাত্রপিছু যে টাকার অঙ্ক ভাগ করে দেখালেন তাতেই বৈষম্য প্রকাশ পেয়েছে অথচ তিনি বললেন বৈষম্য নেই। উনি যে হিসাব দিলেন তাতে দেখছি যাদবপুরে ছাত্রপিছু ২০০০ টাকা, কোলকাতায় ছাত্র পিছু ৮৬৩'৬৪ পয়সা, উত্তরবঙ্গে ১২৯৭ টাকা এবং বর্ধমানে ৯৩৩ টাকা ইত্যাদি রয়েছে। আমার জিজ্ঞাস্য, টাকার অঙ্কে এই যে বৈষম্য রয়েছে এটাকে মন্ত্রীমহাশয় জাষ্টিফায়েড বলে মনে করছেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এটা তো সরকারী সাহায্য দেওয়া হচ্ছে, তা ছাড়া ইউনিভার্সিটিগুলির নিজস্ব আয়ও আছে। আমরা সব কিছু বিবেচনা করে এবং আর্থিক সঙ্গতি দেখে যেটাকে যুক্তিসঙ্গত বলে মনে করি সেটা দিয়ে থাকি। কাজেই এরজন্য নিশ্চয় বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের অনুদান বিভিন্ন হবে। কাজেই সেটাকে আমি বৈষম্য বলে মনে করি না।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রীমহাশয় বোধহয় খোঁজ রাখেন যে ১৭ দফা কর্মসূচী বলে একটা কর্মসূচী হয়েছিল এবং তাতে ষ্টেট গ্রান্টস কমিশন করা হবে এরকম কথা বলা হয়েছিল। এই যে বৈষম্য করা হয় কি হয় না এসব কথা যাতে না ওঠে সেইজন্যই ১৭ দফা কর্মসূচীতে এই ষ্টেট গ্রান্টস কমিশনের কথা বলা হয়েছিল। এখন ১৭ দফা কর্মসূচী কি হচ্ছে সেটা আলাদা কথা কিন্তু আমার মন্ত্রীমহাশয়ের কাছে জিজ্ঞাস্য, আগামী আর্থিক বছরের ভেতরে সরকার ষ্টেট গ্রান্টস কমিশন প্রতিষ্ঠিত করবার কথা চিন্তা করছেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

সেটা এখন বলা মুশকিল।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি মনে করেন যে ষ্টেট গ্রান্টস কমিশন যদি না করা হয় তাহলে সরকারী টাকা বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের ভেতরে বন্টন সঠিক নীতি অনুযায়ী হতে পারে না?

**Mr. Speaker** : That is a matter of opinion.

**Shri Harasankar Bhattacharyya :**

সরকার কি মনে করছেন যে সঠিক নীতি অনুসরণ করবার জন্য অবিলম্বে একটা ষ্টেট গ্রান্টস কমিশন প্রতিষ্ঠা করা প্রয়োজন?

**Shri Mrityunjoy Banerjee :**

না।

**Shri Harasankar Bhattacharyya :**

তাহলে ষ্টেট গ্রান্টস কমিশন করা হবে না, এ কথাটাই কি সরকার চিন্তা করছেন?

**Mr. Speaker** : Already answered.

**Shri Biswanath Chakraborty :**

কোলকাতা বিশ্ববিদ্যালয়ের বার্ষিক সমাবর্তনের যে রিপোর্ট তাতে কোলকাতা বিশ্ববিদ্যালয় অভিযোগ করেন যে সরকারের কাছ থেকে সাহায্য অনেক কম পান। তা ছাড়া আপনার হিসাব অনুযায়ী কোলকাতা বিশ্ববিদ্যালয়ে ছাত্রপিছু অনুদান অন্ততপক্ষে যাদবপুরের তুলনায় কম। আমার প্রশ্ন বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে অনুদান বাড়াবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

সে রকম পরিকল্পনা সরকারের আপাতত নেই।

## STARRED QUESTIONS
**( to which answers were laid on the table )**

### পশুচিকিৎসা সংক্রান্ত কমিটি গঠন

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫।) **শ্রীমহম্মদ দেদার বক্স** ঃ পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ব্লক ও জেলাভিত্তিক পশুচিকিৎসা সংক্রান্ত কোন কমিটি আছে কিনা;

(খ) না থাকিলে,

(১) ইহার কারণ কি; এবং

(২) কবে নাগাত ঐ কমিটি গঠন করা হইবে বলিয়া আশা করা যায়?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন উঠে না।

পশুপালন ও পশুচিকিৎসা (দোহ উন্নয়ন শাখা বাদে) বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক গৃহীত হইয়াছে।

### অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৫।) **শ্রীমহম্মদ দেদার বক্স** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—অষ্টম শ্রেণী পর্যন্ত বালকদেরও অবৈতনিক শিক্ষাদানের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) গ্রামাঞ্চলে এবং ১৯টি পৌর এলাকায় প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রদের জন্য চতুর্থ শ্রেণী পর্যন্ত, এবং নিম্ন বুনিয়াদি বিদ্যালয়ের ৫ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু আছে। আগামী ১লা এপ্রিল হইতে সহরাঞ্চলের সমস্ত বিদ্যালয়েই ১ম হইতে ৪র্থ শ্রেণী পর্যন্ত ছাত্রদের জন্য প্রাথমিক শিক্ষা অবৈতনিক করা হইবে। ফলে ১লা এপ্রিল হইতে এই রাজ্যের ১ম হইতে ৪র্থ শ্রেণী পর্যন্ত সমস্ত ছাত্র-ছাত্রীদের জন্যই প্রাথমিক শিক্ষা অবৈতনিক হইবে। অবশ্য অধিক বেতনের যে সমস্ত বিদ্যালয় এই পরিকল্পনার বাইরে থাকিতে চায় সেগুলিকে এর মধ্যে ধরা হইতেছে না।

প্রয়োজনীয় অর্থের অভাবের জন্য অষ্টম শ্রেণী পর্যন্ত বালকদের শিক্ষা অবৈতনিক করা আপাততঃ সম্ভব হইতেছে না।

### গ্রামীণ গ্রন্থাগার উন্নয়ন

***৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬২।) **শ্রীগণেশ হাটুই** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার গ্রামীণ গ্রন্থাগারগুলির উন্নতিসাধনের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে কি কি পরিকল্পনা আছে ও তাহাদের বিবরণ?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) চতুর্থ পরিকল্পনার মধ্যে এই গ্রন্থাগারগুলির অধিকতর উন্নতির আর কোন পরিকল্পনা সরকারের নেই।

(খ) প্রশ্ন উঠে না।

### Migratory Birds at Alipore Zoo Garden

***62.** (Admitted question No. *188.) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) how many species of migratory birds visit the Alipore Zoological Garden in winter every year;

(b) their approximate number during the period from October, 1973 to January, 1974: and

(c) the measures taken, if any, by the authority of the Zoological Garden to safeguard their arrival every year?

**Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services:**

Generally six (6) species of migratory birds

10,000 (approximately.)

There is a boundary wall fixed with wire netting around the artificial lake in the Zoo Garden so that the visitors may not annoy migratory birds visiting the place.

Besides, the local thana authorities are requested every year to take action against those public and visitors who try to catch the migratory birds.

### নির্দিষ্ট পাঠ্যসূচী ও নিয়মিত পরীক্ষা গ্রহণ

***৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৬।) **শ্রীমহম্মদ দেদার বক্স** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—শিক্ষার সর্বস্তরে যথাসময়ে নির্দিষ্ট পাঠ্যসূচীর ভত্তিতে পঠন-পাঠন আরম্ভ করা এবং যথাসময়ে পরীক্ষা গ্রহণের ব্যবস্থা করার জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা এবং করিলে তাহা কি?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) বিশ্ববিদ্যালয়স্তরে পঠন-পাঠনের তত্ত্বাবধান ও পরীক্ষা গ্রহণ প্রধানতঃ বিশ্ববিদ্যালয়গুলির উপর ন্যস্ত। মাধ্যমিক স্তরে অনুরূপ দায়িত্ব প্রধানতঃ মধ্যশিক্ষা পর্ষতের। প্রাথমিক স্তরে চতুর্থ শ্রেণীতে একটি চূড়ান্ত পরীক্ষা শিক্ষা দপ্তর

আয়োজন করেন যাহা সাধারণতঃ বছরের শেষে অনুষ্ঠিত হয়। সরকারের এ বিষয়ে পৃথক কোন পরিকল্পনা নাই, তবে পরীক্ষা গ্রহণে বিঘ্ন ঘটিলে সরকার সংশ্লিষ্ট সংস্থাকে প্রয়োজনমত সাহায্য করেন।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

### বিক্রমপুর গ্রামে ডাকাতি

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪।) **শ্রীঅশ্বিনী রায়** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ২২এ জানুয়ারী, ১৯৭৪ তারিখে বর্ধমান জেলার গলসী থানার বিক্রমপুর গ্রামে ডাকাতির কোন ঘটনার বিষয় সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকিলে, ঐ দিন কতজনের বাড়িতে ডাকাতি হইয়াছে এবং ডাকাত কর্তৃক কত টাকার সম্পত্তি লুন্ঠিত হইয়াছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রীমহাশয়** ঃ (ক) হ্যাঁ।

(খ) একজনের বাড়িতে; চল্লিশ হাজার টাকার।

### Appointment of Primary Teachers

18. (Admitted question No 198.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the number of Primary Teachers appointed during the period from the 1st March, 1973 to the 31st January, 1974 : and

(b) for how many districts the panels for appointment of Primary Teachers have been finalised ?

**The Minister for Education** . (a) 10,629 (Rural—9,880 and Urban—749) teachers have been appointed in Primary Schools in different districts durng the period from the 1st March, 1973 to the 31st January, 1974.

(b) Panels have been finalised in respect of 11 districts out of 15, there being no panel for approval for Calcutta—the entire area being urban.

**Mr. Speaker** : I have got an announcement. With effect from tomorrow, i.e., the 5th of March, 1974, and until further order all held over questions will be taken up first, i.e., before taking up the questions fixed for the day.

### Third Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the third report of the Business Advisory Committee which at its meeting held in my Chamber on 3rd March, 1974, considered allocation of the following dates and time fixed on the 4th of March, 1974, and recommended the following revision in the programme of business fixed for 4th, 5th and 13th of March, 1974, namely—

| | |
|---|---|
| Monday, 4-3-74 | (i) Resolution for the Ratification of the Constitution (Thirty-Second Amendment) Bill, 1973—30 minutes. |
| | (ii) The Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes. |

(iii) The Bengal Agricultural Income Tax (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) —30 minutes.

(iv) The Calcutta Municipal (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)— 30 minutes.

Tuesday, 5-3-74

(i) The Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) —30 minutes.

(ii) The Bengal Finance (Sales Tax) (Third Amendment) Bill, 1974 (Introductioin, Consideration and Passing) —30 minutes.

(iii) The West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—1 hour.

(iv) The West Bengal Industrial Infra-structure Development Corporation Bill, 1974 (Introduction, Consideration and Passing)—1 hour.

Wednesday, 13-3-74

(i) Grant No. 26 (35-Industries-Industries and 96-Capital Outlay on Industrial and Economic Development) —2 hours.

(ii) Grant No. 25 (34-Co-operation)—2 hours.

The Minister of Parliamentary Affairs may now move the motion for acceptance.

**Shri Aswini Roy** : On a point of privilege, Sir,

মিঃ স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, আপনি ৫ তারিখে আইটেম ফোর-এ দি ওয়েষ্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিজ ইনফ্রা-স্ট্রাকচার কর্পোরেশন বিল, ১৯৭৪, এই আইটেমে ওয়ান আওয়ার ধার্য্য করেছেন। এই বিলটা ১২ পৃষ্ঠার বিল এবং এর মধ্যে ৬৫টি ক্লজ আছে, এটা এক ঘন্টার মধ্যে কি করে হতে পারে? সেইজন্য আপনার মাধ্যমে বিজিনেস এ্যাডভাইসারি কমিটির কাছে অনুরোধ জানাচ্ছি তাঁরা যেন এই আইটেমে তিন ঘন্টা ধার্য্য করেন।

**Shri Biswanath Mukherjee** ·

তিন ঘন্টা না হলেও যেন দু' ঘন্টা হয়, কারণ এত বড় বিল এট্টা এক ঘন্টার মধ্যে কি করে হতে পারে? It is an important Bill.

**Mr. Speaker** : I can assure the House that under rule 290, if necessary the time will be extended by further one hour.

**Shri Biswanath Mukherjee** : Sir, this is a very important Bill—West Bengal Industrial Infra-structure Development Corporation Bill—and there will be sufficient number of speakers. An hour's time is not sufficient.

**Mr. Speaker** : If sufficient number of speakers and amendments are there, I can assure you, the time will certainly be extended as will be necessary. There will also be a meeting of the Business Advisory Committee today and, at any rate, I can place this matter before the Committee today.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I beg to move that the Third Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

(With the leave of the House the motion was adopted.)

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker** : The Minister-in-Charge of the Commerce and Industries Department will please make a statement on the subject of the closure of 175 lamp factories in West Bengal due to short supply of gas and electricity and resultant unemployment—attention called by Md. Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas, Shri Asamanja De, Shri Sukumar Bandyopadhyay, Shri Gautam Chakravartty, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharyya, Shri Debabrata Chatterjee and Shri Monoranjan Pramanik on the 27th February, 1974.

[ 2-20—2-30 p m ]

**Shri Tarunkanti Ghosh**

মিঃ স্পীকার স্যার, এখানে তিনটি ইউনিট রয়েছে, আর বাকি এই ১৭৫টির মধ্যে বাকি প্রত্যেকটি ইউনিট স্মল স্কেল সেকটরের মধ্যে পড়ে। এখানে গ্যাস সাপ্লাই করে দুর্গাপুর প্রজেকট লিমিটেড। সেই গ্যাস পেলেই তবে আমরা দিতে পারি। স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের বিভিন্ন জায়গা থেকে ইলেকট্রিসিটি দিয়ে থাকেন পাওয়ার ডিপার্টমেন্ট, আর তিনটি ইউনিট ছাড়া প্রতিটি ইউনিট সম্বন্ধে বলা আমার পক্ষে ডিফিকাল্ট এবং এতে সময় লাগবে। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যে এই প্রশ্নটাকে পাবলিক আণ্ডারটেকিং এণ্ড কটেজ এণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিস মিনিস্টারের কাছে রাখুন। ঐ বিভাগের মাননীয় মন্ত্রীমহাশয়ের সঙ্গে আমি কথা বলেছি, তিনি বলেছেন এই সম্পর্কে তিন চার দিনের মধ্যে সমস্ত তথ্য নিয়ে তিনি উত্তর দিতে পারবেন।

**Mr. Speaker** : I have received 14 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Cease work by the college and University teachers from 4.3 74 from Sarbasree Kashinath Misra, Sarat Chandra Das, Narayan Bhattacharyya, Sukumar Bandyopadhyay, Abdul Bari Biswas and Adya Charan Dutta ;

2. Consternation amongst the examinees consequent upon the closure of the office of the West Bengal Board of Secondary Education *sine die* from Sarbasree Kashinath Misra, Sarat Chandra Das, Narayan Bhattacharyya, Sukumar Bandyopadhyay, Abdul Bari Biswas and Adya Charan Dutta.

3. Sufferings of the commuters due to acute scarcity of diesel in different districts of West Bengal from Sarbasree Kashinath Misra, Sukumar Bandyopadhyay, Abdul Bari Biswas and Adya Charan Dutta ;

4. Absence of doctors in the hospitals of West Bengal from Sarbasree Kashinath Misra, Narayan Bhattahcaryya, Sarat Chandra Das, Sukumar Bandhopadhyay, Abdul Bari Baswas, Adya Charan Dutta ;

5. Death of 40 patients at Bankura Sammilani Medical College & Hospital without treatment from Sarbasree Sarat Chandra Das, Kashinath Misra, Adya Charan Dutta, Abdul Bari Biswas and Sukumar Bandyopadhyay ;

6. Reported murder of two young men in a restaurant at Siliguri on 3.3.74 from Sarbasree Narayan Bhattacharyya, Kashinath Misra, Madhusudan Roy, Sukumar Bandyopadhyay, Abdul Bari Biswas, Adya Charan Dutta and Sarat Chandra Das ;

7. Disruption in crop production due to scarcity of diesel from Sarbasree Kashinath Misra, Sarat Chandra Das, Sukumar Bandyopadhyay, Abdul Bari Biswas, Adya Charan Dutta, Sambhu Narayan Goswami, Sanatan Santra, Sakti, Pada Maji and Dr. Omar Ali ;

8. Reported harassment of the passengers at Sealdah Railway Station from Shri Madhusudan Roy ;

9. Demand for D.A. by the D.V.C. staff from Shri Md. Dedar Baksh ;

10. Failure of food procurement drive from Shri Phani Bhusan Singhababu ;

11. Damage of food crops in some areas of Durgapur Sub-division from Shri Ananda Gopal Mukherjee ;

12. Issue of charge-sheets on 9.2.74 to office bearers of the Steel Executive Federation of India of the management of the Durgapur Steel Plant from Shri Ananda Gopal Mukherjee ;

13. Follow up action of the police in the murder case of Shri Madhusudan Mondal from Shri Puranjoy Pramanik, Shri Subrata Mukherjee, Shri Jyotirmoy Majumdar, Shri Sukumar Bandyopadhyay, Shri Paresh Chandra Goswami, Shri Monoranjan Pramanik and Shri Nurul Islam ; and

14. Cease work by the college and University teachers of West Bengal from Sarbasree Aswini Roy, Harasankar Bhattacharyya and Sm. Ila Mitra.

I have selected the notice of Sarbasree Sarat Chandra Das, Kashinath Misra Adya Charan Dutta, Abdul Bari Biswas and Sukumar Bandyopadhyay on the subject of death of 40 patients at the Bankura Sammilani Medical College & Hospital without treatment.

Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় স্পীকার মহাশয়, এটা অত্যন্ত আরজেন্ট বলে আমি এখন কিছু বলতে চাই। কারণ যে খবর আমার কাছে এসেছে তাতে এরকম গুজব শোনার সঙ্গে সঙ্গে সকালবেলা আমরা ট্রাঙ্ক কল করায় সেখানকার সুপারিনটেনডেন্ড জানিয়েছেন যে এরকম কোন ঘটনা হয়নি। কিন্তু সদস্যরা যখন কলিং এ্যাটেনশন দিয়েছেন তখন তাঁদের কাছ থেকে ডিটেইল্ড রিপোর্ট চেয়ে পাঠিয়েছি। এটা আসতে সময় লাগবে। এইরকম ঘটনা হয়নি, তবুও আমরা ডিটেইল্ড রিপোর্ট চাচ্ছি এবং এটা এলে আপনার অনুমতি নিয়ে সদস্যদের সামনে বক্তব্য রাখব।

**Shri Kashi Nata Misra :**

স্যার, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে যে ঘটনা হয়েছিল ২১ তারিখ থেকে এবং লোকপুর ও গোবিন্দপুরে ২১ তারিখে ৫ জন, ২২ তারিখে ২ জন, ২৩ তারিখে ৩ জন, ২৪ তারিখে ১ জন, ২৫ তারিখে ৩ জন, ২৬ তারিখে ৪ জন, ২৭ তারিখে ৪ জন, ২৮ তারিখে ৪ জন, ১।৩ তারিখে ৪ জন, ২।৩ তারিখে ৪ জন মারা যায়। এইভাবে ২ জায়গায় মিলিয়ে টোটাল ৪০ জন মারা গেছে। আমি আজ সকালে বাঁকুড়া থেকে এসেছি এবং সরজমিনে তদন্ত করে এই রিপোর্ট নিয়ে এসেছি। যারা মারা গেছে তাদের নাম আমার কাছে আছে। এ বিষয়ে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ যদি পশ্চিমবাংলায় ডাক্তারদের অত্যাচারে দুঃস্থ রুগী মারা যায় তাহলে হাসপাতালগুলি রাখার প্রয়োজন কি। সুতরাং এ বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। ডাক্তাররা যে দুঃস্থ রুগীদের চিকিৎসা করছেননা সেবিষয়ে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Monoranjan Pramanick :**

আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে বর্ধমান হাসপাতালেও গত ২২ তারিখে ৪ জন পেসেন্ট মারা গেছে এবং ডাক্তাররা ঠিকমত চিকিৎসা করছেন না।

**Mr. Speaker** : Please take your seat. Now, Mention Cases. I call upon Shri Biswanath Mukherjee.

## Mention Cases

**Shri Biswanath Mukherjee :**

স্যার, আমি একটা যাচ্ছেতাই ঘটনা সম্বন্ধে এখানে উল্লেখ করতে চাই এবং আশা করব মুখ্যমন্ত্রী যেখানেই থাকুন দয়া করে তিনি আমার কথাগুলি শুনুন। ২৭এ ফেব্রুয়ারী তারিখে ১১টার সময় কিছু গুণ্ডা আসানসোলে জি. টি. রোডের উপর অবস্থিত হিন্দুস্থান পিলকিনটন এমপ্লয়িজ ইউনিয়ন অফিস-এর তালা ভেঙ্গে অফিস ঘর দখল করে নেয়। গডরেজ-এর আলমারী ভেঙ্গে টাকা পয়সা নিয়ে নেয় এবং রেকর্ড পত্র জ্বালিয়ে ফেলে। সেখান থেকে হার্ড ক্যাশ নিয়ে যায়, ট্রানজিসটর সেট, মাইক্রোফোন, টারপেলিন, মেম্বারশিপ রেজিস্টার, একাউন্ট বই, ভাউচার বই, রিসিপ্ট বই, ইত্যাদি সমস্ত নিয়ে চলে যায়। এখন এই অফিসের সামনে পুলিশ মোতায়েন আছে। কিন্তু ইতিমধ্যে সমস্ত নিয়ে চলে গেছে। কিছু লোক পাইপগান নিয়ে এসে শ্রমিকদের কাছ থেকে সই নিচ্ছে যে তোমরা এই ইউনিয়নের সমর্থক এবং যদি সই না দাও তাহলে তাড়িয়ে দেওয়া হবে। তারা বলছে তারা বিদ্রোহী সি. পি. আই. এবং তেরঙ্গা ঝাণ্ডা নিয়ে ইউনিয়ন অফিস-এর সামনে গিয়ে বলছে যে এই অফিস তাদের হাতে তুলে দিতে হবে। এই ঘটনা নূতন কিছু ঘটনা নয়। এই হাউস-এ এ নিয়ে ২ বার মেনশন করেছি এইরকম ধরনের ঘটনা এখানে এক বছরের বেশী সময় ধরে এখানে চলছে। গভর্ণমেন্ট-এর রিপোর্ট-এ এই পিলকিনটন ইউনিয়ন-এর ১৩০০ মধ্যে ১১০০ শ্রমিক এ. আই. টি. ইউ. সি-র সমর্থক। তা ছাড়া ছোরাছুরি, বোমবাজী করে ৩৫০ জন শ্রমিক ইতিমধ্যে সেখানে আহত হয়েছে--৫০ জন হাসপাতালে ছিল। এই ঘটনা সম্বন্ধে মেমোর‍্যানডাম তৈরী করে ১৫।২০।৩০ মিঃ ধরে চীফ মিনিষ্টার-এর সঙ্গে আলোচনা করে বলেছি যে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন। আমার মনে হয় ৮।১০ মাস ধরে এ জিনিষ চলছে। ২৭ তারিখে এ ঘটনা কারা করেছে? সেখানকার আই. এন. টি. ইউ. সি-র একটা ফ্র্যাকসান জয়গোপাল শর্মার নেতৃত্বে এক বছর ধরে জবরদস্তি করে ইউনিয়ন এইভাবে দখল করার চেষ্টা করছে।

[2-30 - 2-40 p.m.]

ওখানে ২শো কন্ট্রাক্ট লেবার আছে, তাদের জোর করে তাড়িয়েছে। ১১জন পার্মানেন্ট ওয়ারকারকে সাসপেণ্ড করার জন্য কর্তৃপক্ষকে বাধ্য করেছে এবং ইউনিয়ন দখল করবার জন্য ভীতি প্রদর্শন ইত্যাদি করে হল না এখন জবরদস্তি করে ইউনিয়ন দখল করবার জন্য ইউনিয়নের অফিস রেড করে সমস্ত কিছু তারা নিয়ে গেছে। বরাবর এদের বিরুদ্ধে ডায়েরী করা হয়েছে। আমি বলতে চাই না হাউসে মুখ্যমন্ত্রীর সামনে আমার এই সম্বন্ধে কি প্রাইভেট কথা হয়েছে, সেটা হাউসে বলা উচিত নয়। ২৭ তারিখের ঘটনার পর ডায়েরী করা হয়েছে, কোন এ্যাকসান এই গুণ্ডাদের বিরুদ্ধে নেওয়া হয়নি। হাতে তাদের লাল ঝাণ্ডা, তেরঙ্গা ঝাণ্ডা, যে কোন ঝাণ্ডা থাক, যে গুণ্ডা সে গুণ্ডা, সেই গুণ্ডার দল জবর-দস্তি করে ইউনিয়ন ভেঙ্গে দেবে, মারধোর করবে, জিনিসপত্র লুঠ-পাট করে নিয়ে যাবে, ডায়েরী করা সত্বেও কোন এ্যাকসান নেওয়া হবে না, আমরা জানতে চাই পুলিশ আছে কি নেই? আসানসোল একটা ছোট ইনডাষ্ট্রিয়াল টাউন, সেখানে পুলিশ মোতায়েন হয়ে দাঁড়িয়ে আছে। আমি আইনসভায় দাঁড়িয়ে দাবি করছি যাদের বিরুদ্ধে ডায়েরী করা হয়েছে, আজকে নয় এক বছর ধরে, অবিলম্বে তাদের গ্রেপ্তার করা হোক। আমি দাবি করছি যে সমস্ত জিনিসপত্র লুঠ করে নিয়ে গেছে যেমন ভাউচার, রসিদ বই, অন্যান্য জিনিসপত্র সেগুলি পুলিশ উদ্ধার করে ইউনিয়নকে ফিরিয়ে দিক। গভর্নমেন্ট যদি মনে

করেন তাঁদের ক্ষমতা নেই, তাঁদের দলের কোন অংশ অপর দলকে মেরে ভেঙ্গে দিচ্ছে কাগজপত্র জ্বালিয়ে দিচ্ছে, জিনিসপত্র লুঠ করে নিয়ে যাচ্ছে, কিন্তু তাদের বিরুদ্ধে কোন এ্যাকসান নিতে পারছেন না, তাহলে আমি দাবি করছি জুডিসিয়াল এনকোয়ারী করা হোক এবং তদন্ত করে দেখা হোক যে কি অবস্থা। শ্রমমন্ত্রীর কাছে দাবি করছি তিনি মীমাংসা করবার জন্য ডাকুন সকলকে। ইনট্রা-ইউনিয়ন রাইভ্যালরীর বড় বড় কথা চীফ মেনিষ্টার বলে এসেছেন চেম্বার্স অব কমার্সের মিটিং-এ, সেটা বন্ধ করার জন্য মুখ্যমন্ত্রী কি করেছেন? শ্রমমন্ত্রী মহাশয় তাঁদের ডাকুন, থ্রি টায়ার কমিটি করুন, করে একটা ব্যবস্থা করুন যাতে এইরকম অরাজকতা চলতে না পারে। মাননীয় মুখ্যমন্ত্রী, শ্রমমন্ত্রী সকলের কাছে এই দাবি করছি। বলে বলে হয়রান হয়ে গেছি; আমাদের মোর্চার কথা শোনান হয়, মোর্চা থাকবে কি ভাঙ্গবে, মোর্চার শরিক হোক বা নাই হোক, এ আই টি ইউ সি, আই এন টি ইউ সি, সি আই টি ইউ'র ইউনিয়ন করার অধিকার আছে কিনা জানতে চাই। যারা সেই ইউনিয়নের কাগজপত্র লুঠ করে নিয়ে যাবে, পাইপগান দেখিয়ে জবরদস্তি করে ভেঙ্গে দেবে, মারধোর করবে তাদের বিরুদ্ধে কোন এ্যাকসান নেওয়া হবে কিনা জানতে চাই। এখন দাবি করা হয়েছে যে অফিসটা আমাদের কাছে হ্যাণ্ডওভার করে দাও। এর প্রতিকার হওয়া দরকার। আমরা জানতে চাই আইনসভায় এই ঘটনা বলার পর কি এ্যাকসান নেওয়া হয়েছে।

(তুমুল হট্টগোল)

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় বিশ্বনাথদা যা বলেছেন, তাকে আমি সমর্থন করি।

**Mr. Speaker** Please take your seat. I now call upon Shri Subrata Mukherjee.

**Shri Sukumar Bandyopadhyaya :**

স্যার, আমি আই, এন, টি, ইউ, সি'র জেনারেল সেক্রেটারী, পার্সোন্যাল এক্সপ্ল্যানেসানের জন্য আমাকে কিছু বলতে দিতেই হবে।

**Shri Biswanath Mukherjee :**

আমি সুকুমারবাবুর কাছ থেকে কি শুনব, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে তিনি এই বিষয়ে তদন্ত করুন এবং তদন্ত করে প্রকৃত ঘটনা হাউসের সামনে রাখুন।

**Shri Siddhartha Shankar Ray :**

আমি দুই দিনের ভেতর সত্য ঘটনা হাউসের মধ্যে রাখব।

**Shri Subrata Mukhopadhyaya :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয় হাউসের সদস্যদের কাছে রাখতে চাই। আমরা ইতিহাসে মহম্মদ বিন তোগলকের রাজত্বের কথা যেটা পড়েছি সেটা যদি চাক্ষুস দেখতে হয় তাহলে আমাদের কাটোয়া পৌরসভায় আসতে হবে। পৌরসভার মিটিং-এর রেজলিউশনের বই মিউনিসিপ্যালিটির অফিসে থাকে না, সেটা থাকে চেয়ারম্যানের বাড়ীতে। সকালে একজনকে চাকুরী দেওয়া হয় এবং বিকেলে আবার তাকে বলা হয় তোমার চাকুরী গেল এবং পরের দিন সকালে আবার বলা হল তোমার চাকুরী হয়েছে। ৫০ টাকা কনসলিডেটেড পে দিয়ে ৫।৭ জনকে চাকুরী দেওয়া হয়েছে। মিউনিসিপ্যালিটির যে আয় হয় তার চেয়ে ব্যয় বেশী হয় এবং তাছাড়া সেখানে ব্যাপক চুরি হচ্ছে, স্বজনপোষণ করা হচ্ছে। এইসব কারণে ওখানকার জনসাধারণ এই পৌর-সভাকে বাতিল করে দিয়ে সেখানে প্রশাসক নিয়োগ করবার জন্য আবেদন করেছিল।

বর্ধমানের জেলাশাসক এটা পরীক্ষা করে, এই ব্যাপারে তদন্ত করে এই বিভাগের কাছে রায় দিয়েছিলেন যে জনস্বার্থে এই মিউনিসিপ্যালিটি এক মুহূর্তও আর চলা উচিত নয়। তৎকালীন পৌরমন্ত্রী প্রফুল্লকান্তি ঘোষ মহাশয় নির্দেশ দিয়েছিলেন এই পৌরসভা বাতিল করে সেখানে প্রশাসক নিয়োগ করা হোক। কিন্তু বর্তমান পৌরমন্ত্রীর কাছে সেই ফাইল আসার পর বেদনার সঙ্গে লক্ষ্য করছি সেই রায়কে ধামাচাপা দিয়ে রাখা হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি বর্ধমান জেলা শাসকের তদন্তের সেই যে রায় সেটা জনস্বার্থেই হয়েছিল বলে তিনি মনে করেন কিনা? তা যদি মনে করেন তাহলে কেন সেই নির্দেশকে ধামাচাপা দিয়ে রাখা হয়েছে। তাঁর সেই নির্দেশকে যদি ধামাচাপা দিয়ে রাখা হয় তাহলে আমি মনে করি এর পেছনে কোন ইঙ্গিত আছে এবং সেই ইঙ্গিত কি সেটা পরিস্কারভাবে হাউসের সামনে রাখা উচিত। আজকে কাটোয়ার মানুষ এই জিনিস জানতে চায় এবং এই বিষয় বক্তব্য শুনতে চায়। আমাদের বর্তমান পৌরমন্ত্রী যখন এখানে উপস্থিত রয়েছেন তখন তাঁর কাছে আমার অনুরোধ হচ্ছে বর্ধমান জেলা শাসকের তদন্তের ফলাফল তিনি বিধানসভায় প্রকাশ করুন এবং কাটোয়া মিউনিসিপ্যালিটির ব্যাপারে তাঁর কি বকতব্য আছে সেটা এখানে বলুন।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, আমিও দাবি করছি পৌরমন্ত্রী মহাশয় যখন এখানে রয়েছেন তখন কাটোয়া মিউনিসিপ্যালিটির ব্যাপারে তিনি তাঁর বক্তব্য এখানে রাখুন।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের ত্রাণমন্ত্রীকে এখানে দেখতে পাচ্ছি না তাই আমি আমার বক্তব্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখছি। আমি পশ্চিমবাংলার গ্রামের সাধারণ মানুষের পক্ষ থেকে সরকারের কাছে অনুরোধ রাখছি পশ্চিমবাংলার প্রত্যেকটি গ্রামে, মফঃস্বল অঞ্চলে যদি এখনই টি আর-এর কাজ ব্যাপকভাবে আরম্ভ না হয় তাহলে একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হবে, একটা বিস্ফোরণ হবে। আমি নদীয়া জেলার কয়েকটি জায়গায় দেখেছি ২ টাকা ৮০, ২ টাকা ৯০ পয়সা পার কেজি চালের দাম উঠেছে। নদীয়া আপনি জানেন একটি ঘাটতি জেলা। উদ্বৃত্ত জেলাতেই এই একই রকম দাম চলছে। নদীয়া জেলায় ২ জন আদিবাসী অনাহারে মারা গেছে এবং সরকার নিশ্চয়ই এই বিষয়ে তাঁদের বিবৃতি রাখবেন। যাহোক, ব্যাপকভাবে অনাহার এবং অর্ধাহার চলছে কাজেই টেস্ট রিলিফ এবং খয়রাতি সাহায্য যদি অবিলম্বে না দেন তাহলে শোচনীয় অবস্থা হবে। গ্রামের ক্ষেতমজুরদের কোন কাজ নেই। সারের অভাবে, ডিজেলের অভাবে উচ্চ ফলনশীল ধান এবং গমের খুবই ক্ষতি হয়েছে এবং গ্রামের ক্ষেতমজুরদের কোন কাজ নেই। যারা দৈনিক একটাকা চার আনা, দেড়টাকা রোজগার করছে সেটা দিয়ে আধ কে, জি, গম বা চাল হয় না। এর আগে মুখ্যমন্ত্রী একটা গুরুত্বপূর্ণ বক্তৃতা রেখেছিলেন। আমি জনগণের পক্ষ থেকে দাবী রাখছি জেলা শাসকদের নির্দেশ দিন উন্নয়নমূলক কাজ করবার জন্য। গতবার মুখ্যমন্ত্রী বলেছিলেন এ্যাসেট ক্রিয়েটিং ওয়ার্ক আমাদের টেস্ট রিলিফের মাধ্যমে নিতে হবে অর্থাৎ আমাদের এমন কাজ করতে হবে যাতে স্থায়ী সম্পদ আমরা তৈরী করতে পারি। কিন্তু বৈশাখ মাসের পর যদি মাটি কাটার কাজ সুরু হয় তাহলে কাজ কিছুই হবে না এবং সমস্ত টাকা লোকসান হবে। গ্রামের মানুষও তাতে বাঁচবে না। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি বাংলার জনগণের পক্ষ থেকে তিনি অবিলম্বে নির্দ্দেশ দেন যেন প্রত্যেকটি জেলা শাসক দ্রুত জেলায় জেলায় টেস্ট রিলিফর কাজ সুরু করেন যাতে গ্রাম বাংলার মানুষ বাঁচতে পারে।

[ 2-40—2-50 p.m. ]

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীকাশীকান্ত মহাশয় যে ডিজেল সম্বন্ধে বললেন-- আমার আজকে বিধানসভায় আসতে দেরী হয়েছিল কারণ এই ব্যাপারটা নিয়ে আমি

কাগজপত্র সব দেখছিলাম। এবং এই বিষয়ে অতি শীঘ্র মিটিং ডাকার ব্যবস্থা করেছি যাতে ডিজেলের ডিষ্ট্রিবিউসন ঠিকমত হয়। আর টেষ্ট রিলিফের কথা যেটা এখানে বলা হয়েছে সেটা আমরা সকলেই আলোচনা করে জেলায় জেলায় নিশ্চয়ই টেস্ট রিলিফের একটা ব্যবস্থা করতে হবে। আপনারা জানেন আমরা এই সিদ্ধান্ত নিয়েছিলাম যাতে টেষ্ট রিলিফের কাজ এমন হয় যাতে পারমানেন্ট ভ্যালু স্টেট-এর হয়। এবং এ সম্বন্ধে নিশ্চয়ই আমরা বিবেচনা করবো সে বিষয়ে সন্দেহ নাই।

**Shri Pradyot Kumar Mahanti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেদিনীপুর জেলায় কেশওয়ারী থানা থেকে আরম্ভ করে দাঁতন থানা পর্য্যন্ত যে সুবর্ণরেখা নদী বয়ে গেছে সেই সুবর্ণরেখা নদীতে বিশেষ করে আদিবাসী রমণীরা এবং তপশীল জাতিভুক্ত মেয়েরা সারা দিন জল থেকে যেসব নুড়ি সংগ্রহ করত সেগুলিকে তারা বিক্রি করত বিল্ডিং মেটিরিয়ালের জন্য। ১৯৬৭ সালে পশ্চিমবাংলার মন্ত্রীসভার তরফ থেকে এর উপর রয়্যালটি ইমপোজ করার চেষ্টা হয়েছিল কিন্তু তৎকালীন মুখ্যমন্ত্রী মাননীয় অজয়বাবুর হস্তক্ষেপে রয়্যালটির তাঁরা চার্জ করতেন না। না করার ফলে সেই আদিবাসী রমণীরা প্রত্যেকে সারাদিন জলে পড়ে থেকে তারা ২।৩ টাকা রোজগার করতো। তাদের আর কোন কাজ নাই এই কাজগুলি তারা করতো আজকে সাতদিন আগে সেইসব রমণীরা নুড়ি কুড়াচ্ছিল দাঁতনের জে, এল, আর, ও, গিয়ে সেই নুড়ি ভর্তি ঝুড়িগুলিকে আটক করেছে এবং বলেছেন যে রয়্যালটি না দিলে তোমাদের ঝুড়ি ছাড়বো না। সাত আট দিন ধরে তারা ঘুরে বেড়াচ্ছে এবং তারা খেতে পাচ্ছে না তাদের আর কোন আয় নাই। আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্বমন্ত্রীর কাছে আবেদন করছি যদি রয়্যালটির বিধান থাকে অন্ততঃ দেশের আর্থিক অবস্থার কথা বিবেচনা করে এবং সেই রমণীদের মুখ চেয়ে এই রয়্যালটির ইমপোজ যাতে না করেন তার জন্য অনুরোধ করছি।

**Dr Sailendra Chattopadhaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা অতি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ব্যুরোক্র্যাট আর টেকনোক্র্যাট এর-লড়াই-এর পরিপ্রেক্ষিতে যে টেক্‌নোক্র্যাটদের কর্মবিরতি এবং নিয়ম মাফিক কাজ চালু হয়েছে তা আমরা সবাই জানি। সরকারের পক্ষ থেকে এর যাতে সুষ্ঠু মীমাংসা হয় তার ব্যবস্থা করুন নইলে সারা পশ্চিমবাংলায় উৎপাদন ও উন্নয়নের কাজ ব্যাহত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি জলাধারে অপর্য্যাপ্ত জল থাকা সত্বেও আর ক্যানালের মাধ্যমে মাঠে জল যাচ্ছে না। আজকে ডিপ টিউবওয়েল ও রিভারলিফ্ট ইত্যাদির অবস্থা অত্যন্ত শোচনীয়। আমরা আশা করেছিলাম বোরো ধানের চাষ ভাল হবে সে চাষ আজ বিপর্যস্ত। আজকে টেক্‌নোক্র্যাটদের বিরুদ্ধে অনেকে অনেক অভিযোগ করেছেন কিন্তু আমি জানি তাদের দাবী খুব সামান্য। তারা শুধু মর্যাদা চান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার আগের যুগে বৃটিশেরা ভারতবাসীদের অধীনে রাখবার জন্য যে শাসনব্যবস্থা চালু করেছিলেন আজ তার প্রয়োজন ফুরিয়ে গিয়াছে--(শ্রী কুমারদীপ্তি সেনগুপ্ত)--৪২ জন রুগী মারা গিয়াছে তা আপনি জানেন? কাদের হয়ে ওকালতী করছেন? আমার কথা শুনুন।

(হট্টগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাধীন ভারতে আজকে সবচেয়ে প্রধান প্রয়োজন উন্নয়নের এবং উৎপাদনের। এই কাজের জন্য কমিটেড যারা তারা এই টেক্‌নোক্র্যাট, বুরোক্র্যাটরা নন। সুতরাং যাঁরা দায়ী থাকবেন, যাঁদের কাছে আপনারা জবাবদিহি নেবেন, দরকার হলে যাঁদের শাস্তি দেবেন তাঁদের মর্যাদা দেবেন না কেন?

(নয়েজ এ্যাণ্ড ইনটারাপ্‌শন)

**Shri Radharaman Saha :**

মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। যেখানে প্রায় ২ লক্ষ লোকের বাস এবং চাষের জমি নেই, সেখানকার রেশনের ব্যবস্থা, আংশিক রেশনের ব্যবস্থা, প্রত্যেকে রেশন পায় না, সেখানকার মানুষকে বর্ধমান জেলার খাদ্যের উপর নির্ভর করতে হয় এবং সেখানকার মানুষ বর্ধমান জেলা থেকে যে ধান চাল আসে তার উপর সেখানকার মানুষকে নির্ভর করতে হয়। মাননীয় স্পীকার, স্যার, এর আগে সেখানকার মানুষ অনশন সুরু করেছিল, অবস্থান সুরু করেছিল, বর্তমানে দেখতে পাচ্ছি সেখান হাহাকার এবং মহামারীর অবস্থার মত লেগে গিয়েছে, আপনার মাধ্যমে আমি বলতে চোই সেখানকার মানুষ খাদ্য দ্রব্যের অভাবে হাহাকার করছে। সেখানকার মানুষ আজকে সকালে আমার কাছে সংবাদ এলো যে তাদের দাবী ছিল নদীয়া ও বর্ধমান জেলার যে কর্ডনিং এলাকা সেই এলাকা সরিয়ে নিয়ে ভাগীরথী নদীর তীর পর্যন্ত করে দেওয়া। আজকে সেখানকার মানুষ মরিয়া হয়ে গিয়েছে। সকাল বেলা জানতে পেলাম তারা কাল পরশু থেকে বর্ধমান নদীয়া কর্ডনিং এলাকা মানবে না, তারা সেখানে যাবে। জানি সেখানে খাদ্যদ্রব্যের জন্য তারা যাবে সেখানে হয়ত তারা খাদ্যদ্রব্য পাবে না, সেখানে তারা হয়ত গুলি খেয়ে ফিরে আসবে। মাননীয় স্পীকার, স্যার, আমি বলতে চাই দীর্ঘদিন ধরে বর্ধমানের খাদ্যদ্রব্যের উপর নবদ্বীপের মানুষকে নির্ভর করতে হয়। সেই বর্ধমান জেলার খাদ্যদ্রব্যের জন্য নবদ্বীপের মানুষকে যেন বঞ্চিত না করা হয়। এবং অবিলম্বে নবদ্বীপ বর্ধমান কর্ডনিং এলাকা নদীয়া জেলার নদীয়া বর্ধমান কর্ডনিং এলাকা হিসাবে ভাগীরথী নদীর তীর পর্যন্ত যেন নেওয়া হয়। মাননীয় স্পীকার, স্যার, আমি বলতে চাই সেখানকার মানুষ যদি খাদ্যের জন্য বর্ধমান জেলার কর্ডনিং এলাকা অতিক্রম করে গিয়ে গুলি খায় তাহলে বর্তমান সরকারের এই মনোভাবের জন্য আমাকে সেখানে হয়ত অনশন ধর্মঘট সুরু করতে হবে। আমি বলতে চাই যে যদি ইতিহাস খুলে দেখেন তাহলে দেখবেন যে নবদ্বীপ ভাগীরথী নদীর পূর্ব তীরে আগে ছিল। এখন নদীর গতি পাল্টে গিয়েছে কিন্তু জায়গাটা পালটায়নি, আগেও এটা বর্ধমান জেলার খাদ্যদ্রব্যের উপর নির্ভরশীল ছিল। আজকে যদি নবদ্বীপের মানুষ যে খাদ্যদ্রব্যের উপর নির্ভরশীল সেটা যদি না পায়, সেখানকার মানুষ অবিলম্বে বর্ধমান জেলার লাইন অতিক্রম করে যাবে। সুতরাং এই এইদিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Ganesh Hatui :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ২৭এ ফেব্রুয়ারী ১৯৭৪ তারিখের প্রদত্ত তারকা চিহ্নিত অনুমোদিত প্রশ্ন ২৩৮-এর উত্তরে মাননীয় কুটিরশিল্পের মন্ত্রীমহাশয় স্বীকার করেছেন ৮০ নম্বরের উর্ধ কাউন্টের সুতোর ঘাটতির জন্য তন্তুবায়ী শিল্পীরা কষ্টভোগ করছে এবং তিনি এই সুতোর জন্য, হাইয়ার কাউন্টের সুতোর জন্য বম্বের টেক্সটাইল কমিশনারের কাছে তিনি লিখেছেন, কিন্তু ঐ তারিখে ইকনমিক টাইমস্-এর খবর থেকে জানতে পারলাম যে আমাদের বন্ধু রাষ্ট্র সোভিয়েত ৩৫ হাজার বেল হাইয়ার কাউন্টের সুতো ভারতবর্ষকে দিয়েছে এবং এই হাইয়ার কাউন্টের সুতোগুলি বিভিন্ন গোডাউনে পচছে। হাইয়ার কাউন্টের সুতো থাকা সত্বেও হাজার হাজার তন্তুবায়ী শিল্পীরা আজ বেকার এবং তারা আজ হুগলী জেলার রাজগোলির প্রায় ১০০টি তাঁত বন্ধ হয়ে গিয়েছে এবং এর ফলে তন্তুবায়ী শিল্পীরা অনশনে এবং অর্ধাশনে দিন কাটাচ্ছে। এবং এই সুতা বিভিন্ন গোডাউনে পচছে, কার গাফিলতিতে এই সুতা পচছে অবিলম্বে তা তদন্ত করার জন্য মাননীয় কুটিরশিল্পমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই সুতা যাতে অবিলম্বে তন্তুবায়ী শিল্পীদের মধ্যে বন্টন করা যায় তার ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

[2-50—3 p.m.]

**Dr. Omar Ali :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাতে রবি মরসুমের ধান এবং অন্যান্য চাষ-এর চাষীরা আজ গভীর সঙ্কটের মধ্যে পড়েছে। নির্ধারিত দামে রাসায়নিক সার

বিশেষ করে নাইট্রোজেন ঘটিত সার পাওয়া যাচ্ছে না বললেই চলে যদিও অস্বাভাবিক দাম দিলে পাওয়া যায়। ৬২ পয়সার এ্যামুনিয়াম সালফেট সার ২ টাকা ৫ পয়সা দরে এবং ১ টাকা ৫ পয়সার ইউরিয়া সার পাঁচ টাকায় বাজারে পাওয়া যায়। এত বেশী দামে সার কেনা বেশীর ভাগ কৃষকের পক্ষে অসম্ভব। সম্প্রতি ডিজেল তেলের সঙ্কট দেখা দিয়েছে। এর ফলে লিফট ইরিগেসান, অগভীর নলকূপ এবং সেচ কাজে ব্যবহৃত হাজার হাজার পাম্প সেট বন্ধ হয়ে যাচ্ছে। জমিতে সেচের জল পাওয়া যাচ্ছে না। এই রকম অসহনীয় পরিস্থিতি হওয়াতে এই রবি মরসুমে চাষীরা গভীর সঙ্কটের মধ্যে পড়েছে। এই বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং তারা কি ব্যবস্থা নেন সেটা আমাদের জানাবার জন্য দাবী জানাচ্ছি।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় স্পীকার, স্যার আপনার মাধ্যমে মন্ত্রীসভার প্রতি একটা বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজ বাঁকুড়া জেলার সর্বত্র নিত্য প্রয়োজনীয় জিনিষ যেমন ডালডা আটা এবং অন্যান্য জিনিষ বাজারে পাওয়া যাচ্ছে না, সেগুলো সব উধাও হয়ে গিয়েছে। বাঁকুড়া জেলার মানুষ আজ হতাশায়, বঞ্চনায় অস্থির। এই অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবী আমি আপনার মাধ্যমে জানাচ্ছি মন্ত্রীসভার কাছে। আমার মনে হয় অসাধু ব্যবসায়ীদের দ্বারা মুনাফাখোরদের দ্বারা জনগনের দুঃখ-দূর্দশা এর আগে এত ব্যাপকভাবে আমরা কখনও দেখিনি। সেইজন্য আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে বিনীত অনুরোধ পশ্চিমবঙ্গে সর্বত্র এই অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করুন। তা না হলে পশ্চিমবঙ্গের মানুষকে অনাহারে, অর্ধাহারে দিন কাটাতে হবে।

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৮এ ফেব্রুয়ারী আকস্মাৎ স্বাস্থ্য দপ্তর থেকে জরুরী নির্দেশের বলে মহাকরণের নন-মেডিকেল টেকনিকাল এ্যাণ্ড স্যানিটারী প্যারসন্যাল বিভাগের সমস্ত কর্মীকে যাদের সংখ্যা বহু তাদের বিভিন্ন জেলাতে স্থানান্তরকরণের একটা নির্দেশ জারী করা হয়েছে। এই সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে বিভিন্নভাবে সরকারী কর্মচারীদের তাদের ট্রেড ইউনিয়ান অধিকার বন্ধ করবার জন্য উদ্দেশ্যপ্রণোদিতভাবে কাজ করছেন এবং এই সম্পর্কে নন-টেকনিক্যাল এসোসিয়েসান বিভিন্ন দাবী উৎথাপিত করা সত্বেও আজ পর্যান্ত কোন ব্যবস্থা নেওয়া হয় নি। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য-মন্ত্রীকে বলতে চাই তিনি একটু আগে ছিলেন এখন নেই, তিনি যাতে যথোচিত ব্যবস্থা নেন যাতে এই নিম্ন বেতনভুক কর্মচারীদের বছরের মাঝখানে হয়রানির মধ্যে ফেলা না হয় এইজন্য ব্যবস্থা অবলম্বন করতে অনুরোধ করছি।

**Shri Sambhu Narayan Goswami :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার সর্বত্র বিশেষ করে বাঁকুড়া জেলাতে চাষীরা একটা জীবন যন্ত্রনা ভোগ করছে। তাদের মধ্যে এখন হতাশা। গম, বোরোধান ডিজেল না থাকার জন্য চাষ করতে পারছে না। অসুবিধা হচ্ছে। আমাদের সরকার চাষীদের সময়মত বীজ সার দিতে পারে নি। চাষীরা বুকের রক্ত দিয়ে আজ ফসল করেছে। তা রক্ষা করতে সরকারের পক্ষ থেকে বিশেষ কোন ব্যবস্থা নেওয়া হয় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর কাছে পরিষ্কারভাবে জানতে চাই--আমাদের সরকার চাষীদের দুর্দিনে যে সময় চাষীদের ফসল নষ্ট হচ্ছে মাঠে, সেই সময় কি তাঁরা নীরব দর্শকের ভূমিকা পালন করবেন? মাননীয় কৃষিমন্ত্রী আমাদের হাউসের সামনে বক্তব্য রাখুন আজ চাষীরা সস্তা দামে পাম্প চালাবার ডিজেল পাবে কি না, চাষীদের এই ফসল আজ বাঁচবে কি না!

**Shri Krishna Pada Roy :**

माননীয় স্পীকার, স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যদিও খাদ্যমন্ত্রী এখন হাউসে উপস্থিত নাই। আমরা হাওড়া জেলার ঘাটতি জেলার অঞ্চলের মানুষ। আপনি জানেন আমরা হাওড়া জেলার গ্রামাঞ্চলের মানুষ--রেশনের দাবী নিয়ে খাদ্যমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর কাছে অনেকবার হাজির হয়েছি। আমরা লক্ষ্য করেছি গত সপ্তাহে হাওড়ার গ্রামাঞ্চলে এম-আর এলাকায় আলোচাল বলে একটা বস্তু দেওয়া হয়েছে যেটা নাকি সাধারণ লোককে বলা হয়েছে রাজস্থান থেকে আনা হয়েছে-- যাকে আমরা বলছি রাজস্থানী খুদ এবং সেই ভাঙ্গা খুদ ২'৩০ পয়সা কেজি দরে আমাদের সরবরাহ করা হয়েছে। রেশনের দোকানে পাশেই আই, আর এইট নামে মোটা সিদ্ধ চাল তিন টাকা কেজি দরে আমরা পাচ্ছি। আমরা অবশ্যই পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য-নীতিকে সমর্থন করি। কিন্তু যখন দেখি পশ্চিমবাংলার কৃষকরা রাজস্থান, কেরালা ও তামিলনাড়ুর খুদ ২'৩০ পয়সা কেজি দরে কিনতে বাধ্য হচ্ছে তখন সেখানে আমাদের ধানের সংগ্রহ মূল্য বাড়াবার কথা আমাদের সরকার চিন্তা করছেন কিনা এই প্রশ্ন রাখছি। হাওড়ায় এম, আর এলাকায় ভাঙ্গা খুদ আমাদের ২'৩০ পয়সা কেজি দরে কিনতে হচ্ছে এ বিষয়টির প্রতি খাদ্যদপ্তরের তথা খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Gautam Chakravarty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় যে দু-জনের সম্বন্ধে বক্তব্য রাখছি সে দু-জন আর আমাদের মাঝখানে আজ নাই। একজন হচ্ছেন শান্তি গুপ্তা, অন্যজন হচ্ছেন পাহাড়ী স্যান্যাল। এঁরা দু-জন হচ্ছেন চলচিত্র অভিনেত্রী ও চলচিত্র অভিনেতা এবং এই দু-জন শিল্পী স্বাধীনতার আগে যে সমস্ত জাতীয়তাবাদী বিভিন্ন ভূমিকায় বিভিন্ন চরিত্র ফুটিয়ে তুলেছিলেন এবং বিভিন্নভাবে বাংলাদেশের কৃষ্টিকে ও সংস্কৃতিকে বাঙ্গালীর মাঝখানে প্রতিষ্ঠিত করেছিলেন। তাঁদের অবদান আজ আর শিল্পীদের মধ্যে দেখছি না বললে অত্যুক্তি হয়না। শান্তি গুপ্তা কপালকুণ্ডলা, পণ্ডিতমশাই, স্বামীরঘর, মহাশক্তি, সাবিত্রী ইত্যাদি ছবিতে অভিনয় করে খ্যাতি অর্জন করেন। তারপর দীর্ঘকাল পরে বিশ্বরূপা রঙ্গমঞ্চের প্রতিষ্ঠা দিবসে তাঁর প্রথম অভিনয় তারাশঙ্করের "আরোগ্যনিকেতন" নাটকের আতরবৌ-এর ভূমিকায়। তারাশঙ্কর তাঁর অভিনয় দেখে মুগ্ধ হয়ে আশীর্বাদ জানিয়েছিলেন, আর একজন পাহাড়ী স্যান্যাল তাঁর প্রকৃত নাম নরেন্দ্র স্যান্যাল। তিনিও আজ চলে গেছেন। তাঁর সুন্দর সুন্দর অভিনয় দেখেছি, সুন্দর সুন্দর চরিত্র অভিনয় করে আমাদের আনন্দদান করেছেন। বর্তমান যুগের এই অশ্লীলতার মাঝখানে হিন্দীচলচ্চিত্র বাংলা ইংরাজী চলচ্চিত্র যেভাবে বিকৃতি করা হচ্ছে।

[3 - 3-30 p.m.]

এইরকম পাহাড়ী স্যান্যাল এবং শান্তি দাসগুপ্তার মত যে সমস্ত শিল্পী যারা ছিলেন তাদের স্মৃতি রক্ষার জন্য আমি মাননীয় পৌরমন্ত্রীমহাশয়কে আবেদন করবো যাতে এই দুটি আবক্ষমূর্তি একটি কলকাতা করপোরেশনের ৭৪এ শ্যামপুকুর ষ্ট্রীট, কলিকাতা-৪ এবং অপরটি হিন্দুস্থান পার্ক, বালিগঞ্জ এলাকায় সরকার পক্ষ থেকে যাতে করা যায় তার জন্য আমি পৌরমন্ত্রী মহাশয়কে আবেদন করছি। মন্ত্রী মহাশয় আমাদের এ সম্বন্ধে আমাদের কাছে কিছু আলোকপাত করুন এটা আমি আশা করছি। এবং তাহলে আমি মনে করি বর্তমান জগতে যে সব শিল্পী যারা আছেন তারা ইন্সপায়ার্ড হবেন এবং আমাদের সত্যি-কারের যে কৃষ্টি এবং শিল্প তা আমাদের মাঝখানে ঠিকভাবে পরিচালিত করতে পারবো এই আশা নিয়ে কিছু আশার কথা শুনবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর-মন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন রাখছি।

**Shri Subrata Mukhopadhyaya :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য যা বললেন সেটা আমাদের কাছে লিখিতভাবে জমা দেন তাহলে এই ব্যাপারে আমি বিবেচনা করে দেখবো।

**Shri Kumar Dipti Sen Gupta :**

মিঃ স্পীকার স্যার, ডিজেলের অভাবে আজ পশ্চিমবাংলার সবুজ বিপ্লব ফিকে সবুজ বিপ্লবে দাঁড়িয়ে গেছে। এর পরে যে বিপ্লবটি আসবে সেটা হবে রক্তাক্ত বিপ্লব। পশ্চিম বঙ্গে ডিজেল শুধু একটা স্যালো টিউবওয়েলের বিপর্যয়ের অবস্থায় দাঁড় করিয়ে রাখে নি সরকারকে দাঁড়িয়ে দাঁড়িয়ে উপহাস করছে সেই সমস্ত সুবিধাবাদী লোকরা। ডিজেলের অভাবে আরও অনেক বেশী সমস্যার সৃষ্টি হয়েছে। গ্রামবাংলার সাধারণ মানুষ যার ডিজেল চালিত বাসে যাতায়াত করে তারা আজ কি অসুবিধার মধ্যেই না পড়েছে। সাধারণ মানুষের জন্য রাণীগঞ্জ কয়লাখনি থেকে যে কয়লা আনা হয় সেটা ঐ ডিজেল চালিত ট্রাকে করে আনা হয়। ডিজেল পরিচালিত ট্রাক চলছে চলবে এই অবস্থায় আমাদের আজকে পৌঁছাতে হবে। গ্রামে যে যানবাহন চলে সাধারণ মানুষকে যদি গ্রামে যেতে হয় তাহলে ডিজেলের যোগান পর্যাপ্ত পরিমাণে রাখতে হবে। আমরা জানি এই প্রগতিশীল সরকারের বিরুদ্ধে একশ্রেণীর অসাধু ব্যবসায়ী চক্রান্ত করছে আমরা বিশ্বাস করি না পশ্চিমবাংলায় হঠাৎ কোন কারণে এই ডিজেলের অভাব ঘটেছে। পর্যাপ্ত পরিমাণে ডিজেল পাওয়া যাচ্ছে শুধু পয়সা ২গুণ তিন গুণ দিলেই। এই অবস্থার মধ্যে সরকার নিরব দর্শক হয়ে থাকতে পারে না। এই ডিজেলের অভাবে মানুষকে অসাধু হবার প্ররোচনা দিচ্ছে অসাধু ব্যবস্থা নিতে বাধ্য করছে। আজকে কাটোয়া ফারাক্কা, বেথুয়াডাঙ্গা ও লালগোলার মধ্যে যে রেলের যে ষ্টীম ইঞ্জিন চলে সেখানে একশ্রেণীর অসাধু সরকারী কর্মচারী একশ্রেণীর অসাধু ব্যবসায়ীর সঙ্গে যোগসাজস করে পশ্চিমবাংলার মানুষকে শোষণ করছে রেলের সম্পত্তি লুন্ঠন করছে। আজকে এই অবস্থার মধ্য দিয়ে কাঁদি সদরে সাট্টুইতে যে ইটের ভাঁটি পোড়ানো হোল তা সমস্তটাই হচ্ছে ঐ ষ্টীম ইঞ্জিনের কয়লা দিয়ে। আর সেই কয়লার মালিক হচ্ছে আমাদের ইণ্ডিয়ান রেলওয়ে। এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিতে পারেন না? তাই আমি সরকারের কাছে দাবী করছি যে তাঁরা পরিষ্কারভাবে ঘোষণা করুন যে এই সরকার জীবিত না মৃত।

**Shri Timir Baran Bhaduri :**

বলুন, বলুন। আমরা তো আর বলে পারছি না। আপনি থামুন। আপনারা কি করে-ছিলেন--আপনারা ১৯৬৫/১৯৬৭ সালে ছিলেন তো। আমরা জানি আপনাদের দ্বার কিছু হবে না। এই বলে এ ব্যাপারে সরকারকে ব্যবস্থা নিতে বিশেষ উদ্যোগী হতে অনুরোধ করছি।

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার সভ্যতার সঙ্কট কত নির্লজ্জ অন্ধকারের মধ্যে নেমে এসেছে। তাই আজকে বাঁকুড়া হাসপাতালে ৪০ জন লোক বিনা চিকিৎসায় মারা যায়। তাই আজকে সেই ডাক্তার মারা যায় যে ডাক্তার জনগণের স্বার্থে সরকারী কাজে ছিলেন। তাই আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার হাসপাতালে ছেলে নিয়ে আকুল কান্নায় বুক ফাটায় ছেলেকে পলিও ভ্যাকসিন না দেবার জন্য যখন সে মারা যায়।

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নৈরাজ্যের অন্ধকার নেমে আসছে গ্রামে গঞ্জে, যে উন্নয়নমূলক কাজের দায়িত্ব দেওয়া হয়েছিল--কারিগরী সংস্থায় যে সমস্ত কর্মচারী আছেন তারা আজকে কর্মবিরতি পালন করছেন, সমগ্র পশ্চিমবঙ্গের অর্থনীতি আজকে স্তব্ধ হতে বসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অবাক হয়ে যাই যখন শুনি গত ২১এ ফেব্রুয়ারী মহামান্য রাজ্যপাল পুরুলিয়ায় গিয়েছিলেন--সেই সময় মহামান্য রাজ্য-পালের সঙ্গে দেখা করার জন্য ডাক্তারবাবু, ইঞ্জিনিয়ারবাবুরা যাননি। এখানে অজিতবাবু, বরকত সাহেব, পূর্তমন্ত্রী ভোলাবাবু হাজির রয়েছেন--তাঁদেরকে আমি কি জিজ্ঞাসা করতে পারি যে আজকে কোন্ সাহসে মহামান্য রাজ্যপাল মহাশয়কে অপমান করার স্পর্দ্ধা রাখেন, ভারতের সংবিধানকে অপমান করার স্পর্দ্ধা রাখেন। আজকে রোগীদের জীবন

বিপন্ন করে নিজেদের দাবী প্রতিষ্ঠা করতে চাইছেন, আজকে সমস্ত উন্নয়নমূলক কর্মকে স্তব্ধ করে দিয়ে নিজেদের রাজনৈতিক মুনাফা লুটতে চাইছেন, তার বিরুদ্ধে সরকার থেকে কোন কর্মপন্থা গ্রহণ করা হচ্ছে কিনা সেটা জানতে চাই। অনেকে হয়ত বলবেন ডাক্তার-বাবু, ইঞ্জিনিয়ারবাবুদের দাবীর যৌক্তিকতা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যৌক্তিকতা হয়ত থাকতে পারে তাও স্বীকার করতে পারি, কিন্তু বিধানসভায় দাঁড়িয়ে এতগুলি জনপ্রতিনিধি তাঁরা কি একবার ভেবে দেখেছেন কাতারে কাতারে মানুষ বিনা চিকিৎসায় হাসপাতালের দরজার গোড়া থেকে ফিরে যাচ্ছে। গরীব মানুষের জন্য এই সহরের হাসপাতালগুলি বন্ধ থাকছে। কোটি কোটি টাকার যে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল সেগুলি স্তব্ধ হতে চলেছে। এই ক্ষতি কার জন্য হচ্ছে, কে ক্ষতি করছে এবং এতে পশ্চিমবঙ্গের কোন ক্ষতি হচ্ছে কিনা সেটা বিচার বিবেচনা করার সময় আজকে এসেছে। আপনার কাছে তাই আবেদন জানাচ্ছি আজকে পশ্চিমবঙ্গে যে অব্যবস্থার সৃষ্টি হয়েছে, হাসপাতালগুলি যে আজকে বন্ধ হয়ে যাচ্ছে তার সুষ্ঠু ব্যবস্থা করবার জন্য উপযুক্ত কর্মপন্থা গ্রহণ করুন। রাজ্যপালকে অগ্রাহ্য করে, ইঞ্জিনিয়ার, ডাক্তারবাবুরা সরকারী নীতিকে বানচাল করে দেবার জন্য যে চেষ্টা করছেন তাদের সম্পর্কে কিছু যদি বলতে হয় তাহলে আমি বলব যে দাবী যদি স্বীকার করতে হয় তাহলে কর্মবিরতি বাদ দিয়ে সেই দাবী স্বীকার করা প্রয়োজন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী, মাননীয় স্বাস্থ্য-মন্ত্রী যদি আজকে এর মোকাবিলা করতে না পারেন তাহলে জেনে রাখুন যে পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের কাছে তাদের জবাবদিহি করতে হবে, তারা কিন্তু রেহাই দেবেন না। ডাক্তারবাবু, ইঞ্জিনিয়ারবাবু কিম্বা সুকুমারবাবু, এদের জন্য বিধানসভা তৈরী হয়নি, বিধানসভা তৈরী হয়েছে পশ্চিমবঙ্গের কোটি কোটি মানুষের সমর্থনে, সুতরাং তাদের জন্য সরকারের কিছু করা প্রয়োজন। আজকে সভ্যতার সঙ্কট এবং নৈরাজ্যের অন্ধকার কি করে কমাবেন, সভ্যতার সঙ্কটের মোকাবিলা কি করে করবেন সেবিষয়ে আমি মন্ত্রীসভার সদস্যদের কাছে বিশেষ করে মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে জানাতে চাই।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী ব্যানার্জী যেটা বললেন সেটা সম্বন্ধে আমি শুনেছি এবং শোনার সঙ্গে সঙ্গে এনকোয়ারি করছি। আমাদের একজন অভিজ্ঞ ডাক্তার নাম ডাঃ সুবিমল সেন, যিনি বর্ধমানের ম্যালেরিয়া জোনের ইনচার্জে ছিলেন--আমি খবর পেলাম তিনি নাকি বিনা চিকিৎসায় মারা গেছেন। খবর পাবার সঙ্গে সঙ্গেই আমি সেখানে লোক পাঠিয়েছি সরেজমিনে দেখবার জন্য, এখন ফিরে আসে নি। তবে আমরা অভিযোগ পেয়েছি তিনি সিজ ওয়ার্ক করেন নি, তার ফলে তিনি বাড়ীতে ছিলেন। তার ফ্যামিলি সেখানে থাকেন না। বি, সি, হাসপাতালে ফোন করা সত্বেও ডাক্তারবাবু যারা ধরেছিলেন তারা নাকি বলেছেন উনি সিজওয়ার্ক-এ যোগ দেন নি, সুতরাং কোনরকম মেডিকেল এড দেব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানুষ মারা যায়--কিন্তু বিনা চিকিৎসায় যাতে না মারা যায় তার চেষ্টা করছি। মাননীয় সদস্যদের এই সম্বন্ধে বলতে পারি যে আমরা পূর্ণ তদন্ত করব এবং তিনি যত বড় ডাক্তারই হোক না কেন, যত বড় লোকই হোন না কেন, তার বিরুদ্ধে সরকার ব্যবস্থা নেবে। বাঁকুড়া সম্বন্ধে আমরা খবর নিচ্ছি। ট্রাঙ্কলে খবর পেয়েছি। রোগী হাসপাতালে এসে মারা যেতে পারে, এইরকম কথা বলতে পারব না—তবে বিনা চিকিৎসায় ডাক্তারবাবুরা না থাকার জন্য মারা গেছেন কিনা সেটা আমাদের এনকোয়ারি করে দেখতে হবে। সমস্ত সদস্যদের আমি এই কথা বলতে পারি যে আমরা এই বিষয়ে সজাগ আছি এবং যতটা সম্ভব ডাক্তারবাবুদের দাবী দাওয়া মেটানো সত্বেও তারা যদি এটা চালিয়ে যান—হাসপাতালে বেশীর ভাগ গরীব লোকেরাই আসেন এবং তাদের উপযুক্ত-ভাবে মেডিকেল কেয়ার দেবার দিকে আমরা লক্ষ্য রাখছি।

(At this stage the House was adjourned for 20 minutes.)

**Shri Prafulla Kanti Ghosh :**

এর উত্তর দেওয়া শক্ত, আমরা বলেছিলাম ৫২ লক্ষ টন এবং পরবর্তী কালে এ্যাগ্রি-কালচারাল ডিপার্টমেন্ট জানিয়েছেন ৪৩.৩৯ পয়েন্ট সামথিং। এবং মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে নভেম্বর মাসে দুটো বড় বৃষ্টি হল এবং ডিসেম্বর মাসে যখন প্রকিওর-মেন্ট আরম্ভ হয়েছে সেই সময় আরেকটি বড় বৃষ্টি হওয়ার ফলে এর পার্থক্য দেখা দিয়েছে।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি এই যে হিসাবটা দিয়েছেন, যে মোট সংগ্রহের হিসাবটা দিয়েছেন, তার মধ্যে সমবায় দপ্তরের অধীনে বিভিন্ন সমবায় সমিতি, ভায়াবল মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিস্ যে পারচেস যে করেছে সেটা কি এই যে ফিগার তিনি কোট করেছেন তার মধ্যে ইনক্লুডেড এবং যদি সমবায় করে থাকে সেটা কতটা এবং সেই সঙ্গে আর একটা অতিরিক্ত প্রশ্ন করছি যে এটা কি সত্যি যে সমবায় সমিতিগুলি বিভিন্ন জেলায় যে দরে ধান কিনছে সরকার যে দাম বেঁধে দিয়েছেন তার চেয়ে সেই দামটা বেশী?

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় সদস্য যদি লিখিতভাবে এই প্রশ্নটি আনেন আমার পক্ষে উত্তর দেওয়া সুবিধা হবে। কারণ সরকার আপনাদের সামনে সামগ্রিক যেটা প্রকিয়োরমেন্ট হয়েছে তার লিষ্ট দিতে পারে। এখানে মিল কত তুলেছে বা সমবায় সমিতিগুলি কত তুলেছে এই পৃথক পৃথকভাবে যদি প্রশ্ন রাখেন আমি নিশ্চয়ই আপনাদের উত্তর দিতে পারবো। এবং মাননীয় সদস্য যে দামের কথা তুললেন সেখানে বলবো মিলের উপর বা এফ, সি, আই, যে দামে কিনেছে কোন কোন ক্ষেত্রে কো-অপরেটিভ তার লাভকে না দেখে হয়ত দু'এক টাকা বেশী দাম দিতে পেরেছে। তার মানে যে দামটা বেশী দিয়েছে সেটা ধান কেনার দাম হিসাবে নয় সরবরাহ করার জন্য যদি কোন কেউ দিয়ে থাকে সেখানে হয়ত দু'এক টাকা বেশী দিতে পারে।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রবীন সদস্য শ্রীঅশ্বিনী রায় তাঁর দীর্ঘ অভিজ্ঞতার দিক থেকে মাননীয় মন্ত্রীমহাশয়কে নীতির সম্বন্ধে প্রশ্ন করেছিলেন এবং মাননীয় মন্ত্রী-মহাশয় সেই সম্বন্ধে উত্তর দিয়েছেন এবং পরের প্রশ্নের জন্য অপেক্ষা করে আছেন কিন্তু আমি বলছি এটা কিন্তু খুব একটা মৌল প্রশ্ন, খাদ্য সংগ্রহের জন্য একটা দাম বেঁধে দেওয়া হয়েছে প্রকিয়োরমেন্ট প্রাইস, প্রকিয়োরমেন্ট প্রাইস যদি বেঁধে দেওয়া থাকে তাহলে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য ক্যাটিগোরিক্যালি ইয়েস অর নো বলুন যে সমবায় সমিতিগুলি বিভিন্ন জেলায় যে সংগৃহীত মূল্য বেঁধে দেওয়া হয়েছে ৭৩ টাকা তার চেয়ে বেশী দাম—সে এক টাকাই হোক, দু'টাকাই হোক বা চার টাকাই হোক, হ্যাঁ কিনা, কিনছে কিনা? যদি সত্য হয় তাহলে সেটা বলুন নইলে বুঝবো আমাদের যে খাদ্য দপ্তর বা এফ, সি, আই, যে সংগৃহীত মূল্য দিয়ে ধান বা চাল ক্রয়ের সিদ্ধান্ত নিয়েছেন রাজ্যের সমবায়কে অন্ততঃ বেশী দামে কিনবার অনুমতি দিয়েছে এটা যদি গ্রামের কৃষকরা জানতে পারে তাহলে বেশী দামে গ্রামের কো-অপরেটিভকে বিক্রয় করতে পারে। এইজন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এই গুরুত্বপূর্ণ প্রশ্নের উত্তর চাই।

**Shri Prafulla Kanti Ghosh :**

আমরা প্রকিয়োরমেন্ট প্রাইস-এর তফাত করার কোন সিদ্ধান্ত নিতে পারিনি বা নিইনি। আবারও আমি বলছি কোন জায়গায় কো-অপারেটিভ যদি সে কিছু বেশী দাম দিয়ে ধান কেনার সিদ্ধান্ত নিয়ে থাকে তার মুনাফার দিকটা রেখে সেখানে সরকার কোন বাধা দেননা।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসকে প্রটেকশন দিতে হবে, এই প্রশ্নটা কেন এড়িয়ে যাওয়া হচ্ছে আপনাকে প্রটেকশন দিতে হবে এটাতে প্রিভিলেজের প্রশ্ন আছে। কারণ যদি কো-অপারেটিভ করে থাকে ইফ দেয়ার ঈজ নো অকেশন ফর, ইফ হি আনসারস্ যদি আমি বলে বলতাম আমি জানতে চাচ্ছি এটা কি সত্যি যে সমবায় সমিতিগুলি বিভিন্ন জেলায় বর্ধিত দামে চাষীর কাছ থেকে উৎসাহব্যাঞ্জক দাম দিয়ে কিনছে। যদি সমবায় এটা কিনে থাকে সমবায় সমিতি জোরদার হবে, গ্রামের লোক উপকৃত হবে। খাদ্য দপ্তর এটা যদি জানান এবং যদি তাদের জানা থাকে তাহলে গ্রাম বাংলার লোক উপকৃত হবে এবং খাদ্য সংগ্রহও বেশী হবে। সেইজন্য খাদ্য দপ্তরের কাছ থেকে আমরা জানতে চাই, মাননীয় মন্ত্রীর কাছ থেকে, তিনি বলুন হ্যাঁ কিনা, সমবায় সমিতিগুলি বেশী দামে কিনেছে, না কেনেনি?

**Shri Prafulla Kanti Ghosh :**

না।

[ গোলমাল ]

[1-20—1-30 p.m.]

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন---তার উত্তর আমার এখনো পাইনি। তার উত্তর আমরা আগে চাই।

[ গোলমাল ]

**Shri A. H. Besterwitch :** On a point of privilege, Sir. Just now while answering a supplementary question of honourable Shri Kashi Kanta Maitra the Hon'ble Food Minister has stated that the cooperatives can purchase or might have purchased at one or two rupees more and at the same time when Shri Maitra wanted to know whether or not the co-operative purchased rice at higher prices, the Hon'ble Food Minister says 'no' in the same breath Sir, the point of privilege is whether the statement of the Food Minister in either way is correct or not. It is a privilege of the House and by such statement the House is being misled.

**Mr. Speaker :** Shri Gyan Singh Sohanpal may reply.

**Shri Gyan Singh Sohonpal :** Mr. Speaker, Sir, I can assure the House that there is no attempt to mislead the House Perhaps the Food Minister has not been able to make himself very clear. What he said was that the State Government has fixed a procurement price which is applicable to the agents the mills, the cooperative societies and to everybody. If anybody has paid as incidental charges something extra, that is a different matter Even then it is not known to him. He can find that out and let the House know.

**Shri Jyotirmoy Mojumdar :**

অন্ এ পয়েন্ট অফ্ অর্ডার স্যার, আজকে মাননীয় খাদ্যমন্ত্রী হাউসে উপস্থিত আছেন এবং মাননীয় সদস্যদের প্রশ্নের উত্তর দিচ্ছিলেন। সে ক্ষেত্রে মাননীয় খাদ্যমন্ত্রী উপস্থিত থাকা সত্বেও অন্য একজন মন্ত্রী--পরিবহন মন্ত্রী কি করে সে সব প্রশ্নের উত্তর দেন? এটা তিনি পারেন কিনা?

**Shri Monoranjan Pramanik :**

গতবছর মিলগুলো খাদ্য সংগ্রহের ব্যাপারে খুব গুরুত্বপূর্ণ অংশ গ্রহণ করেছিল। এবার মিলগুলো ধান কিনছে না---সবরকারের সঙ্গে সহযোগিতা করছেনা। তার জন্য মিলের বিরুদ্ধে সরকার কোন ব্যবস্থা অবলম্বন করবেন কিনা এবং মিলগুলিকে ন্যাশনালাইজেসন করবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা মন্ত্রীমহাশয় সে সম্বন্ধে কিছু জানাবেন কি?

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন তার উত্তরে আমি বলবো সরকার মিলের উপর যথাযথ ব্যবস্থা গ্রহণ করবার ব্যবস্থা করেছেন। কোন কোন ডিষ্ট্রিকটে আমরা মিলকে কোন রকম ধান কিনতে দিচ্ছিনা। সরকার ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটদের সঙ্গে বসে বিশেষভাবে লক্ষ্য করছেন মিলগুলিকে টেক ওভার করে নেওয়া যায় কিনা---এবং টেক ওভার করবার পর সরকার পক্ষ থেকে মিলগুলিকে চালাবার ব্যবস্থা করতে পারি কিনা।

**Shri Abdul Bari Biswas :**

আমাদের প্রশ্নের উত্তর হলো না স্যার--

**Shri Harasankar Bhattacharya :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, ধান চালের মূল্য যখন ঠিক করেন তখন আশ-পাশের রাজ্যে ধানচালের মূল্য কি ছিল সেটা দেখে কি ঠিক করেন, না কি কি দেখে বিবেচনা করেন, বা ধান চালের মূল্য ঠিক করেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

ধান চালের মূল্য নির্দ্ধারণ করে কেন্দ্রীয় সরকার। এটা ষ্টেটের এক্তিয়ারের বাহিরে।

**Shri Harasankar Bhattacharyya :**

কেন্দ্রীয় সরকার যদি বিহারে একটা দাম ঠিক করেন আর পশ্চিমবঙ্গে কম দাম মেনে নেন। আজকে এভাবে খাদ্যনীতি যে ব্যর্থ হচ্ছে সেটা ঠিক মনে করেন কিনা?

**Shri Prafulla Kanti Ghosh :**

এটা ঠিক করেন কেন্দ্রীয় সরকার। সব জায়গায় এক দর বেঁধে দিয়েছেন। কোন কোন ষ্টেট-এর উপর বোনাস দেবার কথা ভেবেছেন। আমি জানি না বিহার সরকার কি ভেবেছেন।

**Shri Sanat Kumar Mukherjee :**

আপনি বললেন যে ৭৩ টাকা ধানের দর করা হয়েছে। অর্থাৎ চাষীর কাছে থেকে সমস্ত ধান ৭৩ টাকায় নেওয়া হচ্ছে কিন্তু মিল মালিকদের বেলায় ৪০ পারসেন্ট লেভি ফ্রি দিয়ে দিলেন, আর চাষীদের কাছ থেকে এ ভাবে নিচ্ছেন, সেখানে চালের দাম কম। মিল মালিকদের ২৮ টাকা কম বরাদ্দ দিয়ে তাদের কাছ থেকে নিচ্ছেন। এর কারণটা কি জানাবেন কি?

**Shri Prafulla Kanti Ghosh :**

আমরা মিল মালিকদের সঙ্গে আলোচনা করেছিলাম এবং মিল মালিকদের বলেছিলাম যে তোমাদের প্রকিওরমেন্টের ৬০ পারসেন্ট দিতে হবে। ৪০ পারসেন্ট সেটা লেভি

ফ্রি হবে তার দাম এবার নির্ধারণ করে দিয়েছিলাম যার ফলে মিল প্রতি ৭৩ টাকায় ধান কেনায় তাদের কিছু লোকসান হয়। ১৪২ টাকা একটা দর আছে। কি ব্যবস্থা করতে পারেন?

**Shri Sanat Kumar Mukherjee :**

সেই সুযোগ চাষীদের দেওয়া হল না কেন? ১৪২ টাকা যেটা করলেন ৪০ পারসেন্ট এবং ৬০ পারসেন্ট মিল মালিকদের বেলায় বেনিফিট দেওয়া হল। ৪০ পারসেন্ট যে বেনিফিট দেওয়া হল ২৮ টাকা সেই বেনিফিট চাষীদের বেলায় দেওয়া হলনা কেন। চাষীদের বেলায় ঐ একই দর দেওয়া হল কেন? মিল মালিকদের বেলায় এক্সট্রা বেনিফিট দেওয়ার কারণ কি?

**Shri Prafulla Kanti Ghosh :**

যেটা লেভি ফ্রি দেওয়া হচ্ছে তার উপর স্টেট গভর্ণমেন্ট-এর কোন ক্ষমতা নেই সমস্ত প্রাইস টাই কেন্দ্রীয় সরকার নির্ধারণ করেন।

**Shri Sanat Kumar Mukherjee :**

আমার প্রশ্ন সেটা নয়। আমার প্রশ্ন হচ্ছে আপনি যখন ধান কেনেন তখন একশো কুইন্টাল ধান ৭৩ টাকা দিয়ে কিনছেন বা চাল ১১৭ টাকা রেটে নিচ্ছেন। যখন আপনি মিল মালিকদের কাছ থেকে নিচ্ছেন তখন লেভি ফ্রি দিচ্ছেন ৬০ পারসেন্ট হোয়ার এ্যাজ ৪০ পারসেন্ট যেটা দিচ্ছেন এই যে ডিফারেন্স এইভাবে চাষীদের কাছ থেকে নিচ্ছেন না কেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

৭৩ টাকা ধানের দাম বাঁধা আছে। মিলের মালিকের মিলিং চার্জ আছে তাদের কর্মচারীদের মাহিনা আছে, তাদের অন্যান্য খরচ আছে।

[1-30—1-40 p.m.]

[ প্রচণ্ড হট্টগোল।]

**Shri Prafulla Kanti Ghosh :**

আমি সভ্যদের কাছে নিবেদন করবো, আপনারা যখন এই কথা বলছেন তখন সার ভারতবর্ষের যে নীতি সেটা একটু দেখুন। তাহলে দেখবেন সব জায়গায় মিলকে এই ধরণের সুবিধা দেওয়া হয়েছে। আমি খাদ্যমন্ত্রী হিসাবে নূতন আইন করিনি, বরং এইবারে মিলের সঙ্গে আলোচনা হয়েছিল মিল যাতে লেভি ফ্রি চাল বেশি দামে বিক্রি করতে না পারে। যেটা তারা গত বছর করেছিল। সেইজন্য দাম নির্ধারণ করে দিয়েছিলাম এবং তখন সারা ভারতবর্ষের প্যাটার্ণ সামনে রেখে করেছিলাম।

**Shri Balai Lal Sheth :**

সংবাদপত্রে বেরিয়েছে যে বিক্ষুব্ধ জনতা গোলার ধান বা মিলের ধান সংগ্রহ করতে গেলে পুলিশ পাঠাবেন না এই রকম নীতি খাদ্যমন্ত্রী গ্রহণ করেছেন কি?

[ নো রিপ্লাই। ]

**Shri Satya Ranjan Bapuly :**

মন্ত্রী মহাশয় কি জানেন ২৪ পরগনা জেলার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বিভিন্ন কো-অপরেটিভ সোসাইটিকে ধান কেনার জন্য পারমিট দিচ্ছেন এবং এই সব পারমিট হোল্ডাররা অত্যন্ত

বেশি দামে ধান চাল কিনছে এবং এদের মধ্যে ব্যবসায়ীরাও আছে। এরা বেশি দামে চাল কেনার ফলে চালের দাম অত্যন্ত হাই হচ্ছে?

**Shri Prafulla Kanti Ghosh :**

আমার জানা নেই।

**Shri Satya Ranjan Bapuly :**

এইটা জেনে উনি হাউসে রাখবেন কিনা? আমি অত্যন্ত দায়িত্বের সঙ্গে বলছি, বেশি দামে কেনা হচ্ছে। উনি জেনে এটা হাউসে জানাবেন কিনা?

**Shri Prafulla Kanti Ghosh :**

আমি নিশ্চয়ই খবর নেবো।

**Shri Sarat Chandra Das :**

সদস্যগন খাদ্য সংগ্রহ এবং খাদ্যমন্ত্রীর নীতি সম্বন্ধে যে উদ্বেগ প্রকাশ করেছেন তাতে আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো খাদ্যের ব্যাপারে একটা দিন নির্দিষ্ট হোক যাতে হাউসের সদস্যরা সে সম্বন্ধে আলোচনা করতে পারেন।

**Shri Gautam Chakravarty :**

মন্ত্রী মহাশয়ের কাছে না কি হ্যাঁ জানতে চাইছি। মিল মালিকদের চালের বেশি দাম দেওয়া অন্যায় কি ন্যায় হয়েছে এবং চাষীদের কম দেওয়া ন্যায় হয়েছে কি অন্যায় হয়েছে?

**Mr. Speaker** : It is a matter of opinion

(গোলমাল)

**Shri Kumar Dipti Sengupta :**

মাননীয় খাদ্যমন্ত্রী বিধানসভায় বললেন যে এটা সারা ভারতীয় নীতি। বর্তমানে এই যে হাউসের চেহারা তাতে বোঝা যাচ্ছে কেউ বড় লোককে বড় লোক করতে চান না। মন্ত্রী-মহাশয় এই আশ্বাস দেবেন কি যে সেন্টারের এই বড় লোককে বড় লোক করার নীতির বিরুদ্ধে তিনি সেন্টারকে এ সম্বন্ধে জানাবেন বা তার প্রতিকারের ব্যবস্থা করবেন?

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই মিল মালিকরা আমাদের কাছে প্রস্তাব এনেছিল যে আপনাদের এই ডিসিসন রিভাইজ করুন ৬০-৪০ এর জায়গায় ৭৫-২৫ করুন। আমাদের খাদ্যমন্ত্রী সম্মেলনে সে প্রস্তাব প্রত্যাখ্যান করেছি। কারণ এটা গ্রহণ করা মানে গরীব চাষীভাইদের উপর অত্যাচার করা হবে।

**দার্জিলিং ও সংলগ্ন পার্বত্য এলাকায় আলুর বীজের চাষ**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৩।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক**ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দার্জিলিং-এ এবং সংলগ্ন পার্বত্য অঞ্চলে কত একর জমিতে আলুর বীজের চাষ হয়;

(খ) তন্মধ্যে সরকারী ব্যবস্থায় কত একর এবং বেসরকারীভাবে কত একর;

(গ) বেসরকারী ক্ষেত্রে উৎপন্ন বীজ সংগ্রহের কোন ব্যবস্থা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, কি ভাবে সংগ্রহ করা হয়?

**Shri Abdus Sattar :**

(ক) দার্জ্জিলিং-এর পাহাড়ী অঞ্চলে গ্রীষ্মকালীন আলু চাষ হয় সাধারনতঃ ৫,০০০ ও অধিক উচ্চতায় এই সময়ে চাষ হয়। দার্জ্জিলিং-পুলবাজার ব্লক, জোড়াবাংলা, সুখিয়া পোখরী ব্লক-এর সর্ব্বত্র, মিরিক ব্লক ও কাশিয়াং ব্লকের উচু এলাকায় এবং কালিম্পং ১ ও ২ নং ব্লকের সামান্য এলাকায় গ্রীষ্মকালীন আলুর চাষ হয়। দার্জ্জিলিং জেলার নীচু পাহাড়ী এলাকা ও শিলিগুড়ি মহকুমার সমতলে শীলকালীন আলুর চাষ হয়। ১৯৭২-৭৩ সালে দার্জ্জিলিং জেলায় মোট ৫,৭০০ একরে আলু চাষ হয় এবং উৎপাদন হয় ১০,৪০০ মেট্রিক টন। প্রতি একরে গড় ফলন ৪৯.৯৮ মন বা ১৮.৭৫ কুইন্টাল। বুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিকস এ্যাণ্ড ষ্ট্যাটিস্টিক্স, পশ্চিমবঙ্গ সরকার জেলাভিত্তিক হিসাব তৈয়ারী করে। সুতরাং ব্লকভিত্তিক হিসাব পাওয়া যায় না। তবে মোটামুটিভাবে বলা যায় পাহাড়ী অঞ্চলে প্রায় ৫,০০০ একরে চাষ হয়।

দার্জ্জিলিং লালগোল, নেপালী সাদাগোল, নেপালী সাদা লম্বা, এ্যাকার সিগেন, পিম্পার নেল, প্রভৃতি জাতির আলু প্রধানত চাষ করা হয়। ইহার মধ্যে অধিকাংশ আনুমানিক ৪,০০০ একরে (কারণ জাত হিসাবে জমির পরিমাণের কোন হিসাব নাই) দার্জ্জিলিং লাল-গোল আলুর চাষ হয়।

(খ) সরকারী আলুবীজ পরিবর্দ্ধন খামার রংবুল, দার্জ্জিলিং-এ প্রায় ৯০ একরে এ্যাকার সিগেন, পিম্পারখেল, ডোরান, আলষ্টার, টর্চ প্রভৃতি ওয়ার্টরোগ (ছত্রাক জনিত রোগ) প্রতিরোধ ক্ষমতা সম্পন্ন আলুর চাষ করা হয়। ভবিষ্যতে এখানে জমি প্রস্তুত হইলে (অর্থাৎ টেরাসিং ঠিকমত হইলে কারণ এখানে সিঁড়িক্ষেতে চাষ হয়) আরও ৮০--১০০ একর জমিতে চাষ বর্দ্ধিত হইবে। মোট রংবুল খামারের জমির পরিমান প্রায় ২৫০ একর। এরমধ্যে (চাষের অযোগ্য) জমি, ঝর্ণা, পথ ইত্যাদি আছে।

এছাড়া আলু গবেষণা কেন্দ্র ভনজং দার্জ্জিলিং-এ ১০।১২ একরে আলুর চাষ হয় নানা পরীক্ষা নিরীক্ষার জন্য। বাকী প্রায় ২ একর চাষ হয় কালিম্পং কৃষি খামারে (১৫ একর) ও পুলবাজার ব্লক বীজ খামার (০.৫ একর)

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

**Shri Gangadhar Pramanik :**

এই পাঁচ হাজার একর জমিতে আলু বীজ চাষ হয় তার ভিতর ৯০ একর জমিতে সরকারী ব্যবস্থা চাষ হয়। সরকারী ব্যবস্থা যাতে আরও বেশী জমিতে এই আলু বীজের চাষ অর্থাৎ এই রকম আলু বীজ আরও বেশী যাতে উৎপান্ন করা যায় এই রকম কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং যদি থাকে তাহলে সেটা কতদিন রূপায়িত হবে?

**Shri Abdus Sattar :**

এক্সটেনসন করার সে রকম কোন পরিকল্পনা এখন নেই। তার কারণ হচ্ছে দার্জিলিং-য়ে যে বীজ করা হয় সেখানে একটা ডিজিজ দেখা দিয়েছে। এবং এই রোগের জন্য ইণ্ডিয়া গভর্ণমেন্ট ইন দি ইয়ার ১৯৫৮ এটা ব্যান করে দিয়েছেন। কারণ এতে কোন ঔষধ ব্যবহার করা যায় না। সেই হিসাবে কোন পরিকল্পনা নাই।

**Shri Gangadhar Pramanik :**

৪৯.১০ একর জমিতে বেসরকারীভাবে এই বীজ চাষ হয়, এবং তাতে যে বীজ উৎপন্ন হয় সেই বীজ মাড়োয়ারী, বা অন্যান্য ক্যাপিটেলিস্ট যারা আছে তারা চাষীদের দাদন দিয়ে এই সমস্ত গরীব চাষীদের থেকে অত্যন্ত সস্তা দরে খরিদ করে এনে পশ্চিমবাংলায় নানা জায়গায় বিক্রি করে প্রচুর মুনাফা করছে। তার প্রতিকারের জন্য সরকারী এই সমস্ত গরীব চাষীদের কো-অপারেটিভ-এর মাধ্যমে দাদন দিয়ে চাষীদের স্বার্থ রক্ষা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা? অর্থাৎ কো-অপারেটিভের মাধ্যমে মার্কেটিংয়ের কোন ব্যবস্থা করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Shri Abdus Sattar :**

এই বীজ সেখান থেকে এনে অন্য জায়গায় দেবার কোন ব্যবস্থা নেই। যদি কোন ডিলার এনে দিয়ে থাকে তাহলে আমাকে তার নাম দেবেন আমি দেখবো। এই এনে বিক্রি করছে এরকম খবর আমার জানা নাই।

[1-40—1-50 p.m.]

**Shri Gangadhar Pramanik :**

পশ্চিমবাংলার পার্বত্য এলাকা ছাড়া যেসমস্ত জায়গায় আলুর চাষ হয় যেমন হুগলী, হাওড়া ইত্যাদি জায়গায় তার এই বীজ কোথা থেকে পায় জানাবেন কি?

**Shri Abdus Sattar :**

ইউ, পি, থেকে খুপরী চন্দ্রামুখী, খুপরী জ্যোতি, হিমাচল প্রদেশ থেকে খুপরী চন্দ্রামুখী খুপরী জ্যোতি, পাঞ্জাব থেকে ঐ একই জিনিস আসে, আর একটা আপটু ডেট বেরিয়েছে—রিসেন্টলি এ্যাবানডন হয়েছে, শিলং গৌহাটী থেকে ভ্যারাইটি আসে।

**Shri Gangadhar Pramanik :**

দার্জিলিং থেকে যে বীজ উৎপন্ন হয় সেই বীজ পশ্চিমবাংলায় ব্যবহার হয় কি?

**Shri Abdus Sattar :**

আমার জানা নেই।

**Shri Ajit Kumar Ganguly :**

পাঞ্জাব, হিমাচল প্রদেশ থেকে যে বীজ আনেন তার সঙ্গে দার্জিলিং-এর বীজের রেটের তফাৎ কত বলতে পারেন?

**Shri Abdus Sattar :**

নোটিশ চাই।

**Shri Ajit Kumar Ganguly :**

তফাৎটা আপনি জানেন না—পশ্চিমবাংলার কৃষকরা বেশী দাম থেকে বঞ্চিত হয় তার জন্য গভর্ণমেন্ট দায়ী, এই কথা কি বোঝেন না?

**Shri Abdus Sattar :**

ত হয় কি দায়ী হয়—রেট আনিয়ে দেবেন উত্তর দিতে পারব;

**Shri Ajit Kumar Ganguly :**

সরকার কি এই রেট জানবার চেষ্টা করবেন?

**Shri Abdus Sattar :**

কোন কন্ট্রোল্ড রেট নেই। বাঁধা দর থাকলে আলাদা কথা ছিল। যারা নিয়ে আসে ট্রান্সপোর্ট কষ্ট ইত্যাদি সমস্ত কিছু খরচ ধরে বিক্রী করে।

**Shri Gangadhar Pramanik :**

পার্বত্য এলাকার গরীব চাষীদের তরফ থেকে কৃষি দপ্তরের কাছে একটা রিপ্রেজেনটেসন দেওয়া হয়েছে যাতে এই সমস্ত চাষীদের অসময়ে দাদন দিয়ে তাদের কাছ দেকে বীজ কেনবার ব্যবস্থা করা হয়—এ সম্বন্ধে আপনার ডিপার্টমেন্টের কিছু জানা আছে কি?

**Shri Abdus Sattar :**

সে রকম কোন রিপ্রেজেনটেসন আমি পাই নি।

### সি এ ডি পি প্রকল্প

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০১।)। **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ কৃষি বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি এ ডি পি প্রকল্পের উদ্দেশ্য কি;

(খ) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলার কোথায় এই প্রকল্পগুলির কাজ শুরু করা হবে

(গ) প্রতিটি প্রকল্প বাবত কি পরিমাণ অর্থ ব্যয় হবে; এবং

(ঘ) ঐ প্রকল্পের ফলে সংশ্লিষ্ট এলাকার কি কি উন্নতি হবে?

**Shri Abdus Sattar :**

(ক) সি, এ, ডি, পি, র মুল উদ্দেশ্য হ'ল বর্ত্তমান কৃষি ও গ্রামীণ অর্থনীতির বুনিয়াদ সুদৃঢ় করে তার পশ্চাৎপদতা দূর করা এবং সঙ্গে সঙ্গে আরও হাঁস-মুরগী পালন, মৎস্যচাষ ইত্যাদি গ্রামীণ জীবিকা ও বিভিন্ন কুটীর শিল্পের আধুনিক পদ্ধতিতে উন্নতি সাধন করা। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে প্রাকৃতিক সম্পদের অভাব নেই; জনসম্পদ ও কর্মশক্তিও যথেষ্ট আছে। কিন্তু এসবের পূর্ণমাত্রায় সদ্ব্যবহার এখনও অবধি নেই। সি, এ, ডি, পি, বিশেষভাবে নির্দিষ্ট কয়েকটি এলাকায়,—সেই এলাকার অন্তর্ভুক্ত প্রতিটী পরিবারের সর্ব্বাঙ্গীন উন্নতির চেষ্ট করবে এবং সর্ব্বাঙ্গীন সামাজিক ও অর্থনৈতিক গ্লানি ও দারিদ্র্য অদূর ভবিষ্যতেই দূর করবার চেষ্টা করবে। পাশাপাশি অঞ্চলেও এই প্রকল্পের উপকার দৃষ্টে আধুনিক পদ্ধতি অনুযায়ী উন্নতিমূলক ব্যবস্থাসমূহ অনুসৃত হবে বলে আশা করা যায়।

এই পরিকল্পন অনুযায়ী বেকার গ্রামবাসীর কর্ম্মসংস্থান হবে; সরকারী নানারকম উন্নতিকামী ব্যবস্থর পূর্ণ প্রয়োগ ঐ সব নির্দ্দিষ্ট এলাকায় হবে। প্রয়োজনীয় জলসেচ ও তৎসহ জল নিষ্কাশন ব্যবস্থা, উন্নতধরণের বীজ, সার ও কীটনাশক ঔষধের সরবরাহ, চাষের এবং কুটীরশিল্পের জন্য পর্য্যাপ্ত বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা, নূতন রাস্তাঘাট নির্ম্মাণ, পুরাতন রাস্তা, নদীর ঘাট ইত্যাদির সংস্কার, যোগাযোগের নানাবিধ উন্নতি, অল্প সুদে যথেষ্ট পরিমাণ ঋণের ব্যবস্থা করা, এবং উৎপন্ন দ্রব্যের উপযুক্ত মূল্য চাষী যাতে পায়, তার ব্যবস্থা করা,—এ সমস্তই মোটামুটি ভাবে সি, এ, ডি, পি,-র কাজের অঙ্গ।

এই পরিকল্পনা অনুযায়ী পর্য্যায়ক্রমে সমস্ত জেলাতেই ১০ হাজার একরের এক একটি করে কম্যাপক্ট ব্লক নেওয়া হবে যাতে করে অদূর ভবিষ্যাতে পশ্চিমবাংলার সমস্ত চাষের জমি এই প্রকল্পের অন্তর্ভুক্ত হয়। এই ১০ হাজার একর মোটামুটীভাবে আবাদী এলাকা হবে, এবং এলাকা অন্তর্ভুক্ত সমস্ত পরিবারই প্রকল্পের আওতাভুক্ত হবে। প্রতি পরিবারের জীবিকা যাই হোক্ না কেন, সকলেই যাতে নিজ নিজ অবস্থার উন্নতির জন্য বিশেষভাবে সচেষ্ট হন, তাই এই পরিকল্পনার মূল উদ্দেশ্য;

(খ) বর্ত্তমান আথিক বৎসরে পশ্চিমবঙ্গের ১৫টী জেলায় মোট ১৬টী এবং ২৪ পরগণা ও মেদিনীপুর জেলায় অতিরিক্ত একটী করে মোট দুটী, সর্ব্বসাকুল্যে এই ১৮টি প্রকল্পের কাজ শুরু করা হবে। উক্ত ১৮টী প্রকল্পের জন্য নির্দ্ধারিত অঞ্চলে, সামাজিক ও অর্থনৈতিক সমীক্ষা শুরু হয়েছে।

কোন্ কোন্ জেলার কোথায় কোথায় এই প্রকল্প নেওয়া হয়েছে, তার একটি তালিকা এই সঙ্গে দেওয়া হলোঃ।

(গ) প্রতিটী প্রকল্প বাবদ,—সব কিছু ধরলে প্রায় ২'৩০ কোটী টাকা খরচ হবে।

(ঘ) (১) গ্রামীণ অর্থনৈতিক সামগ্রিক উন্নয়ন সি, এ, ডি, পি, প্রকল্পের উদ্দেশ্য। সুতরাং কৃষির উৎপাদন বৃদ্ধি ছাড়াও চাষী যাতে তার পণ্যের ন্যায্য মূল্য পায় এবং বর্তমানে চালু সরকারী, বেসকারী সমস্ত ব্যবস্থার পরিপূর্ণ সুযোগ গ্রহণ ছাড়াও, কৃষির উন্নতির জন্য অতিরিক্ত প্রয়োজনীয় ব্যবস্থা প্রয়োগের সুযোগ গ্রহণ করতে পারে, তার সুবন্দোবস্তাদি করাই সি, এ, ডি, পি, র মূল উদ্দেশ্য।

(২) বর্তমান সেচ ব্যবস্থার পূর্ণ সুযোগ গ্রহণ, নূতন সেচ ও জলনিষ্কাশনের পরিকল্পনার মাধ্যমে প্রকল্প অন্তর্ভুক্ত সমস্ত চাষের জমির তিনটি ফসলের উপযুক্ত জলসরবরাহ করা এই পরিকল্পনার অন্যতম লক্ষ্য। এ ছাড়াও উন্নত ধরণের বীজ, প্রয়োজনীয় সার ও কীটনাশক ঔষধ সরবরাহ করা হবে।

(৩) অধিকাংশ ছোট ও প্রান্তিক চাষীই ঋণগ্রস্ত। এই পরিকল্পনা অনুসারে, ডেবট্ সেটেলমেন্ট বোর্ড এর প্রতিষ্ঠার পরে, অর্থাৎ ১৯৪০ সালের ১লা জানুয়ারীর পর থেকে এখন পর্যন্ত যে চাষীর যে ঋণ রয়ে গেছে তা থেকে চাষীদের সম্পূর্ণ মুক্ত করার ব্যবস্থা করা হবে।

(৪) এইরূপ আধুনিক পদ্ধতিতে চাষ করতে গেলে যে বিপুল অর্থের প্রয়োজন,—যার আভাষ (গ) প্রশ্নের উত্তরে দেওয়া হয়েছে, তার ব্যবস্থা করা।

(৫) এই প্রকল্প রূপায়নের দ্বারা ৫ বৎসরে অতিরিক্ত ২৯ লক্ষ টন চাষের উৎপাদন হবে,—যার বর্তমান বাজার দর ৩৬২ কোটী টাকা; চাল ছাড়াও অনেক অতিরিক্ত পরিমাণে পাট, তুলা, গম, তৈলবীজ, ইত্যাদির উৎপাদন বাড়বে। অতিরিক্ত ৮ লক্ষ লোকের কর্মসংস্থান হবে; সমাজের স্বল্প-আয় বিশিষ্ট স্তরের অন্ততঃ ৭০ ভাগ গ্রামীণ অধিবাসীর যাদের অধিকাংশই ক্ষুদ্র ও প্রান্তিক চাষী তাদের ২০০ হারে মাথাপিছু আয় বাড়ানো যাবে; আশা করা যায়। এই শ্রেণীর মধ্যে অতিদরিদ্র ভূমিহীন কৃষি-মজুর পরিবার, বর্গাদার চাষী পরিবার অন্তর্ভুক্ত প্রায় ১২ লক্ষ কৃষক পরিবারের মধ্যে অন্ততঃ ৯ লক্ষ এই উপায়ে সাচ্ছল্য লাভ করবেন; কৃষি, শিল্প, কুটীর শিল্প ইত্যাদি সামগ্রিক উন্নয়নের বিষয়ে দৃষ্টি রেখেই এই হিসাব করা হয়েছে।

(৬) কৃষি ও শিল্পের মধ্যে প্রয়োজনীয় যোগসূত্র সৃষ্টি ও রক্ষা করাও এই পরিকল্পনার বশেষ লক্ষ্য; গ্রামাঞ্চলে আধুনিক শিল্প, যন্ত্রপাতি নির্মাণ ও মেরামতী কারখানা, এ

সমস্ত পাশাপাশি ও নিকটবর্তী অঞ্চলে গড়ে উঠলে কৃষি ও শিল্পের মধ্যে অতি প্রয়োজনীয় যোগসূত্র গড়ে উঠবে ও ঐ সমস্ত এলাকায় সুসম উন্নয়ন প্রচেস্টা সুফলপ্রসূ হবে।

(৭) ফসল ওঠার পরে চাষী যাতে আধুনিক গুদামে ফসল রাখতে পারে, তার জন্য বিপণন কেন্দ্রের প্রতিষ্ঠা করে সংশ্লিস্ট গুদামঘর নির্মাণ করা হবে। গুদাম জাত মালের ওপর নির্ভর করে চাষীদের প্রয়োজনীয় অর্থদানের ব্যবস্থা প্রোজেক্ট ডাইরেক্টর করবেন। গুদাম ছাড়াও ধর্মগোলা প্রতিষ্ঠা করা হবে, যাতে চাষী তার পণ্য সংরক্ষিত করতে পারে।

(৮) কৃষির উন্নতি ছাড়াও রাস্তাঘাট, নদী বা খালের ওপর সাঁকো বা পারাপারের ঘাট ইত্যাদির উন্নতি করতে হবে, যাতে কৃষক অল্প সময়ে ও কম খরচে ফসল বিপণন কেন্দ্রে এনে ফেল্‌তে পারে।

(৯) কৃষি ছাড়াও মৎস্যচাষ, হাঁসমুরগী ও পশুপালন, কুটীর শিল্প, ইত্যাদির উন্নতিবিধান করা হবে।

(১০) কৃষি মজুর যাতে ন্যায্য মজুরী পায় এবং মজুরী যাতে কোনক্রমেই আইনানুযায়ী নির্দ্ধারিত ন্যূনতম পরিমাণের কম না হয়, তার জন্য,—সি, এ, ডি, পি, আইনে ব্যবস্থা রাখা হয়েছে।

(১১) অধিকন্তু জানানো যেতে পারে যে, এই বিপ্লবকারী কর্মসূচী সর্বস্তরেই রূপায়িত করা হবে সম্পূর্ণ গণতান্ত্রিক পদ্ধতিতেই। স্টেট, ডিস্ট্রিক্ট এবং প্রোজেক্ট স্তরে এই পরিকল্পনা রূপায়নের জন্য বিভিন্ন সংস্থা গঠন করা হবে। এই সব সংস্থার সঙ্গে জেলা শাসক, মুখ্য কৃষি আধিকারিক (পি, এ, ও,) ব্লক ডেভেল্পমেন্ট অফিসার, জেলা পরিষদ, ডিস্ট্রিক্ট প্লানিং কমিটী প্রভৃতি ঘনিষ্ঠভাবে জড়িত থাকবেন। উপরিলিখিত উদ্দেশ্যগুলি সম্মুখে রেখেই জনপ্রতিনিধিগণ দ্বারা গঠিত এই সব কমিটি বা সংস্থাগুলি নিজেরাই নীতি নির্দ্ধারণ ও কর্ম্মে রূপায়িত করবেন।

*Statement referred to starred question No. 29 (Kha).*

| জেলার নাম | অঞ্চলের নাম | মৌজার নাম |
|---|---|---|
| ১। বীরভূম | নলহাটি | ১) পানিতা, |
| | | ২) বারলা (অংশ) |
| | | ৩) টাইলপারা |
| | | ৪) খিদিরপুর |
| | | ৫) লাখা |
| | | ৬) গোণ গ্রাম |
| | | ৭) করিমপুর |
| | | ৮) গোপালপুর |
| | | ৯) লস্করপুর |
| | | ১০) শেমা |
| | | ১১) তেজহাটি |
| | | ১২) মেহগ্রাম |
| | | ১৩) কুরমগ্রাম |
| | | ১৪) সারধা |
| | | ১৫) ধরমপুর |
| | | ১৬) রঘুনাথপুর |
| | | ১৭) সায়া |
| | | ১৮) কোড়ড়া |
| | | ১৯) হরিপুর পোড্রা |

| জেলার নাম | অঞ্চলের মাম | মৌজার নাম |
|---|---|---|
| ২। পুরুলিয়া | ঝালদা ও অরশা থানার অন্তর্ভুক্ত অঞ্চল। | ঝালদা থানা—<br>১) মুরগুমা<br>২) বৃন্দাবনপুর<br>৩) শোনোধি<br>৪) সুপুরধি<br>৫) ছাতম বাড়ি<br>৬) কাটিয়া<br>৭) হরবন<br>৮) রঘুনাথপুর<br>৯। হরতলিয়া<br>১০) হেগন কোড়ার<br>১১) টিগুরা<br>১২) রাসপুর<br><br>অরশা থানা<br>১) উপর গুগুই<br>২) কাশিদি<br>৩) হেৎগুগুই<br>৪) বালিয়া<br>৫) কুলাচু<br>৬) নাগরা<br>৭) গুড়িনি গোরা<br>৮) উলুগোরিয়া<br>৯) হেতজারি |
| ৩। মালদা | রাতুরা—২ | |
| ৪। বাঁকুড়া | সোনামুখী ব্লক | ১) ধুলাই<br>২) দিহিপাড়া<br>৩) রাধারমণপুর<br>বলরামপুর অঞ্চল |
| ৫। কুচবিহার | তুফানগঞ্জ ব্লক | |
| ৬। ২৪-পরগণা | গাইঘাটা ব্লক | |
| ৭। পশ্চিম দিনাজপুর | কালিয়াগঞ্জ থানা | ১) ডাণ্ডার<br>২) মুস্তাফা নগর |
| | চাকুলিয়া থানা | ১) চাকুলিয়া<br>২) তোরিয়াল<br>৩) বিদ্যানন্দপুর |
| ৮। মুর্শিদাবাদ | বহরমপুর ব্লক | |
| ৯। নদীয়া | রানাঘাট ২নং ব্লক | ১) দত্তপুলিয়া<br>২) বাহিরগাছি<br>৩) যুগল কিশোর<br>৪) কমলপুর |

| জেলার নাম | অঞ্চলের নাম | মৌজার নাম |
|---|---|---|
| ১০) হুগলি | পাণ্ডুয়া | |
| ১১। মেদিনীপুর | ডেবরা ব্লক | ১২৬টি মৌজা সমন্বিত |
| ১২। জলপাইগুড়ি | থটেশ্বর অঞ্চল | |
| ১৩। বর্ধমান | বৈদ্যপুর বরধাসাস এবং পার্শ্ববর্তী এলাকা—কালনা ২নং ব্লক | |
| ১৪। হাওড়া | জগৎবল্লভপুর ব্লক | |
| ১৫। দার্জিলিং | পার্বত্য এলাকা উপদেষ্টা কমিটির উপদেশানুসারে নির্দ্ধারিত হইবে। | |

[ 1-50—2 p.m. ]

**Shri Sukumar Bandyopadhyaya :**

মাননীয় মন্ত্রী বললেন যে সি, এ, ডি, পি-র আওতায় ১০ হাজার একর কৃষি জমি আনা হবে, তা ঐ জমির মালিকানা জমির মালিকদেরই থাকবে না সরকার নিয়ে নেবে?

**Shri Abdus Sattar :**

জমির যে মালিক সেই মালিক থাকবেন, সরকার নেবেন না।

**Shri Sukumar Bandyopadhyaya :**

যে ফসল হবে তার পুরো অংশই চাষীরা পাবেন না সরকারও কিছু অংশ পাবেন?

**Shri Abdus Sattar :**

এখানে সরকারের সঙ্গে কোন যোগ নেই, একজন প্রজেক্ট অফিসার থাকবেন, তিনিই সমস্ত টেকনিক্যাল এডভাইস দেবেন। সেই প্রজেক্ট এজেন্সির মাধ্যমেই ঋণ, জল সরবরাহ ইত্যাদি সমস্ত ব্যবস্থা তারা করবেন। যা খরচ হবে সেটা ফসল থেকে কাটা যাবে, তবে সেইটা কি পরিমাণে হবে তা এখন বলা যাচ্ছেনা।

**Shri Sukumar Bandyopadhyaya :**

যে জমি নেওয়া হবে সেই জমির খাজনা সরকার মুকুব করে দেবেন কি?

**Shri Abdus Sattar :**

জমির মালিককে এটা দিতে হবে।

**Shri Sukumar Bandyopadhyaya :**

সি, এ, ডি, পি, প্রকল্পে কৃষি মজুরদের উচ্চতম দৈনিক মজুরী দেওয়ার কথা বলা হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে, যে সমস্ত কৃষি শ্রমিক এই প্রকল্পের অধিনে কাজ করবেন তাদের দৈনিক মজুরীর হার কি হবে?

**Shri Abdus Sattar :**

এটা এখন বলা সম্ভব নয়, যে প্ল্যানিং বোর্ড হবে দে উইল ডিসাইড। কিন্তু মজুরী আইন যা আছে তার চেয়ে কম হবেনা, বেশী হতে পারে।

**Shri Sukumar Bandyopadhyaya :**

এটা নিশ্চয়ই একটা বৈপ্লবিক পদক্ষেপ তাতে সন্দেহ নাই। মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে প্রতিটি জেলায় এই প্রকল্প চালু করা হবে, এবং জেলা পর্যায় থেকে ব্লক পর্যায় অনেক কর্মচারী নিয়ে এটা করা হবে। এখন সেই সমস্ত স্তরের কর্মচারীদের মধ্যে সমন্বয় স্থাপন করবার জন্য যে একজন অফিসার থাকবেন তিনি কে?

**Shri Abdus Sattar :**

ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটির যারা মেম্বার্স তারাই এর সঙ্গে জড়িত থাকবেন। একটা অথরিটি থাকবে, সেই অথরিটি এটার সমন্বয় সাধন করবে।

**Shri Abdul Bari Biswas :**

সি, এ, ডি, পি, প্রকল্প এলাকায় জমির মালিকানা জমির লোকের কাছেই থাকবে; কিন্তু কোন লোক যদি জমি বিক্রি করতে চায় তাহলে তাকে কি সি, এ, ডি, পি, অথরিটির কাছে করতে হবে?

**Shri Abdus Sattar :**

এর পর আইন যখন আসবে তখন সব দেখতে পাবেন, তবে কেউ ইচ্ছা করলে জমি বিক্রি করতে পারবেন।

**Shri Dedar Box :**

সি, এ, ডি, পি-র অধীনে জমি যা আসবে তারাই জমির মালিক থাকবে। কিন্তু এ সম্পর্কে যে সন্দেহ দেখা দিয়েছে তা দূর করার জন্য ব্যাপক প্রচার কি করবেন?

**Shri Abdus Sattar :**

এর উদ্দেশ্য যে মহৎ সে সম্বন্ধে কোন দ্বিমত নেই। এই সেসান-এ আমরা আইন নিয়ে আসছি এবং তখন যদি এটা জনস্বার্থ বিরোধী হয় তখন এমেণ্ডমেন্ট নিয়ে আসবেন। এখন ডিটেইলস রুজওয়াইজ বলা যাবে না, তবে যাতে চাষী ভাল উপকৃত হবেই।

**Shri Jyotirmoy Mazumdar :**

সি, এ, ডি, পি, এলাকা নির্বাচনের ক্ষেত্রে কি কি জিনিস দেখা হয়েছে?

**Shri Abdus Sattar :**

ডিসষ্টিট্ প্লানিং কমিটি যে সাজেসান দিয়েছেন কেবিনেট সেটাই সিদ্ধান্ত নিয়েছেন।

**Shri Sarat Chandra Das :**

প্রত্যেক প্রকল্পে ২ কোটির বেশী টাকা খরচ করবেন এবং এই টাকা ব্যাংক থেকে দেওয়া হবে। এই টাকা চাষীদের ইণ্ডিভিজুয়াল দেবেন, না farmer's co-operative-কে দেবেন?

( উত্তর নাই )

**Mr. Speaker :**

Question is Over : Now, we take up short notice Questions.

## STARRED NOTICE QUESTION

**(To which oral answers were given)**

[2-00—2-10 p.m.]

**বর্ধমান শহরে মধু মণ্ডল নামে জনৈক যুবকের হত্যা**

***80.** (Short Notice) (Admitted question No. ***1196**)

**শ্রীমনোরঞ্জন প্রামাণিক, শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় এবং শ্রীঅসমঞ্জ দে ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত ২৭এ ফেব্রুয়ারী রাত্রে মধু মণ্ডল নামে একজন যুবক বর্ধমান শহরে নিহত হয় ও কয়েকজন নিখোঁজ হয়;

(খ) অবগত থাকিলে, ঐ হত্যাকাণ্ডের সঙ্গে যারা জড়িত তাদের নাম পাওয়া গেছে কিনা; এবং

(গ) হত্যাকারীদের গ্রেপ্তার করা হয়েছে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

(ক) হ্যাঁ, তবে কয়েকজন নিখোঁজ হইবার কোন খবর নাই।

(খ) হ্যাঁ।

(গ) এই হত্যাকাণ্ডের ব্যাপারে ৪জনকে গ্রেপ্তার করা হয়েছে।

**Shri Monoranjan Pramanick :**

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বললেন যে ৪জনকে গ্রেপ্তার করা হয়েছে, এই ৪জনের নাম দয়া করে বলবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

১নং প্রণব চ্যাটার্জী, ২নং শ্যামল ঘোষ, ৩নং তারক চ্যাটার্জী, ৪নং অমরেশ সিংহ।

**Shri Monoranjan Pramanick :**

এই সঙ্গে আর কতজন আসামী জড়িত আছে যারা পুলিশের কাছে এখনও ধরা পড়েনি।

**Dr. Md. Fazle Haque :**

আরো ৩জন আসামী ধরতে পারেনি।

**Shri Sukumar Bandyopadhyaya :**

এই সমস্ত আসামীরা জামিন পেয়েছেন কি?

**Dr. Md. Fazle Haque :**

না।

**Shri Monoranjan Pramanick :**

যাদের পুলিশ খুঁজছেন, এখনও ধরা পড়েননি, তাঁদের নাম বলবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

যারা এ্যাবস্কণ্ডিং তাদের নাম হাউসে বলা উচিত নয়।

**Shri Puranjoy Pramanik :**

গত ২৮শে ফেব্রুয়ারী তারিখে এই বিধানসভায় যে যুবকটি নিখোঁজ বলে বর্ণনা করা হয়েছে সেই যুবকটি কি এই হত্যাকাণ্ডের ১নং আসামী?

**Dr. Md. Fazle Haque :**

হ্যাঁ, ইহা সত্য।

**Shri Puranjoy Pramanik :**

এই যুবকটি কি বর্ধমান বিশ্ববিদ্যালয় হত্যাকাণ্ড মামলার আসামী?

**Dr. Md. Fazle Haque :**

হ্যাঁ, তাও সত্য।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ছেলেটি কোন জায়গায় ধরা পড়েছে?

**Dr. Md. Fazle Haque :**

হুগলী জেলার মগরা থানায় গ্রেপ্তার করা হয়েছে।

**Shri Puranjoy Pramanik :**

এই আসামীটিকে কি জনৈক এম, এল, এ, স্থান দিয়ে রেখেছিলেন?

**Dr. Md. Fazle Haque :**

স্থান দিয়েছেন বলে জানা নেই, জনৈক এম, এল, এ, ফাষ্ট এড দিয়ে নিয়ে গিয়েছিলেন।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যখন এই আসামীকে গ্রেপ্তার করা হয় তখন সে পলিশের কাছে এজাহার দেয় যে আমাকে জনৈক মন্ত্রীর কাছে নিয়ে চল?

**Dr. Md. Fazle Haque :**

এই রকম খবর জানা নেই।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে হত্যাকাণ্ড সংঘটিত হয়েছে এটা কি কোন রাজনৈতিক হত্যাকাণ্ড, না, সাধারণ হত্যাকাণ্ড?

**Dr. Md. Fazle Haque :**

রাজনৈতিক নয়।

**Shri Jyotirmoy Mojumdar :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই হত্যাকাণ্ডের কিনারা করার জন্য বর্ধমান জেলা কর্তৃপক্ষকে পুলিশী কুকুর নিয়োগ করতে হয়েছিল?

**Dr. Md. Fazle Haque :**

হ্যাঁ।

**Shri Jyotirmoy Mojumdar :**

সেই পুলিশী কুকুর বর্ধমান সদর শহরে কোন ব্যক্তির বাড়ীতে গিয়েছিল?

**Dr. Md. Fazle Haque :**

সুনীল দাস।

**Shri Gautam Chakravarty :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন এই প্রণব চ্যাটার্জীকে যে আসামী বলে গ্রেপ্তার করা হয়েছে কি কারণে তাকে আসামী বলে গণ্য করা হচ্ছে?

(নো রিপ্লাই)

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি প্রণব চ্যাটার্জীর কোন স্টেটমেন্ট নেওয়া হয়েছে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

প্রণব চ্যাটার্জী অসুস্থ বলে তার স্টেটমেন্ট রেকর্ড করা হয়নি।

**Shri Tuhin Kumar Samanta :**

মধু মণ্ডলকে নিহত করার জন্য কি কি অস্ত্র ব্যবহার করা হয়েছিল?

**Dr. Md. Fazle Haque :**

মধু মণ্ডলের দেহ পোস্ট-মর্টেমে দেখা যায় তার শরীরে ১৬টি আঘাতের চিহ্ন, তার মধ্যে ৩টি বুলেটের, বাকি সব কয়টি সার্প ইন্সট্রুমেন্টের ইনজুরী।

**Shri Tuhin Kumar Samanta :**

মন্ত্রীমহাশয় জানাবেন কি, বুলেটের চিহ্ন যেটা পাওয়া গেছে সে সম্বন্ধে পুলিশের তরফ থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**Dr. Md. Fazle Haque :**

যারা গুলি করেছে তাদের নাম আমরা পেয়েছি কিন্তু যেহেতু তাদের এ্যারেস্ট করা যায়নি সেইজন্য আমি হাউসে তাদের নাম বলতে পারছিনা।

**Shri Nurul Islam Molla :**

মন্ত্রীমহাশয় জানাবেন কি, এক নম্বর আসামী প্রণব চ্যাটার্জী কোন ছাত্র সংস্থার সঙ্গে যুক্ত আছেন কিনা?

**Dr. Md Fazle Haque :**

তিনি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ছাত্রপরিষদের এ্যাক্টিভ কর্মী।

**Shri Nurul Islam Molla :**

এই প্রণব চ্যাটার্জী কি বর্ধমান জেলার ছাত্রপরিষদের কোন পোর্টফলিও হোল্ড করেন?

**Dr. Md. Fazle Haque :**

এখানে লেখা রয়েছে তিনি ছাত্রপরিষদের এ্যাক্টিভ ওয়ার্কার।

**Shri Abdul Bari Biswas :**

মন্ত্রীমহাশয় বলেছেন এটা রাজনৈতিক হত্যাকাণ্ড নয়, এটা দলাদলিজনিত হত্যাকাণ্ড। আমার প্রশ্ন হচ্ছে এই দলাদলির ফলে যে হত্যাকাণ্ড হয়েছে তার কারণ কি?

**Dr. Md. Fazle Haque :**

দুই দল রাউডির মধ্যে গোলমাল হয়েছে এবং তার ফলে এটা হয়েছে।

**Shri Banai Lal Sheth :**

আমরা জানতে পারলাম আসামী ছাত্রপরিষদের কর্মী তাই আমার প্রশ্ন হচ্ছে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের দুই বিবাদমান ছাত্রদের মধ্যে যে গোলমাল হয়েছিল এই মধু মণ্ডল কি তারই ফল?

**Dr. Md. Fazle Haque :**

আমার জানা নেই।

**Shri Tuhin Kumar Samanta :**

কোন্ সাক্ষীর ভিত্তিতে প্রণব চ্যাটার্জীকে এক নম্বর আসামী করা হয়েছে জানাবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

স্টেটমেন্টের বেসিসে যখন ইনভেস্টিগেসন চলছে তখন এ সম্বন্ধে আর বেশী কিছু বলা উচিত নয়।

**Shri Tuhin Kumar Samanta :**

কোন সাক্ষীর ভিত্তিতে তাকে আসামী করা হয়েছে জানাবেন কি?

( নো রিপ্লাই )

**Mr. Speaker :**

অনারেবল মেম্বারস, ইট ইজ ডিফিকাল্ট ফর দি অনারেবল মিনিস্টার টু ডাইভাল্জ অল দি ইনফর্মেসন ইন দি ইন্টারেস্ট অব জাস্টিস।

**Shri Gautam Chakravartty :**

বর্ধমান বিশ্ববিদ্যালয়ের রেজিস্ট্রার নিয়োগের ব্যাপারে শিক্ষা বাঁচাও কমিটির সদস্যেরা ভাইস-চ্যান্সেলরের ঘরে গুলি নিক্ষেপ করে। আমার প্রশ্ন হল সেই ঘটনার সঙ্গে মধু মণ্ডলকে হত্যা করবার ব্যাপারে কোন সম্পর্ক আছে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

এই প্রশ্ন ওটা থেকে আসে না।

**Shri Jyotirmoy Mojumdar :**

গৌতমবাবু বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ঘটনাকে কেন্দ্র করে যে বক্তব্য এখানে রাখলেন সেটা কিন্তু আদৌ সত্য নয়।

**Shri Gautam Chakravartty:**

আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে উত্তর চেয়েছি, মাননীয় সদস্যের কাছ থেকে কোন উত্তর চাইনি।

**Shri Nurul Islam Molla :**

এটা কি সত্য যে এই প্রণব চ্যাটার্জী আরও একটা মার্ডার কেসের আসামী ছিলেন?

**Dr. Md. Fazle Haque :**

আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ রাখছি এই বিষয় নিয়ে আর বেশী প্রশ্ন করবেন না কারণ এটা সাব-জুডিস।

## HELD OVER QUESTIONS

**(to which oral answers were laid on the table)**

### ধান ও চাল সংগ্রহের পরিমাণ

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক ঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ১১ই ফ্রেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্ত জেলাভিত্তিক কত ধান ও চাল সংগৃহীত হইয়াছে;

(খ) উহার মধ্যে ঐ তারিখে কত ধান ও চাল মজুত ছিল;

(গ) উক্ত সংগ্রহের মধ্যে চোরাকারবারীদের নিকট হইতে পুলিশ কর্তৃক উদ্ধার করা ধান চালের হিসাব আছে কি না এবং থাকিলে, তাহার পরিমাণ;

(ঘ) হোলসেল ডিলারদের জেলাভিত্তিক মোট কত টন চাউল সংগ্রহ করিবার পারমিট দেওয়া হইয়াছে এবং ঐ সময় মধ্যে তাঁহারা কত সংগ্রহ করিয়াছেন; এবং

(ঙ) জেলাভিত্তিক চাউল কল মালিকদের কত ধান সংগ্রহ করিবার নির্দেশ দেওয়া হইয়াছিল এবং ঐ সময়ের মধ্যে তাঁহারা কত পরিমাণ ধান সংগ্রহ করিয়াছেন?

খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) মেট্রিক টনে বিস্তারিত হিসাব হইল ঃ

| জেলার নাম | চাল | ধান | মোট (চালের হিসাবে) | চালকলের লেভিমুক্ত চাল |
|---|---|---|---|---|
| বর্ধমান | ৩,৩৬৯ | ১৬,০৯৫ | ১৪,০৯৯ | ৪৫৫ |
| বীরভূম | ১৫,৬৬২ | ১২,৭২০ | ২৪,১৪২ | ২,৫৩৭ |
| বাঁকুড়া | ১,৯০৯ | ৭,৫৩৩ | ৬,৯৩১ | ১৬২ |
| পুরুলিয়া | ২৭০ | ৩,৫২৫ | ২,৬২০ | ১০৮ |
| মেদিনীপুর | ১,৪৪৪ | ৭,৮৩৩ | ৬,৬৬৬ | — |
| হুগলী | ৩৮২ | ১,৫২৭ | ১,৪০০ | ৪৩ |
| হাওড়া | ১০ | ৪২ | ৩৮ | — |
| ২৪-পরগণা | ৪২৩ | ৫,৪৮১ | ৪,০৭৭ | ৩৪০ |
| নদীয়া | ১৮ | ৩৩৩ | ২৪০ | — |
| মুর্শিদাবাদ | ৩২৬ | ৩,৩৮৪ | ২,৫৮২ | — |
| মালদা | ১ | ৭৪৭ | ৪৯৯ | — |
| পশ্চিম দিনাজপুর | ৫,৬৪৬ | ১৪,৩৪৯ | ১৫,২১২ | ১,৪২০ |
| কুচবিহার | ১ | ৮,৯৪০ | ৫,৯৬১ | — |
| জলপাইগুড়ি | ৬৯ | ৪,৫৯৬ | ৩,১৩৩ | ৭ |
| দার্জিলিং | ২৮ | ৪৫৯ | ৩৩৪ | ৪ |
| | ২৯,৫৫৮ | ৮৭,৫৬৪ | ৮৭,৯৩৪ | ৫,০৭৬ |

বা
৫৮,৩৭৬
(চালের হিসাবে)

(খ) চাল— ২৬,২৪১ মেঃ টন।

ধান— ৬৫,২৫২ মেঃ টন।

চালকলের লেভিমুক্ত

চাল— ৩,৭৭৬ মেঃ টন

(গ) আছে। তাহার হিসাব হইল ঃ

চাল— ৭২৬ মেঃ টন।

ধান— ৩৫১ মেঃ টন।

মোট চালের হিসাবে— ৯৬০ মেঃ টন।

(ঘ) ১৯৬৭ সালের West Bengal Rice and Paddy (Licensing and Control) অনুযায়ী লাইসেন্সপ্রাপ্ত হোলসেল ডিলাররা নিজ নিজ জেলার মধ্যে খোলা বাজারে চাল ক্রয়-বিক্রয় করিবার অধিকারী। ইহার জন্য কোন পারমিট প্রয়োজন হয় না। সুতরাং ১১ই ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্ত তাঁহারা কত চাল ক্রয়-বিক্রয় করিয়াছেন তাহার হিসাব দেওয়া সময় সাপেক্ষ।

(ঙ) চলতি খরিফ বৎসরের ৩১।৩।৭৪ তারিখের মধ্যে চালকলদের উৎপাদিত চালের ৬০ পারসেন্ট হিসাবে ৩,৬০,০০০ টন চাল লেভি বাবদ দেওয়ার নির্দেশ দেওয়া হইয়াছে। তদনুযায়ী তাহাদের প্রায় নয় লক্ষ টন ধান কেনা প্রয়োজন। ১১।২।৭৪ পর্য্যন্ত চালকল সমূহ যে পরিমাণ লেভি চাল ফুড কর্পোরেশনকে বিক্রয় করিয়াছেন তাহার জেলাওয়ারী হিসাব হইল:—

(মেট্রিক টন হিসাবে)

| জেলার নাম | ৩১।৩।৭৪ পর্যন্ত চালকলদের দেয় লেভি চালের লক্ষ্যমাত্রা | ১১।২।৭৪ পর্য্যন্ত চালকলদের যে পরিমাণ লেভি চাল বিক্রয় করিয়াছে |
|---|---|---|
| বর্ধমান | ৯০,০০০ | ৬,২২১ |
| বীরভূম | ৯০,০০০ | ১৬ ২৫৮ |
| বাঁকুড়া | ১৬,০০০ | ২,০৬৮ |
| পুরুলিয়া | ২,০০০ | ২৫৭ |
| মেদিনীপুর | ৬৫,০০০ | ১,৫৬৬ |
| হুগলী | ৫,০০০ | ১৫৬ |
| ২৪-পরগণা | ২৫,০০০ | ১১০ |
| মুর্শিদাবাদ | ৫ ০০০ | ১৩৬ |
| পশ্চিম দিনাজপুর | ৪৫,০০০ | ৬,৬৩৮ |
| কুচবিহার | ৫,০০০ | — |
| জলপাইগুড়ি | ১০,০০০ | ৬১ |
| দার্জিলিং | ২,০০০ | ৩০ |
| | ৩,৬০,০০০ | ৩০,২৯১ |

## Mini Bus

*64. (Admitted question No. *27.) **Shri Md. Safiullah:** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) the number of permits for Mini Buses issued for plying on roads in Calcutta and also in Greater Calcutta Areas up to the 31st January, 1974 ;

(b) if the Government has also introduced any Mini Bus services in rural areas till the period up to 31st January, 1974 ;

(c) if so—

(i) the names of such places ;
(ii) the number of permits issued for such buses for rural areas ; and

(d) if the Government has any proposal to introduce more Mini Buses in Calcutta and rural areas ?

**Minister-in-charge of the Home (Transport Department) :**

(a) 155

(b) Yes.

(c) (i) and (ii)

Darjeeling—1 permit (Lebong-Sonada)

Hooghly—1 permit (Serampore-Chandernagar)

Midnapore—1 permit (Midnapore-Kharagpore)

Birbhum—1 perit (Suri-Sainthia).

The information regarding the district of Malda has not been available yet. No permit has been issued in other districts.

(d) Yes.

**বিবেকানন্দ কোল্ড স্টোরেজ**

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪।) **শ্রীগণেশ হাটুই :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি----

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার জাঙ্গিপাড়া ব্লকের "বিবেকানন্দ কোল্ড স্টোরেজ"-টি বন্ধ আছে;

(খ) সত্য হইলে,

(১) কতদিন যাবৎ উহা বন্ধ আছে; ও

(২) বন্ধ থাকার কারণ কি; এবং

(গ) উক্ত বন্ধ কোল্ড স্টোরেজটি খোলার কিংবা সরকার কর্তৃক অধিগ্রহণ করার ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি?

**কৃষিবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হুগলী জেলার জাঙ্গিপাড়ায় "বিবেক কোল্ড স্টোরেজ (প্রাইভেট) লিমিটেড' ('বিবেকানন্দ কোল্ড স্টোরেজ' নহে) নামে একটি কোল্ড স্টোরেজ আছে, এবং উহা বন্ধ আছে।

(খ) (১) ১৯৭২ সালের আগষ্ট মাস হইতে।

(২) ১৯৬৬ সালের West Bengal Cold Storage (Licensing and Regulation) Act. এবং তদনুসারে প্রণীত নিয়মাবলীর কয়েকটি ধারাভঙ্গের অপরাধে ১৯৭২ সালের আগষ্ট মাসে বিবেক কোল্ড স্টোরেজের লাইসেন্স বাতিল করা হয়, বিনা লাইসেন্সে কোল্ড স্টোরেজ পরিচালনা আইনতঃ নিষিদ্ধ বলিয়া উহা বন্ধ আছে।

(গ) না। বর্তমান কোল্ড স্টোরেজ আইনে বে-সরকারী কোল্ড স্টোরেজ সরকার কর্তৃক অধিগ্রহণের কোনও বিধান নাই।

### কাপড়ের মূল্য বৃদ্ধি

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কাপড়ের মূল্য দিন দিন বৃদ্ধি পাইতেছে;

(খ) অবগত থাকিলে, কাপড়ের মূল্য বৃদ্ধি প্রতিরোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(গ) এই রাজ্যে অবস্থিত মিলগুলিতে মোটা কাপড় উৎপাদনের কোন পরিমাণ নির্দিষ্ট করা আছে কিনা;

(ঘ) করা থাকিলে, তাহা কত শতাংশ এবং তাহার মূল্য কিভাবে নির্দ্ধারণ করা হয়; এবং

(ঙ) এই মোটা কাপড়ের মূল্য গত এক বৎসরে কত শতাংশ বৃদ্ধি পাইয়াছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) একমাত্র মোটা কন্ট্রোল কাপড় ছাড়া অন্য কোন প্রকার কাপড়ের উপর মূল্য নিয়ন্ত্রণ বলবৎ নেই। এই কন্ট্রোল কাপড় নির্দিষ্ট দামে রাজ্য সরকাকার বিভিন্ন সমবায় সমিতি ও সরকার মনোনীত ন্যায্যমূল্য দোকানের মাধ্যমে বন্টন করে থাকেন।
কাপড়ের মূল্য নির্দ্ধারণের ব্যাপারে রাজ্য সরকারের কোন এক্তিয়ার নেই। এ দায়িত্ব রয়েছে ভারত সরকার নিযুক্ত টেক্সটাইল কমিশনারের ওপর।

(গ) এই রাজ্যে অবস্থিত মিলগুলিতে কন্ট্রোল কাপড় ছাড়া অন্য কোন মোটা কাপড় উৎপাদনের পরিমাণ নির্দিষ্ট করা নেই।

(ঘ) প্রতি মিলের ১৯৭১ সালে উৎপাদনের ভিত্তিতে মোট যা উৎপন্ন হয়, গাইট হিসাবে শতকরা ১২ ভাগ তার মধ্যে নির্দিষ্ট থাকে কন্ট্রোল কাপড়ের উৎপাদনের পরিমাণ। ১৯৬৮ সালের কন্ট্রোল কাপড়ের (২৫ কাউন্ট পর্য্যন্ত সূতা) যে দর নির্ধারিত ছিল এখনও তাই আছে।

(ঙ) ১৯৬৮ সালের পর মোটা কন্ট্রোল কাপড়ের দাম বাড়েনি। ১৯৬৮তে যা ছিল এখনও তাই। অন্য মোটা কাপড় বাজারের রির্পোট অনুসারে আনুমানিক শতকরা ২৫ থেকে ৩০ ভাগ পর্য্যন্ত বেড়েছে।

### কলিকাতায় যাত্রিবাহী ট্রাম, বাস ও ট্যাক্সী

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

**(ক) সরকার কি অবগত আছেন যে, কলকাতা শহরে যাত্রিবাহী বাস, ট্রাম ও ট্যাক্সীর অপ্রতুলতার দরুন প্রতিদিন হাজার হাজার যাত্রী অসীম দুর্দশা ও কষ্ট ভোগ করছেন; এবং**

(খ) অবগত থাকলে, উক্ত শহরের যাত্রীদের এই দুর্ভোগের হাত থেকে রক্ষা করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭২-৭৩ বর্ষে কলিকাতা আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ কলিকাতা শহরের রুটে বা কলিকাতা শহরের কেন্দ্রস্থলে একটি প্রান্ত এমন রুটে অস্থায়ী বাস পারমিট দিবার জন্য ৪৩২টি অনুজ্ঞাপত্র প্রেরণ করেন, তন্মধ্যে ২৫২টি বাস ঐসব রুটে অধুনা চলিতেছে। ১৯৭৩-৭৪ বর্ষে কলিকাতা আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ এই সকল রুটে আরো ১৬৩টি বাস চালাইবার জন্য অস্থায়ী পারমিট দিবার সিদ্ধান্ত করিয়াছেন। অস্থায়ী প্রয়োজন মিটাইবার জন্য পারমিট-বিহীন বাসগুলিকে অস্থায়ী পারমিটও দেওয়া হয় এবং বর্তমানে ১৩৪টি এইরূপ বাস উপরিলিখিত রুটগুলিতে চলিতেছে। ১৮০টি মিনিবাসকে কন্ট্রাক্ট ক্যারেজ পারমিট দিবার জন্য ব্যবস্থা অবলম্বন করা হইতেছে। তদুপরি যাত্রীদের প্রয়োজন আশু মিটাইবার জন্য কলিকাতা আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ ১৯৬০ মডেল অপেক্ষা পুরাতন নহে এমন গাড়ী উপস্থাপনে সক্ষম যে কোন ব্যক্তিকে ট্যাক্সি পারমিট দিবার সিদ্ধান্ত করিয়াছেন।

কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার যাত্রীপরিবহন ক্ষমতা বাড়াইবার উদ্দেশ্যে নতুন বাস ক্রয় এবং একতলা কিছু বাসকে দোতলা বাসে রূপান্তরের মাধ্যমে বাসের সংখ্যা বাড়ানো হইতেছে। কলিকাতা ট্রামওয়েজ কোম্পানী লিমিটেড প্রতিষ্ঠানটি যাহাতে অধিকতর সংখ্যায় ট্রামগাড়ী রাস্তায় চালাইতে পারেন সেই উদ্দেশ্যে উক্ত প্রতিষ্ঠানকে অর্থ যোগাইবার ব্যবস্থা করা হইতেছে।

### কাঁথি শহরে বাস স্ট্যাণ্ড

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** গত ১৩ই ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে প্রদত্ত অতারকিত ১নং (অনুমোদিত প্রশ্ন নং ৪) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---কাঁথি শহরে যাত্রিবাহী বাস রাখিবার স্থানের ব্যবস্থা করার বিষয়টি এ পর্যন্ত কতদূর অগ্রসর হইয়াছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

কাঁথি শহরে বাস স্ট্যাণ্ড নির্ম্মানের প্রস্তাবটি রাজ্যের পঞ্চম পঞ্চমবার্ষিকী পরিকল্পনার অন্তর্গত পথ পরিবহণ প্রকল্পগুলির মধ্যে অন্তর্ভুক্তির জন্য বিবেচিত হইয়াছিল কিন্তু পরিকল্পনার জন্য অর্থ বরাদ্দ সঙ্কুচিত হওয়ায় এই প্রকল্পটি অন্তর্ভুক্ত হয় নাই।

### ১৯৭৩-৭৪ সালে পশ্চিমবঙ্গে ধানের ফলন

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৫০১।) **শ্রীকাশীকান্ত মিশ্র** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৩-৭৪ সালে সরকার ধানের প্রচুর ফলনের সম্ভাবনা আশা করিয়াছিলেন;

(খ) সত্য হইলে, কিসের ভিত্তিতে এইরূপ আশা করিয়াছিলেন;

(গ) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবাংলার প্রায় প্রতিটি জেলাতেই ধানে পোকা লাগায় এবং চিটা হওয়ায় ফসলের যথেষ্ট ক্ষতি হইয়াছে; এবং

(ঘ) অবগত থাকিলে, সরকারী হিসাব অনুযায়ী জেলাওয়ারী---

(১) পোকা লাগায় ও চিটা হওয়ার জন্য কত পরিমাণ ধানের ক্ষতি হইয়াছে; ও

(২) উৎপাদিত ফসলের পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) গত জুলাই '৭৩ মাসের ২৫এ তারিখ হইতে যথেষ্ট বৃষ্টিপাত হইয়াছিল; ফলে আবাদী জমির শতকরা ৯০ ভাগ জমিতেই গত আগষ্ট মাসের মধ্যে আমন ধানের চারা রোপন করা সম্ভব হইয়াছিল। অবশিষ্ট জমিতেও সেপ্টেম্বর মাসের প্রথম সপ্তাহের মধ্যে রোপন কার্য্য সম্পন্ন করা হইয়াছিল। ইহার পর হইতে অক্টোবর মাসের মাঝামাঝি সময় পর্য্যন্ত সুবৃষ্টির ফলে আমন ধানের বৃদ্ধি ও প্রচুর ফলনের সম্ভাবনা দেখা দিয়াছিল। উপরোক্ত কারনেই সরকার '৭৩-৭৪ সালে প্রচুর আমন ধানের ফলন আশা করিয়াছিলেন।

(গ) ধানের চিটা হওয়ার ফলে ফলনের ক্ষতির কথা সরকার অবগত আছেন। কিন্তু কোচবিহার ও পশ্চিম দিনাজপুর জেলা ব্যতীত কোথাও ধানে ব্যাপক পোকা লাগার কথা সরকার অবগত নহেন। ধানের ফুল আসায় এবং পোকার সময় ঝড়বৃষ্টির ফলে ধানের চিটা হইয়াছিল।

(ঘ)(১) ২৪-পরগণা, হাওড়া ও মেদিনীপুর (পূঃ) জেলায় চিটা হওয়ার জন্য ক্ষতির পরিমাণ শতকরা ৩০ ভাগ এবং অন্যান্য জেলায় ইহার পরিমাণ শতকরা ৫ হইতে ১০ ভাগ। আর সমস্ত জেলায় চিটার জন্য গড় ক্ষতির পরিমাণ দাঁড়ায় শতকরা ১০ ভাগ।

পোকা লাগায় কোচবিহার ও পশ্চিম দিনাজপুর জেলায় ক্ষতির পরিমাণ নিম্নরূপ ছিল ঃ—

**কোচবিহার জেলা**

| ব্লকের নাম | ক্ষতিগ্রস্ত জমির পরিমাণ | ক্ষতির পরিমাণ |
|---|---|---|
| (১) দিনহাটা—১ | ২০০০ একর | ৫০-৭০% |
| (২) দিনহাটা—২ | ২০০০ ” | ৫০-৭০% |
| (৩) কোচবিহার—১ | ৫০০ ” | ২০% |
| (৪) তুফানগঞ্জ—১ | ৫০০ ” | ২০% |
| (৫) সিতাই | ২০০০ ” | ৫০-৭০% |
| (৬) শিতল কুচি | ৭০০ ” | ৫০-৭০% |
| মোট | ৭৭০০ | |

**পশ্চিম দিনাজপুর জেলা**

| ব্লকের নাম | ক্ষতিগ্রস্ত জমির পরিমাণ | ক্ষতির পরিমাণ |
|---|---|---|
| (১) রায়গঞ্জ | ১৫০০ একর | ৪০% |
| (২) বংশীহারী | ১০০০ ,, | ৪০% |
| (৩) হিলি | ২০০ ,, | ১০% |
| (৪) কুশমণ্ডী | ২০০ ,, | ১০% |
| মোট | ২৯০০ ,, | |

(ঘ) (২) জেলা কৃষি আধিকারিকদের নিকট থেকে প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী উৎপাদিত ফসলের পরিমাণ ৪৩,৬৩,৭৩০ মেট্রিক টন।

**Number of buses plying in Route No. 31**

*71. (Admitted question No. *28.) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) the number of buses plying at present between Serampore and Rampara via Seakhala in route No. 31 ;

(b) if there is any proposal for increasing the number of buses in the above route ;

(c) if the Government has received any demand from the public for introducing a shuttle bus service between Seakhala and Baruipara Railway Station ; and

(d) if so, the action taken by the Government in this matter?

**Minister-in-charge of the Home (Transport) Department** :

(a) Eight.

(b) Yes.

(c) No.

(d) Does not arise.

**ব্লক স্পোর্টস্ অ্যাসোসিয়েশন কর্তৃক প্রাপ্ত সরকারী অনুদান ঃ**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬।) **শ্রীগণেশ হাটুই** ঃ শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার ১৯৭২-৭৩ সালে প্রত্যেক ব্লকে স্পোর্টস অ্যাসোসিয়েশনকে সাতশত টাকার পরিবর্তে তিনশত টাকা করিয়া অনুদান হিসাবে দিয়াছেন;

(খ) সত্য হইলে, অনুদান কম দেওয়ার কারণ কি; এবং

(গ) প্রত্যেক প্রাইমারী স্কুলে ছাত্রছাত্রীদের খেলাধুলার মান উন্নয়নের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি; এবং করিলে, তাহার বিবরণ?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ইতিপর্বে ব্লক স্পোর্টস এ্যাসোসিয়েশনগুলিকে নির্ধারিত ও নিয়মিত বার্ষিক ৭০০ (সাতশত) টাকা অনুদান দেওয়ার কোন প্রথা ছিল না। হয়ত, প্রয়োজন অনুসারে কোন কোন ব্লক ৭০০ (সাতশত) টাকা অনুদান পেয়ে থাকতে পারে। কিন্তু বর্তমান আর্থিক বৎসরে ক্রীড়া বিভাগ এ বিষয় এক সমান হার প্রবর্ত্তন করেছে। প্রত্যেক ব্লকে খেলাধূলা প্রতিযোগিতার জন্য ৩০০ (তিনশত) টাকা এবং ক্রীড়া সরঞ্জাম প্রভৃতির জন্য ৫০০ (পাঁচশত) টাকা বার্ষিক হারে অনুদান বরাদ্দ ও মঞ্জুর করা হয়েছে। প্রতিযোগিতার জন্য ৩০০ টাকা অনুদান প্রতি ব্লকে ১৯৭২-৭৩ সালেও দেওয়া হয়েছিল।

(গ) যতটুকু জানি শিক্ষা বিভাগে এইরূপ কোন পরিকল্পনা বর্ত্তমানে নেই। তবে প্রাইমারী স্কুলে আবশ্যিক পাঠ্য হিসাবে শারীর শিক্ষার ব্যবস্থা আছে।

**যাত্রিপরিবহণের জন্য গঙ্গাবক্ষে ফেরী-সার্ভিস চালু**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া ষ্টেশন থেকে কলকাতা পর্যন্ত যাত্রিপরিবহণ করার জন্য গঙ্গাবক্ষে ফেরী-সার্ভিস চালু করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে কবে থেকে এই পরিকল্পনা কার্যকর করা হবে এবং

(গ) এই পরিকল্পনা কার্যকর করার জন্য সরকারের কত টাকা ব্যয় হবে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনাটি কার্যকরী করিবার পূর্বে হাওড়া পাড়ে নূতন জেটী নির্মাণ, কলিকাত পাড়ে জেটী মেরামত এবং মঞ্চ নির্মাণের কার্য সম্পূর্ণ করা দরকার। এই সকল কাজ ১৯৭৪-৭৫ সাল হইতে সুরু হইবে। পরিকল্পনা কার্যকরী করার সঠিক সময় বলা এখন সম্ভব নয়।

(গ) পরিকল্পনাটির প্রথম পর্যায় কার্যকরী করার জন্য সরকারের আনুমানিক ১০৪.৯৪ লক্ষ টাকা ব্যয় হইবে।

**খোলাবাজারে চালের দাম**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫) **শ্রীনরেশ চন্দ্র চাকী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭২ সালের ১লা এপ্রিল তারিখে রাণাঘাট, বর্ধমান এবং কুচবিহারের খোলাবাজারে চালের দাম কত ছিল; এবং

(খ) ১১ই ফ্রেব্রুয়ারী, ১৯৭৪ তারিখে ঐসব অঞ্চলে চালের খোলাবাজারে দাম কত ছিল;

(গ) দামের পার্থক্য থাকলে তাহার কারণ কি; এবং

(ঘ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) ৫।৪।৭২ এবং ১৩।২।৭৪ তারিখে সমাপ্ত সপ্তাহদ্বয়ে রাণাঘাট, বর্ধমান এবং কুচবিহার মহকুমায় খোলা বাজারে চালের গড়পড়তা সর্বনিম্ন কিলোগ্রাম প্রতি খচরা দর এইরূপ ছিল ঃ—

| মহকুমার নাম | ৫।৪।৭২ তারিখে সমাপ্ত সপ্তাহ | ১৩।২।৭৪ তারিখে সমাপ্ত সপ্তাহ |
|---|---|---|
| রাণাঘাট | টাঃ ১'৬১ | টাঃ ২'৪৪ |
| বর্ধমান (সদর) | টাঃ ১'৪১ | টাঃ ১'৬৩ |
| কুচবিহার (সদর) | টাঃ ১'২৫ | টাঃ ১'৭০ |

(গ) আলোচ্য সময়ে পশ্চিমবঙ্গের প্রায় সর্বত্রই এবং বস্তুতঃ সারাদেশেই চালের মূল্যবৃদ্ধি ঘটিয়াছে, এবং প্রায় সমস্ত দ্রব্যের ক্ষেত্রেই মূল্যবৃদ্ধি দেখা দিয়াছে। সর্বশেষ-এ প্রাপ্ত সর্বভারতীয় পাইকারী মূল্যের সরকারী হিসাব হইতে দেখা যাইতেছে যে ১৯৬১-৬২ সালের তুলনায় মূল্যমান ১৯৭২ সালের এপ্রিল মাসে ১৯২'৩ আর ১৯৭৩ সালের ডিসেম্বরের শেষে ২৬৫'৯-তে বৃদ্ধি পাইয়াছে।

এই রাজ্যে চালের দাম বাড়ার একটি অতিরিক্ত কারণ হইল যে সরকারী বন্টন ব্যবস্থার জন্য যে পরিমাণ খাদ্যশস্য ভারত সরকারকে দিতে প্রতিমাসে অনুরোধ করা হয় তাহা তাঁহারা দিতেছেন না। ভারত সরকারের নিকট হইতে ১৯৭২ সালে ২১'৩ লক্ষ টন খাদ্য-শস্য পাওয়া গিয়াছিল। ১৯৭৩ সালে বরাদ্দ কমিয়া মাত্র ১৭'৫ লক্ষ টন হইয়াছে। এই কারণে পশ্চিমবঙ্গে সরকারী বন্টনের জন্য খাদ্যশস্যের পরিমাণ ১৯৭২ সালের ২৩'৫ লক্ষ-টন হইতে কমাইয়া ১৯৭৩ সালে ১৯'৭ লক্ষ টন করিতে হয়।

(ঘ) চাল এবং গমের বরাদ্দ বৃদ্ধি করার জন্য ভারত সরকারকে বারংবার অনুরোধ করা হইতেছে।

**ঘাটতি অঞ্চলে খাদ্যসরবরাহ**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫।) **শ্রীসুধীর চন্দ্র দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—পশ্চিমবঙ্গে ধান্য-চাউলের ঘাটতি অঞ্চলগুলিতে খাদ্যসরবরাহের জন্য সরকার হইতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই রাজ্যের ঘাটতি অঞ্চলগুলিতে সংশোধিত রেশনের মাধ্যমে প্রাপ্যতা অনুযায়ী জেলা শাসকদের দ্বারা নির্ধারিত হারে চাল ও গম বিতরণ করা হয়। বর্তমানে শুধু 'ক' শ্রেণীর কার্ডহোল্ডারদেরই চাল দেবার ব্যবস্থা আছে কিন্তু গম সকল শ্রেণীর কার্ডহোল্ডারদেরই প্রাপ্যতা অনুসারে সরবরাহ করা হয়। যদিও সংশোধিত রেশন এলাকায় কার্ড হোল্ডারদের চাল ও গম সরবরাহের একটি নির্দিষ্ট হার আছে তথাপি কেন্দ্রীয় সরকার চাল ও গমের সরবরাহ কঠোরভাবে হ্রাস করার ফলে, বিধিবদ্ধ রেশন এলাকার প্রয়োজন মিটাইয়া সংশোধিত রেশন এলাকায় সব সময় হার অনুযায়ী এবং সময় মত চাল ও গম সরবরাহ করা সরকারের পক্ষে সম্ভবপর হইতেছে না।

**Cultivation of Mushroom**

***76.** (Admitted question No. *54.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) the different species of mushroom cultivated in West Bengal ;

(b) the places selected for such cultivation ;

(c) the number of species of edible fungus cultivated so far ;

(d) whether there is any proposal for large-scale cultivation of mushroom ; and

(e) if so,

(i) details of the proposal ; and

(ii) the probable date of implementation of the proposal ?

**Minister-in-charge of the Agriculture Department** :

(a) The different species of edible mushroom now being tried for cultivation in West Bengal are Diplasia Vulvariella (paddy mushroom) and Agaricus biflorus (Temperate).

(b) Studies on Tropical mushroom are being done at the Rice Research Station, Chinsurah where temperate mushrooms are also tried for cultivation in a limited scale during the winter season. It has also been decided to undertake pilot work on temperate mushroom cultivation at Kalimpong in Darjeeling district from the coming season.

(c) Only the above two species of mushrooms have so far been tried.

(d) Large-scale cultivation of mushroom in the hills by the hill people including educated youth and ex-servicemen is being contemplated by the Government.

(e) (i) As a preliminary to this programme arrangements are being made by the Government to send some trainees to Solan in H.P. for training at the Institute of Agriculture in the cultivation of edible mushroom.

(ii) The arrangements will be finalised as soon as we get confirmation of proposed training from the authorities of the Institute of Agriculture presumably by the 1st week of April, 1974.

**নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি**

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রীগণেশ হাটুই** ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সরিষার তেল, ডাল, পোস্ত ইত্যাদি নিত্য-প্রয়োজনীয় দ্রব্যের মূল্য সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার বাহিরে চলিয়া গিয়াছে;

(খ) অবগত থাকিলে, (১) ঐসকল দ্রব্যের অত্যধিক মূল্যবৃদ্ধির কারণ কি; এবং (২) মূল্যবৃদ্ধি প্রতিরোধ কল্পে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) সংশোধিত রেশন এলাকায় ডাল, সরিষার তেল, বনস্পতি ও অন্যান্য নিত্য-প্রয়োজনীয় দ্রব্যাদি রেশন কার্ডের মাধ্যমে ন্যায্যমূল্য বিক্রয় করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরিষার তৈল, ডাল ইত্যাদি নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির মূল্য বৃদ্ধি সম্বন্ধে সরকার অবগত আছেন।

(খ) (১) সরিষার তৈল, ডাল ইত্যাদি নিত্য প্রয়োজনীয় দ্রব্যের উৎপাদন পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। ঐ সকল দ্রব্যের জন্য পশ্চিমবঙ্গকে ভারতের অন্যান্য রাজ্যের উপর নির্ভর করিতে হয়। ঐ রাজ্যগুলিতে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি এবং পরিবহন ও আনুসাঙ্গিক খরচের বৃদ্ধির ফলে পশ্চিমবঙ্গে ঐ সকল দ্রব্যের মূল্যবৃদ্ধি হইয়াছে। তা ছাড়া এই রাজ্যের বাহিরের উৎপাদন কেন্দ্রগুলির মূল্যের উপর এবং রপ্তানীকারকদের উপর পশ্চিমবঙ্গ সরকারের কোন নিয়ন্ত্রণ নাই।

(২) সরিষার তৈলের মূল্য বৃদ্ধির প্রতিরোধকল্পে সরকার কেন্দ্রীয় সরকার হইতে প্রাপ্ত কানাডা হইতে আমদানীকৃত "রেপ সীড" এর তৈল বৃহত্তর কলিকাতা বিধিবদ্ধ রেশন এলাকায় প্রতি কেজি ৪ টাকা ৪০ পয়সা দরে রেশন দোকানের মাধ্যমে বিলি করিয়া থাকেন। এবং এই তৈল যাতে আরও বেশী এলাকায় দেওয়া যায় সেইজন্য কেন্দ্রীয় সরকারকে "রেপ সীড" এর বরাদ্দ বৃদ্ধি করার জন্য অনুরোধ করা হইয়াছে। মজুত বিরোধী অভিযান চালাইয়া ডাল, সরিষার তৈল ইত্যাদি উদ্ধার করিয়া তাহা ন্যায্য মূল্যে জনসাধারণকে দেবার ব্যবস্থা হইতেছে।

কেহ যাহাতে বেশী পরিমাণ ডাল, সরিষার তৈল ইত্যাদি মজুত না করিতে পারেন সেইজন্য এবং মজুতের পরিমাণ একটি নির্দিষ্ট সীমা অতিক্রম করিলে তাহা সরকারকে জানানো বাধ্যতামূলক করিয়া কেন্দ্রীয় সরকারের অনুমতি নিয়া কয়েকটি আদেশ জারী করা হইয়াছে।

সরকার West Bengal Essential Commodities Supply Corporation নামে একটি সংস্থা গঠন করিতেছেন। এই সংস্থা নানা প্রকার নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করিয়া তাহা ন্যায্য মূল্যে পশ্চিমবঙ্গের জনসাধারণের মধ্যে বন্টনের ব্যবস্থা করিবেন।

(গ) সরকারের নিকট ঐ সকল দ্রব্যের মজুত না থাকায় বর্তমানে সংশোধিত রেশন এলাকায় ডাল, সরিষার তৈল ইত্যাদি রেশন কার্ডের মাধ্যমে সরবরাহ করা সম্ভবপর হইবে না।

West Bengal Essential Commodities Supply Corporation কাজ আরম্ভ করিলে এবং প্রয়োজন মত সরবরাহ পাওয়া গেলে সরকার এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করিবেন।

**রাসায়নিক সার**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বৎসরে রাসায়নিক সারের গড় চাহিদা কিরূপ;

(খ) চাহিদা অনুযায়ী রাসায়নিক সার সরবরাহ করা হয় কিনা;

(গ) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত চাষীদের কি পরিমাণ রাসায়নিক সার কি পদ্ধতিতে সরবরাহ করা হয়েছে; এবং

(ঘ) রাসায়নিক সারের সম্পূর্ণ চাহিদা মেটানোর জন্য সরকার কি কি কর্মপন্থা গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) পশ্চিমবঙ্গে বৎসরে রাসায়নিক সারের আনুমানিক গড়ের পরিমাণ নিম্নে দেওয়া হইলঃ—

| | | | |
|---|---|---|---|
| (১) | নাইট্রোজেন সার | .. | ৩,০০,০০০ টন |
| (২) | ফস্‌ফরিক এসিড সার | .. | ১,০০,০০০ টন |
| (৩) | পটাস সার | .. | ১,০০,০০০ টন |

(খ) যেহেতু সমগ্র বিশ্বে সারের অভাব প্রকট এবং দেশজ প্রস্তুতকারকগণ ওয়াগনের অভাবে, বিদ্যুৎ ঘাটতি কাঁচামালের অভাব ও শ্রমিক অসন্তোষের ফলে নিয়মিত সার প্রস্তুত ও যোগান দিতে পারেন না, সেইজন্য সবসময় চাহিদা অনুযায়ী সার সরবরাহ করা সম্ভব হয় না। তবে সর্ব্বদাই চাহিদা অনুযায়ী সার সরবরাহের যথাসাধ্য চেষ্টা করা হইয়া থাকে।

(গ) ১৯৭২ সালের মার্চ্চ মাস হইতে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্য্যন্ত নিম্নলিখিত পরিমাণ সার সার চাষীদের সরবরাহ করা হইয়াছেঃ

| | | | |
|---|---|---|---|
| (১) | নাইট্রোজেন সার | .. | ১,০৯,৪২২ টন |
| (২) | ফস্‌ফরিক এসিড সার | .. | ৩৪,৮২৪ টন |
| (৩) | পটাস সার | .. | ৫০,০৫৬ টন |
| | | মোট | ১,৯৪,৩০২ টন |

বিদেশ হইতে আমদানীকৃত সার, যাহা কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে বন্টনের জন্য দেন তাহা এগ্রো ইণ্ডাস্ট্রিস্ করপোরেসন, কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেসন ও সরকার অনুমোদিত বেসরকারী সংস্থার মাধ্যমে সরবরাহ করা হয়। দেশজসার প্রস্তুতকারকগণ তাহাদের উৎপাদিত সার স্বনিযুক্ত সার বন্টনকারী মারফৎ সরবরাহ করেন। তবে ফার্টিলাইজার করপোরেসন অব ইণ্ডিয়া প্রস্তুত সারের পঞ্চাশ শতাংশ এ্যাগ্রো ইণ্ডাস্ট্রিস করপোরেশন ও কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশনের মাধ্যমে এই রাজ্যে বন্টন করা হইয়া থাকে।

(ঘ) রাসায়নিক সারের চাহিদা মেটানোর জন্য সরকার সাধ্যমত চেষ্টা করিতেছেন এবং সর্বদাই কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হইয়াছে যাহাতে এই রাজ্যে বেশী সার সরবরাহ করেন। প্রতিমাসে বিভিন্ন সার প্রস্তুতকারক সংস্থার সহিত আলাপ আলোচনা করিয়া যাহাতে আরও বেশী পরিমাণে ও সুষ্ঠুভাবে সার সরবরাহ করা যায় তাহার নিয়মিত চেষ্টা করা হইতেছে। ইহাছাড়া ওয়াগনের অভাব দূর করার জন্য মুখ্যমন্ত্রীও কেন্দ্রীয় রেলমন্ত্রীকে অনুরোধ করিয়াছেন বিভিন্ন রেলের জেনারেল ম্যানেজারকেও অনুরোধ করা হইয়াছে।

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the table)

### ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড

**১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৪।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** গত ১৪ই মার্চ ১৯৭৩ তারিখে প্রদত্ত তারকাচিহ্নিত *৫১৬৯ (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৮) প্রশ্নোত্তরের (খ) অংশের উত্তর অনুসরণে বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড-এ বর্তমানে উত্তরবঙ্গের কোন সদস্য নিযুক্ত করা হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, ঐ সদস্যের নাম ও ঠিকানা?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয়ঃ** (ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

**পশ্চিমবঙ্গে চালু চটকল**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ২৮২।) **শ্রীনিতাইপদ সরকারঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কয়টি চটকল চালু অবস্থায় আছে;

(খ) কয়টি চটকলে আধুনিক যন্ত্রাদি প্রয়োগ করা হইতেছে; এবং

(গ) চটকলগুলিকে আধুনিকীকরণের জন্য সরকার মালিকদের কোন ঋণ বা অনুদান দিয়েছেন কিনা এবং দিলে, গত দুই বৎসরে কত টাকা দিয়েছেন এবং কি কি শর্তে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ৬২টি চটকল চালু অবস্থায় আছে।

(খ) কোন চটকলেই সম্পূর্ণ আধুনিক যন্ত্রাদি প্রয়োগ করা হয় নাই, তবে ৫৯টি চটকলে আংশিকভাবে আধুনিক যন্ত্রাদি প্রয়োগ করা হইয়াছে।

(গ) পশ্চিমবঙ্গ সরকার কোন ঋণ বা অনুদান দেন নাই। ভারত সরকার ইণ্ডাস্ট্রিয়াল ফিনান্স করপোরেশনের মাধ্যমে চটকলগুলিকে তাহাদের আধুনিকীকরণের গতি ত্বরান্বিত করার জন্য সুবিধাজনক শর্তে ঋণদান করিয়াছেন। গত ১৯৭২ ও ১৯৭৩ সালের প্রদত্ত ঋণদানের পরিমাণ যথাক্রমে ১৬৫ লক্ষ ও ১৭৩ লক্ষ টাকা।

**পৌরসভায় প্রশাসক নিয়োগ**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ২৭০।) **শ্রীনিতাইপদ সরকারঃ** পৌর কার্য বিভাগের মন্ত্রিমহাশয় জানাইবেন কি—

(ক) গত দুই বৎসরে সরকার কয়টি নির্বাচিত প্রতিনিধি-পরিচালিত পৌরসভা বাতিল করিয়া প্রশাসক নিয়োগ করিয়াছেন;

(খ) উক্ত বাতিল পৌরসভাগুলির নাম কি; এবং

(গ) উক্ত পৌরসভাগুলির নির্বাচন করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না এবং করিলে ব্যবস্থাগুলি কি কি?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭২ সালের জানুয়ারী হইতে ১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত ৮টি পৌরসভা।

(খ) রামপুরহাট, ইংলিশবাজার, চন্দ্রকোনা, চন্দননগর, অশোকনগর-কল্যাণগড়, পুরুলিয়া, কুচবিহার ও আরামবাগ।

(গ) সরকার উক্ত পৌরসভাগুলিতে নির্বাচন করার সিদ্ধান্ত লইয়াছেন এবং ঐ সিদ্ধান্ত অনুসারে ১৯৭৪ সালের ৩০এ জুন নির্বাচনের তারিখ আপাততঃ স্থির হইয়াছে।

**Mashkalai**

**22.** (Admitted question No. 366.) **Dr. Ramendra Nath Dutta** : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if it is a fact that the Government purchased *Mashkalai* from West Dinajpur, Malda and Cooch Behar districts in the year 1973 ;

(b) if so, the quantity of such *kalai* purchased ;

(c) the quantity of the above *kalai* distributed for sale up to 31st January, 1974 ;

(d) the total quantity of *Mashkalai* still lying in the godowns undisposed of ; and

(e) the reasons thereof and the action taken by Government for disposing of the remaining *kalai* ?

**The Minister of State in-charge of Food and Supplies** : (a) Yes.

(b) Quantities purchased in three districts are :—

West Dinajpur—6145.089 m t.

Malda—1040.6 m t.

Cooch Behar—253.8 m.t.

Total—7439.489 m.t.

(c) 6923.66545 m.t. sold for relief purpose.

(d) 457.7 m.t. (including 3.8 m.t. damaged by flood water) are lying undisposed at present.

(e) The available edible balance of 453.9 m.t. (435 m.t. in West Dinajpur and 18.9 m.t. in Cooch Behar) was due to be lifted by the District Officers of Howrah and Jalpaiguri for normal relief purpose. The matter of early disposal has been taken up with Relief and Welfare Department. The stock of 3.8 m.t. damaged by flood water in West Dinajpur is proposed to be disposed of as cattle feed as the same is unfit for human consumption.

**Raw Materials Allocation Committee**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৭) ডা: **রমেন্দ্রনাথ দত্ত** : কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) কটেজ অ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ-এর অন্তর্ভুক্ত বিভিন্ন কারখানায় র-মেটেরিয়ালস-এর মান্থলি অ্যালটমেন্ট-এর ব্যবস্থা করার জন্য কোনো কমিটি আছে কিনা;

(খ) থাকিলে, ঐ কমিটিতে কয়জন অফিসিয়াল এবং কয়জন নন-অফিসিয়াল সদস বর্তমান আছেন (নাম ও যোগ্যতা সহ); এবং

(গ) কিসের ভিত্তিতে, (১) জেলাগুলিতে ও (২) বিভিন্ন কারখানায় র-মেটেরিয়ালস অ্যালট করা হয়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রীমহাশয়** ঃ (ক) বিশেষ বিশেষ দুষ্প্রাপ্য কাঁচামালের আবন্টনের ব্যবস্থা করার জন্য র-মেটেরিয়ালস অ্যালোকেসন কমিটি নামে একটি কমিটি আছে।

(খ) ঐ কমিটিতে ৩ জন অফিসিয়াল সদস্য আছেন। কোনো নন-অফিসিয়াল সদস্য নাই। সদস্যদের নাম এবং যোগ্যতা নিম্নরূপ ঃ---

(১) শ্রী এস পি দে, আই এ এস, ম্যানেজিং ডাইরেক্টর, পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প কর্পোরেশন (সভাপতি)।

(২) শ্রী এ দেব, আই এ এস, কুটীর ও ক্ষুদ্র শিল্প অধিকর্তা, পশ্চিমবঙ্গ (সদস্য)।

(৩) শ্রী পি কে গাঙ্গুলী, ডব্লু বি সি এস, উপ-সচিব, কুটীর ও ক্ষুদ্র শিল্প বিভাগ, পশ্চিমবঙ্গ সরকার (সদস্য)।

(গ) (১) জেলাভিত্তিক কোন আবন্টন হয় না।

(২) কোন নির্দিষ্ট কারখানার কোন বিশেষ কাঁচামালের নির্ধারিত প্রয়োজন এবং সেই কাঁচামালের সামগ্রিক সরবরাহের ভিত্তিতে কাঁচামাল আবন্টন করা হয়।

**Number of forest staff, fishermen, etc. killed and wounded by tiger in the Sunderbans**

**24.** (Admitted question No. 187) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the number of forest staff, fishermen and honey-collectors mauled and killed by tigers as per available records of the Government under Basirhat and Namkhana Ranges of the Sunderbans during the period from the 1st March, 1973 to the 31st January, 1974 ;

(b) how many of the above persons survived the tiger wounds ; and

(c) how many of them were—

(i) given first aid at Gosaba ; and

(ii) hospitalised ?

**The Minister for Forests** : (a) The information is given below :—

| | Basirhat Range | Namkhana Range |
|---|---|---|
| (i) Forest staff ... ... | Nil | Nil |
| (ii) Fishermen ... ... | 4 | Nil |
| (iii) Honey collectors .. ... | 8 | Nil |

(b) and (c) None.

[2-10—2-20 p.m.]

**Calling Attention to matters of urgent public importance**

**Mr. Speaker** : The Minister-in-charge of the Relief Department will kindly make a statement on the subject of starvation death of two Adibasis in Mandalpukuria village in Nadia, attention called by Shri Nitaipada Sarkar on the 28th February 1974.

**Shri Md. Safiulla** : On a point of privilege, Sir... oral questions... suspended .. for the day...

**Mr. Speaker** : Mr. Safiulla, the question of suspension does not arise here because those questions could not be taken up due to shortage of time. You know that one hour is fixed for the questions. There were four held over questions and these four questions had taken an hour. After that I had to take up the short notice question according to rule. Please see Rule 41 in this connection where it has been specifically mentioned that "if any question placed on the list of questions for oral answer on any day is not called for answer within the time available for answering questions on that day, the Minister to whom the question is addressed shall forthwith lay on the Table a written reply to the question, and no oral reply shall be required to such question and no supplementary questions shall be asked in respect thereof." So one hour was passed and I could not take up the questions for oral answers fixed for to day. Therefore, according to rule those questions will be treated as unstarred questions and answers to those questions will be laid on the Table. If all the members could co-operate with me by placing less supplementaries then I could have taken up four or five regular questions more.

**Shri Santosh Kumar Roy** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভায় মাননীয় সদস্য শ্রীনিতাই পদ সরকার কর্তৃক আনীত ২৭-২-৭৪ তারিখের দৃষ্টি আকর্ষণী নোটীস সম্বন্ধে আমি নিম্নলিখিত বিবৃতি পেশ করিতে চাই---বিষয়টি বিস্তৃতভাবে অনুসন্ধান করা হইয়াছে। জানা গিয়াছে যে আইস্‌মালি অঞ্চল পঞ্চায়েত-এর মণ্ডলপুকুরিয়া গ্রামের মৃত শরৎ সদ্দারের পুত্র শ্রীশম্ভু সর্দ্দার এবং মৃত গণেশ সর্দ্দারের পুত্র শ্রীশিবু সদ্দার জ্বর এবং অন্যান্য অসুখে ভুগিয়া ১৯৭৩ সালের নভেম্বর মাসের প্রথম সপ্তাহে মারা যান। অনাহারে তাঁহাদের মৃত্যু হইয়াছে এই অভিযোগ সত্য নহে। অনাহারে ক্লিষ্ট ব্যক্তিদের খয়রাতী সাহায্য হিসাবে বিতরণের জন্য প্রয়োজনীয় খাদ্য-সামগ্রী আইস্‌মালী অঞ্চল রিলিফ কমিটির নিকট ছিল কিন্তু মৃত ব্যক্তিদের কেহ বা তাঁহাদের পক্ষ হইতে কেহ অঞ্চল রিলিফ কমিটির নিকট কোনরূপ সাহায্য গ্রহণের জন্য আসেন নাই।

**Mr. Speaker** : I have received 23 notices of Calling Attention on the following subjects, namely :—

(1) Non-take over of Collieries of Birbhum and Bankura—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Kumar Dipti Sen Gupta, Shri Narayan Bhattacharya and Shri Debabrata Chatterjee.

(2) Closure of Aluminium Factory at J. K. Nagore with resultant unemployment of 8000 workers—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Kumar Dipti Sen Gupta, Shri Narayan Bhattacharya and and Shri Debabrata Chatterjee.

(3) Lock-out at Indian Refractories, Kulti and resultant unemployment of 1200 workers—from Shri Kumar Dipti Sen Gupta, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee, Shri Sukumar Bandhopadhyay and Shri Kashinath Misra.

(4) Scarcity of Diesel—from Shri Nitaipada Sarkar, Shri Sakti Kumar Bhattacharyya, Shri Mohammad Dedar Baksh and Shri Abdul Bari Biswas;

(5) Rise in price of Rice in West Bengal—from Dr. Ramendra Nath Dutt, Shri Sarat Chandra Das and Shri Adya Charan Dutta.

(6) Reported taxi strike—from Shri Sukumar Bandyopadhyay, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee, Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra and Shri Madhu Sudan Roy.

(7) Imminent danger of epidemic in view of huge accumulation of garbage in Howrah Municipality—from Shri Kumar Dipti Sen Gupta, Shri Kashinath

Misra, Shri Monoranjan Pramanik, Shri Sarat Chandra Das, Shri Narayan Bhattacharya, Shri Bhawani Prosad Sinha Roy, Shri Abdul Bari Biswas, Shri Madhu Sudan Roy, Shri S. Bandyopadhyay, Shri Debabrata Chatterjee, Shri Ganesh Hatui, Shri Md. Safiullah, Shri Adya Charan Dutta and Shri Asamanja De.

(8) Serious injury to four persons due to blasting of one transformer of C.E.S.C. at Natabar Dutta Road—from Shri Md. Safiullah.

(9) Stoppage of supply in Polio Vaccine—from Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra and Shri Madhu Sudan Roy.

(10) Reported out-break of Pox in Bankura—from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra.

(11) Uncertainty in holding the ensuing Higher Secondary Examination—from Shri Monoranjan Pramanik, Shri Sarat Chandra Das, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharya, Shri Abdul Bari Biswas, Shri Debabrata Chatterjee, Shri Sukumar Bandyopadhyay and Shri Adya Charan Dutta.

(12) Reported ransacking of Howrah Municipal Office on 4th March 1974—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kumar Dipti Sen Gupta, Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Madhu Sudan Roy, Shri Md. Safiullah and Shri Bhawani Prosad Sinha Roy

(13) Non-supply of antibiotic medicines in hospitals of West Bengal—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Kumar Dipti Sen Gupta, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee and Shri Adya Charan Dutta.

(14) Rise in price of rice in Murshidabad—from Shri Abdul Bari Biswas.

(15) Cease work by teachers of four Universities—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kumar Dipti Sen Gupta, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharya, Shri Mohammad Dedar Baksh and Shri Debabrata Chatterjee.

(16) Non-supply of ration to 1 lakh 50 thousand colliery workers and 5 thousand workers of Hindusthan Cables in Asansol—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra, Shri Monoranjan Pramanik, Shri Narayan Bhattacharya and Shri Debabrata Chatterjee.

(17) Law and Order condition in Calcutta—from Shri Kumar Dipti Sen Gupta, Shri Sukumar Bandyopadhyay, Shri Narayan Bhattacharya, Shri Kashinath Misra and Shri Debrabrata Chatterjee.

(18) Clash with dacoits in Kakdwip on 3rd March 1974—from Shri Asamanja De.

(19) Withdrawal of Affiliation of Bankura Medical College—from Shri Sambhu Narayan Goswami, Shri Sanatan Santra and Shri Saktipada Maji.

(20) Interruption in water supply in a part of Calcutta due to damage to pipe on 3rd March 1974—from Shri Mohammad Dedar Baksh.

(21) Arrest of Home Guards in Ranaghat—from Shri Mohammad Dedar Baksh.

(22) Non-payment of salary to the employees for February 1974 due to strike by doctors—from Shri Mohammad Dedar Baksh.

(23) Breakdown of hired foreign ship thereby arresting the dredging operation at Haldia—from Shri Narayan Bhattacharya, Shri Monoranjan Pramanik, Shri Sarat Chandra Das, Shri Debabrata Chatterjee, Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay, Shri Adya Charan Dutta and Shri Mohammad Dedar Baksh.

I have selected the notice of Shri Netaipada Sarkar, Shri Sakti Kumar Bhattacharya, Shri Debabrata Chatterjee, Shri Mohammad Dedar Baksh and Shri Abdul Bari Biswas on the subject of scarcity of diesel.

The Hon'ble Minister-in-charge may please make a statement to-day, if possible, or give a date.

**Shri Gyan Singh Sohanpal** : On the 13th, Sir.

[2-20—2-30 p.m.]

**Fourth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker** : I beg to present the Fourth Report of the Business Advisory Committee which at its meeting held on the 4th March 1974, in my chamber considered the question of revising the programme and recommended the following programme of business fixed for the period from 5th to 12th March 1974 and allocated the following dates and time for the disposal of the legislative business during the same period.

| | |
|---|---|
| Tuesday, 5.3.74 | (1) The Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) – 30 minutes. |
| | (2) The Bengal Finance (Sales Tax) (Third Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) – 30 minutes. |
| | (3) The West Bengal Non-Agricultural Tenancy (Amenment) Bill, 1974 (Consideration and Passing)—1 hour. |
| | (4) The West Bengal Industrial Infrastructure Development Corporation Bill, 1974 (Introduction, Consideration and Passing) – 2 hours. |
| Wednesday, 6.3.74 | (1) The Bengal Amusement Tax (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) -- 30 minutes. |
| | (2) General Discussion on Budget—4 hours. |
| Thursday, 7.3.74 | (1) The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) -- 30 minutes. |
| | (2) General Discussion of Budget—4 hours. |
| Monday, 11.3.74 | (1) The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes. |
| | (2) The West Bengal Electricity Duty (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) —30 minutes. |
| | (3) General Discussion on Budget—4 hours. |
| Tuesday, 12.3.74 | (1) The Bengal Finance (Sales Tax) (Fourth Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing) —1 hour. |
| | (2) The West Bengal Motor Spirit (Sales Tax) Bill, 1974 (Introduction, Consideration and Passing)--2 hours. |
| | (3) General Discussion on Budget—4 hours. |

There will be no question and no calling attention on the 6th, 7th and 11th March, and there will no question, no calling attention and no mention on the 12th March, 1974.

Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs may now move the motion for acceptance.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I beg to move that the Fourth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then adopted.

**Dr. Zainal Abedin :** স্যার, আমার একটা calling attention-এর reply আছে।

**Mr. Speaker** : Yes.

**Dr. Zainal Abedin** : Mr. Speaker, Sir, with reference to a Calling Attention Matter raised by Shri Mohammed Dedar Bux and other M.L.As regarding closure of 175 Lamp Manufacturing Units in West Bengal due to short supply of gas and electricity and resultant unemployment, I beg to state as follows :

The small scale lamp manufacturers have been facing a number of problems during the last one year or so, the more important of which are—

(i) Non-supply of essential raw materials by large scale manufacturers of lamps.

(ii) Excise duties payable both on raw materials and finished products.

(iii) Failure to market finished products.

The State Government has taken up all these issues with the Government of India at the level of the Minister and Chief Minister. The State Government have advised the Central Government that bulbs of to 100 watts may be exclusively reserve for the small scale sector. Recently the State Government have decided that all purchases of bulbs of 0 to 100 watts capacity by Government departments and public undertakings will be exclusively made from the small scale lamp manufacturers. Encouraging response to this decision is being received from the Government purchasing agencies.

At the instance of the State Government, the Government of India have directed the National Small Industries Corporation to arrange supply of raw materials in consultation with the large scale suppliers and also, if necessary, to open a raw material depot for the purpose of maintaining buffer stocks. The General Manager, National Small Industries Corporation, recently visited Calcutta and held discussions with the State Government, the smal scale bulb manufacturers and the large scale bulb manufacturers. The large scale producers have agreed in principle to supply raw materials if these are canalised through National Small Industries Corporation.

With the financial help of United Bank of India, the small scale bulb manufacturers have initiated steps for formation of a Public Lmited Company to improve their capital base. In this Company, the National Small Industries Corporation has agreed to a proposal for share participation. The National Small Industries Corporation has agreed to share participation and also canalisation of raw materials but not to marketing of finished items. The State Government have requested National Small Industries Corporation that, having come so far, they may also make necessary marketing arrangements of finished products.

The coke oven gas distributed in Calcutta area by Oriental Gas Company Undertaking is supplied by the Durgapur Projects Ltd., a Government of West Bengal Undertaking. Due to insufficient, erratic and unsatisfactory supply of

different varieties of coal received by the Durgapur Projects Ltd. from the Bharat Coking Coal Ltd. and the Indian Railways, it has not been possible for Durgapur Projects Ltd. to always maintain an adequately high level of gas supply to Calcutta. Under normal conditions, the supply of 1·75 lakh $NM^3$ of gas to Calcutta is adequate to meet the needs of Industrial and domestic consumers. During the last week the export of gas by Durgapur Projects Ltd. to Oriental Gas Company Undertaking has been as follows :

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 25.2.74 | ... | ... | 1.55 | Lakh $NM^3$ | |
| 26.2.74 | ... | ... | 2.25 | ,, | |
| 27.2.74 | ... | ... | 1.77 | ,, | |
| 28.2.74 | ... | ... | 1.52 | ,, | |
| 1.3.74 | ... | ... | 1.49 | ,, | |
| 2.3.74 | ... | ... | 1.13 | ,, | |
| 3.3.74 | ... | ... | 1.15 | ,, | |
| 4.3.74 | ... | ... | 1.15 | ,, | |
| 5.3.74 | ... | . | 1.25 | ,, | As per present gas pressure, the supply is expected to be 1.25 lakh $NM^3$. |

It is not correct to say that Calcutta is running dry of gas. The actual distribution of gas in Calcutta is controlled and regulated by the Oriental Gas Company Undertaking.

## Mention Cases

**Shri Santosh Kumar Mondal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ও আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীমহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করছি। আমার কুলপী কেন্দ্রে তিনটি বড় বড় খাল আছে। সাত পুকুরীয়া খাল। ট্যাংরা খাল ও দুধখালি খাল। তিনটি থানার এই খাল থেকে মথুরাপুর প্রার্থপ্রতিম থানায় ও আমার থানার হাজার হাজার একর জমিতে জল নিকাশ হয়ে থাকে। কিন্তু দুঃখের বিষয় যে ইরিগেসান দপ্তরে আবেদন নিবেদন করা সত্ত্বেও এই খালের কিছু করা হয় নি। যদি এই খাল সংস্কার করা হয় তাহলে হাজার হাজার একর জমিতে চাষ হবে এবং চাষীরা ভাল ফসল পাবে তাদের মুখে হাসি ফুটবে। কিন্তু দুঃখের বিষয় বিভাগ বলে যে খাল সংস্কারের টাকা বাজেটে নেই তাই খাল কাটা সম্ভব হচ্ছে না। আমি অনুরোধ জানাচ্ছি এই খাল যাতে আগামী বছরের মধ্যে করা হয় তার ব্যবস্থা মন্ত্রীমহাশয় করবেন।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এর প্রতিকার দাবী করছি। আমি নদীয়ার মানুষ। আজ নদীয়ার গ্রামে গ্রামে খাদ্য সংকট দেখা দিয়েছে। অর্ধাহার অনাহার শুরু হয়েছে। কয়েকদিন আগে ধুবুলিয়ায় অনাহারে একজন-এর মৃত্যু হয়েছে। এবং কয়েকদিন আগে আমরা দেখেছি মণ্ডলপুকুর গ্রামে দুজন আদিবাসীর ক্ষুধার তাড়নায় মৃত্যু ঘটেছে। আজকে নদীয়ার সমস্ত গ্রাম অঞ্চলে শহরে রেশন ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। গত ২৩এ নভেম্বর মাননীয় স্পীকার স্যার, আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ যখন নদীয়ায় গিয়েছিলেন আমরা নদীয়ার মানুষের প্রতিনিধি হিসাবে রেশন বৃদ্ধির জন্য দাবী জানিয়েছিলাম

এবং আমাদের দাবীর কাছে নতি স্বীকার করে যৌক্তিকতা স্বীকার করে নিয়ে তিনি ঘোষণা করে এসেছিলেন যে স্থায়ীভাবে আপনাদের জেলার মানুষের জন্য ৫০০ গ্রাম চাল এবং গম উভয়েই দেওয়া হবে। দু সপ্তাহ দেওয়া হল কিন্তু দুঃখের বিষয় ক্ষোভের বিষয় গ্লানির কথা যে স্টান্ট রাজনীতির বিরুদ্ধে আমি বলি যে এক সপ্তাহ দেওয়া হল তারপর কলকাতার শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে যেই খাদ্যমন্ত্রী মহাশয় পৌঁছলেন আবার সেই পুনর্মূষিক ভব, সেই নদীয়ার মানুষকে ৫০০ গ্রাম চাল এবং গম দেওয়ার পরিবর্তে কথার ফুলঝুড়ি দিয়ে ভিক্ষান্ন মাত্র ২০০ গ্রাম চাল দিচ্ছেন। গমের কি হচ্ছে? নদীয়া চিরকালই খাদ্যশস্যে বর্ধমানের উপর নির্ভরশীল। কিন্তু কর্ডনিং-এর কড়াকড়ির ফলে নদীয়ার অবস্থা আজকে চরম আকারে দেখা দিয়েছে। মাননীয় স্পীকার স্যার, এই কথা বলতে হয় দিনের পর দিন চালের দাম আকাশচুম্বী হচ্ছে এবং শান্তিপুর কৃষ্ণনগর ইত্যাদি জায়গার লোকেরা তিন টাকা তিরিশ চাল কিনছে। সেখানে চালের দাম এই অবস্থায় পৌছেছে। আজকে এই কথা বলা দরকার যে গত ২৫এ নভেম্বর তারিখে নদীয়া জেলার কংগ্রেস এর সর্বসম্মত সিদ্ধান্ত অনুযায়ী একটা স্মারকলিপি কংগ্রেসের পক্ষ থেকে খাদ্যমন্ত্রীর কাছে দেওয়া হয়েছিল। তাতে বলা হয়েছিল যে কর্ডনিং প্রথা শিথিল করুন এবং নদীয়ার রেশন ব্যবস্থাকে সাহায্য করুন। খাদ্যমন্ত্রী মহাশয় সেদিন আশ্বাস দিয়েছিলেন মৌখিকভাবে, কিন্তু দুর্ভাগ্যের কথা, ক্ষোভের কথা এবং গ্লানির কথা এই আশ্বাস সম্পূর্ণরূপে কার্যকরী করার পরিবর্তে তিনি স্মারকলিপির স্বীকৃতির পর্যন্ত দেননি। আমরা বহুবার আবেদন নিবেদন করেছি।

[2-30—2-40 p.m.]

রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয়---

> "কথায় কাঁদুনি কাঁদুনির পাল।
> চোখে কারো নেই নীড়---
> আবেদন আর নিবেদন থাকা
> বহে বহে নত শির।"

এখানে সমস্ত আবেদন-নিবেদন ব্যর্থ হয়ে গিয়েছে। নদীয়া জেলার যুব কংগ্রেস এবং ছাত্র-পরিষদ নদীয়া জেলার মানুষের প্রতি চরম অত্যাচার এবং শোষণের প্রতিবাদে, অন্যায়ের প্রতিবাদে আগামী ১০ই মার্চ তারিখে নদীয়ার আপামর জনসাধারণকে নিয়ে গণঅনশন সত্যাগ্রহের কার্যসূচী গ্রহণ করেছেন। আজ আমরা নদীয়ার মানুষের কাছে আসামীর কাঠগড়ায় দাঁড়িয়ে। কারণ আজকে প্রতিশ্রুতি পালন করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছি এবং সেজন্য ছাত্র-পরিষদ এবং যুব কংগ্রেস নদীয়ার মানুষের প্রতি তীব্র অবিচারের প্রতিবাদে ১০ই মার্চ তারিখে যে গণঅনশন সত্যাগ্রহের সিদ্ধান্ত গ্রহণ করেছে আমি তাকে পূর্ণ সমর্থন জানাই। আর একটা কথা বলার দরকার। আমরা গণতন্ত্রে বাস করছি। ছাত্র-পরিষদ এবং যুব কংগ্রেসের পক্ষ থেকে যে স্থানে অনশন সত্যাগ্রহের স্থান বলে ঘোষণা করা হয়েছে আমি জানি না কার অদৃশ্য হস্ত এখানে আছে যাতে প্রশাসনিক কর্তৃপক্ষের পক্ষ থেকে শান্তিপুরের সেইস্থানে হঠাৎ কালকে খবর পেলাম সেই আন্দোলনকে বানচাল করবার জন্য এবং সেই অপপ্রয়াস নিয়ে সেখানে ১৪৪ ধারা জারী করা হয়েছে। আমরা এর প্রতিবাদ জানাই। আমি জানি না খাদ্যমন্ত্রী কার হস্তদ্বারা পরিচালিত হয়ে---এই জেলার সমাহর্তা নির্দেশ দিয়ে এই গণতান্ত্রিক আন্দোলনকে চূর্ণ করবার জন্য সেখানে ১৪৪ ধারা জারী করলেন। গণতান্ত্রিক মানুষ হিসাবে এই ১৪৪ ধারা জারীর প্রতিবাদ জানাচ্ছি। আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে করুণভাবে নিবেদন জানাচ্ছি। নদীয়ার মানুষের প্রতি অবিচার, নদীয়ার মানুষকে অনাহার ও খাদ্যাভাবের হাত থেকে রক্ষা করুন। রেশনের পরিমাণ বাড়িয়ে তাদের বাঁচান। তা নাহলে এই আন্দোলনের ফলে নদীয়ার মানুষ বাংলাদেশের

মানুষকে নূতন পথ দেখাবে। মন্ত্রীসভা সহানুভূতির সঙ্গে এটা বিবেচনা করুন, নদীয়ার মানুষকে সমস্ত অবিচারের হাত থেকে বাঁচান।

**Shri Naresh Chandra Chaki:**

আমাদের দিক থেকে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ায় আজকে হাহাকার উঠেছে। চালের দর উঠেছে ৩ টাকা ২০ পয়সা। বহু লোক না খেয়ে আছে। দুটি লোক অনাহারে মারা গিয়েছে। দয়া করে আমাদের খাদ্যমন্ত্রী লিখিতভাবে আমাদের এই ব্যাপারে আশ্বাস দিন।

**Shri Sanat Kumar Mukherjee:**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে অত্যন্ত একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ার মোটর মজদুর সমাজকে নিয়ে এই হাউসে অনেকবার মেনশন হয়ে গিয়েছে। পুরুলিয়ার মোটর মজদুর সমাজ জনজীবনকে আজকে বিপর্য্যস্ত করে চলেছে। তাদের প্রাণে যা চায় তাই তারা করতে চায়। এখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন দেখা দিয়েছে। সেখানে দেখা গিয়েছে মালিকের সঙ্গে লড়াইয়ের নাম করে সামান্য বাস অপারেটার যে সামান্য ধার দেনা করে কোন মতে খাচ্ছে সেইরকম একজনকে ধরে নিয়ে মারধর করবে, সেখানে ৬০।৭০ হাজার টাকার বাস নিয়ে এসে তারা আটকে রেখে দেবে, জোর-জুলুমবাজী করবে যা প্রাণ চায় তাই করছে। এই হাউসের একজন সদস্য তিনি বলেছিলেন মোটর মজদুর সমাজের উপর অনেক অন্যায় করা হয়েছে। কিন্তু আমি জানি দুর্গাপুরে পুরুলিয়ার আগুয়ান ক্লাব একটা একাঙ্ক নাটক প্রতিযোগিতা করেছিল। সেই আগুয়ান ক্লাবে বর্ধমান থেকে, দুর্গাপুর থেকে একটা টিম সেখানে এন্ট্রি করেছিল। তারা যখন আসছিল তখন কণ্ডাক্টর একজন আর্টিষ্টকে তার স্ত্রীর সামনে মারধর করে এবং একটি মেয়েকে মারধর করে। তাতে সেখানে দারুন উত্তেজনার সৃষ্টি হয়। সেখানে সবাই মিলে স্থানীয় এলাকার মিউনিসিপ্যাল কমিশনার তারা সেখানে মিটমাটের চেষ্টা করে। আমরা সেখানে দেখলাম মটর মজদুর সংঘ কোনভাবে সেখানে আক্রান্ত হয় নি, মোটর মজদুর সংঘের অফিস বিয়ারারও সেখানে আক্রান্ত হয় নি। তা সত্ত্বেও সেখানে অকারণে উত্তেজনার সৃষ্টি করে দিয়ে পুলিশ দিয়ে সেখানে আলোড়নের চেষ্টা হচ্ছে। কিন্তু এটা সম্পূর্ণ অসত্য। আজকে পুরুলিয়া জেলার মানুষের ক্ষোভ আছে, পুরুলিয়া জেলার মানুষকে তারা অন্য দৃষ্টিতে দেখেন তারা সেখানে চাকরি দিতে পারেন না। কিন্তু সেখানে বেকার ছেলেদের নিয়ে এইভাবে চরিত্র হনন করা অত্যন্ত অন্যায় হয়ে যাচ্ছে। এখানে বলা হয়েছে পুরুলিয়া জেলার ছেলেরা ম্যাণ্ডেক্স খেয়ে পংগু হয়ে যাচ্ছে এবং পুরুলিয়ার ছেলেদের ভ্রান্ত চেষ্টা থেকে নিজেদের সরিয়ে রাখুন। যে পুলিশ রিপোর্টের কথা বলা হয়েছে, আমি বলছি যে যদি কোন পুলিশ রিপোর্ট এসে থাকে স্বরাষ্ট্রমন্ত্রী আছেন আমি তাঁকে অনুরোধ করি, তিনি বলুন। সেখানে কি ঘটনা হয়েছিল, কি অন্যায় হয়েছিল যে সেই নিয়ে হাউসে এত হৈ চৈ হয়েছিল। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি, সেই পুলিশ রিপোর্ট বলুন।

**Shri Sukumar Bandyopadhya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব পারসোন্যাল এক্সপ্ল্যানেসন আমি বলতে চাচ্ছি যে পুরুলিয়া জেলার মোটর মজদুর সমাজের কথা এখানে বলা হয়েছে। এই মোটর মজদুর সমাজ ইণ্ডিয়ান ট্রেড ইউনিয়ন এ্যাক্ট অনুযায়ী একটি রেজিষ্টার্ড ট্রেড ইউনিয়ন অর্গানাইজেসন। এখানে পুরুলিয়ার অন্যান্য এল, এল, এ-রা রয়েছেন। ১০ জন এম, এল, এ-এর কথা উনি বলেছেন। এটা আই, এন, টি, ইউ, সি-র একটি ট্রেড ইউনিয়ন। সনৎবাবু যে কথা বলছেন---সেখানে ১০ জন এম, এল, এ-কে নিয়ে একটা টিম করে সেখানে তদন্তে পাঠানো হোক। এবং তাঁরা যে রিপোর্ট দেবেন আমি সেই রিপোর্ট মেনে

নেবো। কারও বিরুদ্ধে বাস মালিকদের পক্ষ নিয়ে এইভাবে কথা বললে তো হবে না।

(গোলমাল)

**Mr. Speaker** : Honourable members, please take your seats.

**Shri Abdul Bari Biswas :**

অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমার কিছু বলার আছে।

(গোলমাল)

**Mr. Speaker**: Honourable members, please take your seats. Mr. Bandyopadhyay, you are on a personal explanation. You can deny the allegation, but you can not go beyond that.

**Shri Netaipada Sarkar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামের মানুষ না খেয়ে মারা যাচ্ছে এটাই হচ্ছে আসল ঘটনা। মাননীয় মন্ত্রীমহাশয় আজকে আমলাদের কাছ থেকে রিপোর্ট নিয়ে এই সভায় তা বিতরণ করছেন। আমি জানি রাণাঘাট দু নং ব্লকে ইতিপূর্বে দুজন আদিবাসী সর্দার শম্ভু সর্দার, শিবু সর্দার অনাহারে মারা গেছে। এই বিধানসভায় সে সম্পর্কে উল্লেখ করা হয়েছে। আজকে অসমঞ্জ দে মহাশয়ও অনাহারে মৃত্যুর সংবাদ তুলে ধরেছেন। আজকে নদীয়ায় খাদ্যের জন্য হাহাকার উঠেছে। অথচ এই শীতাতপ নিয়ন্ত্রিত ঘরের মধ্যে বসে সেটা বুঝতে পারছি না, মন্ত্রী মহাশয়। সেখানে খাদ্যের ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এখনই সাড়ে তিন টাকা কে, জি, চাল। ক্ষেতমজুরা কোনমতে খাদ্য সংগ্রহ করতে পারছে না। সেজন্য আমি আপনার মাধ্যমে এর ব্যবস্থা করার জন্য বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি। আমার এলাকার পাশেই আপনার বাগদা এলাকা। সেখানেই আদিবাসীরা না খেয়ে মারা যাচ্ছে। সেইজন্য আমি বিনীতভাবে অনুরোধ জানাবো যে আপনারা সক্রিয়ভাবে তদন্ত করুন। এম, এল, এ-এর চেয়ে কি আমলারা বড়? অনাহারে মৃত্যু ঘটছে অথচ অঞ্চল থেকে রিপোর্ট দিয়ে দিচ্ছে, না সে জি, আর, নিতে আসে নি। অতএব মৃত্যু ঘটেছে রোগের কারণে বা অন্য কোন কারণে। আমরা জানি প্রত্যেক লোক সেখানে বলেছে এবং আমি নিজে গিয়েছি সেখানে জেনেছি যে অনাহারজনিত কারণেই ঐ আদিবাসী দুটি সর্দারের মৃত্যু ঘটেছে। আমরা খাদ্যমন্ত্রীর কাছে এ দাবি এনেছিলাম। আজকে ডিজেলের অভাবে মাঠ শুকিয়ে যাচ্ছে ক্ষেত মজুররা কোন কাজ পাচ্ছে না। আপনারা বীজ দিতে পারছেন, সার দিতে পারছেন; এমন কি এই ডিজেলের অবস্থা এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে ক্ষেতমজুররা কোন কাজ পাচ্ছে না। তারা দিনের পর দিন অনাহারে থেকে থেকে মৃত্যু বরণ করছে। তাই আমি বিনীতভাবে এই সরকারের কাছে অনুরোধ করছি যে চাষীদের সার ডিজেল সরবরাহ করে যাতে নদীয়া জেলা উদ্বৃত্ত জেলায় পরিণত করা যায় তার জন্য আশু ব্যবস্থা গ্রহণ করা হোক।

[ 2-40—2-50 p.m. ]

**Shri Debabrata Chatterjee :**

মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ে এই মন্ত্রী-সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ওয়েস্ট-বেঙ্গল সাবঅর্ডিনেট সার্ভিসেস-এর অধীন যে সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়াররা আছেন তারাই এই ভারতবর্ষ বা বাংলাদেশের সমস্ত জাতীয় উন্নয়নমূলক কাজ যেমন খরা

বন্যা ইত্যাদি অন্যান্য দেশরক্ষামূলক কাজে চিরদিন এই সরকারের পাশে থেকে এবং জনসাধারণের পাশে থেকে কাজ করে এসেছে। তারা কোনরকম স্ট্রাইক বা অন্য কোন হাঙ্গামা বা অন্য কোনরকম আন্দোলনের মধ্যে না গিয়ে সাধারণ গণতান্ত্রিক উপায়ে তাদের ন্যায্য দাবীর জন্য যে আন্দোলন করছেন আমি এই জনপ্রিয় সরকারকে অনুরোধ করবো তাদের সেই দাবীগুলি সম্বন্ধে যেন তারা বিচার বিবেচনা করে দেখেন। অপরপক্ষে আপনি যদি দেখেন তাহলে আশ্চর্য্য হয়ে যাবেন যে প্রথম পে কমিশন অন্যান্য সাবঅর্ডিনেট সার্ভিসের ক্ষেত্রে ১৫০ থেকে ৩০০ টাকা পর্যন্ত বেতন ধার্য্য করেছিলেন, এদের বেলায় ১২৫ থেকে ২৫০ টাকা পর্য্যন্ত বেতন ধার্য্য করে। একই কাজ করে অথচ বেতন ও অন্যান্য ক্ষেত্রে নানারকম বৈষম্য দেখা যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে এই সরকারের কাছে আবেদন রাখবো যে তাদের এই ন্যায্য দাবীদাওয়াগুলি সম্বন্ধে যেন বিচারবিবেচনা করা হয়।

**Shri Shamsuddin Ahmed :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে চারিদিকে হাহাকারের কথা শুনছি, তার মাঝখানে আমি কিন্তু আপনাকে একটি নতুন কথা শোনাচ্ছি---এই নতুন কথাটা হচ্ছে ডাক্তারবাবুদের কথা। ডাক্তাররা মানবিকতাবোধ হারিয়েছেন কিনা সেটাই ভাবছি। কারণ আমার একটু সুযোগ হয়েছিল, আমি গত ৩রা মার্চ, ১৯৭৪ তারিখে রামপুরহাটে গিয়েছিলাম। রামপুরহাট হাসপাতালে একটি ২২ বছরের প্রসুতি বিনা চিকিৎসায় মারা গেছেন, অর্থাৎ আনএ্যাটেনডেড অবস্থায় মারা গেছেন। তার নাম অম্বিয়াবিবি, ২২ বছর বয়স, স্বামীর নাম নুরুল ইসলাম, মারগ্রাম, বীরভুম। আমি ও মহবুল হক ছিলাম। কিন্তু অত্যন্ত দুঃখের কথা আমাদের চোখের সামনে মানুষ মারা যাবে, আর আমরা এখানে বিধানসভা চালাচ্ছি এটা ঠিক আমি বুঝতে পারছি না। সুতরাং আমি এই বিষয়ে আর বিশেষ কিছু বলতে চাই না। আমি সমগ্র হাউসের সামনে এই প্রশ্ন করবো যে আমরা কি মানবিকতাবোধও আজকে হারিয়েছি? ডাক্তাররা যখন ডাক্তারী পড়তে যান তখন তাদের নাকি সই করতে হয় যে আমরা মানুষের সেবা করবো। আমি তাই চাই এটার অবসান হোক।

**Shri Abdul Bari Biswas :**

স্যার, এটা অত্যন্ত গুরুতর প্রশ্ন। স্বাস্থ্যমন্ত্রী এখানে বসে আছেন তাকে এই বিষয়ে উত্তর দিতে হবে।

( তুমুল গোলমাল )

**Shri Kumar Dipti Sen Gupta :**

ঐ ডাক্তারকে আদালতে সোপর্দ করা হবে কিনা---স্বাস্থ্যমন্ত্রী এটুকু দৃঢ় হতে পারবেন কিনা মানবিকতার স্বার্থে, সেটা আমরা জানতে চাই। )

( তুমুল গোলমাল )

**Shri Abdul Rafi Ansari :** Sir, you have heard only a few names. But there are innumerable such cases which do not appear in the news papers. Many people are dying in this way without any medical help. So, we want to hear the Hon'ble Minister about this.

(গোলমাল)

**Mr. Speaker :** Honourable members, please take your seats. Let us hear the Hon'ble Minister, Shri Ajit Kr. Panja.

(গোলমাল)

**Shri Satya Ranjan Bapuli :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা ক্যাটাগরিক্যালি জানতে চাই যে আপনারা এই বিষয়ে কি করছেন। আজকে পশ্চিমবাংলার জনজীবন বিপর্য্যস্ত হতে বসেছে। রুগীদের জীবন নিয়ে ছিনিমিনি খেলা চলছে,

if they are sons of this soil, I must say.

যদি সরকার এদের বিষয় কোন রকম ব্যবস্থা না নিতে পারেন তাহলে আমি বলবো যে সরকার কিছু কাজ করতে পারছেন না। যে ডাক্তাররা চেম্বারে ৩২ টাকা, ৬৪ টাকা ভিজিট নিয়ে রোগী দেখেন, আজকে তারা রাস্তায় বদান্যতা দেখাচ্ছে আর হাসপাতালে রোগী মারা যাচ্ছে। এদের সম্বন্ধে এক্ষুনি কি ব্যবস্থা নিতে পারেন সেই বিষয়ে আমাদের জানান। আজকে লক্ষ লক্ষ জনতা আপনাদের পেছেনে থাকবে এবং আপনাদের আশীর্বাদ জানাবে। আজকে কয়েকটা ডাক্তার মিলে এই জিনিষ করবে এটা সহ্য করা অসম্ভব। মন্ত্রীমহাশয় বলুন ৭২ ঘন্টার মধ্যে মন্ত্রীমহাশয় কি করতে পারবেন।

(গোলমাল)

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় অনেক বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন এই ডাক্তার-দের সমস্যা সম্বন্ধে। এই সমস্যা সমাধানের জন্য শুধু মাত্র স্বাস্থমন্ত্রীর কাঁধে দোষ চাপালে চলবে না। প্রত্যেকদিন স্টেটমেন্টর পর স্টেটমেন্ট আমরা খবরের কাগজে দেখছি। কিন্তু একটা কথা পরিস্কার এই সভার কাছ থেকে আপনার মাধ্যমে যে শুধুমাত্র স্বাস্থ্য-মন্ত্রীর কাঁধে সমস্ত বিষয়টা চাপিয়ে দিলেই চলবে না, এই বিষয়ে মুখ্যমন্ত্রীর পূর্ণ দায়িত্ব রয়েছে। তিনি পশ্চমবাংলার জনগণের কাছে বলে দিন যে এত ঘন্টার মধ্যে ডাক্তাররা কাজে যোগ না দিলে তাদের সম্বন্ধে পেনাল কোডের আইন অনুসারে ব্যবস্থা নেওয়া হবে। ক্যাটাগোরিক্যালি এই কথা দেশের জনসাধারণের কাছে জানিয়ে দিন।

[2-50—2-60 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই বিষয়ে পরিস্কার বক্তব্য রাখুন, আমরা স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে কোন রকম বক্তব্য শুনতে চাইছি না। বার বার যখন আমরা বলছি তখন উনি বলছেন এটা ক্যাবিনেটের ব্যাপার শুধু আমার একার দায়িত্ব নয়। আমরা শুনতে চাই যে আমরা পশ্চিমবাংলার জনপ্রতিনিধিরা আর কত দিন চোখের সামনে হাজার হাজার মানুষকে মরতে দেখব।

(গণ্ডগোল)

**Mr. Speaker** : Honourable members, please allow Shri Punja to make statement. You are losing your valuable time.

**Shri Ramendra Nath Dutt :**

আজকের কালান্তরে যে খবর বেরিয়েছে এই বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কিছু বলতে পারেন কি?

**Mr. Speaker** : I have called Shri Panja to make a statement.

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে জায়গার কথা মাননীয় সদস্য মেনশনের মাধ্যমে আমাদের সকলকে জানালেন, ঠিক সেই জায়গার খবর আমার কাছে এখনো আসেনি। তবে মাননীয়

সদস্য এবং অন্যান্য সদস্যরা যে কথা বললেন যে দেশের সমস্ত গরীব রোগীরা আজকে বিপদের মধ্যে পড়েছেন, আজকে মন্ত্রী হয়েও অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে স্বীকার করে নিতে হচ্ছে এটা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত সরকারী হাসপাতালেই বিনা পয়সায় চিকিৎসা হয় এবং অত্যন্ত গরীব যারা তারাই এই সুযোগ বেশী পায়। ডিষ্ট্রিক্ট হসপিটল এবং কলকাতার হাসপাতাল বস্তিবাসী মা-বোনেরাই এই সুযোগ সুবিধা পান। আজকে যে অঞ্চলের যে ঘটনার কথা মাননীয় সদস্য বললেন সেটা অত্যন্ত ভয়াবহ, এই রকম খবর এত দিন ধর্মঘটের ভিতর সরকারীভাবে আমার কাছে আসেনি, কোন কাগজেও পড়িনি। তাই যখন মাননীয় সদস্য বলছেন তখন তিনি কোন্ জায়গার ঘটনা এবং কোন্ ডাক্তারবাবু এটার জন্য দায়ি সেটা আমাকে লিখিতভাবে দিয়ে দিন, আমি নিশ্চিতভাবে জানিয়ে দিচ্ছি যে মাননীয় সদস্যের লিখিত পিটিশনের উপর---প্রাইমা ফেসি কেস, কারণ মাননীয় সদস্য সেখানকার এম, এল, এ,---আমি নিশ্চিতভাবে সেই ডাক্তারের সাসপেনশন অর্ডার দেব এবং এটা আপনাদের নিশ্চিতভাবে জানাচ্ছি। আমরা ঠিকভাবে হেলথ সার্ভিস মেনটেন করতে চাই।

(গণ্ডগোল)

**Shri Kumar Dipti Sen Gupta :**

সাসপেনশন কেন? তাদের বিরুদ্ধে ক্রিমিনাল প্রসিডিওর গ্রহণ করা হবে কি?

(গণ্ডগোল)

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বলছেন তার সঙ্গে আমি একমত যে এই রকম কাজের জন্য আইনের মধ্যে যত রকম শাস্তির ব্যবস্থা আছে তা নেওয়া উচিত। কিন্তু আইনের মাধ্যমে এখনই আমার হাতে আপনারা যে শক্তি দিয়েছেন তাতে ইমিডিয়েট সাসপেনশন করা যেতে পারে। ক্রিমিনিয়াল প্রসিডিয়র ইত্যাদি যা বলছেন সে সম্পর্কে অনেক বড় ব্যবস্থা নিতে হয়। প্রথমে এফ, আই, আর, ইত্যাদি করা হয়েছে কিনা দেখতে হবে।

**Shri Kumar Dipti Sen Gupta :**

স্টেটও সুও মোটো করতে পারে।

**Shri Ananda Gopal Mukherjee :**

স্যার, এটা স্বাস্থ্যমন্ত্রীর সমস্যা নয়, এটা পশ্চিমবাংলার সমস্যা। বিধানসভা চলাকালীন সারা পশ্চিমবাংলার মানুষ এই সমস্যায় ভুগছেন। মন্ত্রীসভা এ সম্বন্ধে কি ভাবছেন এবং পশ্চিম-বাংলার মানুষকে কিভাবে এই দুর্গতির হাত থেকে অব্যাহতি দেবেন সে বিষয়ে কি আলোচনা চলছে এটা বিধানসভায় জানান উচিৎ। এই অবস্থা এমন গুরুতর যে আপনার মাধ্যমে মন্ত্রী-সভার কাছে অনুরোধ করব তাঁরা দরকার হলে এই বিধানসভায় সুযোগ দিন যাতে মাননীয় সদস্যরা তাঁরা মতামত এ বিষয়ে প্রকাশ করতে পারেন এবং যাতে একটা সিদ্ধান্তে আসা যায় কিন্তু বিলম্ব হলে মানুষের কষ্ট বাড়বে এবং পশ্চিমবাংলার অগ্রগতি ব্যাহত হবে। স্বাস্থ্যমন্ত্রীকে ডেকে তুলে প্রশ্ন করে লাভ নেই, আমরা জানতে চাই এই সমস্যা সমাধানে মন্ত্রীসভা কি করতে যাচ্ছেন?

**Shri Abdus Sattar :**

মাননীয় সদস্যদের উদ্বেগ খালি নয়, সারা পশ্চিমবাংলার উদ্বেগ। আজ এই স্ট্রাইকের ফলে এক ভীষণ অবস্থার সৃষ্টি হয়েছে এটা অস্বীকার করা যায় না। মানুষের জীবন নিয়ে ছিনিমিনি

খেলা হচ্ছে এ বিষয়ে সন্দেহ নেই। আগামীকাল আমরা বলছি এবং আগামীকাল আমরা সিদ্ধান্ত নিচ্ছি তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা যায়।

(গোলমাল)

**Shri Ananda Gopal Mukherjee :**

আগামীকাল মন্ত্রীসভা চূড়ান্ত সিদ্ধান্ত নিতে যাচ্ছেন এবং যে সিদ্ধান্ত মন্ত্রীসভা নেবেন তার প্রতি বিধানসভার পূর্ণ আস্থা থাকবে, কারণ এই সমস্যার উপর পশ্চিমবাংলার ভাগ্য নির্ধারণ করছে।

**Dr. Ramendra Nath Dutta :**

কালান্তরে যে খবর বেরিয়েছে সে সম্বন্ধে আপনার কি কিছু বক্তব্য আছে?

**Shri Ajit Kumar Panja :**

ডাঃ দত্ত যেটা বলছেন তার উত্তর দেওয়া উচিৎ। আমরা এখানে যা বলি তার জন্য আমি আপনার কাছ থেকে প্রোটেকশান চাচ্ছি। আমরা যা বলি যেন সেটা জনসাধারণের কাছে পরিষ্কারভাবে যায় সেটাই আমরা চাচ্ছি। আমরা এখানে যা বলি এই এ্যাসেম্বলি টেম্পল-এর মধ্যে তার মধ্যে সৌন্দর্য্য আছে এবং এখানে সে সত্য প্রমাণিত হয় সেটা জনসাধারণ জানতে চায়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমি গতকাল যা বলেছিলাম সমস্ত কাগজের রিপোটাররা সব শুনতে পেয়েছিলেন, কিন্তু কালান্তরের রিপোটাররা শুনতে না পেয়ে একটা মিথ্যা জিনিস লিখেছেন। এই কাগজ যাঁরা চালান তাঁদের মধ্যে অনেক সিনিয়ার মাননীয় সদস্য আছেন তাঁদের বলব যে টাটা বিড়লারা নার্সিং হোম-এ যান, কিন্তু সাধারণ মানুষের জীবন নিয়ে যাঁরা ছিনিমিনি খেলেছেন তাদের হয়ে যাঁরা কথা বলেন তাঁদের জানান যে কম্যুনিস্ট পার্টির নাম আর রাখবেন না, তুলে দিন।

(গোলমাল)

[3—3-10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সি পি আই-এর সকল সভ্যকে বলব একটু বসতে, কারণ, তাঁরাই দেখুন একথা আমি গতকাল বলেছিলাম কিনা। এখানে কালান্তরের যিনি রিপোটার ছিলেন তিনি প্রথমে লিখে দিলেন, আমি জানি না কেন, যে ধর্মঘটী ডাক্তারদের বিরুদ্ধে বিধানসভায় এক দল কংগ্রেস এম এল এ'র বিক্ষোভ। তারপর লিখলেন, কলকাতা ৪ঠা মার্চ, আজ রাজ্য বিধান-সভায় অজিত পাঁজা বলেছেন বর্ধমান হাসপাতালে প্রখ্যাত ডাক্তার সুবিমল সেন বিনা চিকিৎসায় মারা গেছেন। তাঁরা যদি ভাবেন এই মিথ্যা জিনিস এই হাউসের মধ্যে আমার কথায় তুলে দিলেই এই করে মিডিল ক্লাস ইন্টেলিজেন্সিয়াকে পকেটে ভরবেন তা পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রিভিলেজের প্রশ্ন তুলেছি, আমি জানতে চাই গ্রাম বাংলার দরিদ্র মানুষেরা চিকিৎসার জন্য আমি যখন সেখানে ডাক্তার পাঠাবার চেষ্টা করছি তখন সেই গ্রাম বাংলার মানুষকে সঙ্গে না নিয়ে নার্সিং হোমের যে সমস্ত বড় বড় ডাক্তার আছে যাঁরা কেউ কেউ ইনকাম ট্যাক্স দেন না তাঁদের যদি দলে নিতে চান তাহলে পরিষ্কারভাবে বলে দিন যে তাঁদের দলে তাঁরা নিতে চান।

(তুমুল হট্টগোল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি রেকর্ড চালান, এখানে টেপ রেকর্ডিং আছে। অনেক সদস্য আছেন যাঁদের আমরা অত্যন্ত শ্রদ্ধা করি, তাঁদের কাছে পরিষ্কার একথা বলতে চাই আপনারা ভেবে দেখুন, তথাকথিতভাবে হঠাৎ একটা হঠকারিতার মধ্যে একটা দলকে সাপোর্ট করবেন না। ৯০ পার্সেন্ট ডাক্তার আজকে এসে এতে জয়েন করতে চাচ্ছে না। তাঁরা জোর করে ১০

পার্সেন্ট 'গভর্নারকে এতে নিয়ে আসতে চাইছেন। তাঁরা কারা, তাঁরা কি তাঁরাই যাঁদের আমরা হাসপাতালে হাসপাতালে পাঠিয়ে দিয়েছি? তাঁরা কি তাঁরাই যাঁদের বাঁকুড়া হাসপাতালে পাঠিয়ে দিয়েছি? তাঁরা কি তাঁরাই যাঁদের আমি গ্রাম বাংলার মা-বোনেদের চিকিৎসার জন্য পাঠাবার চেষ্টা করছি? ভেবে দেখুন, অত্যন্ত শ্রদ্ধা আছে আমার, মোর্চা সম্বন্ধে আজো আমি একটা কথা বলিনি, কিন্তু সেই মোর্চাকে মর্চে পড়তে দেবেন না। আমি নিজে ২ বছর ধরে প্রতিটি বিষয়ে আপনাদের সঙ্গে কো-অপারেশান করেছিলাম। এরজন্য দায়ী কে এবং তিনি রাইট রিএ্যাক্‌সনারী দলের কিনা আপনাদের খুঁজে বের করতে হবে। আমি জানি কারা এই জিনিস সুরু করে দিয়েছে। আজকে সি পি আই সদস্যদের কাছে বিনীত অনুরোধ যদি সত্যিকারে দেশের উপকার করতে চান, আমার প্রতি যদি কোন রকম আস্থা থাকে তাহলে আপনারা এনকোয়ারী করুন যে কারা এর বিরুদ্ধে আছে, কারা চেষ্টা করছে আপনাদের আমাদের সমস্ত ইমেজকে টারনিস করে দেবার জন্য। যদি রাইট রিএ্যাকসনারী ফোর্স কাজ করে থাকে তাহলে সেই সমস্ত প্রতিক্রিয়াশীলদের চুরমার করার দায়িত্ব আমাদের এসেছে। একদিকে তাঁরা ধরে রেখে দিয়েছেন সমস্ত রোগীকে জামিন করে, আর একদিকে ভাল ভাল ডাক্তার যাঁরা কিছুতেই সাপোর্ট করেন না তাঁদের সামনে এমন একটা পপুলার ইসু তুলে দিয়েছেন যে তাঁদের মধ্যে তাঁদের ধরে আনতে পেরেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি ৯০ ভাগ ডাক্তার এর মধ্যে নেই। আমি তাঁদের কাছ থেকে ফোন পাই, তাঁরা এসে দেখা করেছেন কিন্তু বেরুতে পারছেন না। রাইট রিএ্যাক্সনরী মুভমেন্ট কিন্তু প্রতি পদে বাধা সৃষ্টি করে, ইতিহাস তাই বলেছে, লেনিন তাই বলেছেন, মাও সেতুং তাই বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রতিটি শ্রদ্ধেয় সি পি আই সদস্যের কাছে অনুরোধ জানাচ্ছি তাঁরা এনকোয়ারী করে বের করুন তিনি কে, তাঁর কি কি পলিটিক্যাল মোটিভ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফেল্‌সিয়ার যখন তৈরি হয়েছিল তখন চারিদিকে প্রতিক্রিয়াশীলরা ঠিক এইভাবে বাধা দেওয়ার চেষ্টা করেছিল, কিন্তু কোন বাধা না মেনে এতবড় সোভিয়েত দেশের সমস্ত গ্রামে পাঠিয়ে দিয়েছিল। আমার অনুরোধ যদি আপনারা কমিউনিজম ভুলে গিয়ে থাকেন তাহলে আবার আর একবার পড়ে নিন। কমিউনিজম বড় লোকদের জন্য নয়, কমিউনিজম গরীবদের জন্য।

**Mr. Speaker** : After the statement of the Hon'ble Minister one has certainly go the righ to give a personal explanation but from the statement of the Hon'ble Minister I think that he has not pinpointed any person, i.e., no responsibility has been fixed and no allegation has been made against any particular person. That is clear. So I think that there is no point for personal explanation. Regarding the parties, the Congress, the R.S.P., vague allegations may be made on the floor of the House. For that no personal explanation is necessary.

[Noise and interruptions]

Please hear me, please hear me first. Let me finish. There is no case for personal explanation. At any rate if any political party feels that it has been attacked by the Hon'ble Minister, certainly it has got the right to defend its stand. If any person attacks the R.S.P. or any political party regarding a matter on which the party can say that it has got nothing to do, certainly that political party, if any allegation is made against it, can deny that. There is no harm in it. But I think that in the statement of the Hon'ble Minister there was no personal allegation made against any member of this House. That is the real position. Now, before giving a rejoinder to the statement of the Hon'ble Minister, I do not feel—that any serious allegation that can furnish the image of the party has been made against it? To my mind he has not made such allegation. He has made only an allegation regarding the publication of a news and has said that the news has not been properly published in the manner as was stated on the floor of the House. He has said that the news should be published as published in other newspapers and that only in one newspaper that has not been properly published. That has been alleged by the Hon'ble Minister and he has raised the point regarding the actual reporting.

[Noise and interruptions]

[3-10—3-20 p.m.]

**Shri Ananda Gopal Mukherjee :**

স্যার, এই বোধহয় সবচেয়ে ফিটেস্ট স্টেপ যদি আমরা এই পেপারে রিপোর্টিং যা হয়েছে এবং যেটাতে আপত্তি শুধু সেটা নিয়ে প্রিভিলেজ কমিটিতে একটা রেফার করে দিতাম।

**Mr. Speaker** : Mr. Mukherjee, there is no such motion before the House. He has just casually referred the matter.

**Shri Ananda Gopal Mukherjee :**

আমাদের সামনে কোন মোসান নেই,

But this matter may be referred to the Priviledge Committee, Sir.

**Shri Biswonath Chakraborty :**

স্যার, উনি যখন একটা ষ্টেটমেন্ট করেন তখন স্বভাবতই এমন একটা সম্ভাবনা থাকে যে আমরা এখানে ৩৫ জন সদস্য আছি, একটা পলিটিক্যাল পার্টি আমরা, তাতে আমরা মিসআণ্ডারষ্টুড হতে পারি এবং সেটা নিশ্চয়ই মন্ত্রীমহাশয় বুঝবেন। যখন বলছেন আমাদের কাগজে বেরিয়েছে তখন আমরা দু-চারটি কথা বলতে চাই এবং সেজন্য আপনার পার্মিসান চাইছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বক্তব্য আমরা শুনলাম, আমাদের কাগজে যদি ভুল বেরিয়ে থাকে স্বভাবতঃই মাননীয় মন্ত্রীমহাশয়ের অধিকার এই সম্পর্কে প্রিভিলেজ কমিটির কাছে যাওয়া এবং স্বভাবতই তিনি প্রিভিলেজ কমিটির কাছে যেতে পারেন। কিন্তু আজকে পশ্চিমবাংলার যে সমস্যা নিয়ে এই হাউস অত্যন্ত উদ্বিগ্ন, আমরাও এই সম্পর্কে কম উদ্বিগ্ন নই। এবং আমরা ভেবেছিলাম যে এই হাউসে আজ সে সম্পর্কে আলোচনা হবে কিন্তু দেখছি তা আসেনি, তাহলে আমরা আমাদের বক্তব্য বলতে পারতাম। আমি অজিতবাবুকে একটা কথা বলতে চাই আমরা সি, পি, আই আমরা আমাদের সাইন বোর্ড তুলব কিনা এ সম্পর্কে অজিতবাবুর কাছ থেকে উপদেশ পাওয়ার ইচ্ছা আমাদের নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সি, পি, আই, ভারতবর্ষের শ্রমজীবি মানুষের পার্টি এবং সাধারণ মানুষ আমাদের ভুল বুঝবে না আমরা জানি। অজিতবাবু নতুন রাজনীতি করছেন, নতুন রাজনীতি করার আবেগে তিনি এখানে যে কোন কথা বলতে পারেন কিন্তু আমি এই কথা বলতে পারি বাংলাদেশের যে দরিদ্র মানুষের কথা উনি বলবেন সেটা আমরা জানি।

**Shri Mrigendra Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া শহরের একটি ঘটনার প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া শহরের যে ঘটনার কথা এখানে তুলছি সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। গত ২০এ ফেব্রুয়ারী তারিখ থেকে আজ ৫ই মার্চ তারিখ পর্য্যন্ত ৭ লক্ষ মানুষ অধ্যুষিত এই হাওড়া শহরে হাওড়া পৌরসভায় ধর্মঘট চলছে। ধর্মঘটের দরুন সমস্ত শহরের জঞ্জাল শহর ক নরকে পরিণত করেছে। হাওড়া পৌর অঞ্চলের ৭ লক্ষ অধিবাসীর জীবন বিপর্য্যস্ত হয়েছে এবং মহামারী ও মড়ক দেখা দিতে চলেছে। মানুষের জীবন যখন বিপন্ন---পৌরসভার মজদুর ধর্মঘটের ফলে যখন রোগ বিস্তৃত হয়ে পড়েছে, রোগী যখন হাসপাতালে যাচ্ছে তখন সেখানে ডাক্তারদের ধর্মঘট চলছে। একদিকে পৌরসভায় ধর্মঘট অপর দিকে হাসপাতালে ধর্মঘট এই অবস্থায় স্যার, মানুষের ধৈর্য্যের বাঁধ ভেঙ্গে পড়ছে। গতকাল আমরা যখন বিক্ষোভ মিছিল নিয়ে গিয়েছিলাম তখন সেই মিছিল সম্পূর্ণ শান্তিপূর্ণ ছিল, এমন সময় বহিরাগত কিছু লোক এসে, তাদের ধৈর্য্যের বাঁধ ভেঙ্গে পড়ায় পৌরসভা ভাঙ্গচুর করে দিয়ে যায়। আপনার মাধ্যমে সরকারের কাছে জানাতে চাই যে হাওড়া শহরে ধর্মঘটের ব্যবস্থা না করলে আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়বে। গতকালকে এই ভাঙ্গচুরকে প্রতিরোধ করতে গিয়ে জনৈক কংগ্রেস কর্মী শ্রীবৈদ্যনাথ চট্টপাধ্যায় আঘাত পেয়েছেন তিনি হাসপাতালে গিয়ে চিকিৎসা পাননি চিকিৎসকদের ধর্মঘটের জন্য। আমি মাননীয় মন্ত্রী-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই ভীষণ অবস্থার প্রতিকারের জন্য এবং অবিলম্বে যেন সরকার ব্যবস্থা অবলম্বন করেন। হাওড়া শহরে দুর্ভাগ্যবশতঃ বেশী মন্ত্রী বাস করেন না। যদি এই ধর্মঘট কোলকাতায় চলতো তাহলে গোটা মন্ত্রীসভার টনক নড়ে যেত। কিন্তু হাওড়ার অবস্থা

যে দিকে চলে যাচ্ছে তারজন্য কয়েক দিনের মধ্যে হাওড়া শহরে চূড়ান্ত আইন শৃঙ্খলার অবনতি ঘটবে। আপনার মাধ্যমে সরকারকে এই সতর্কবাণী উচ্চারণ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Tapan Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ডিজেলের অভাবে ব্যারাকপুর মহকুমায় বাস চলাচল প্রায় বন্ধ হতে চলেছে। লরী চলাচলও প্রায় বন্ধের পথে। যে সামান্য বাস চলছে সেই বাসে এত ভীড় হচ্ছে যে মানুষ উঠতে পারছে না। পেট্রল পাম্পগুলিতে ডিজেলের জন্য যখন যাচ্ছে তখন তাদের অধিক মূল্যে পেট্রল কিনতে হচ্ছে। শুধু পেট্রল ডিজেল নয় ভূষি কেলেঙ্কারির পর যে টায়ার কেলেঙ্কারী হয়েছে সেই টায়ারের অভাবে আজকে বাস লরী পথে চলতে পারছে না। টায়ার কিন্তু বাজারে অত্যন্ত উচ্চ মূল্যে পাওয়া যাচ্ছে, সেই টায়ার বাজারে ব্ল্যাক মার্কেট হচ্ছে। আজকে মোটর পার্টসও পাওয়া যাচ্ছে না। তাই জনসাধারণের আজকে দুর্দশা চরমে উঠেছে। এদিকে বিদ্যুৎ সঙ্কটের দরুন ট্রেন চলছে না, ট্রেন মাঝে মাঝে অচল হয়ে যাচ্ছে। জনজীবন আজকে বিভ্রান্তির মধ্যে দিয়ে চলেছে। ব্যারাকপুর মহকুমায় শিল্পাঞ্চলে যেখানে হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ প্রতিদিন কলকারখানায় কাজ করে থাকে তারা যানবাহনের অভাবে—না বাস না ট্রেন থাকায়, আজকে কলকারখানা প্রায় বন্ধ হতে চলেছে। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অবিলম্বে ডিজেল সরবরাহ করে এই বাস এবং লরী চালু করা যায় তার চেষ্টা করুন নইলে আইন ও শৃঙ্খলার অত্যন্ত অবনতি ঘটবে।

**Shrimati Ila Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরী বিষয় এই সভায় উল্লেখ করতে চাই মাননীয় মহাশয়, চৌরঙ্গী রোডের একটি সিনেমা হলে গত ৪ঠা মার্চ-এ একটি মহিলা লাঞ্ছিত হয় এবং সেই ঘটনা আপনার মাধ্যমে এই সভায় পেশ করছি। মাননীয় মহাশয়, আপনি জানেন যে, আজকাল রাস্তাঘাটে চলাচল করা কি অসুবিধা হয়েছে। চৌরঙ্গী রোডের সিনেমা হলের ভিতর একজন মহিলা সেখানে প্রস্রাব করতে গিয়েছিল বাথরুমে। সেখানে দুর্বৃত্তরা এসে তাকে লাঞ্ছিত করে এবং তাকে মাটিতে ফেলে দিয়ে তার গহনাপত্র ছিনতাই করতে থাকে এবং তাকে নানারকম-ভাবে নষ্ট করবার চেষ্টা করে। আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে তাঁর পুলিশ মহলের যে কর্তব্য তা তারা করছে না এবং যার ফলে দেশের চারদিকে এইরকম দুর্ঘটনা ঘটছে। তিনি যদি এর একটা ব্যবস্থা না করেন তবে আমরা প্রতিটা সদস্য এই নিয়ে হাউসে নানারকম আন্দোলন গড়ে তুলবো। রাস্তা-ঘাটে চলাফেরা করা অত্যন্ত অসুবিধা হচ্ছে, সিনেমা হলেও কোন নিরাপত্তা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি তাঁর পুলিশ মহল এইভাবে দিনের পর দিন তাদের কর্তব্যে অবহেলা করে তবে তাদের কাছ থেকে তার জবাব নিতে হবে এবং আমি আশা করবো যে এই সম্বন্ধে মন্ত্রীমহাশয় কিছু জবাব দেবেন।

**Shrimati Nurunnesa Sattar :**

মাননীয় স্পীকার মহাশয়, মহিলারা এইভাবে পথেঘাটে লাঞ্ছিত হচ্ছে। আমি আশা করবো যে পুলিশ মন্ত্রী মহাশয় এই বিষয়ে একটা জবাব দেবেন।

[3-20—3-30 p.m.]

**Dr. Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যে বিষয়টি উল্লেখ করলেন তা আগেই আমার দৃষ্টিতে আনা হয়েছিল এবং এ বিষয়টি সম্বন্ধে তদন্ত করেছি। আমি এ বিষয়ে আরো বিশদভাবে তদন্ত করে দেখবো। তারজন্য ডি, ডি, ডিপার্টমেন্ট-এর হাতে এর তদন্তের ভার দেওয়া হয়েছে। আমি খবর পেয়েছি এই স্বামী-স্ত্রী সিনেমা দেখতে গিয়েছিল। স্বামী যে টিকিট কেটেছিলেন, তাতে সেই জায়গাটা তাঁদের পছন্দ না হওয়ায় পরে আবার তার স্বামীস্ত্রীকে একজায়গায় দাঁড়

করিয়ে রেখে টিকিট কাটতে যায়। ইত্যবসরে তাঁর স্ত্রীর গহনাপত্র ছিনতাই হয়ে যায়। আমরা দুষ্কৃতকারীদের ধরবার চেষ্টা করছি। ডি, সি, ডি, ডি. এর তদন্ত করছেন। দুষ্কৃতকারীদের যাতে উপযুক্ত শাস্তি দেওয়া যেতে পারে তারজন্য তাদের ধরবার চেষ্টা করা হচ্ছে।

**Dr. Bhupen Bijali :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি এক দুর্ভাগা এলাকার হতভাগ্য প্রতিনিধি--আমি সেই মহেশতলার দুর্দশার কথা বলতে চাই। এই মহেশতলা এমন একটা এলাকা যার একদিকে খিদিরপুর, মেটিয়াবুরুজ, অন্য দিকে বজ বজ--এটা না ঘরকা, না ঘাটকা--সহরের মধ্যেও আবার সহরের বাইরে। এটা কোন উৎপাদনশীল জায়গা নয়, এখানে কোন খাদ্যশস্য উৎপন্ন হয় না, অত্যন্ত দুঃখের কথা বেদনার কথা আমরা বার বার খাদ্যমন্ত্রীকে বলেছি খাদ্য ব্যাপারে নানা রকম অসুবিধার কথা তাঁকে জানিয়েছি, অথচ অদ্যাবধি কোন কিছু ব্যবস্থা করা হয় নাই। আমি পরিষ্কারভাবে তাঁর কাছ থেকে জানতে চাই আমাদের এলাকাকে বিধিবদ্ধ রেশন এলাকায় অন্তর্ভুক্ত করবার কথা তিনি চিন্তা করছেন কিনা। আমি ২রা থেকে আমরণ অনশন এই বিধানসভা ক্যামপাসের মধ্যে করতাম। খাদ্যমন্ত্রী এখানে নাই--তাঁকে আমি অনুরোধ করছি--তিনি আসুন বলুন, মাননীয় মুখ্যমন্ত্রীকেও অনুরোধ করছি তাঁর কাছে আবেদন জানাচ্ছি--তিনি পরিষ্কারভাবে আমাদের আশ্বাস দিন যে আমাদের এলাকা--বিধিবদ্ধ এলাকা করবেন। নতুবা আমি আগামী ২রা এপ্রিল থেকে আমরণ অনশন ধর্মঘট এই বিধানসভা এলাকার মধ্যে করবো।

[ গোলমাল ]

**Mr. Speaker :** I am sorry, honourable Ministers are there and they have taken note of it.

**Shri Sheikh Daulat Ali :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে আমাদের মাননীয় সদস্য ঘোষণা করলেন, ২রা এপ্রিল থেকে এখানে আমরণ অনশন ধর্মঘট করবেন; অথচ খাদ্য মন্ত্রী এখানে নাই, এসে তিনি এ বিষয়ে কিছু আশ্বাসও দিচ্ছেন না, এটা বাস্তবিকই খুব বেদনাদায়ক। মহেশতলায়ও যাতে অন্যান্য বিধিবদ্ধ রেশন এলাকার মত হতে পারে তার ব্যবস্থা সরকার করুন। যাতে সেকেণ্ড এপ্রিল তিনি এই আমরণ অনশন না করেন--তার ব্যবস্থা অবিলম্বে করতে হবে--এই অনুরোধ আমি সরকারের কাছে রাখছি।

**Shri Gobinda Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে একটি জরুরী বিষয় জানাতে চাই। পশ্চিমে যে কয়টি স্টেট্ লাইব্রেরী তার মধ্যে উত্তরপাড়ার জয়কৃষ্ণ পাব্লিক লাইব্রেরীটি অন্যতম প্রধান লাইব্রেরী। দুঃখের বিষয় দীর্ঘকাল যাবৎ এই উত্তর-পাড়া জয়কৃষ্ণ সাধারণ পাঠাগারটি অবহেলিত হয়ে রয়েছে, এই লাইব্রেরীর সঙ্গে মাইকেল মধুসূদনের নাম জড়িত আছে, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের নাম জড়িত আছে, কৃষ্ণচন্দ্রের নাম জড়িত আছে, এবং আরো বহু মনীষীর নাম এর সঙ্গে জড়িত আছে। এমন কোন মনীষী জন্মগ্রহন করেন নাই--যিনি কখনো না কখনো এখানে আসেন নাই। অনেক রিসার্চ ফেলো এসে এখানে মূল্যবান গবেষণা করে গেছেন। অনেক গুরুত্বপূর্ণ পদ সেখানে দীর্ঘদিন খালি পড়ে আছে। কোন লাইব্রেরীয়ান নাই, কোন লাইব্রেরী এসিস্ট্যান্টও নাই--তাঁরা সবাই অন্যত্র বদলী হয়ে গেছেন। তাঁদের জায়গায় কোন স্টাফ দেওয়া হয় নাই। শর্ট স্টাফ নিয়ে কোন রকম কাজ চলছে, লাইব্রেরীর মূল্যবান পাণ্ডুলিপি আনকেয়ার্ড ফর রয়েছে, রক্ষনাবেক্ষনের সুব্যবস্থা নাই। যার ফলে অনেক মূল্যবান প্রাচীন পাণ্ডুলিপি র‍্যাকে অযত্নে নষ্ট হয়ে যাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে ব্যথিত হবেন গত এক বৎসর আগে মার্চ মাসে পশ্চিমবাংলার রাজ্যপাল ডায়াস তিনি লাইব্রেরী পরিদর্শন করেন এবং ডিসক্রিসানারি ফাণ্ড থেকে পাঁচ হাজার টাকা বরাদ্দ করে ছিলেন লাইব্রেরীর আলমারী, র‍্যাক, ইত্যাদি কেনবার জন্য কিন্তু সেই টাকা আজও খরচ হয়নি, একটা নুতন আলমারী আসেনি শুধু তাই নয় আমরা সংবাদ পেয়েছি যে মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয় ও তাঁর দপ্তর অন্তত কুড়ি হাজার টাকা লাইব্রেরীর নুতন বই, র‍্যাক ইত্যাদি কেনার জন্য বরাদ্দ করেছিলেন কিন্তু সেই টাকা এখনও পর্যন্ত ব্যবহার না হয়ে পড়ে আছে। জানিনা সেই টাকা মার্চ-এর পরে ফেরত যাবে কিনা? এইরূপ একটা গুরুত্বপূর্ণ লাইব্রেরী যেখানে বহু পাণ্ডুলিপি এবং পুরাতত্ত্ব বিষয়ে বহু পুস্তক আছে গবেষণার জন্য তা যাতে পড়ে নষ্ট না হয় আলমারীর অভাবে এবং অপদার্থতার ফলে আজকে বাংলাদেশের এইরূপ একটি গুরুত্বপূর্ণ লাইব্রেরী সহায় সম্পদ যাতে নষ্ট না হয় তার ব্যবস্থা করবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**Shri Balai Lal Seth :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এটাতে সাধারণ কৃষকের প্রশ্ন জড়িত। হুগলী জেলার প্রথম কো-অপারেটিভ হল হরিপাল থানার এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটি যা ১৯৬১ সালে তৈরি হয়েছিল। এটাই প্রথম কো-অপারেটিভ। এই কো-অপারেটিভের যিনি সম্পাদক ছিলেন তিনি হাজার হাজার টাকা দুর্নীতি করে আত্মসাত করেছেন। এর বিরুদ্ধে ২৪-৮-৬৮, ৩০-৮-৬৮, ইত্যাদি তারিখে অডিট করে যে অডিট রিপোর্ট দাখিল করা হয় হুগলী জেলার সাব-রেজিস্ট্রারের কাছে, সেখানে আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আরো দুঃখের বিষয় যুক্তফ্রন্ট সরকারের সময় সে সময়কার সমবায় মন্ত্রী কায়দা করে এই রিপোর্টকে বাতিল করে দিয়েছেন কিন্তু দুঃখের বিষয় আমাদের সরকার যখন এলো তখন এই দুর্নীতিগ্রস্ত সম্পাদককে তাড়ালেন এবং এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করলেন কিন্তু আজও চাষীরা আতংগ্রস্ত যে যেসমস্ত সার এসেছে কৃষকের প্রয়োজনে তা আজও বিলি হয়নি। যিনি মার্কেটিং ম্যানেজার আছেন তাঁর সঙ্গে যোগ সাজস করে সেখানে এ্যাডমিনিস্ট্রেটর থাকা সত্ত্বেও দুর্নীতি বন্ধ হয় নি। আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি সরকার যখন দুর্নীতি দুর করতে চান এবং সাধারণ কৃষকের যখন উন্নতি করতে চান তখন হরিপাল মার্কেটিং সোসাইটির সম্বন্ধে তদন্ত করুন। তদন্ত করলেই দেখতে পাবেন কিভাবে টাকা সেখানে আত্মসাত করেছে।

**Shri Narayan Bhattacharya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে প্রায় কুড়িটিরও বেশী চা বাগান বন্ধ হয়ে গেছে এবং এর ফলে প্রায় চল্লিশ হাজার মজদুর না খেতে পেয়ে মৃত্যুর সাথে লড়াই করছে অথচ মজার কথা এইযে গত বৎসর আমাদের এই পবিত্র বিধানসভায় রেজলিউশান পাশ করা হয়েছিল, প্রস্তাব নিয়ে আসা হয়েছিল যে দুর্বল এবং রুগ্ন চা বাগানগুলি সরকার নিজের হাতে গ্রহণ করবেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি আমাদের বিধানসভার প্রস্তাব সেই কাগজেকলমে আছে। উত্তরবঙ্গে চা বাগানগুলিতে আজ ভয়াবহ অবস্থা নেমে এসেছে। যে চা বাগানগুলি আছে সেখানে কয়লা নেই, ডিজেল-এর অভাবে, সেখানে সারের অভাবে আজকে চায়ের আবাদ হচ্ছে না। উত্তরবঙ্গে যে তিনশো পঞ্চাশটি চা বাগান আছে তার প্রায় চার লক্ষ শ্রমিক এর সাথে যুক্ত। এই চা বাগানগুলি বন্ধ হয়ে গেলে সেখানে বিপর্যয় নেমে আসবে। উত্তরবঙ্গে চা বাগানগুলির এইরূপ অবস্থা যে সেখানে গ্রাচুয়িটি এবং প্রভিডেন্ট ফাণ্ডের টাকা বৎসরের পর বৎসর বাকি পড়ে আছে। আজকে এইরূপ অবস্থা যে একটা চা বাগানে মোট বাগানের যে পরিমাণ গ্রাচুয়িটি এবং প্রভিডেণ্ড ফাণ্ডে সে মত টাকা পড়ে আছে। অর্থাৎ সেখানে তা মিলিয়ে ঐ দামের টাকার সমান। আজকে এইরূপ অবস্থা হচ্ছে। তাই আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের কাছে দাবি করছি যাতে অবিলম্বে ঐ বন্ধ চা বাগানগুলি খোলে। আমাদের শ্রমবিভাগের রাষ্ট্রমন্ত্রী গত রবিবার

ার কনস্টিটিউয়েনসিতে গিয়েছিলেন আমি শুনলাম তিনি ছাত্রযুব সংগঠন করে ছেন। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। চা বাগানগুলি বন্ধ হয়ে আছে ও লক্ষ লক্ষ য না খেয়ে আছে। আজকে বিরাট বিপর্যয় সেখানে নেমে এসেছে। আমাদের শ্রম াগের রাষ্ট্র মন্ত্রীর সেটা দেখার সময় নেই। আমি দাবি করছি যে অবিলম্বে এর স্থা গ্রহণ করুন। মন্ত্রীসভাকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে হবে যাতে বন্ধ চা নগুলি খোলে তার ব্যবস্থা করতে হবে।

30—3-40 p.m.]

**Shri Hemanta Dutta :**

নীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মর্মান্তিক ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ ছি এবং আপনার মাধ্যমে মন্ত্রীসভার মূলতঃ মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সেটা , আমার রামনগর এলাকার একজন স্বাধীনতা সংগ্রামীর পুত্র তিনি বোম্বাইতে পানের সা করতে গিয়েছিলেন। আপনি জানেন রামনগরে যথেষ্ট পান হয় এবং এখান থেকে পাঠান হয় বোম্বাই এবং বিভিন্ন জায়গাতে। এই যুবকটি তিনি যুব কংগ্রেসের কর্মী বয়স হল প্রায় ২০ বৎসর। মহারাষ্ট্রের খাদ্য আন্দোলন নিয়ে সেখানে গুলিগোলা ছল। ২২শে ফেব্রুয়ারী তার কাকা যেখানে ব্যবসা করছিলেন সেখান থেকে তিনি তে ফিরছিলেন এবং তখন সেখানে পুলিশের গুলি হয় এবং যেখানে সি, পি, ট্যাঙ্ক নে পুলিশের গুলি চলছিল এবং যেখানে আন্দোলন চলছিল সেই জায়গা থেকে তার ী অনেক দূরে। আন্দোলনের জায়গা থেকে তার বাড়ী ৮ মাইল দূরে। রাত্রি প্রায় ার সময় সেখানে প্রায় দুশো লোক শুয়েছিল। পুলিশ তার মাথায় গুলি চালায় এবং া তার কানের ভিতর দিয়ে রক্তাক্ত কলেবরে তাকে মাটিতে ফেলে দেয় এবং সেখানে ১১টা থেকে ভোর পর্যন্ত শুয়ে থাকেন এবং ভোরেও ২ ঘন্টার মতো তিনি বেঁচে-লেন। স্বাধীনতা সংগ্রামী তাঁর সেই একমাত্র পুত্রের জন্য অত্যন্ত দুঃখিত। তিনি চান াদের মন্ত্রীসভা মহারাষ্ট্র গভর্নমেন্টের দৃষ্টি এই ব্যাপারে আকর্ষণ করুন। এবং ক বা মাসিক তাঁকে একটা সাহায্য বরাদ্দ করা হোক বা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ ক তাঁকে একটা মাসিক কিছু বরাদ্দ করা হোক এই দাবী আমি তাঁর তরফ থেকে এখানে াচ্ছি। এই ব্যাপারটা নিয়ে তদন্ত করা হোক। যেখানে গণ্ডগোল হচ্ছিল সেখানে তিনি নি এবং তিনি সরকার পক্ষের সমর্থক, বিরোধী পক্ষের প্ররোচনায় তিনি গোলমালের যান নি। তিনি নিরীহ এবং তার সেই নিরীহতার সুযোগ নিয়ে যে গুলি চালান ছে তার তদন্ত হোক এবং পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে মহারাষ্ট্র সরকারকে জানান ক যাতে এর একটা যথাবিহিত ব্যবস্থা হয়।

**Shri Rabindra Ghosh :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। ৭৩ সালে মাননীয় খাদ্যমন্ত্রী বিধানসভার পবিত্র জায়গায় দাঁড়িয়ে শপথ গ্রহণ করেছিলেন পশ্চিমবাংলায় তিনি না খেতে পেয়ে কাউকে মরতে দেবেন না। যা খাবার থাকবে তা করে খাওয়ার ব্যবস্থা করবেন। আমি উলুবেড়িয়া, বাউড়িয়া, শ্যামপুর থানার মানুষের রুণ চিত্রের কথা হাউসের সামনে তুলে ধরছি। গতকাল ১০/১২ হাজার মানুষ না তে পেয়ে ২০/২৫ মাইল পায়ে হেঁটে উলুবেড়িয়ার এস, ডি, ও'র অফিসের সামনে এমন কটা অবস্থার সৃষ্টি করেছিল যে গুজরাটে যা হয়েছে সেই অবস্থা উলুবেড়িয়াতেও ত যাচ্ছিল। আজকে না খেতে দিতে পেরে মা ছেলেকে রাস্তায় ফেলে দিয়ে পালিয়ে চ্ছে। এইরকম অবস্থায় গাছের পাতা, কচুপাতা, শামুক, গুগলি খেয়ে মানুষ দিন টাচ্ছে, মানুষ ফলিডল খাচ্ছে, না খেতে পেয়ে মানুষ লাইনে মাথা দিচ্ছে। বাজারে ল আজকে ৩-৪০ পয়সা এবং রেশনে ১-৮০ পয়সা এবং গত সপ্তাহে ২-২০ পয়সা ল। তেঁতো আটা দেওয়া হচ্ছে। কাজ নেই, কর্ম নেই। না খেতে পেয়ে মানুষ আত্মহত্যা রছে। তাই বলছি হাওড়ার সাথে মেদিনীপুরের যে কর্ডনিং ব্যবস্থা আছে সেটা যদি তুলে দেওয়া হয় তবে এই বিধানসভার প্রাঙ্গনে দাঁড়িয়ে আমি প্রতিজ্ঞাবদ্ধ হচ্ছি আজকে যে

মেদিনীপুর-হাওড়ার সমস্ত ট্রেন বন্ধ করে দেওয়া হবে। যদি কর্ডনিং প্রথা তুলে না দেওয়া হয় তাহলে সমস্ত অচল করে দেবার ব্যবস্থা করে দেবো। মাননীয় খাদ্যমন্ত্রী যে যে প্রতিশ্রুতি দিয়েছেন তা এবং তার খাদ্যনীতি ব্যর্থ হয়েছে। কর্ডনিং তুলে দিয়ে খোলাবাজারে চালের ব্যবস্থা করতে হবে। মানুষের কাজের ব্যবস্থা করতে হবে। মানুষ না খেয়ে মরবে, ছেলে বিক্রি করবে, রাস্তায় ছেলে ফেলে দিয়ে যাবে---এটা পশ্চিমবঙ্গের মানুষ নিশ্চয় সহ্য করবে না। সেইজন্য রেশনে সস্তাদরে চাল দেওয়ার ব্যবস্থা করতে হবে। খাদ্যমন্ত্রী যে প্রতিশ্রুতি দিয়েছিলেন পশ্চিমবঙ্গের মানুষকে খাদ্য দেওয়ার ব্যাপারে সেটা ব্যর্থ হয়েছে।

**Shri Sambhu Narayan Goswami :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি আপনার মন্ত্রীসভার এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিশেষ সূত্রে অবগত হলাম যে ইণ্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েসন বাঁকুড়া মেডিক্যাল কলেজের অনুমোদন ক্যানসেল করে দিচ্ছেন। তার প্রধান কারণ হোল বাঁকুড়ায় যথাযোগ্য ডাক্তার বাঁকুড়ায় যেতে চাইছে না। যে সব ডাক্তারকে ট্রান্সফার করা হচ্ছে বাঁকুড়ায়, তারা ওখানে যাচ্ছে না। বাঁকুড়া একটি মাত্র জায়গা কলকাতার বাইরে যেখানে ঐ মফঃস্বল সহরে মেডিক্যাল কলেজ আছে। গ্রামবাংলার মানুষ অতিকষ্টে সেখানে ছেলেদের চিকিৎসক হিসাবে শিক্ষা দেবার সুযোগ পায়। আমরা খুবই আতঙ্কিত হচ্ছি যে এই সময় গ্রামবাংলার মানুষের প্রতি এই আঘাত আসছে। তাই আমি অনুরোধ করছি যাতে সেখানে যথাযোগ্য ডাক্তার যায় তার জন্য আপনারা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এবং যেহেতু ঐ বাঁকুড়া মেডিক্যাল কলেজের উপযুক্ত ডাক্তার যাবে না সেইহেতু তার এ্যাফিলিয়েসন বন্ধ করে দেওয়া হবে এটা কি রকম কথা। এ ব্যাপারে গ্রামবাংলার মানুষ জানতে চায় যে সেখানে ডাক্তার যাবে কিনা। এই সমস্ত ব্যুরোক্র্যাট এবং টেকনোক্র্যাটদের লড়াইয়ের জন্য সেখানে এই অবস্থা হবে এ আমরা কখনই বরদাস্ত করবো না। এবং এখানে তাদের নার্সিং হোমের উপায় বন্ধ হয়ে যাবে সেইজন্য তারা ওখানে যাবেন না এ কখনই হতে পারেনা। সেইজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি তিনি পরিষ্কারভাবে বলুন যে ঐ মেডিক্যাল কলেজের এ্যাফিলিয়েসন বন্ধ হবে কিনা। এবং তিনি একথাও বলুন যে বাঁকুড়া মেডিক্যাল কলেজে যে হেতু উপযুক্ত ডাক্তার যাবে না অতএব তার এ্যাফিলিয়েসন বন্ধ হয়ে যাবে এই তথ্য সত্য কিনা। আমরা পরিষ্কারভাবে জানতে চাই স্বাস্থ্যমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর কাছ থেকে কোন কারণে এই মফঃস্বল সহরের মেডিক্যাল কলেজটির এ্যাফিলিয়েসন নষ্ট হবে। এই সমস্ত ব্যুরোক্র্যাট ও টেকনোক্র্যাটদের জন্য ঐ মেডিক্যাল কলেজের এ্যাফিলিয়েসন বন্ধ হতে দেওয়া চলবে না এই দাবী আমি বাঁকুড়ার এম, এল, এ, হিসাবে রাখছি।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে পশ্চিমবঙ্গের সহরে বিশেষ করে কলকাতা সহরে এবং গ্রামবাংলায় বিশেষ করে পল্লীবাংলায় ব্যাপক মশার উপদ্রব সুরু হয়েছে। এতো বেশী মশা সৃষ্টি হয়েছে যার ফলে সাধারণ মানুষ বিপর্যস্ত হতে চলেছে। গরীব মানষরা মশারী কিনতে পারে না, বিশেষ করে ফুটপাথে যারা বাস করে সহরের মধ্যে তাদের তো কথাই নেই। তাই আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে সেখানে যাতে শীঘ্র ডি, ডি, টি, স্প্রে-এর ব্যবস্থা করা হয় তার যথাযোগ্য ব্যবস্থা নিন। তাহলে বিশেষ করে গরীব মানুষের খুব সুবিধা হবে। কারণ তারা তো আর পয়সা দিয়ে ফ্লিট কিনতে পারে না। তাই আমি অনুরোধ করছি যে অতি সত্বর ডি, ডি, টি, স্প্রে করার ব্যবস্থা করা হোক।

**Shri Ajit Kumar Panja :**

উনি যা বললেন তাতে আমি বলতে চাই যে এ সম্বন্ধে স্টেপ নিতে সুরু করেছি। এন্টি লার্ভা অয়েল ব্যবহার করার চেয়ে আমরা ডি, ডি, টি, স্প্রে বা ম্যালাথিন স্প্রে বিশেষ উপকার

পেয়েছি। সেইভাবে আমাদের যে এন্টি ম্যালেরিয়া টিম রয়েছে তাদের আমি নির্দেশ দিয়েছি যত তাড়াতাড়ি ব্যবস্থা নেওয়া যায় তার দিকে আমি লক্ষ্য রেখেছি।

[3-40—3-50 p.m.]

তবে এটা ঠিক যে আমরা খুব চেষ্টা করলেও স্যানিটেশন যদি ইম্প্রুভড না হয় তাহলে যতটা সম্ভব চেষ্টা করা সত্ত্বেও কিছু করা যাবে না। সেইজন্য আমরা চেষ্টা রেখেছি স্যানিটেশন যাতে ইম্প্রুভড হয়।

( গোলমাল )

**Shri Krishna Pada Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। এটা গুরুত্বপূর্ণ কিম্বা গুরুত্বপূর্ণ নয়, এই ব্যাপারটা অবশ্য তারা বিচার করবেন। আমরা জানতে পেরেছি যে পশ্চিমবাংলা সরকার এই বিধানসভা ভবনে, এই বিধানসভায় সরকারী নীতি সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন যে বিভিন্ন সরকারী কার্য্যে বাংলাভাষা প্রয়োগ করা হবে। স্যার, এই বিধানসভা ভবনের কয়েক শত গজের মধ্যেই এ, জি, বেংগলের সরকারী কার্যালয়। আমরা জানি এ, জি, বেংগল থেকে পশ্চিমবংগ সরকারের ফাইন্যান্স সেক্রেটারিকে একটি চিঠিতে জানিয়ে দেওয়া হয়েছে যে পশ্চিমবংগ রাজ্য সরকারী কর্মচারীদের কোন পে বিলে বাংলায় সই করা চলবে না। আমরা মনে করছি যে যখন বাংলাভাষায় কথা বলি এবং পশ্চিমবাংলায় যদি কেন্দ্রীয় সরকারের কোন অফিস থেকে এই ধরনের নির্দেশ দেওয়া হয় যে কোন রকম বাংলায় স্বাক্ষর গ্রহণ করা হবে না তাহলে আমরা মনে করি বাংলাভাষায় বিরুদ্ধে একটা চক্রান্ত এবং যখন সরকারীভাবে সরকারী পর্যায়ে বাংলাভাষা প্রয়োগ করার নীতি গ্রহণ করেছি তখন পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীসভা কি এই সম্পর্কে এ, জি, বেঙ্গলের দৃষ্টি আকর্ষণ করবেন?

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসে রাখতে চাই এবং এর প্রতিকারের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন টিটেনাস রোগের সংখ্যা খুব বৃদ্ধি পেয়েছে। বিশেষ করে গ্রামাঞ্চলে এইসব রোগের উপযুক্ত ব্যবস্থা নেই বললেই চলে। হাসপাতালে যে শয্যাসংখ্যা রয়েছে তাতে সেখানে প্রপার এ্যাকোমোডেসন হয় না, উপরন্তু দেখা যায় যেসমস্ত ব্লকে প্রাইমারী হেল্থ সেন্টার বা সাবসিডিয়ারি হেল্থ সেন্টার রয়েছে তাতে উপযুক্ত ওষুধের অভাবে বা প্রয়োজনীয় চিকিৎসা বন্দোবস্তের অভাবে অনেক রোগী মারা যাচ্ছে। আমি গ্রামবাংলার লোক বলেই এই বলছি যে মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা এলাকার নশীপুর প্রাইমারী হেল্থ সেন্টারের ডাক্তারের সঙ্গে আমি আলাপ করেছিলাম। সেখানে উপযুক্ত ওষুধের ব্যবস্থা নেই এটা আমি জানতে পেরে স্বাস্থ্যমন্ত্রীর কাছে চিঠি লিখেছিলাম এবং তাঁর দৃষ্টি আকর্ষণও করেছিলাম এবং সেই চিঠির কোন উত্তর পাই নি। সেই চিঠিতে আমি বলেছি প্রতিটি ব্লকের প্রাইমারী হেল্থ সেন্টার বা সাবসিডিয়ারী হেল্থ সেন্টারে যেন যথেষ্ট পরিমাণে ওষুধ দেওয়া হয় এবং চিকিৎসার বন্দোবস্ত যেন করা হয় এবং ওষুধপত্রের ব্যবস্থা করে গাঁয়ের ঐ সমস্ত গরীব চাষী রোগীদের বাঁচানোর যেন ব্যবস্থা করা হয়।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অনেকেই অনেক গুরুত্বপূর্ণ কথা বললেন, আমি কিন্তু যে প্রশ্নটা তুলছি সেটা হচ্ছে

আমাদের এম, এল, এ-দের জীবন বিপন্ন---কারণ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের সঙ্গে মিলিত হয়ে বলেছিলেন যে তোমাদের নিজেদের এলাকায় যেসব ডেভেলপমেন্ট ওয়ার্ক করতে হবে সেটা তোমরা সব জানাও। আমরা সকলে মিলে মুখ্যমন্ত্রীর কাছে এবং অন্যান্য রাষ্ট্রমন্ত্রীর কাছে আমাদের বক্তব্য জানিয়েছিলাম। জানাবার পর যে সমস্ত রাস্তা-ঘাট করবেন বলে পূর্তমন্ত্রী আমাদের কথা দিয়েছিলেন এবং ১৯৭২-৭৩ সালে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও পত্র পেয়ে থাকতে পারেন এবং আপনার কেন্দ্রের ২।৪ মাইল রাস্তা না হোক, কিছু রাস্তা পেয়েছে---১৯৭২-৭৩ সালে রাস্তার কাজ হবে বলেছিলেন এবং এখন যতদিন যাচ্ছে খোঁজ খবর নিয়ে জানা যাচ্ছে যে আমাদের প্রত্যেকেরই রাস্তার কাজ বন্ধ হয়ে যাচ্ছে। পূর্তমন্ত্রীকে বললে, উনি বলেন যে টাকা কোথায়, বাজেট তৈরী হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় যেখানে মানুষ খাটনি পায় না, সেখানে রাস্তার কাজে বিকল্প খাটনি দিয়ে যাতে একটা ভায়েবল রাস্তার স্কিম নেওয়া যায় তার ব্যবস্থা করুন। এই স্কিম নেবার কথা আগে ঘোষণা করা হয়েছে যার ফলে আমরা আজকে মানুষের কাছে হেকল্ড পর্যন্ত হচ্ছি। এবারে ১৯৭৩-৭৪ সালে কি হবে জানি না, অতএব আমি পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো---যদিও তিনি এখন নেই, সেইজন্য আপনার মাধ্যমে পরিষদীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যাতে তিনি আমাদের এই দাবী তাঁর কাছে পৌঁছে দেন যে প্রত্যেক এম, এল, এ-দের যে চিঠি দিয়েছিলেন রাস্তার স্কিমের ব্যাপারে রাস্তা করে দেবার জন্য---আপনিও স্যার, নিশ্চয়ই সমভাবে ক্ষতিগ্রস্ত কারণ আপনার কাছেই আপনার এলাকার রাস্তার জন্য চিঠি গিয়েছিল আজকে জানি না আমাদের পূর্তমন্ত্রী যে কেন্দ্রের লোক সেই কেন্দ্রের আর রাস্তা বাকী আছে কি না। সুতরাং পূর্তমন্ত্রীর কাছে আমার অনুরোধ আপনি দয়া করে বিবেচনা করুন এবং বাজেট এ্যালোকেশন করুন। সমস্ত কেন্দ্রে যে রাস্তা গ্রহণ করেছেন, সেই রাস্তার কাজ আরম্ভ করুন।

[Several honourable members rose simultaneously—noise and interruptions]

**Mr. Speaker** : Please take your seats. When I am on my legs, you should take your seats. Minimum etiquette is expected from honourable members. I am painfully making this remark that I expect at least minimum decent behaviour and parliamentary etiquette from the honourable members but for the last two or three days I have been noticing—and I am rather constrained to make this remark—that honourable members are not on many occasions maintaining that minimum standard of parliamentary decency and decorum. I call upon Shri Kashinath Misra.

[Shri Jyotirmoy Mojumdar rose to speak]

If without my permission any statement is made, that will not form part of the proceedings. Shri Kashinath Misra.

**Shri Kashinath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের কাছে রাখছি। আজকে যে ভাইবোনেরা হায়ার সেকেণ্ডারী পরীক্ষা দেবে এই বছর তারা একটা চরম বিপর্যয়ের মধ্যে দিন কাটাচ্ছে। ১৯এ মার্চ হায়ার সেকেণ্ডারী পরীক্ষা শুরু হবে এবং এই পরীক্ষা সারা পশ্চিমবাংলায় একদিনেই শুরু হয়। হাজার হাজার কেন্দ্রে প্রায় দুই লক্ষ পরীক্ষার্থী আজকে পরীক্ষা দিতে চলেছে। আজকে আমরা কাগজে দেখলাম পর্ষদের কর্তৃপক্ষ বলেছে যে ঠিক সময়ে এ্যাডমিট কার্ড চলে যাবে। এই হায়ার সেকেণ্ডারীতে যতগুলো পরীক্ষা হয় তার জন্য ৬০ লক্ষ খাতা লাগে। এইসব জিনিস দূর দূরাঞ্চলে কিভাবে যাবে, যেমন জলপাইগুড়ি, কোচবিহার, মেদিনীপুর প্রভৃতি অঞ্চলে? গতবারের সাপ্লিমেন্টারী পরীক্ষা তো এ্যাডমিট কার্ড ছাড়াই হ'ল, এই সব বিষয় অব্যবস্থা এবং গোলযোগ এইগুলি দূর করার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক, সেই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50—4-20 p.m.] including adjournment.

**Shri Naresh Chandra Chaki:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আজকে দেখতে পাচ্ছি যে পুলিশ, ডাকাত এবং পুলিশ সমাজবিরোধীদের মধ্যে মিতালী গড়ে উঠেছে এবং এর ফলে সাধারণ মানুষের জীবন বিপন্ন হয়ে উঠেছে। আজকে রেলগাড়ী এবং রেলওয়ে এলাকায় সমাজ-বিরোধীদের দৌরাত্ম্য বেড়ে গিয়েছে। গত ১৭-২ তারিখে বি-৩৯৯ আপ বার্ণপুর লোকাল যখন ট্রেনখানা রানাঘাট থেকে বার্ণপুরের দিকে ছাড়ল তখন একদল সমাজবিরোধী ট্রেনে উঠে প্যাসেনজারদের উপর হামলা শুরু করে দিল। তখন দু-জন চেকার এবং কিছু যাত্রী সমাজবিরোধীদের চেস করে একতাবদ্ধভাবে। সমাজবিরোধীদের চেস করলে তারা ট্রেনের কম্পার্টমেন্টের দরজা বন্ধ করে দিতে যায়। ট্রেন ছেড়ে দেওয়ায় তখন সমস্ত যাত্রী এবং রেলওয়ে কর্মচারীরা চিৎকার শুরু করে দেয় এবং তাদের চিৎকারের ফলে গার্ড ট্রেনটি থামিয়ে দেন। যাত্রীরা এবং রেল কর্মচারীরা ইতিমধ্যে সমাজবিরোধীদের ধরে ফেলে এবং তাদের পুলিশের হাতে তুলে দেয়। তাদের রানাঘাট জি, আর, পি, থানায় অর্পণ করা হয়। কিন্তু দুঃখের কথা যে রানাঘাট জি, আর, পি, থানার ও, সি, এক ঘন্টার মধ্যে বিনা কৈফিয়তে টাকা খেয়ে তাদের ছেড়ে দিল, আমরা দেখেছি এই রেলওয়ে সুপারিনটেনডেন্ট অফ পুলিশ, যিনি শিয়ালদহ ডিভিশনের রানাঘাট জি, আর, পি, থানায় আছেন তাকে টাকা খাইয়ে রানাঘাটে-এ ডাকাতি করা হচ্ছে, রানাঘাটে সমাজবিরোধী কাজ করা হচ্ছে। রেলওয়ে এলাকায় তিনি সমাজবিরোধী কার্যকলাপ বাড়িয়ে দিয়েছেন। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাই যে তিনি রেলগাড়ীতে এবং রেলওয়ে এলাকায় এই ধরনের সমাজবিরোধী কার্যকলাপ বন্ধ করবেন কিনা এবং রানাঘাট জি, আর, পি-র এস, আর, পি-র বিরুদ্ধে তাড়াতাড়ি ব্যবস্থা নেবেন কিনা?---

[At this stage the house adjourned for 20 minutes]

[4-20—4-30 p.m.]

[After Adjournment]

## LEGISLATION

### The Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974.

**Shri Sankar Ghose** Sir, I beg leave to introduce the Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974 and I also place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The fifth meeting of the Eastern Regional Council for Sales Tax held in May, 1973, recommended that a Commercial Tax Tribunal should be established in each State for Sales Tax cases. Such Tribunals are already in existence in the states of Maharastra, Tamil Nadu, Andhra Pradesh, Gujarat, Kerala and Madhya Pradesh. The advantage of establishment of Tribunal will be that the need for a third appeal can be dispensed with and thereby the time involved in securing final decision on assessment cases can also be reduced. Before a Tribunal can actually start working notification of the rules and establishment of the machinery of the Tribunal is, necessary. To facilitate all this an Ordinance was promulgated on 1st December, 1973, when the Assembly was not in session.

[Secretary then read the title of the Bill]

**Shri Sankar Ghose**: Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের মাধ্যমে একটা বানিজ্যিক কর ট্রাইবুন্যাল-কমার-সিয়াল ট্যাক্স ট্রাইবুন্যাল স্থাপন করছি। এই জাতীয় ট্রাইবুন্যাল মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাড়ু অন্ধ্রপ্রদেশে আছে। এই ট্রাইবুন্যাল স্থাপিত হলে অনেকগুলি সুবিধা হবে বর্তমানে আমাদের প্রতিক্ষেত্রে ৩টা আপীলের প্রথা আছে। এই ট্রাইবুন্যাল স্থাপিত হলে ৩টা আপীলের জায়গায় ২টা আপীল হবে এবং তাতে যারা কর দেয় এ্যাসেসি এবং যারা কর নেয় রাজ্য সরকার তাদের ২ জনের সুবিধা হবে। বর্তমানে আমাদের যা আইন আছে তাতে প্রথম যে এ্যাসেসমেন্ট হয় সেটা করে কমারসিয়াল ট্যাক্স অফিসার। তারপর আপীল হবে এ্যাসিসট্যান্ট কমারসিয়াল-এর কাছে। এ্যাসিসট্যান্ট কমারসিয়াল-এর রায় থেকে আপীলে যায় এ্যাডিসন্যাল কমিশনারের কাছে এবং সেখানে থেকে যায় বোর্ড অফ রেভেনিউ-এর কাছে। এইভাবে ৩টা পর পর আপীল হতে পারে। এর ফলে সময় চলে যায়, অর্থের ক্ষতি হয়, কর আদায় দেরী হয় এবং যারা কর দেয় তারা জানে না কি হবে।

**Mr. Speaker** : There are motions for circulation of the Bill by Shri Shish Mohammad and Shri Timir Baran Bhaduri. I call upon Shri Shish Mohammad to move his motion.

**Shri Shish Mohammad** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th April, 1974.

স্যার, বঙ্গীয় বিক্রয় কর দ্বিতীয় সংশোধনী বিল-এর বিরোধীতা করতে উঠে আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সামনে কিছু বক্তব্য রাখতে চাই। স্যার, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে এই সেলস ট্যাক্স সিসটেমটা বৃটিশ আমল থেকে চলে আসছে। বৃটিশ আমল থেকে এই সেলস ট্যাক্স উঠছে এবং যারা সেলস ট্যাক্স দেয় তারা ফাঁকিও দিচ্ছে, আবহমান কাল থেকে উঠছে আর ফাঁকি দিচ্ছে এই সিস্টেম চলে আসছে এবং এই সেলস ট্যাক্স আদায় করার জন্য সরকারকে বিভিন্ন সময় আইন সংশোধন করতে হয়েছে। কিন্তু তা সত্বেও আজ পর্যন্ত কি সেলস ট্যাক্স-এর ফাঁকি রদ করার মত কোন রকম পদ্ধতি বের করা গেছে কি? না, যায়নি। মাননীয় স্পীকার মহাশয়, ধনতান্ত্রিক শাসন ব্যবস্থায় ধনিকদের পুঁজি বৃদ্ধি এবং ধনিক গোষ্ঠীকে পোষণ করা এবং ধনিক গোষ্ঠীর পৃষ্ঠপোষকতা করাই আমার মনে হয় এই বিলের লক্ষ্য। সৎ ক্রেতা যারা ভোগ্য-পণ্য ক্রয় করে তাদের শোষণ করবার এ একটা পদ্ধতি। স্যার, আপনি জানেন যে সাধারণ মানুষ যারা তারাই কিন্তু এই ট্যাক্স দিয়ে থাকেন, যারা মালপত্র ভোগ্যদ্রব্য বিক্রয় করে থাকে তারা সাধারণতঃ এই সেলস ট্যাক্স দেয় না। স্যার, আমি এই কথা বলতে চাই যারা বিক্রয় করে তারা তাদের বিক্রয় থেকে তাদের যে লভ্যাংশ তার থেকে সেলস ট্যাক্স দেয় না এটা আমরা হাটে বাজারে শহরে গঞ্জে দেখতে পাচ্ছি। সুতরাং এরা সৎ ক্রেতাদের কাছ থেকে ছলে-বলে-কৌশলে নানা পদ্ধতি অবলম্বন করে এই করটা আদায় করে নেবে। ইনকাম ট্যাক্স যে রকমভাবে করা আছে এও সেইরকমভাবে ঐ পদ্ধতিতে আদায় করে নেবে। স্যার, বিক্রেতা মাল যখন বিক্রি করে তখন সেই বিক্রয়ের উপর সেলস ট্যাক্স থাকে, আর থাকে তাদের লভ্যাংশ। যখন জিনিসপত্রের মূল্যবৃদ্ধি ঘটে তখন আসতে আসতে বিক্রয়ের পরিমাণ কমে যায়। সাধারণতঃ প্রত্যেক মানুষের নিজস্ব ইনকাম আছে, সেই ইনকামের ভিত্তিতে তাকে তার ভোগ্যপণ্য ক্রয় করতে হয়। মূল্যবৃদ্ধি ঘটলে আসতে আসতে মানুষের পার্চেজিং ক্যাপাসিটি কমে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের অর্থমন্ত্রী মহাশয় একজন নাম করা ইকনমিষ্ট এবং পশ্চিমবঙ্গের মধ্যে একজন অন্যতম নাম করা ইকনমিষ্ট। কাজেই তিনি এই সম্বন্ধে তাঁর জবাবে নিশ্চয়ই বলবেন।

[4-30—4-40 p.m.]

স্যার, বিক্রেতারা বেশী আকারে মাল সেল করবার চেষ্টা করে। কিন্তু ক্রেতারা তাদের প্রান্তিক আয়ের ভিত্তিতে মাল কেনে বলে যখনই তাদের আয় কমে যায় তখন তারা আর কিনতে পারে না। এই যখন অবস্থা হয় তখন বিকেতাকে তার লাভের পরিমাণ কমাতে

হয় এবং সেই লাভের পরিমাণ আসতে আসতে হয়ত একসময় শূন্যেতে গিয়ে দাঁড়ায় অর্থাৎ এতে আর লাভ থাকে না। এখানে প্রশ্ন হল লাভ যদি না থাকে তাহলে বিক্রেতার ব্যবসা আর কতদিন চলবে, তাকে তো দেউলিয়া হতে হবে। তখন সে কিকণে, না অন্য-পথ অবলম্বন করে অর্থাৎ কি করে কর ফাঁকি দেওয়া যায় সেই চেষ্টা করে। এই কর ফাঁকি দেবার জন্য তারা ২ নম্বর খাতা অবলম্বন করে এবং এইভাবে সরকারের বিক্রয়কর তছরূপ করে এবং সরকারকে দেখায় যে তার বিক্রি কিছু হয়নি। কাজেই আমি বলতে চাই যে, বৃটিশ আমল থেকে বহু আইন-কানুন প্রয়োগ করলেন, বহু ধনিককে আরও ধনিক করলেন, বহু বড়লোককে আরও বড়লোক করলেন, বহু বনিককে আরও বড় বনিক করলেন, ক্রেতাদের কাছ থেকেই যখন এই বিক্রয় কর আদায় করা হচ্ছে তখন এর নাম সেল্‌স ট্যাক্স না দিয়ে একে যদি ক্রেতা কর বলতেন তাহলে আমার মনে হয় এই নামকরণ স্বার্থক হোত। কাজেই অনুরোধ করছি অনুগ্রহ করে একে ক্রেতা কর হিসাবে নিয়ে আসুন এর স্বার্থকতা স্পষ্ট হয়ে উঠবে। সাধারণ গরীব মানুষ যারা অধিকাংশ ভোগ্যদ্রব্য ক্রয় করে তাদের আর ধ্বংস করবেন না। ট্রাইবুনাল করবেন, আরও ৮০ হাজার টাকা খরচ করবেন কিন্তু আমরা দেখছি ট্রাইবুন্যাল করে কিছু হয় না। শুধু একটা হচপচ হয়। যাহোক, সেল্‌স ট্যাক্স দ্বিতীয় সংশোধনী আইন এইভাবে না করে ক্রেতা কর এই-ভাবে যদি নিয়ে আসেন তাহলে ভাল হয় একথা বলে আমি আমার সার্কুলেসন মোশন মুভ করে বক্তব্য শেষ করছি।

**Shri Satya Ranjan Bapuli :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে বেঙ্গল ফাইনান্স (সেল্‌স ট্যাক্স) (সেকেণ্ড এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৭৪ যেটা পেশ করা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আমি প্রথমেই বলি মাননীয় শীশ মহম্মদ বোধ হয় সময় অভাবে বিলটা ভাল করে পড়তে পারেননি। এই বিলের প্রকৃত তাৎপর্য কি সেটা বোধহয় সময় অভাবে তিনি বুঝতে পারেননি। আমি দেখতে পাচ্ছি আগে ৩।৪ ষ্টেজ ছিল ফর দি এ্যাপিল এতে সবচেয়ে বেশী সময় নষ্ট হোত। টাকা আদায়ের ব্যাপার সময় নষ্ট হলে আদায় ক্ষতিগ্রস্ত হয়। সেখানে দেখছি এখন দুটি ষ্টেজ করা হয়েছে এবং এতে ট্যাক্স আদায়ের পক্ষে সুবিধা হবে। মাননীয় স্পীকার মহাশয়, কমার্শিয়াল ট্যাক্স ট্রাইবুনাল হওয়ার প্রয়োজনীয়তা আছে। এটা অন্যান্য রাষ্ট্রে আছে, পশ্চিমবাংলায় ছিল না তাই এখন সেটা করা হচ্ছে। ট্রাইবুনাল থাকলে তার কি সুবিধা সেটা বোধহয় শীশ মহম্মদ সাহেব জানেন না। ট্রাইবুনালের মাধ্যমে অত্যন্ত অল্প সময়ের মধ্যে বিচার পাওয়া যায়। আর একটা জিনিস দেখছি ট্রাইবুনাল কমিশনারকে ওয়াইড পাওয়ার দেওয়া হয়েছে ১১ ধারার ২, ৩ এবং ৬, ৭-এ। ট্রাইবুনালে অল্পদিনের নোটিশ জারি করে যাতে ট্যাক্স ইমিডিয়েটলী ইম্পোজ করা যায় তারজন্য পথ পরিষ্কার করে দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সবচেয়ে আনন্দের কথা যে এই বিলটা আনা হয়েছে যদিও এটা আরো আগে করা উচিত ছিল তাহলে আরও জনসাধারণের উপকার হত। ১৯৪১ সালে যে এ্যাক্ট ছিল সেটা এ্যামেণ্ডমেন্ট হচ্ছে ১৯৭৪ সালে। দুঃখের বিষয় গত ৫ বছরে বিধানসভায় কোন আইন পাশ হয়নি, কোন ভাল কাজ হয়নি। সেজন্য এই বিলটি সম্বন্ধে অন্যান্য যারা আছেন তারা ওয়াকিবহাল নয়। এই যে বিলটা করা হয়েছে এর দুটো দিক অত্যন্ত উপকারী, সেটা হচ্ছে যে ট্রাইবুনালের মাধ্যমে ইমিডিয়েট এ্যাসেসমেন্ট করা যাবে। এবং তাতে উভয় পক্ষের খরচ তাতে কমে যাবে। এখন সেই হিসাবে যারা সেল্‌স ট্যাক্স ফাঁকি দিতেন সেটা আর চলবে না। এবং এর দ্বিতীয় কথা হচ্ছে যে বিলে আপীলের পদ্ধতি রয়েছে। আজকাল সেল্‌স ট্যাক্স ফাঁকি অত্যন্ত বেশী বেশী হয়। বড়বাজারের চত্বরে যদি ঘোরা যায় তাহলে আমার মনে হয় পারপাস অব দি বিল উইল বি ফুলফিল্ড। এবং পারপাস অব দি বিল যেটা সেল্‌স ট্যাক্স আদায় করা, তারজন্য নিশ্চয়ই সকলেই সহযোগিতা করবেন। যেখানে যেখানে ট্যাক্স ফাঁকি দিচ্ছেন মাননীয় সদস্যরা নিশ্চয়ই অফিসারদের সঙ্গে যোগাযোগ রাখবেন তাতে ট্যাক্স আদায় করা সুবিধা হবে। এবং এতে কারো ভয় পাবার কোন কারণ নাই। আজকে যদি আমরা

ট্যাক্স ঠিকমত আদায় করতে পারি তাহলে আমি বলব আগামী দিনে যে বাজেট অধিবেশন আসছে আমরা প্রত্যেকটির উপরে বক্তব্য রাখব। সেল্সট্যাক্স অফিসাররা যদি ঠিকমত এবং দক্ষতার সঙ্গে আদায় করে তাহলে বহু বেশী ট্যাক্স আদায় হবে। এবং বহু ছোটখাট কর আমরা এড়াতে পারব। আজকে ইললিগ্যাল ট্যাক্সেশান হয় না, বরঞ্চ আমি বলব ট্যাক্স ফাঁকি দেবার সংখ্যা অত্যন্ত বেশী, তার জন্য কেউ ডুপলিকেট খাতা ট্রিপলিকেট খাতা তিন নম্বর চার নম্বর খাতা করে ফাঁকি দেয়। আগে যে পদ্ধতি ছিল তা অত্যন্ত লংড্রন প্রসেস--এটা থাকার জন্য এর মাঝখানে কেউ দুটো খাতা করলো বা তিনটা খাতা করলো, বা সেই অফিসারের সঙ্গে যোগসাজস করলো সেই সমস্ত জিনিষ আর হবে না। এখন আর বেশী সময় থাকছে না। সরাসরি এ্যাসেসমেণ্ট তার উপরে ট্রাইবুন্যাল সুতরাং আমরা চটপট ধরে ফেলব। তবে ধরতে গেলে সকলের সহযোগিতা লাগবে। এবং এই যে ট্রাইবুনাল তার সার্থকতা নিশ্চয়ই আছে কারণ বিচার বিভাগীয় অবস্থাতে যে যে অবস্থায় ট্রাইবুনাল আছে দেখেছি তার রেজাল্ট অত্যন্ত ভাল, কারণ তাদের ক্ষমতা অত্যন্ত বেশী করে দেওয়া হয় যা তার ফলে অপরদিকে জাল জালিয়াতি কর ফাঁকি দেবার যা সমস্ত পদ্ধতি থাকে সেগুলি আসতে আসতে বন্ধ হয়ে যায়। এই বিলের মাধ্যমে সেটা হয়েছে। আমি বিশ্বাস করি এবং প্রত্যেক মাননীয় সদ্যস্য যারা বিলটি দেখেছেন তারা নিশ্চয়ই অনুধাবন করবেন এটা নিশ্চয়ই ঐতিহাসিক ব্যাপার এবং যুগান্তকারী ব্যাপার কারণ আজকে যারা বহু কর ফাঁকি দিত তারা সহজে ধরা পড়ে যাবে। এবং এই সমস্ত গুলি এই বিলের মাধ্যমে প্রকাশ পেয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতে পেনাল প্রভিশন আছে। পেনাল প্রভিশন নিশ্চয়ই থাকবে কারণ পেনাল প্রভিশন আমাদের যারা সরকারী কর্মচারী আছে, যাদের উপর দায়িত্ব দেওয়া হয়েছে তারা সে পথ ঠিক প্রত্যেকেই যদি তারা কর্তব্য পালন করে, আমি বিশ্বাস করি, আমরা সকলেই বিশ্বাস করবো যে বিল করার যে সার্থকতা তা নিশ্চয়ই হবে। কারণ অত্যন্ত ভেবেচিন্তে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বিল রচনা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলের প্রত্যেকটা ধারাকে, প্রত্যেকটা লাইন পড়ে আমি আজকে এর পূর্ণ সমর্থন জানাই এবং আমি আশা করি সকলেই এই হাউসে এই বিলের সমর্থন জানাবেন।

[ 4-40—4-50 p.m. ]

**Shri Shibapada Bhattacharjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা সাধারণভাবে সমর্থন করতে গিয়ে কিছু বলা দরকার সেটা হচ্ছে মাননীয় মন্ত্রিমহাশয় যে কথাটা বলছেন যে এই ট্রাইবুনাল নিয়োগ করলেই আমি সেল্স ট্যাক্স তাড়াতাড়ি আদায় করতে পারবো, আমি আশংকা প্রকাশ করছি যে পর্য্যন্ত না এ্যাসেসমেণ্ট যে সময় রয়েছে সেই সময়টাকে যদি আপনি সংক্ষেপ না করতে পারেন। একজন ব্যবসায়ী, আমাদের ডিপার্টমেন্টে রয়েছে, চার বছরের মধ্যে এ্যাসেসমেণ্ট করতে হবে। কিন্তু এই চার বৎসর একটা দীর্ঘ সময় এ্যাসেসমেণ্টের পক্ষে এবং যে ব্যবসায়ী রিটার্ণ যা সাবমিট করছে, ইয়ারলি যে রিটার্ণটা সাবমিট করছে, সেই রিটার্ণও তারা ফল্স দিচ্ছে, চার বৎসর পরে তাদের এ্যাসেসমেণ্ট হচ্ছে। সুতরাং এই ট্রাইবুনাল নিয়োগ করলেই আপনার অতি অল্প সময়ের মধ্যেই রাজস্ব বা সেল্স ট্যাক্স এসে যাবে এটা মনে করা অমূলক বলেই আমাদের মনে হচ্ছে। যতক্ষণ পর্যন্ত না আপনি এ্যাসেসমেণ্টকে ইয়ার টু ইয়ার না করছেন, যতক্ষণ না বেশী লোক নিয়োগ করে যাতে এ্যাসেসমেণ্টটা তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা না করছেন। আমাদের আইনে বলা আছে চার বৎসর পর এ্যাসেসমেণ্ট করতে পারে। যার ফলে সমস্ত কিছু পড়ে থাকে, চার বৎসর পর্যন্ত একটা পার্টি ঐ এ্যাসেসমেণ্টের সময় পায় এবং তারপরে এই ট্রাইবুনালেও কিছু সময় নিয়ে যাবে। অর্থাৎ আজকে যদি কোন পার্টির কাছ থেকে আদায় করতে যান বা তার উপর নোটিশ দেন মন্ত্রীসভার পক্ষ থেকে তাহলেও তার কাছ থেকে সেল্স ট্যাক্স আদায় করা সম্ভব নয়। তাই এই এ্যাসেসমেণ্ট সম্পর্কে এই টাইম সংক্ষেপ করা এবং

ইয়ার টু ইয়ার এ্যাসেসমেন্ট করার জন্য আজকে আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যেন তিনি সেদিকে নজর দেন। কেনন ট্রাইবুনালটা নূতন ইনকাম ট্যাক্সে আপনার ট্রাইবুনাল রয়েছে তাতে আমার মনে হচ্ছে যে ইনকাম নয় সমস্ত বড় বড় ব্যবসায়ীদের কাছ থেকে আমরা যে আদায় করে ফেলতে পেরেছি ট্যাক্স সত্যি নয়। ট্রাইবুনাল থাকলেই সমস্ত ইনকাম ট্যাক্সটা যদি আদায় হয়ে যেতো তাহলে ট্রাইবুনালটাই উদ্দেশ্য হয়ে দাঁড়াতো ইনকাম ট্যাক্স আমরা বহু পেতাম। আজকে সেলস ট্যাক্সের ক্ষেত্রেও তাই যে ট্রাইবুনাল হলেই আপনার ট্যাক্স এসে যাবে না। বরং এখানে আমি আরো একটা জিনিস দেখতে পাচ্ছি যে কমিশনার বা ঐ অফিসার যিনি আজকে ট্যাক্সটা নির্ধারণ করছেন আজকে ট্রাইবুনালের ক্ষেত্রে সেই বড় বড় ব্যবসায়ীর ক্ষেত্রে অনেক বেনাভোলেন্ট জাজ থাকতে পারেন যেখানে ট্যাক্স কমিয়ে দেবার সম্ভাবনা থাকে যেটা সেলস ট্যাক্স অফিসে অনেক সময় দেখা যায় অফিসাররা যেটা নির্ধারণ করেন সেটা তাঁরা সাধারণতঃ কমাতে চান না। সুতরাং আমার যেটা মনে হচ্ছে যে এই ট্রাইবুনালটা নিয়োগ করলেই আজকে আমাদের রাজস্ব বা সময় কমে যাবে এটা আমার মনে হয় না। এখানে যেন আইনজীবীদের জন্য আইন না হয়। আইনজীবীর জন্যও এবং আমাদের জন্যও আইন, মাননীয় মন্ত্রিমহাশয় তা করবেন না। এই ট্যাক্সের একটা বড় প্রশ্ন, আপনি জানেন ইনটার স্টেট একটা ব্যবসায়ী চক্র আছে যারা আজকে ট্যাক্স ফাঁকি দিচ্ছে এবং তারমধ্যে হচ্ছে পশ্চিমবাংলা সবচেয়ে বড়। একটা ব্যবসায়ীর হেড অফিস যেখানে পশ্চিমবাংলায় রয়েছে তার কারখানা রয়েছে বিহারে। কনট্রাক্ট করছে পশ্চিমবাংলায় বসে কিন্তু অন ইন্সপেকশন বলে যে বিহারে সেই মালটা কিনেছে। আমাদের সরকার এখানে হেড অফিস থাকা সত্ত্বেও আজকে কোন কর পাচ্ছেন না। উল্টোটাও দেখছি যে আমাদের পশ্চিমবঙ্গে কারখানা রয়েছে কিন্তু হেড অফিস তাদের বাইরে রয়েছে এবং মালটা সম্পূর্ণভাবে নিয়ে গিয়ে তার সেখানটায় বিক্রি করছে। ফলে আমাদের পশ্চিমবাংলা এই যে সেলস কর সেটা পাচ্ছে না। সুতরাং আজকে যদি এই ইনটার স্টেট ব্যবসায়ীদের যে চক্র এবং যার মধ্যে টাটা একটা বৃহৎ, টেলকো কম্পানীর হেডঅফিস ওখানে রেখে যে সব জিনিস করছে এবং অন্যান্য অনেক ব্যবসায়ী রয়েছেন, শুধু ব্যবসায়ীই নয়, আমি বলবো আপনারা জানেন ইনটার স্টেট যেটা আয় হয় তার সেন্ট্রাল গভর্ণমেন্টের একটা অংশ আমরা পাই সেখানে সেন্ট্রাল গভর্ণমেন্টের বহু অফিসার, আমলা, এর সঙ্গে জড়িত রয়েছে। সুতরাং আমার মনে হয় এই যে কোটী কোটী টাকার যে রাজস্ব, যেটা সেলস ট্যাক্স থেকে পেতে পারতেন, তা থেকে সরকার বঞ্চিত হচ্ছেন। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলবো এইদিকে দৃষ্টি রেখে একটী নতুন আইন প্রণয়ন করবার কথা তিনি চিন্তা করুন। সেই নতুন আইন করলে পর আমাদের পশ্চিমবঙ্গ রাজস্বের দিক থেকে বেশী করে উপকৃত হবে। শুধুমাত্র ট্রাইবুনাল কোন সুরাহা নয়। প্রথমে তাঁর ডিপার্টমেন্টের দুর্নীতি দূর করুন। আর এ্যাসেসমেন্ট ইয়ার টু ইয়ার করুন। ব্যবসায়ীরা সাধারণতঃ ফল্স রিটার্ণ দাখিল করে। শুধুমাত্র এই মিথ্যা রিপোর্ট সাবমিট করার ব্যাপারে সময় সংক্ষেপ হতে পারে না। ট্রাইবুনালেও সময় নিতে পারে। ইনকাম ট্যাক্স ট্রাইবুনাল গঠন করেও ইনকাম ট্যাক্স আদায় হয়নি। সেজন্য আমি মামুলীভাবে এই বিলটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Honourable members, Hon'ble Minister will have to reply and the Bill will have to be taken Clause by Clause. Time allotted for this Bill is half an hour which will expire at 4.50 p.m. So, 30 minutes more time may be required for the Bill. With the sense of the House, I like to extend the time for discussion on the Bill by half an hour. I think the House will agree.

[Voices—Yes]

With the consent of the House, time is extended by half an hour.

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয়, পুরাপুরি এই বিলকে সমর্থন জানিয়েছেন এবং তাঁর সমর্থনে তিনি সুন্দর ও জোরাল বক্তব্য রেখেছেন। তার জন্য

তাঁকে আমার ধন্যবাদ জানাচ্ছি। আর মাননীয় সদস্য শিবপদবাবুও এই বিলকে সাধারণ-ভাবে সমর্থন জানিয়েছেন। তার জন্য তাঁকেও আমার ধন্যবাদ জানাচ্ছি। তবে তিনি বিলটীকে সমর্থন করতে গিয়ে কতকগুলি বিষয়ে বলেছেন, গঠনমূলক সমালোচনা করেছেন, সে সম্পর্কে বিবেচনা করে দেখতে হবে। মাননীয় শিবপদবাবু বলেছেন এ্যাসেসমেণ্ট তাড়াতাড়ি করতে হবে। সেবিষয়ে আমরা দৃষ্টি দিয়েছি বিশেষ করে গত বছর যেখানে এ্যাসেসমেণ্ট হয়েছিল ৭১ হাজার কেস্, সেখানে এবার ৮৬ হাজার কেস্ এ্যাসেসমেণ্ট দাঁড়িয়েছে। ইনকাম ট্যাক্স আইনে যে রকম আছে যে বড় বড় কেসগুলিকে এ্যাসেস করা হবে বেশী সময় দিয়ে, আর ছোট ছোট কেসগুলি তাড়াতাড়ি এ্যাসেসমেণ্ট করতে হবে। তাতে করে ইনকাম ট্যাক্স-এ ভাল ফল পাওয়া গেছে। সেইজন্য একটা এ্যাডমিনিসট্রেটিভ আইন আমরা আনতে চাইছি। আর এই এ্যাসেসমেণ্ট যাতে তাড়াতাড়ি হয় তার জন্য এই বিলে ৩ স্টেজ আপীলের জায়গায় দুটো আপীলের ব্যবস্থা রাখা হয়েছে তাতে করে এ্যাসেস-মেণ্ট-এর চূড়ান্ত ফলটা তাড়াতাড়ি পাওয়া যাবে।

মাননীয় সদস্য শীশমহম্মদ মহাশয় তিনি এই বিলটা সমর্থন করেছেন কি বিরোধিতা করেছেন তা পরিষ্কার বোঝা গেল না। কারণ তাঁর বক্তব্যের শেষদিকে তিনি বলেছেন এই বিলের নামটি পরিবর্তন করলে নাকি আর কোন দোষ বিলের থাকবে না। বিক্রয়কর না রেখে এটাকে ক্রেতাকর নাম দিলে সব দোষ ঘুচে যাবে। যাহোক তিনি বলেছেন নামের বিষয় সেল্স ট্যাক্স না বলে পারচেজ ট্যাক্স বলেছেন কিন্তু বিলের বক্তব্য তা নয়। যাহোক তিনি বলেছেন বৃটিশ আমলে এই আইন হয়েছিল তা সত্য এবং গত ৩৩ বছরে এর কোন পরিবর্তন হয়নি। তিনটী আপীলের ব্যবস্থায় অনেক সময় নষ্ট হয় এবং অর্থেরও ক্ষতি হয়। আমরা সেই তিনটা আপীলের জায়গায় একটী আপীল কমিয়ে দুটো আপীলের বন্দোবস্ত করেছি। যাতে এই বিলের মাধ্যমে নানারকম ব্যবস্থা গানিশী ব্যবস্থার বদলে অসাধু ব্যবসায়ীদের দমন করবার জন্য বুরো অফ ইনভেস্টিগেশন যে ব্যবস্থা করেছেন ডিক্লারেসান ফর্ম চালু করা ইত্যাদি নানারকম ব্যবস্থার ফলে এ বছর আমরা সেল্স ট্যাক্স ১৭ কোটী টাকা বেশী আদায় করতে পেরেছি। অতএব ৩ কোটী বা ৬ কোটী টাকার বেশী আদায় হয় নাই। যাহোক সাধারণভাবে সবাই এই বিলটীকে সমর্থন করেছেন, তার জন্য আমি সবাইকে আমার ধন্যবাদ জানাচ্ছি।

[4-50—5 p.m.]

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and a division taken with the following result :—

**Noes—91**

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Bandyapadhyay, Shri Ajit Kumar.
Bandyaopadhyay, Shri Sukumar.
Banerjee, Shri Nandalal.
Bapuli, Shri Satya Ranjan.
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharya, Shri Narayan.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Bose, Shri Lakshmi Kanta.
Chakraborty, Shri Gautam.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.

Das, Shri Bijoy.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asamanja.
Dihidar, Shri Niranjan.
Doloi, Shri Rajani Kanta.
Dolui, Shri Hari Sadhan.
Duley, Shri Krishna Prosad.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ganguly, Shri Ajit Kumar.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Tarun Kanti.
Gyan Singh, Shri Sohanpal.
Haldar, Shri Harendra Nath.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Jana, Shri Amalesh.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Maity, Shri Prafulla.
Maji, Shri Saktipada.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Ahindra.
Mitra, Shri Haridas.
Mitra, Shrimati Mira Rani.
Mitra, Shrimati Ila.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Molla, Tasmatulla Shri.
Mondal, Shri Khagendra Nath.
Motahar Hossain, Dr.
Mukhapadya, Shri Tarapada.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurunnesa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Palit, Shri Pradip Kumar.
Panda, Shri Bhupal Chandra.
Patra, Shri Kashinath.
Paul, Shri Sankar Das.

Phulmali Shri Lal Chand.
Poddar, Shri Deokinandan.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shri Birendra Nath.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Suvendu.
Roy, Shri Aswini Kumar.
Samanta Shri Tuhin Kumar.
Santra, Shri Sanatan.
Sarkar, Shri Nitaipada.
Sen, Dr. Anupam.
Sen, Shri Sisir Kumar.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Soren, Shri Jairam.
Topno, Shri Antoni.

**Ayes—3**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 3 and the Noes 91, the motion was lost.

The motion of Shri Sankar Ghose that the Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 8 and Preamble**

The question that clauses 1 to 8 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Second Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরী বিষয়ের প্রতি আপনার নজর আকর্ষণ করতে চাই। আজ এখানে খাদ্যের দাবীতে পশ্চিমবাংলার বিভিন্ন জেলা থেকে এবং কলকাতা থেকে পশ্চিমবঙ্গ মহিলা ফেডারেশন এবং পশ্চিমবঙ্গ মহিলা সমিতি ইত্যাদির ডাকে কয়েক সহস্র মা বোনেরা বিধানসভার দিকে একটা অভিযান করে অগ্রসর হচ্ছিলেন। তাদের দাবী খুব স্বাভাবিক। বিগত কয়েকদিনের মধ্যে দাম অস্বাভাবিক বেড়ে গিয়েছে। সে অবস্থায় মডিফায়েড রেশনিং নেই, ফ্রিঞ্জ এলাকায় রেশনিং নেই এবং কলকাতাতেও ডিউ শ্লিপ ইত্যাদি অব্যবস্থা। নিত্য প্রয়োজনীয় দ্রব্য নায্য দামে পাওয়া যায় না। এই দাবীতে তাঁরা বসে আছেন। যাতে মন্ত্রীসভা এই দাবীগুলি সম্পর্কে বক্তব্য রাখেন আপনার মাধ্যমে আমাকে এবং ইলা মিত্রকে বিধানসভার উপস্থিত করবার জন্য ভার দিয়েছেন। তাঁরা সারা রাত্রি ধরে বসে থাকবেন। তারা অনুরোধ করেছেন যেন মন্ত্রীরা সেখানে যান।

**Shrimati Ila Mitra :**

াননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা উনি বললেন সে বিষয়ে বলতে চাই। মা-বোনেরা াালোচনা করতে চান না। কয়েক সহস্র পুলিশ সেখানে পথ অবরোধ করে রয়েছে। ারা আলোচনা করতে চান না। মন্ত্রীমণ্ডলী বা সরকারের পক্ষ থেকে যে এ্যাকশান বা র্মপন্থা গ্রহণ করছেন সেটা যেন ঘোষনা করা হয়। আজকে সমস্ত জিনিষপত্রের দাম সম্ভব রকম বাড়ছে এবং এক দানা খাদ্যশস্য পেতেও তাদের খুব কষ্ট হচ্ছে। মা-ােনেরা সে বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রীসভা বিশেষ করে খাদ্যমন্ত্রী যেন জানান কি ্যাকশান তারা নিচ্ছেন। তারা সারা রাত্রি সেখানে থাকবেন এবং আপনি আমাদের সাহায্য রবেন এটা নিবেদন করছি।

**Shri Asamanja De :**

ার, অন এ পয়েন্ট অফ ইনফরমেসান। আমরা দেখছি এই হাউসের দুজন , পি, আই নেত্রী তাঁরা বুকে ব্যাজ ধরেছেন। অনেকে বলছেন তারা ধর্মঘটী ডাক্তারদের মর্থনে এটা করেছেন। I want to be explicit on this point ামি জানতে চাই আমাদের শরিক সদস্যরা তাঁরা ধর্মঘটী ডাক্তারদের সমর্থনে ব্যাজ রেছেন কিনা।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, ধর্মঘটী ডাক্তারদের সমর্থনে বুকে ব্যাজ ধরলে কোন দোষের ল না। কিন্তু শুনলেন মহিলারা খাদ্যের দাবীতে বিধানসভা অভিযান করেছেন। সে র্পকে নিবেদন করলাম।

**Mr. Speaker** ; Now we come to the Bengal Finance (Sales Tax) (Third Amend-ent) Bill, 1974. The Hon'ble Minister may introduce the Bill.

**Shrimati Ila Mitra :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই....

**Shrimati Geeta Mukhopadhyaya :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিধানসভার সকল সদস্যদের নুরোধ করছি যেন তারা এই সমস্ত মা বোনেদের কাছে গিয়ে এ সম্পর্কে কিছু বলেন।

·—5-10 p.m.]

**The Bengal Finance (Sales Tax) (Third Amendment) Bill, 1974**

**Shri Sankar Ghose** : Sir, I beg to leave introduce the Bengal Finance (Sales Tax) hird Amendment) Bill, 1974, and I also place a statement as required under le 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal :gislative Assembly.

The Government of West Bengal established a Bureau of Investigation in 1970 rough a Government Resolution for the purpose of investigation of cases of asion of sales tax as well as mal-practices connected therewith. Since its incep-n the Bureau has teken up investigation of more than three hundred cases and number of seizure of records and documents has been made pursuant to which tailed investigations have been conducted in the cases of sales tax evasion. As result of the investigations conducted by the Bureau, a sizeable sum of evaded

tax was paid voluntarily by the dealers concerned and a number of prosecutions has also been started against the dealers who have resorted to various kinds of malpractices by evasion of sales tax. The Bureau had considerably accelerated its activities during the past year and these activities have been helpful in the drive launched by the State Government to improve tax collection. Pursuant to the detection of evasion of taxes in many cases, it is expected that a very sizeable sum of additional revenue will be earned during the process of assessment of the dealers. However, there was some controversy as to whether the constitution of the Bureau in terms of the Government Resolution was valid or not. This question was raised before the Hon'ble High Court at Calcutta in 1971. In that case by a judgment delivered on 17th February, 1972, it was held that the constitution of the Bureau was valid. That judgment is now in appeal. In another case commenced in 1973 it was held on 13th August, 1973, that the officers of the Bureau cannot be held to be officers within the meaning of the Bengal Finance (Sales Tax) Act, 1941 and the searches and seizures effected by them are invalid. This Order is also under appeal by the State Government.

In order to set at rest all doubts on this question and as a measure of abundant caution, the State Government the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1973 promulgated an Ordinance, namely, West Bengal Ordinance V of 1973) on the 24th September, 1973. The proposed legislation involves amendment of sections 14 and 26 of the Bengal Finance (Sales Tax) Act, 1941 as well as the introduction of a new section 19A under the said Act.

(Secretary then read the title of the Bill)

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Third Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই বিলটির মাধ্যমে আমি একটি ব্যুরো অব ইন-ভেষ্টিগেসন প্রতিষ্ঠিত করতে চাই। এই ব্যুরো অব ইনভেষ্টিগেসন প্রথম প্রতিষ্ঠিত হয়েছিল ১৯৭০ সালে। তারপর এই ব্যুরো প্রথম দিকে খুব বেশী কাজ করেনি। গত বছর থেকে খুব সক্রিয় হয়েছে। অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে নানা রকম ব্যবস্থা গ্রহণ করছে। প্রায় ৩০০-র বেশী ক্ষেত্রে এই ব্যুরো বিভিন্ন কেস আরম্ভ করেছে---অনেক প্রসিকিউসন্ আরম্ভ করেছে এবং ১৯০ এর বেশী পুলিশ কেস আরম্ভ করা হয়েছে।

অসাধু ব্যবসায়ীদের বিভিন্ন খাতা-পত্র সিজ করা হয়েছে, ডিক্লারেসন ফর্ম নিয়ে অসাধু ব্যবসায়ীরা যা কিছু কারবার করছিল তার বিরুদ্ধে এই ব্যুরো ব্যবস্থা গ্রহণ করেছে এবং এই ব্যুরোর তৎপরতার জন্য, বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করার ফলে ২৪ লক্ষ কর আমরা আদায় করতে পেরেছি, যে সমস্ত কর আগে লোকে ফাঁকি দিত। এই ব্যুরো সম্বন্ধে, যেটা ১৯৭০ সালে স্থাপিত হয়েছিল, হাইকোর্টে একটা মামলা হয় ১৯৭২ সালে এবং হাইকোর্টের রায়ে বলা হয়েছিল যে এই ব্যুরো ঠিকভাবে গঠিত হয়েছে। কিন্তু গত বছর বহু বড় বড় ব্যবসায়ী, যারা অসাধু ব্যবস্থা গ্রহণ করেছিল, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার ফলে আবার হাইকোর্টে মামলা করা হয় ব্যুরো সম্বন্ধে, যাতে ব্যুরোর কাজ কর্ম বন্ধ করে দেওয়া হয়, যাতে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে আমরা ব্যবস্থা গ্রহণ করতে না পারি. তখন কেস হয়। সেই কেসে হাইকোর্ট বলেছেন ব্যুরোর বৈধতা সম্বন্ধে যে পয়েন্ট নিয়েছিলেন আবেদনকারী, সেই পয়েন্ট হাইকোর্ট গ্রহণ করেছেন, সে বিষয় এখন এ্যাপিলে রয়েছে। দুটি কেসে বিভিন্ন রকম রায় হয়েছে। সুতরাং এই বিষয়ে যাতে আর কোন রকম সন্দেহের অবকাশ না থাকে সেই জন্য এই আইন এনে এই ব্যুরোকে আরো যাতে জোরদার করা যায়, তার বৈধতা সম্বন্ধে যাতে আর কোন প্রশ্ন না আসতে পারে এবং যে কাজ এই ব্যুরো অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে চালিয়ে যাচ্ছে, সেই কাজ যাতে সাহসিকতার সাথে অব্যাহত ভাবে চালিয়ে যেতে পারে, যাতে কর ফাঁকি প্রতিরোধ করতে পারি সেই জন্য আমরা এই বিলটি এনেছি।

**Mr. Speaker** : There are motions for circulation of the Bill by Shri Shish Mohammad and Shri Timir Baran Bhaduri. I call upon Shri Shish Mohammad to move his motion.

**Shri Shish Mohammad** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th April, 1974.

মিঃ স্পীকার, স্যার, আমি এই বিলের উপর বিশেষ কিছু বক্তব্য রাখতে চাই না, কেবল এই কথা বলতে চাচ্ছি যে এই বিলটি কমপ্রিহেনসিভ আকারে নিয়ে আসা হচ্ছে না কেন? এর পূর্বে একদিন বিল এল ফাইন্যান্স সেলস ট্যাক্স (এ্যামেণ্ডমেন্ট) বিল বলে, আজকে সেকেণ্ড এ্যামেণ্ডমেন্ট বিল, তারপরে আবার থার্ড এ্যামেণ্ডমেন্ট বিল, তারপর আবার ফোর্থ এ্যামেণ্ডমেন্ট বিল, তারপর আবার ফিফথ এ্যামেণ্ডমেন্ট বিল নিয়ে আসবেন, এইভাবে, চোরাগোপ্তা আকারে বার বার জনসাধারণের অর্থ, সঙ্গে সঙ্গে সরকারের অর্থ খরচ করার অর্থ কি হয় আমরা বুঝতে পারছি না। এটার একটা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসুন তাহলে ভাল হয়। মিঃ স্পীকার, স্যার, আমি এই প্রসঙ্গে আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি যে কর যাতে ফাঁকি দিতে না পারে সেই জন্য ১৯৭০ সালে একটা বুরো করেছিলেন এবং সেই বুরো বিশেষ কিছু কাজ করতে পারেনি বলে আরো যাতে ভালভাবে কাজ করতে পারে সেই জন্য এই বুরোকে শক্তিশালী করবার জন্য এই সংশোধনী নিয়ে এসেছেন। কিন্তু মিঃ স্পীকার, স্যার, ২(খ) ধারাটা একটু খানি দেখলে দেখতে পাবেন,—এই যে প্রোভাইডেড দিয়েছেন—তাতে বলা হয়েছে অফিসার যে সমস্ত কাগজপত্র সিজ করবে কমিশনার বা তার কাছে ১ বছরের অতিরিক্ত সময় রাখা যাবে না। কিন্তু কাদের এই সুযোগ দেবার জন্য, কাদের এই অপারচুনিটি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটি নিয়ে এসেছেন যে আরো ৩ মাস পর্যন্ত কাগজ রেখে দেওয়া যেতে পারে, এটার অর্থ কি? আমার মনে হয় যারা সেলস ট্যাক্স ফাঁকি দেয় তাদের সুন্দর একটা সুযোগ করে দিচ্ছেন যাতে বুরোর সঙ্গে গোপনে তাড়াতাড়ি একটা পরামর্শ করে নিতে পারে এবং যারা সেল্‌স ট্যাক্‌স ফাঁকি দেয় তাদের বাঁচানোর জন্য একটা সময় দেওয়া হল। কাজেই আমার মনে হয় যদি সত্যিকারের কাজ করার ইচ্ছা থাকে, যদি সাধারণ মানুষের উপকার করার ইচ্ছা থাকে, যদি পশ্চিমবাংলার জনসাধারণের উপকার করার ইচ্ছা থাকে, যদি সত্যিকারে সেল্‌স ট্যাক্‌স আদায় করার ইচ্ছা থাকে তাহলে একটা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসুন, এগুলি সব বাতিল করুন। এই কথা বলে আমি আমার সারকুলেসন মোসান মুভ করে বক্তব্য শেষ করছি।

[ 5-10—5-20 p.m. ]

**Shri Tapan Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিলটা এনেছেন, আমি সম্পূর্ণভাবে এটাকে সমর্থন জানাচ্ছি। কারণ এই বিলের দ্বারা ইনভেস্টিগেশনের ফলে সেল্‌সট্যাক্‌স ফাঁকি বহুলাংশে কমবে। এই বিলটা আরো আগে আনা উচিত ছিল, কিন্তু হাইকোর্টের মামলার দরুন এটা কার্যকরী করা যায়নি। তবে এই বিলটা আরো একটা দিক আছে যে সেন্ট্রাল সেল্‌সট্যাক্‌সের সঙ্গে ওয়েস্টবেঙ্গল সেলস্‌ ট্যাক্‌সের সংগতি রয়েছে, এই বিলটার দ্বারা আরও যোগসূত্রতা বেড়ে উঠবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে সেলস্‌ ট্যাক্‌স ফাঁকি কখনও কমানো যাবে না যদি অডিট কমপালসারি না করা যায়। অডিট এ্যাকাউনটের মাধ্যমেই একমাত্র করেক্‌ট সেলস্‌ ট্যাক্‌সের এ্যাসেসমেন্ট হতে পারে এবং আমরা অনেক সময় সেলস্‌ ট্যাক্‌স ফাঁকি দেওয়া হয়েছে, এই সম্বন্ধে আমরা বক্তৃতাদান কালে বলে থাকি যে দুই নং, তিন নং খাতা মেনটেন করা হয়। এই দুই/তিন নং খাতা যতদিন না অডিট কমপালসারী করা যায়, দিনের পর দিন এই দুই এবং তিন নং খাতা রোধ করতে পারবো না। বিরাট বিরাট যেখানে ব্যবসা প্রতিষ্ঠান আছে, সেখানে এই দুই বা তিন নং খাতা রাখা সম্ভব নয় বিভিন্ন কারণে। সাধারণতঃ ছোট ছোট প্রতিষ্ঠানে যেখানে সিঙ্গল এনট্রি অব সিসটেম ফলো করা হয় সেখানে এই প্রশ্ন আসে। সেই জন্য আজকে করেকট সেল্‌স

ট্যাক্স এ্যানালিসিস করতে গেলে, করেক্ট সেল্সট্যাক্স এ্যাসেসমেন্ট করতে গেলে যেমন ব্যুরো অব ইনভেস্টিগেশন স্থাপন করেছেন, তেমনি অডিটকে কমপালসারী করা দরকার। সেই অডিট কমপালসারী করলে, তার সঙ্গে আমরা করেক্ট সেল্সট্যাক্স এ্যানালিসিস করতে পারবো। এবং শুধু ব্যুরো অব ইনভেস্টিগেশনকে জোর দিলেই চলবে না, সেই সঙ্গে সেল্স ট্যাক্স ইনস্পেকটারদের আরও যাতে ক্ষমতা দান করা যায় এবং আরও বেশী করে যাতে তারা তদন্ত করেন এবং যারা এ্যাসেসি আছেন তাদের কাছে তারা যে যতবার গিয়ে অনুসন্ধান এবং তদন্ত করেন যার ফলে আর তারা কর ফাঁকি দেবার যে প্রবৃত্তি, তার থেকে তারা নিবৃত্ত হতে পারবেন এবং এই ইনভেস্টিগেশন অডিট এবং ইনস্পেকশন, তিনটি যদি এক সঙ্গে চলে তাহলে নিশ্চয়ই সেল্সট্যাক্সের ফাঁকি চলছে, তা অনেক অংশে কমবে। এই ছাড়া আর একটা জিনিষ যেটা লক্ষ্য করা উচিত, সেল্সট্যাক্স যারা ফাঁকি দেয়, তাদের কোমরে দড়ি পরানোর ক্ষমতা আমাদের সরকারের নেই। ইনডিয়ান পেনাল কোডের ধারার পরিবর্ত্তন করে যারা সেল্সট্যাক্স ফাঁকি দেয় তাদের, যেমন চোর চুরি করলে, গুন্ডামী করলে, খুন করলে, যে রকম সাজা হয়, ইনডিয়ান পেনাল কোডের ধারা পাল্টে তাদের সেই ধারা অনুযায়ী যাতে পানিশমেন্ট দেওয়া যায়, সেটা যদি অন্তর্ভুক্ত করা যায় তাহলে সেল্সট্যাক্স ফাঁকি বহুলাংশে কমানো যায়। এই বিলটাকে যদি আরও সুষ্ঠুভাবে আনা যায়, গঠনমূলক আরও প্রস্তাব এনে এই বিলটাকে এগিয়ে নিয়ে যাওয়া যায় তাহলে ফল আরও ভাল পাওয়া যাবে এবং বর্ত্তমানে এই বিলটি আনার জন্য মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। তিনি যে পদক্ষেপ গ্রহণ করেছেন ব্যুরো অব ইনভে-স্টিগেশন করে—এই যে পদক্ষেপের সূচনা করেছেন তিনি যদি এই ব্যুরো অব ইনভেস্টিগেশন এবং ইন্সপেকশন, তার উপর সমানে জোর দেন এবং যেটা আমি বললাম ইনডিয়ান পেনাল কোড-এর ধারা পাল্টে যাতে সত্যকারের শাস্তির ব্যবস্থা করা যায়, যারা সেল্স-ট্যাক্স ফাঁকি দেয়, যারা ইনকাম ট্যাক্স ফাঁকি দেয়, তাদের কি আমরা মিশায় আটক করতে পারবো না, তাদের কি আমরা চোর, গুন্ডা বদমায়েসদের মত ট্রিটমেন্ট করতে পারবো না, তারা সমাজে ভদ্রলোক সেজে আছে, তারা মুখোশ পরে আছে সমাজে, তারা সভ্যতার পিলসুজ। তারা সভ্যতার পিলসুজ নয়, ভদ্রলোক নয়, তারা যে সমাজের শত্রু এটা যদি আমরা চিহ্নিত করতে পারি, আই, পি, সি,'র প্রভিশন যদি তাদের ফেলতে পারি তাহলে নিশ্চয়ই এই সেল্সট্যাকস্ অ্যাক্টকে আরও কমপ্রিহেন্সিভ করা যাবে। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়, শ্রীশংকর ঘোষ তিনিও অভিজ্ঞ ব্যারিস্টার, তিনি নিশ্চয়ই আমার থেকে আই, পি, সি,'র প্রভিশন ভাল বুঝবেন এবং আমার মনে হয় এই ভাবে যদি করা যায় এই বিলটা আরও সুঠাম হবে এবং আরও সেল্সট্যাক্স আদায় ভাল হবে এবং কর ফাঁকি বহুলাংশে কমবে। এই বিলটাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Netaipada Sarkar:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রী মহাশয় যে সেল্সট্যাক্স থার্ড এ্যামেণ্ডমেন্ট বিল এখানে এনেছেন, তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে দু একটা কথা বলতে চাই। অনেকেই বলেছেন যে সেল্সট্যাক্স ফাঁকি হচ্ছে। এটা নূতন কথা নয়। অনেক আগে থেকে হচ্ছে, এখনও হচ্ছে এবং ভবিষ্যতেও হবে। যদিও আমরা ব্যুরো করছি, ব্যুরো করলেই যে কালকে সেল্সট্যাক্স ফাঁকি বন্ধ হয়ে যাবে, সেটা অনেকেই আশা করেন না। তবে এই ব্যুরোকে ক্ষমতা দেওয়া হচ্ছে, এই ব্যুরোকে যদি শক্তিশালী করা যায়, এই ব্যুরো যদি একটিভলী অনুসন্ধান কাজগুলি করে তাহলে আমার ধারণা সেলসট্যাক্স ফাঁকি দেবার যে প্রবনতা, যে ব্যবসায়ী মহল সেল্সট্যাক্স ফাঁকি দেয় তাদের সেই ফাঁকি দেওয়াটা খানিকটা চেক্ করতে পারবেন। গতকাল বিধান সভায় দু-এক জন সদস্য বলেছেন এবং আমাদের অভিজ্ঞতা আছে, আমরা দেখেছি বিভিন্ন বড় বড় বাজারের বড় বড় দোকানে গিয়ে, গাড়ী করে গিয়ে যাদের স্ট্যাটাস ভাল তারা সেলসট্যাক্সের পয়সা না দিয়ে জিনিষ কিনে নিয়ে যায়। এই গুলি হচ্ছে, জানিনা এই গুলি ব্যুরোর নজরে আছে কিনা বা সেখানে এই গুলিকে চেক করবার জন্য ব্যুরোর অফিসাররা আছেন কিনা? তা ছাড়া মফঃস্বল শহরের

বাজারে যেমন ধরুন কৃষ্ণনগর, বহরমপুর ইত্যাদি জায়গায় বড় বড় কারবারী আছেন, যারা সেই শহরের এক একজন একচেটীয়া পুঁজিপতি, সেই শহরে এমন কোন কারবার নেই যা কিনা তার নেই। সেই সব জায়গায় আমরা দেখছি যে তিনি নিবিবাদে সেলস-ট্যাক্স ফাঁকি দিয়ে কারবার করছেন এবং সরকার তার বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। তখন আমি বলছি যে ব্যুরো করেছেন '৭০ সাল থেকে, কিন্তু এখন অফিসার বাড়ালেই যে দুর্নীতি কমবে তা ঠিক নয়। আমরা জানি ইনকামট্যাকস্ ইনেসপেকটর বাড়ছে এবং ইনকামট্যাকস ফাঁকিও বাড়ছে। আমরা জানি ফুড এণ্ড সাপ্লাই-এ অনেক ইনেসপেকটর আছে এবং আমরা এও জানি যে ইন্সপেক্টরের সঙ্গে রেশন দোকানের মালিকের সাপ্তাহিক বন্দোবস্ত আছে। তাই আমি বলছি যে এই ব্যুরো ব্যবসায়ীদের সঙ্গে মাসিক বন্দোবস্ত করবে কিনা এবং হলেও সেগুলি কি ভাবে ধরা যাবে সেটা বুঝতে পারছিনা। এই যে ব্যাপার যেটা ইনকামট্যাকস ইনেসপেকটরদের ক্ষেত্রে দেখছি, এবং ফুডের ক্ষেত্রেও দেখছি, এই জিনিষ যাতে এই ক্ষেত্রে না হয় তারজন্য কি ব্যবস্থা করা হবে তা মাননীয় অর্থ মন্ত্রী বলেননি। যাই হোক ভাল উদ্দেশ্য নিয়ে এই ব্যুরো করা হয়েছে এবং আজকে সেটাকে আইন সম্মত করছেন এবং এইজন্য আমি এটাকে সমর্থন করছি। এখানে শীশ মহম্মদ সাহেব বলেছেন যে ব্যবসায়ীদের রেকর্ড হাতে নেওয়ার ব্যাপার, আমি বলব যে এটা হাতে নেওয়া হবে ১ বছরের জন্য দরকার হলে কারণ দেখিয়ে রাখবেন, এটার মধ্যে আমি দোষের কিছু দেখিনা। এক্ষেত্রে বিশেষ কিছু বলবার নেই, তপনবাবু বিস্তারিত বলেছেন তাই আমি আর বিস্তারিত বলার মধ্যে যাচ্ছিনা। তবে আমি একটা কথা বলছি যে এই ব্যুরোকে বা এই অফিসারদের এমন কোন ক্ষমতা পেনাল কোড সংশোধন করে দেওয়া যায় কিনা যে যারা সেলসট্যাক্স ফাঁকি দিচ্ছে তাদের যেমন চোরেদের মাজায় দড়ি বেধে নিয়ে যাওয়া হয় সেই রকম অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা যাবে। কিন্তু এক্ষেত্রে অসুবিধা হচ্ছে এই কাজ সাধারণতঃ বড় বড় মাথা বা সম্মানিত যারা আছেন তারাই দিনের পর দিন সেলসট্যাক্স ফাঁকি দেয়, তাদের বিরুদ্ধে আরো কঠোর কি ব্যবস্থা নেওয়া যায় তা ভেবে দেখতে অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য তপন চ্যাটার্জী মহাশয় এই বিলকে সম্পূর্ণ সমর্থন জানিয়েছেন, এই জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি কতকগুলি গঠন-মূলক প্রস্তাব করেছেন, তার মধ্যে অডিট কমপালসারি করার কথা বলেছেন। এই বিষয়ে আমরা এর ভিতরেই চিন্তা করেছি এবং আমরা একটা পরিবর্তন আনতে চাই। বড় বড় ব্যবসায়ীদের ক্ষেত্রে অডিট কমপালসারি করব। আমাদের যে অফিসিয়ালস আছে তাদের উপর দায়িত্ব বেশী করে দিয়ে তারা যাতে তাড়াতাড়ি করতে পারেন সেটাও দেখা হবে। এই ব্যবস্থা ইনকামট্যাকসের ক্ষেত্রে আছে, এইক্ষেত্রেও এই রকম পরিবর্তন আমরা করতে চাই। ছোট ছোট ক্ষেত্রে অফিসারের বেশী সময় না চলে যায়, সেই কেসগুলি যাতে তাড়াতাড়ি হয় এবং অল্প টাকার কেসগুলি যাতে তাড়াতাড়ি হতে পারে, ইনকামট্যাকসে যে রকম প্রথা আছে সেইগুলি এই ক্ষেত্রেও আমরা চালু করতে চাই।

নিতাইপদ সরকার মহাশয় এই বিলকে সমর্থন করেছেন বলে তাঁকে ধন্যবাদ দিচ্ছি। তিনি এবং তপনবাবু ২ জনেই বলেছেন কিভাবে বিক্রয়কর ফাঁকি বন্ধ করা যায় সে বিষয়ে সমস্ত ব্যবস্থা সরকার যেন গ্রহণ করেন। নিতাইবাবু বলেছেন কঠিন ও কঠোর ব্যবস্থা সরকার যেন গ্রহণ করেন। আমি তাঁর সঙ্গে এবিষয়ে সম্পূর্ণ একমত। আমরা এবিষয়ে যেসমস্ত ব্যবস্থা গ্রহণ করেছি তারমধ্যে ৪টার কথা বলি। একটা হচ্ছে ব্যুরো-এর মাধ্যমে আমরা ৩০০টা কেস আরম্ভ করেছি। পুলিশ কেস অনুযায়ী রেড করেছি, ডিক্লা-রেশন ফর্ম করেছি। আর একটা হচ্ছে সার্টিফিকেট কেস করেছি। আমরা নূতনভাবে সার্টিফিকেট কোর্ট প্রতিষ্ঠা করি। আগে আলিপুরে যেখানে ১ বছরে সার্টিফিকেট কোর্ট-এর মাধ্যমে যা হোত আমরা নূতন সার্টিফিকেট কোর্ট করে ৫ মাসে তার ডবল-এর চেয়ে বেশী সার্টিফিকেট কোর্ট-এর মাধ্যমে আদায় করতে পেরেছি। আর একটা হচ্ছে

গারনিসি—গতকাল এই বিল পাশ হয়েছে। ৪র্থ হচ্ছে গত বিধানসভায় আমরা এবিষয়ে ২টা বিল এনেছিলাম যাতে করে অসাধু ব্যবসায়ী যাদের আমরা ধরেছি তাদের যাতে নন-বেলেবেল করা যায় এবং তারা যাতে হাজতে থাকতে পারে। আমরা দেখেছি তাদের বেল হয়ে গেলে তাদের কনফেসান হয় না। কতকগুলি ক্ষেত্রে দেখেছি নন-বেলেবেল অফিসার তারা কনফেসান পাচ্ছে। এই বিক্রয়কর ফাঁকি দেবার যে বিরাট ষড়যন্ত্র রয়েছে সেগুলি যাতে তারা না করতে পারে তার জন্য আমরা গত এ্যাসেম্বলী সেসানে দুটো বিল এনেছিলাম যেগুলি আপনারা পাশ করেছেন। এতে করে আমরা কতকগুলি অপরাধকে নন-বেলেবেল করেছি এবং কতকগুলি অপরাধের ক্ষেত্রে যে ফাইন-এর কেবলমাত্র ব্যবস্থা ছিল সেখানে যাতে কারাবাসের ব্যবস্থা থাকে সেটা করেছি। এইভাবে বিভিন্ন আইন আমরা করেছি যাতে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠিন ব্যবস্থা নেওয়া যায়। এই সমস্ত ব্যবস্থা নিয়েছি বলে গত বছর পশ্চিমবাংলায় যে বিক্রয়কর আদায় করতে পেরেছিলাম সেইমত আগে আর হয়নি। অর্থাৎ অতীতে যা হোত তার চেয়ে ৩ গুণ বেশী আদায় করে শীষমহম্মদ সাহেব খুব বুদ্ধিমানের মত বলেছেন এবং বিলের তিনি বিরোধিতা করেননি বলে তাঁকে ধন্যবাদ দিচ্ছি। অবশ্য পরিষ্কারভাবে তিনি বলেননি যে সমর্থন করেছেন। কিন্তু পরিষ্কারভাবে তিনি এর বিরোধিতা করেননি। একটা কথা বলেছেন রেকর্ডপত্র যেগুলি আমরা আটক রাখছি অসাধু ব্যবসায়ীদের জন্য সেটা এক বছরের জন্য কেন? এবিষয়ে নিতাইবাবু সঠিক উত্তর দিয়েছেন বলে আর কিছু বলব না। আমাদের বিলে আছে এক বছর পর্যন্ত অসাধু ব্যবসায়ীদের কাগজপত্র যা রাখতে পারব তার কারণ দেখাব না এবং এক বছরের বেশী রাখলে তার কারণ দেখাতে হবে। এই বলে মাননীয় সদস্যরা সকলেই সমর্থন করেছেন বলে তাঁদের ধন্যবাদ দিয়ে আমি শেষ করছি এবং এই বিল পাশ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

অ্যাপিলের যে অনেকগুলি প্রথা আছে এটা কমিয়ে আমরা করতে চাই কমার্সিয়াল ট্যাক্স অফিসার যা এ্যাসেস করবেন তা থেকে অ্যাপিলে যাবে বর্তমানে যা আছে এ্যাসিসটেন্ট কমিশনারের কাছে, তারপর এ্যাডিশনাল কমিশনার, বোর্ড অব রেভিনিউ হবে না, ঠিক এ্যাসিসটেন্ট কমিশনারের পর জিনিসটা ট্রাইবুনালে চলে যাবে। তাহলে সময় কম লাগবে, খরচ কম লাগবে এবং কর আদায়ও বাড়বে। তাছাড়া সেল্স ট্যাক্স যাতে অসাধু ব্যবসায়ীরা ফাঁকি দিতে না পারে তার জন্য ব্যবস্থা নিয়েছি, তার ফলে বিক্রয়কর আদায়ের ক্ষেত্রে উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। আমরা সার্টিফিকেট প্রোসিডিংস, ব্যুরো অব ইনভেস্টিগেসান ইত্যাদি নানারকম ব্যবস্থা গ্রহণ করেছি। কিন্তু যারা সাধু ব্যবসায়ী তাদের উপর যাতে কোন অবিচার না হয়, যাতে একটা ট্রাইবুনাল হয় যেখানে পক্ষপাতশূন্য বিচার হবে তার একটা ব্যবস্থা করার জন্য আমরা এই কমার্সিয়াল ট্যাক্স ট্রাইবুনাল স্থাপন করতে চাই। আমি মাননীয় সদস্যদের কাছে এই কথা বলে বিলটা পেশ করছি।

[5-20—5-30 p.m.]

**Mr. Speaker** : Honourable members, I understand that a division has been claimed on the circulation motion, and we will have to take up the second reading of the Bill clause by clause. The time for this Bill will expire at 5-30 p.m. So, with the consent of the House I may extend the time by half an hour. I think, the House will agree.

(Voices : Yes)

With the consent of the House, I extend the time by half an hour. I now put the motion for circulation to vote.

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon, was then put and a division taken with the following results :—

NOES—94

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Bandyopadhyay, Shri Sukumar.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty Shri Bhabataran.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Tapan.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asamanja.
Dihidar, Shri Niranjan.
Doloi, Shri Rajani Kanta.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Tarun Kanti.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hajra, Shri Basudeb.
Halder, Shri Harendra Nath.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Kar, Shri Suni.
Khan, Shri Gurupada.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Maity, Shri Prafulla.
Maji, Shri Saktipada.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Saffiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.

NOES—Contd.

Mitra, Shri Haridas.
Mitra, Shrimati Ila.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Molla, Tasmatulla. Shri.
Mondal, Shri Khagendra Nath.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Sibdas.
Mukhapadya, Shri Tarapoda.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Murmu, Shri Rabindra Nath.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurunnesa Sattar, Shrimati.
Palit, Shri Pradip Kumar.
Panda, Shri Bhupal Chandra.
Phulmali, Shri Lal Chand.
Parui, Shri Mohini Mohon.
Patra, Shri Kashinath.
Paul, Shri Bhawani.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Roy, Shri Birendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Suvendu.
Saha, Shri Radha Raman.
Santra, Shri Sanatan.
Sarkar, Shri Nil Kamal.
Sarkar, Shri Nitaipada.
Sen, Dr. Anupam.
Sen Gupta, Shri Kumar Dipti.
Soren, Shri Jairam.
Sinha, Shri Debendra Nath.
Talukdar, Shri Rathin.
Topno, Shri Antoni.

AYES—3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 3 and the Noes, 94, the motion was lost.

The motion of Shri Sankar Ghose that the Bengal Finance (Sales Tax) (Third Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

[5-30—5-40 p.m.]

**Clause 2**

**Shri Shish Mohammad** : Sir, I beg to move that proviso to clause 2(ii)(b) be omitted.

স্যার, আমি আমার এ্যামেণ্ডমেন্টের উপর বক্তৃতার সময় এ সম্বন্ধে বক্তব্য রেখেছি

**Shri Sankar Ghosh** :

স্যার, আমি বিরোধিতা করছি।

The motion of Shri Shish Mohammad that proviso to clause 2(ii) (b) be omitted was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 3 to 6 and Preamble**

The question that clauses 3 to 6 and Preamble do stand part of the Bi'l was then put and agreed to.

**Shri Sankar Ghosh** : Sir, I beg to move that the Bengel Finance (Sales Tax) (Third Amendment) Bill, 1974, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill,** 1974

**Shri Gurupada Khan** : Sir, I beg to move that the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী, মুর্শিদাবাদ, বাঁকুড়া, পশ্চিম দিনাজপুর এবং দার্জিলিং জেলায় সেটেলমেন্টের কাজ চলছে। আগামী এপ্রিল মাস থেকে আরও ৯টি জেলায় এই কাজ আরম্ভ করা হবে। কিন্তু বর্তমানে সেটেলমেন্টের কাজ চলছে পশ্চিমবঙ্গ ভূমি-সংস্কার আইনের ৫১ ধারা অনুযায়ী কেবলমাত্র কৃষি জমি সম্পর্কে। ভূমিসংস্কার আইন অকৃষি জমি সম্পর্কে প্রযোজ্য নয়। অথচ অকৃষি জমিকেও সেটেলমেন্টের আওতার বাইরে রাখা কোনরকমেই যুক্তিযুক্ত নয়। সেইজন্য অকৃষি জমিরও সেটেলমেন্ট করবার জন্য পশ্চিমবঙ্গ অকৃষি প্রজাস্বত্ব আইন অনুসারে প্রয়োজনীয় নির্দেশ দেওয়া প্রয়োজন। পশ্চিম-বঙ্গ অকৃষি প্রজাস্বত্ব আইনের ২৭ ধারা অনুযায়ী শুধু এরূপ নির্দেশ দেওয়া সম্ভব শুধু রেকর্ড অব রাইটস্ প্রস্তুত করবার জন্য। রেকর্ড অব রাইটস্ সংশোধন করবার কথা কিন্তু এই আইনে নেই। বর্তমান সেটেলমেন্টের নূতন করে রেকর্ড অব রাইটস্ প্রস্তুত করা হচ্ছে না, পূর্বেকার রেকর্ড সংশোধন করে সেগুলিকে আধুনিকীকরণ করা হচ্ছে। সুতরাং প্রজাস্বত্ব আইনের প্রয়োজনীয় সংশোধন করে অকৃষি জমির রেকর্ড অব রাইটস্ সংশোধন করার ক্ষমতা নেওয়া একান্ত প্রয়োজন। আবার এই আইনের ২৮ ধারাতে বলা হয়েছে ১৮৮৫ সালের বংগীয় প্রজাস্বত্ব আইনের দশম পরিচ্ছেদের বিধান অনুসারে রেকর্ড অব রাইটস্ প্রস্তুত করা হবে। কিন্তু মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন ওই বংগীয় প্রজাস্বত্ব আইন ইতিমধ্যে বাতিল করা হয়েছে। সুতরাং যতক্ষণ পর্যন্ত না পশ্চিম-বঙ্গ অকৃষি প্রজাস্বত্ব আইনের প্রয়োজনীয় সংশোধন করে কি পদ্ধতিতে অকৃষি জমির রেকর্ড অব রাইটস্ প্রস্তুত করা বা সংশোধন করতে হবে তার বিধান এই আইনে সন্নি-বেশিত করা হচ্ছে ততক্ষণ পর্যন্ত অকৃষি জমির সেটেলমেন্ট বা সেটেলমেন্ট রেকর্ডের সংশোধনের কাজ সম্ভব হবে না। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে কৃষি এবং অকৃষি

উভয় শ্রেণীর জমির সেটেলমেন্ট, রেকর্ড অব রাইটস্ প্রস্তুত বা সংশোধনের পদ্ধতি মোটা-মুটি একরূপ হওয়া বাঞ্ছনীয়। পশ্চিমবঙ্গ জমিদারী উচ্ছেদ আইন কার্যকরী হবার পর এবং অন্য কয়েকটি আইনের সংশোধনের ফলে পশ্চিমবঙ্গ অকৃষি প্রজাস্বত্ব আইনের কতগুলি অসঙ্গতি দূর করা প্রয়োজন হয়ে পড়েছে। কোলকাতা ঠিকা প্রজাস্বত্ব আইনের ১৯৬৯ সালের আইন সংশোধনের পর কোলকাতা সুবারবান পুলিশ এ্যাক্টের উপকন্ঠ হিসেবে প্রস্তাপিত অঞ্চল ঠিকা প্রজাস্বত্ব আইনের আওতার বাইরে চলে যায়। ওই অঞ্চলে পশ্চিমবঙ্গ অকৃষি প্রজাস্বত্ব আইন প্রযোজ্য হওয়া প্রয়োজন অর্থাৎ যে সব এলাকাতে কোলকাতা ঠিকা প্রজাস্বত্ব আইন কার্যকরী নয় সেই সব অঞ্চলকে পশ্চিমবঙ্গ অকৃষি প্রজাস্বত্ব আইনের আওতায় আনা প্রয়োজন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রিভিসন্যাল সেটেলমেন্ট অপারেশন অকৃষি জমি সম্পর্কে কার্যকরী করবার জন্য প্রধানতঃ বর্তমান বিধেয়টি উপস্থাপিত করা হয়েছে। আমি আশা করি এই বিধানসভার সকল মাননীয় সদস্য এই বিধেয়ক অনুমোদন করবেন।

**Shri Timir Baran Bhaduri**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ভূমিরাজস্ব মন্ত্রী পশ্চিমবঙ্গ অকৃষি প্রজাস্বত্ব বিধায়ক ১৯৭৪ সংশোধন বিল আমাদের সামনে রাখলেন। তবে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুম্ভকর্ণের ঘুম এতদিন পর ভাংলো, এই ঘুম ভাঙ্গাবার জন্য আমি তাকে ধন্যবাদ দিচ্ছি। বঙ্গীয় প্রজাস্বত্ব আইন অকৃষি। কবে রিপিল হয়েছে, আজকে এরা ক্ষমতায় কতদিন ধরে বসে আছেন, আজকে তাদের ঘুম ভাংলো। এই জ্ঞান চেতনা যে তাদের এসেছে এবং তা আসার জন্য পশ্চিমবাংলার জনসাধারণ গ্রামাঞ্চলের যে সমস্ত খেটে খাওয়া মানুষ তারা আন্দোলনের মাধ্যমে বারবার অভিযোগ করা সত্ত্বেও কোন কর্ণপাত না করে এতদিন পর বাধ্য হলেন ঐরকম ধরনের একটি আইন আনতে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে তিনি বললেন যে জমিদারী রদ প্রথা আইনের ভিতরে তাদের দলে যারা আছেন ঐ যে সোনার চাঁদরা আমার সামনে যারা বসে আছেন তারা সমস্তই হচ্ছে ঐ জোতদার জমিদার ঘরের ছেলে। সোনার চাঁদরা এই জমিদারীস্বত্ব আইন---মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইভাবে জোতদার জমিদারদের নানান রকমের সুযোগ সুবিধা দিয়ে অনেক সময় দেখা গিয়েছে সেটেলমেন্ট খতিয়ানে যার কৃষিজাত জমি সেগুলি দেখা গিয়েছে অকৃষি জমিতে ট্রান্সফার হয়েছে---কিছু আমলা তার সঙ্গে জড়িত---আর কিছু আমার সোনার চাঁদ আমার সামনে যারা বসে আছেন তারাও জড়িত। আজকে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী একটা বিল আনলেন এটা আনার জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি, কিন্তু সেখানে আবার ঘুমিয়ে পড়ার ষড়যন্ত্র সেখানে চলছে। এই বিল পাশ হয়ে যাবার পর আবার তারা ঘুমিয়ে পড়বেন এই ঘুমিয়ে থাকার জন্য তারা আইনের ভিতরে কতকগুলি ফাঁক রেখে দিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি যে মন্ত্রী মহাশয় একটা জায়গায় বলেছেন---যে গভর্ণমেন্ট যদি মনে করে এবং ক্লজ ৫ দেখছি---অথচ মন্ত্রী মহাশয় গলা উঁচু করে বললেন এবার আমরা সেটেল-মেন্টের কাজ আরম্ভ করেছি, কিন্তু আমি জিজ্ঞাসা করি একসঙ্গে কি করছেন---সেটেল-মেন্টের কাজ কোথায় করছেন---আমার মুর্শিদাবাদ জেলার নাম করেছেন তার সব জায়গায় কি কাজ করছেন? সেখানে দেখা গিয়েছে যে একটা একটা অঞ্চল বেসিসে একটা থানা বেসিসে এবং থানার কতকগুলি স্পেসিফিক মৌজা বেসিসে কাজ আরম্ভ করেছেন। কেননা দেখা যায় একটা জোতদার যদি নদীয়া জেলা বা বাঁকুড়া বা বীরভূম জেলার নানান মৌজায় জমি রেখে দেয় তাহলে সেই যে সিলিং করেছেন সেই সিলিং খুঁজতে গেলে ৫০৬ বছর লেগে যাবে।

[5-40—5-50p.m.]

তিনি বলেছেন সেটেলমেন্টের কাজ করার ক্ষেত্রে আমরা কতকগুলি স্পেসিফিক জায়গায় আলাপ করেছি, সেই স্পেসিফিক জায়গায় কাজগুলি আরম্ভ করবো। কিন্তু স্পেসিফিক জায়গা ছাড়া বাদবাকী যে সমস্ত অঞ্চল সেগুলিতে যদি কোন জোতদারের জমি লুকান থাকে, অন্যান্য জেলায় যদি জমি লুকান থাকে তাহলে সেই জমিগুলি ধরবেন কি করে।

তাঁরা সেই জমিগুলি ধরবেন এই স্কীমটা করতে সরকার বাহাদুরের ৫ বছর লাগবে। আবার নদীয়া জেলায় বা অন্যান্য জায়গায় সেইগুলির কাজ করতে আরো ৫ বৎসর, তার মানে আরো ১০ বৎসর। তার মানে দেখতে পাচ্ছি যে এই সরকার মুখে যে কথাই বলুন না কেন পরোক্ষভাবে, প্রত্যক্ষভাবে জোতদার জমিদারদেরই তুষ্ট করছেন। করবেনই ত। হ্যাঁ, যাঁরা এসেছেন এই সমস্ত রত্ন সেই সমস্ত রত্নদের দেখা যায় সব ঐ ঘরের ছেলে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দেখুন আমি এই হাউসে ওঝা হিসেবে এসে যেমনি ওষুধ ব্যবহার করেছি অমনি ভূতের দল কেমন নাচতে লেগেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই কারণে দেখতে পাচ্ছি যে তিনি আরো একটা জায়গায় বলেছেন যে ক্লজ ৫-এ যে যে কোন জেলায় বা যে কোন অংশে। কেন? যে কোন জেলায় কেন? যে কোন অংশের হবে কেন? যেখানে আপনাদের দলের লোক বেশী থাকবে সেইখানে কাজগুলি আরম্ভ করবেন। সেখানে দেখা যাবে সাধারণ গরীব মানুষ আছে, বা মধ্যবিত্ত মানুষ আছে, সেখানে দেখবো জমি বের করা দরকার, সেইগুলিকে আপনি হাত দেবেন। সেইগুলির একটা সময় সীমা আপনি রাখেন নি। তারজন্য আমরা এই বিলের বক্তব্যের ভিতর রাখতে চাই যে একটা সময় সীমা নির্ধারণ করে দেওয়া দরকার। জোতদার জমিদারদের কাছ থেকে জমি নিয়ে---যদি আপনার সরকার যে কথা ঘোষণা করেন ঐ কাগজপত্রে, রেডিও মারফত, তাহলে আপনার সময় সীমা বেঁধে দেওয়া দরকার, আমলা-তন্ত্রের উপর ছেড়ে দিলে হবে না। কতকগুলি আমলা কবে কি করবেন, তার উপর ছেড়ে দিলে হবে না। আপনাদের যদি সততা থাকে, নিষ্ঠা যদি থাকে, যদি প্রজার মঙ্গল চান, যদি গরীব মানুষের মঙ্গল চান, তাহলে সমস্ত জায়গায় পশ্চিমবঙ্গে একসঙ্গে সেটেলমেন্টের কাজ আরম্ভ করা উচিত। তা না করে অন্যভাবে লুকিয়ে আপনি এই কাজগুলি হাশিল করে নেবার চেষ্টা করছেন যার জন্য আমরা এই বিলটার বিরোধিতা করছি, এই ক্লজের বিরোধিতা করছি, তার জন্য আমার এই এ্যামেণ্ডমেন্ট-এ বলেছি যে সমস্ত পশ্চিমবঙ্গের সমস্ত জেলার সমস্ত মৌজার একসঙ্গে কাজ আরম্ভ করা দরকার। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকার জানেন, আপনিও জানেন, যে বেকার সমস্যা দেখা দিয়েছে তাই আজকে এই কাজ যদি আরম্ভ হয় তাহলে বেকার সমস্যার খানিকটা সমাধান হতে পারে, কিছু শিক্ষিত বেকার তারা চাকরী পেতে পারে। আর চাকরী কিভাবে দিয়েছেন রাজস্ব-মন্ত্রী মহাশয় তিনি নিজেও জানেন। তার বিভাগে সেটেলমেন্টের কতকগুলি চাকরী দিয়েছেন এবং তার ডিপার্টমেন্টে যারা পেশকার বলে এ্যাকাডেমিক্যাল কোয়ালিফিকেশন থাকা সত্ত্বেও তাদেরকে আজকে প্রমোশন দেওয়া হচ্ছে না। আজকে কানুনগো যাবে এখান থেকে সব ডেপুট করে পাঠিয়ে দিয়েছেন এ্যাজ মিনিষ্টার ডিজায়ার বলে। যারা সরকারী কর্মচারী আছে, ১০।১২ বৎসর ধরে আছে, চাকরী করে আসছে সেটেলমেন্টে তাদের কোন প্রমোশন দেওয়া হচ্ছে না। এইভাবে আমরা দেখতে পাচ্ছি যে একটা পক্ষকে, একটা কায়েমী স্বার্থকে সুযোগ দেবার জন্য এই বিলগুলি আনা হয়। আমরা তার জন্য এই বিলের বিরোধিতা করছি, এই ক্লজের বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি আর বলবো, বললেও এদের ঘুম ভাঙ্গে না, এরা এমনই চিজ আর এই ঠাণ্ডা ঘরে এসে এদের ঘুম আর ভাঙ্গবে না। তবু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘুম এদের ভাঙ্গবে ঘুম ভাঙ্গাবো আজ না হয় কাল, কাল না হয় পরশু, আমরা এদের ঘুম ভাঙ্গাবো। জনসাধারণ সেইদিকে সুযোগ খুঁজছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্ব মন্ত্রীমহাশয়, আর একটু যদি দেখেন তাহলে বুঝতে পারবেন সেখানে লিমিটেশন এ্যাক্টের সেকশন ১০০-তে আপনি একটা বার দিয়েছেন যার উপর আমি কোন এ্যামেণ্ডমেন্ট দিইনি।

আপনাকে অনুরোধ করবো আর জেগে না ঘুমিয়ে চেষ্টা করুন যাতে করে লিমিটেশন এ্যাক্ট-এর কোন সুযোগ জমিদার, জোতদাররা না নিতে পারে। কারণ লিমিটেশন এ্যাক্ট-এর মধ্যে সুযোগ দেওয়া আছে। যখন সেটেলমেন্টের কাজ আরম্ভ করতে যাবেন, তখন জমিদার, জোতদাররা সুযোগ নিতে চেষ্টা করবেন ঐ লিমিটেশান এ্যাক্ট-এর এবং মহামান্য হাইকোর্টে কেস করে দেবেন যাতে আরো কিছুদিন সরকারে ন্যস্ত জমি তাঁরা রেখে দিতে পারেন। তার জন্য আমার এখানে এ্যামেণ্ডমেন্ট দেওয়া আছে---আমি ক্লজের উপর বিরোধিতা করলাম এবং আমার বক্তব্য শেষ করলাম। এই আশা নিয়ে যাব যে এই বিল

পাস হবার পরে আর ভূমিরাজস্ব মন্ত্রী আগের মত ঘুমিয়ে পড়বেন না, সচেতন এবং সজাগ থাকবেন। শক্ত হাতে গোটা বাংলাদেশের সেটেলমেন্টের কাজ একসঙ্গে যাতে আরম্ভ হয়, সেদিকে তাঁকে নজর দিতে বলবো।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য তিমিরবরণ ভাদুড়ী মহাশয়, এই বিলের উপর বক্তব্য করতে উঠে যখন তাঁর বক্তব্য রাখছিলেন, তখন মনে হচ্ছিল তিনি ধান ভানতে শিবের গীত গাই ছিলেন। কোন বক্তব্য নাই বিলের বিরুদ্ধে সস্তায় কি করে কিস্তিমাৎ করা যায় সেই রকম বক্তব্য তিনি এখানে রাখলেন। তিমিরবাবুকে একটা কথা জানাতে চাই পরিষ্কারভাবে—আপনাদের আন্দোলনের ফলে আমরা আইন সংশোধন করে বাংলাদেশের কল্যাণ সাধন করতে যাচ্ছি—একথা মনে না ভেবে, ভাবতে থাকুন আজকে যখন সরকারের ঘুম ভাঙ্গছে তখন তাঁরা আপনাদের টেনে তিনি নামিয়েছেন। এরপরে আর যে কজন আছেন তাঁদেরও টেনে জিরোতে নামাবো। এই আবিষ্কারই হচ্ছে আমাদের এই বিলের মধ্যে। তাই বুঝি গায়ে লাগছে? এবং আবোল তাবোল বকছেন? আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী এই যে বিল এনেছেন এর মূল উদ্দেশ্য অত্যন্ত সৎ ও সাধু। কারণ সেটেলমেন্টের কাজ যখন সারা দেশে আরম্ভ হয়েছে, তখন অকৃষি জমি সেটেলমেন্টের মধ্যে অন্তর্ভুক্ত না করান গেলে অসুবিধার সৃষ্টি হবে। সেকথা বিলের উদ্দেশ্যের মধ্যে বলা হয়েছে। কিন্তু তিমিরবাবুর বক্তব্যে মনে হচ্ছিল তিনি সমর্থন করতে লজ্জা পাচ্ছেন। তাই বিরোধিতা করলেন এই বিলে—সে কথা তিনি স্বীকার করেছেন। এই বিলে আজকে ওঁদের ঘুম ভাঙ্গিয়েছে। আজকে পশ্চিমবাংলার বুকে একে একে সরকারী কর্তৃত্ব এইভাবে দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাবার সাথে সাথে অনেক ঘুম ভাঙ্গানো বক্তৃতা শুনতে পাবেন। এই প্রসঙ্গে একটা বক্তৃতা আমি এখানে রাখতে চাই। এই যে অকৃষি জমি এর মধ্যে বাগান ইত্যাদি পড়বে নিশ্চয়। বর্তমানে যে সিলিং আছে, এই সিলিং-এর উপর আইনে যদি আর না বাড়ে,---আমি মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য জানিয়ে রাখছি অনেক জায়গার রেকর্ড আছে কৃষি জমি হিসেবে, কিন্তু আসলে সেটা অকৃষি জমি বা বাগান করে রাখা হয়েছে। এগুলি সব ভালভাবে দেখতে হবে। কৃষি জমির নাম করে যেন বাগানকে বের করে না নিতে পারে। বিধান আছে নির্দিষ্ট সীমা পর্য্যন্ত বাগান রাখা যাবে। সে বিষয়ে যেন ভাল রকম তদন্ত হয়, কাজগুলি ঠিক ঠিক হয়। তিমিরবাবু বলেছেন এই বিভাগের কাজ করতে গিয়ে আমরা কিছু বেকার ছেলেকে কাজে নিয়োগ করেছি। তার জন্য তার বড় গাত্রদাহ হয়েছে। উনি কি চান না পশ্চিমবঙ্গের বেকার ছেলেরা এই রাজ্যে কর্মে নিয়োগ হোক?

[ভয়েস ঃ চাই, চাই]

তবে কেন তাঁর এই গাত্রদাহ? এই যে বেকার ছেলেরা চাকরী পেল---আমরা যখন কিছু সংখ্যক বেকার ছেলেকে চাকরী দেবার জন্য এগিয়ে গিয়েছি তখন তাঁদের এই বিরোধিতা অন্যান্য বেকার যুবকেরা আপনাদের ছেড়ে দেবে না---এটা ভালকরে জেনে রাখুন।

[ 5-50--6-00 p.m. ]

সেইসব বেকাররা এই বললেই ছেড়ে দেবেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এদের অপকর্মে কুকর্মে শেষ পর্যন্ত দেশের মানুষ যখন জর্জ্জরিত, যখন অত্যন্ত ক্ষতিগ্রস্ত তখনই তারা এদের বিরুদ্ধে রায় দিয়েছেন। কাজেই বুঝতে পারছেন অবস্থাটা আমরা একসঙ্গে এসেছিলাম এই মোর্চায়। এখন আমরা দেখছি অবস্থাটা কি। এখন যদি গাত্রদাহ হয় তাহলে বেশী দিন টিকতে পারবেন না। আমি তাই বলছিলাম যে যেপথে আমাদের দেশ চলতে চায় এবং আমাদের সরকার যেদিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন দেশের সাধারণ মানুষের খেয়েপরে বাঁচবার জন্য তা সমর্থনে করুন। আজ যে বিল এসেছে এ বিল আমাদের প্রগতিশীলতার দিকে এগিয়ে নিয়ে যাবে। স্যার, এইসব হলে এদের গায়ে

লাগে। এরা সেটেলমেন্ট-এর রেকর্ডের কথা বলেছেন। দেশের সাধারণ মানুষের কাছে এরা আসল কথা বললেন না। আমরা স্যার, কিছু লোকের পারমানেন্ট সেটেলমেন্ট অব রেকর্ড করার কথা বলেছি কিন্তু এরা তা বিশ্বাস করেন না। এরা জমির মালিকানা মোটেই বিশ্বাস করেন না। কই—রেকর্ড নেই সব খামার বাড়ীতে নিয়ে গিয়ে সবকিছু জড়ো করে ঐ যে উৎসব এর খাওয়ান কই তাতো বললেন না। আজকে দেশের লোক বিশ্বাস করেন কারণ একটা স্থিতিশীল অবস্থা এসেছে। আজকে প্রগতিশীলতার দিকে দৃষ্টিভঙ্গী রেখে এবং প্রগতিশীল চিন্তাধারায় এই বিল এসেছে। এই বিল বাংলাদেশের মানুষের কাছে অত্যন্ত স্বার্থকতাযুক্ত। আজ মানুষ আশা করে ঐ-ই বিলের মধ্যে দিয়ে তাদের উদ্দেশ্য রূপায়ণ হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্

**Shri Bhupal Chandra Panda :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন এই বিল সম্পর্কে প্রথমত বলা দরকার যে, ১৯৫৯ সালে কৃষি কাজে প্রজাস্বত্ব আইনে কৃষি জমি প্রস্তুত করার জন্য জমির খতিয়ান ইত্যাদি করার জন্য রেকর্ড অব রাইটস্-এর সংশোধন করার কোন সুবিধা ছিল না বলে এই বিল এনেছেন। নিশ্চয়ই যে উদ্দেশ্যে এই বিল আনা হয়েছে সে সম্পর্কে আমাদের কোন দ্বিমতের কারণ থাকতে পারে না। কিন্তু ইতিমধ্যে রেকর্ড অব রাইটস্-এর যে সমস্ত পরিবর্তন হচ্ছে তা আধুনিকীকরণ করা অত্যাবশ্যাক। কিন্তু আমার এ বিষয়ে একটা প্রশ্ন বা সন্দেহ জাগছে, কি কারণে কলকাতাকে এই বিলের আওতা থেকে বাদ দেওয়া হয়েছিল। যদিও আমি মন্ত্রিমহাশয়কে বলেছিলাম যে ঠিকা টেনানসি এ্যাক্ট-এর আওতাভুক্ত জায়গা তাতে কলকাতাকে বাদ দিয়ে বাকি অন্যান্য জায়গা এই বিলের আওতায় এসেছিল কলকাতায় ঠিকা টেনানসি এ্যাক্ট-এর আওতাভুক্ত যে জায়গা তা কম নয়। স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে যে এই হাউসে অনেক দিন আগে এই সম্পর্কে আলোচনা হয়েছিল যে ল্যানডেড প্রপার্টি সেই ল্যানডেড প্রপার্টির উপর যে সিলিং তার উপর বিশেষভাবে আলোচিত হয়েছিল। তার কারণ হোল এর স্টেটস্ এ্যাকিউজিশান এ্যাক্ট-এর কলকাতাকে এর আওতা থেকে বের করে দিলেন। আমার মনে হয় সে সময় মাননীয় সদস্য দেবেন্দ্রনাথবাবু ও পশুপতি মাইতি মহাশয় বোধহয় সংশোধনীটা মুভ করেছিলেন। যা হোক সে সময় সংখ্যা বেশী থাকার ফলে অধিক ভোটের জোরে এটা পাশ হয়ে গিয়েছিল। আমার কথা হ'ল এটা হবে না কেন? এই যে গরমিল এই যে পার্থক্য এটা দূর করা দরকার। এই বিষয়ে হাউসে ইতিপূর্বে একটা প্রস্তাব এসেছিল যাতে এই আরবান প্রপার্টি সিলিং ধার্য্য করা হয়। কিন্তু আমাদের এই হাউসেই এই প্রস্তাব নেওয়া হয়েছিল যে এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের উপর দায়িত্ব দেওয়া হোক। কেন্দ্রীয় সরকার এই বিষয়ে ভাল আইনের ব্যবস্থা করতে পারেন। এখন সেই সময়ে এই কথা উল্লিখিত হয়েছিল যখন কয়েকটা রাজ্যে যেখানে আরবান সিলিং অফ প্রপার্টি ধার্য্য আছে। যেমন পাঞ্জাব, হরিয়ানা, মহিশুর। তখন কিন্তু কেন্দ্রীয় সরকারের উপর দায়ীত্ব দিয়ে অবস্থাটা ধামাচাপা দেওয়া হয়েছিল। এখন যখন কেন্দ্রীয় সরকার নিজেই ঘোষণা করেছেন যে প্রত্যেকটি স্টেট থেকে যে আরবান প্রপার্টি সিলিং ধার্য্য করবার ব্যবস্থা করতে পারেন তখন একে আর টালবাহানার মধ্যে ফেলে রাখার কারণ কি। আমার কাছে এইটাই সন্দেহের বিষয়। আজকে আবার এই বিলের মধ্যে দেখা যাচ্ছে ঠিকা টেনেন্সী এলাকা বাদ দেওয়ার ব্যবস্থা আছে। তখন আমার মনে আবার সন্দেহের উদ্রেক হয়েছে কি কারণে রিভিসন্যাল সেটেলমেন্টের ব্যাপারে নন-এগ্রিক্যালচারাল ল্যাণ্ড তাকে এর আওতা থেকে বাদ দেওয়া হয়েছে। তার মানে কলকাতার প্রপার্টির উপর এটা আর বর্তাবে না। কলকাতায় এই আরবান প্রপার্টির ব্যাপারে বহু বড় বড় ভূস্বামী বৃহৎ বৃহৎ ভূখণ্ড এবং বড় বড় বৃহৎ বিত্তশালী তারা অনেক অনেক জায়গা দখলে রেখেছে এবং অবাধে প্রভুত্ব চালাচ্ছেন এবং সেই প্রপার্টি নিয়ে এই কলকাতার বুকে কেবল ঘুস এবং দুর্নীতি নয় অনেক কায়দায় সাব-ইনফিলট্রেসান হয় এবং হতে হতে একটা জটিলতার দিকে যাচ্ছে এবং কে যে আসল কে যে খোদ মালিক সেটা খুঁজে বের করা কষ্টসাধ্য হচ্ছে এবং সেইজন্য আজকে যদি এই প্রপার্টি ধরা না

হয় এবং আরবান সিলিং প্রপার্টি সম্পর্কে বিল উপস্থাপিত না হয় তাহলে সমূহ ক্ষতি। এই বিষয়ে অন্ততঃ মন্ত্রী মহাশয়ের কাছে প্রতিশ্রুতি চাই। কারণ বাংলাদেশের ভূমি ব্যবস্থার মধ্যে অকৃষি বা কৃষির মধ্যে যাই থাকুক না কেন অন্ততঃ একটা আইন সর্বত্র প্রযোজ্য হোক। এই রকম একটা ব্যবস্থা না থাকলে এই বিষয়ে বাংলাদেশের গ্রামাঞ্চলে কিংবা শহরের মানুষে উভয়ের ক্ষেত্রে একটা অবিচার খাড়া হয়ে থাকে। সেই কারণে এই অবিচার দূরীভূত হওয়ার বিষয় মন্ত্রীমহাশয় খুব উদ্যোগ গ্রহণ করুন। সেটা তাঁর কাছ থেকে জানবার বিষয়। দ্বিতীয় বিষয় একথা বলা নিশ্চয় প্রয়োজন বলে মনে করি যে এই যে বিল এসেছে তা ভালই কিন্তু সুন্দরবন, সমুদ্র উপকূলবর্তী যে জায়গায় বিরাট মেছাভেরী তৈরী করা হয়েছে সেগুলো অকৃষি জমি বলে নির্বিবাদে ভোগ দখল করে রেখেছে। এই অকৃষি বিলের মাধ্যমে তারা আর বেশী করে অন্যায়ভাবে কৃষি জমিগুলিকে লুকিয়ে রাখবে। চাষের জমিতে লবন জল ঢুকিয়ে দিয়ে ক্রমবর্ধমান মোছোভেড়ীগুলিকে মেছো ভেড়ীবলে ধরা হবে। এই বিলের মাধ্যমে অকৃষি জমি বলে আরও বেশী সম্পত্তি ভোগদখল করবে। আলোচনার সময় মন্ত্রীমহাশয়ের কাছ থেকে এ বিষয়ে আমি জানতে চাই। এর সঙ্গে মাননীয় সদস্যারা নিশ্চয় উপলব্ধি করবেন যে, চা বাগিচার নামে বহু কৃষি জমি এখানে অন্তর্ভুক্ত করে রাখা হচ্ছে। একথা মাননীয় সদস্যারা জানেন যে ফলের বাগিচার নামে অনেক কৃষি জমি বাগানের মধ্যে আটকে রাখা হয়েছে। অনেক ভেড়ী জলাশয়, পতিত জমির নামে কৃষি উপযোগী জমি আটকে রাখা হয়েছে। এখন আশঙ্কা হচ্ছে এই বিলের সুযোগ নিয়ে সেই সমস্ত জমি অকৃষি আরও বেশী বেশী তারা ভোগদখল করে রাখতে পারবে কিনা এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষভাবে জানতে চাই তাহলে এই বিলকে সমর্থন করার দিকে আমার কোন আপত্তি থাকবে না।

[6-00—6-10 p.m.]

**Shri Gurupada Khan** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ভূপাল পাণ্ডা মহাশয় এখানে কয়েকটি প্রশ্ন উত্থাপন করেছেন। বিশেষ করে তাঁর বক্তব্যের মধ্যে যে কয়েকটি জিনিস আমি লক্ষ্য করেছি সেগুলি হোল এই যে ঠিকা টেনেন্সি এ্যাক্টের আওতায় যে জায়গা রয়েছে সেগুলি বাদ দিলাম কেন। প্রথম কথা হচ্ছে, এই বিল উত্থাপন করার সময় অর্থাৎ আমার প্রারম্ভিক ভাষণে এই বিলের উদ্দেশ্য সম্বন্ধে মোটামুটিভাবে আমি আমার মন্তব্য পেশ করেছি। রেকর্ড অব রাইট আমাদের ভূমি সংস্কার আইন অনুযায়ী এখানে তৈরী করা হচ্ছে। ভূমি সংস্কার আইন বলতে শুধু মাত্র কৃষি জমি বুঝায়। অকৃষি জমিগুলি রেকর্ড অব রাইট তার আওতা থেকে বাইরে চলে যাচ্ছে। অকৃষি জমিগুলিতে যাতে সেটেলমেন্ট-এর কাজ করা যায় তার জন্য মূলতঃ এখানে এই সংশোধনী নিয়ে এসেছি। কলকাতায় ঠিকা টেনেন্সি এ্যাক্টের অন্তর্ভুক্ত যে জায়গাগুলি রয়েছে তাকে এর মধ্যে অন্তভুক্ত করার প্রয়োজনীয়তা অনুভূত হয়নি। বাদ দেওয়ার কারণ হচ্ছে ১৯৬৯ সালে ঠিকা টেনেনস এ্যাক্টে এই আইনের আওতা থেকে বাদ দেওয়া হয়েছে। আমাদের পশ্চিমবাংলার অকৃষি এবং কৃষি সম্পর্কিত আইন সত্বেও কলকাতা ঠিকা টেনেন্সি এ্যাক্ট প্রযুক্ত রয়েছে। সেই স্থানে এই এ্যাক্টে যদি এর সঙ্গে বিস্তৃত করে দিই তাহলে জটিলতা আরও বাড়বে। ঠিকা টেনেন্সি এ্যাক্টে যে সমস্ত ব্যবস্থা রয়েছে যে সমস্ত প্রভিসন রয়েছে তাতে ঠিকা প্রজা যারা রয়েছেন তাদের জন্য যথেষ্ট রক্ষা কবচের ব্যবস্থা করা হয়েছে। যদি সে পাকা বাড়ীঘর নির্মাণ করে থাকেন—আইনে ক্ষমতা তাকে দেওয়া হয়েছে। আমরা যেখানে সমগ্র পশ্চিমবাংলাতে রেকর্ড অব রাইট আধুনিকীকরণ করতে যাচ্ছি সেখানে এই জটিলতা না বাড়িয়ে যেখানে যেখানে বেশী প্রয়োজন সেখানে সেখানে এটা করতে চেয়েছি। কলকাতাকে এর মধ্যে নিয়ে এলে আরও জটিলতা সৃষ্টি হবে। তাই এর মধ্যে আবদ্ধ করতে চাই না।

**দ্বিতীয়তঃ এই ঠিকা টেনেন্সি এ্যাক্টে আমাদের দি ওয়েস্ট বেঙ্গল নন-এগ্রিকালচারাল টেনেন্সি এ্যাক্টের যে যে অংশগুলি বাদ ছিল সেটাকে আমি কিছু সংশোধন করতে চেয়েছি। অর্থাৎ আমি এখানে যেটা বলেছি—**

**It extends to the whole of west Bengal except the area to which the Provisions of**

the Calcutta Thika Tenancy Act, 1949, applies.

এটুকু বলতে চেয়েছি। তার কারণ, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ঠিকা টেনেন্সি এ্যাক্টে ক্যালকাটা সুবারবন পুলিশ এ্যাক্টের যে সংশোধন হয়েছিল তার যে প্রজ্ঞাপন, সেই প্রজ্ঞাপন অনুযায়ী গার্ডেন রিচ মিউনিসিপ্যালিটির সেই এলাকাটি কিন্তু বাদ হয়ে গেছে—আমরা দি ওয়েস্ট বেঙ্গল নন-এগ্রিকালচারাল টেনেনসি এ্যাক্টে ঐ গার্ডেন-রিচ মিউনিসিপ্যালিটির যে এলাকাটি রয়েছে, তার মধ্যে এটাকে প্রয়োগ করতে চাই। তার জন্য শুধুমাত্র ঠিকা টেনেনসি এ্যাক্টের আওতাভুক্ত যে সমস্ত জমি রয়েছে গার্ডেন-রিচ মিউনিসিপ্যালিটিকে এই আইনের আওতায় নিয়ে আসবার জন্য এই রকমভাবে আমাদের সংশোধনের ব্যবস্থা করতে হয়েছে। আমাদের ভূপাল পাণ্ডা মহাশয় চা বাগিচার নামে বহু কৃষি জমি আছে এই কথা বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের যেসব জেলাতে চা বাগিচা আছে সেই সব জেলাতে যদি চা বাগিচার নামে বেশী কৃষি জমি আবদ্ধ করে রাখেন তারজন্য প্রত্যেক জেলায় একটি করে আমরা রিভিউ কমিটি করেছি; চা বাগিচার জন্য কতটুকু জমি প্রয়োজন সেটা তারা ঠিকমতভাবে বিচার বিবেচনা করে আমাদের কাছে রিপোর্ট পেশ করেন এবং সেই অনুযায়ী অনেক জমি আমরা চা বাগিচার কাছ থেকে রিজিউম করে নিয়েছি। তাদের কাছ থেকে সেই জমি আমরা রিজিউম করেছি, গ্রহন করেছি। ফলে বাগিচা সম্বন্ধে ল্যাণ্ড রিফর্মস এ্যাক্টে বেশ পরিষ্কার-ভাবে দেওয়া আছে। কাজেই এই সম্বন্ধে আমি আর বিশেষ কিছু বলতে চাচ্ছি না। তিমিরবরণ ভাদুড়ী মহাশয় আমাদের অরিজিন্যাল এ্যাক্টটা ভাল করে দেখেছেন কিনা জানিনা আমি যে সংশোধনী আনতে চেয়েছি—উদ্দেশ্য প্রধানতঃ রেকর্ড অব রাইটস সংশোধন করবার জন্য এবং একই সঙ্গে খতিয়ান, মৌজায় যে কৃষি, অকৃষি জমি আছে তার শুধু কৃষি জমিকে সেটেলমেন্ট করবো আর অকৃষি জমিকে করবো না তা তো হতে পারে না। সেই জন্য আমাদের ল্যাণ্ড রিফর্মস এ্যাক্টে অকৃষি জমিকে সেটেলমেন্ট করতে পারছি না বলে দি ওয়েস্ট বেঙ্গল নন-এগ্রিকালচারাল টেনেন্সি এ্যাক্টের কিছুটা সংশোধনী আনতে চেয়েছি। তিনি যদি ভালভাবে এটা লক্ষ্য করতেন তাহলে তিনি যা বলেছেন তার সঙ্গে সত্যিই কোন সঙ্গতি থাকত না। তিমিরবাবুর ব্যাপারই আলাদা। যখন যে কোন ব্যাপারই আসুক, তিনি আমাদের একটা সমালোচনা না করে ছাড়বেন না। আমার এই প্রসঙ্গে একটা ছোট্ট গল্প মনে পড়ে গেল। আমরা শিক্ষকতা করতাম আপনি জানেন। একটি ছেলেকে গরু সম্বন্ধে রচনা দেওয়া হয়েছিল। ছেলেটা কিন্তু মুখস্ত করে এসেছিল বিদ্যাসাগর মহাশয় সম্বন্ধে এবং বারাণসী সম্বন্ধে। এই দুটো তার খুব ভাল মুখস্ত ছিল। কাজেই এই দুটোকেই তার কাজে লাগাতে হবে। তাই সে ভেবে লিখল—গরু সবার বাড়ীতে আছে। বিদ্যাসাগর মহাশয় গরুর দুধ খেতেন। এইভাবে বিদ্যাসাগর মহাশয় সম্বন্ধে অনেকখানি লিখে দিল। তার মনের মধ্যে একই সঙ্গে বারাণসী সম্বন্ধেও উঁকি মারছে। কেননা, কাশী সম্বন্ধে খুব ভাল মুখস্ত ছিল সেটা কাজে লাগাতে পারছে না। তাই সে লিখল বিদ্যাসাগর মহাশয় বারাণসী গিয়েছিলেন। কোন্ বারাণসী? গন্ধর্বামরঃ সিদ্ধ অপ্সরঃ বধূর স্তনতটানুলিপ্ত কুমকুমদ্রব বিধৌত করিয়া তরঙ্গ-ভঙ্গ চপলা গঙ্গার তোয়-ধারা যাহার পদপ্রান্তে বহিয়া চলিয়াছে, সেই বারাণসীতে বিদ্যাসাগর মহাশয় আসিয়াছিলেন—সেইভাবেই তিমিরবাবু আক্রমণ করবেন, আর কি করবেন বলুন—যাই হোক, তিমিরবাবুর যদি সত্যিকারে সেটেলমেন্ট সম্বন্ধে বাস্তব অভিজ্ঞতা থাকত—ভল্কা ক্যাম্প কেমন ভাবে চলে, কেমন করে প্রতেকটি জায়গায়, খানা, ডোবা বোজানো থেকে সুরু করে, অবজেকসান থেকে সুরু করে, এ্যাটাসটেসন ইত্যাদি করার পরে যে ড্রাফ্ট পাবলিকেসন করতে হয় প্রত্যেকটি জায়গায়, এর যদি বাস্তব অভিজ্ঞতা আপনার থাকত তাহলে আপনি বলতেন না—একই সঙ্গে পশ্চিমবাংলার এই সহস্র সহস্র মৌজায় হাজার হাজার লোককে নিয়ে আমি সেগুলি করতে পারব।

[6-10—6-20 p.m.]

একটা জেলাতে কয়েক হাজার যে মৌজা আছে, একসঙ্গে আমরা কটা করতে পেরেছি, একটা ভল্কা ক্যাম্পে কজন আমাদের লোক রাখতে হয়, আপনি সবই জানেন তিমিরবাবু।

হয় এবং আরবান সিলিং প্রপার্টি সম্পর্কে বিল উপস্থাপিত না হয় তাহলে সমূহ ক্ষতি। এই বিষয়ে অন্ততঃ মন্ত্রী মহাশয়ের কাছে প্রতিশ্রুতি চাই। কারণ বাংলাদেশের ভূমি ব্যবস্থার মধ্যে অকৃষি বা কৃষির মধ্যে যাই থাকুক না কেন অন্ততঃ একটা আইন সর্বত্র প্রযোজ্য হোক। এই রকম একটা ব্যবস্থা না থাকলে এই বিষয়ে বাংলাদেশের গ্রামাঞ্চলে কিংবা শহরের মানুষে উভয়ের ক্ষেত্রে একটা অবিচার খাড়া হয়ে থাকে। সেই কারণে এই অবিচার দূরীভূত হওয়ার বিষয় মন্ত্রীমহাশয় খুব উদ্যোগ গ্রহণ করুন। সেটা তাঁর কাছ থেকে জানবার বিষয়। দ্বিতীয় বিষয় একথা বলা নিশ্চয় প্রয়োজন বলে মনে করি যে এই যে বিল এসেছে তা ভালই কিন্তু সুন্দরবন, সমুদ্র উপকূলবর্তী যে জায়গায় বিরাট মেছাভেরী তৈরী করা হয়েছে সেগুলো অকৃষি জমি বলে নির্বিবাদে ভোগ দখল করে রেখেছে। এই অকৃষি বিলের মাধ্যমে তারা আর বেশী করে অন্যায়ভাবে কৃষি জমিগুলিকে লুকিয়ে রাখবে। চাষের জমিতে লবন জল ঢুকিয়ে দিয়ে ক্রমবর্ধমান মোছোভেড়ীগুলিকে মেছো ভেড়ীবলে ধরা হবে। এই বিলের মাধ্যমে অকৃষি জমি বলে আরও বেশী সম্পত্তি ভোগদখল করবে। আলোচনার সময় মন্ত্রীমহাশয়ের কাছ থেকে এ বিষয়ে আমি জানতে চাই। এর সঙ্গে মাননীয় সদস্যারা নিশ্চয় উপলব্ধি করবেন যে, চা বাগিচার নামে বহু কৃষি জমি এখানে অন্তর্ভুক্ত করে রাখা হচ্ছে। একথা মাননীয় সদস্যারা জানেন যে ফলের বাগিচার নামে অনেক কৃষি জমি বাগানের মধ্যে আটকে রাখা হয়েছে। অনেক ভেড়ী জলাশয়, পতিত জমির নামে কৃষি উপযোগী জমি আটকে রাখা হয়েছে। এখন আশঙ্কা হচ্ছে এই বিলের সুযোগ নিয়ে সেই সমস্ত জমি অকৃষি আরও বেশী বেশী তারা ভোগদখল করে রাখতে পারবে কিনা এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষভাবে জানতে চাই তাহলে এই বিলকে সমর্থন করার দিকে আমার কোন আপত্তি থাকবে না।

[6-00—6-10 p.m.]

**Shri Gurupada Khan** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ভূপাল পাণ্ডা মহাশয় এখানে কয়েকটি প্রশ্ন উত্থাপন করেছেন। বিশেষ করে তাঁর বক্তব্যের মধ্যে যে কয়েকটি জিনিস আমি লক্ষ্য করেছি সেগুলি হোল এই যে ঠিকা টেনেন্সি এ্যাক্টের আওতায় যে জায়গা রয়েছে সেগুলি বাদ দিলাম কেন। প্রথম কথা হচ্ছে, এই বিল উত্থাপন করার সময় অর্থাৎ আমার প্রারম্ভিক ভাষণে এই বিলের উদ্দেশ্য সম্বন্ধে মোটামুটিভাবে আমি আমার মন্তব্য পেশ করেছি। রেকর্ড অব রাইট আমাদের ভূমি সংস্কার আইন অনুযায়ী এখানে তৈরী করা হচ্ছে। ভূমি সংস্কার আইন বলতে শুধু মাত্র কৃষি জমি বুঝায়। অকৃষি জমিগুলি রেকর্ড অব রাইট তার আওতা থেকে বাইরে চলে যাচ্ছে। অকৃষি জমিগুলিতে যাতে সেটেলমেন্ট-এর কাজ করা যায় তার জন্য মূলতঃ এখানে এই সংশোধনী নিয়ে এসেছি। কলকাতায় ঠিকা টেনেন্সি এ্যাক্টের অন্তর্ভুক্ত যে জায়গাগুলি রয়েছে তাকে এর মধ্যে অন্তভুক্ত করার প্রয়োজনীয়তা অনুভূত হয়নি। বাদ দেওয়ার কারণ হচ্ছে ১৯৬৯ সালে ঠিকা টেনেনস এ্যাক্টে এই আইনের আওতা থেকে বাদ দেওয়া হয়েছে। আমাদের পশ্চিমবাংলার অকৃষি এবং কৃষি সম্পকিত আইন সত্বেও কলকাতা ঠিকা টেনেন্সি এ্যাক্ট প্রযুক্ত রয়েছে। সেই স্থানে এই এ্যাক্টে যদি এর সঙ্গে বিস্তৃত করে দিই তাহলে জটিলতা আরও বাড়বে। ঠিকা টেনেন্সি এ্যাক্টে যে সমস্ত ব্যবস্থা রয়েছে যে সমস্ত প্রভিসন রয়েছে তাতে ঠিকা প্রজা যারা রয়েছেন তাদের জন্য যথেণ্ট রক্ষা কবচের ব্যবস্থা করা হয়েছে। যদি সে পাকা বাড়ীঘর নির্মাণ করে থাকেন---আইনে ক্ষমতা তাকে দেওয়া হয়েছে। আমরা যেখানে সমগ্র পশ্চিমবাংলাতে রেকর্ড অব রাইট আধুনিকীকরণ করতে যাচ্ছি সেখানে এই জটিলতা না বাড়িয়ে যেখানে যেখানে বেশী প্রয়োজন সেখানে সেখানে এটা করতে চেয়েছি। কলকাতাকে এর মধ্যে নিয়ে এলে আরও জটিলতা সৃষ্টি হবে। তাই এর মধ্যে আবদ্ধ করতে চাই না। দ্বিতীয়তঃ এই ঠিকা টেনেন্সি এ্যাক্টে আমাদের দি ওয়েস্ট বেঙ্গল নন-এগ্রিকালচারাল টেনেন্সি এ্যাক্টের যে যে অংশগুলি বাদ ছিল সেটাকে আমি কিছু সংশোধন করতে চেয়েছি। অর্থাৎ আমি এখানে যেটা বলেছি---

It extends to the whole of west Bengal except the area to which the Provisions of

Tenancy Act, 1949 applies" be omitted, was then put and a division aken with the following result :—

NOES—56

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Bandyopadhyay, Shri Sukumar.
Bera, Shri Rabindra Nath.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Tapan.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Ghosh, Shri Tarun Kanti.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Maity, Shri Prafulla.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Sibdas.
Nurunnesa Sattar, Shrimati.
Paul, Shri Bhawani.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Saha, Shri Radha Raman.
Sarkar, Shri Nil Kamal.
Sen Gupta, Shri Kumar Dipti.

NOES—56

Sinha, Shri Debendra Nath.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—15

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Murmu, Shri Rabindra Nath.
Panda, Shri Bhupal Chandra.
Phulmali, Shri Lal Chand.
Roy, Shri Aswini Kumar.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 15 and the Noes 56, the motion was lost.

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

Clauses 3 and 4

The question that clauses 3 and 4 do stand part of the Bill, was then put and agreed to.

Clause 5

**Shri Timir Baran Bhaduri** : Sir, I beg to move that in clause 5(1), lines 1 and 2, for the words "may, if it so thinks fit" the words "shall, within six months of the coming into force of this Act." be substituted.

I also move that in clause 5(1), line 6, for the words "in any district or part thereof" the words "throughout the State" be substituted.

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আলোচনার সময় আমি ক্লজ (৫)-এর কথা বলেছিলাম এবং ক্লজ (৫)-এর কথা বলতে গিয়ে আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী তাঁর জবাবী ভাষণে এক শিক্ষক এবং ছাত্রের কথা তুলে ধরে আমার বিরুদ্ধে যে অভিযোগ এনে আমাকে অভিযুক্ত করলেন তা শুনে আমি অবাক হয়ে যাচ্ছি। তিনি কি আমার বক্তব্য শুনেছেন, আমি বলেছি যে দীর্ঘ দিন পর একটা বিল আনা হয়েছে, কুম্ভকর্ণের নিদ্রা ভেঙ্গেছে এবং তার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাবার সময় আমি বলেছিলাম যে এই বিলের ক্লজ (৫)-এ মে, ইফ ইট সো থিংস ফিট--গভর্ণমেন্ট যদি মনে করেন তবে এটা করতে পারেন। কিন্তু গুরুপদবাবু বিলটি পাশ করিয়ে নিয়ে যাবার পর আবার যদি কুম্ভকর্ণের নিদ্রায় অংশ নেন তাহলে কি হবে?

[6-20—6-30 p.m.]

সেই কুম্ভকর্ণের নিদ্রা যাতে না আসে সেজন্য এই আমার এ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম যে একটা সময় সীমা বেঁধে দেওয়া হোক যে এর এ্যাফেক্ট হবে এবং ৬ মাসের ভিতর

কাজ আরম্ভ হবে। কিন্তু তিনি কি শুনলেন ও বুঝলেন তা জানি না। তিনি তাঁর জবাবী ভাষণে বিদ্যাসাগর ও গরুর কথা বললেন। তিনি কিভাবে শিক্ষকতা করে এসেছেন এবং এরপর কিভাবে করবেন তা জানি না। আমিতো এই প্রসঙ্গে একটি গল্পের অবতারণা করে বলি যে একজন শিক্ষক নস্যি নিতেন বলে 'ন' উচ্চারণ না করে তিনি 'ন'-এর বদলে 'ল' উচ্চারণ করতেন। তিনি ছাত্রদের নস্যি নিবে না 'না বলে বললে' লস্যি লইবে না।' তিনি ভূমি সংস্কার করবেন কি করে? কারণ তিনি যে দলের প্রতিভূ তার মধ্যে জোতদার জমিদার আছেন। জমিদার জোতদার রাখবেন আর লস্যি লইবে না এ জিনিস হয় না। সেজন্য আমার এ্যামেণ্ডমেন্ট আমি মুভ করেছি এবং আশা করব তিনি এটা দেখবেন। তারপর লিমিটেশন এ্যাক্ট অব সেকসন ১০০-এ একটা বার সৃষ্টি করেছেন। যাতে কোন বার না হয় সেজন্য আমি বলেছিলাম, কিন্তু তাঁর ভাষণে তিনি কোন কিছু বলেননি।

**Shri Gurupada Khan** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানতাম না সরস গল্প বললে এমনভাবে তাঁর লাগবে তাহলে আমি বলতাম না। তিনি তাঁর যে সংশোধনী রেখেছেন তার কোন প্রয়োজন নেই। ক্লজ-(৫) তিনি বলতে চেয়েছেন,

The State Government shall within six months of the coming into force of this Act make an order etc., etc.

কিন্তু যা তিনি বলতে চেয়েছেন সেটা সম্পূর্ণ অসম্ভব কথা। আমাদের সেটেলমেণ্টের কাজ সুরু হয়ে গেছে। অকৃষি জমির জন্য যেটা সেটেলমেন্ট-এর প্রয়োজন হবে তার কাজ আগামী এপ্রিল মাস থেকে সুরু হয়ে। এবং ৫ বছর পরও যদি কোথাও নূতন চর ওঠে তাহলে সেখানে সেটেলমেন্ট-এর অর্ডার দিতে হবে। সুতরাং ৬ মাসের মধ্যে এই যে কথা তিনি দিতে চেয়েছেন সেটা দরকার নেই, কারণ যখনই আমাদের প্রয়োজন হবে তখনই সেখানে সেটেলমেন্ট করতে দিতে হবে। তাছাড়া পরে আর একটা সংশোধনীতে তিনি একসঙ্গে কাজ করতে বলেছেন। আমি আগেই বলেছি একসঙ্গে সমস্ত মৌজায় কাজ সুরু করা সম্ভব নয়। কারণ তার জন্য যে লোকজন লাগবে সেটা অসম্ভব ব্যাপার এবং অত টাকাও নেই। সুতরাং এটা গ্রহণ করতে পারছি না। অতএব তিনি যে দুটো সংশোধনী এনেছেন তা গ্রহণ করতে পারছি না বলে দুঃখ প্রকাশ করছি।

**Mr. Deputy Speaker** : The time for this Bill is to expire at 6.32 p.m. But there are a few clauses more and also a few more speakers. So, with the consent of the House 30 minutes more time may be extended for this Bill. If the House agrees then time can be extended.

(Voices—Yes)

So, the time is extended upto 7.02 p.m.

The motions of Shri Timir Baran Bhaduri that in clause 5(1), lines 1 and 2, for the words "may, if it so thinks fit" the words "shall, within six months of the coming into force of this Act." be substituted, and

that in clause 5(1) line 6, for the words "in any district or part thereof" the words "throughout the State" be substituted, were then put and a division taken with the following result :—

**Noes—66**

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.

Bandyopadhyay, Shri Sukumar.
Bar, Shri Ram Krishna.
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharyya, Shri Harasankar.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chakrabarti, Shri Biswanath.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Tapan.
Dihidar, Shri Niranjan.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Tarun Kanti.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hajra, Shri Basudeb.
Halder, Shri Harendra Nath.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitram
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shrimati Ila.
Mohanta, Shri Bijoy Krishna.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Sibdas.
Murmu, Shri Rabindra Nath.
Nurunnesa Sattar, Shrimati.
Panda, Shri Bhupal Chandra.
Paul, Shri Bhawani.
Phulmali, Shri Lal Chand.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan
Roy, Shri Mrigendra Narayan.
Saha, Shri Radha Raman.

Sarkar, Shri Nil Kamal.
Sen, Dr. Anupam.
Sen Gupta, Shri Kumar Dipti.
Sinha, Shri Debendra Nath.
Topno, Shri Antoni.
Roy, Shri Aswini Kumar.
Sarkar, Shri Nitaipada.
Soren, Shri Jairam.

**Ayes—3**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 3 and the Noes 66 the motions were los .

[ 6-30—6-40 p.m. ]

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 6 to 11 and Preamble**

The question that clauses 6 to 11 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan** : Mr. Deputy Speaker Sir, I beg to move that the West Bengal Non-Agricultural Tenancy (Amendment) Bill 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Industrial Infra-structure Development Corporation Bill, 1974**

**Shri Tarun Kanti Ghosh** : Mr. Deputy Speaker Sir, I beg to introduce the West Bengal Industrial Infra-structure Development Corporation Bill, 1974 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Since the creation of industrial infra-structure in the districts was considered an urgent necessity and setting up of the Corporation within the financial year was desired, adequate budget provision was made and approval of the Cabinet for introduction of the Bill in the Legislature was obtained. But before the Bill could be processed, the Assembly was prorogued. In order to take expeditious action the West Bengal Infra-structure Development Corporation Ordinance, 1973 was promulgated on the 16th day of November, 1973 when the Assembly was not in session.

[ Secretary then read the title of the Bill ]

**Shri Tarun Kanti Ghosh** : Mr. Deputy Speaker Sir, I beg to move that the West Bengal Industrial Infra-structure Development Corporation Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে যা কিছু শিল্প তা আমরা দেখতে পাচ্ছি বৃহত্তর কলকাতা শিল্পাঞ্চল, আসানসোল এবং দুর্গাপুরের মধ্যে সীমাবদ্ধ রয়েছে। শতকরা ৮৫ভাগ শিল্পই এই জায়গার মধ্যে আবদ্ধ রয়েছে। যদিও পশ্চিমবঙ্গ একসময় ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী শিল্পোন্নত রাজ্য ছিল এবং লোকেরা বলে বেড়াত পশ্চিমবঙ্গের লোক সমৃদ্ধশালী, কিন্তু আসলে পশ্চিমবঙ্গে শিল্প এইমাত্র কয়েকটি জায়গায় সীমাবদ্ধ থাকার ফলে পশ্চিমবঙ্গের জেলাগুলি এবং গ্রামাঞ্চল অনগ্রসর ছিল। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের সঙ্গে তুলনা করতে পারা যায় মধ্যপ্রদেশের গ্রামাঞ্চলের, তুলনা করতে পারা যায় উড়িষ্যার সঙ্গে, তুলনা করতে পারা যায় ভারতবর্ষের যে কোন অনগ্রসর এলাকার সঙ্গে। শিল্পের দিক থেকে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চল কোন সুযোগ-সুবিধা পায়নি, উন্নতি লাভ করতে পারেনি, অগ্রসর হতে পারেনি। সেজন্য ১৯৭২ সালে যখন কংগ্রেস সরকার গঠিত হল তারপর আমরা ঠিক করেছিলাম পশ্চিমবঙ্গে যে শিল্পোন্নয়ন ঘটবে সেই শিল্পোন্নয়নের সুযোগ-সুবিধা আমরা এমনভাবে তৈরী করব যাতে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ সেই সুযোগ-সুবিধা পায়, সেটা শহরের মধ্যে সীমাবদ্ধ থাকবে তা নয়, তাকে বিস্তৃত করতে হবে গ্রাম থেকে গ্রামান্তরে। এই জিনিষ যদি আমরা না করতে পারি তাহলে দুই দিক দিয়ে আমাদের ডিফিকাল্টি হচ্ছিল—এবং তাতে কতকগুলি এলাকা তৈরী হচ্ছিল যেগুলি অত্যন্ত কনসেন-ট্রেশান হচ্ছিল জনমানসের আর অন্যদিকে কি হচ্ছিল না জনমানস শহরে এসে ভীড় করছিল বিভিন্ন গ্রাম এলাকা থেকে কাজের ধান্দায়। এবং গ্রাম অন্ধকার থেকে অন্ধকারে পৌঁচাচ্ছিল। তার জন্য আমরা ঠিক করলাম গ্রামে শিল্প বিস্তার করতে হবে। এবং তা বললেই তো হয় না, শিল্প বিস্তার করতে গেলে তার কতকগুলি মিনিমাম ইনফ্রা-স্ট্রাকচার করা দরকার, কিছু সুযোগ-সুবিধা থাকা দরকার। উন্নত জমি, বিদ্যুৎ, জলের সরবরাহ, রাস্তা, পরিবহণের বন্দোবস্ত এইগুলি মিনিমাম জিনিষ যা আমাদের দিতে হবে, তবেই আমর একটা শিল্পপতিকে বলতে পারি কলকাতার বৃহত্তর অঞ্চলে শিল্প স্থাপন না করে তুমি এইসব গ্রামাঞ্চলে শিল্প স্থাপন কর। এবং কলকাতার সেই শিল্পপতির গ্রামাঞ্চলে যাওয়ার মনোভাব হতে পারে। স্যার, আপনি জানেন যে সমস্ত ২৪-পরগণা, কলকাতা, হাওড়া ছাড়া পশ্চিমবঙ্গের সমস্ত এলাকাকে অনগ্রসর এলাকা বলে ঘোষণা করা হয়েছে। এবং এই ঘোষণা করার পর আবার বিশেষ করে ঘোষণা করা হয়েছিল পুরুলিয়া মেদিনীপুর এবং নদীয়া ডিস্ট্রিক ভারত সরকারের তরফ থেকে। আমরা তার সঙ্গে দাবী করি হাওড়া, ২৪-পরগণা, কলকাতা ছাড়া সমস্ত জেলাগুলিকেই অনগ্রসর বলে ঘোষণা করতে হবে। বর্তমানে দেখুন, স্যার, ২৪-পরগণার কয়েকটী এলাকা ছাড়া যেমন ডায়মণ্ডহারবর এলাকা একই রকমভাবে তারা অনগ্রসর হয়ে রয়েছে। বর্দ্ধমানে আসানসোল আর দুর্গাপুর বাদ দিলে এই দুই সাব-ডিভিশান বাদ দিলে তাহলে দেখবেন স্যার সেখানে কি বিরাট এলাকা অনগ্রসর হয়ে পড়ে রয়েছে। সেজন্য আমরা চেয়েছিলাম শিল্প বিস্তার করতে গেলে বিভিন্ন জায়গায় শিল্প বিস্তার করতে হবে। মহারাষ্ট্র এবং তামিলনাড়ু তারা এই জিনিষ দশ বছর আগেই সুরু করেছে। তারা বিভিন্ন গ্রামীণ অর্থনৈতিক উন্নতি করবার জন্য তারা বন্দোবস্ত করেছিলেন। তারা ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার বন্দোবস্ত করেছিলেন। তার ফল তারা এখন পাচ্ছে। তারা এখন বিভিন্ন শিল্পকে ডিস্পারস করে দিতে পারছে। আমরা তাই ঠিক করেছিলাম যে পশ্চিমবঙ্গে একটা ইনডাসট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার করে যেন বিভিন্ন গ্রামীণ অঞ্চলকে উন্নত করবার জন্য সুযোগ-সুবিধার বন্দোবস্ত করতে পারি। তাতে করে বিভিন্ন ইনডাষ্ট্রিয়াল এনট্রেপ্রিনিউয়ারকে আমরা সেখানে পাঠিয়ে দিতে পারব। আমাদের উদ্দেশ্য ছিল যেটা, আমরা করতে চেয়েছিলাম একটা জমি আমরা দিলাম সেই জমিকে আমরা উন্নত করলাম, সেখানে জল নিয়ে আসার বন্দোবস্ত করলাম, সেখানে কিছু ক্যাপটিভ পাওয়ার হয়ত তৈরী করলাম—ক্যাপটিভ পাওয়ার তৈরী করবার কথা বলছি এইজন্য যে আজকে আমাদের দেশে পাওয়ার সরটেজ চলছে সেজন্য যদি ক্যাপটিভ পাওয়ার রাখতে পারি সেই অঞ্চলে তাহলে নূতন ইনডাষ্ট্রি করার জন্য ইনসেন্টিভতে তৈরী হবে। এনট্রেপ্রিনিউয়ারদের লোডশেডিং-এর জন্য তাদের কারখানা বন্ধ হয়ে যাবে না। উন্নত জমি, পথ, পরিবহণ, রেল যোগাযোগ, ইলেকট্রিসিটি জলের বন্দো-বস্ত—এই সমস্ত জিনিষ আমরা করতে চাইছিলাম। এবং ইনফ্রা-স্ট্রাকচার ডেভোলাপমেণ্টের

হবে এইভাবে একটা জায়গা নিয়ে তারা কাজ করবে। স্যার, আপনি জানেন যে আমরা পশ্চিমবঙ্গে স্থির করেছিলাম ৮টী গ্রোথ সেন্টার করব বিভিন্ন জেলাতে যে গ্রোথ সেন্টার আমাদের বিভিন্ন ইনডাষ্ট্রি ডিসপ্রাস করবার জন্য এবং নতুন ইনডাষ্ট্রিয়াল ইউনিট বসাবার জন্য আমরা তা করতে পারি।

[6-40—6-50 p.m.]

তার জন্য আমরা ঠিক করেছিলাম হলদিয়া, দুর্গাপুর, আসানসোল, শিলিগুড়ি, ফারাক্কা, কল্যাণী, সাঁওতালদি আর খড়গপুর, এই আটটি জায়গায়। কিন্তু আপনারা জানেন যে এই আটটি জায়গার মধ্যে দুর্গাপুর, আসানসোল টু সাম এক্সটেন্ট খড়গপুর খানিকটা উন্নত হয়ে রয়েছে। কিন্তু এটা যদি আপনি হিসাব করে দেখেন তাহলে দেখবেন হলদিয়া হচ্ছে মেদিনীপুরেতে, দুর্গাপুর, আসানসোল বর্ধমানের মধ্যে, শিলিগুড়ি একমাত্র নর্থ বেঙ্গলে, ফারাক্কা উত্তরবঙ্গ ও দক্ষিণবঙ্গের মাঝামাঝি জায়গায়। কল্যাণী নদীয়াতে আর সাঁওতালদি হচ্ছে পুরুলিয়ায় আর খড়গপুর হচ্ছে মেদিনীপুরে। তার ফলে কি দেখতে পাচ্ছি বিভিন্ন ডিষ্ট্রিক্টে যেটা আমরা করতে চাচ্ছিলাম বিভিন্ন ডিষ্ট্রিক্টে সেই উন্নতি হওয়া এই আটটি গ্রোথ সেন্টার থেকে সম্ভব নয়। তাই এটার জন্য অনেক টাকার দরকার, অনেক কোটি টাকার দরকার; সেই টাকা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যে সীমিত বাজেট তার মধ্যে থেকে দেওয়া সম্ভব নয়। তাই আমরা ঠিক করেছিলাম একটা যদি আমরা ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন গঠন করতে পারি যাদের কাছে আমরা একটা মূলধন নিশ্চয়ই সরকার থেকে দেবো তাছাড়া তারা বিভিন্ন লেনডিং ইনষ্টিটিউশনের কাছ থেকে টাকা নিতে পারবেন। সেই টাকা নিয়ে এর উন্নতিগুলি করবেন এবং যে কোন এনট্রিপ্রিনিউয়ার তাদের ওখানে গিয়ে ব্যবসাপাতি করা সুরু করবে তখন সেই জমি বিক্রয় করে, জল দিয়ে, বিভিন্ন জিনিস তাদের সরবরাহ করে তারা তাদের টাকার দাম উঠিয়ে নিতে পারবে। আমরা পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে এর উপর খুব গুরুত্ব দিয়েছি এবং এই পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার যখন ফাইনাল সেপ আসবে তখন দেখতে পাবেন বেশ কয়েক কোটি টাকা ইনফ্রাষ্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশনের জন্যে আমরা রেখেছি এই উন্নতি করবার জন্য। আমরা চেয়েছি এই আটটি সেন্টার ছাড়াও প্রতিটা ডিষ্ট্রিক্টে অন্তত একটি করে গ্রোথ সেন্টার, ইনডাষ্ট্রিয়াল সেন্টার আমরা গড়ে তুলবো এবং যেগুলি বড় ডিষ্ট্রিক্ট সেই ডিষ্ট্রিক্টগুলিতে অন্তত দুটি করে গ্রোথ সেন্টার গড়ে তোলার চেষ্টা করবো। যেমন ধরুন ২৪-পরগণার কথা বলছি, নর্থ ২৪-পরগণা সাউথ ২৪-পরগণা এই দুটি জায়গায় যদি আমরা দুটি করে গ্রোথ সেন্টার না করতে পারি, এত বড় একটা বিরাট ডিষ্ট্রিক্ট, এক কোণ থেকে আর একটা কোণ পর্যন্ত, একটা করে ইনডাষ্ট্রি যদি আমি স্থাপন করার চেষ্টা করি তাতে করে এখানকার বেকার সমস্যা, এখানকার অর্থনৈতিক উন্নতির দিকে একটা বড় ছাপ আমরা রাখতে পারবো। যেমন ধরুন আপনার বর্ধমান জেলা, আপনার মেদিনীপুর জেলা, বড় বড় আমাদের এই তিনটি জেলা রয়েছে সেখানে আমাদের এই জিনিস করা দরকার। এবং অন্যান্য সমস্ত জেলাতে আমাদের, প্রত্যেকটি ইনডাষ্ট্রিয়াল সেন্টার যাকে বলি আমরা অন্ততঃ একটা করে গড়ে তুলতে চেষ্টা করবো। সামনের কয়েক বৎসর আমরা পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমে যে ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট আমাদের রাজ্যে হবে সেই ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট-এর একটা সুসম বন্টন বিভিন্ন জায়গায় আমরা করতে পারি। আজকে এই ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন আইনকে একটা অর্ডিনেন্স করেছিলাম এই কারণে যে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা সুরু হয়ে গেলেই যেন আমরা এই কাজটা সুরু করতে পারি। আপনি জানেন হলদিয়াতে আমরা একটা কাজ সুরু করেছি এবং হলদিয়ার জল সরবরাহের দায়িত্ব এই ইনফ্রাষ্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন এখনি নিয়ে নিয়েছে। এবং সেখানকার পানীয় জল ইনডাষ্ট্রির কাজ চালাতে গেলে যে জলের দরকার তার বন্দোবস্ত এই ইনফ্রাষ্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন এখন থেকে সুরু করছে। আপনারা খুব ভাল করেই জানেন আমাদের পশ্চিমবঙ্গে যে বিরাট বেকার সমস্যা রয়েছে এবং গ্রামে গ্রামে যে উদ্বাস্তু রয়ে গিয়েছে আমি যদি আমাদের গ্রামে গ্রামে এই শিল্প, বড়, মাঝারি, ছোট

শিল্পের প্রসার লাভ না করাতে পারি এই দুরবস্থা কিছুতেই আমরা দূর করতে পারবো না। এবং আমরা যেটুকু বিচার বিবেচনা করে বুঝেছি একটা বড় শিল্প যদি আমরা স্থাপন না করতে পারি তাহলে তার চারপাশে ছোট ছোট শিল্প গড়ে তোলা খুব অসুবিধা হয়ে উঠে।

যেমন ধরুন একটা কথা বলছি—আমাদের স্পিনিং মিল—আপনারা জানেন আমাদের কী সুতোর অভাব? ৪ লক্ষের উপর তাঁতী ভাইরা সুতোর অভাবে কত কষ্ট পাচ্ছেন। আমাদের বাইরে থেকে তাদের জন্য সুতো আনতে হয়। আমাদের ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট করপোরেশন এবং স্মল স্কেল ইনডাষ্ট্রি—একসঙ্গে কাজ করতে চেষ্টা করছে, বেশ কতকগুলি স্পিনিং মিল এখানে স্থাপন করবার জন্য আমরা চেষ্টা করছি। বিভিন্ন ডিষ্ট্রিক্ট-এর মধ্যে তা ছড়িয়ে দেবার ব্যবস্থা হচ্ছে যেখানে উইভারস বেশী রয়েছে। এক এক জায়গায় এক একটা স্পিনিং মিল করে—সেখানকার তৈরী সূতা দিয়ে স্থানীয় উইভারদের চাহিদা মেটাতে পারবো যে কাউন্টের সূতা দরকার—সে চাহিদা মেটাতে পারবো। এই ব্যবস্থা আমরা এখন থেকে করতে পারি—তাহলে ভবিষৎকালে উইভার-দের সুতোর কষ্ট দূর করতে পারবো। আমি আরো বলতে পারি একটা স্মল স্কেল ইনডাষ্ট্রি একজন মানুষকে বেশীদিন টেনে নিয়ে যাওয়া সম্ভব নয়। তার কারণ তার মূল কম থাকে তার সঞ্চয় কম থাকে। তার জন্য আমরা চেষ্টা করছি যেখানে গ্রোথ সেন্টার করবো তারপাশে ছোটখাট ইনডাষ্ট্রিয়াল স্টেটও তৈরী করবো। একটা জায়গা চিহ্নিত করে রাখবো যেখানে স্মল স্কেল ইনডাষ্ট্রি হবে। উনি এ্যামেণ্ডমেন্ট-এর মারফৎ খুব জোর দিয়ে স্মল স্কেল সেকটর-এ কোঅপারেটিভ সম্বন্ধে বলবার চেষ্টা করলেন। এটা আমাদের সরকারের নীতি একটা। মনে করুন আমরা একটা বড় ইস্পাত কারখানা করলাম, এটাকে যদি মূল দাঁড় করাতে পারি তাহলে তার আশেপাশে আরো ছোটখাট ইনডাষ্ট্রি তৈরী হতে পারবে। তার উৎপাদন বড় কারখানাকে অনেক-খানি সাহায্য করতে পারবে, ফিড করবে। সেই নীতি নিয়ে আমরা সেটা করবার চেষ্টা করছি তার মধ্যে মূল কথা হচ্ছে—

industrial expansion with an eye to solving unemployment problem .

এই স্মল স্কেল ইনডাষ্ট্রিগুলো বড় কারখানাকে ফিড করবে। এই যে industrial expansion হবে with an eye to solve deficits আমাদের দেশে মোটরের অভাব রয়েছে হেভি ভেহিকেল্‌স-এর অভাব রয়েছে তা আমরা এর দ্বারা দূর করতে পারবো। বেকার সমস্যা দূর করতে গেলে সবচেয়ে বেশী দরকার এই বড় কারখানার চারপাশে ফিডার ইনডাষ্ট্রি, স্মল স্কেল ইনডাষ্ট্রিস গড়ে তুলতে হবে এবং সেই কাজ করবার জন্য আমরা ঠিক করেছি প্রত্যেকটা গ্রোথ সেন্টার-এর সঙ্গে একটা করে ইনডাষ্ট্রিয়াল স্টেট গড়ে তুলবো যাতে করে সেই সেডে আশেপাশের লোক সহজে কাজ কারবার শুরু করতে পারে। আমাদের এই Industrial Infra-structure Development Corporation যেহেতু এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিষ সেইজন্য আমরা এটার উপর সবচেয়ে বেশী গুরুত্ব দিয়েছি। আমরা মনে করি ভবিষ্যতে পশ্চিমবাংলাকে শিল্পোন্নয়ন ও তার সম্পদ সমবন্টনের মাধ্যমে যে এগিয়ে নিয়ে যেতে চাই তারই একমাত্র বাহন হচ্ছে এই Industrial Infra-structure Development Corporation তার উপর নির্ভর অন্যান্য সমস্ত ইনডাষ্ট্রি। সত্যিকারের বাঁকুড়ায় আমরা কোন ইনডাষ্ট্রি করতে পারবো কি পারবো না, মুর্শিদাবাদে কোন ইনডাষ্ট্রি আমরা গড়ে তুলতে পারবো কি পারবো না, কুচবিহারে আমরা কোন ইনডাসট্রি গড়ে তুলতে পারবো কি পারবো না। প্রত্যেক ডিষ্ট্রিক্টের প্রত্যেক এম-এল-এ, প্রত্যেক পলিটিক্যাল পার্টি তাঁরা চান তাঁদের জেলায় অন্ততঃ একটা করে এইসব ইনডাষ্ট্রি গড়ে তোলা হোক—তাঁরা নিজ নিজ জেলায় বেকার সমস্যা দূর করতে চান। তার জন্য বিভিন্ন সুখসুবিধার ব্যবস্থা তৈরী না করতে পারলে এই ইনডাষ্ট্রি গড়ে উঠবে না। নর্থবেঙ্গলের ৫টী ডিষ্ট্রিক্টে চা-বাগিচা ছাড়া অলমোস্ট আর কোন ইনডাষ্ট্রি সেখানে নাই। সেখানে যদি আমরা ইনডাষ্ট্রি নিয়ে যেতে চাই—তাহলে আমাদের দেখতে হবে বিভিন্ন চাহিদা কি কি আছে; স্থানীয় বিভিন্ন চাহিদার উপর নির্ভর করে আমাদের এই শিল্পস্থাপনের কাজ করতে হবে।

তাই আমি এই বিল মুভ করছি এই আশা নিয়ে যে এখানকার সকল মাননীয় সদস্য টাকে পূর্ণ সমর্থন জানাবেন, এটা হবে আমাদের একটা বড় পদক্ষেপ ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট-এর পক্ষে আমাদের ষ্টেটে এই ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট হবে ইন এন কিউটেবল ওয়ে। পশ্চিমদিনাজপুরে কয়েকটা চালকল ছাড়া আর কিছু সেখানে নাই।

[6-50—6-54 p.m.]

আমাকে অনেকেই বলেছেন যে তাদের সেখানে কিছু হয়নি। ডাঃ জয়নাল আমাকে বলেছেন যে তাঁদের ওখানে কিছু হয়নি। আমাদের পুরুলিয়ার বন্ধুরা আছেন তারাও এই কথা জানান। যদিও আমাদের পুরুলিয়ায় হতে যাচ্ছে। কিন্তু আমি যে কথা বলছি যে আমরা যদি এইভাবে কিছু করি তাহলে ভবিষ্যতে যত লাইসেন্স আমরা পাবো যত লেটার অব ইনটেন্ট পাবো তা এখান থেকেই বসে বসে বলে দিতে পারি এই দশটা তোমার চলে যাও পুরুলিয়া জেলায়। এই দশটা তোমার চলে যাও বাঁকুড়া জেলায়, এই দশটা-তোমার চলে যাও নর্থবেঙ্গলে, এই ১৫ টা—তোমার চলে যাও মেদিনীপুরে। এইভাবে আমরা ভাগ করে দিতে পারি। তখন কথা বলার আমার হয়তো এক্তিয়ার থাকবে বা অধিকার থাকবে যে তোমাদের সুযোগ-সুবিধা দিয়েছি সুতরাং এর পরে আর বলবার অধিকার আমাদের থাকবে না। আমি তাই মনে করি এই বিল অত্যন্ত দরকারী। আপনারা কতকগুলি বিজের উপরে যা বলতে চেয়েছেন বা এ্যামেণ্ডমেন্ট-এর মধ্য দিয়ে যা বলেছেন সে ব্যাপারে আমি বোঝাবার চেষ্টা করেছি। এগুলো not necessary, Infra-Structure Development Corporationএ মেম্বারশিপ সম্বন্ধে বলেছেন যে, যে ইনডাষ্ট্রি হবে সেখানে ওয়ার্কারকে নিয়ে ইনডাষ্ট্রি হবার জন্যই তো তৈরী করা হচ্ছে। অতএব ইনডাষ্ট্রি হওয়ার কথাটাই বড়। এখন আমাদের দেখতে হবে যে কি তৈরী করতে হবে। যে যে ডিপার্টমেন্ট সেখানে ইনভলভ্ড তাদের নিতে হবে। আমাদের রোড্সকে নিতে হবে ইলেট্রিসিটি বোর্ডের লোককে, ইরিগেশন-এর লোককে, ডেভলপমেন্ট ডিপার্টমেন্টের লোককে, ফিনান্স-এর লোককে নিতে হবে। এইভাবে নিয়ে সুসামঞ্জস্যভাবে করতে হবে। আমাদের বিভিন্ন বিভাগে যারা আছেন তাদের লোককে নিয়ে করতে হবে। ধরুন Workers participation is an agreed principle of Congress অতএব সেখানে এটা হচ্ছে। Infra-Structure Development Corporation---Industrial Development Corporation হয় ইনডাষ্ট্রি তৈরী করবার জন্যই করপোরেশান। আমরা একটা জিনিষ করতে চাই সেটা হচ্ছে ইনফ্রা-স্ট্রাকচার করতে চাই। এই ইনফ্রা-স্ট্রাকচার করতে গেলে যাকে যাকে পাওয়া দরকার তাকে নিয়ে কাজ করতে হবে। এ নিয়ে আমাদের আজ অনেক দেরী হয়ে গেছে। এখন রাত সাতটার মত, আমাকে অনেক সাংবাদিক বন্ধু বলেছিলেন অনেক সদস্য বলেছিলেন যে এটা একটা মোষ্ট ইমপর্টেন্ট বিল এই বিলের আলোচনা আগে হলে সুবিধা হ'ত। যাহোক বিজনেজ এ্যাডভাইসরী কমিটি ঠিক করে দিয়েছে তাই আমরা এর আর কিছু করতে পারি না। যাহোক মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দেখা হয়ে গেছে অথচ অনেকেই এর উপর আলোচনা করতে চান। আমরা এ জিনিষ নিয়ে আর দেরী করতে পারি না কাজেই সিলেক্ট কমিটিতে পাঠান বললেই তা হয় না। কাকে এতে কি আপত্তি করবে? আপনি আপত্তি করবেন? অতএব সিলেক্ট কমিটির প্রশ্ন উঠছে কেন? আমার যা বক্তব্য তা আমি রাখবার চেষ্টা করেছি। অনেক সদস্য তপনবাবু ইত্যাদি তাঁরা বলেছেন যে আলোচনা করতে চান এর উপর। এখন আরম্ভ করলে রাত ৮-৩০ অবধি চলবে। কাজেই আমি মনে করি কালকে যদি বলবার সুযোগ পান তাহলে ভালো হয়। যাঁরা ক্লজ বাই ক্লজ বলতে চান বলবেন। যদি এটা করা সম্ভব হয় তাহলে ভাল হয় ইট ইজ এ ভেরী ইমপর্টেন্ট বিল কাজেই আমি চাই অনেকেই এর উপর মতামত দেবেন। এই কথা বলেই আমি সভার কাছে এই বিল কনসিডার করবার জন্য মুভ করছি এবং এটা গ্রহণ করবার জন্য অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker:** As per the request of the Hon'ble Minister I adjourn the House and tomorrow at 1 p.m. the House will resume its sitting when honourable members will get a chance of discussing this important Bill. Therefore, the House stands adjourned till 1 p.m. tomorrow.

**Adjournment**

The House was accordingly adjourned at 6-54 p.m. till 1 p.m. on Wednesday, the 6th March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Wednesday, the 6th March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 13 Ministers, 8 Ministers of State, 3 Deputy Ministers and 193 Members.

[1—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable Members, who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

[There was none to take oath.]

## UNSTARRED QUESTIONS
**(To which written answers were laid on the table)**

**Himalayan Mountaineering Institute**

**25.** (Admitted question No. 229.) **Shri Md. Safiullah** : Will the **Minister-in-charge** of the Education Department be pleased to state—

(a) the amount of money sanctioned by Government to the Himalayan Mountaineering Institute at Birch Hill at Darjeeling during 1972-73 and 1973-74 ;

(b) how the sanctioned money was spent (year-wise) ; and

(c) the number of persons trained there in Basic, Advance and Adventure Courses from 1973 up to 31-1-74 ?

**The Minister for Education** : (a) Rs. 3,19,414 for the year 1972-73 and Rs. 2,45,000 up to February, 1974, during the year 1973-74.

(b) The amount was spent on maintenance of the Institute including payment of salaries and allowances to the Officers and Staff of the Institute, purchase of Stores and equipments and training of students.

(c) The number of persons trained in the different courses at the Himalayan Mountaineering Institute, Darjeeling, from 1st January, 1973, to 31st January, 1974, are as follows :

Basic—123
Advance—41
Adventure—123
Special Advance—38

**কাঁথি মহকুমার ক্ষুদ্র শিল্প উন্নয়ণ**

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৭।) **শ্রীসুধীর চন্দ্র দাস**ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি মহকুমায় ক্ষুদ্রশিল্প উন্নয়নের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কিনা; এবং

(খ) হইলে,

(১) কি কি পরিকল্পনা

(২) ঐ পরিকল্পনাগুলির কাজ কবে নাগাত আরম্ভ হইবে; এবং

(৩) ঐ পরিকল্পনার প্রতিটির জন্য কত টাকা বরাদ্দ আছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়**ঃ (ক) কুটির ও ক্ষুদ্রশিল্প উন্নয়নের জন্য আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মোট ৪৫ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব বর্তমান পরিকল্পনা কমিশনের বিবেচনাধীন রহিয়াছে। তন্মধ্যে মেদিনীপুর জিলার জন্য ২১৮.২৯ লক্ষ টাকা ধার্য হইয়াছে যদিও মহকুমা ভিত্তিক পরিকল্পনা করা হয় না।

(খ) (১) উক্ত পরিকল্পনায় বি, এস, এ, আই, অ্যাকট লোন, ইনসেন্টিভ ক্ষুদ্রশিল্প সমবায় সংগঠন, শিল্প উপনগরী স্থাপন প্রভৃতি প্রকল্পগুলি অর্ন্তভুক্ত করা হইয়াছে। ষোল-দফা কার্যসূচীতে নূতন ক্ষুদ্রশিল্প সংস্থা গঠন করিবার কালে উপরোক্ত প্রকল্পগুলি বিশেষ-ভাবে প্রযোগ করা হইবে।

(২) পরিকল্পনা কমিশনের অনুমোদনের সঙ্গে সঙ্গে প্রকল্পগুলির প্রয়োগ ত্বরান্বিত করা হইবে। বর্তমানেও সীমিতভাবে উহাদের প্রয়োগ বলবৎ রহিয়াছে।

(৩) পৃথকভাবে শুধু কাঁথি মহকুমার জন্য নয় সমগ্র মেদিনীপুর জেলার জন্য ক্ষুদ্রশিল্প সংস্থাগুলির সাহায্যার্থে ৯৯.৭৬ লক্ষ টাকা ক্ষুদ্রশিল্প সমবায় স্থাপনের জন্য ৪.৫০ লক্ষ টাকা ও শিল্প উপনগরী প্রতিষ্ঠাকল্পে ৭৭.৫০ লক্ষ টাকা অর্থাৎ মোট ১৭৩.৭৬ লক্ষ টাকা পরিকল্পনা কমিশনের মঞ্জুরীসাপেক্ষে বরাদ্দ রহিয়াছে।

নশিপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৩।) **শ্রীমহম্মদ দেদার বক্স**ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ভগবানগোলা ২নং ব্লকে নশিপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বেড সংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, (১) কয়টি ও (২) কবে নাগাত উহা চালু হইবে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয়**ঃ (ক) হ্যাঁ।

(খ) (১) পাঁচটি।

(২) যত শীঘ্র সম্ভব অনুমোদন দেওয়ার চেষ্টা চলছে।

### তৈলচালিত অগভীর নলকূপগুলির বৈদ্যুতিকরণ

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২।) **শ্রীগণেশ হাটুই ঃ** বিদ্যুৎ বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে কেরোসিন ও ডিজেলের অভাবে তৈলচালিত অগভীর নলকূপগুলিকে সরকার বৈদ্যুতিকরণের পরিকল্পনা গ্রহণ করিয়াছেন;

(খ) সত্য হইলে, হুগলী জেলার অগভীর নলকূপগুলির বৈদ্যুতিকরণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(গ) জঙ্গীপাড়া থানার কতকগুলি অগভীর নলকূপ এই বৈদ্যুতিকরণের আওতায় আসবে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) বর্তমান তৈলসংকট আরম্ভ হওয়ার পূর্বেই তেলচালিত অগভীর নলকূপগুলিকে বৈদ্যুতিকরণের পরিকল্পনা রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রহণ করিয়াছে।

(খ) উল্লেখযোগ্য নহে। বৈদ্যুতিকরণের অগ্রগতি চাষীদের প্রাথমিক প্রয়াসের উপর নির্ভরশীল। অবশ্য চাষীদের উৎসাহদানের জন্য কার্যকরী ব্যবস্থা করা হইতেছে।

(গ) জঙ্গীপাড়া থানার অন্তর্গত ২৭টি ডিজেলচালিত পাম্পকে বৈদ্যুতিকরণের আওতায় আনয়ন করার পরিকল্পনা আছে।

### পাইলচ্ছনপুর মৎস্যজীবী সমবায় সমিতি

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৭।) **শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** সমবায় বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি থানার পাইলচ্ছনপুর মৎস্যজীবী সমবায় সমিতির নামে টাকা তছরূপের অভিযোগ সরকার পাইয়াছেন কিনা;

(খ) পাইলে, (১) ঐ অভিযোগ কবে পাওয়া গিয়াছে ও (২) কত টাকার; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ৭ই অকোটবর, ১৯৭২।

(২) ১১,০৪৭.৫০ টাকা।

(গ) তছরূপকারী সভাপতি ও সম্পাদকের নামে এফ, আই, আর, দায়ের করা হয় এবং কাঁথি মহকুমা ম্যাজিস্ট্রেটকে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করিবার জন্য অনুরোধ করা হয় ১০ই অকোটবর, ১৯৭২ তারিখে।

### কাঁথি-রসুলপুর রুটে বাস বৃদ্ধি

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯২।) **শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন কাঁথি-রসূলপুর রাস্তায় বাসযাত্রীগণের চাপ বৃদ্ধি পাওয়ায় বর্তমানে যে-সংখ্যক বাস চলাচল করে তাহাতে যাত্রীসাধারণের বিশেষ কষ্ট হইতেছে; এবং

(খ) সত্য হইলে, ঐ রুটে বাস বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকিলে, কয়টি?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ঐ রুটে চারখানি বাস বৃদ্ধির পরিকল্পনা আছে। মেদিনীপুর আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষের আগামী সভায় বিষয়টি বিবেচিত হইবে।

**Shri Asamanja De :**

মিঃ স্পীকার, স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। আমি দেখছি বুলেটিন পার্ট-টু, নম্বর ৬১০-রিভাইড প্রোগ্রাম অফ বিসনেস অনওয়ার্ডস ফ্রম ৬ই মার্চ, ১৯৭৪ এবং এর পরে দেখছি টুয়েসডে

5th March 1974—as adopted by the House on the 4th Report of the Business Advisory Committee presented on the 5th March, 1974.

এটা অদ্ভুত লাগছে। এটা ৬-৩-৭৪ দেখছি

The West Bengal Industrial infra-structure Development Corporation Bill, 1974.

বিলের কোন উল্লেখ নেই। আবার লিষ্ট অফ বিজনেসে দেখছি বিজনেস রিমেনিং ফ্রম

The 5th March, 1974, namely, The West Bengal Industrial Infra-structure Development Corporation

এটা আমার কাছে ইনকনসিসটেন্টী মনে হচ্ছে। আনটিল এ্যাণ্ড আনলেস

a motion is moved on the floor of the House.

তার আগে এটা লিস্ট অফ বিজনেসে ইনক্লুড করা যেতে পারে কিনা তার ব্যাখ্যা আমি আপনার কাছে চাইছি।

**Mr. Speaker** : In the Bulletin, dated 5th March, 1974, the business that was fixed for Wednesday, 6.3.74, by the Business Advisory Committee, was the Bengal Amusement Tax (Amendment) Bill, 1974, and General Discussion on Budget, but the Bill that was fixed for 5.3.74, i.e., the West Bengal Industrial Infra-structure Development Corporation Bill, 1974, was taken up and discussed for about half-an-hour. The House was adjourned at about 7 p.m. on that day. Mr. Deputy Speaker was in the Chair and, I am told, he was requested by the Honourable Members and the Hon'ble Minister also not to continue any further discussion on the Bill on that day. Already the House had continued from 1 p.m. to 7 p.m. and the business could not be completed by 7 p.m. . The members were also not in a mood to continue any further discussion on the Bill, which is a very important Bill. Moreover, sufficient number of members was also not present. Considering all this the House was adjourned without completing the business fixed for that particular day. So, the business remaining incomplete on that day will be taken up first on the following day. That is the procedure followed everywhere and in our Assembly also, if any business remains incomplete on a day, naturally, it is taken up on the next day.

## Mention Cases

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে এই পশ্চিমবংগের একটি বিশ্ববিদ্যালয়ে যে গুরুত্বপূর্ণ দুর্নীতিগুলো চলছে সে সম্পর্কে ২।৪ কথা বলতে চাইছি। আমাদের সকলের

জানা আছে যে এখানে কল্যানী বিশ্ববিদ্যালয় নামে একটা বিশ্ববিদ্যালয় আছে। এখানে ভাইস চ্যান্সেলর আসার পর থেকে ফেব্রুয়ারী ১৯৭০ সাল থেকে অকটোবর ১৯৭৩ সাল এই সাড়ে তিন বছর ধরে ইউনিভারসিটিতে কোন এ্যাকাউন্টস অফিসার রাখেন নি। যে একাউন্টস অফিসার এসেছেন তাকেও তিনি সামনের মাস থেকে তাড়িয়ে দিচ্ছেন।

তারপর কল্যাণী ইউনিভারসিটি এ্যাক্টে এমন কোন ব্যবস্থা নেই যে ফাইন্যান্স সংক্রান্ত ব্যাপার তিনি নিজের হাতে রাখতে পারেন। তিনি আইনের বিরুদ্ধে গিয়ে ফাইন্যান্স ডিপার্টমেন্টের ভার নিজের হাতে নিয়ে নিয়েছেন। ফলে কি হয়েছে? তিন বছর ধরে একটা বিশ্ববিদ্যালয়ে কোন জেনারেল ক্যাস বুক নাই, ব্যাংক কনসিলিয়েসন এ্যাকাউন্ট তিন বছর ধরে হয় নি কোন কিছু এ্যাকাউন্ট অডিট হয় নি কোন বাজেট প্লেস হয় নি—এমন কি বাজেট তৈরী পর্যন্ত হয় নি। এ, জি, অফিস থেকে তিন বছর ধরে কোন অডিট হয় নি। এই রকমভাবে চলবার পর তিন বছর পরে বাজেট প্লেস হোল, কিন্তু এমনভাবে হিসাবের কারচুপি করলেন যে প্রায় ৩০ লক্ষ টাকা সেই বাজেটে যে কারচুপি করা হয়েছে সেটা ধরা পড়ে গেল। সেই বাজেট পাশ হবার পর তিন বছর ধরে আর কোন বাজেট প্লেস হোল না। তার ফলে ক্যাপিট্যাল গ্রান্ট বন্ধ হয়ে গেল। ডেভেলপমেন্ট প্রোগ্রাম কিছুই হচ্ছে না। যে কর্মচারী তার হাতের লোক তাদেরকে তিনি ৩০ হাজার টাকা দিয়ে দিয়েছেন মুখ বন্ধ করবার জন্য। সেখানে দেখা যাচ্ছে যে পোস্ট্যাল স্ট্যাম্প চুরি হয়েছে ৮ হাজার টাকা। এই ব্যাপারে প্রিভিয়াস রেজিষ্ট্রার এবং বর্তমান যে রেজিষ্ট্রার যিনি প্রাইমারীলি রেসপনসিবল তিনি এই বিষয়ে কোন কিছু তদন্ত করেন। এইরকমভাবে সমগ্র কল্যানী ইউনিভারসিটির রেকারিং একসপেন্ডিচার প্রশাসনিক ব্যয় প্রায় দ্বিগুন হয়ে গেছে। গত ১-৬-৭২ তারিখে ৫০ পারসেন্ট অব দি ইউনিভারসিটি কোয়ার্টার যারা সেখানে বসবাস করছে এই রকম কর্মচারীদের দিয়ে দেওয়া হোল। কিন্তু বাদবাকী ৫০ পারসেন্ট বাড়ী এখনও কেন অন্যান্য কর্মচারীদের দিয়ে দেওয়া হচ্ছে না---এবং কার স্বার্থেই বা সেটা দেওয়া হচ্ছে না এটা আমরা জানতে চাই। তাই আমি এই মন্ত্রী সভার কাছে অনুরোধ রাখছি যে অবিলম্বে এই সমস্ত ব্যাপার তদন্ত হোক এবং নিহিত ব্যবস্থা অবলম্বন করা হোক।

**Shri Shibsankar Bhattacharjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে ঘটনাটি মন্ত্রীসভার কাছে রাখতে চাচ্ছি সেটা কোন ওয়েস্ট জার্মানী বা ইস্ট জার্মানীর ঘটনা নয়, সেটা কোন ভারতবর্ষ পাকিস্থানের ঘটনা নয়। সে ঘটনা হচ্ছে এই পশ্চিমবাংলার পাশাপাশি দুই জেলার বর্ধমান এবং নদীয়ার। এটা অর্ডিনের কথা। এই বর্ধমান জেলার বর্ডার দিয়ে ডেলি নদীয়া জেলায় চাল আসছে। কিন্তু সেখানে পুলিশ থাকছে বলে দরের ফারাক হচ্ছে এক, জি তে এক টাকা করে। বর্ধমান এবং নদীয়ার মধ্যে এক মাইল ফ্যারাকের মধ্যে বর্ধমানে চালের দর হচ্ছে ২-২০/২৫ নয়া পয়সা কে, জি, আর নদীয়ায় তার দাম হচ্ছে ৩টাকা ২০/২৫ নয়া পয়সা। এদিকে ব্ল্যাক হয়ে হাজার হাজার মণ চাল আসছে পুলিশ দেখতে পাচ্ছে না। অথচ যারা এক কে, জি, দু কে, জি নিয়ে আসছে তাদের চাল ধরা হচ্ছে। এবং আমি ভাল করেই জানি যে পুলিশ যে চাল ধরে তার সবটা মোটেই জমা পড়ে না দু-পাঁচ কে, জি, হয়তো জমা পড়ে। বাকী সরকারী টাকায় যাদের মাইনে দেওয়া হয় তারা লুট করে নিয়ে যাচ্ছে। এই অবস্থার যদি পরিবর্তন না হয় তাহলে আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে নৈতিক চরিত্রের মান অনেক যে নেমে গেছে আরও যাবে। ৬ বছরের ছেলে চাল ব্ল্যাক করছে। দোকানে দোকানদার নাই চাল ব্ল্যাক করছে, সেলুনে লোক নাই চাল ব্ল্যাক করছে। তাই এই অবস্থার যাতে পরিবর্তন হয় তার ব্যবস্থা হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলায় এবারে বোরো এবং হাই ইলডিং ধান

দু লক্ষ একর জমিতে চাষ হয়েছে। কিন্তু সারের অভাবে বর্ধমানের কৃষকরা হাহাকার করছে চাষের ব্যাপকভাবে ক্ষতি হচ্ছে। সারের কি রকম অভাব---যেখানে ২ লক্ষ একরে চাষ হয়েছে সেখানে মাত্র ৫০ হাজার মণ সার পেঁৗচেছে। এবং সরকারী যেসব ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাতে অনেক জায়গায় এখনও পর্যন্ত সার পৌছায় নি।

[1-10—1-20 p.m.]

আমার নির্বাচন কেন্দ্র জামালপুরে আজ পর্যন্ত ১ টন সারও গিয়ে পৌছায়নি। সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। লেভি ধার্য্য করেছেন ভাল কথা, কিন্তু ফসল যদি না হয় তাহলে লেভি হবে কোথা থেকে, লোকে খেয়ে বাঁচবে কোথা থেকে? সেই জন্য অবিলম্বে মন্ত্রীমণ্ডলী যাতে সেখানে সার সরবরাহ করতে পারেন তার জন্য আবেদন জানাচ্ছি। সার না দিলে বোরো, হাই ইলডিং চাষ সম্পূর্ণরূপে ব্যাহত হবে এবং শীঘ্রই হাহাকার দেখা দেবে বলে আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Susanta Bhattacharjee :**

মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী, সমগ্র মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম এর ব্যাপারে কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত ৭ লক্ষ টাকা মার্জিন মানি হিসাবে যে দেওয়া হয়েছিল আজ পর্যন্ত, আমাদের কাছে যা খবর আছে তাতে বলতে পারি, মাত্র ২২ হাজার টাকা খরচ করা হয়েছে। যে সমস্ত ডিস্ট্রিক্ট ইনডাস্ট্রিয়্যাল অফিসার পাঠানো হচ্ছে ই, এস, আই, এ্যাপ্রুভ করেছে এবং টেকনিক্যালি ফিসিবল বলা হয়েছে, কিন্তু তা-সত্বেও একটি কেসে ব্যাংক টাকা দিচ্ছে না। এটা ব্যাংকের কেস। এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। তার কারণ হল এই, আজকে মার্চের ৬ তারিখ হয়ে গেল, আর মাত্র ২৪ দিন আমাদের হাতে আছে, ৭ লক্ষ ৩০ হাজার টাকার মত ফিরে চলে যাবার সম্ভাবনা আছে। হাওড়া জেলার যে সমস্ত ইনডাস্ট্রিয়্যাল অফিস থেকে এই কেসগুলি পাঠানো হয় তাদের ইনভল্ভমেন্ট হচ্ছে ১ কোটি টাকার মত, আর ব্যাংক মাত্র ২ লক্ষ টাকার মত কেস স্যাংসান করেছে। কাজেই এই ব্যাপারে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন, তা না হলে এই সাড়ে ৭ লক্ষ টাকার মধ্যে ৭ লক্ষ ৩০ হাজার টাকা ফিরে চলে যাবে এবং এই বিষয়ে অবিলম্বে মন্ত্রীসভার হস্তক্ষেপ প্রয়োজন আছে বলে আমি মনে করছি।

**Shri Provakar Mondal :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে বোরো সিজনে তেল, সারের অভাবে ধান উৎপাদন দিনের পর দিন মার খেয়ে যাচ্ছে। আজ তেল এবং সারের জন্য চাষীরা মার খাচ্ছে। খোলা বাজারে এক ছটাক তেল পাওয়া যাচ্ছে না, যার ফলে বোরো ধান জলের অভাবে শুকিয়ে মারা যেতে বসেছে এবং উৎপাদন বহুলাংশে কমে যাবে। তাই আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখতে চাই যে অনতিবিলম্বে চাষীদের সার এবং তেল যথেষ্ট পরিমাণে দেবার ব্যবস্থা করুন এবং তারা যাতে অধিক খাদ্যশস্য উৎপাদন করতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**Shri Sheikh Daulat Ali :**

মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি নিশ্চয় অবগত আছেন যে আমাদের ডায়মণ্ডহারবার ইতিহাস বিখ্যাত একটি ছোট্ট সহর। শুধু তাই নয় এই ডায়মণ্ডহারবার মহকুমায় হাসপাতাল, কলেজ থেকে আরম্ভ করে প্রত্যেকটি বিভাগের দপ্তর আছে। কিন্তু অত্যন্ত দুঃখ ও ক্ষোভের

সংগে আমাকে বলতে হচ্ছে আজ পর্যন্ত ওখানে মিউনিসিপ্যালিটি চালু হল না এবং মিউনিসিপ্যালিটি চালু করবার জন্য আমাদের তরফ থেকে প্রয়োজনীয় কাগজপত্র জমা দেওয়া হয়েছে। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আর কত কাল আমাদের এই ইতিহাস প্রসিদ্ধ ছোট্ট সহর যার উজ্জ্বল ভবিষ্যতের সম্ভাবনা রয়েছে সেই সম্ভাবনাকে নষ্ট করে দেবেন এবং এটা না চালু করলে তাকে আরো অবলুপ্তির পথে ঠেলে দেওয়া হবে। সেই জন্য আমার আবেদন ডায়মণ্ড-হারবারে অবিলম্বে মিউনিসিপ্যালিটি চালু করা হোক এবং মিউনিসিপ্যালিটি চালু না হলে এটা একটা অন্য রাজত্বে চলে যাবে। আমরা দেখতে পাচ্ছি দিনের পর দিন ডায়মণ্ডহারবারের বিভিন্ন জায়গা অন্যায়ভাবে জবরদখল হয়ে যাচ্ছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি যে ডায়মণ্ডহারবারে অবিলম্বে মিউনি-সিপ্যালিটি চালু করবার প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হোক।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল হাসপাতালগুলির অব্যবস্থা এবং সেই সঙ্গে রোগীর মৃত্যুর খবর আমাদের পশ্চিমবাংলার এই বিধানসভাকে অনেকখানি আন্দোলিত করেছিল। আজকে স্যার, আমি আপনার সামনে দুটি অত্যন্ত হৃদয়-বিদারক কাহিনী তুলে ধরবো। স্যার, গত ২২-২-৭৪ তারিখে শ্রীমতী কালোশশী দেবী নামে এক ভদ্রমহিলাকে অগ্নিদগ্ধ অবস্থায় এন, আর, এস, মেডিক্যাল কলেজ হসপিট্যালের ২৭নং বেডে ভর্তি করা হয়। তারপর তার চিকিৎসার জন্য প্রার্থনা করা হয়। ঐ রোগীর যিনি গার্জেন তিনি একজন বি, এ, বি, টি, শ্রীমতী ভবানী সিংহ, তিনি বার বার অনুরোধ করা সত্ত্বেও সেখানে কোন চিকিৎসার ব্যবস্থা করা হয়নি। যারা কর্মরত নার্স তারা বার বার বলেছেন, এখানে ডাক্তারবাবুরা ধর্মঘট করেছেন, আপনি কোন চিকিৎসার ব্যবস্থা পাবেন না, আপনি রোগীকে নিয়ে চলে যান। ঐরকম অগ্নিদগ্ধ অবস্থায় থাকতে থাকতে স্যার, রোগীর প্রস্রাব বন্ধ হয়ে যায়। স্যার, আশ্চর্যের বিষয় ২২ তারিখ থেকে তিন তারিখ পর্যন্ত যখন চিকিৎসার কোনরকম ব্যবস্থা হল না তখন নার্সরা জোর করে সেখান থেকে তাকে বের করে দেন। তারপর বাধ্য হয়ে সেই রোগীর পক্ষ থেকে সই করে তাকে ছাড়িয়ে নেওয়া হয়। ৪ঠা মার্চ সেই রোগীকে একটি প্রাইভেট ডাক্তারখানায় দেখান হয়। স্যার, শ্রীমতী ভবানী সিংহ যে দরখাস্ত করেছেন সেটা আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে দেব কিন্তু স্যার, দুঃখের বিষয় সেই রোগী তৎক্ষণাৎ মারা যায়। এরপর স্যার, আর একটি ঘটনা আপনার সামনে তুলে ধরছি। শ্রীমতী গোলাপ রানী দে নামে এক ভদ্রমহিলা, তিনি অভিযোগ করেছেন যে, তার স্বামী শ্রীসুধীর কুমার দে, যিনি ট্রাম কম্পানীর একজন ষ্টাটার, তাকে ২৬-২-৭৪ তারিখে সকালবেলায় চোখের চিকিৎসার জন্য মেডিক্যাল কলেজ হসপিট্যালের ২৮ নং বেডে ভর্তি করা হয়। কিন্তু সেখানে তার চিকিৎসার ব্যবস্থা হয়নি। বার বার অনুরোধ করা সত্ত্বেও যখন তার চিকিৎসার ব্যবস্থা হল না তখন নার্সরা তাকে পরামর্শ দিলেন যে, এই রোগীকে এখনই বের করে নিয়ে যান, এখানে ডাক্তাররা ধর্মঘট করেছেন, চিকিৎসার কোন ব্যবস্থা নেই। আর যদি নিয়ে না যান তাহলে জানবেন, একটা চোখ আজ আক্রান্ত হয়েছে আর একটা চোখও আক্রান্ত হয়ে যাবে। এই অবস্থায় মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাধ্য হয়ে তাকে ছাড়িয়ে নিয়ে গিয়ে একটি প্রাইভেট হাসপাতালে দেখান হয়। সেখান থেকে ডাইগোনিসিস করে বলা হয়েছে যে, একটা চোখ তো চলেই গিয়েছে, আর একটা চোখও যাবার উপক্রম হয়েছে। স্যার, এই দুটি স্বাক্ষর করা দরখাস্ত আজকে নিশ্চয় অবাস্তব বা অসত্য বলে মনে হবে না। স্যার, বাঁকুড়ার ৪০ জনের মৃত্যুর খবর, বর্ধমানের ডাঃ সুবিমল সেনের মৃত্যুর খবর, বীরভূমের খবরের পরিপ্রেক্ষিতে আমরা আজকে জানতে চাই আমরা কোথায়, কোন রাজত্বে বাস করছি? বাজেট পাশ হবে সত্যি কথা কিন্তু সেই বাজেট কাদের জন্য পাশ হবে? যেখানে সাধারণ মানুষ ধুঁকে ধুঁকে মরছে, যেখানে বিনা চিকিৎসায় চোখ চলে যাচ্ছে, মা তার ৭টি সন্তান নিয়ে পথে বসছেন সেখানে কে তার জবাব দেবেন আমরা স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানতে চাই। স্যার, আমরা এই হাউসের দৃষ্টি আকর্ষণ করে বার বার বলবার চেষ্টা করেছি যে. এই অস্বাভাবিক অবস্থার দূরীকরণের জন্য যথোপোযুক্ত ব্যবস্থা গৃহীত হোক কিন্তু দেখছি ডাক্তারবাবরা তাদের ধর্মঘটের নামে

সিজ ওয়ার্কের নামে সাধারণ মানুষের উপর অবিচার, অত্যাচার, অনাচার চালিয়ে যাচ্ছেন। দিনের পর দিন বিনা চিকিৎসায় হাটে, মাঠে, গ্রামে, গঞ্জে কত মা তার সন্তানকে হারাচ্ছেন তার সব ইতিহাস আমাদের হয়ত, স্যার, আজকে জানা নেই কিন্তু স্যার, এই বিধানসভা চলাকালীন সময়ে যে একটু আধটু খবর আমরা পাচ্ছি সেটা যদি তুলে না ধরি তাহলে এই পবিত্র বিধানসভার সদস্য হিসাবে আমাদের কর্তব্যচ্যুতি ঘটবে বলে আমরা মনে করি। তাই স্যার, 4 কোটি 44 লক্ষ পশ্চিমবঙ্গবাসীর পক্ষ থেকে আপনার মাধ্যমে এই বিধানসভায় বলতে চাই যে, শুধু বাজেট পাশ করলেই চলবে না, তার মর্ম কথা জেনে তাকে অক্ষরে অক্ষরে বিনিয়োগ করতে হবে। সেই সমস্ত সাধারণ মানুষ যাদের জন্য এই বাজেট কেন আজকে তাদের চিকিৎসা হচ্ছে না, কেন ঔষধের ব্যবস্থা হচ্ছে না, কেন চোখ চলে গেল, কেন অগ্নিদগ্ধ অবস্থায় মাকে মরে যেতে হল এর জবাব আজকে দিতে হবে।

[ 1-20—1-30 p.m. ]

তাই আজকে আমি সমস্ত বিধানসভার সদস্যদের জানাচ্ছি, আজকে ঘুমিয়ে থাকলে চলবে না। আজকে স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে দাবী আদায় করে নিতে হবে। আজকে এই শ্রীমতীভবানী সিংহ, বি, এ, বি, টি, তিনি লেখাপড়াজানা মহিলা তিনি লিখিত দরখাস্ত পেশ করেছেন ডাক্তারদের বিরুদ্ধে অভিযোগ করেছেন। আজকে এই যে দুবিসহ অবস্থা চলছে তার কি ব্যবস্থা উনারা করেছেন এবং এই অস্বাভাবিক অবস্থার আদৌ উন্নতি হবে কি না?

(গোলমাল)

**Shri Narayan Bhattacharya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কুচবিহার, জলপাইগুড়ি জেলা থেকেও আমি খবর পেয়েছি যে সেখানে বহু রোগী বিনা চিকিৎসায় মারা গেছেন এবং যাচ্ছেন।

(গোলমাল)

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা মজার ব্যাপার দেখুন, সি, পি, আই, বেঞ্চ থেকে একজন সভ্যও কিছু বলছেন না বা তাদের কোন কথা শোনা যাচ্ছে না।

(গোলমাল)

**Shri Susanta Bhattacharjee :**

আজকে তো এই বিষয়ে কেবিনেট ডিসিশন নেবার কথা ছিল, সেই ব্যাপারে কি হ'ল আমরা সেটা জানতে চাই।

(গোলমাল)

**Mr. Speaker** : Please take your seat. Please allow Shri Panja to speak something.

**Shri Abdul Bari Biswas** : Sir, we want action to day.

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধান সভায় মাননীয় সভ্যরা বারবার হাসপাতালের অবস্থা, রোগীদের মৃত্যু, এই সমস্ত ঘটনার কথা এই হাউসে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় তার পরিপ্রেক্ষিতে স্বাস্থ্যমন্ত্রী একদিন নয়, দুদিন নয়, বারবার বলেছেন, তিনি

কখনও বলেছেন যে এই ঘটনা ঠিক নয়, কখনও বলেছেন যে তদন্ত করে দেখছি, কখনও বলেছেন যে হাউজকে খোঁজ নিয়ে পরে জানাবো এবং গতকাল মাননীয় মন্ত্রী আবদুস সাত্তার মহাশয় বলেছিলেন বিষয়টা সম্পর্কে ডিসিশন নেওয়া হবে। কিন্তু আজকে চারিদিকে যে এই অবস্থা চলছে, বর্ধমানে ডাক্তার মারা গেলেন, বাঁকুড়ায় চার জন মারা গেল, রামপুরহাটে মারা গেল, সরকার এই সব ঘটনা যে ঘটে যাচ্ছে সেই সম্পর্কে কি কর্মপন্থা গ্রহণ করলেন। তাঁরা আজকে বলবেন বলেছিলেন, আমাদের দাবী তাঁরা এই মুহূর্তে তাঁরা আমাদের জানান যে এই যে অরাজক অবস্থা চলছে সর্বত্র, তার সম্বন্ধে কি ব্যবস্থা নিচ্ছেন। আজকে এটা আমাদের জানবার অধিকার আছে, এটা আমাদের প্রিভিলেজ। আমরা সকলে জনগণের অধিকার রক্ষা করার জন্য এই বিধানসভায় এসেছি। জনগণের সেই অধিকার আজকে ক্ষুন্ন হচ্ছে কি না, জনগণের সেই অধিকারকে আজকে মসীলিপ্ত করা হচ্ছে কি না সেটা আপনার কাছে জানতে চাই কারণ আপনি আমাদের কাস্টডিয়ান। আজকে সেই জন্য প্রিভিলেজের কথা বলেছি। এই প্রিভিলেজ শুধু আমাদের প্রিভিলেজ নয়, পশ্চিমবাংলার সমস্ত মানুষের প্রিভিলেজ।

স্বাস্থ্যমন্ত্রী সমস্ত কিছু পাশ কাটিয়ে যাবার চেষ্টা করছেন, তাঁর কোন কথা আমি শুনতে চাই না, তিনি তো অভিযোগ শুনছেন, আজকের যুগান্তরে বেরিয়েছে যে ৪০ জন রোগী মারা গিয়েছে এবং একথা সত্য। বাঁকুড়া মেডিকেল কলেজের অবস্থা কোয়োনরেট করা হয়েছে। বর্ধমানে ডাক্তার মারা গিয়েছে। আর স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে উত্তর দিচ্ছেন, ঠিক আছে শুনলাম, ব্যবস্থা করা হচ্ছে, আপনারা যতটা খারাপ বলছেন ততটা খারাপ অবস্থা নয়," এই রকম ভাবে তিনি কথা বলছেন। আমার মনে হয় সত্যকে তিনি স্বীকার করছেন না এবং তিনি সকলের অধিকার ক্ষুন্ন করছেন। আমরা চাই আজকে তিনি বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে এগিয়ে যান। আজকে 'সব ঠিক হ্যায়', রাজা ক্যানুট বা নিরোর মত বললে চলবে না। আমরা তাই আজকে বলব যে আপনারা যে চেষ্টা নিচ্ছেন সমস্ত মানুষের বাচার বিষয়ে, সে সম্বন্ধে বিচার বিবেচনা করে অবিলম্বে রায় দিন, তা না হলে তদন্ত করে দেখব ইত্যাদি শুনতে আজ আর আমরা রাজি নই।

**Shri Khan Nasiruddin :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মর্মান্তিক ঘটনার কথা মাননীয় সদস্য শ্রীআবদুল বারি বিশ্বাস মহাশয় বললেন তা অত্যন্ত বেদানাদায়ক। সপ্তাহব্যাপী একটি রোগী হাসপাতালে পড়ে থাকল আর তার কোন চিকিৎসা হলো না। তারপর তার একটা চোখ-এর আয়ু ফুরিয়েছে এবং বাকি চোখটি বাঁচবে কিনা সন্দেহ, তাহলে তার দুনিয়ায় বেঁচে থেকে লাভ কি? আমরা যদি এর প্রতিকার করতেই না পারি তাহলে বিধানসভা রাখার কি প্রয়োজন? এইরূপ অরাজকতার মধ্যে শীততাপ কক্ষে বসে আমরা কি করছি? আজ চারিদিকে অরাজকতার চূড়ান্ত হচ্ছে, এর কি প্রতিকার হবে না? আমরা এর প্রতিকার চাই।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আর, এস, পি, বন্ধুরা এবং সি, পি, আই, বেঞ্চ থেকে এই সম্বন্ধে কি ওরা বলছেন সেটা আমরা শুনতে চাই। এটা সাধারন মানুষের ব্যাপার এবং তারা জানতে চায় এই বিষয়ে আজকে এদের মতামত কি?

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কোন মেনশন কেশ এই ব্যাপারে ছিল না, কিন্তু আমাকে যদি বলবার সুযোগ দেওয়া হয় তাহলে আমি বলতে পারি।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে দুটো ঘটনার কথা মাননীয় শ্রীআবদুল বারি বিশ্বাস মহাশয় হাউসের সামনে রেখেছেন, এই দুটো হাসপাতাল কোলকাতার মধ্যে, তাই আমি

দুঘণ্টা সময় চাচ্ছি, এই দু-ঘণ্টার মধ্যে—যদিও বাজেট আলোচনা চলবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিন্তু এটা এতই ভয়াবহ যে দু-ঘণ্টার মধ্যে আমি কি স্টেপ নিতে পেরেছি বা পারিনি তা আমি হাউসের সমস্ত সদস্যদের কাছে রাখতে চাইছি। অন্য যে ঘটনাগুলি মাননীয় সদস্য বললেন, বর্ধমানের ডাক্তার সুবিমল সেন সম্পর্কে আমি লিখিত রিপোর্ট পেয়েছি, কিন্তু সেই রিপোর্ট আমাদের এখানকার ডিরেকটোরেট অফ হেল্থ সার্ভিস ডাঃ দাশগুপ্ত, তাঁর। কিন্তু ওখানকার কোন ডাক্তার বা সি, এম, ও, এইচ বা ডি, এম, ও-র রিপোর্ট নয়। তাতে যে রিপোর্ট পাচ্ছি তাতে লিখেছেন এবং ফোনেও জানতে পেরেছি এবং আমি যে লোক পাঠিয়েছিলাম, তিনিও জেনে এসেছেন—আমরা যে রিপোর্ট পেয়েছি তাতে সন্দেহ হচ্ছে যে আসল রিপোর্টকে হয়তো এড়িয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। তার মধ্যে একটা লাইন আছে, ঐ ডাক্তারবাবু ম্যালেরিয়া জোনে কাজ কি রকম হচ্ছে দেখে বর্ধমানে এসে অসুস্থ হয়ে পড়েন, কিন্তু তারপর তিনি নাকি বলেন আমার অসুস্থতার জন্য কোন ডাক্তার ডাকতে হবে না, তাই নাকি কোন ডাক্তারকে খবর দেওয়া হয় নি। আমাদের কাছে এটার সম্বন্ধে সন্দেহ হচ্ছে, তাই অন্য একজন বিশ্বস্ত অফিসারকে দিয়ে তদন্ত করাতে চাইছি। একজন ডাক্তারের মৃত্যু হয়েছে, অথচ দুঃখের বিষয় কাগজে দেখলাম ইণ্ডিয়ান মেডিকেল এ্যাসোসিয়েশন-এর প্রেসিডেন্ট বলেছেন সেই ডাক্তার নাকি এখনো বেঁচে আছেন।

(গোলমাল)

[1-30—1-40 p.m.]

ঐ রিপোর্ট একজন ডাক্তারের রিপোর্ট এবং তা সন্দেহজনক বলে মনে হওয়ায় আমি একজন বিশ্বস্ত অফিসারকে পাঠাচ্ছি। এবং সঙ্গে সঙ্গে বর্ধমানের যাঁরা এম, এল, এ, আছেন বা ডাক্তার এম, এল, এ, আছেন তাঁরাও একটা গ্রুপ করে সেখানে যান—ডাক্তার গেলে ভাল হয়—তাঁরা যে রিপোর্ট দেবেন সেই সঙ্গে আমার কাছে যে রিপোর্ট আছে তার সঙ্গে যাচাই করে কাজ করতে পারলে আমার পক্ষে সুবিধা হবে। আমি দুটো উপায় নিচ্ছি একজন অফিসারকে পাঠাচ্ছি, প্লাস সেই অংশে আর একটা দল যাতে ডাক্তার এম, এল, এ, থাকবেন তাঁরা গিয়ে এ বিষয়ে তদন্ত করে রিপোর্ট দিন। বাঁকুড়া সম্বন্ধে আমার কাছে যে রিপোর্ট এসেছে সেটা সি, এম, ও, এইচ, বা কোন অফিসার-এর সই করা রিপোর্ট নয়। ডাইরেকটর অফ হেল্থ সার্ভিসেস যে রিপোর্ট দিয়েছেন তাতে ৪০ জন মারা যায়নি। দুটো বিষয়ে আমাকে নিশ্চিতভাবে জানতে হবে। সেখানেও আপনারা একটা টিম নিয়ে গিয়ে এসে একটা রিপোর্ট দিন। কোলকাতায় আমি নিজে গিয়ে দেখে এসে ২ ঘণ্টার মধ্যে রিপোর্ট দেব।

(গোলমাল)

**Shri Jyotirmoy Mazumdar :**

বাঁকুড়া মেডিক্যাল কলেজের ঘটনা শুধুই নয়। এই ব্যাপার নিয়ে ৩।৪ দিন ধরে এখানে ভীষণ উত্তেজনা চলছে তাকে যদি প্রশমিত করতে হয় তাহলে আপনার মাধ্যমে মন্ত্রী-মহাশয়ের কাছে আবেদন করব যে এই বিষয়ে আপনি একটা ব্যবস্থা করুন। আমার মত হচ্ছে অধ্যক্ষ হিসাবে আপনি একটা টিম করে দিন এবং সেই টিম বাঁকুড়া মেডিক্যাল কলেজে গিয়ে পুঙ্খানুপুঙ্খরূপে তদন্ত করে এসে আপনার কাছে রিপোর্ট দেবেন যেটা আমরা সবাই মেনে নেব।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঠিক সেই কথাই বলতে যাচ্ছিলাম। আপনি এখানকার অধ্যক্ষ, আমি নিজে না থাকায় আপনি যদি যে যে সদস্য যেতে চান তাঁদের একটা টিম ঠিক করে দেন এবং তাঁরা নিজেরা গিয়ে যদি দেখে আসেন তাহলে আমার পক্ষে সুবিধা হয়। যুগান্তরে যে রিপোর্ট বেরিয়েছে সেটা আমরা দেখেছি। আমার যে মনোভাব রিপোর্টের

প্রতি তার সঙ্গে এক হওয়ায়, যুগান্তরের একজন স্টাফ রিপোর্টার নাম দিয়ে লিখেছেন ৪০ জনের মৃত্যু হয়েছে, সেটা সত্য, সেই ৪০ জনের হাসপাতালে মৃত্যু কর্ম বিরতির জন্য কিনা, কারা সেই সময় ডিউটিতে ছিল, সেটা যদি এম. এল. এ-রা গিয়ে তদন্ত করে দেখে আসেন তাহলে আমার হাত খুব শক্ত হবে, আমি তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারব।

(নয়েজ)

বাঁকুড়া জেলার সদস্যদের উপর আমার পূর্ণ আস্থা আছে। বাঁকুড়া জেলাতে যে ঘটনা ঘটেছে তার তদন্তের জন্য যে সমস্ত সদস্যরা যেতে চান মাননীয় অধ্যক্ষ মহাশয় যাঁদের দেবেন তাঁরা এখান থেকে যেতে পারবেন। আপনারা নিজেরা গিয়ে সরেজমিনে দেখে আসুন, আমাকে যদি রাইটার্স বিল্ডিংসের কম্পাউণ্ড এরিয়া থেকে যেতে বলেন আমি নিশ্চয়ই যাব। আজকে কুচবিহার সম্বন্ধে ঘটনা বেরিয়েছে, কুচবিহারের ডিস্ট্রিক্ট জেনারেল সেক্রেটারী টেলিগ্রাম পাঠিয়েছেন এখানে অবস্থার অবনতি ঘটতে পারে, স্টেপ নিন। ওখানে সি, এম, ও এইচ, ডি, এইচ, ও-কে আমার নামে, ডাইরেক্টর অব হেল্থ সার্ভিসেসের নামে রেডিওগ্রাম পাঠান হয়েছে ফুল রিপোর্ট দেবার জন্য। আমাদের আগের যে রিপোর্ট ছিল সিজ ওয়ার্ক হবার সময় যে রিপোর্ট সেটা কিছু পালটিয়েছি, সেখানে কোলাম করা হয়েছে হোয়েদার এনি পেসেন্ট হ্যাজ বিন রিফিউজড। এন, আর .এস, মেডিকেল কলেজ-এর খবর তারা কোন রোগীকে ফেরত দেননি। আজকে যখন লিখিত অভিযোগ পেয়েছি আমি ২ ঘন্টার মধ্যে জানাত পারব। কিন্তু কোলামগুলি যেগুলি ফিল আপ হয়ে আসছে নো পেসেন্ট হ্যাজ বিন রিফিউজড--

(তুমুল গণ্ডগোল)

**Shri Abdul Bari Biswas :**

ওরা এম, এল, এ-দের গুণ্ডা বলছে, সরকারী গাড়ী ব্যবহার করছে, আবার যদি আপনারা পাঠান তাহলে আর এক রকমের গুণ্ডামী সৃষ্টি করবে।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি পাঠান এম, এল, এ-দের তাহলে সেটা লোকে বুঝতে পারবে কুচবিহার সম্বন্ধে যে খবর বেরিয়েছে সে সম্বন্ধে আজকে ৯ টার সময় সি, এম, ও, এইচ-এর কাছে ডিটেল্ড রিপোর্ট অন যুগান্তর পত্রিকা আমরা জানতে চেয়েছি। আমাদের কতকগুলি সিসটেম আছে, সেই সিসটেমের মধ্যে দিয়ে খবর নিতে হয়, আমার নিজের পার্সোন্যালি হেডকোয়ার্টার্স ছেড়ে কুচবিহার যাওয়া সম্ভব নয়। কোন ডাক্তারবাবুর নামে পিটিসান নেই যে কার দায়িত্বে রোগী ছিল, কলকাতার হাসপাতালে বেড নাম্বার পেয়েছি কিন্তু ডাক্তারবাবুর নাম নেই। যাই হোক, ক্যাবিনেট থেকে চীফ মিনিস্টার যেসব স্টেপ নিয়েছেন সে সম্বন্ধে বক্তব্য রাখবেন সেটা এগ্রিকালচার মিনিস্টার জানিয়েছেন। আজ পর্যন্ত এই ২।৩টি ছাড়া লিখিত কোন অভিযোগ পাইনি, অভিযোগ না পেলে সরাসরি তদন্ত করে বর্তমানে যে আইন আছে সেই আইনের মাধ্যমে স্টেপ নেওয়া যাচ্ছে না। তাই অনুরোধ রাখছি আপনারা এই জিনিসটার মোকাবেলা করবার জন্য যখন সাহায্য করছেন তখন সজাগ হয়ে যাতে এগোতে পারি, যারা এতদিন ধরে রোগীদের যন্ত্রনা দেবার চেষ্টা করছে তাদের মোকাবেলা করতে পারি তার জন্য আমার হাতকে শক্ত করুন।

[1-40—1-50 p.m.]

তাই আপনার কাছে অনুরোধ আপনারা নিজেরা টিম তৈরী করুন। একটা বাঁকুড়ার জন্য করুন, একটা বর্ধমানের জন্য করুন, একটা কুচবিহারের জন্য করুন এবং কোলকাতার ভার আমার উপর দিন, কোলকাতার এম, এল, এ-দের নিয়ে আমি সেখানে যাব।

**(নয়েজ এ্যাণ্ড ইন্টারাপসন)**

**Mr. Speaker** : Hon'ble members, please take your seats. I am on my legs. I do not allow anybody to make any statement. I call upon Shri Tuhin Samanta to speak.

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় স্পীকার মহাশয়, সারা ভারতবর্ষে একটি মাত্র স্লোগ্যান "গ্রো মোর ফুড" এবং সেই স্লোগ্যান স্বর্গতঃ পণ্ডিত জহরলাল নেহেরুর, সেই স্লোগ্যান স্বর্গতঃ লাল বাহাদুর শাস্ত্রীর। আমরা যদি একটি আট আনা পয়সার উল্টো দিক দেখি তাহলে দেখব সেখানে লেখা রয়েছে "গ্রো মোর ফুড"। কিন্তু আমার এলাকায় দেখতে পাচ্ছি সেখানে সার নেই, ডিজেলের অভাবে সমস্ত পাম্পসেট বন্ধ হয়ে গেছে, যে সমস্ত ধানের চারা সবেমাত্র উঠতে সুরু করেছে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। এক বছর আগে পশ্চিমবাংলার মানুষ এবং বর্ধমান জেলার মানুষ রায়মন্ত্রীসভা জিন্দাবাদ করেছিল, রায়মন্ত্রীসভাকে দুহাত তুলে আশীর্বাদ করেছিল। এই সমস্ত এলাকায় রিভার পাম্প, স্যালো পাম্প গেছে কিন্তু সেখানকার জনসাধারণের কাছে কোন প্রশ্নের জবাব আমরা দিতে পারছি না। আজকে এমন অবস্থা সৃষ্টি হয়েছে যে, চাষের জন্য ডিজেল পাওয়া যাচ্ছে না। আমি মনে করি প্রোডাকসনের জন্য প্রত্যেক সরকারকে ডিজেল এবং সার সরবরাহ করার ক্ষেত্রে প্রাইওরিটি দেওয়া উচিত।

চাষীদের মনে আজকে হাহাকার সুরু হয়েছে, আগামী দিনে ফসল ভাল করে তুলতে পারবে কিনা তা আমরা জানি না। এ সম্বন্ধে সরকার কি ব্যবস্থা অবলম্বন করছেন তা আমরা জানতে চাই। তারপর আমি আর একটা কথা বলতে চাই চাষীদের তরফ থেকে যে চাষীদের ধানের চারা নষ্ট হতে চলেছে ডিজেলের অভাবে। সরকার ডিজেলের কি ব্যবস্থা করবেন তা জানতে চাই। আজকে মার্কেটে পাঁচ লিটারের টিন ৫৫ টাকায় বিক্রি হচ্ছে। ডিজেল মার্কেটে আছে কিন্তু সাধারণ চাষীরা সেই ডিজেল পাচ্ছে না। সেই ডিজেল কালোবাজারী হয়ে অন্য পথে চলে যাচ্ছে। আজকে সরকারের তরফ থেকে সুষ্ঠু বিলি-বন্টনের ব্যবস্থা করা প্রয়োজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি চাষীর ঘরের ছেলে হিসাবে যে চাষীর কান্নাকে মানুষ সহ্য করতে পারে না। যেখানে প্রোডাকশান-এর সঙ্গে দেশের সম্পূর্ণ অর্থনৈতিক অবস্থা জড়িত সেইদিক থেকে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে তিনি ডিজেল সম্বন্ধে চাষীদের আশ্বস্ত করুন। সরকারী অফিসে খোঁজ নিলে জানা যায়, এগ্রিকালচারাল অফিসে খোঁজ নিলে জানা যায় ডিজেলের অভাবে রিভার পাম্প চালাতে পারছে না। সরকার যখন স্যালো দিয়েছেন তখন কেন ডিজেলের ব্যবস্থা করছেন না তা জানি না। তারপর আজকে আমরা জানি বর্ধমান সহরে ডিজেলের অভাবে সমস্ত যানবাহন বন্ধ হয়ে গিয়েছে, সেখানে মাত্র টু পারসেন্ট বাস চলছে। এই বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Madhu Sudan Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই ব্যাপারটী হল কুচবিহার জেলা উন্নয়ণ পর্ষৎ একযোগে প্রস্তাব পাশ করে অগ্রাধিকার দিয়ে পশ্চিমবঙ্গ সরকারের কাছে নিবেদন করেছিলেন তাড়াতাড়ি ব্যবস্থা অবলম্বন করবার জন্য। সেটা হচ্ছে উত্তরভঙ্গে একটা নদী আছে তার নাম তিস্তা নদী এবং সেখানে প্রত্যেক বছর বন্যা হয়, এবং এই বন্যার জন্য পশ্চিমবঙ্গ সরকার থেকে প্রতিরোধের যে ব্যবস্থা করা হয়েছে সেটা তিস্তা নদীর দক্ষিণ তীরে যেদিকে জলপাইগুড়ি সহর আছে সেদিকের বাঁধ কমপ্লিট হয়ে গেছে। কিন্তু বাম তীরে যেদিকে মেখলীগঞ্জ সহর সেদিকে বাঁধের কাজ আরম্ভ করা হয়নি। গত বছর তিস্তা নদীর বন্যায় পঁয়ত্রিশটী মৌজা সম্পূর্ণ নদী গর্ভে চলে গেছে। এখনও বাঁধের কাজ সুরু হয়নি। যার জন্য সেখানকার অধিবাসীরা তাদের বাড়ীঘর আস্তে আস্তে সরিয়ে নেবার চেষ্টা করছে। সুতরাং যদি অবিলম্বে মেখলীগঞ্জ সহর থেকে তিস্তা বাঁধের ব্যবস্থা না করা হয় তাহলে ঐ সমস্ত অঞ্চল

ষ হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে ই এই বিষয়টির উপর। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই।

**Shri Kartic Chandra Biswas :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রীর ষ্ট আকর্ষণ করতে চাই। সেটা হল গত তিনচার দিন আগে নদীয়া জেলায় তেহট্টা ম সাহাপুর এবং চাদেরহাট-এ ৭৭টী ঘর আগুনে ভস্মীভূত হয়ে যায় এবং প্রায় ২৫০টী রবার গৃহহীন হয়ে পড়েছে। সরকার থেকে কোন ত্রিপলের বা কোন রিলিফের ব্যবস্থা জ অবধি করা হয়নি। সেখানকার লোকেরা অতি অসহায় অবস্থায় দিন কাটাচ্ছে। বিলম্বে যাতে মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয় এদের জন্য ত্রিপল এবং অন্যান্য রিলিফের বস্থা করেন তার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

[1-50—2-00 p.m.]

**Shri Sarat Chandra Das :**

নীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বর্তমান অবস্থায় আমাদের এই ডাক্তারবাবুদের র্য বিরতি সম্বন্ধে যে প্রশ্ন উঠেছে সেই সম্বন্ধে আমি কিছু বক্তব্য রাখতে চাই। এই ন্ধে এত বেশী আলোচনা হয়েছে এবং আমিও তাতে যোগদান করেছিলাম এবং অনেকেই উপর বলেছেন যে এখন সারা পশ্চিমবঙ্গবাসী মানুষের বেঁচে থাকবার প্রশ্নটাই বড় য় দেখা দিয়েছে। সেদিন মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে আমি সংবাদ পাইনি এটার সঠিক সংবাদ নেই যে বাঁকুড়ায় ৪০ জন লোক মারা গিয়েছে। কিন্তু কলিং টেনশনের পরে সাংবাদিক সুখরঞ্জন সেনগুপ্ত মহাশয় তিনি সরজমিনে গিয়েছিলেন নি আজকে জানিয়েছেন যে ৪০ জনের মৃত্যুটা ঠিক। ব্যাপার হল আমাদের মাননীয় ীসভার বা আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহোদয়ের বিভিন্ন বক্তৃতার মাধ্যমে যা জানা যাচ্ছে তে কেবল আমাদেরই নয় জনগণও বিভ্রান্ত হচ্ছে। ওঁরা বলছেন যে শতকরা ৯০ জন ক্তার কাজে যোগদান করেছেন, তাঁরা কাজ করছেন। সরকারের উচিত এখন দুটি ায় আছে—হয় আপনারা তাদের কাছ করাতে বাধ্য করান অথবা আপনারা হাসপাতাল করে দেন। হাসপাতাল আপনারা খুলে রাখবেন, আপনারা বলছেন শতকরা ৯০ জন ক্তার কাজে যোগদান করেছেন কিন্তু ওখানে কোন ডাক্তারই কাজ করছেন না। এবং কেও আশা করছে যে সরকারী ডাক্তারখানা খোলা আছে। এই সমস্ত লোক হাসপাতালে চ্ছে এবং চিকিৎসার অভাবে মারা যাচ্ছে। আজ দেশে কিছু ডাক্তার আছেন যাঁরা টাকে মুনাফারূপে দেখছেন। তাঁরা এক একটা ইমার্জেন্সী কাজ করছেন বলে তাঁরা সপাতালে যাচ্ছেন বা হাসপাতালের বাইরে ত্রিপল টাংগিয়ে একটা হাসপাতাল খুলেছেন ং সেইখানে যত রোগী যাচ্ছে তাদের বিভিন্ন নার্সিং হোমে ভর্তি করছে এবং প্রচুর সা নিয়ে সমস্ত রোগীকে চিকিৎসা করছে। কিন্তু যাদের পয়সা আছে তারা তো চিকিৎসা চ্ছে প্রাইভেট নার্সিং হোমে, যারা গরীব, দুর্দশাগ্রস্ত মানুষ তারা কিছুতেই চিকিৎসা চ্ছে না, তারা এইভাবে বিনা চিকিৎসায় মারা যাচ্ছে এটা অত্যন্ত পরিতাপের বিষয়। মি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলবো যে হয় আপনি ব্যবস্থা করুন না হয় ঘোষণা রুন যে সরকারী হাসপাতাল বন্ধ করে দিয়েছেন। লোকে অন্ততঃ জানবে যে সরকারী সপাতাল বন্ধ হয়েছে, প্রাইভেট চিকিৎসা নিজে করাবো। এই বলে আমি আমার বক্তব্য ষ করছি।

**Shri Sukumar Bandyopadhyya :**

নীয় অধ্যক্ষ মহোদয়, এই সরকার একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে বারংবার দৃঢ় পন্থা গ্রহণ করেছেন যা ভারতবর্ষের ইতিহাসে বিভিন্ন সময়ে জনগণের দ্বারা প্রশংশীত য়েছে। এই সরকার লালা চরতরামের বিরুদ্ধে ডি, আই, আর, ঘোষণা করেছেন, এই কার বাঙ্গুড় কোম্পানীর বিরুদ্ধে ডি, আই, আর, ঘোষণা করে বেঙ্গল পেপার মিল খুলেছেন। ন্তু আজকে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোলের কাছে জে, কে, নগর এ্যালুমিনিয়াম ক্টরী সেই কারখানার ৬ হাজার শ্রমিক সেপ্টেম্বর মাসের ১৫ তারিখ থেকে আজকে

অনাহারে এবং দুর্দশার মধ্যে সময় কাটাচ্ছেন। সিটু ইউনিয়ন চক্রান্ত করে সেল হাউসে ধর্মঘট করায় এবং তার পরিপ্রেক্ষিতে ম্যানেজমেন্ট জে, কে, নগর এ্যালুমিনিয়াম কারখানা বন্ধ করে দেন। জে, কে, নগর এ্যালুমিনিয়াম কারখানা সমগ্র পশ্চিমবঙ্গের মধ্যে একটি সর্ববৃহৎ এ্যালুমিনিয়াম কারখানা এবং এই এ্যালুমিনিয়াম প্রতিরক্ষার কাজেও লাগে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬ হাজার শ্রমিক এবং তাদের উপর নির্ভরশীল ২৪ হাজার মানুষ আজকে অনাহারের পথে। শ্রমিকদের দরদী শিশু সন্তান বিনা চিকিৎসায় মারা গিয়েছে, ৩ জন শ্রমিক আত্মহত্যা করেছে অভাবের তাড়নায়। শ্রমিকদের সামনে আজ নিরন্ন এবং নিশ্ছিদ্র অন্ধকার। জে, কে, ইউনিয়নের পক্ষ থেকে চারজন শ্রমিক বন্ধু তারা এখানে এসে প্রায় একঘন্টা ধরে হাউ হাউ করে কেঁদেছে। তারা আপনার সাহায্য চেয়েছেন। আমি বলেছি বিধানসভার অধ্যক্ষ বিধান সভার নিয়মে বাঁধা হলেও ব্যক্তিগতভাবে তিনি সর্বদাই মেহনতি মানুষদের যে সুখ এবং দুঃখ সে সম্পর্কে সর্বদাই দৃষ্টি দিয়ে থাকেন। এবং সেই শ্রমিকরা আপনার মাধ্যমে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছেন এই সরকার প্রমাণ করে দিয়েছে এই সরকার শ্রমিকদের সরকার, এই সরকার প্রমাণ করে দিয়েছে এই সরকার একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে সংগ্রাম করছে, এই সরকার ডি, আই, আর, প্রয়োগ করে জয়া ইঞ্জিনিয়ারিং খুলেছে, বেঙ্গল পেপার মিল খুলেছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি জে, কে, নগর কারখানার দরজা আপনি খুলে দিন। জে, কে, নগর কারখানার মালিক পক্ষ ডাক্তার গোপাল দাস নাগের সঙ্গে যে কথা হয়েছিল সেই কথা অনুযায়ী তারা ৪ কোটি টাকার অতিরিক্ত সুযোগ-সুবিধা চেয়েছে তবে তারা কারখানা খুলতে চায়। সরকারকে তারা আজকে ব্ল্যাক মেল করতে চাচ্ছে। এই কারখানার মালিক সিংহানিয়া ইউ, পি, ইলেকশনে ৫০টি জিপ দিয়ে জনসংঘকে সাহায্য করেছিল। এই সিংহানিয়ার বিরুদ্ধে দৃঢ় ব্যবস্থা গ্রহণ করার জন্য আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**Shri Rajani Kanta Doloi :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী-মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। ডিজেল, পেট্রোল, মবিলের অভাবে আজকে দেখতে পাচ্ছি পরিবহণ ব্যবস্থা ভেঙ্গে পড়ছে একদিকে; আর অন্যদিকে দেখছি কেরোসিনের অভাবে গ্রামবাংলার জীবনে নিশ্ছিদ্র অন্ধকার নেমে এসেছে। আজ গ্রামের মানুষ সভ্যতার আলো থেকে বঞ্চিত, তাদের ন্যায়সঙ্গত অধিকার আজ রক্ষিত হচ্ছে না। এই কেরোসিন তেলের অভাবে ছেলেমেয়েরা পড়াশোনা করতে পারছে না; হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষা শীঘ্র আরম্ভ হচ্ছে। জমিতে সেচের জল দেবার মেসিনও চলছে না। বোরো ও উচ্চ ফলনশীল ধানের চারা জলের অভাবে মাঠে শুকিয়ে যাচ্ছে। আবার কোথাও জল মেশান ভেজাল কেরোসিন যা পাওয়া যাচ্ছে, তাও অত্যন্ত চড়াদামে কালোবাজারে বিক্রী হচ্ছে। সরকারের কাছে অনুরোধ অবিলম্বে গ্রামবাংলার জন্য কেরোসিন সরবরাহের ব্যবস্থা করুন। অবস্থা অত্যন্ত দুবিসহ হয়ে উঠেছে।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কুলটী কারখানার একটা কথা আপনার কাছে রাখতে চাই। সেখানকার এ, আই, টি, ইউ, সি ও আই, এন, টি, ইউ, সি, শ্রমিকদের একঅংশ একটা সিদ্ধান্ত নিয়েছেন তাঁরা রিক্রুটমেন্ট-এ দুর্নীতির প্রতিবাদে ধর্মঘট করবেন--বার্নপুর ও কুলটী কারখানায় যেভাবে শ্রমিক নিয়োগ, প্রমোশন, সারভিস পিরিয়ড ডিটারমিনেশান ইত্যাদি ব্যাপারে নানারকম দুর্নীতি চলে আসছে, আমরা আশা করেছিলাম এই সরকারের আমলে সেই দুর্নীতি দূরীভূত হবে। কিন্তু তা হয় নাই, এখনো অব্যাহত গতিতে তা চালু আছে। এ সম্বন্ধে উদাহরণ দিলে বোঝা যাবে–গুরু রায় বলে একজন মিস্ত্রী ১৯৬৪ সালে তার বয়স সীমা ছিল ৬০, কোম্পানী তাকে মেডিকেল বোর্ডের কাছে পাঠিয়ে দিলেন। মেডিকেল বোর্ড apparently it appears that his age is fit ইত্যাদি বলে একটি সার্টিফিকেট দিলেন তার বয়স ৬০ থেকে কমিয়ে করা হলো ৫৪। ১৯৭৪ সালে তার ৬০

বছর পূর্ণ হলে আবার সে দরখাস্ত করলো চাকরীর মেয়াদ বাড়াবার জন্য। এবারও তার সারভিস এক্সটেনশান করা হয়েছে, কিন্তু এক হাজারের উপর শ্রমিক তাদের ক্ষেত্রে কোনরকম এজ কমানো হলো না, তাদের কারখানা থেকে বের করে দেওয়া হয়েছে। তাদের সার্ভিস এক্সটেনশান করা হলো না।

(গোলমাল)

**Shri Ramdas Banerjee :**

স্যার, উনি সাব-জুডিস ম্যাটার তুলছেন। এখনো আসানসোলের দ্বিতীয় মুনসেফ কোর্টে মামলাটী বিচারাধীন রয়েছে। এটা কি স্যার হাউসে রাখা ন্যায়সঙ্গত হয়েছে? এই যে আই, এন, টি, ইউ, সি, সদস্য গুরু রায়কে আক্রমণ করা হয়েছে এটা যুক্তিসঙ্গত কিনা বিবেচনা করে দেখবেন স্যার।

**Mr. Speaker** : I request all the hon'ble members not to dwell upon any subject which is sub judice.

**Shri Niranjan Dihidar :**

আগে আমার জানা ছিল না স্যার, যে কেস করা হয়েছে।

**Mr. Speaker :**

উনি বলছেন তার জানা ছিল না,—আচ্ছা।

[2-2-10 p.m.]

**Shri Ajit Kumar Ganguly** : Mr. Speaker, Sir, he could only draw your attention to that fact that the matter is sub judice. Besides, none is allowed to speak simultaneously.

**Shri Ananta Kumar Bharati :**

স্যার, আমি নারকেলডাঙ্গার অধিবাসী। সেখানের লাইব্রেরীর ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বাংলাদেশে বহু স্মরণীয় ও বরণীয় ব্যক্তির নামে আমাদের এই মন্ত্রীসভা বহু কিছু প্রতিষ্ঠা করেছেন। স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় নামে লাইব্রেরী দীর্ঘদিন ধরে আছে। এবং আপনি জানেন যে বিগত কয়েক বছর ধরে অসামাজিক মানুষের ফলে অনেক কিছু নষ্ট হয়ে গেছে। সেখানে বিভিন্ন মূল্যবান বই আছে। আমি অতীতে এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। ক্যালকাটা ডিস্ট্রিকটের সোসাল এডুকেসান অফিসার-এর কাছে আমি গিয়েছিলাম হাউস বিল্ডিং-এর জন্য, এর ব্যবস্থা করার জন্য। কিন্তু দুঃখের বিষয় তাঁরা তদন্ত করে আজ পর্যন্ত কিছু করেননি। এখানে একটা হাসপাতাল আছে। সেটা প্রায় দেড় বছরের উপর বন্ধ হয়ে আছে, আজকে লাইব্রেরী অচল হতে বসেছে। এবং স্যার গুরুদাসের নামে প্রতিষ্ঠিত এই লাইব্রেরী। আমি মন্ত্রী-সভার বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সেখানে নূতন কিছু করতে হচ্ছে না যেটা বর্তমান রয়েছে সেটাতে সামান্য অর্থ দিলেই এই বাড়ী মেরামত করে সুন্দরভাবে করা যায়। এবং হাসপাতাল ও স্কুলও পরিচালনা করা যায়।

**Shri Sish Mohammad :**

পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় অধ্যাপক সমাজ সরকারী দীর্ঘসূত্রতার ফলে আজকে আন্দোলনের পথে পা বাড়াতে বাধ্য হয়েছে ও তার ফলে উচ্চশিক্ষার ক্ষেত্রে এক অচল অবস্থার সৃষ্টি হয়েছে। পশ্চিমবঙ্গ কলেজ ও শিক্ষক সমিতি গত সেপ্টেম্বর মাস থেকে

এ বিষয়ে সরকারের মনোযোগ আকর্ষণের বিভিন্ন প্রচেষ্টা করে ব্যর্থ হয়ে তাঁদেরকে বাধ্য হয়ে এই পথে পা বাড়াতে হয়েছিল। তাদের ইতিহাসে এই প্রথম আইন অমান্য আন্দোলন সুরু করতে যাচ্ছিলেন একমাত্র তখনই সরকার তাদের একান্ত ন্যায্য দাবী-দাওয়ার কয়েকটি আংশিকভাবে মেনে নেন। কিন্তু তাদের বহু দাবীদাওয়া অপূর্ণ থাকে। তবু অধ্যাপক সমিতি আইন অমান্য আন্দোলন ৭ই মার্চ পর্যন্ত মুলতুবী রেখে সরকারকে এই শেষ মুহূর্তে ও উচ্চশিক্ষার ক্ষেত্রে এই বিপর্যায় রোধের সুযোগ দিয়েছেন। সরকার সাড়া দিয়ে তাদের অপূর্ণ দাবীদাওয়া মেনে না নিলে ১১ই মার্চ থেকে আইন অমান আন্দোলন ও লাগাতার কর্মবিরতি শুরু হবে তার জন্য দায়ী হবে এই সরকার।

**Shri Kumardipti Sen Gupta :**

স্যার, যাঁদের কাছে আমরা ঋণী, যাঁদের অবদানে শিক্ষার সামান্য আলো দেখতে পেয়েছি সেই শিক্ষিত সমাজ কলকাতার বুকে আজকে পদদলিত আক্রান্ত হয়েছে। গতকাল রাত্রে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেণ্ডারী এ্যাডুকেসান-এর অফিসে যা ঘটেছে তা অত্যন্ত লজ্জাকর কলঙ্কজনক, দুঃখজনক ও হৃদয়বিদারক ঘটনা। মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গ সরকারের এই মধ্যশিক্ষা পর্ষদ বন্ধ হয়ে যাওয়ার জন্য আজকে আমাদের লক্ষ লক্ষ ছেলের ভবিষ্যৎ চিরকালের মত ধ্বংস যাতে না হয়, যাতে অন্ধকারে তাদের জীবন নিমজ্জিত না হয় তার জন্য এই সরকার আপ্রাণ চেষ্টা করছেন। একদল চক্রান্তকারী কর্মচারীর নাম ধারণ করে যাদের পরিচয় দুর্বৃত্ত ছাড়া আর কিছু নয়, গতকাল সন্ধ্যায় তারা ওয়েস্ট বেঙ্গল টিচার্স এসোসিয়েশান-এর নেতৃত্বে যখন তাঁরা ভলেনটিয়ারী সার্ভিস দিচ্ছিল যাতে নাকি শিক্ষার সামান্য দীপশিখাটুকু প্রজ্বলিত থাকে তখন তারা শুধু লাঞ্ছিতই হয়নি তাদের আক্রমণ করা হয়েছিল। সে সমস্ত শব্দ তাদের প্রতি ব্যবহার করা হয়েছিল তা কোন ভদ্রলোক কোন শিক্ষিত লোকের পক্ষে ব্যবহার করা সম্ভব নয়। আমি আপনার মাধ্যমে আমার সরকারের কাছে এই আবেদন জানাব যে সরকার শান্তি এবং শৃঙ্খলা ফিরিয়ে দেবার প্রতিশ্রুতি দিয়েছিল এবং যে সরকার শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষের কাছে ধন্যবাদের পাত্র হয়েছেন সেই সরকারের কাছে আমাদের নিবেদন শিক্ষক শুধুমাত্র জ্ঞানের আলো জ্বালান না যারা ভলেনটিয়ারিলি সারভিস দেয় তারাও প্রকৃত শিক্ষক এবং তাঁদের প্রতি এইরকম লাঞ্ছনার প্রতিকার দাবী করছি।

**Shri Abdul Bari Biswas :**

আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ওয়েস্ট বেঙ্গল টিচার্স এসোসিয়েশনের যে সমস্ত সদস্য ভলেনটিয়ারিলি সারভিস দিয়ে বেরোচ্ছিলেন তখন তাদের মারা হয়, ফিজিক্যালি এ্যাসোলট করা হয় এবং সঙ্গে সঙ্গে অশ্লীল ভাষায় গালিগালাজ করা হয়। যে ভাষা প্রয়োগ করা হয়েছে সেটা আমি আর এখানে বলতে চাই না। সেখানে পুলিশ ছিল। সেকেণ্ডারী এডুকেশান বোর্ডের দেওয়া আইডেনটিটি কার্ড দেখানো সত্বেও তাদের প্রোটেকসান দেওয়া হয়নি। এই যারা স্বেচ্ছায় কাজ করতে গিয়েছিলেন এইরকম লাঞ্ছনা গঞ্জনা তাদের প্রতি যে করা হয়েছে সে সম্পর্কে কি ব্যবস্থা করছেন? আমি গতকাল রাত্রেই ডি, আই, জি, হেড কোয়াটারসকে ব্যাপারটা জানিয়েছি। শিক্ষামন্ত্রী এখানে আছেন তিনি বলুন।

**Shri Mrityunjoy Banerjee :**

আমি ব্যাপারটা অনুসন্ধান করে ব্যবস্থা অবলম্বন করবো।

**Shri George Albert Wilson-D'roze** : Mr. Speaker, Sir, I wish to place before the House the manner in which the Food Department is dealing with the Christian Institution which supports orphanage of the Anglo Indian children in the whole of West Bengal. I am referring, Sir, to a unit known as Kalimpong Home Products who, amongst other things, run a bakery. Many people support this bakery which has displayed honesty over the last 10 years and has never indulged in black-marketing nor has it stopped the supply of bread at any time to any of its customers. Sir,

recently, over the last few days, the bread which is being supplied by the Kalimpong Home Products cannot be eaten. This bread, Sir (hold in hand)—I do not know what it is composed of. But they say that they are baking only what is supplied to them by the Food Department. Sir, as far as I can see, this is neither wheat nor is it flour nor even is it 'bhusi'. I do not know what it is. Sir, I am placing it before you. Let the Food Department look into this matter. I cannot recommend the Hon'ble Minister to eat it, Sir, but let the Minister see what it is composed of, and how his Department is dealing with the bakeries.

(2-10—2-20 p.m.)

**Shri A. H. Besterwitch** : Sir, on a point of order. I recall your memory. Yesterday when you sat in the meeting of the Business Advisory Committee, the Industries Minister rushed into that room. He complained that this item should have come before and not at the last lap of the day's session. I think you gave a proposal that the Industries Minister would put forward his legislation for consideration and after that there would be a debate of 3 or 4 members and then the House would be adjourned. It is unfortunate, Sir, that yesterday, soon after the Industries Minister placed the Bill and had a speech, the House was adjourned. So, what is the benefit of keeping the Business Advisory Committee because at its meeting it decides a certain thing, but in the House it is decided on a different line. That is why on the very same thing I have raised this point of order. I am requesting you to very kindly give your decision on it.

**Shrimati Ila Mitra** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এ বিষয়ে কিছু বলবার আছে। কারণ আমি বিসনেস এ্যাডভাইসারী কমিটিতে ছিলাম। আমাদের কথা হয়েছিল যে ফাষ্ট কনসিডারেসন হবে যদিও ফরম্যালি কোন আলাপ-আলোচনা হয়নি। কিন্তু যেহেতু মিনিষ্টার বললেন আমরা রাজী হলাম যদিও আমাদের জন্য ডিসিসন ছিল। সেখানে এই আলোচনা হয়েছিল যে ফাষ্ট কনসিডারেসন হবে এবং বলবার কথা তিন চার জনের--তারপর শেষ হবে। কিন্তু দেখছি হাউস এ্যাডজর্ন হয়ে বন্ধ হয়ে গেল।

**Mr. Speaker** : Yes, I do agree that in the Business Advisory Committee a recommendation was made and that recommendation was adopted in the House in respect of programmes for 5.3.74 and 6.3.74. It was decided by adopting the recommendation of the Business Advisory Committee that the West Bengal Industrial Infrastructure Development Corporation Bill, 1974 would be taken up for introduction, consideration and passing on 5.3.74 and 2 hours were allotted for it. On that day the Bill was introduced and the motion for consideration of the Bill was also moved by the Hon'ble Minister. But the Bill could not be proceeded further because of certain circumstances and some honourable members requested the Deputy Speaker who was in the Chair not to continue this Bill because it would take more than 2 hours time and it was already 7 P.M. So, the entire Bill could not be finished on 5.3.74. According to the request of some members, particularly of the Hon'ble Minister-in-charge of the Bill, the Deputy Speaker who was in the Chair adjourned the House and so this business is going to be taken over to-day just after the mention cases.

**Shri Siddhartha Sankar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমি উপস্থিত ছিলাম। যে সময় এইসব কথা হচ্ছিল বোধ হয় তখন ডেপুটি স্পীকার চেয়ারে ছিলেন এবং অনেক রাত হয়ে গিয়েছিল সদস্য সংখ্যা অনেক কম ছিল, এখন যত দেখছেন তত ছিল না, যখন মাননীয় শিল্পমন্ত্রী বিলটি রাখলেন এবং তাঁর বক্তব্যের পরে হাউস বন্ধ করা হোল তখন কিন্তু কেউ আপত্তি করেন নি। আমার ধারণা ছিল সকলে মিলে একমত হয়েছিলাম। কেউ কিছু বলেন নি।

সকলে মিলে একমত হবার পর ডি, এস, হাউস এ্যাডজোর্ন করলেন। যদি অসুবিধা হয়ে থাকে তাহলে সেই অসুবিধা দূর করা যাবে। তাহলে আজকে বসা যাক রাত নয়টা দশটা যতক্ষণ হয় হোক শেষ করা যাক।

**Shri A. H. Besterwitch** : The question is not that Sir. Deciding in the Business Advisory Committee is an important thing. When a thing is decided in the Business Advisory Committee, I think that every one should have due respect to that decision of the Business Advisory Committee, otherwise there is no use of having a Business Advisory Committee.

**Mr. Speaker** : That is not the correct interpretation of the Business Advisory Committee.

**Shrimati Ila Mitra** :

এ বিষয়ে স্যার, আমার একটা কথা বলবার আছে। তাহলে বাজেট আলোচনা কি করে হবে। ইনট্রোডিউস করা থাকলো বাজেট শেষ হলে বিলটি আনবেন। তা নাহলে রাত ৯।১০টা হয়ে যাবে। তারপর এ্যামিউজমেন্ট ট্যাক্স বিল আছে তারপর আবার বাজেট আলোচনা হবে। অনেক রাত হয়ে যাবে।

**Shri Tarun Kanti Ghosh** :

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি কালকে ছিলেন, তখন আমি বলেছিলাম এটা ইমপর্ট্যান্ট লেজিসলেসান এবং আমার কাছে কিছু এম, এল, এ, এসে বলেছেন তারা এ সম্বন্ধে আলাপ আলোচনা করতে চান। আমাকে কয়েকজন বন্ধু-বান্ধব বললেন হার্ডলি কালকে হওয়াই ভাল ছিল। আমি যখন বিলটি তুলেছিলাম তখন হাউসে ২৫।৩০ জন মিনিমাম সংখ্যক সদস্য ছিলেন। তাই আমি আপনার কাছে বলেছিলাম, আপনি তখন এলেন, এটা একটা ইমপর্ট্যান্ট লেজিসলেসান তাড়াহুড়ো করে পাশ করিয়ে দেওয়ার মানে হয় না। যদি আগে দেওয়া হত তাহলে ভাল হত। কালকে যখন হাউস থাকছে তখন আগেই এটার আলোচনা হোক। কেননা এটা একটা

Most important step towards industrial development of West Bengal.

আপনারা তখন রাজী হয়েছিলেন। তখন অধ্যক্ষ মহাশয় বলেছিলেন আপনি বিলটি ইন্ট্রোডিউস করুন এবং কনসিডারেসানের জন্য আপনি রাখুন এবং ২।৩ জন বক্তৃতা দিন তারপরে বিলটি নেওয়া হবে। ২।৩ জন তখন বক্তৃতা দেননি এবং ভালই হয়েছে, কেননা তখন তো কউ ছিলেন না। বক্তৃতা দিলে আমি ছাড়া কেউ শুনতে পারতেন না। এখন তো সোয়া দুটো বাজে এবং সেইজন্য আমি বলছি আজকে বিলটিকে নেওয়া হোক এবং সোয়া চা।.ট পর্যন্ত আলোচনা চলতে পারে। আজকে আপনারা বক্তৃতায় টেক পার্ট নিতে পারেন এবং বাজেট ডিসকাসন তারপরে হতে পারে এবং এটা তো তিন দিন ধরে চলবে, আমার মনে হয় না এতে খুব অসুবিধা হবে,। কারণ, It is such an important Legislation.

**Shrimati Ila Mitra** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিজনেস এডভাইসারী কমিটিতে যখন আমাদের বাজেট, রাজ্যপালের ভাষণ নিয়ে আলোচনা হচ্ছিল তখন তার ফাঁকে অনেকগুলি বিল, অর্ডিন্যান্স পাশ করাবার কথা বলা হয়। তখন আমরা বলি এগুলি অসম্ভব। একেই বাজেট আলোচনা, তারপরে আবার এগুলি— তখন বলা হয় এগুলির মেয়াদ শেষ হয়ে যাচ্ছে, এর মধ্যেই করতে হবে ইত্যাদি অনেক আলোচনা করা হয়। আমরা রিল্যাকট্যান্টলি সেটাকে মেনে নিয়েছি। আজকে উনি বললেন আমাদের বেঞ্চ থেকে দু ঘন্টা সময় নিয়েছে। উনি বলছেন ৩ ঘন্টা লাগবে। আপনি বলছেন ৪টা থেকে ৫টা পর্যন্ত হতে পারে—ভেবে দেখুন। ৫টা পর্যন্ত হলে আমাদের

আপত্তি নেই, এই বিলটি ভালকরে আলোচনা হোক, কেন না এটা একটা ইমপর্ট্যান্ট বিল। ৫টার পরে আপনি লেজিসলেসনের জন্য রেখেছেন এ্যামিউজমেন্ট ট্যাক্স বিল—সেটাও আধ ঘন্টা ধরে রাখুন এবং তারপরে আধ ঘন্টার জন্য রিসেস। ৬টা থেকে বাজেট আলোচনা সুরু হলে তার উপর ৪ ঘন্টার মত সময় লাগছে, তাহলে এমনিতেই ১০টা বেজে যাচ্ছে। সুতরাং সেটাকে আমাদের কনসিডার করতে হবে। এটা ইমপর্ট্যান্ট বিল বলে বাজেটের মধ্যে আলোচনা করতে হবে—প্রত্যেকদিন একটু আধটু করে আলোচনা করে করা যেতে পারে।

**Shri Siddhartha Shankar Ray :**

আপনাদের বক্তব্যের যাতে কোনরকম অসুবিধা না হয় সেইজন্য আমি পার্লামেন্টারী এ্যাফেয়ার্স মিনিস্টারকে বলছি কংগ্রেসের বক্তৃতার সংখ্যা কমিয়ে দিতে--তাতে আপনারা সকলেই সময় পাবেন, আপনাদের কোন অসুবিধা হবে না।

**Mr. Speaker :**

আমি এই প্রসংঙ্গে জানিয়ে দিই যে, প্রোগ্রাম এ্যাডাপটেড করি অন দি রেকমেনডেসন অব দি বিজনেস এ্যাডভাইসারি কমিটি। ডিউ টু ইনটারাপসান অর সাম আদার রিজন অনেক সময় আমাদের যে প্রোগ্রাম থাকে সেই পুরো প্রোগ্রামকে আমরা কার্যকরী করতে পারি না, কমপ্লিট করতে পারি না এবং তার জন্য আমাদের যেটা ফিনিস্ড্ হয় না সেটা পরের দিন অটোমেটিক্যালি নেওয়া হয়। এটা শুধু আমাদের আজকের এই হাউসে নয়---দীর্ঘ ৩০ বছরের ইতিহাস যদি দেখেন তাহলে দেখতে পাবেন যে, যে প্রোগ্রাম নিয়েছি সেই প্রোগ্রাম কমপ্লিট করতে না পারলে অটোমেটিক্যালি নেক্সট্ ডে-তে সেটা নেওয়া হয়—এটাই আমাদের কনভেনসান এবং বরাবরই এটা চলে আসছে নট ফর এ সিঙ্গেল ডে বাট ফর দি লাষ্ট টোয়েনটি অর থার্টি ইয়ারস এবং দিস ইজ দি কনভেনসান অব দি হাউস। হাউস বন্ধ হয়ে গেল এমন ঘটনাও ঘঠতে পারে। এখন সেই ঘটনা ঘটলে অটোমেটিক্যালি প্রোগ্রাম কালকে নেব এটাই সব সময় হয়। সেই হিসাবে কালকে ডেপুটি স্পীকার বন্ধ করে দিয়েছিলেন এবং বিজনেসের আগেই সেটা নেওয়া হচ্ছে এবং হাউস যদি মনে করে সময় দরকার তাহলে পরবর্তী দিন ডিসকাসনে যেতে পারে, আজকে যদি এটা ফিনিস্ড্ না হয়। কোন বক্তা যদি ডিসকাসন লেংদি করতে চান, আনফিনিস্ড্ অবস্থায় যদি থাকে-- অল্প ডিসকাসনের পরে আবার পরের দিন সেটা এ্যাকসেপটেড হয়েছে--তাও আছে। কাজেই কনভেনসানের এগেনস্টে আমি কিছু যাচ্ছি না। আমি এই বারে বিল ডিসকাসন আরম্ভ করছি এবং প্রথম বক্তাকে এই ডিবেট ইনিসিয়েট করবার জন্য আহ্বান জানাচ্ছি।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখিত আপনাকে ইন্টারাপ্ট করবার জন্য—আজকে বারি সাহেব আমার হাতে দুটি পিটিসন দিয়েছেন। আমি আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্যদের সঙ্গে নিয়ে সেখানে এনকোয়ারি করতে যেতে চাই এবং এই এনকোয়ারিতে যদি মাননীয় সদস্যরা আমাকে সাহায্য করেন তাহলে আমি খুব খুশী হব। নাশিরুদ্দিন খান, প্রদ্যোৎ কুমার মহান্তি, বিশ্বনাথ চক্রবর্তী, শ্রী আবদুল বারি বিশ্বাস, ডাঃ রমেন্দ্র নাথ দত্ত, সুকুমার বন্দোপাধ্যায় এবং অনন্ত কুমার ভারতী মহাশয়—এঁদের নিয়ে আমি এনকোয়ারিতে যেতে চাই। আপনি যদি অনুমতি দেন আমরা আড়াইটার পরে আপনার কাছে আমাদের রিপোর্ট প্লেস করতে পারব।

**Mr. Speaker** : I think the House has got no objection.

**Shri A. H. Besterwitch** : There is no objection.

**Shri Ajit Kumar Panja :**

আমি যে সমস্ত মাননীয় সদস্যদের নাম বললাম তাদের নিয়ে আড়াইটার সময় বেরব।

**The West Bengal Infra-structure Development Corporation Bill, 1974.**

**Shri Shish Mohammad** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th June, 1974.

[2-20—2-30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমাদের মন্ত্রীমহাশয় দি ওয়েস্ট বেঙ্গল ইনডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন বিল, ১৯৭৪ যা সভায় পেশ করেছেন সেই বিল সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, গতকাল সকলকে এই বিল পাশ করে দেবার জন্য অনুরোধ জানিয়ে তিনি যে লম্বা চওড়া বক্তৃতা দিয়েছেন তাতে তিনি এটাই প্রমাণ করবার চেষ্টা করেছেন যে, পশ্চিমবঙ্গের অনুন্নত জেলাগুলি ভবিষ্যতে আর অনুন্নত থাকবে না, সেগুলির অগ্রসর হবে, বেকার সমস্যার সমাধান হবে বা বহু বেকার যুবকের কর্মসংস্থানের ব্যবস্থা হবে ইত্যাদি। তিনি আরো বলেছেন যে, এই কাজের প্রারম্ভিক ভিত্তি স্থাপনের জন্য বহু জমি জমা ক্রয় করতে হবে, রাস্তাঘাট তৈরী করতে হবে, জল-সরবরাহের ব্যবস্থা করতে হবে, ড্রেনেজের ব্যবস্থা করতে হবে ইত্যাদি। কিন্তু স্যার, গত ২৫ বছরের ইতিহাস পর্যালোচনা করলে আমরা দেখতে পাব যে এই সরকারের পূর্বসূরীরা পশ্চিমবঙ্গের অনগ্রসর জেলাগুলিকে অবহেলাই করে গিয়েছেন। আজকে এই নব যুগে নব চেতনা সৃষ্টি করার জন্য মাননীয় মন্ত্রীমহাশয় যে ফিরিস্তি উত্থাপন করেছেন তা দেখে স্যার, অত্যন্ত আতংকিত, ভীত হচ্ছি। পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনে তিনি যে প্রচেষ্টা করছেন সেকথা মেনে নিতে একটুও দ্বিধাবোধ করবো না--পশ্চিমবঙ্গ সরকার যদি সরাসরি অনগ্রসর জেলাগুলিতে শিল্প স্থাপনের প্রচেষ্টা করতেন তাহলে সন্দেহ বা চিন্তার কোন কারণ থাকতো না কিন্তু ভায়া মিডিয়া হিসাবে যে কর্পোরেশন তৈরী হচ্ছে সেটা নিশ্চয় পুঁজিবাদী, ধনিকশ্রেণী, বণিকশ্রেণীর একটা আড্ডাখানার পরিণত হবে এবং এই কর্পোরেশনের মাধ্যমে ধনিকশ্রেণী আরো ধনী হবে, বণিকশ্রেণী আরো বনিক হবে। স্যার, প্রায়ই এঁদের মুখে শুনি যে, যুক্তফ্রন্ট সরকার ২২ মাসে নাকি সব তছনছ করে দিয়ে গিয়েছে, চাকা ঘুরিয়ে দিয়ে গিয়েছে, সর্বনাশ করে গিয়েছে ইত্যাদি তাই এঁদের বলি, এঁরা এইসব কথা বলেন নিজেদের দোষ ঢাকবার জন্য। এঁরা এইসব কথা বলে জনসমর্থন লাভের প্রানপণ চেষ্টা করছেন। তাই আপনাদের বলি, রঙ্গীন ভাষার তো আপনাদের অভাব নেই, কারণ আপনাদের মধ্যে অনেকেই তো কৌশলী আছেন এই মন্ত্রী সভার মধ্যে, কাজেই নানা রকম ভাষা ব্যবহার করে জনসাধারনকে বিভ্রান্ত করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প স্থাপনের জন্য বাড়ী ঘর তৈরী এবং ক্রয় করবেন। কোন্ বাড়ীগুলো ক্রয় করবেন বা জমি ক্রয় করবেন? না, যারা পুরান রাজা রাজড়া আছেন, যারা অর্থ সঙ্কটের মুখে, সেই পুরানো পুঁজিপতিদের, সেই ধনিক গোষ্ঠীদের বাড়ী ঘর, জমি আবার ক্রয় করবার জন্য আবার চেষ্টা করছেন এবং তাদের বাঁচাবার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত জমি অকেজো অবস্থায় পড়ে রয়েছে, সেই সমস্ত জমি আবার ক্রয় করবেন এবং সেই জমির মূল্য বৃদ্ধি করে সেই পুঁজিপতি ধনিক গোষ্ঠীকে বাঁচাবেন। এই যে শিল্প স্থাপনের পরিকল্পনা করা হচ্ছে, এটা আসলে শিল্প স্থাপনের পরিকল্পনা নয়, এটা পশ্চিমবঙ্গের বেকার যুবকদের নিপুনভাবে বিভ্রান্ত করবার প্রচেষ্টা করা হচ্ছে। যদি পশ্চিমবাংলার অনগ্রসর জেলাগুলোতে শিল্প সংস্থা গড়ে তোলা যায় তাহলে পশ্চিম-বাংলায় সত্যকারের বেকার সমস্যার কিছুটা সমাধান হবে কিন্তু এই ক্ষেত্রে দেখা যাচ্ছে যে তা মোটেই করার দিকে এঁদের লক্ষ্য নেই, শুধু কথার রঙ্গীন ফানুস ওড়াবার চেষ্টা এখানে হয়েছে। এই সব সংস্থা করবার জন্য টাকা আসবে কোথা থেকে? না এই পশ্চিম-বাংলারই অবহেলিত জনসাধারণের কাছ থেকে আদায়কৃত ট্যাক্স থেকে। সেই টাকা নিয়ে ধনিক গোষ্ঠীকে দেওয়া হবে শিল্প সংস্থা গড়ে তোলার জন্য। কিছুদিন বাদে এই সব

ধনিক গোষ্ঠী বলবে যে এই সংস্থা অচলাবস্থায় এসে পড়েছে, কিছু টাকা মঞ্জুর করতে হবে, সেই মঞ্জুর করা টাকা আবার তারা পাবেন; এইরকম ভাবে পর পর তারা টাকা মঞ্জুর করিয়ে নেবেন। আজকেই তো কাগজে দেখেছি যে হলদিয়ায় জাহাজ তৈরীর কারখানার ব্যাপারে--বিষয়টা কোথায় গেল? এঁরাই তো চেয়েছিলেন কল্যাণীতে শিল্পাঞ্চল গড়ে তোলার জন্য, কিন্তু কি হ'ল সেখানে? সেখানে আজকে গরু ঘোড়ার বাসে পরিণত হয়েছে এবং আর কিছু মশার আবাস হয়েছে। সেখানে কি শিল্প প্রতিষ্ঠান গড়ে উঠেছে? সেখানে কিছু করা হয়নি। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কর্পোরেশনের মাধ্যমে করা হয়েছে। সেইজন্য এটা আমাদের কাছে অত্যন্ত সন্দেহ জনক। তিনি যদি সরাসরি সরকারের নিয়ন্ত্রনাধীনে করতেন তাহলে আপত্তি করার কিছু ছিলনা। মাদ্রাজের আবাদীতে আপনাদের যে শ্লোগান দেওয়া হয়েছিল যে সমাজতন্ত্র আনতে হবে এবং পুঁজিবাদকে কবর দিতে হবে, আবার ২৫ বছর বাদে কিছু আগে লবণ হ্রদের বললেন যে পুঁজিবাদকে কবর দিতে হবে, ধ্বংস করতে হবে। কিন্তু আপনাদেরই মত পুঁজিপতিরা সেই ফ্ল্যাগ ফেসটুন নিয়ে, পুঁজিবাদ হটাও-এর নামাবলী গায়ে দিয়ে এই কথা বলছে যে পুঁজিবাদ ধ্বংস করতে হবে, সেটা আপনাদের জানা আছে। তারা আপনাদের দুর্বলতার সুযোগ নিয়ে জনসাধারনকে শোসন করবার জন্য এগিয়ে আসছে আবার, কিন্তু আপনাদের সেটা নজরে আসেনি। কারণ আপনারা তো নিজেরাই বড়লোক। কিন্তু জনসাধারণ আজকে জাগরিত। কাজেই এই সব নামাবলী গায়ে দেওয়া ধনিক গোষ্ঠীকে জনসাধারণ চেনে। এই সমস্ত প্ল্যান এ্যাণ্ড প্রোগ্রাম আজকে তারাই বানচাল করে দেবেন।

[2-30 – 2-40 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, বর্তমানকালে বিশ্বে যে অর্থনৈতিক সঙ্কট দেখা দিয়েছে, সেই অর্থনৈতিক সঙ্কটের প্রভাব ভারতবর্ষেও এসে পড়েছে। এই অর্থনৈতিক সঙ্কটের দিনে পুঁজিপতিরা সব কিছুকে ধুয়ে মুছে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছে, এই অবস্থায় আপনারা এই বিলটা আনছেন। আনুন, কিন্তু এই বিলটাকে সিলেক্ট কমিটিতে পাঠাবার প্রয়োজন আছে। এই বিলের ধারাবাহিক আলোচনার প্রয়োজন ছিল, কিন্তু আজকে আপনারা সেই সুযোগ দিলেন না। এর মধ্যে দিয়ে আপনারা পুঁজিপতি ব্যবস্থাকে বাঁচাবার জন্য নতুন কৌশল অবলম্বন করেছেন। জনসাধারণের কাছ থেকে কর আদায় করবেন, ট্যাক্স বেশী করে চাপিয়ে দেবেন, এর মাধ্যমে পুঁজিপতিদের সেই ট্যাক্সের টাকা দেবেন। কত আশার-বানী শুনিয়েছেন জনসাধারণকে, আর এখন তাদের কাছ থেকে টাকা আদায় করে সেই টাকায় পুঁজিপতিদের পুঁজি বৃদ্ধি করছেন। আর জনসাধারণ আপনাদের কাছ থেকে পাবে আশা, পাবে ছলনা আর দ্রব্য মূল্য বৃদ্ধি।

মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি এই কথা আরো বলতে চাই যে, যারা ধনী তাদের আরো ধনী করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমি আজ ভবিষ্যৎবাণী করে দিচ্ছি আপনি ৫।৭ বছর পরে দেখবেন যে জায়গায় শিল্প গড়ে তুলবেন বলছেন সেই জায়গায় কোন শিল্পই থাকবে না, কোন উৎপাদনও হবে না। শেষ পর্য্যন্ত দেখবেন এরা আর একটা পরিকল্পনা নিচ্ছেন এবং আর একটা এ্যামেণ্ডমেণ্ট বিল আমাদের এই হাউসে আসছে। আজকের এই নতুন জনদরদী সরকার জনসাধারণের দুঃখ মোচনের জন্য একটা সুন্দর বিল নিয়ে এসেছেন, কি সেই সুন্দর বিল, না, মিথ্যা ভাঁওতা দেওয়া পুঁজি-পতিদের সাহায্যের জন্য এই বিল আনা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের বিরোধিতা করছি, এই বিল শিল্প প্রতিষ্ঠার বদলে কার্য্যত দেখা যাবে এর দ্বারা জনসাধারণের টাকার অপচয় হচ্ছে। এই বলে আমি আমার সার্কুলেশন মোশান মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : There are motions for reference of the Bill to the Select Committee by Shri Aswini Roy, Shri Harasankar Bhattacharyya and Shri Biswanath Chakrabarti.

The motions are out of order. But I call upon Shri Aswini Roy to make his submissions.

**Shri Aswini Roy** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী মহোদয় যে বিলটা রেখেছেন ইনডাস্ট্রিয়াল ইনফ্রা স্ট্রাকর্চার ডেভেলপমেন্ট কর্পোরেশন বিল। এটা যে উদ্দেশ্য নিয়ে এনেছেন এবং কালকে এর উপর উনি যে বক্তব্য রেখেছেন সেটা ভাল এবং তাতে আমাদের কোন দ্বিমত নেই। উনি বলেছেন যে বিকাশের ক্ষেত্রে এটাতে কিছু তারতম্য আছে। যেখানে বলছেন প্যাকেট অফ ফাইনানসিং ইনসেনটিভ টু এট্রাক্ট ইনডাস্ট্রিস। শিল্পকে আকর্ষণ করবার জন্য ফাইন্যান্সের কথা বা আর্থিক সাহায্যের কথা বলা হচ্ছে।

আর একটা কথা বলেছেন এই বিল বা এই কর্পোরেশন যা হচ্ছে তাঁরা এই টুকুনই করবেন তা নয়, আরও যে সমস্ত আমাদের আর্থিক সংস্থা আছে যেমন ব্যাঙ্ক, এল, আই, সি, ইত্যাদি সমস্ত ইন্সটিটিউট থেকে যাতে আর্থিক সাহায্য পায় তার ব্যবস্থা এরা করবে। উদ্দেশ্য ভাল। কিন্তু উদ্দেশ্যটাকে কোন দিকে বা কোন পথে নিয়ে যাবে সেটা কিন্তু এই বিল পড়ে মনে হচ্ছে সেই পুরানো পথই রেখেছেন। ১৯৬১ সালে এই বিল মহারাষ্ট্রে পাশ হয়েছে—মহারাষ্ট্র এ্যাক্ট অফ ১৯৬১। ১৯৬১ সালে ভারতবর্ষের একটা অবস্থা ছিল, আজ ১৯৭৪ সালের ভারতবর্ষের অবস্থা পরিবর্তন হয়েছে। ১৯৬১ সালে এই ধরণেরবিল যদি তিনি আনতেন তখন আপনি, আমি ও অধ্যক্ষ মহাশয় ছিলাম--তাহলে হয়ত এত বিতর্ক হোত না। কাজেই সেখানেই আমার আপত্তি। আজ ব্যাঙ্ক ন্যাশানালাইজ হয়েছে, কমপেসেনশান-এর যে ভিত্তি তারও সাংবিধানিক পরিবতন হয়েছে এবং আরও কিছু অগ্রগতির ক্ষেত্রে যে বাঁধা ছিল তাও অনেকখানি অপসারিত হয়েছে। কাজেই ১৯৬১ সালে মহারাষ্ট্রে যে অবস্থায় বিল তৈরী হয়েছিল সেইভাবে আজকের দিনে বিল আনা সময়োপযোগী নয়। আমারা প্রগতিশীল গনতান্ত্রিক কথা ব্যবহার করি। আপনারা সমাজতন্ত্রের কথা বলেন, আমরা বৈজ্ঞানিক সমাজতন্ত্র করার জন্য তৈরী। পশ্চিমবাংলায় এই লক্ষ্যে পৌঁছানোর জন্য ১৭ দফা কর্মসূচী হয়েছিল। ভারতবর্ষের যেখানে একচেটিয়া পুঁজি আছে তাকে খর্ব করে ছোট ছোট কারখানা করা, স্মল সেকটর গড়ে তোলা, পাবলিক সেকটারকে ডেভেলপ করা এবং সেই পরিপ্রেক্ষিতে সমবায় অর্থনীতিকে আমরা এগিয়ে নিয়ে যাব এটাই আমাদের লক্ষ্য। আপনারা এটা জানেন যে সেই লক্ষ্যে পোঁছাতে গেলে এই বিল একটা পথ দেখাচ্ছে। কিন্তু আমি বলব এই বিলে সেই পথ অন্ধকার করে রাখা হয়েছে সুতরাং এই বিলকে সমর্থন করা যায় না। এবং সেই জন্যই এই বিলে কতকগুলি সংশোধনী আমি দিয়েছি। বিলে কতকগুলি ধারা আছে যেমন চ্যাপটার ৩—সেখানে কমপজিশন অফ দি কর্পোরেশন আছে। কর্পোরেশনকে যেখানে টাকা দেবার কথা আছে তার ভেতরে ওয়াকিং রিপ্রেজেনটেটিভ এবং ছোট ছোট কারখানার রিপ্রেজেনটেশন থাকল না, সমস্তই মনোনীত হবে। বর্তমান যুগে এই ধরনের কমিটি আমি মনে করি অগণতান্ত্রিক। এটা একটা প্রধান বিবেচ্য বিষয়।

[2-40—2-50 p.m.]

আর একটা বিষয় হচ্ছে যেখানে বলছেন যে স্টেট গভর্ণমেন্ট একজন অফিসারকে নিয়োগ করবেন, তিনি কর্পোরেশনের লোক হতে পারেন, নাও হতে পারেন, এবং তাঁকে প্রোকিওরমেন্ট অব দি মেটিরিয়ালস এণ্ড দি ডিস্ট্রিবিউসান অব দি মেটিরিয়ালস এই দুটো দায়িত্ব দেবেন। কাজেই প্রোকিরওমেন্ট অব দি মেটিরিয়ালস এণ্ড দি ডিস্ট্রিবিউসান অব দি মেটিরিয়ালস এটাই হচ্ছে বড় কথা। আমরা যখন শিল্পায়ন করতে চাই আমাদের দেশের উপযোগী করে তখন সেই শিল্প গড়ব কোন ভিত্তিতে? আমাদের দেশ কৃষি প্রধান দেশ, সেই দেশের অনুন্নত এলাকায় যদি শিল্প গড়তে চাই তাহলে কৃষি উৎপাদনের পরিপূরক হিসাবে সেই শিল্প গড়ে উঠবে এটাই হবে আমাদের লক্ষ্য। সেই লক্ষ্যে যদি যাই তাহলে সেখানে যে প্রাকৃতিক সম্পদ আছে সেটাকে ব্যবহার করতে হবে। এইভাবে যদি

না গড়া যায়, হঠাৎ যদি কোন একটা শিল্প গড়ে দেওয়া যায় তাহলে কিছুদিন পরে তার আর চাহিদা থাকবে না। অতীতে এই জিনিস দেখা গেছে। বার্ণপুরে যখন শিল্প হয়েছিল তখন এইরকম পরিকল্পনা করে সেই শিল্প করা হয়নি, ফলে স্যার, বীরেনের লাভ ছাড়া আর কোন লক্ষ্যই পূরণ হয়নি। কাজেই আজকে লক্ষ্য যদি ঠিক না করা যায় উদ্দেশ্য সফল করার জন্য তাহলে যে শিল্প গড়ে উঠবে সেই শিল্প বেশী দিন চলবে না। এর আগে ইনডাষ্ট্রিয়াল এস্টেট হয়েছে, সেই ইনডাষ্ট্রিয়াল এস্টেট চলছে না। অবশ্য তার কতকগুলি কারণ থাকতে পারে, ইনডাষ্ট্রিয়াল এস্টেটের নিয়ম কি, সরকারের সঙ্গে কিরকম ভাবে তার বন্ধন থাকবে তা হয়নি। মহারাষ্ট্র, পাঞ্জাবে এই ধরণের ইনডাষ্ট্রিয়াল এস্টেট গড়ে উঠেছে, তার কিছু কিছু চলছে কিন্তু সচল হয়ে চলছে না। উনি যদি ছোট ছোট কারখানা গড়ার কথা বলতেন তাহলে আলাদা কথা, উনি স্মল সেকটরকে ডেভেলপ করার জন্য বলেছেন। কিন্তু কালকে যে কথা বলেছেন সেটা বিলের মধ্যে খুঁজে পাওয়া যায়নি। আমরা বড় ইসপাত কারখানা করতে পারি কিন্তু ছোট ছোট কারখানাগুলি হবে এ্যানসিলিয়ারী টু দি বিগ ইনডাষ্ট্রি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা হাতীর পায়ের সঙ্গে যদি একটা ব্যাঙের পাকে বেঁধে দেওয়া যায় তাহলে সেই হাতী যখন চলতে থাকে তখন সেই ব্যাঙ নিষ্পেষিত হয়ে যাবে। কাজেই বড় কারখানা থাকবে আর তার এ্যানসিলিয়ারী হিসাবে ছোট ছোট কারখানা গড়ে উঠবে এটা আজকের দিনে অবাস্তব। কাজেই ইট উইল বি সাবসার্ভিয়েন্ট টু দি মনোপলিস্ট, এটাই হচ্ছে, সাটেল ওয়েতে এই কথাই বলে গেছেন। আর একটা কথা বলেছেন এটা ইনডাষ্ট্রিয়াল কর্পোরেশান নয়, আমিও বলি ইনডাষ্ট্রিয়াল কর্পোরেশন নয়। আপনি উদ্দেশ্যে বলেছেন টু সিফ্‌ট দি ফ্যাক্টোরিজ এ্যাটাক্ট করায় জন্য ফাইনান্স করতে হবে। শুধু তাই নয়, এই বিলের একটা ধারা আপনার সেক্রেটারী মহাশয় আপনাকে ভাল করে বুঝিয়ে দেননি। আপনাকে দেখিয়ে দিচ্ছে—চ্যাপ্টার ৩, প্যারা ১৩ (এফ)-এ বলছেন to advance loans to Industries to enable them to shift their factories in aforesaid areas and estates.

এটা দিচ্ছেন কেন? এটা যদি আপনি না দেন তাহলে আমি আমার সমস্ত এ্যামেণ্ডমেন্ট তুলে নেব। কিন্তু আপনি যদি এটা দেন তাহলে পাওয়ার টু এ্যাডভান্স টু দি ইনডাষ্ট্রি এটা আপনি নিয়ে আসুন উইদিন দি ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশান বিলে। সেজন্য মূল আপত্তি ওখানে, মূল দৃষ্টিভঙ্গীর পার্থক্য ওখানে। আপনি যদি ওটা ডিলিট করে দেন তাহলে আমি সমস্ত এ্যামেণ্ডমেন্ট তুলে নেব, তা না হলে সমস্ত এ্যামেণ্ডমেন্ট রাখব।

এইভাবে সাটেল ওয়েতে লেখা হয়েছে তাই আমার আপত্তি আছে। তারপর, কর্পোরেশন আজকে নূতন নয়, পশ্চিমবাংলায় যে শিল্প কর্পোরেশন তৈরী হয়েছে তার ব্যবস্থা কি আপনারা দেখুন। এই বিলের মধ্যে যাদের আর্থিক সাহায্য দেবার কথা বলছেন সেই টাকা তাদের কাছ থেকে কি প্রসেসে আদায় করবেন, তার কি কাঠামো হবে সেই সমস্ত কথা এই বিলের মধ্যে নেই। আমরা দেখছি মহারাষ্ট্রের যে পুরানো বিল তারা মধ্যে কতকগুলি জিনিস বেঁধে দিয়েছেন। পশ্চিমবাংলায় যে কর্পোরেশন আছে তার অবস্থা কি? প্রথমতঃ দেখছি ইনডাস্ট্রিয়াল কর্পোরেশন লিকুইডেটেড হয়ে গেল। কতটাকা তাঁরা খেলেন, না, ৪ কোটি ৭৫ লক্ষ টাকা। ১৯৭০ সালের অডিট রিপোর্ট অর্থাৎ এই এ্যাসেম্বলী কন্সটিটিউটেড যে পাবলিক এ্যাকাউন্টস কমিটি তার অডিট রিপোর্টে দেখা যাচ্ছে ইলেকট্রো কেমিক্যাল এ্যাণ্ড এ্যালাইড ইনডাস্ট্রিস কর্পোরেশন ২ কোটি ৩৫ লক্ষ টাকা প্রতি বছর লোকসান দিচ্ছে। ওয়েস্ট বেঙ্গল স্মল ইনডাস্ট্রিস কর্পোরেশন ৬ লক্ষ ৩৮ হাজার টাকা প্রতি বছর লোকসান দিচ্ছে। এসব হওয়া উচিত নয় এবং এক্ষেত্রে কর্তব্য হচ্ছে যাঁরা কর্পোরেশন পরিচালনা করেন সেখানে গণতান্ত্রিক এবং প্রগতিশীল ব্যবস্থা নেওয়া উচিত। কিন্তু আপনি সেটা বিলের মধ্যে একেবারেই রাখছেন না। আপনি কি করলেন, না, দ্যাট উইল বি গাইডেড বাই দি বুরোক্রাট্‌স। আপনি কালকে আমাকে বললেন আপনার কতকগুলি সংশোধনী বাস্তব উপযোগী এবং কতকগুলি অনুপযোগী। টেকনোক্রাট্‌স-দের

যে ডিমাণ্ড তাতে তাঁরা বলছেন তাঁদের ম্যানেজমেন্টে না রেখে সেখানে একজন টপ আই এ এস, অফিসারকে বসিয়ে দেওয়া হয়েছে যাঁর টেকনিক্যাল নলেজ নেই, ফাইনানসিয়াল নলেজ নেই, ইকনমিক নলেজ নেই। এই সমস্ত ইনডাস্ট্রিকে যদি এর্নসিলিয়ারী টু দি বিগ ইনডাস্ট্রিস করতে চান তাহলে যেখানে আপনি কমপোজিসন অফ কমিটি এটসেটট্রা করছেন তাকে ডেমোক্রাটাইজ করতে হবে এবং হ্যাভিং ম্যান ইন দি হেল্‌ম অব এ্যাফেয়ার্স যিনি থাকবেন চেয়ারম্যান এবং ভাইস-চেয়ারম্যান সেক্ষেত্রে হি মাস্ট বি এ টেকনিসিয়ান অর এ ফাইন্যান্‌সিয়াল ম্যান অর অ্যান ইকনমিক এক্সপার্ট। এইভাবে যদি করেন তাহলে আজকের দিনে এবং বাস্তব অবস্থায় এগিয়ে নেওয়া যাবে এবং এটা সমর্থনযোগ্য হবে। এই সম্বন্ধে আমি আর বেশী কিছু না বলে বক্তব্য শেষ করছি।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমাদের শিল্প এবং বানিজ্যমন্ত্রী বিধানসভায় ওয়েস্ট বেঙ্গল ইনডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন বিল যেটা এনেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন করছি এবং মন্ত্রীমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জাতির অর্থনৈতিক অগ্রগতি, অর্থনৈতিক কল্যাণের যে মাপকাঠি সেটা নির্ধারিত হয় যদি দেখা যায় সেই জাতি বা দেশ শিল্প এবং কৃষিতে অগ্রসর আছে। কিন্তু দুঃখের কথা কৃষির দিক থেকে আমরা খানিকটা অগ্রসর হলেও শিল্পের দিক থেকে আমাদের বিগত ১০ বছরের মধ্যে কোন কিছু করা সম্ভবপর হয়নি। এই সরকার প্রতিষ্ঠিত হবার পর আমরা লক্ষ্য করেছি যে কর্মধারা আগেই গ্রহণ করা উচিত ছিল সেটা গ্রহণ করা হয়েছে। আজকে মহারাষ্ট্র বা তামিলনাড়ুর পদ্ধতিতে পশ্চিমবঙ্গ সরকার শিল্পোন্নয়নের যে কল্যাণ স্পর্শ সমস্ত এলাকায় পৌঁছে দিতে চান সেটা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য।

[2-50—3 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলে তার বক্তব্য রেখেছেন, এবং বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে তিনি চান শিল্প উন্নয়নের যে সবিধা সেই সুবিধা যেন সমস্ত পশ্চিমবাংলার সমস্ত জেলা পায়। তিনি একথাও বলেছেন যে বর্তমানে পশ্চিমবাংলায় তিনটী জেলা ১৫ পারসেন্ট সাবসিডি পায় তা হচ্ছে মেদিনীপুর, পুরুলিয়া এবং নদীয়া এছাড়াও অন্যান্য জেলা সম্পর্কেও তিনি কেন্দ্রীয় সরকারের কাছে মুভ করেছেন। তার কাছে আমার নিবেদন তিনি সমস্ত পশ্চিমবাংলার শিল্প উন্নয়ন করতে চান এবং আর্থিক সুযোগ দিতে চান আমার মনে হয় তা করা সম্ভবপর হবে না। তাই সত্যি কথা বলাই ভাল যে নদীয়া, মেদিনীপুর, পুরুলিয়ার পরে কয়েকটি জেলা আপনি করতে পারবেন সেটাই আপনি বলুন। কেন না গতবারের ভাষণে আপনি বলেছিলেন সারা পশ্চিমবাংলায় তিনি এই সুযোগ সুবিধা তিনি আদায় করতে চান, কলকাতা, ২৪-পরগনা, হাওড়া, দুর্গাপুরের শিল্পাঞ্চল বাদ দিয়ে। এই বিলের দুই তিনটি বিষয়ে আমি উল্লেখ করতে চাই এবং আপনার দৃষ্টি আমি আকর্ষণ করতে চাই। এই বিলে আমি দেখেছি ২ নং চ্যাপটারে ৭ নং অনুচ্ছেদে আছে যে প্রধান কার্যালয় এবং অন্যান্য অফিস সম্পর্কে বলা আছে যে সেটা পরে স্থির করা হবে, কোথায় এর প্রাণকেন্দ্র হবে। এবং কোন কোন জায়গায় এর বিভিন্ন শাখা অফিস হবে। এ কথা সত্য যে কলকাতা কেন্দ্রিক যে চিন্তা সেই চিন্তা আজকে সর্বনাশের কারণ। তাই আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয়ের এখুনি ঘোষণা করে দেওয়া উচিত যে এর হেড-কোয়াটার কোথায় হবে. সেটা উহ্য না রেখে এখুনি ঘোষণা করে দেওয়া উচিত। আমি মনে করি পশ্চিমবঙ্গ কেবল একটা উন্নত জেলা, সেখানেই কর্পোরেশনের প্রধান কার্যালয় হওয়া উচিত এবং মন্ত্রীমহাশয়ের এখনই ঘোষণা করা উচিত কেননা তিনি শিল্পের বিকেন্দ্রীকরণ চান। তিনি আজকে এটা উপলব্ধি করেছেন যে শুধু মুখে এসে রক্ত জমা হলেই স্বাস্থ্য ভাল হয় না, কলকাতার শ্রীবৃদ্ধি হলেই, কলকাতার পার্শ্ববর্তী এলাকার শ্রীবৃদ্ধি হলেই সারা পশ্চিমবঙ্গের সাড়ে চার কোটি লোকের কল্যাণ করা হয় না। তাই

আমি আজকে বলছি যে এর প্রধান কার্যালয় কোথায় হবে সেটা যেন মন্ত্রীমহাশয় অবিলম্বে ঘোষণা করেন। বিলের আর একটি ধারার প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কর্পোরেশন তৈরী করার ব্যাপারে যে ১৩ জন সভ্য থাকবেন তার মধ্যে যেন ৫ জনের বেশী নন-অফিসিয়াল থাকে না। এটাই আমি বলতে চাই। মাননীয় মন্ত্রীমহাশয় বোধ হয় আবার সেই সর্বশক্তিমান আমলাদের হাতে তামাক খাওয়ার চেষ্টা করছেন। স্যার, আপনি জানেন যে আমলারা ভয়ঙ্কর শক্তিমান। তারা সকলে পশ্চিমবাংলার কল্যাণ চান না। সকলের কল্যাণ হলে সরকারের সুনাম হয়, তা তারা চান না। তাই তারা যেন তেন প্রকারেণ বিভিন্ন কাজকে আটকে রাখতে চান। সেই জন্য আমি বলতে চাই এই ৫ জনের বেশী যেন না হয় এবং অধিকাংশই যেন নন-অফিসিয়াল মেম্বার থাকেন। এবং যে সমস্ত সভ্য যারা হবেন তারা যেন সমাজের বিভিন্ন ক্ষেত্রে দক্ষ কারিগর, ইঞ্জিনিয়ার যারা আছেন তাদেরকেই নেওয়া উচিত এবং এ যদি করা হয় তাহলেই কাজ সুচারুরূপে হতে পারবে। তাই নন-অফিসিয়াল মেম্বারদের সংখ্যা বাড়াতে হবে। শিল্প উন্নয়নের যে চিন্তা সেই চিন্তা যেন রাজনৈতিক চিন্তায় পর্যবসিত না হয়। যেহেতু সুকুমার বন্দোপাধ্যায় মহাশয়ের মন্ত্রীমহাশয় অত্যন্ত ঘনিষ্টভাবে জড়িত, অতএব সুকুমারবাবুর এলাকায় জল থাকুক আর নাই থাকুক, বিদ্যুৎ, কাঁচা মাল, জমি পাওয়া যাক বা না যাক সেখানে একটা শিল্প করা দরকার এই সিদ্ধান্ত যেন না নেওয়া হয়। শিল্প স্থাপনের জন্যই শিল্প স্থাপন করা উচিত নয়। পশ্চিমবাংলায় যে সমস্ত জায়গায় শিল্প উন্নয়নের সম্ভাবনা আছে সেই সমস্ত জায়গায় যেন শিল্প উন্নয়নের ব্যবস্থা করেন--আশা করি মাননীয় মন্ত্রীমহাশয় এই বিষয়ে বিশেষ দৃষ্টি দেবেন। এই বিলের আলোচনা করতে গিয়ে আমাদের মাননীয় সদস্য শীশ মহম্মদ সাহেব হরিণামের নামাবলীর কথা বলেছেন। হয়ত আমাদের মন্ত্রী মহাশয় হরিণামের নামাবলী গায়ে পরেন সেটা কিন্তু কোন অপরাধ নয়। বিশেষ ধর্মের প্রতি তিনি বিশ্বাস করেন বলেই পরেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শীশ মহম্মদ সাহেব বলেছেন যে এই ২৫ বৎসরে এই পদক্ষেপের জন্য এই বিল আনায় তিনি আতঙ্কিত, তিনি ভীত। জানিনা কেন তাঁরা আতঙ্কিত, ভীত হন। আমি মনে করি অন্ধকারের যারা জীব তারা আলো দেখলে ভয় পায়। আমি তাই দেখছি ভাল কাজেও তাঁরা বিরোধিতা করবেন এবং যেটা পছন্দ নয় সেটারও বিরোধিতা করবেন। বিরোধিতা না করলে বুঝি বিপ্লবী মার্কা কোন পোষাক গায়ে থাকেনা তারজন্য তাঁরা বিরোধিতা করবার চেষ্টা করেন। আজকে দেখুন সরকার চেষ্টা করছেন এই বিলের মাধ্যমে সারা পশ্চিমবঙ্গে যাতে শিল্প উন্নয়নের কল্যাণ পৌছে যায়, এর মাধ্যমে সারা পশ্চিমবঙ্গের কল্যাণ হয় তারজন্য যে চেষ্টা চলছে, পদক্ষেপ নেওয়া হয়েছে, কর্মসূচী নেওয়া হয়েছে, তখন ওঁরা আতঙ্কে চিৎকার করছেন। এঁরা ভয় পেয়ে গিয়েছেন পশ্চিম-বঙ্গে শিল্প হলে আমি জানিনা আর, এস, পি, পার্টি উঠে যাবে কিনা কিন্তু শীশ মহম্মদ সাহেব বলেছেন তাঁরা আতঙ্কিত এবং তাঁরা ভীত। আরো বলেছেন যে সাধারণ মানুষের কাছে টাকা নেওয়া চলবে না। পশ্চিমবঙ্গের কল্যাণের জন্য টাকা কি দেবে চীন জাপানের লোকেরা, না আপনারা যাঁরা এদের সঙ্গে জড়িত আছেন ঐ কোরিয়ার মানুষরা? টাকা দেবে পশ্চিমবঙ্গের মানুষ। টাকা দেবে ব্যাংক এবং তার মাধ্যমে এই অর্থ আমরা সংগ্রহ করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শিল্প বাণিজ্য মন্ত্রী মহাশয়কে বলি আপনার ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন তার সম্পর্কে আমাদের অনেক ক্ষোভ, ক্ষোভের কারণ কি জানেন? কাগজপত্র অনেক তৈরী করেছেন, ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন, সেই রবীন্দ্রনাথের ভাষায় তোতা কাহিনী। পাখীর পেটে কাগজ, পাখীটা হ্যাঁ করিল না, হু করিল না, কেবল তাহার পেটের মধ্য হইতে শুকনা পুঁথির পাতা গজগজ করিতে লাগিল। ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন কাগজ তৈরী করেছেন উন্নয়ন এখনো করতে পারেননি। আপনার ঐ ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন--আজকে বিধানসভায় আপনি যা পেশ করেছেন, আপনি সময় নির্দিষ্ট করে কাজ করবেন। হাতে আপনার ৩ বৎসর সময়, কর্পোরেশন তৈরী করলেন, জমি গ্রহণ করলেন, সব কিছু করলেন কিন্তু যদি সময় নিদ্দিষ্ট কর্মসূচী না করতে পারেন তিন বৎসরের মধ্যে, তিন বৎসর পরে দেশের মানুষকে আপনি বলবেন এই পুঁথির পাতা দিয়েছেন, কতকগুলি কাগজ দিয়েছেন

যেমন ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন সম্পর্কে আজ পশ্চিমবঙ্গবাসী মনে করেন। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প বাণিজ্য মন্ত্রীর কাছে আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই। আর একটা কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দেখুন এই বিলের মধ্যে জমি উন্নয়ন এবং প্রশাসনিক খাতে কত রকম অর্থ ধরা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো তিনি যেন সরকারের জমির দিকে লক্ষ্য রাখেন। বড় বড় জোতদারদের জমি অধিগ্রহণ করে বেশী দাম দিয়ে যেন বড়লোকের জমি কিনে বড়লোককে আরো বড়লোক না করেন, আর জমির উন্নয়ন করতে গিয়ে প্রশাসনিক খাতে যেন সমস্ত টাকা চলে না যায়। আমরা দেখেছি যে এই পশ্চিমবঙ্গে লাভের গুড় পিঁপড়ে খেয়ে যায়। ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট কর্পোরেশনের অফিস তৈরী করতেই ৫ লক্ষ টাকা চলে গেল কোন উন্নয়ন হলনা। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই বিলকে সমর্থন করে যে কয়েকটি কথা আমি বললাম আমি বিশ্বাস করি মন্ত্রী মহাশয় সেগুলিকে স্মরণ রেখে এই যে বিল আমরা পাশ করতে চলেছি তাকে বাস্তব রূপ দেবার জন্য তিনি চেষ্টা করবেন।

**Shri Sarat Chandra Das:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প মন্ত্রী মহাশয় শিল্প উন্নয়ন বিল যা এনেছেন আমাদের কাছে তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। এই বিলের দ্বারাই প্রতিয়মান হচ্ছে যে শিল্প উন্নয়ন প্রতি সহরে এবং প্রত্যেক সদরে ছড়িয়ে দেবার জন্য এই মন্ত্রীসভার যে একটা সুষ্ঠু সিদ্ধান্ত রয়েছে তারই এই পদক্ষেপে এই বিল আনা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে আমাদের ইনডাষ্ট্রিস ডেভালপমেন্ট কর্পোরেশন সম্বন্ধে যে ধ্যান ধারণা রয়েছে সেটা মোটেই ভাল নয় এবং আমাদের আশা ও বিশ্বাস যে বর্তমান বিলে অতীতের ভুলত্রুটি পরিত্যাগ করে আমরা একটা দৃঢ় ও নূতন পদক্ষেপ এনে আমরা এই শিল্প সম্প্রসারণের একটা সুষ্ঠু পদক্ষেপ রাখবো।

[3—3-10 p.m.]

মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন এতদিন পর্য্যন্ত শিল্পোন্নয়নের জন্য যে টাকা ব্যয় করতাম যেমন হাওড়া, ২৪-পরগণা, কলকাতার শতকরা ৮৪ ভাগ আর সমগ্র পশ্চিমবাংলার জন্য বাকি মাত্র শতকরা ১৬ ভাগ। কিন্তু এই বিলের দ্বারা প্রত্যেক ডিষ্ট্রিক্টে যাতে ইনডাষ্ট্রিয়াল এস্টেট হয়, ডেভালপমেন্ট হয়, ইনডাষ্ট্রিয়াল গ্রোথ হয়, সে সম্বন্ধে ব্যবস্থা করা হয়েছে বা হবে সেই প্রতিশ্রুতি তিনি দিয়েছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সন্দেহ হয়, কারণ যে কথা আমরা বলি, সে কথা আমরা ঠিকভাবে প্রয়োগের সময় মনে রাখতে পারিনা। এটা একটা আমাদের বৈশিষ্ঠ্য। কারণ এই বিলে দেখা গেছে হাওড়া, নদীয়া এবং ঝাড়গ্রাম সাব-ডিভিশান মেদিনীপুরে, কেন্দ্রীয় সরকার দু'তিন দিন পূর্বে ঘোষণা করেছেন যদি এখানে কেউ কোন ইনডাষ্ট্রি করেন তাঁকে আমরা তার শতকরা ১৫ ভাগ টাকা সাবসিডি দেব এবং ব্যাংক লোন ৪০ পারসেন্ট দেব। এত সব ঘোষণার পরেও আজ পর্য্যন্ত ঐ সমস্ত এলাকায় শিল্প সম্প্রসারণের কোন ব্যবস্থা করা কেন হল না, সেকথা আমাদের জানতে ইচ্ছা করে। আমরা দেখতে পাচ্ছি আমাদের নতুন শিল্পাঞ্চল সাঁওতালডি যেখানে ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট করবার জন্য একটা প্লানিং করা হয়েছে, সেই প্লানিং কে করছেন? না, আসানসোল দুর্গাপুর প্লানিং অরগানাইজেসন ও দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি যেখানে পুরুলিয়ার কোন লোক নাই, কোন জনপ্রতিনিধিও নাই। আছে আসানসোল প্ল্যানিং অর্গানাইজেসন এবং দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি; তাঁরা বর্দ্ধমান ও পুরুলিয়ার কল্যাণ কিভাবে করছেন তা আপনার মাধ্যমে এখানে পেশ করছি। আমাদের সাঁওতালডিতে একটা ইনডাষ্ট্রিয়াল গ্রোথ-এর কাজ ইতিমধ্যে সুরু হয়ে গেছে এবং তার জন্য ৪১ একর জমি ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট করবার জন্য সরকার অধিগ্রহন করেছেন। এই ৪১ একর জমি ইতিমধ্যে চারটী কোম্পানীকে বন্দোবস্ত দেওয়া হয়েছে। তাঁরা সেখানে যে ইনডাষ্ট্রি করবেন, তাতে সেখানে তাঁরা সাবসিডি পাবেন, জল পাবেন, বিদ্যুৎ পাবেন, এই সব ব্যবস্থা করা হয়েছে। যেহেতু পুরুলিয়া জেলা অনুন্নত, সেখানকার লোক সেখানে চাকরি পাবেন, সব রকম সুযোগ সুবিধা পাবেন, এই উদ্দেশ্যে এটা

এটা করা হয়েছে। এই চারটী কোম্পানীর মধ্যে একটা হচ্ছে ইণ্ট-ইনডিয়া সিরিয়াল কোম্পানী, তাঁর বাড়ী কলকাতায়, তিনি পুরুলিয়ার জন্য ইনডাস্ট্রি করছেন। কিন্তু পুরুলিয়ার লোক সে খবর কেউ জানতে পারলো না, এটা কিভাবে দেওয়া হলো! সাঁওতালডি থেকে পাওয়ার যাবে পি.সি.সি, পোল লাগানে, পাওয়ার যাবে রুরাল এরিয়াতে স্থানীয় এলাকায় বিজলীকরণের জন্য পোল তৈরী হবে সেখানে। পুরুলিয়া বাসীরা জানতে পারলো না, কাকে তার ভার দেওয়া হলো। ভার দেওয়া হলো মিঃ কে, জি. মিশ্র এনটার-প্রাইস লিমিটেড কোম্পানীকে। আর একটা হলো ইউ কোসা কোম্পানী, ক্যালকাটা, তাকে দেওয়া হয়েছে ওখানে গ্লাস ফ্যাক্টরী করবার জন্য। এরা কারা? কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরীর প্রাক্তন ম্যানেজার, তাকে দেওয়া হয়েছে। তারপর ব্রেক তৈরী করবে, সেও কলকাতার পার্টি তাকে এর ভার দেওয়া হয়েছে। এর জন্য বিভিন্ন সুযোগ সুবিধা পাবে তারা। পুরুলিয়ার লোক কেউ সে সম্বন্ধে কিছু জানতে পারেনি। এই দেনা-পাওনার মধ্যে পুরুলিয়ার কোন প্রতিনিধি নাই। বাইরের লোক এসে আমাদের পুরুলিয়ার কল্যাণ করবে। এই যে সমস্ত জিনিস এর মধ্যে সন্নিবেশিত হয়েছে এটা কি আমাদের কল্যাণের জন্য হয়েছে এটা আমরা জানতে পারলো কিনা? এই বলে আমি বিলকে সমর্থন করছি।

**Shri Birendra Bijoy Malladeb :**

মাননীয় স্পীকার স্যার, শিল্প বানিজ্য মন্ত্রী মহাশয় যে ওয়েষ্ট বেঙ্গল ইনডাষ্ট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন বিল এনেছেন এই বিলকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি মনে করি যে এই বিলটা হল একটা যুগান্তকারী ঘটনা। এরূপ বিল পশ্চিমবাংলায় এর আগেই আনা উচিত ছিল। আমরা দেখছি যে ইনফ্রা-স্ট্রাকচার করে বিগত ১৯৬৬ সাল থেকে বর্তমান কাল পর্য্যন্ত ইনডাষ্ট্রির ক্ষেত্রে হরিয়ানার বিরাট অগ্রগতি হয়েছে। সেখানে কুটির শিল্প ছিল না, সেখানে মিডিয়াম সাইজ ইনডাষ্ট্রি ছিল না, বিগ্ ইনডাষ্ট্রি ছিল না। সেখানে এই ১০ বছরের মধ্যে তারা প্রোডাকসান বেস ইয়ার ১৯৬৬ থেকে ১০০ থেকে ইনডাষ্ট্রিয়াল প্রোডাকসান উঠে গেছে ২০০তে অথচ পশ্চিম-বাংলায় অগ্রগতি এই ক'বছরে। ১৯৬৬ সাল থেকে ১৯৭২ সাল পর্য্যন্ত যদি আমরা পর্য্যালোচনা করি তাহলে দেখবো যে পশ্চিমবাংলার ইনডাষ্ট্রিয়াল গ্রোথ ও প্রোডাকসান ১০০ থেকে নেমে ১৯৭১ সালে ৯০-এর নীচে নেমেছিল। অবশ্য আমাদের সরকার আসার পর কিছু কিছু উন্নতি হয়েছে। কিন্তু আশানুরূপ ইনডাষ্ট্রিয়াল প্রোডাকসান হচ্ছে না এবং মূলতঃ সে জিনিষটা আমাদের লক্ষ্য করা দরকার। পশ্চিমবাংলার যে শিল্প তা হল প্রধানতঃ কলকাতা, ২৪-পরগণা ও হাওড়ার শিল্পাঞ্চলে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের শিল্প সম্ভাবনার সুযোগ সুবিধা নেই। ল্যাণ্ডের অসুবিধা। জমি সেখানে না পাওয়ার জন্য সেখানে ইনডাষ্ট্রি হচ্ছে না। আজকে যদি শিল্প চারিদিকে ছড়িয়ে দেওয়া না যায়, যদি প্রত্যেক গ্রাম এবং প্রান্তরে ছড়িয়ে দেওয়া না যায় তাহলে উন্নতি হবে না। বোম্বাই সহরকে কেন্দ্র করে নূতন শিল্প ছড়িয়ে দেবার সম্ভাবনা হচ্ছে, ইনফ্রা-স্ট্রাকচারের উন্নতি করে সেখানে কর্পোরেশান করে সেখানে প্রত্যেক জেলায় ইনডাষ্ট্রি করছে। এইভাবে হরিয়ানাও এগিয়ে যাচ্ছে। পশ্চিমবাংলা আজকে ইনফ্রা-স্ট্রাকচার বিল এনেছেন সেদিক থেকে এটা যুগান্তকারী ঘটনা। আমি সেজন্য মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। প্রত্যেক জেলায় কেন্দ্রীয় সরকারের যে ১৫ পারসেন্ট সাবসিডি দিচ্ছে—কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে সে সমস্ত জেলায় শিল্প যাচ্ছে না কেন্দ্রীয় সরকার যে সাবসিডি দিচ্ছেন তা ফেরত চলে যাচ্ছে। এই টাকা যাতে খরচ করা হয় সেদিকে দেখবেন। সাবসিডি দিয়ে এ্যট্রাক্ট যাতে করা যায়। সেইজন্য এই বিলকে আমি যুগান্তকারী বিল বলে মনে করি। ইনডাসট্রি বৃদ্ধির জন্য যে কাজ করার চেষ্টা হচ্ছে তাকে আমি সমর্থন জানাই। ইনফ্রা-স্ট্রাকচার ডেভালাপমেন্ট কর্পোরেশন-এর বডি যেভাবে বলেছেন তাকে সেইভাবে করতে হবে। সেখানে যেন বিশেষজ্ঞ থাকে।

[ 3-10—3-20 p.m. ]

শুধু অফিসার দিয়ে ভরে রাখলে পশ্চিমবাংলার শিল্প উন্নয়ন হবে না। যারা শিল্প

সম্পর্কে অভিজ্ঞ তাদের রেখে এই দিকে দৃষ্টি রাখতে হবে। শেষে আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় স্পীকার স্যার, এই শিল্প বহিরঙ্গ উন্নয়ন কর্পোরেশান ইংরাজীতে যার নাম হচ্ছে ইনডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভালাপমেন্ট কর্পোরেশান। এই বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমাকে প্রথমেই বলতে হচ্ছে আর একটা সাদা হাতি পশ্চিমবঙ্গের জনগণ পাচ্ছে এবং তাকে পুষতে পশ্চিমবঙ্গের জনগণ যেন তৈরী থাকেন। এই বিলে আলোচনা সুরু করছি। যে ধারণা নিয়ে এই বিলটা আনা হয়েছে তার পিছনের চিন্তাটাই সম্পূর্ণ ভুল। অবশ্য চিন্তাটা নতুন নয়। বিশ্ব ব্যাংকের যতগুলি মিশন ছিল, প্রত্যেকটা মিশন বলেছে, এশিয়ার সমস্ত দেশগুলোর শিল্প প্রসার করতে গেলে গভর্ণমেন্টের কাজ হবে শুধু ঘরবাড়ি করে দেওয়া, রাস্তাঘাট করে দেওয়া, আর ব্যক্তিগত ব্যবসাদারদের নূতন সুযোগ সুবিধা করে দেওয়া। জনসাধারণ ট্যাক্স দেবেন, আর ট্যাক্সের টাকায় গভর্ণমেন্ট সেই সুযোগ করে দেবেন ব্যক্তিগত ব্যবসাদারদের। এই যে কলিন ক্লার্ক সেদিন এলেন, তিনিও একটা বক্তৃতা দিলেন চেম্বারস অফ কমার্সে। সেই বক্তৃতায় কলিন ক্লার্ক যা বলেছিলেন তা স্টেটস্‌ম্যান প্রমুখ কাগজে প্রকাশিত হল। তিনিও বললেন এই পথে অগ্রসর হওয়ার কথা। তাঁর মতে প্রশান্ত মহলানবিশ হচ্ছেন একজন প্রচ্ছন্ন কম্যুনিস্ট। তিনি অনেকগুলো পাবলিক সেকটার করে দিয়েছিলেন। লৌহ, ইস্পাত ইত্যাদি পাবলিক সেকটারে নিয়ে গিয়েছিলেন। ১৭৭৬ সালে এ্যাডাম স্মিথ বই লিখেছিলেন। আজ ১৯৭৫ সাল। দুশো বছর ধরে এই কথা শুনতে শুনতে ঘেন্না ধরেছে। আজকে পশ্চিমবঙ্গে দুশো বছরের বুড়ো এ্যাডাম স্মিথের ভূত দেখতে হচ্ছে। একটা কথা মন্ত্রী মহাশয়কে বুঝতে হবে যদিও তিনি বুঝতে চাইবেন না। সেটা হচ্ছে যে এতে সোসালিজম হবে না। আজকে না হয় সোসালিজমের কথা ছেড়ে দিন। একে ইকনমিকসের কথায় বলে এক্সটারনাল ইকনমিক্স। কিন্তু বাহিরে সুযোগ-সুবিধাগুলি করে দিলেই শিল্প হয় না। এক্সটারন্যাল ইকনমিক্স আর এ্যাকসিলারেসান—এক জিনিষ নয়, দুটো জিনিষ। শুধু রাস্তাঘাটে উন্নয়ন হয় এটা কেউ আজকে বিশ্বাস করে না। এ্যাকসিলারেসান এফেক্ট আনতে হলে শিল্পগুলিকে সরাসরি পাবলিক সেকটারকে নিতে হয় এবং তাতে আউটপুট বৃদ্ধি হয়। তাতে নূতন নূতন কল-কারখানা তৈয়ারী হয়। আমাদের বাজেট স্পিচের ৩২ পাতায় একটা কথা আছে, "সারা পশ্চিমবঙ্গে সুষম অর্থনৈতিক উন্নয়ন সম্ভবপর করার উদ্দেশ্যে রাজ্য সরকার হলদিয়া, দুর্গাপুর, আসানসোল, শিলিগুড়ি, ফরাক্কা, কল্যাণী, সাঁওতালদি ও খড়্গপুরে ৮টি উন্নয়ন কেন্দ্র গড়ে তোলার জন্য সাহায্য করতে আগ্রহী"। যদিও আমরা মনে করি না এতে শিল্পোন্নয়ন হবে। পশ্চিমবঙ্গে এসব বড় বড় হোয়াক্‌স্‌ দেওয়া হচ্ছে, কিছু কিছু পেটোয়া লোককে চাকরি দেওয়া হচ্ছে। গতবারে বিধানসভায় বলা হয়েছিল আরও ১৬টি শিল্পকেন্দ্র গড়ে তোলা হবে। তখনই আমরা মনে করেছিলাম হবে না এবং হয়ওনি। মন্ত্রী মহাশয় যাই বলুন না শিল্প দপ্তর অকর্মণ্য। যতই মন্ত্রী মহাশয় তাদের আদরে লালন-পালন করুন। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় বলা হয়েছিল ৮টি হবে। কিন্তু হয়েছে পাঁচটি—কল্যাণী, বারুইপুর, হাওড়া, শক্তিগড়, শিলিগুড়ি। সব কটি চালু হয় নি। চালু হয়েছে তিনটি। মিঃ স্পীকার স্যার, বিদ্যুৎ সঙ্কট যেখানে সারা দেশে এতো প্রকট হয়েছে সেখানে কোন মতে এইসব গ্রোথ সেন্টার বা ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার ডেভেলপ করতে পারে না। অথচ পাশাপাশি মহারাষ্ট্রে চলুন দেখবেন সেখানে চালু হয়েছে ৬৭টি, পাঞ্জাবে ৩১টি, অন্ধ্রপ্রদেশে ৭৭টি, উত্তর প্রদেশে ৭০টি এবং গুজরাটে ১৮টি। প্রতেকটি রাজ্যে কর্পোরেশন-গুলি হচ্ছে ট্রেনিং-কাম-প্রোডাকসান সেন্টার। কিন্তু আমাদের বেলায় ট্রেনিং-কাম-প্রোডাকসান সেন্টার কিছু দেখতে পেলাম না। পশ্চিমবাংলা কেন্দ্র থেকে ১৬ লক্ষ টাকা পেয়েছেন। টাকাটা খরচ করা দরকার। তারজন্য একটা কর্পোরেশন প্রয়োজন এবং আরও ব্যাংক থেকে কিছু টাকা আসবে। কিন্তু কাজ কিছুই এগোচ্ছেনা। কারণটা কি? কারণটা হচ্ছে

নসেনটিভ এবং সাবসিডি এই হচ্ছে আমাদের শিল্পোন্নয়নের যন্ত্র। এবং আমাদের হাতেও ছে ইনসেনটিভ এবং সাবসিডি। কিন্তু শুধু ইনসেনটিভ এবং সাবসিডিতেই ইনডাস্ট্রি য় না; কোন দেশে হয় নি। একটু চিন্তা করুন, র-মেটিরিয়াল যে প্রয়োজন সেই র-টিরিয়াল সবই চোরা বাজারে। উনি যদি বলতেন যে আমাদের একটা র-মেটিরিয়াল র্পোরেসন দরকার--তাহলে একটা মানে বুঝতে পারতাম। সত্য সত্যিই পশ্চিমবাংলায় কটা র-মেটিরিয়াল কর্পোরেশন দরকার। তা না হলে র-মেটিরিয়ালগুলির চোরা-কারবার বে--বেশী দামে--তিন গুণ চার গুণ দামে ছোট ছোট ব্যবসায়ীদের সেগুলি কিনতে হবে। ন্ট্রাল গভর্ণমেন্ট তামা দস্তার কোটা পশ্চিমবাংলাকে দেবে না, মহারাষ্ট্র, গুজরাটকে দেবে। াহলে কি করে শিল্প হবে? তার উপর মোনোপলির চাপ কি রকম তা তো সবাই জানেন। াপনি একটা সাবান কারখানা যদি করতে চান পারবেন না। সেখানেও দেখুন হিন্দুস্থান ভার কোম্পানীর ১৫টি সাবান আছে; তার সানলাইট আছে লাইফবয় আছে। তার কা আর বিজ্ঞাপনের চাপে এখানে কোন ছোট সাবানের কারখানা হতে পারবে না। ানোপলির চাপ যেখানে এতো প্রবল, র-মেটিরিয়াল যেখানে নেই, সেখানে কেমন করে াট ছোট ইনডাস্ট্রিগুলি হবে? তারপর রয়েছে আপনাদের লাইসেনসিং পলিসি। লাইসেনসিং লিসিগুলি এখন একটু চিন্তা করুন। বড় বড় কারখানাগুলির তুলনায় ছোট ছোট কারখানাগুলি শি বেশি লাইসেন্স না পেলে কি করে তারা গড়ে উঠবে? অথচ সেভাবে আপনারা াইসেন্স দেন না। তাতে হচ্ছে কি? আপনারা একটু চিন্তা করুন। মন্ত্রিমহাশয়ের ক্তব্যে একটা বড় শিল্প তার পার্টস যন্ত্রাংশ তৈরী করবার জন্য অনুপূরক শিল্প এন্সিলিয়ারী নডাস্ট্রিজ গঠন করতে পারবে। এই ব্যাপারে মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা াপনাকে তথ্য দিতে পারি। ওনারা অবশ্য তথ্য-টথ্য কিছু মানেন না। সেই ছোট বেলায় ন্ত্রী হয়েছেন বা এম, এল, এ হয়েছিলেন তখন থেকে যা বলে যাচ্ছেন ১৪ বছর পরেও ই একই কথা বলছেন। যেখানে বড় বড় কারখানা প্রধান যন্ত্রপাতি বিদেশ থেকে আনে খানে আমাদের দেশে তৈরী হয় না--যেখানে বিদেশ থেকে পার্টসগুলি এখনও আসছে, ানি না, সেই কারখানার যন্ত্রের অনুপূরক শিল্প উনি কি করে করবেন। সার্ভে রিপোর্টে ামরা দেখতে পাই ৫১·৪ পারসেন্ট অফ্ দি বিগ ইনডাস্ট্রিজ তারা নিজেদের যন্ত্রাংশ জেরাই তৈরী করছে আর ১৮ পারসেন্ট বিদেশ থেকে কিনছে আর বাদ বাকীটা ভেঙ্গে র পড়ে আছে--এই তো হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গের সার্ভে রিপোর্ট। বড় বড় কালকার-নাকে নিজের নিজের যন্ত্রাংশ তৈরী করবার লাইসেন্স তো গভর্ণমেন্ট তাদের দিচ্ছে। টা বাস্তব সত্য কথা। এগুলি না পালটে ইনফ্রাষ্ট্রাকচার কর্পোরেশন করলেও শিল্পো-য়ন কখনও হতে পারে না। তার পরে আসুন সিড ক্যাপিটেল। সিড ক্যাপিটেলের াপারে ব্যাঙ্কগুলি তো সিকিউরিটি চাইবে। বলা হচ্ছে সিকিউরিটির দরকার নেই--জকট ভায়াবেলিটি হোলেই হোল। কিন্তু ব্যাঙ্কগুলিতো প্রোজেক্ট ভায়েবল বলে মনে র না--যদিও বা মনে করে--বলতে একথা দুঃখ হচ্ছে যে ব্যাঙ্কগুলির ম্যানেজারদের উ কেউ ৫ পারসেন্ট, ১০ পারসেন্ট ঘুষ না পেলে ব্যাঙ্ক থেকে লোন দিচ্ছে না, এটা স্তব সত্য কথা। এটা বলতে লজ্জা হচ্ছে, যে ব্যাঙ্কের ম্যানেজাররা পর্য্যন্ত টাকা পয়সা য় না পেলে ঋণ দিচ্ছে না। তার পর আসুন অন্য দিকে। আমাদের সি, এম, ডি, এ-তে া হয়েছিল সি, এম, ডি, এ-র যে প্ল্যান আছে--পাঁচ থেকে বিশ মাইল পর্য্যন্ত কলকাতাকে ন্দ্র করে ৬টি জায়গাতে এই রকম গ্রোথ সেন্টার হবে।

[3-20—3-45 p.m.]

় কি জায়গা? কল্যাণী, নিমতা, দমদম, রাজারহাট, কসবা, তিলজলা, বজবজ, ওড়া, জেলার কোনা, আর হুগলী জেলার বাঁশবেড়িয়া। মিঃ স্পীকার স্যার, সি, এম, ডি, এ াও এ্যাকুইজিসন করতে পারলেন না এই ক-বছর ধরে। তাদের প্ল্যান আছে, কিন্তু াও এ্যাকুজিসন হল না। সেকেণ্ড হুগলী ব্রীজ না হলে, মিঃ স্পীকার স্যার, এই সমস্ত ফ্রা-স্ট্রাকচারের কাজ হতে পারে না। প্ল্যানিং কমিশন এই সি, এম, ডি, এ-র একটা প্ল্যানও াকসেপ্ট করেনি। মিঃ স্পীকার স্যার, আপনাকে আরো একটা কথা বলা প্রয়োজন, টা হচ্ছে অল ইণ্ডিয়া পিকচার কি---অল ইণ্ডিয়া পিকচার ১৯৭১ সাল পর্য্যন্ত হচ্ছে ৫৭২টি

ইনডাষ্ট্রিয়াল এসটেট হয়েছিল অল ইনডিয়ায়, তার ভিতর ২৬৬টি ফাংসানিং অর্ধেকেরও কম। অর্ধেকেরও কম এখানে ফাংসান করছে, বাকিগুলি বন্ধ হয়ে গেছে। মিঃ স্পীকার স্যার, বন্ধ হয়েছে কেন? বন্ধ হয়েছে রং লোকেসানের জন্য। সুকুমারবাবু একটি কথা ঠিকই বলেছেন যেখানে র-মেটিরিয়্যাল পাওয়া যায় এবং যার কাছাকাছি মার্কেট আছে তার বাহিরে যদি ইনডাষ্ট্রিয়াল এসটেট তৈরী করেন, রিজিওন্যাল কনসিডারেসন অনুযায়ী যদি করেন তবে ভুল করবেন। সমগ্র জেলায় জেলায় শিল্প ছড়িয়ে দেব—সেই জেলায় কি র-মেটিরিয়্যাল পাওয়া যায়, সেই জেলায় কি বাজার আছে সেটা যদি না দেখেন--সমগ্র জেলায় জেলায় শিল্প পৃথিবীর কোন্ দেশে আছে? মিঃ স্পীকার স্যার, পৃথিবীর কোন্ দেশে উনি দেখাতে পারেন যে সমগ্র জেলায় জেলায় শিল্প থাকে? শিল্পের জন্য এক একটা ইনডাষ্ট্রিয়াল লোকেসান থাকে, আর জন্য একটা লোকেসান কমপ্লেক্স থাকে এবং লোকেসানগুলি একটা পার্টিকুলার জায়গায় হয়। এগুলি বিবেচনা হয়নি বলে আজকে অল ইনডিয়া পিকচার হচ্ছে এই। অথবা শিল্পগুলিকে যদি কৃষিভিত্তিক করা যেত অথবা কৃষির জন্য এবং যদি পাবলিক সেকটরে হত যারা ২।১০ বছর ধরে লগ্নী বহন করতে পারে তাহলে মানে হত। কিন্তু জেলায় জেলায় শিল্প সম্প্রসারণ হয় কি করে? প্রাইভেট এন্টারপ্রেনাররা যেখানে সস্তা দামে কাঁচা মাল পাবে, যেখানে ট্রানসপোর্ট কষ্ট কম পাবে, যেখানে সহজে মার্কেটিং করতে পারবে সেই জায়গা ছাড়া অন্য জায়গায় যাবে না। জোর করে সেখানে শিল্প পাঠানো মানেই তাদের বিপদে ফেলা এবং এই বিপদের জন্যই ৫৭২টির ভিতর ২৬৬টি ফাংসান করছে ধুঁকে ধুঁকে। বাঁচাবার মত অবস্থাও তাদের নেই। মাননীয় স্পীকার মহাশয়, আমি আরও একটা কথা বলতে চাই, কি তৈরী হবে সেই শিল্পের পরিকল্পনা কিন্তু সারা পশ্চিমবঙ্গে তৈরী হয়নি। পশ্চিমবঙ্গের ৫ বছরের পরিকল্পনা আগামী এপ্রিল মাস থেকে সুরু হতে যাচ্ছে। আমরা কিন্তু সেটা এখন পর্য্যন্ত জানতে পারিনি, আইনসভায় সেটা প্লেস্ড হয়নি।। মিঃ স্পীকার স্যার, কি কি জিনিস আমরা তৈরী করবো রাইস মিল করবো, না বোন ডাষ্ট মিল করবো, কৃষির জন্য, কৃষিভিত্তিক, সেটা আমরা কিন্তু কিছুই জানি না। এখানে এলোপাথাড়ি ইলেকট্রনিক্স, জুতো ইত্যাদি তৈরী হচ্ছে ইলেকট্রনিক্স যে তৈরী হচ্ছে তাতে ইমপোর্ট বাড়ছে। আজকাল ইলেকট্রনিক্স একটা ভয়ের কারবার হচ্ছে--কিছু ইলেকট্রনিক্স তৈরী হয়েছে। আমরা জুতো করবো। চামড়ার কারখানাদের ভয় হচ্ছে—চামড়া রপ্তানি হচ্ছে। আমাদের আমদানিনীতির সঙ্গে কাঁচা-মালের রপ্তানিনীতির কোন যোগসূত্র আছে কিনা সমগ্র পরিকল্পনায়, সেটা জানি না। যেখানে যেখানে লাইসেন্স চাইছে তার টোটাল ইমপ্যাক্ট কত হচ্ছে, ইমপোর্ট হচ্ছে কত, তার উপর এমপ্লয়মেন্ট কত হচ্ছে এ সবের কোন খোঁজ খবর নেই—ইমপ্যাক্টের ব্যাপারে কিছু দেখা যাচ্ছে না। সর্বশেষে মাননীয় স্পীকার, স্যার, আমি বলতে চাই এই ধরণের কর্পোরেশনগুলি, যেগুলি স্বয়ংশাসিত বা অটোনোমাস, এগুলি দুর্নীতি, অপদার্থতার একটা আড়ডাখানা হয়েছে। পাবলিক এ্যাকাউন্টস কমিটির রিপোর্টগুলি আপনি জানেন—সেখানে দেখতে পাবেন প্রত্যেকটি পাবলিক সেকটার বা পাবলিক আণ্ডারটেকিং দুর্নীত এবং অপদার্থতার আড্ডায় পরিণত হয়েছে এবং জনসাধারণের টাকা লোকসানের গহ্বরে প্রবেশ করে দুর্নীতির সুড়ঙ্গ দিয়ে তলিয়ে যাচ্ছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-45—3-50 p.m.]

**Shri Ramdas Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টি হচ্ছে, এই সভায় মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন ডিহিদার মহাশয় কুলটি কারখানার জনৈক এমপ্লয়ি সম্পর্কে তাঁর বক্তব্য রেখেছেন, আমি তখন বলেছিলাম যে ম্যাটারটি সাবজুডিস—তাঁর বক্তব্যে দেখছি তিনি বলছেন যে, "আগেতে যেসব দুর্নীতি ছিল, এখন এই সরকারের আমলে সেই দুর্নীতি দূরীভূত হবে আশা করেছিলাম কিন্তু তা হয়নি, এখনও অব্যাহত গতিতে তা চালু আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দু তারিখে আসানসোল কোর্টে একটা মামলা হয়, সেখানে দ্বিতীয় মুনসেফ মহাশয় ইনজাংসান অর্ডার ইস্যু করেন এবং সেই ইনজাংসান অর্ডারের ভিত্তিতে তাকে এখন রাখা হয়েছে। আজকে এই হাউসে

যদি বলা হয় সেই দুর্নীতি দুরীভূত হয়নি তা এখনও অব্যাহত গতিতে চালু আছে তাহলে আমার মনে হয় সেখানে মাননীয় মুনসেফকে অবমাননা করা হয়েছে। তাই স্যার, আপনার কাছে আমার আবেদন এই যে, মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন তা এক্সপাঞ্জ করার আদেশ দিয়ে আমাদের বাধিত করুন।

**Mr. Speaker** : I would request the honourable member to supply the particulars of the case of the injunction order that was issued and if really it is found that it is a sub judice case and that some statement has been made on the floor of the House in a manner which tried to affect the finding of the Court, certainly I will take steps with regard to the statement to see whether any contempt of the Court has been committed or whether it infringes or interferes with the administration of justice. Naturally these words or languages should be expunged. I will look into the matter. Please supply all the particulars and I will take necessary steps in the matter.

**Shri Saroj Roy** :

যদি স্যার, এটা সাব-জুডিস হয় তাহলে যে অংশটা সাব-জুডিস সেটুকুই তো খালি বাদ যাবে। সমস্ত অংশটা বাদ যাবে না তো? বাকি অংশটা তো থাকবে।

**Mr. Speaker** : We shall examine the entire matter and after examining it, I shall take necessary steps.

[3-50—4 p.m.]

**Shri Ananda Gopal Mukherjee** :

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী এই ইনডাস্ট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার ডেভলপমেন্ট যে বিল আমাদের সামনে উৎথাপন করেছেন, এই বিলটাকে আমি স্বাগত জানাই। যদিও পশ্চিমবঙ্গে শিল্পের উন্নতির জন্য এই ধরনের বিল আরও পূর্বে আনা উচিত ছিল। তবু দেরী হলেও এর প্রয়োজনীয়তা যে বিশেষভাবে উপলব্ধি করা হয়েছে এর জন্য আমরা আনন্দিত। মাননীয় মন্ত্রিমহাশয়, এই বিল সম্পর্কে তাঁর ব্যক্তব্য রাখতে গিয়ে বিস্তারিতভাবে এই ইনফ্রা-স্ট্রাকচার ডেভলপমেন্টের যে প্রয়োজনীয়তা তা হাউসের সামনে তুলে ধরছেন। পশ্চিমবঙ্গ এক সময় সারা ভারতবর্ষের মধ্যে শিল্পে সবচেয়ে উন্নত প্রদেশ ছিল। কিন্তু আমরা দেখতে পাচ্ছি ক্রমে ক্রমে পশ্চিমবঙ্গের সেই স্থান বা সেই মান বর্তমানে নেই এবং তা আসতে আসতে নীচের দিকে যাচ্ছে। পক্ষান্তরে মহারাষ্ট্র তামিলনাড়ু, হরিয়ানা, পাঞ্জাব, গুজরাট, এই সমস্ত প্রদেশ শিল্পের উন্নতির ক্ষেত্রে প্রভূতভাবে উন্নতি লাভ করেছে। যদি তার মৌলিক কারণগুলি অনুসন্ধান করি তাহলে দেখতে পাবো যে সেখানে কতকগুলো মৌলিক কারণ থাকার দরুণ তা সম্ভব হয়েছে। প্রথম এবং প্রধান কারণ আমি বলবো কেন্দ্রীয় সরকারের নীতি। যে নীতির ফলে সারা ভারতবর্ষের মধ্যে যে যে অঞ্চলে শিল্পের দিকে অনগ্রসর ছিল, সেই সমস্ত অঞ্চলের মধ্যে যেখানে শিল্প উন্নতি সম্ভব সেই সমস্ত প্রদেশে শিল্পের উন্নতি এবং প্রসারের সুযোগ পূর্বে দেবার দরুণ পশ্চিমবঙ্গের স্থান অন্যান্য প্রদেশের চেয়ে নীচের দিকে যেতে বাধ্য হয়েছে। দ্বিতীয় কারণ হচ্ছে যে এই সমস্ত যে সুযোগ গ্রহণ করেছেন বা যেভাবে গ্রহণ করেছেন, আমরা পশ্চিমবঙ্গ, ঠিক সেইভাবে গ্রহণ করতে পারিনি। যে আবহাওয়া থাকলে শিল্প গড়ে উঠে, সেই আবহাওয়া আমরা গড়ে তুলতে এবং রক্ষা করতে পারিনি। আজকে মাননীয় মন্ত্রিমহাশয়, এই বিলের মাধ্যমে সেই শিল্পের জন্য আবহাওয়া সৃষ্টি করার কথা, ইনফ্রা-স্ট্রাকচার-এর কথা এখানে রেখেছেন। আমি এখানে মাননীয় মন্ত্রিমহাশয়কে তাঁর দৃষ্টি এই ইনফ্রা-স্ট্রাকচার ডেভলপমেন্টের সঙ্গে সঙ্গে এই দিকে রাখতে বলবো যে শিল্প যখন আমরা সৃষ্টি করতে যাবো, কোন্ শিল্প কোথায় প্রতিষ্ঠিত হতে পারে, এই সম্বন্ধে টেকনিক্যাল ফিজিবিলিটি, ইকনমিক ভায়েবিলিটি, এই সমস্ত যেন পুঙ্খানুপুঙ্খরূপে পরীক্ষা করে দেখি। যদি আমরা কোথায় ইনফ্রা-স্ট্রাকচার হবে, এই সমস্ত তথ্য এবং অন্যান্য প্রয়োজনীয় তথ্যের

ভিত্তিতে না করি, যদি তার কনসিডারেশন পলিটিক্যাল হয়—নিশ্চয়ই পলিটিক্যাল হওয়া উচিত একটা কনসিডারেশন কিন্তু কনসিডারেশন যদি একমাত্র হয় তাহলে ইনফ্রা-স্ট্রাকচার হবে, ইনডাস্ট্রি হবে না। কিন্তু যদি ইনফ্রা-স্ট্রাকচার করে ইনডাস্ট্রি করতে হয় তাহলে সেই ইনডাস্ট্রি কোথায় কোন্ ইনডাস্ট্রি হতে পারে, সেই ডেভেলপমেন্টের কথা পসিবিলিটির কথা পরিষ্কারভাবে আমাদের ভালভাবে স্টাডি করে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ইনফ্রা-স্ট্রাকচার ডেভেলপমেন্ট বিল আমাদের সামনে এসেছে, আমি আপনাদের সামনে এই তথ্য রাখতে চাই, এটা যেন এমন সংস্থা না হয়, আর একটা বাঙ্গুর কোম্পানী না হয়,—জেলায় জেলায় বাঙ্গুর কোম্পানী হয়ে যাবে। কারণ ইনফ্রা-স্ট্রাকচার ডেভেলপমেন্টের নামে প্রতি জেলায় জেলায় যদি আমরা জমি সংগ্রহ করি, সেই জমিকে উন্নত করে, সেখানে জল এবং বিদ্যুতের ব্যবস্থা করে সেখানে যদি স্ট্রাকচার ডেভেলপ করি তাহলে সেটা বাঙ্গুর কোম্পানীর মতই হয়ে যাবে।

দুর্গাপুর ডেভালপমেন্ট অথরিটি বলে একটা বিরাট সংস্থা আমরা বিরাট আশা নিয়ে এই হাউসে বিলের মাধ্যমে প্রতিষ্ঠা করেছিলাম। স্বর্গত বিধান চন্দ্র রায় দুর্গাপুরকে কেন্দ্র করে রুর অফ ইনডিয়া সৃষ্টি করার যে পরিকল্পনা রচনা করেছিলেন, সেই পরিকল্পনা করার সময় আদার ইনডাস্ট্রিসকে এট্রাক্ট করবার জন্য সেখানে পেট্রো কেমিক্যাল বেস্ড ইনডাস্ট্রিস, কোল বেস্ড ইনডাস্ট্রিস, কোল বেস্ড কেমিক্যাল এবং আদার ইনডাস্ট্রিস-এর ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপমেন্টের জন্য যেটা তিনি তৈরী করেছিলেন, আজ সেই পরিবর্তিত পরিস্থিতিতে ধরুন তা সম্ভব হচ্ছে না, এবং না হওয়ার যদি বিশেষ কোন কারণ থাকে তাহলে এই পর্য্যায়ে সরকার যে জমি গ্রহণ করেছিলেন ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপমেন্ট করবার জন্য এবং যে কস্ট্ লাগিয়েছিলেন, সেই কস্ট্ সেই জমির ইনডাস্ট্রিসকে দেবার কথা বলেছেন, সেই কস্ট্ এত বেশী যে ছোট ইনডাস্ট্রির পক্ষে সেটা দেওয়া সম্ভব নয়। এবং যদি আজকে সরকার সেই জমির যে টাকা খরচ গিয়েছে নো লস, নো প্রফিট বেসিসে এই ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপমেন্ট করেন তাহলে সেখানে ইনডাস্ট্রি যেতে পারে। তার সঙ্গে সঙ্গে আমি এই কথা বলব যে আজকে আমাদের ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপ করেনি কেন, না, আমাদের বেসিক নিড্স কতগুলি দেখতে হবে। আজকে পশ্চিমবঙ্গে আমরা শিল্পে উন্নতির কথা পরিকল্পনার কথা ভাবছি এবং তার জন্য আমরা ইনডাস্ট্রি তৈরী করবার জন্য ইনফ্রা-স্ট্রাকচার তৈরী করছি। সঙ্গে সঙ্গে যদি এই কথা চিন্তা না করি তাহলে ভুল হবে যে ইনডাস্ট্রির সবচেয়ে বড় প্রয়োজন যে বেসিক র-মেটিরিয়ালস, সেটা হচ্ছে ইলেকট্রিসিটি আর ওয়াটার। ফিফথ ফাইভইয়ার প্ল্যানে আমরা যদি ইলেকট্রিসিটিকে ঠিকভাবে না করতে পারি তাহলে ইনফ্রাস-স্ট্রাকচার ডেভালাপমেন্টের কোন কাজই হবে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পরিকল্পনার মধ্যে আমরা দেখতে পাচ্ছি দুটোর বেশী প্রজেক্টকে এখন পর্য্যন্ত আমরা কার্য্যকরী করতে পারিনি। ফিফ্থ ফাইভইয়ার প্ল্যানে অতিরিক্ত মেগা ওয়াট তৈরী হওয়ার পরিকল্পনা আছে। ব্যাণ্ডেল থার্মাল পাওয়ার ষ্টেশনে আরো একটা ইউনিট ২৫০ মেগা ওয়াটের নতুন করে করবার পরিকল্পনা আছে। দুর্গাপুরে প্রজেক্টে সিক্সথ ইউনিট ১২৫ মেগা ওয়াটের স্থাপন করবার বা চালু করবার পরিকল্পনা আছে। আমরা কোলাঘাটে তিনটি ইউনিট করবার কথা ভাবছি। কিন্তু আজকে যে সময় নেবে এই ইউনিট গুলি তৈরী করবার জন্য, বিদ্যুৎ তৈরী হতে আজকে যে সময় লাগবে, সেই সময় কি পশ্চিমবঙ্গের ইনডাস্ট্রিয়াল ডেভালপমেন্ট পিছিয়ে থাকবে না আমরা এগিয়ে নিয়ে যাব। আমরা অঙ্কের হিসাবে দেখছি আগামী ৫ বছরের মধ্যে পশ্চিমবঙ্গে ইনডাস্ট্রিয়াল ডেভালপমেন্ট হতে পারবে না। কারণ আজকে আমাদের হাতে যে বিদ্যুৎ আছে সেই বিদ্যুৎ দিয়ে আমরা পশ্চিমবঙ্গের কোন নতুন শিল্পকে বিদ্যুৎ সরবরাহ করতে পারব না। আজকে অঙ্কের হিসাবের মাধ্যমে আমরা যদি আমাদের পরিকল্পনাকে গ্রহণ করি তাহলে দেশের মানুষের সামনে হতাশা আসে না। মাননীয় স্পীকার মহাশয় আমরা এই হাউসে আলোচনার মাধ্যমে দেখেছি অনুন্নত জেলা যেমন ধরুন পুরুলিয়া, বাঁকুড়া, নর্থ বেঙ্গল, এই সব নানান জায়গায় গ্রোথ সেন্টার করে শিল্পের উন্নতির ক্ষেত্রে তৈরী করবার কথা ভাবছি এবং সেই মত লেটার অফ ইনটেন্ট নিয়েছি, কিন্তু আমরা সেই সব লেটার অফ ইনটেন্ট কার্য্যকরী করতে পারছি না। এর কারণ আমাদের বেসিক

নিড্‌স যেগুলি ইনডাস্ট্রি তৈরী করতে গেলে দরকার এবং সেগুলি মেটাবার জন্য আমাদের যে পরিকল্পনা দরকার, সেইগুলি আজকে আমরা সামনে রাখিনি। আমি জানি মাননীয় মন্ত্রিমহাশয়ের মাথায় এই সমস্ত জিনিষগুলি নিশ্চয়ই আছে।

[4—4-10 p.m.]

কিন্তু আজ সামগ্রিক পরিকল্পনার যে রূপ তার মধ্যে যদি কো-অডিনেসান না থকে তাহলে ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপমেন্ট একদিকে যেমন হবে, অন্যদিকে র-মেটিরিয়্যাল সর্টেজের জন্য ক্ষতি হবে। সর্বোপরি ইনফ্রা-স্ট্রাকচার ডেভালাপমেন্ট-এর জন্য দরকার পড়বে র-মেটিরিয়্যাল ব্যাঙ্ক-এর স্পেয়ার ব্যাংক। আর সময় নেই বলে এই কটি কথা বলে আমি শেষ করলাম।

**Shri Kasi Nath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ শিল্প ও বানিজ্য মন্ত্রী যে ইনফ্রা-স্ট্রাকচার বিল এই হাউস-এ এনেছেন তাকে সমর্থন করছি এই কারণে যে গত ২৬ বছর ধরে মফঃস্বল এলাকার শিল্পের কথা এইভাবে বিধানসভায় চিন্তা করা হয়নি এবং শিল্প যে হবে তার জন্য মন্ত্রি-মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আজকে ইনফ্রা-স্ট্রাকচার ডেভালপমেন্ট কর্পোরেশন যেটা তিনি করেছেন তাতে গ্রামাঞ্চলে শিল্প করার জন্য হল, বিদ্যুৎ, রাস্তা, যানবাহন, জমি প্রভৃতি সুযোগ সুবিধার জন্য তিনি যে কর্পোরেশন গঠন করছেন তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। এই উদ্যোগের পেছনে নানা ধরনের যে চক্রান্ত থাকে সেগুলি সম্বন্ধে তাঁর জানা দরকার। অনেক ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প করে শুধু সাইন বোর্ড ঝুলিয়ে যেন না রাখেন—এটা যেন বাস্তব হয়। একটা শিল্প সেটা যেন, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর, পুরুলিয়াতেও হয়, শুধুমাত্র শিল্প যেন লেটার অফ ইনটেন্ট-এর মধ্যে না থাকে। সর্ব শেষে গ্রাম বাংলায় শিল্পের প্রতি মন্ত্রিমহাশয়ের যে ঝোক তার জন্য তাঁকে অভিনন্দন জানিয়ে আমি শেষ করছি।

**Shri Tapan Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার এই ভয়াবহ বেকার সমস্যার দরুন এই রাজ্য আজ এক বারুদের স্তুপের উপর দাঁড়িয়ে আছে। এই সমস্যা সমাধানের জন্য তাঁর এই বোধকে আমি অভিনন্দন জানাই। এই শিল্প সৃষ্টি করা একটা বিরাট সমস্যা। আমরা সস্তায় হাততালি পাবার জন্য একচেটিয়া পুঁজি খর্ব করার স্লোগান দিতে পারি। আমাদের নেত্রী ইন্দিরা গান্ধী গরীবি হটাবার স্লোগান দিয়েছেন। আমাদের হাতে ক্ষমতা আছে যে কোন সময়ে আমরা একচেটিয়া পুঁজিকে জাতীয়করণ করে তার সম্পত্তি ক্রোক করতে পারি। পশ্চিমবাংলার স্বার্থে একচেটিয়া পুঁজিকে খর্ব করা দরকার এবং সেই পুঁজিকে কাজে লাগিয়ে যাতে পশ্চিমবাংলার উন্নতি করতে পারি সেদিকে লক্ষ্য রাখতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব। এর ফলে তাঁরা পশ্চিমবাংলাকে কাঁচা মাল কম দিচ্ছেন এবং তার জন্য শিল্প ঠিকভাবে হচ্ছে না। আপনি যে ইনফ্রা-স্ট্রাকচার করছেন তার ফলে নূতন যে শিল্প হবে তার জন্য যদি কাঁচা মাল ঠিকমত না পাওয়া যায় তাহলে শিল্প হবে না। তৃতীয় কথা হচ্ছে, আমলাদের হাতে শিল্প করার ক্ষমতা দিলে শিল্প জোরদার হবে না। তাঁরা হচ্ছেন জ্যাক অফ অল ট্রেড, মাস্টার অফ নান, কিন্তু শিল্পের ব্যাপারে তাঁদের কোন ধ্যান ধারণা নেই। কিন্তু তাঁদের যদি আজকে শিল্পে বসিয়ে দেওয়া যায় তাহলে সেই শিল্প কিভাবে চালাতে হবে সে সম্বন্ধে তাঁদের কোন কাণ্ডজ্ঞান নেই। কিন্তু যাঁদের সেই সম্বন্ধে যোগ্যতা আছে, যাঁদের ইনডাস্ট্রি সম্বন্ধে ধ্যান-ধারণা আছে তাঁদের যদি সেই শিল্পের দায়িত্ব দেওয়া হয় তাহলে তাঁরা সেই কাজ এগিয়ে নিয়ে যেতে পারবেন। আজকে এই ইনফ্রা-স্ট্রাকচার বিলকে অত্যন্ত যোগ্যতার সঙ্গে বিচার করতে হবে, বড় বড় বক্তৃতার ফুলঝুরি ছড়িয়ে নয়। শিল্প সৃষ্টি করতে গেলে ১০ বছর সময় লাগে, বহু কোটি টাকা লাগে। আমাদের পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে ক্যাপিটাল ফর্মেসান যাতে শিল্পে বিনিয়োগ হতে পারে সে দিকে লক্ষ্য রেখে আমাদের এগিয়ে যেতে হবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Madhu Sudan Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী আজকে যে বিল এনেছেন আমি তাকে সমর্থন জানাই। এই বিলে যে বিধান আছে এটা আইনে পরিণত হলে গ্রামাঞ্চলে কিছু কিছু শিল্পের উন্নতি হবে মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে উত্তরবাংলা সবচেয়ে বেশী অবহেলিত এবং অনুন্নত। আমরা যে সমস্ত বিধানসভার সদস্য সেদিক থেকে এসেছি আমাদের মনে এই বিল আশার বাণী বহন করে এনেছে। আমি স্যার, আপনার মাধ্যমে শিল্পমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব অবহেলিত উত্তরবাংলার দিকে তিনি যে দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন তারচেয়ে তিনি যেন আরো ভালভাবে দৃষ্টিভঙ্গীর পরিচয় দেন। পশ্চিমবঙ্গে যে ৮টি ইনডাষ্ট্রিয়াল এস্টেট হয়েছে তার মধ্যে একটা হয়েছে উত্তর বাংলার শিলিগুড়িতে। আপনারা জানেন উত্তরবাংলায় একটা শিল্প আছে, সেটা হচ্ছে চা-শিল্প, সেই শিল্প আজ ধ্বংসের পথে। ইতিমধ্যে ২০টি চা-শিল্প বন্ধ হয়ে গেছে। উত্তর-বাংলায় বর্তমানে একটা ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছে খাদ্যমন্ত্রীর কৃপায় সেটা হচ্ছে গমভাংগা মেশিন। সেখানে খাদ্যমন্ত্রী মহাশয় চাল দিতে পারেননি, গম দিয়েছেন, তাই উত্তর-বাংলায় একমাত্র শিল্প গমভাঙ্গা মেশিন দিন দিন বেড়ে যাচ্ছে। সেজন্য পশ্চিমবঙ্গের অন্যান্য জেলার সঙ্গে যদি উত্তরবাংলার উন্নতি করতে হয় তাহলে উত্তরবাংলায় শিল্প বিশেষ করে চা-শিল্প যাতে উন্নতি লাভ করে তার জন্য আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

পরিশেষে উনি যে বিল এনে একটা বাস্তব দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন সেজন্য তাঁকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Tarun Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ধন্যবাদ জানাই অনেক মাননীয় সদস্যকে যাঁরা এই বিলকে সমর্থন করেছেন। গ্রামবাংলার উন্নতির জন্য এটা দরকার এটা সকলেই বলেছেন, সেজন্য আমি সত্যই আনন্দিত। মাননীয় সদস্য শীশ মহম্মদ এবং অশ্বিনী রায় এই দু'জনে বলেছেন বিলটাকে সিলেক্ট কমিটিতে দেওয়ার জন্য। আমি খুব দুঃখিত তাঁদের প্রস্তাব মানতে পারছি না বলে। কারণ, অত্যন্ত দেরি হয়ে গেছে বলে সকলেই স্বীকার করেছেন, আর দেরি করা চলে না। ১লা এপ্রিল, ১৯৭৪ মধ্যে যদি ইনফ্রাষ্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশান করতে পারি তাহলে ইনডাষ্ট্রিকে বিভিন্ন ডিষ্ট্রিক্টে নিয়ে যেতে পারব, ডিষ্ট্রিক্টে যে বেকার সমস্যা আছে কলকাতায় ইনডাষ্ট্রি করে সেই সমস্যা দূর করা যায় না, সেজন্য এটা করতে চাই। আমি আশা করব শীশ মহম্মদ সাহেব এটা প্রত্যাহার করে নেবেন। অশ্বিনীবাবুর যদি একটা জিনিস মেনে নিই সেটা হচ্ছে ফ্যাক্টরী রিমুভ করার জন্য যে দাদন দেওয়ার কথা আছে এটা যদি উইথড্র করি তাহলে তিনি তাঁর সমস্ত এ্যামেণ্ডমেন্ট উইথড্র করে নেবেন।

[4-10—4-20 p.m ]

আমি অশ্বিনীবাবুকে বলতে চাই আমরা ইনডাষ্ট্রি এক্সপ্যাণ্ড করেছি এবং আমরা চাচ্ছি এই ইনডাষ্ট্রি এখানে না করে অন্য জায়গায়, যেমন, বাঁকুড়ায়, কুচবিহারে গিয়ে করুক। কোন একটা ইনডাষ্ট্রি করতে গেলে একটা মূলধন খরচ করতে হয় এবং সেটা যদি আমরা ধার দেই তাহলে কি অন্যায় কাজ করা হবে? উনি হয়ত বলতে পারেন ধার দেবার সময় দেখবেন বড় শিল্পপতিদের যেন না দেওয়া হয়। আমরা চেষ্টা করছি যাতে মাঝারি এবং ছোট শিল্পপতিরা এটা পায়। আমি অশ্বিনীবাবুকে পরিষ্কার বলতে চাই কোন বড় শিল্পপতিকে সাহায্য করবার জন্য আমরা এই জিনিস রাখিনি। ইনডাষ্ট্রিয়াল ডিসেন্ট্রালাইজেসন একটা কারণ হচ্ছে যেখানে শিল্প নেই সেখানে যাতে শিল্প গিয়ে পৌঁছাতে পারে, সেখানকার বেকার সমস্যা যাতে দূর হতে পারে। মৌলিকদিক থেকে অশ্বিনীবাবুর প্রস্তাবের সঙ্গে আমার কোন তফাৎ নেই। আমরা বিড়লাকে বা ওই রকম

বড় বড় কোম্পানীকে টাকা দিচ্ছি না। কাজেই আমি ওঁর সমর্থন চাচ্ছি এবং সেইজন্য বলছি ওইগুলি উইথড্র করুন।

**Shri Aswini Roy :**

আমার ৪।৫ নম্বরে যেটা আছে সেটা যদি নিয়ে নেন তাহলে বুঝব আপনি বড়দের দিচ্ছেন না।।

**Shri Tarun Kanti Ghosh :**

স্যার, আমার মনে হয় অশ্বিনীবাবু ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভলাপমেন্ট কর্পোরেসনের সঙ্গে অন্য জিনিসগুলি ভুল করে জড়িয়ে ফেলেছেন। এঁদের কাজ হচ্ছে কোলকাতা, হাওড়া, ২৪-পরগণা, আসানসোল বা দুর্গাপুর ছাড়া আর অন্য কোথাও যেমন কোন ইনডাস্ট্রি নেই তখন সেসব জায়গায় যাতে ইনডাস্ট্রি হতে পারে তার জন্য তারা ইনসেন্টিভ দেবে। আমি বলেছি ইনডাস্ট্রিকে উপযুক্ত ব্যবস্থা করে না দেওয়া পর্যন্ত তাকে বাইরে পাঠাতে পারব না। তাদের জমি দেওয়া দরকার, জল দেওয়া দরকার, রাস্তার ব্যবস্থা করা দরকার, ইলেকট্রিসিটির ব্যবস্থা করা দরকার। আপনারা নিশ্চয়ই জানেন অ্যাট দি প্রেজেন্ট মোমেন্ট ১০০ মেগাওয়াট সর্ট যাচ্ছে এই কোলকাতা শহরে এবং তার ফলে কত কলকারখানা বন্ধ হয়ে গেছে। কাজেই আপনাকে বলছি, আপনি যে সমস্ত থিওরি ওই স্যোসালিজম, ক্যাপিটালিজম নিয়ে এসেছেন তার সঙ্গে এই ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেসনের কোন সম্পর্ক নেই। প্রাইভেট সেক্টর বলুন, পাবলিক সেক্টর বলুন যেখানেই করতে চাই তার জন্য ইনফ্রাস্ট্রাকচার দরকার, কো-অপারেটিভ সেক্টরে যদি ইনডাস্ট্রি করতে চান তার জন্য ইনফ্রাস্ট্রাকচার দরকার। কাজেই অনুরোধ করছি কংগ্রেস পক্ষের বন্ধুরা যখন একে সমর্থন করেছেন তখন আপনারাও সমর্থন করুন। তারপর শীশ মহম্মদ সাহেব বোধ হয় ভয় পাচ্ছেন। কেন তিনি ভয় পাচ্ছেন আমি বুঝতে পারছি না। আমরা গ্রামে শিল্প নিয়ে যেতে চাচ্ছি তাতে উনি কেন ভয় পাচ্ছেন। তারপর, হরশঙ্করবাবু যে ধরনের বক্তৃতা দেন সেটাই এখানে বলেছেন। তবে আমি দুঃখিত যে-সমস্ত কথা উনি বলেছেন সেই সমস্ত কথা এখানে আসে না। মনে করুন একটি লোক একটা ইনডাস্ট্রি করবার জন্য লাইসেন্স চাইল এবং আমরা ভারত সরকারের কাছ থেকে তার জন্য লাইসেন্স আনলাম এবং মনে করুন যে এই ইনডাস্ট্রিটি করবার জন্য ৫ কোটি টাকা খরচ করছে। এই অবস্থায় আমরা তাকে বলতে পারি, আপনি এই ইনডাস্ট্রিটা এখানে না করে অমুক জায়গায় গিয়ে করুন এবং সেইজন্যই ইনডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেসন করা দরকার। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং অশ্বিনীবাবুকে জানাচ্ছি আমি তাঁর প্রস্তাব গ্রহণ করতে পারছি না।

**Mr. Speaker** : Honourable members, time was allotted two hours for discussion of this Bill which will expire at 4.18 p.m. As there are number of amendments, clause by clause discussion will be held and I think there will be some division also in this Bill. So with the sense of the House I would like to extend the time by one hour

[Voices : We have no objection]

With the leave of the House the time was extended by one hour.

The motion that the West Bengal Industrial Infra-structure Development Corporation Bill, 1974, be circulated for the purpose of eliciting opinion thereon, was then put and a division taken with the following result :—

**Noes---97**

Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.

**Noes**

Banerjee, Shri Pankaj Kumar.
Banerjee, Shri Ramdas.
Bhattacharyya, Shri Pradip.
Bhattacherjee, Shri Susanta.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Gobinda.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das Gupta, Dr. Santi Kumar.
Das, Shri Bimal.
Daulat Ali, Shri Sheikh.
Dihidar, Shri Niranjan.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Tarun Kanti.
Goswami, Shri Sambhu Narayan.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Karan, Shri Rabindra Nath.
Khan, Shri Gurupada.
Lahiri, Shri Somnath.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Satadal.
Mahbubul Haque, Shri.
Maji, Shri Saktipada.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shrimati Ila.
Mitra, Shrimati Mira Rani.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar.
Mojumdar, Shri Jyotirmoy.
Móndal, Shri Aftabuddin.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.

**Noes—contd.**

Mukherjee, Shri Mrigendra.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Palit, Shri Pradip Kumar.
Patra, Shri Kashinath.
Paul, Shri Sankar Das.
Phulmali, Shri Lal Chand.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Aswini Kumar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Saroj.
Roy, Shri Suvendu.
Saha, Shri Nirad Kumar.
Saha, Shri Radha Raman.
Saren, Shri Dasarathi.
Sarkar, Dr. Kanai Lal.
Sautya, Shri Basudeb.
Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed, Shri.
Sheth, Shri Balai Lal.
Singha, Shri Lal Bahadur.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Debendra Nath.
Sinha, Shri Nirmal Krishna.
Sinha, Shri Panchanan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tewary, Shri Sudhanshu Sekhar.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

**Ayes—4**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
De, Prof. Chandra Kumar.
Shish Mohammad, Shri.

The Ayes being 4 and the Noes 97, the motion was lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that The West Bengal Infra-structure Development Corporation Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker** : There are amendments to clause 2 by Shri Aswini Roy and Shri Harasankar Bhattacharyya (Amendment numbers 4 and 5), by Shri Aswini Roy and Shri Biswanath Chakrabarti (Amendment numbers 6 and 7) and by Shri Aswini Roy (Amendment No. 8). I call upon Shri Aswini Roy to move all the amendments at a time.

**Shri Aswini Roy** : Mr. Speaker, Sir, I beg to move that in clause 2(1), in lines 2 and 3, after the word "conservancy", the words "such financial aid to such entrepreneurs with the priority to the associations, organisations and co-operatives of lower strata of the artisans, peasantry and labourers" be inserted.

এখন এটা আমি কেন বললাম। মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন তাঁর বক্তব্যের মধ্যে যে আমরা কোন বড় ইনডাষ্ট্রিয়ালিষ্টকে টাকা পয়সা দেবো না। এখন এই যে এ্যামেনিটি কথাটা, যেখানে বলেছেন সুযোগ-সুবিধা, এই সুযোগ-সুবিধার ক্ষেত্রে উনি যদি এইটাই বলেন যে না আমরা দেবো না তাহলে এই কথাটা এখানে লিখে দেবার আপত্তিটা কি। তাঁর যদি উদ্দেশ্য হয়, না আমরা এদের কো-অপারেশন ছাড়া এটাকে ডেভালপমেন্ট করতে চাই, আমরা কোন বড় মালিককে সাহায্য দেবো না, কোন এ্যামেনিটিস দেবো না এই কথাটি যদি এখানে লিখে দেন তাহলে কোন আপত্তি থাকে না। কিন্তু উনি মুখে বলছেন কাজে করছেন না। কাজেই এই এ্যামেণ্ডমেন্টটা আমি মুভ করলাম। আর একটা এ্যামেণ্ডমেন্ট যেখানে হচ্ছে

In clause 2(6), in line 2, after the word "means", the words "exploring and utilising the inherent skill and natural resources available in the area," be inserted.

বক্তব্যের মধ্যে সবাই বলে গিয়েছেন যে যেখানে কলকারখানা এইগুলি হবে তা ইনডাষ্ট্রিয়াল এষ্টেট হবে সেখানে ন্যাচারাল রিসোরসেস কিছু আছে কিনা বা কাঁচা মাল ইত্যাদি পাওয়া যায় কিনা এবং সেখানে মিনারেল বা দক্ষতা আছে কিনা। কারণ, মাননীয় অধ্যক্ষমহাশয়, অতীতে বহু ছোট ছোট এমন অনেক গ্রাম আছে, গঞ্জ আছে যেখানে ছোট ছোট আর্টিজানরা ছিল কিন্তু কাঁচা মালের অভাবে বা বিক্রয় কেন্দ্রের অভাবে সেইসব জায়গাগুলি বিলুপ্ত হয়ে গিয়েছে। এখন যদি আমাদের কারখানা করতে হয় তাহলে সেই জায়গাগুলিকেই বেছে নেওয়া উচিত হবে, কারণ সেখানে কাঁচা মাল পাওয়া যাবে। আর দূর থেকে কাঁচা মাল যদি আনা হয় তাহলে আমাদের খরচও পড়বে এবং সেই খরচ করে যে জিনিস তৈরী হবে অন্যান্য ষ্টেটের সঙ্গে কমপিটিশনে আমরা হয়ত সেই ইনডাষ্ট্রি রাখতে পারবো না। সেইজন্য এই ইনডাষ্ট্রি গড়ার যে ভিত্তি সেটাও আমি এখানে দিচ্ছি। ৮নং এ্যামেণ্ডমেন্টে যেটা আছে অর্থাৎ সেখানে আমি একটা নূতন কথা যোগ করে বলছি,

Sir, I beg to move that in Proviso to clause 2(10), the following be added, namely :-

"and the State Government will be liable to pay such taxes, levies and dues if any to the Municipality and such authorities.".

এটা হচ্ছে যে আপনি একটা গঞ্জ বা একটা গ্রামকে এই ইনডাষ্ট্রিয়াল এরিয়াভুক্ত করলেন কোন জায়গায় পঞ্চায়েত আছে, কোন জায়গায় মিউনিসিপ্যালিটি আছে, এখন তাদের কাছে ঐ জায়গাগুলি থেকে যে ট্যাক্স পাওনা হবে সেই পাওনাটা দেবে কে? মিউনিসিপ্যালিটির এটা ক্ষতি হবে। কাজেই সেইসব ক্ষেত্রে ষ্টেট গভর্ণমেন্টকে দায়িত্ব নিতে হবে যে কোন জায়গাতে ইনডাষ্ট্রিয়াল এষ্টেট করতে গেলে সেখানকার যে প্রশাসনিক ব্যবস্থা আছে, সমস্ত টাকাটা যা পাওয়া যায় মানুষের কাছ থেকে ট্যাক্স হিসাবে বা লেভি হিসাবে সেটা নেবার দায়িত্ব তার থাকবে। যখন এরিয়াটা নিয়ে নিচ্ছেন তখন তার লাইবেলিটিসটাও নেওয়া উচিত। কাজেই এই ৪ থেকে ৮নং এ্যামেণ্ডমেন্ট আমি মুভ করলাম।

**Shri Tarun Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষমহাশয়, কালকে আমি এ সম্বন্ধে বলবার চেষ্টা করেছিলাম। আজ আর তার পুনরাবৃত্তি করে হাউসের সময় নষ্ট করবো না। এই ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন, কটেজ ইনডাষ্ট্রি, মিডিয়াম স্কেল ইনডাষ্ট্রি ও লার্জ স্কেল ইনডাষ্ট্রি, এদের সবদিক দিয়ে সাহায্য করবে - যেখানে ল্যাণ্ড ডেভেলপমেন্ট করতে হবে—তার সুযোগ-সুবিধা সবাই পাবে। অশ্বিনীবাবু, আমি খুব দুঃখের সঙ্গে বলছি আপনার এ্যামেণ্ডমেন্ট আমি গ্রহণ করতে পারছি না --I oppose his amendment. I cannot accept his amendment.

The motion of Shri Aswini Roy that in clause 2(1), in lines 2 and 3, after the word "conservency", the words "such financial aid to such entrepreneurs with the priority to the associations, organisations and co-operatives of lower strata of the artisans peasantry and labourers" be inserted,

was then put and lost.

The motion of Shri Aswini Roy that in clause 2(6), in line 2, after the word "means", the words, "exploring and utilising the inherent skill and natural resources available in the area", be inserted,

was then put and lost.

The motion of Shri Aswini Roy that in Proviso to clause 2(10), the following be added, namely :—

"and the State Government will be liable to pay such taxes, levies and dues if any to the Municipality and such authorities",

was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 4**

**Shri Aswini Roy** : Sir, I beg to move that in clause 4(1), in line 3, for the words "non-officials", the word "officials" be substituted.

Sir, I also beg to move that after clause 4(3), the following new clause be added, namely :—

"4(3a) Four of the members should be elected amongst the workers and employees of the entrepreneurs in the areas in such manner as will be prescribed by the State Government".

Sir, I also beg to move that after clause 4(3), the following new clause be added, namely :—

"4 (3a) Four of the members will be elected amongst the entrepreneurs of which two should be from the Co-operatives in such manner as will be prescribed by the State Government".

Sir, I also beg to move that in clause 4(3), in line 1, after the words "All the", the word "official" be inserted.

Sir, I also beg to move that in clause 4(3), in line 2, after the words "the State Government", the words "and at least 3 of the members must be technical financial Experts and Economists" be inserted.

Sir, I also beg to move that in clause 4(4), in lines 1 and 2, after the word "Members", the words "having technical knowledge" be inserted.

মাননীয় স্পীকার স্যার, সব এ্যামেণ্ডমেন্ট মুভ করছি। এ্যামেণ্ডমেন্ট ৯ ও ১০ নম্বরে যেখানে ইন ক্লজ ৪(১) ইন লাইন ৩, ফর দি ওয়ার্ডস 'নন-অফিসিয়াল" সেখানে আমি অফিসিয়াল বসাতে চাইছি। কারণ এটা কমপজিসান অব দি কর্পোরেসন। এই কর্পো-রেশন গঠন সম্পর্কে যেটা বলা হয়েছে, তা একেবারে অগণতান্ত্রিক পদ্ধতি—লিমিটেড অফ বুরিয়াক্রেন্টস অব হোম। কাজেই এর আমি সম্পূর্ণ বিরোধিতা করছি। এখানে আছে অফ হোম নট মুভ ফাইভ শ্যাল বি নন-অফিসিয়াল। নন-অফিসিয়ালদের সংখ্যা বেড়ে যাচ্ছে। কাজেই ৫টী আসবে অফিসিয়ালস্ ১৩টীর মধ্যে। আমি সংখ্যাটী লিমিট্ করতে চাচ্ছি ৫ জন অফিসিয়ালস্ থাকবে।

তারপর ১১-১২ নম্বর এ্যামেণ্ডমেন্ট যেটা হচ্ছে আফটার ক্লাস ৪(৩)
these should be added—four of the members should be elected amongst the workers and employees of the intrepreneurs in the areas in such manner as will be prescribed by the State Government.

এখন যেটা মূল কথা, উনিও সেটা মানেন—আমাদের সমস্ত ম্যানেজমেন্টের মধ্যে শ্রমিক কর্মচারীদের নিয়ে যেতে হবে। এতবড় একটা কর্পোরেশন ইনডাষ্ট্রি গড়ে তুলবে, দেশকে উন্নতির দিকে নিয়ে যাবার আকাংখা মন্ত্রিমহাশয়ের রয়েছে, সেখানে কেন ওয়ার্কারদের রিপ্রেজেনটেটিভস্ রাখবেন না? তাই আমি এটা পেশ করছি।

তারপর এ্যামেণ্ডমেন্ট ১৩ এ্যাণ্ড ১৪—এখানে বলছি,
after clause 4(3) the following new clause be added namely— 'four of the members will be elected amongst the entrepreneurs of which two should be from the co-operatives in such manner as will be prescribed by the State Government.

এখানেতে ৪ জন যারা মালিকের পক্ষ থেকে নির্বাচিত হবেন, তাদের মধ্যে আমি বলছি দু-জন অন্ততঃ যেখানে কোঅপারেটিভ আছে সেই কোঅপারেটিভ-এর ভেতর থেকে দু-জন নির্বাচিত হবেন।

তারপর এ্যামেণ্ডমেন্ট ১৫ এ্যাণ্ড ১৬—এখানে আমি বলছি—ইন ক্লজ ৪(৩) ইন লাইন ১, আফটার দি ওয়ার্ডস্ "অল দি", দি ওয়ার্ড "অফিসিয়াল"। এটা করলে ভাল হয়।

তারপর এ্যামেণ্ডমেন্ট ১৭ এবং ১৮—সেখানে ইন ক্লজ ৪(৩), ইন লাইন ২, after the words "the State Government" The words "and at least 3 of the members must be technical financial Experts and Economist" be inserted.

১৯৬১ সালের মহারাষ্ট্রের আইনে যেটা আছে, আমি মাত্র সেইটা রাখবার চেষ্টা করেছি। কিন্তু মন্ত্রিমহাশয় একেবারে সেগুলি মুছে দিয়ে পুরোপুরি অফিসিয়াল কথাটা ব্যবহার করলেন। আপনি জানেন স্যার, বিক্ষোভটা কোথায়? টেকনিসিয়ান, টেকনোলোজিষ্ট, টেক্নোক্রাট, যাঁরা রয়েছেন তাঁরা আজকে এই সমস্ত ইনডাষ্ট্রির ম্যানেজমেন্টের হেড়ে যেতে চান।

[4-30—440 pm.]

কিন্তু তা না পাঠিয়ে আপনারা একজন আই, এ, এস-কে পাঠিয়েছেন, সে দুর্গাপুর কেমিক্যাল্স আর দুর্গাপুর প্রোজেক্টস-এর কথাই বলুন। আপনাদের যত কর্পোরেশন আছে

। জায়গায় হেড-এ রয়েছে আই, এ, এস। যদিও টেকনিক্যাল ডেভালপমেণ্ট-এর প্রশ্ন ছে। সেইজন্য মহারাষ্ট্র যে আইন করেছিল ১৯৬১ সালে সেখানে তারা অন্ততঃ লিখে-লেন composition of the Corporation-এ যে 2 official nominated by the State )vernment of whom one shall be Financial Adviser of the Corporation ., expert of finance আরো বলেছেন যে and one member must be nominated )m the State Electricity Board constituted under this Act and one member )m Maharastra Act.

জেই এই জিনিষ কনসেপসান-এ তাঁদের মাথায় ছিল যে, এক্সপার্ট থাকা উচিত। এই থাটা এই তিনটা ক্লজ, যেখানে সাব-প্যারা মহারাষ্ট্র এ্যাক্ট-এ আছে সেটাকে মুছে লে দিয়ে বললেন টু বি নোমিনেটেড থ্রি অফিসিয়ালস্ টু বি নোমিনেটেড। এইভাবে ন করলেন। নমিনেশান-এর ক্ষেত্রে এই যে টেকনোলোজিষ্টস্, ইকোনমিষ্টস্-দের আমি খছি সেটা আপনি গ্রহণ করুন তাহলে আমার আর বক্তব্য থাকে না। যাহোক পারস-কটিভটা ভালো রেখেছেন যে ভবিষ্যতে বিশেষজ্ঞ এই ইনডাষ্ট্রিয়াল হেডগুলি বা র্পারেশান পরিচালনা করবার ব্যবস্থা করবেন। কাজেই আমি আমার এ্যামেণ্ডমেণ্ট-এ া রেখেছি।

আর একটা ১৯ এ্যাণ্ড ২০—সেটা হচ্ছে এই হ্যাণ্ডিং টেকনিক্যাল নলেজ, ঐ 8 নম্বরের এর টায় আছে টেকনিক্যাল নলেজ মানে চেয়ারম্যান যিনি হবেন ইনডাষ্ট্রিয়াল ডেভেলপ-ন্ট-এ তিনি বিশেষজ্ঞ থাকবেন না। আমি বলছি যে সেখানে হি মাষ্ট বি এ্যান এক্সপার্ট ইদার ইনজিনিয়ার এক্সপার্ট টেকনিক্যাল এক্সপার্ট বা হি মাষ্ট নট বি এ্যান আই, এস অর আই, সি, এস। আমি আমার এ্যামেণ্ডমেণ্ট মুভ করছি।

**Shri Tarun Kanti Ghosh :**

মি অশ্বিনীবাবুকে এই এ্যামেণ্ডমেণ্ট দেখেই আগেই বলেছিলাম। ইনফ্রা-ষ্ট্রাকচার ভালপমেণ্ট কর্পোরেশান তৈরি করবার জন্যই তো করেছি। তাতে কি করে আপনি ই যে ইনফ্রাষ্ট্রাকচার-এর ব্যাপারে যা বলছেন তা হয় বুঝতে পারছি না। আমি লছিলাম যে, ইনফ্রা-ষ্ট্রাকচার ডেভালপমেণ্ট কর্পোরেশান তৈরি করছি ইনফ্রা-ষ্ট্রাকচার র জন্য, তাতে করে সেখানে ইনডাষ্ট্রি হয়ে গেল, স্মল স্কেল ইনডাষ্ট্রি হয়ে গেল, তার । হয়ে গেল যে কি বলছেন তা আমি বুঝতে পারছি না। বিফোর আই ডেভেলাপ দ্যাট রিয়া অতএব এখন যেটা করছি সেটা হচ্ছে এই যে বিভিন্ন ডেভালপমেণ্ট-এর সাথে ক হবে। ইরিগেশান এ্যাণ্ড ওয়াটারওয়েজ-কে জলের জন্য, ইলেকট্রিসিটি বোর্ডকে ওয়ার-এর জন্য, রোডস থেকে, রোড-এর জন্য কমার্স এ্যাণ্ড ইনডাষ্ট্রিজ থেকে, কমার্স াণ্ড ইনডাষ্ট্রিজ-এর জন্য, কটেজ এ্যাণ্ড স্মল স্কেল ইনডাষ্ট্রি থেকে, এই সব লোক থাকা াকার কমিটিতে। কাজেই আমি এদের নিয়ে কমিটি করছি। অতএব এখানে যে সব থা বলেছেন সেগুলির আদর্শ সম্বন্ধে কিছু বলবার নেই। আমি যেটা বলছি তা হচ্ছে টা হবার পর তবেই তো এগুলি হবে। আজকে করছি হবার জন্য, এবং যাদের য়ে করতে পারি তাদেরই আমি নিয়েছি কমিটিতে। অতএব দুঃখের সঙ্গে আমি ই এ্যামেণ্ডমেণ্টটা গ্রহণ করতে পারছি না।

The motion of Shri Aswini Roy that in clause 4(1), in line 3, for the words "non-ficials", the word "officials" be substituted, was then put and lost.

The motion of Shri Aswini Roy that after clause 4(3), the following new clause added, namely :—

"4(3a) Four of the members should be elected amongst the workers and employee of the entrepreneurs in the areas in such manner as will be prescribed by the State Government.",

was then put and lost.

The motion of Shri Aswini Roy that after 4(3), the following new clause be added, namely :

"4(3a) Four of the members will be elected amonst the entrepreneurs of which two should be from the Co-operatives in such manner as will be prescribed by the State Government.",

was then put and lost.

The motion of Shri Aswini Roy that in clause 4(3), in line 1, after the words "All the", the word "official" be inserted, was then put and lost.

The motion of Shri Roy that in clause 4(3), in line 2, after the words "the State Government", the words "and at least 3 of the members must be technical financial Experts and Economists" be inserted, was then put and lost.

The motion of Shri Aswini Roy that in clause 4(4), in lines 1 and 2, after the word "Members", the words "having technical knowledge" be inserted. was then put and lost.

The question that clause 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

**Shri Aswini Roy** : Sir, I beg to move that in clause 5, in line 1, after the words "being nominated", the words "or elected" be inserted.

I also beg to move that after clause 5(d), the following new clause be added, namely:

"5(e) in case of dues that will accrue as Tax or Levies, is not in arrear."

যদি দেখেন তাহলে দেখবেন নমিনেশান এবং ইলেকসান থাকা উচিত নয়। এটা হচ্ছে টেকনিক্যাল। আর ২৩ এবং ২৪-এ আছে সেখানে বলছি ইন কেস অফ dues that will accrue as Tax or Levies, is not in arrear.

আর যেখানে ইলেকসান হচ্ছে কাজেই ইলেকসানের প্রশ্নটা রেখেছি। যে পারসন্স ইলেক-টেড হবে তার লোকাল ট্যাক্স বাকি থাকে দ্যাট ইলেকসান টু বি ডিক্লেয়ার্ড এ্যাজ ভয়েড এবং হি ইজ ডিসকোয়ালিফায়েড ফর ইলেকসান। তার ইলেকসান ভয়েড হবে।

**Shri Tarun Kanti Ghosh :**
আমি দুঃখিত আমি এ্যাক্সেপ্ট করতে পারছি না।

The motion of Shri Aswini Roy that in clause 5, in line 1, after the words "being nominated", the words "or elected" be inserted, was then put and lost.

The motion of Shri Aswini Roy that after clause 5(d), the following new clause be added, namely :—

"5(e) in case of dues that will accrue as Tax or Levies, is not in arrear."
was then put and lost.

The question that clause 5 do stand part of the Bill was put and agreed to.

**Clauses 6 and 7**

The question that clauses 6 and 7 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 8

**Shri Aswini Roy** : Sir, I beg to move that in clause 8(3), in line 2, after the word ıy", the word "nominated" be inserted.

also beg to move that the following proviso be added to clause 8(d), namely :

'Provided that in case of elected members, such removal should be confirmed at meeting of the Corporation by 3/4 Majority."

াননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ২৫ এবং ২৬ এ্যামেংমেণ্টস রাখছি। এটা হচ্ছে ভ্যাল অফ মেম্বারস সম্বন্ধে। ২৭ এবং ২৮ আছে ইলেকটেড পারসনসকে রিমুভ্যাল ;ল থ্রিফোর্থ মেজরিটিতে কর্পোরেসানের মিটিং-এতে সেটা পাশ করাতে হবে।

**hri Tarun Kanti Ghosh** : I do not accept the amendments.

'he motion of Shri Aswini Roy that in clause 8(3), in line 2, after the word "any", word "nominated" be inserted, was then put and lost.

'he motion of Shri Aswini Roy that the following proviso be added to clause 8(d), ıely :

Provided that in case of elected members, such removal should be confirmed at a ıeeting of the Corporation by 3/4 Majority."

then put and lost.

'he question that clause 8 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 9

**hri Aswini Roy** : Sir, I beg to move that in clause 9, in line 3, after the words :sh nomination" the words "or Election" be inserted.

**hri Tarun Kanti Ghosh** : Sir, I cannot accept it.

'he motion of Shri Aswini Roy that in clause 9, in line 3, after the words "fresh ıination" the words "or Election" be inserted, was then put and lost.

'he question that clause 9 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 10 to 12

'he question that clauses 10 to 12 do stand part of the Bill was then put and :ed to.

[4-40—4-50 p.m.]

### Clause 13

**hri Aswini Roy** : Sir, I move that in clause 13(2)(a), in line 2, after the words ɔwth centres" the words "for small enterprises" be inserted.

move that in clause 13(2)(a), in line 6, after the words "and commerce therein" words "with the special emphasis for building the small and co-operative sector economy" be inserted.

I move that the following proviso be added to clause 13(2)(f), namely :—

"Provided that while granting such loans and aids to an entrepreneur the corporation will examine through its own machinery its economic soundness and be satisfied."

I move that in clause 13(2)(f), in lines 2 and 3, after the words "and estates" the words, "small entrepreneurs and co-operative entrerprises" be inserted.

**Shri Tarun Kanti Ghosh** : These are all redundant. I do not accept the amendments.

The motions of Shri Aswini Roy that—

in clause 13(2)(a), in line 2, after the words "growth centres" the words "for small enterprises" be inserted,

in clause 13(2)(a), in line 6, after the words "and commerce therein" the words "with the special emphasis for building the small and co-operative sector of economy" be inserted,

the following proviso be added to clause 13(2)(f), namely :—

"Provided that while granting such loans and aids to an entrepreneur the corporation will examine through its own machinery its economic soundness and be satisfied.",

in clause 13(2)(f), in lines 2 and 3, after the words "and estates" the words, "small entrepreneurs and co-operative enterprises" be inserted, were then put and lost.

The question that clause 13 do stand part of the Bill, was then put and agreed to

**Clause 14**

**Shri Aswini Roy** : Sir, I beg to move that the following new sub-clause be added to clause 14, namely :—

"(m) while exercising such powers, the corporation should see that the rights and interests of the small entrepreneurs and co-operatives are particularly safeguarded and the ways for their development are being payed."

**Shri Tarun Kanti Ghosh** : Sir, I do not accept the amendment.

The motion of Shri Aswini Roy that the following new sub-clause be added to clause 14, namely :—

"(m) while exercising such powers, the corporation should see that the rights and interests of the small entrepreneurs and co-operatives are particularly safeguarded and the ways for their development are being payed.",

was then put and lost.

The motion of Shri Aswini Roy that the following new sub-clause be added to clause 14, namely :—

"(m) while exercising such powers, the corporation should see that the rights and interests of the small enterpreneurs and co-operatives are particularly safeguarded and the ways for their development are being payed.", was then put and lost.

The question that clause 14 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 15**

The question that clause 15 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 16**

**Shri Aswini Roy :** I beg to move that in clause 16(1), in line 2, after the words "on business principles," the words "with the object of developing a self-sufficient sector of small and co-operative enterprises" be inserted.

**Shri Tarun Kanti Ghosh** : He is insisting on having co-operatives. I am sorry I cannot accept it because it is not the function of the co-operatives.

The motion of Shri Aswini Roy that in clause 16(1), in line 2, after the words "on business principles," the words "with the object of developing a self-sufficient sector of small and co-operative enterprises" be inserted, was then put and lost.

The question that clause 16 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 16 and 18**

The question that clauses 17 and 18 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 19**

**Shri Aswini Roy** : I beg to move that the following proviso be aded to clause 19, namely :—

"Provided that prior to fresh sanctions of grants and loans the State Government should examine that the grants and loans previously granted were properly utilised and should also verify the economic soundness of the corporation."

**Shri Tarun Kanti Ghosh** : I do not accept the amendment.

The motion of Shri Aswini Roy that the following proviso be added to clause 19, namely :—

"Provided that prior to fresh sanctions of grants and loans the State Governmen should examine that the grants and loans previously granted were properly utilised and should also verify the economic soundness of the corporation.", was then put and lost.

The question that clause 19 do stand part of the Bill was than put and agreed to.

**Clauses 20 and 21**

The question that clauses 20 and 21 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 22**

**Shri Tarun Kanti Ghosh** : Sir, I request the honourable member not to move his amendment. There is no need of moving amendment No. 47 in the name of Shri Aswini Roy. We shall look into that.

**Shri Niranjan Dihidar :**

মাননীয় স্পীকার মহাশয়, আমরা অতীতের অভিজ্ঞতায় দেখেছি বিশেষ করে বর্ধমান জেলার শিল্পাঞ্চল এলাকায়, যেমন দুর্গাপুর, আসানসোলের সেন র‍্যালে সাইকেল ফ্যাক্ট্রির

ভারতবর্ষেরটা আমি পরে আসছি, ১৯৬৫-৬৭, ১৯৬৬ থেকে ১৯৭০ গ্রোথরেট ইনডিয়ার হচ্ছে ৪.৬ বাৎসরিকে, আর পশ্চিমবঙ্গের গ্রোথরেট হচ্ছে ১৯৬৫-৬৬ থেকে ১৯৭০ পর্যন্ত যাতে আমাদের দেশকে ধ্বংস করার অসীম প্রচেষ্টা, অসীম অনুগ্রহ ছিল, তার মধ্যে পশ্চিমবঙ্গের গ্রোথরেট হচ্ছে ২.৯ পারসেন্ট, আর সোভিয়েট রাশিয়াতে গ্রোথরেট হচ্ছে, ১৯৬১-৬৫তে ছিল ৪.৮ পারসেন্ট। ১৯৬৫-৭০-এর মধ্যে হয়েছে ৬.১ পারসেন্ট, অর্থাৎ বেড়েছে ১.৩ পারসেন্ট। আমাদের পশ্চিমবঙ্গের মানুষ বেড়েছে ২.৯ পারসেন্ট। ভারতবর্ষে বেড়েছে ৪.৬ পারসেন্ট। আর অসীম ঐশ্বর্য ও প্রচুর ভূমির অধিকারী সোভিয়েট রাশিয়ায় বেড়েছে ১.৩ পারসেন্ট। এটা কি গৌরবের ইতিহাস? আজকে যদি আমরা সুসম বন্টন না করে থাকতে পারি তার জন্য যদি ঘৃণাভরে প্রত্যাখ্যান করার কথা বলা হয় যে আমরা সুসম বন্টন করতে পারিনি তবে তার জন্য দায়ী আপনারা, আপনারা সেটা করতে দেননি। তবুও একথা আপনাদেরকে স্বীকার করতেই হবে যে উৎপাদনের ক্ষেত্রে, পণ্যদ্রব্য উৎপন্নের ক্ষেত্রে আমরা নূতন ইতিহাস, আমরা নূতন নজীর সৃস্টি করেছি। মিঃ বেন্টারউইং বলেছেন যে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেছে। তাঁর দ্বিতীয় পয়েন্ট এটা যে মানুষ খেতে পাচ্ছেনা টু স্কয়ার মিল্স এ ডে, আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি যেটা ঘটেছে তার কারণও আছে। আজকে এই প্রগতিশীল সরকারকে আজ টাটা-বিরলা, ক্ষুদে ব্যবসায়ী, বড় ব্যবসায়ীদের দল চক্রান্ত করছে, ষড়যন্ত্র করছে যাতে নিপীড়িত মানুষের মুখে অন্ন পৌছে না দিতে পারে। আজকে আপনাদের পরিপুষ্ট ব্যবসাদাররা তারা স্লোগান দিচ্ছে ধান উঠছে স্টক কর, চাল উঠছে স্টক কর, ময়দা আসছে স্টক কর, নুন আসছে স্টক কর। আপনাদের পরিপুষ্ট ব্যবসাদাররা, সি, পি, এম, পরিপুষ্ট ব্যবসাদাররা—এক ব্যবসাদার এক অপরে ব্যবসাদারকে বলছে, ভায়েরা আমার তোমার যার যা আছে তাই দিয়ে স্টক কর ঘরে ঘরে গুদাম বানাও। আমরা জানি আপনাদের জীপ গাড়ী সন্ধ্যা বেলায় কোথায় গিয়ে পৌছায়। আজকে এল, আই, সি,-তে যদি মুরারকা কমিটির রিপোর্ট দেখেন ১২ কোটি টাকা খরচ কমাবার কথা বলা হয়েছে। এল, আই, সি, অফিসারদের দাবী ঠিক এই স্ট্রাইক হয়েছে তার কয়েকদিন আগে যে স্ট্রাইকটা হয়েছিল তাতে অফিসারদের দাবী—অদ্ভুত দাবী, যাদের বাপ-ঠাকুরদাদা সামান্যভাবে মানুষ হয়েছে, সাধারণভাবে জীবন যাপন করেছে, তাদের দাবী হচ্ছে এয়ার কণ্ডিশন গাড়ীতে তাদের যাওয়া চাই।

তারা এয়ার কণ্ডিশান ক্যান্টিনে বসে চা-বিস্কুট, চপ-কাটলেট্ খাবে; তাদের হলিডে হোম ইন হিল স্টেশান দিতে হবে; তাদের ক্লাব ফি যা দরকার সেটাও তাদের দিতে হবে। এই যেসব দাবী করা হয় তাতে দেখছি বিভিন্ন রাজনৈতিক দল তারা গিয়ে তাদের পাশে গিয়ে দাঁড়িয়েছে—এ লড়াই বাঁচার লড়াই, এ লড়াইয়ে জিত্‌তে হবে।

তারপর ইণ্ডিয়ান এয়ার লাইন্স—সেখানে এই যে বিরাট লোকসান হচ্ছে, এই লোকসানের হাত থেকে অব্যাহতি পেতে গেলে এইসব দেড়শো পারসেন্ট ওভারটাইম বন্ধ করতে হবে। একজন এয়ার হোস্টেসকে একরাত্রি যদি বাইরে রাখতে হয় তার জন্য খরচ হচ্ছে ৯০ টাকা প্লাস ঘর ভাড়া দুশো টাকা—অর্থাৎ ৩০০ টাকা সে এ্যালাউন্স পাবে। তারপর পাইলটদের ভারতবর্ষের মধ্যে সারাদিন সকাল থেকে সুরু করে খাওয়া খরচ বাবদ দিতে হবে ৫৫ টাকা। তাদের ভোরের দিকে সিফট্ ডিউটি থাকলে রাতে এরোড্রোমে ঘুমিয়ে নিঃখরচায় তিনি মোটা হারে ওভারটাইম পাবেন। একজন সূতোর মিস্ত্রীর বেসিক পে হচ্ছে ৭৫০ টাকা। তিনিও তার বেতনের দেড়শো পারসেন্ট ওভারটাইম পাবেন। এইভাবে যে বিরাট অপচয় হচ্ছে তা বন্ধ করা উচিত। তা সত্ত্বেও তারা আবার বেতন বৃদ্ধি দাবী করছে। আর দমদম এরোড্রোমে যার ঘুরে ঘুরে দশ পয়সার চা বিক্রী করছে, তাদের কথা তো কোন রাজনৈতিক দল চিন্তা করেন না। অথচ তাঁরা এই ইণ্ডিয়ান এয়ারলাইন্স-এর মোটা বেতনের কর্মীদের বেতন বৃদ্ধির জন্য চিন্তা করছেন। আর নিরন্ন হাজার হাজার লোকের বুকফাটা ক্রন্দন তাদের কর্নকুহরে প্রবেশ করছে না; কোন রাজনৈতিক দল তো তাদের কথা ভাবছেন না; চিন্তা করেন না, তাদের পাশে গিয়ে দাঁড়াচ্ছেন না। নিরন্ন গ্রাম-বাংলার কথা তো তাঁরা কেউ চিন্তা করছেন না।

ফুডকর্পোরেশনের ১৪৩ জন কর্মচারীর মেডিকেল বিল প্রায় এক কোটী টাকা। ব্যবসায়ীদের ৩২ লক্ষ টন আলু হিমঘরে জমা আছে। তারা সেই বাজারে না এনে কৃত্রিম অভাব সৃষ্টি করছে অবাধ মুনাফা লুন্ঠন করবার জন্য।

তারপর স্টেট ট্রান্সপোর্টের প্রতি মাসে ৩০ লক্ষ টাকা লোকসান হচ্ছে। এর দায়িত্ব কি শুধু পরিবহণমন্ত্রী জ্ঞান সিং সোহনপালের? এই সংস্থার কর্মচারীদের কি কোন দায়িত্ব নাই? অফিসারদের কোন দায়িত্ব কি নাই দেখা কি করে এই বিরাট লোকসান এড়ান যায়? আজকের দিনে এই যে ৬৫ টাকার কয়লা ১৭৫ টাকায় বিক্রি হচ্ছে। মিস্টার বেস্টারউইচ্, এর যদি প্রতিকার করতে হয় তাহলে আমাদের মানুষ হতে হবে। এর দায়িত্ব সকলকে নিতে হবে। আজকের দিনে যাঁরা সমাজতন্ত্রের কথা বলেন, আমি জানি না, তাঁরা সমাজতন্ত্রে বিশ্বাস করেন কিনা? আমি জানি না সমাজতন্ত্র সম্বন্ধে তাঁদের কোন জ্ঞান আছে কিনা? কোন জ্ঞান তাঁরা সে সম্বন্ধে অর্জন করেছেন কিনা? দেশকে যদি অপচয় ও অনাচারের হাত থেকে রক্ষা করতে হয়, তার জন্য যে সমস্ত রাষ্ট্রীয় সংস্থার কর্মচারী রয়েছে, যে সমস্ত রাজনৈতিক দল রয়েছে তাদের সকলকে এগিয়ে আসতে হবে। যাতে এই বিরাট লোকসান না হয়, তার জন্য যথাসাধ্য চেষ্টা করতে হবে। অফিসার, ড্রাইভার, ক্লিনার--সকলকে ব্যবস্থা নিতে হবে।

সোভিয়েট একোনমীতে বলা হয়েছে,

Take the management of the Economy. Is that a function of the State or of the people ?

একটাও আমার কথা বলছি না, মিঃ বেস্টারউইচ্। আমার হাতে এই যে বই রয়েছে---মলেকার, সেখানে বলা হয়েছে--

Is that a function of the State or of the people ? Of course, it is a function of the State but it is also a function of the people for the economy is the main sphere of activity of the Communist Party, the Soviet People's vanguard. Production is the main field of operations for the trade unions as well.

আজকের দিনে যে ট্রেডইউনিয়ন সংগঠনগুলি আমরা দেখছি--আমরা আশা করতে পারি, মহান সোভিয়েট রাষ্ট্র যেভাবে আজকে মহান রাষ্ট্র হয়েছে, যেভাবে সারা পৃথিবীতে তারা একটা নতুন আলো ও আদর্শ দেখাতে পেরেছে--প্রদর্শন করতে পেরেছে, সেই আদর্শকে যদি আমরা অনুভব না করতে পারি, তাহলে যতই আপনি মিঃ বেস্টারউইচ, এখানে বক্তৃতা দেন না কেন, ২৭ জনের মন্ত্রীসভার মন্ত্রীরাও পারবেন না, সমস্ত বিধানসভার সদস্যরাও পারবেন না দেশকে রক্ষা করতে।

[6-40—6-50 p.m.]

সোভিয়েত দেশে ক্রাইমের আলাদা সংজ্ঞা আছে। তা কি মানি গ্রেবিং, মানি গ্রেবিং যেমন তেমন করে ট্যাক্স আদায়। অর্থাৎ গরীবের ট্যাক্স বড় লোক হবার প্রবনতা। হাজার টাকা যারা রোজগার করে তারা যখন দাবী করে যে মাহিনা বাড়াও সোভিয়েতে সেটা হবে মানি গ্রেবিং, সেটা হবে অপরাধ, সেটা হবে অন্যায় লোভ, যেটা আমরা দেখছি সেই কেয়ারলেসনেস অফ ওয়ার্ক হলে চলবে না, আইডিলনেস হলে চলবে না, ড্রাঙ্কারনেস হলে চলবে না, ডিসরেস্পেকট ফর দি ল হলে চলবে না। আইনকে অনুসরন না করা, আইনকে না মানা সে দেশে সহ্য করবে না--যেটা আমাদের দেশে নিয়ম হয়ে দাঁড়িয়েছে, যেটার আমাদের দেশে ব্যাতিক্রম নয়। আজকে চাই সকলকে একই আদর্শে অনুপ্রানিত হওয়া। আজকে পৃথিবীর কোথাও সোসালিষ্টিক প্যাটার্ন অফ সোসাইটি হয় নি, আজকে যদি আমরা সোসালিষ্টিক প্যাটার্ন অফ প্রভার্টি না করতে পারি, তাহলে আজকে চীনের একজন সোলজার সে নেফায় যুদ্ধ করে একটা তুলোর কোট গায়ে দিয়ে, সেখানের অফিসাররা আসে সাইকেলে করে। ৫০ বছর আগে যখন সোভিয়েট রাষ্ট্র তার অগ্রগতির

পথে এগিয়ে যাচ্ছিল তখন তাদের অশেষ কষ্ট বহু কৃচ্ছসাধন ক্লেশ সহ্য করতে হয়েছে। আজ পর্য্যন্ত তারা একটা মোটর গাড়ীর কথা চিন্তা করতে পারে না। সে দেশের মানুষ বিলাসজাত দ্রব্যের কথা আজও ঠিকমত চিন্তা করতে পারে না। আমি আশা করবো এই সোসালিষ্টিক প্যাটার্ন অফ প্রভাটি এটাই যেন করা হয়। চীনের কমিউনে দেখুন। আমাদের একদিন রেশান না পেলে মাথা খারাপ হয়ে যায়। চীনের কমিউনে সাইনবোর্ডে লেখা আছে ইট ইজ প্রাট্রিওটিক টু ইট লেস দ্যান ইয়োর রেশান। সুভাস বোস মাইনে বাড়িয়ে সুভাষ বোস হয় নি। সুভাষ বোস হয়েছিল চাকরী ছেড়ে দিয়ে। তাই আমরা আশা করবো আমাদের কমিউনিষ্ট পার্টির সংগঠনের কাছে, তাঁদের কাছে আবেদন জানাবো বঞ্চিত নিপীড়িত মানুষের সমস্যার সমাধানের জন্য যে প্রচেষ্টা চলছে তার সাথী হোন। শীশ মহম্মদ সাহেবকে অনুরোধ করবো আমাদের এই সরকার সত্যকারের গনতান্ত্রিক সরকার, এই সরকার সাধারণ মানুষের সরকার। তাই সবকিছু ব্যর্থ করে দিয়ে সিদ্ধার্থ রায়ের হাত মজবুত করবার জন্য সিদ্ধার্থ রায়ের হাতে হাত মিলিয়ে ইন্দিরা গান্ধীর নেতৃত্ব শক্ত করুন তবেই দেশের সত্যকারের কাজ হবে।

**Shrimati Geeta Mukhopadhyay :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন নিশ্চয়ই যে বিগত কাল থেকে আমরা মহিলারা খাদ্য ও জিনিষপত্রের মূল্যবৃদ্ধির দাবীতে অবস্থান করছিলাম। আজ ভোর ৫টার সময় সে অবস্থান ভাঙ্গলো। ঠিক ভাঙ্গবার আগে ৪টার সময় গ্রামের অনেক মেয়েদের সঙ্গে আমি কথা বলছিলাম। বাচ্ছা কোলে করে একটা মেয়ে বললো--খুব করুণ মুখ করে জিজ্ঞাসা করলো, "দিদি তাইতো চারদিনে চালের দাম বাড়লো ৪০ পয়সা, কি করবো বলতে পারেন, আমাদের কি হবে বলতে পারেন?" মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিগত চারদিন ধরে অনবরতই আমাদের শঙ্কর ঘোষ মহাশয়ের বক্তৃতা পড়ছিলাম। আমি ভাবলাম ইশ্ যদি চারটে না হত আমি তাদের কাছে যদি একবার পড়ে দিতাম, তাহলে তারা আমায় নিশ্চয়ই বলতো যে, 'তাইতো দিদি আমাদের মন্ত্রিমহাশয়রা এত ভাল ভাল কথা বলেন আর তা সত্বেও আমাদের এই দশা, আমাদের জীবনে তার কোন ছাপ নেই।' এই বলে সে হয়তো আরো বিমূঢ় হয়ে আমাকে জিজ্ঞাসা করতো যে, 'তাইতো কি হবে দিদি?' আমি এই বাজেট বক্তৃতায় এই প্রশ্নের জবাব পাবার চেষ্টা করেছি, উৎসাহে উৎফুল্ল আমাদের শ্রদ্ধেয় কুমার দীপ্তিবাবুর মত অথবা চোখের জল বুকে ফেলা ঐ মেয়েটির মত। এই বাজেট নিয়ে আমি এর কোন জবাব পাইনি। আমি দুঃখের সঙ্গে বলবো সত্যই সে জবাব আমি পাই নি। আমাদের শঙ্কর ঘোষ মহাশয় যে পটভূমিতে আজকে পশ্চিমবাংলার বাজেট উৎথাপন করেছেন তা সকলেই জানেন। এই পটভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ নানান দিক থেকে। আজকে অর্থনৈতিক অবস্থা একটা ভয়াবহ রূপ নিয়েছে। জিনিষপত্রের মূল্যবৃদ্ধি কেন্দ্রীয় সরকারের বাজেটের পরিপ্রেক্ষিতে সে বৃদ্ধি শিখরের দিকে উঠেছে। চোরাকারবারীদের হুকুমে বাজার আজ নিয়ন্ত্রিত হচ্ছে। গ্রামে বিরাট সংখ্যক মানুষ দারিদ্রসীমার তলায়। বিরাট বেকার সমস্যা হাঁ হাঁ করে তাকে গিলতে আসছে--কেউ তা অস্বীকার করবেন না। এর মধ্যে আবার মাথাপিছু আয় আমাদের রাজ্যে কমেছে।

এখন এই পটভূমিকা এই যে পটভূমিকাতে অর্থমন্ত্রী মহাশয় বাজেট আনতে গিয়ে এবং বাজেটের নীতি বিশ্লেষণ করতে গিয়ে বলেছেন, "কেবলমাত্র আয় ও ব্যয়ের মধ্যে ভারসাম্য রক্ষা করার এক সাধারণ অনুশীলনই বাজেট নয়, বাজেট হচ্ছে আমাদের সামাজিক-অর্থনৈতিক নীতি রূপায়ণের হাতিয়ার। বাজেটের মাধ্যমেই আমাদের উৎপাদনমূলক অগ্রাধিকারপ্রাপ্ত এবং সমস্ত উন্নয়নমূলক কর্মসূচির জন্য অর্থ বরাদ্দ করা হয়ে থাকে। আমাদের বাজেটের নীতি হল লোক দেখানো ভোগ থেকে উৎপাদনশীল বিনিয়োগে, বিত্তশালী থেকে দরিদ্রে এবং মুষ্টিমেয় থেকে বহুতে সম্পদ সম্প্রসারিত করা। বাজেটের বরাদ্দ যথাযথভাবে ব্যবহারের দ্বারাই রাজ্যের অর্থনৈতিক অচলাবস্থাকে গতিশীল করে তোলা, এবং সার্বিক পুনরুজ্জীবন সম্ভব।" এমন একটি লক্ষ্য যার উদ্দেশ্য মহৎ তাতে কেউ দ্বিমত হতে পারে না। স্বভাবতই আমিও দ্বিমত নই। কিন্তু মশকিল কি জানেন মহত

উদ্দেশ্য বিরত হওয়া এক কথা আর কার্যকরী হওয়া আর এক কথা। ওই যে মেয়েটির কথা বলছিলাম তার জীবনে এই মহৎ উদ্দেশ্য কোন ফল দিচ্ছে না--এটা একেবারে বাস্তব। এই অবস্থায় মহৎ উদ্দেশ্য কার্য্যকরী করা যায় যদি 'বিত্তশালী থেকে দরিদ্রে এবং মুষ্টিমেয় থেকে বহুতে সম্পদ সম্প্রসারিত করা' যায়। তাহলে অন্ততঃ তিনটে জিনিষ দরকার। প্রথমতঃ রাজ্যের বাজেটে প্রশাসনিক এবং অন্যান্য অনুন্নয়নমূলক ব্যয়-এর অনুপাতে উন্নয়নমূলক ব্যয় বৃদ্ধি করতে হবে। অন্ততঃপক্ষে এই যাবৎকাল যা ছিল, কার মন্ত্রীত্বে সেটা ছেড়ে দিন তার একটা আমূল পরিবর্তন আনতে হবে। তাছাড়া, উৎপাদন বৃদ্ধির ভিতর দিয়ে কর্মসূচীর যে পটভূমিকা আজকে আমাদের দেশে চলছে এতে অসম্ভব। দ্বিতীয় কথা হচ্ছে, ধনীদের কাছ থেকে মূল সম্পদ সংগ্রহের ব্যবস্থা করতে হবে যাতে বৈষম্য কমে। তৃতীয়তঃ, বন্টন ব্যবস্থা দরিদ্রের অনুকূলে আমূল পরিবর্ত্তন করতে হবে যাতে দরিদ্র মানুষের সর্বনিম্ন প্রয়োজন মেটানো যায়। এখন সর্বাগ্রে প্রয়োজন ইংরাজীতে যাকে বলে ব্রেক থ্রু--এগুলো ছাড়া অসম্ভব। এখন দেখা যাক এই বাজেট বিবৃতিতে এই তিনটে সম্পর্কে কি আছে। বাজেটের কয়েকটি বৈশিস্ট্য বইতে অর্থমন্ত্রী বিভিন্ন জাতি গঠনমূলক কর্মসূচীতে যে ব্যয় বরাদ্দ বাড়ান হয়েছে তার উল্লেখ করেছেন টাকার অংকে। এই বৃদ্ধি নিঃসন্দেহে গুরুত্বপূর্ণ এবং সেদিক থেকে স্বাগত জানানোও উচিৎ বটে। কিন্তু টাকার অংকে যতখানি বড় করে দেখানো হয়েছে সত্যিকার মূল দিক থেকে তা আদৌ নয়। তা না বলে উপায় নেই। এইতো লোকসভায় বিবতি দিতে গিয়ে অর্থমন্ত্রী বলেছেন টাকার অংক ১৯ শতাংশ কমেছে। আমি জানিনা মন্ত্রীর গৃহিনী আছেন কিনা। তাহলে তিনি অন্যরকম কথা বলতেন। আমি নিজের অভিজ্ঞতা থেকে তো দেখছি ৫০ শতাংশ হয়েছে। কিন্তু সরকারী হিসাবও যদি ধরি ১৯ শতাংশ তাহলে মানতে হবে বিগত বছরের এবং আগামী বছরে বেড়ে বেড়ে ধাক্কা দেবে এবং সেটা স্ফীত হয়ে ফেটে যাবে। মূল্য-বৃদ্ধি আরও বেড়ে যাবে। কিন্তু সেটা এখন থাক। পরে দেখা যাবে। কিন্তু প্রথম যেটা বলেছি সেটা দেখা যাক। প্রশাসনিক এবং অন্যান্য অ-উন্নয়নমূলক ব্যয় উন্নয়নমূলক ব্যয়ের অনুপাতে আমূল পরিবর্ত্তন করা। সেখানে দেখা যাক বাজেটে কি দাঁড়িয়েছে। বাজেটে কত বরাদ্দ। প্রতি বছর কিছু বাড়বে। এ বছরে যা আছে, আগামী বছরে বাড়বে। ১৯৬৫-৬৬ সালে ছিল দুশো কোটি টাকা আর এই বছর বরাদ্দ ৪৫৫ কোটি টাকা হয়েছে। অনেক বেড়েছে।

[6-50—7 p.m.]

দ্বিগুণ হয়েছে, অনেক বেড়েছে একথা অস্বীকার করার কোন উপায় নেই তা নিঃসন্দেহে বলা যায়। কিন্তু এ সত্ত্বেও পশ্চিমবঙ্গে মাথাপিছু আয় বাড়ে নি। বাড়ে নি তার অনেক কারণ আছে এবং এই অনেক কারণের মধ্যে অন্যতম কারণ নিশ্চয় এইভাবে বাজেটের মোট খরচ বেড়ে চললেও উন্নয়নমূলক খাতের অনুপাতটা বাড়ে তো নেই-ই বরং দেখা যাচ্ছে কমেছে। ১৯৬৫-৬৬ সালের রাজ্য বাজেট খরচের মধ্যে উন্নয়নমূলক খাতে ব্যয় হয়েছিল ২'০২ শতাংশ। এতদিন মোট বরাদ্দ এতো বেড়েও কিন্তু ১৯৭৪-৭৫ সালের শঙ্করবাবুর বাজেটে দেখা যাচ্ছে উন্নয়ন খাতে ব্যয় সেই অনুপাতে হয়েছে ১৫'৫১ শতাংশ। তার মানে অনুপাত বাড়েনি বরং কমেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় মাপ করবেন তাঁর এই বাজেটের ভিতর থেকে চার পাতা ব্যাপী অঙ্ক করে এই অনুপাত বার করেছি এবং এটা ঠিকই আছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের মতে সঠিক অর্থনৈতিক পুনরুজ্জীবনের পথে যেতে হলে এই অনুপাত দিয়ে তা হবে না। ব্রেক থ্রু করতে হলে তার আমূল পরিবর্তন করতে হবে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে এই বাজেটের দ্বারা আমূল পরিবর্তন প্রমাণিত হোল না। তাহলে আমূল পরিবর্ত্তনের জন্য কি করা যায়? স্বভাবতঃ প্রশাসনিক ও অন্যান্য ব্যয় কিছু কমানোর নিশ্চয় চেষ্টা করা দরকার। কিন্তু তা সত্ত্বেও জিনিসপত্রের দাম এতো বাড়ছে যে তাতে সেই কমানোর চেষ্টা করা দরকার একথা মেনে নিয়ে জিনিসপত্রের দাম বাড়ার পরিপ্রেক্ষিতে সরকারী কর্মচারীদের যাঁরা মানুষ বলে গণ্য করে আমি তাঁদের মধ্যে একজন নই বলেই বলতে হচ্ছে যে তাদের দাবী-দাওয়া পূরণ করতে হবে। সুতরাং হয়তো এইদিক থেকে যতই নিয়ন্ত্রণ করুন এই ব্যয় খাত সাবস্ট্যান-সিয়ালি ন্যায় বলতে পারেন। যদিও তার যথাযথ পরীক্ষা এখনও হয় নি জোর করে

বলা যায় না তাহলেও এ বিষয়ে কোন সন্দেহ নেই যে এই অনুপাত না বাড়াতে পারলে আমাদের ইপ্সিত পথে যাবার অন্য কোন উপায় থাকবে না। এই অবস্থায় সম্পদ সংগ্রহের জন্য ব্যবস্থার বিশেষ প্রয়োজন আছে। কিন্তু আমাদের সংবিধান অনুযায়ী সম্পদ সংগ্রহের ব্যাপারে রাজ্যগুলি ক্ষমতা সীমাবদ্ধ। কারণ মাত্র কয়েকটি ক্ষেত্রে আমরা কর বসাতে পারি। এই বাজেটে কয়েকটি নূতন কর বসানো ও কয়েকটি ক্ষেত্রে নূতন করে বাড়ানোর কথা বলা হয়েছে। যেমন ঘোড়দৌড়, মদ বিয়ার ক্যাবারে ফ্লাওয়ার শো, এয়ার কণ্ডিসনার রেফ্রিজিটারে ব্যবহৃত বিদ্যুৎ গদি কার্পেট প্রসাধন হীরামুক্তা কিছু বিলাস দ্রব্য উচ্চ মূল্যের স্থাবর সম্পত্তির লেনদেন, এবং মিলগুলির উৎপাদিত কয়েকটি সামগ্রী নূতন বা বর্ধিত হারে কর বসানো হয়েছে। এই ব্যাপারে কতকগুলির কথা আমরা বিগতবার তুলেছিলাম যদিও এরমধ্যে দু-একটা জিনিসে আমাদের আপত্তি আছে। সেসম্বন্ধে আমি পরে বলবো, তবে আমরা ধরে নিতে পারি যে এই করগুলি নিঃসন্দেহে বলা যেতে পারে যে দু-একটার প্রতি সমালোচনা থাকলেও এই করগুলি বিত্তবান লোকদের কাছ থেকেই আসবে এবং মূলতঃ এগুলি স্বাগত কর। কিন্তু একটা কথা আমার ভেবে অবাক লাগে যে কোটি কোটি টাকা ফটকায় খাটাতে দেবো, ট্যাক্স ফাঁকি দিতে দেবো, কালো টাকা বাড়াতে দেবো তারপর ঘোড়-দৌড়ের মাঠে গেলে মদ বিয়ার খেলে, ক্যাবারে ফ্লাওয়ার শো দেখলে হীরা-মুক্তা কিনলে, এয়ার কণ্ডিসনার বসালে সেখানে থেকে ছিটেফোঁটা সংগ্রহ করবো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা কি মৌলিক পরিবর্তনের হাতিয়ার হোল? সুতরাং এই কালো টাকা ছিটেফোঁটা সংগ্রহ মন্দের ভাল নিশ্চয় তবে একথা বলতে পারছি না যে এই ছিটে-ফোঁটা দিয়ে ব্রেক থ্রু করা যাবে যদিও মূলতঃ এই পথ সঠিক বলে মনে করি। একটি কথা বলে দিই যে এয়ার কণ্ডিসনার রেফ্রিজিটার-এর কথা বলি না—কিন্তু আমাদের মাননীয় অর্থমন্ত্রী কলকাতা সহরে বিশেষতঃ কর্মজীবী মেয়েদের হিটারকেও ফেলে দিয়েছেন। এটা ঐ ভয়ঙ্কর বিত্তশালীদের উপর কর কিনা তা এখনও পর্যন্ত ধরতে পারিনি।

যদিও তাদের কথা আমি পরে বলব, তাদের তুলনায় যারা হিটার জ্বালান তারা বিত্তশালী হতে পারেন, কিন্তু যেভাবে চেয়েছেন তাতে তারমধ্যে হিটার, ইস্ত্রী চলে যাচ্ছে এবং যেভাবেই হোক এটাকে বের করে আনা উচিত ছিল। কিন্তু যাই হোক না কেন, আমি যে কথা বলছিলাম ছিটেফোঁটাও এবারে নেই, মূল জায়গায় আঘাত করা যাবে কি? মূল জায়গায় আঘাত করা হল না। আঘাতের মালিক কেন্দ্রীয় সরকার। নিশ্চয় উপাধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমাদের অর্থমন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতায় কেন্দ্রীয় সরকারের করণীয় সম্পর্কে যে কিছু বলেননি তা তো নয়। ষষ্ঠ অর্থ কমিশনের কথা বলেছেন, আমাদের রাজ্যে খাদ্য যাতে তারা বাড়ান তার কথা বলেছেন—সেসব ভাল কথা এবং সেসবের সঙ্গে আমরা একমত। কাজেই এই বাজেট বক্তৃতার মধ্যে কেন্দ্রীয় সরকারকে চটিয়ে যে কোন কথা বলা হচ্ছে না, এই কথা বলবার কোন উপায় নেই। আমি জিজ্ঞাসা করি সম্পদ সংগ্রহের এই পরিস্থিতির মধ্যে কেন্দ্রীয় সরকার যখন ১ লক্ষ টাকার উপর আয়ের দরুন ট্যাক্স ৯৫% থেকে ৭৫% এ কমিয়ে দিলেন, যখন ৩ বছরের বদলে ৪ বছর করলেন—আর অপরদিকে পোষ্টকার্ড, টুথ পেষ্ট, রেলের টিকিটের দাম বৃদ্ধি করে, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম আরো বৃদ্ধি করে সাধারণ মানুষের মাথা আরো খারাপ করে দিলেন, সেই ন্যক্কারজনক নীতির কোন প্রতিবাদ এরমধ্যে নেই, সেই ডাইরেকসান পরিবর্তন করবার মত কোন কথা এরমধ্যে নেই। কেন নেই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়? সম্পদ সংগ্রহের মূল জায়গায় হাত দেওয়ার এই কি উপায়? তাছাড়া সেই সূত্রে আমাদের এখানে আমি আর একটি কথা বলতে চাই, এই যে স্কোপ ছিল, সেই স্কোপের মধ্যে আমরা যদি দেখতাম আমাদের সম্পদ সংগ্রহের ব্যাপারে অর্থমন্ত্রী বাজেটে কেন্দ্রীয় সরকারকে এই সাজেসান দিয়েছেন যে পশ্চিমবঙ্গের স্বার্থের পক্ষে একান্ত জরুরী যে চটশিল্প, তার জাতীয়করণ করা হোক—১১টি পরিবার যে শিল্পে শতকরা ৫০ ভাগের মালিক, বাড়তি চাহিদার জন্য যে শিল্প বছরে ১৬০ কোটি টাকার মত লাভ করেছে, এই বছর আরো করবে, সেই লাভজনক শিল্পকে সরকারের হাতে এনে তার থেকে সিংহ ভাগের ব্যবস্থা করা হোক—তা তো তিনি বলেন নি। কেন তিনি এই কথা বললেন না? ১৭ দফা কর্মসূচীর মধ্যে এটা কি ছিল না, বাজেট বক্তৃতার মধ্যে অন্ততঃ মূল লক্ষ্যের দিকে

যাবার জন্য স্কোপ কি ছিল না? নিশ্চয় ছিল। কালো টাকা ধরবার জন্য ডিমনসস্ট্রেশন দেবার কথা, আমাদের এখান থেকে পরামর্শ দেবার কথা ছিল না? নিশ্চয় ছিল। মূল জায়গায় হাত দেবার কোন ইচ্ছা আমি অন্ততঃপক্ষে খুচরো বাদ দিয়ে এতটুকুও দেখতে পাচ্ছি না। আর রাজ্যের সীমাবদ্ধতা আমাদের সীমাবদ্ধতার ক্ষেত্রে যা যা আছে তার-মধ্যে একটা আছে কৃষি---বিগত কয়েক বছর ধরে কি স হচ্ছে? গ্রামাঞ্চলে একদিকে যেমন অসীম দারিদ্র্য অনবরত মাথা চাড়া দিয়ে উঠছে, গরীব মানুষ আরো গরীব হচ্ছে, এই অবস্থার মধ্যে গ্রামাঞ্চলের একদল লোক ধান-চালের ব্যবসা করে আরো ফেঁপে যাচ্ছে, নিজেরা মুষ্টিমেয় ধনী হিসাবে বাজারের উৎপন্ন দ্রব্যের দুই-তৃতীয়াংশ নিজেদের কুক্ষীগত করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বোলপুরের একটা কাহিনী পড়ছিলাম। একটি জোতদার চাষী পরিবারে একজন মানুষ ক্ষেত মজুরের কাজ করেন। আজকের পরিস্থিতিতে ১ টাকা দিনে সে ধার নিচ্ছে। কি সর্ত জানেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন মূল চাষের কাজ হবে তখন ঐ এক টাকায় তাকে ৪ টাকা শোধ দিতে হবে। এক টাকায় চার টাকা শোধ ক্ষেত মজুরের, চাষীদের একটা অংশের গায়ে যাচ্ছে। সম্পদ যে যাচ্ছে না, তা তো নয়। অর্থ মন্ত্রী মহাশয় এই বাজেট বক্তৃতায় এদের উপর হাত দেবার কি ব্যবস্থা করেছেন সেটা বলুন। বক্তৃতায় বলেছেন যে ৪ হেক্টোর-এর উপর আমরা ১০% সারচার্জ করলাম। ভূমি রাজস্ব কেন আদায় হয় না, খরা হয়েছে বলে? বক্তৃতায় রয়েছে—রাজ কমিটির সুপারিশগুলি পরীক্ষা করে দেখেছেন। কি করে বিবেচনা করে দেখবেন। তার প্রস্তুতি কি? এই ধনী সম্প্রদায়ের উপর ট্যাক্স করে যতে সম্পদ বাড়ে তার জন্য রেকর্ড দরকার---আজকে ৬ জায়গায় রেকর্ড হচ্ছে কি? না। গরীব মানুষের সেই রেকর্ড, জরীপের ব্যাপারে কোন ভাবনা নেই।

(7—7-10 p.m.)

কি হয়ে যাচ্ছে আপনারা তা জানেন, অথচ যদি কোন প্রস্তুতি করতে হয় তাহলে রেকর্ড কনসলিডেসান করতে না পারলে কোন কিছুই আদায় হবে না গ্রামাঞ্চলে। এই বাজেটের মধ্যে রেকর্ড কনসলিডেসান-এর ব্যাপারে কোন উল্লেখ পর্যন্ত নেই। একমাত্র গ্রামের লোকেরাই বলে দিতে পারে যে গ্রামের ঐ লোকটির এই মৌজায় কত জমি আছে, এবং অন্যান্য মৌজায় কত জমি আছে। তবেই তো একটা বেস তৈরি হবে গ্রামের ধনীদের উপর ট্যাক্স করবার। কিন্তু সে কথা এই বাজেটে উল্লেখ পর্যন্ত করা হয়নি। রাজ কমিটির সুপারিশ বিবেচনার বেশী কিছু করা যায়নি। আমি জানিনা গ্রামীন ধনী সম্প্রদায়ের যে চাপ আমাদের শাসক দলের এক অংশের উপরে আছে এটা তার ফল কিনা কিন্তু এটা সত্য কথা যে বাজেট বক্তৃতায় এই অংশের উপর থেকে ট্যাক্স তোলবার জন্য কোন সিরিয়াসনেস নেই। অথচ আমরা শুনি অর্থনীতিবিদদের কাছ থেকে---আমি নিজে অর্থনীতিবিদ নই, একজন লেম্যান, কিন্তু তাঁরা বলেন পশ্চিমবাংলায় এই সেক্টারের উপর ট্যাক্স করতে পারলে ২০ কোটি টাকা পর্য্যন্ত আদায় হতে পারে। ছেড়ে দিলাম না হয় ২০ কোটি টাকার কথা কিন্তু ১৫ কোটি টাকাও আদায় হতে পারে। আর তা যদি হয় তাহলেও তো ডেভালপমেন্ট-এর অনুপাতটা এখন যা আছে তার চেয়ে বদলানো যায়। কিন্তু সে দিকের কথা আপনারা ভাবছেন না। সুতরাং এই অবস্থায় দুঃখের সঙ্গে বলব যে, যে করগুলি বসিয়েছেন তার অনেকগুলি ঠিক ডিরেকসনে হলেও আমার মতে সেগুলি ঠিক ডিরেকসানের খুচরা পদক্ষেপ। সঠিক ডিরেকসানে সাবিক পুনরুজ্জীবনের সম্পদ সংগ্রহের যে পদক্ষেপ হওয়া দরকার এই বাজেটের মধ্যে এখনও তার পদধ্বনি ধ্বনিত হয়েছে বলে আমি মনে করতে পারছি না। তবে এই সূত্রে বলি, অর্থ মন্ত্রীমহাশয়, ছিটে ফোঁটার দিকে নজর দিয়েছেন দেখতে পাচ্ছি। অবশ্য ছিটে ফোঁটার দিকে নজর আমারও কম নয়, গৃহিনী মাত্রই যা পারে তা সংগ্রহ করে; কাজেই সেদিকে কয়েকটি কথা বলার প্রয়োজন আছে বলে মনে করছি। আপনারা গান লাইসেন্সের উপর ট্যাক্স বসাচ্ছেন না কেন? কোন্ গরীব গান লাইসেন্স নিচ্ছে? আর আনলাইসেন্সড গান যা আছে সেটা তো ধরাই মুশকিল, কিন্তু লাইসেন্স-এর উপর আপনারা অনায়াসে ট্যাক্স বসাতে পারেন। তা ছাড়া বিজ্ঞাপনের উপরও আপনারা ট্যাক্স বসাতে পারেন। সুতরাং ছিটে ফোঁটা করের আরো স্কোপ আছে। কিন্তু আমাদের মৌলিক যে কথা তা থেকে তা অপ্রমাণ হচ্ছে না।

এই সূত্রে কর ছাড় সম্পর্কে দু একটা কথা বলতে চাই। অর্থ মন্ত্রীমহাশয় কম নয় বাবা ১০ দফায় কর ছাড় দিয়েছেন এবং তা দিতে গিয়ে প্রত্যেক দফাতেই বলেছেন নিম্ন এবং স্বল্পবিত্তদের নাকি এই কর ছাড়ের জন্য উপকার হবে। আমার সময় কম সেইজন্য ১০ দফার ব্যাপারে বলা যাবে না, কাজেই আমি দু একটি দফার কথা বলছি। এটা আমি ভাল বুঝলাম না নিম্ন এবং স্বল্পবিত্ত মানুষদের কি পরিস্থিতি হবে। যেমন ধরুন, আমাদের মতন দেশে যেখানে শতকরা ৮০ জন লোক বিনা ক্যাশ মেমোতে জিনিষ কেনেন সেখানে কি হবে? তারপর বিদ্যুতের যে পরিস্থিতি আই ক্যান কোয়াইট এ্যাপ্রিসিয়েট অর্থমন্ত্রীমহাশয় মোমবাতির দামটা কমাতে চেয়েছেন এবং সেজন্য মোমবাতির উপর একটা ছাড়ও দিয়েছেন। আমি জিজ্ঞাসা করি অর্থ মন্ত্রীমহাশয়কে মোমবাতির উপর যে ছাড় দিলেন সেখানে মোমবাতির ব্যাপারে প্যারাফিনের যে ব্ল্যাক পারচেজার তারা কারা? ব্ল্যাক পারচেজার সব হচ্ছে ঐ সব মোটামোটা মাড়োয়াড়ী টাইপের লোক। জাতিতে মারোয়াড়ী তা নয় এটা বলতে বলতে একটা অর্থনৈতিক কনোটেসানে দাঁড়িয়ে গিয়েছে। সে দিক থেকে খুচরারা যখন কেনে তখন আগে থেকে তার উপর সে অংশটা বসিয়ে দেয়। অর্থ মন্ত্রীমহাশয় বলতে পারবেন, এই যে, যেটুকু ছাড় দিয়েছেন তার দরুন এক পয়সাও সস্তা করার মতন মেশিনারী তাঁর আছে কিনা? না, তা নেই। পেলে ঐ ব্ল্যাক পারচেজাররাই পাবে। সুতরাং এই যে ১০ দফা ছাড় দিয়ে এই করলাম, তাই করলাম বলে তিনি যে একটা এট্টমোশফেয়ার ক্রিয়েট করেছেন সেটা খুব বাস্তব বলে আমার মনে হচ্ছে না। তবে এই না কর আদায় করবার জন্য যদি আদায় খরচ করের চেয়ে বেশী হয় তাহলে ছাড় দেওয়াই ভাল। তা যদি না হয় তাহলে আপনি যে দাবী করেছেন সেটা করার কোন মেশিনারী আপনার নেই। দুটি ব্যাপারে কিছুটা সুযোগ হয়ত আপনি দিতে পারেন। যেমন বস্তা বিক্রি, তাতে সত্যিই খুচরা রেশন দোকানে সুবিধা পাবে। তা ছাড়া ভেষজের ব্যাপারে হয়ত কিছু সুবিধা পাবে যদিও এ বিষয়ে জটিলতা ইতিমধ্যেই শুরু হয়েছে, তবে এগুলিতে হয়ত হবে। কিন্তু অন্যান্যগুলিতে হবে কিনা সে বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। কাজেই আমি বলব, উন্নয়নমূলক ব্যয়ের অনুপাত ব্যাপকভাবে বাড়িয়ে দেবার জন্য যে ধরণের পদক্ষেপ করা দরকার সে ধরণের পদক্ষেপ আমরা এই বাজেটে খুচরা ছাড়া ব্যাপক কিছু এখনও দেখতে পাইনি। তবে আগেই বলেছি, খুচরা হলেও সংগ্রহ করা ভাল। এবারে দেখা যাক বন্টন মধ্যে সম্পদ প্রসারিত করার দাবী, এই বিষয়ে পশ্চিমবঙ্গের প্রকৃত অবস্থা কি—তা বলেই আমি আমার বক্তব্য শুরু করেছিলাম। গত সাত দিনে গ্রামাঞ্চলে শুধু চালের দাম কিলো প্রতি ৩০ থেকে ৫০ পয়সা বৃদ্ধি পেয়েছে এবং অপরাপর জিনিস প্রতিযোগিতায় বৃদ্ধি পাচ্ছে। বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গে ১৯৭২ সালের আগষ্ট থেকে ১৯৭৩ সালের আগষ্টের মধ্যে সর্বভারতীয় শ্রমিক শ্রেণীর ভোগ্য পণ্যের সূচকের কথা তুলে বেশ একটু আত্মপ্রসাদ লাভ করেছেন। যে ভারতবর্ষে যেখানে সূচক সংখ্যা ১৯.৩ ভাগ বেড়েছে, কলকাতায় সেখানে বেড়েছে ১১.১ ভাগ। অর্থাৎ সারা ভারতের তুলনায় পশ্চিমবঙ্গে অন্ততঃ আমরা কিছু একটা দেখিয়ে দিয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের অর্থনৈতিক সমীক্ষা যে জায়গা থেকে এই অঙ্কটা সেখানটা খুলুন ৩৮ পাতা, তাতে দেখবেন ১৯৭৩ সালের অক্টোবরে কলকাতার সূচক সংখ্যা ১৯৬০ সালের ভিত্তি ধরে, যেখানে ২৪০ বম্বে, ২২৮ মাদ্রাজ, এখানে ২২৬। আত্মপ্রসাদের বেলুন ফেটে গেল, উপায় নেই কিছু। কিন্তু তার চেয়ে বিপদ কি জানেন, আমাদেরই পশ্চিমবাংলার অপরাপর শিল্প সহ আসানসোল, জলপাইগুড়ি, এই সব কেন্দ্র এমন কি এই সূচকটিও সর্বভারতের চেয়ে বেশী। তা ছাড়া এই সূচক তৈরীর যে কারচুপি সেই বিষয়ের প্রতি যাচ্ছি না, সেই বিষয়ে গেলে মহাভারত হবে। সকলেই জানেন এই রকম একটা বড় জোচ্চুরি খুঁজে পাওয়া যায় না। কিন্তু এমন কি তারও মধ্যে দেখুন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা গ্রামের গরীব মানুষ, যারা সকলের চেয়ে নীচে, সকলের চেয়ে পিছনে, যারা সত্যিই দেশের মধ্যে বহু, যাদের মধ্যে সম্পদ প্রসারিত করতে চাই, তাদের অবস্থা কি? তাদের অবস্থা আরও শোচনীয়। ঐ অর্থনৈতিক সমীক্ষা দেখুন, ১৯৭৩-এর এপ্রিল থেকে অক্টোবর পর্য্যন্ত, পশ্চিমবঙ্গের কৃষি শ্রমিকদের ভোগ্য পণ্য-সূচক সংখ্যা বৃদ্ধি পেয়েছে ২১.৯ শতাংশ পশ্চিমবঙ্গে সারা ভারতে যেখানে ১৫.০৬ শতাংশ তার মানে পশ্চিমবাংলার গ্রামের গরীবদের উপর চাপটা সবচেয়ে বেশী বেড়েছে সারা

ভারতের তুলনায় বলুন না অন্য যে কোন স্থানের তুলনায় বলুন, এর গোটা চাপে তারা পাগল হয়ে যাবে। জীবনের তিক্ত অভিজ্ঞতা প্রতিদিন প্রতি সভা, বিভিন্ন মানুষ তার দেখতে পাচ্ছে। কিন্তু এই পরিস্থিতি থেকে তাদের রিলিফ করবার জন্য কি ব্যবস্থা আছে? পশ্চিমবাংলার অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে কি তা আছে? দাবী করা হয়েছে পশ্চিমবাংলায় আছে

i ntensive Public distribution system and wide network of ration sh ps, and fair p ice shops.

এটা ইংরাজীতে পড়তে হ'ল মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জন্য যে গ্রামাঞ্চলে এখন রেশন শপ ও ন্যায্যমূল্যের দোকানের নেটওয়ার্ক আছে, ওয়ার্কটা নেই। ঐ যে এক্সটেনসিভ নেট ওয়ার্ক, তার খালি নেট, শহরাঞ্চলে অবশ্য কিউ লিপ রাখছে। আমাদের গ্রামের লোকের রিলিফ পাবার প্রধান উপায় হচ্ছে খাদ্যশস্য, সেটাই তাদের কনজিউমার ইনডেক্সের প্রধান জিনিস। সে তো আর কিছু কিনতে চায় না সেই অবস্থার মধ্যে আজকে এখন এই সময়ে তো কোন রেশন নেই, এই অংশটাকে রিলিফ দেবার জন্য কি ব্যবস্থা এই বাজেটের মধ্যে আছে, আমি তা দেখে পেলাম, মূল জায়গায় তো কোন রিলিফ পেলাম না, এই বিষয়ে আমরা বারবার বলেছি খাদ্য এবং কতকগুলো সামগ্রী জাতীয়করণ এবং গরীবদের মধ্যে অগ্রাধিকার দিয়ে তাদের বন্টন এই ছাড়া কোন উপায় নেই। অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় এই বিষয়ে কিছু আর রেফারেন্স দেখলাম না। কেন্দ্রকেও নিতে বললেন না। নিজেদের ব্যাপারে বলেছেন এসেনসিয়াল সাপ্লাই কর্পোরেশন গঠন করবো, অবশ্য কর্পোরেশন গঠন না হওয়ার চেয়ে, গঠন হওয়া ভাল, কিন্তু কর্পোরেশন গঠন করবেন কি? আর কি দাবী করছেন, যে আমরা এত গ্রেপ্তার করেছি, অত গ্রেপ্তার করেছি, কিন্তু কাকে গ্রেপ্তার করেছেন, তাদের কি কি নাম, কি রকম বড় ব্যবসায়ী তাও জানতে পারলাম না। আর গ্রেপ্তার করার পর কদিন পরে তাদের বেল হ'ল, কি সাজা হ'ল, তাও কিছু জানতে পারলাম না, এবং এর কোন প্রতিফলন আমাদের জীবনে হয়নি। প্রতিফলন হয়েছে শূন্য। বরং আমাদের বলা উচিত শূন্যও নয়, প্রতিফলন হয়েছে নএর্থক, প্রতিফলন হয়েছে বিয়োগের। সুতরাং আমাদের গ্রামের গরীবদের জীবনে যে দেশান্তরে প্রসারিত করা তাদের অবস্থায় এই বাজেট থেকে আমি নূতন কোন ইঙ্গিত পেতে পারিনি দুঃখের কথা। আজকের আনন্দবাজার পত্রিকায় একটা কাহিনী আছে 'জমি হারানোর দলিল' অর্থমন্ত্রীকে এটা পড়ে নিতে বলবো, গ্রামাঞ্চলের অবস্থা কি হচ্ছে, তার ছবি দেখবার জন্য।

[7-10—7-20 p.m.]

অবশ্য আনন্দবাজার আমাদের সেক্টর নয়, কিন্তু যখন তারা কোন অবজেকটিভ রিপোর্ট করেন তখন সে সম্পর্কে বলা দরকার। আজকে এই রিপোর্টটি অবজেকটিভ গ্রামাঞ্চলে কিভাবে গরীবদের উপর এই জিনিস আজকে হচ্ছে। আড়াই হাজার টাকা দামের দলিল করে নিচ্ছে ৫০০ টাকা দেবার নাম করে, আর ১৬০ টাকা তার থেকে নাম লেখাবার খরচ বলে কেটে নিচ্ছে দলিলের উপরেতে। গরীবদের এই উপর চাপ পড়ছে। তারপর ভূমি সংস্কারের কথা যখন দফাওয়ারী আলোচনা হবে, তখন বলব, তবু এখন দু চারটি কথা বলব, কারণ, বিশেষ বলবার সময় নেই। এতে বলা আছে গ্রামাঞ্চলের ধনবৈষম্য দূর করা ও গরীবদের উন্নতির জন্য ভূমি সংস্কার আইনকে কঠোরভাবে বলবত করতে হবে। এই কথা বহু দিন ধরে শুনছি, কিন্তু কেউ কি বুকে হাত দিয়ে বলবেন যে কঠোরভাবে বলবত্ হচ্ছে? আজকে এই কথা বলতে হচ্ছে যে, এই কথা না বলে বলুন পুলিশ সাহায্য করছে জোতদারদের নতুন করে উচ্ছেদ করতে, ভূমিহীনের সংখ্যা বাড়ছে এবং এটাই বাস্তব সত্য। এমনকি ভূমিহীনরা তাদের নিজেদের লড়াইয়ের মাধ্যমে যে ভূমি উদ্ধার করেছিল তাও আজকে তারা রাখতে পারছে না। এই পর্য্যন্ত যে হিসাব পেয়েছি তাতে দেখা যাচ্ছে, ১৯৭৩ সালে ভেস্টেড হয়েছিল ৯,৪৯,৭১০ একর জমি, ইন-জাংশান ইত্যাদির জন্য আটক জমি ছাড়লে, ওয়াজ সুইটেবল ফর ডিস্ট্রিবিউশন, বন্টন যোগ্য ছিল, ৫,৫৭,১৩৯ একর। এর মধ্যে '৭৩ সাল পর্য্যন্ত রায়তী হয়েছিল ২,৭০,৭৪৫

একর। বাস্তু জমি হিসাবে ৪,৮৫০ একর, আর ১,৪৩,৭৭৩ একরের এখনো বাষিক বন্দোবস্ত চলছে। সুতরাং ভূমিহীনদের নিজেদের লড়াইয়ের মাধ্যমে যে জমি তাদের হাতে চলে এসেছিল সেখানেও দেখনি এই অবস্থা। সাড়ে ৫ লক্ষ একর ভূমির মধ্যে আড়াই লক্ষ একরের বেশী জমি আজকে নতুন করে তারা হারাচ্ছে। এইভাবে কায়েমী স্বার্থের হাতে ভূমি চলে যাচ্ছে এবং শাসক পার্টির একাংশ এর পিছনে উৎসাহ যোগাচ্ছে। কাজেই আজকে প্রশাসনের কাছে এর চেয়ে বেশী কি আশা করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অন্য ঘটনার কথা ছেড়ে দিচ্ছি, কি হলো গোপাল গুহ সংক্রান্ত মুখার্জী কমিশনের সুপারিশের? এই বিধানসভা থেকে মুখ্যমন্ত্রী নাম করে কমিশন করলেন, বিশ্বনাথ মুখার্জী এবং অরুন মৈত্র জয়েন্ট কমিশন করে সুপারিশ দিলেন, তার কতগুলি কার্যাকরী হয়েছে? আমার জানা আছে—আই মে বি রঙ—একটাও হয়নি। আমি শুনলে খুশী হতাম যে দু-চারটি হয়েছে।

আজকে কৃষির ক্ষেত্রে প্রধান প্রকল্প নেওয়া হচ্ছে সি. এ. ডি. পি. এবং এ সম্বন্ধে পরে আলোচনা করব, যখন সি. এ. ডি. পি. সম্বন্ধে বিল আসবে। আবশ্য আমাদের আজকে একটা ভয় হচ্ছে এই যে নতুন পাম্প হচ্ছে, ডিজেলের অভাবে এই পাম্পগুলির ইতিমধ্যেই রুদ্ধকণ্ঠ ফুটিফাটা অবস্থা, ইলেকট্রিক যে একটু যাবে তারও কোন ব্যবস্থা নেই। আজকে চাষীরা কিভাবে জল পাবে যে তার কোন নিশ্চয়তা নেই এবং সে সম্বন্ধে এখানে কিছুই দেখতে পাচ্ছি না। বিশেষ করে কয়েকটি বিষয়ে খুব খটকা লাগছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা হচ্ছে উচ্চ ফলনশীল চাষের ক্ষেত্রে সারের ব্যবহার কি রকম হবে সে সম্বন্ধে কোন রকম পরিস্কার বিবৃতি এখানে রাখা হয়নি। এখন দেখুন পশ্চিমবঙ্গ সার ব্যবহারের ক্ষেত্রে অন্য রাজ্যের চেয়ে তুলনামূলক বিচারে নেমে যাচ্ছে, এবং কিভাবে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়ছে। '৬১।৬২ সালে নাইট্রোজেনের ব্যবহার পাঞ্জাবে হয়েছে ১২,৭০০ টন আর '৭১।৭২ সালে পাঞ্জাবে নাইট্রোজেনের ব্যবহার ২ লক্ষ ২৫ হাজার টন। ঐ '৬১।৬২ সালে যখন পাঞ্জাবে ছিল ১২ হাজার তখন পশ্চিমবাংলায় ছিল ১১ হাজার। আর '৭১।৭২ সালে পাঞ্জাবে হচ্ছে ২ লক্ষ ২৫ হাজার টন তখন আমরা পশ্চিমবঙ্গে পাচ্ছি ৫৬ হাজার মাত্র। আর ওরা নিজেরাই বলেছেন '৭২।৭৩ সালে আমরা মাত্র ৯৬ হাজার টন পেয়েছি, অর্থনৈতিক রিভিউতে আছে। এদিকে শুনছি পঞ্চম পরিকল্পনাতে কেন্দ্রীয় সরকার সারের উপর থেকে এবং বিদ্যুত-এর উপর থেক প্রায়রিটি তুলে নিচ্ছেন। এই পরিস্থিতিতে আমাদের অবস্থা কি হবে জানি না। কিন্তু সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের ফার্টিলাইজার নিয়ে যে বৈষম্য, সেটা কতদূর গুরুতর এবং তার পরিনতি শুনলে পশ্চিমবাংলার চাষী আঁতকে উঠবে।

ইণ্ডিয়ান জারনাল অফ এগ্রিকালচারাল ইকনমিক্স-এ প্রকাশিত একটা প্রবন্ধে দেখলাম Eight high fertiliser consuming districts in the whole country located in Punjab, Tamil Nadu and Western U. P. account for 31 per cent. of the total cropped area of the country.
মাত্র
31 per cent. of the total cropped area of the country
তারা চাষ করে
they consume more than 11 per cent. of the total country's fertiliser
এইরকম একটা বৈষম্য চলছে। এবিষয়ে পশ্চিমবাংলা কি অবস্থায় আছে তার কিছু বাজেটের মধ্যে দেখছি না। কেন্দ্রে পঞ্চম পঞ্চবাষিকী পরিকল্পনায় যে নূতন প্রায়রিটি নির্ধারণ করা হয়েছে তারমধ্যে সার ও বিদ্যুতের অগ্রাধিকার নেই। আমাদের এখানে পঞ্চম পরিকল্পনা কি হবে তা জানি না। এবিষয়ে সব মন্ত্রী ইনফরমড্ কিনা তা জানি না, কিন্তু বিধানসভা কমপ্লিটলি আনইনফরমড্ সুতরাং এ ক্ষেত্রে কি হবে তা জানা না গেলে কিছু বলা যাবে না। সার বন্টন ব্যবস্থা সম্বন্ধে যত কম বলা যায় ততই ভাল। পাঁচ টাকা দাম হয়েছে কিনা জানি না। ব্যাঙ্ক ঋণ সম্বন্ধে বলব। আমি শুনলাম ১৯৭৩-৭৪ সালে এগ্রিকালচারাল ফিনান্‌স হিসেবে ব্যাঙ্ক পশ্চিমবাংলায় মোট যে ঋণ দিয়েছে তার ৭৮% নাকি বন্টিত হয়েছে কলকাতা ডিস্ট্রিক্টে। কলকাতা ডিস্ট্রিক্ট থেকে কোন

চাষী ৭৮% ব্যাঙ্ক ফিনান্স নিলেন জানি না। বলা হল চারাধানের মালিকরাই চাষী, সুতরাং ব্যাঙ্ক ফিনান্স এখন পর্য্যন্ত কতটা ধনী কৃষকদের কাছ থেকে বেরিয়ে মাঝারী, ছোট চাষী পাচ্ছে তা জানি না। অথচ ব্যাঙ্ক ফিনান্সে যে কি ভাবে ডিসরাপচার করা যায় তার কোন উল্লেখ বাজেটের মধ্যে নেই। পাট চাষীর কথা কিছু বলতে চাই। এজন্য যে তাদের উৎসাহ দিলেন বাড়তি উৎপাদন করতে। কিন্তু তারা ন্যায্যদাম পেল না। তারপর এখানে ট্রেজারি বেঞ্চ থেকে শুনলাম তাদের এই ন্যায্যদাম না পাবার জন্য দায়ী ঐ যত দোষ নন্দ ঘোষ জুট কর্মীদের স্ট্রাইক, একমাস জুট কর্মীরা স্ট্রাইক করেছিলেন, অথচ প্রত্যেকদিন খবরের কাগজে দেখলাম লেবার মিনিস্টার-এর বক্তব্য যে স্ট্রাইক না কি হয়নি। এই স্ট্রাইক যখন হল না তখন সেটা পাট চাষী কাৎ হয়ে গেল কি করে তা বুঝলাম না? অথচ পাটের বিপনন ব্যবস্থা আই. জি. এম. এ. হাত থেকে নেবার কথা শুনলাম না। শিল্পের ব্যাপারে দফাওয়ারী আলোচনার সময় অনেক বলব, এখন শুধু ২।১টি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গ এবং কেন্দ্রে দুই জায়গায় শিল্পে জয়েন্ট সেক্টর নীতির কথা বলা হয়েছে। পশ্চিমবাংলায় এই জয়েন্ট সেক্টর-এর নীতির ফলে প্রাইভেট সেক্টরের কাছে আরও যাবে, এই প্রাইভেট সেক্টর-এর বেশীর ভাগই একচেটিয়া মুনাফাবাজ। আমাদের ইনস্টিটিউসানাল ফিনান্স-এর বেশীর ভাগই তাদের কাছে যায়। এমন কি সরকারী ফিনান্স-এর একটা অংশ তাদের দিকে যে এগিয়ে যাবে সেই চেষ্টাই হচ্ছে। আমরা এইনীতির প্রতিবাদ করি। সম্প্রতি শুনলাম কেন্দ্রীয়ভাবে জয়েন্ট সেক্টর-এর পরিকল্পনা এমনই সুন্দর যে ইণ্ডিয়ান টোবাকো কোম্পানীকে টুরিজম করপোরেশান ৩টা থ্রি স্টার হোটেল করার জন্য জয়েন্ট সেক্টর লাঞ্চ করছে। হোটেল কিরকম লাভজনক ব্যবসা যে ইণ্ডিয়ান টোবাকো কোম্পানীর সঙ্গে জয়েন্ট সেক্টর হিসেবে সরকারী ফিনান্স খরচ হবে। এইভাবে বছরের মধ্যে কি রকম প্রসার হবে তা জানি না। শিল্প প্রসারের ব্যাপারে একটা গুরুত্বপূর্ণ ব্যাপার হচ্ছে ক্ষুদ্র ও মাঝারি শিল্পের মার খাওয়া।

[7-20—7-30 p.m.]

সেই মার খাওয়ার দিক থেকে বর্তমান স্ক্যানডেলাস বিদ্যুৎ সঙ্কটের কথা ছেড়ে দিলাম, একটা প্রধান সমস্যা হচ্ছে কাচা মাল ও টাকার অভাব। কাচা মালের ব্যাপারে পশ্চিমবঙ্গের উপর বৈষম্যমূলক আচরণ করা হয়ে থাকে। লোহা, তামা, দস্তা, সিসা, নিকেল পশ্চিম-বঙ্গের যা প্রয়োজন পশ্চিমবঙ্গ তার শতকরা ১০ ভাগ পায়নি, এ্যাভারেজে পেয়েছে ৫ ভাগ। ফাইনান্সের দিক যদি দেখেন তাহলে দেখবেন যে যে সমস্ত ইনস্টিটিউসনাল ফাইনান্সের জায়গা আছে সেখানে থেকে পশ্চিমবঙ্গ কি ধরণের বৈষম্য পেয়ে এসেছে। আই. সি. আই. সি আই পশ্চিমবঙ্গকে দিয়েছে ৮ শতাংশ, মহারাষ্ট্রকে দিয়েছে ৩৭ শতাংশ। আই. এফ. সি. পশ্চিমবঙ্গকে দিয়েছে ১১ শতাংশ, মহারাষ্ট্রকে দিয়েছে ১৮ শতাংশ। এল. আই. সি. পশ্চিমবঙ্গকে দিয়েছে ১২.৬৮ শতাংশ, মহারাষ্ট্রকে দিয়েছে ২০ শতাংশ। এই কাচা মাল ও ফাইনান্সের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের কেন্দ্রের কাছে যে জোরাল দাবি রাখা দরকার ছিল বক্তৃতার মধ্যে তার কোন প্রকাশ আমরা দেখতে পাইনি। ক্ষুদ্র ও মাঝারী শিল্পকে সম্প্রসারিত করতে হলে এই বিষয়ে গ্যারান্টি ছাড়া আর কোন উপায় নেই। আর একটা দফাওয়ারির কথা না বলে উপায় নেই তা হল বিদ্যুৎ সঙ্কট। উৎপাদন হচ্ছে না কেন, না, বলা হচ্ছে শ্রমিক ধর্মঘট। কথায় কথায় ধর্মঘট। বিদ্যুতের ঘাটতি আছে সেটা বলা হচ্ছে না, ধর্মঘট বাপ চোদ্দ পুরুষের ঠাকুরদাদা হয়ে উঠল। একথা স্বীকৃত যে বিদ্যুতের জন্য ম্যানডেজ লষ্ট হয়েছে, শ্রমিকরা প্রাণপণ লড়াই করেছে কিন্তু করতে পারেনি। এমনকি চেম্বার অব কমার্স-এর সভাপতি স্বয়ং স্বীকার করেছেন ১৯৭৩ সালে ১৬ কোটি টাকার উৎপাদন কম হয়েছে বিদ্যুৎ ফেলিওরের জন্য এবং ৪৮ কোটি টাকার ইঞ্জিনিয়ারিং শিল্পের ক্ষতি হয়েছে বিদ্যুৎ কমতির জন্য। এই বিষয়ে মন্ত্রিমহাশয় যা বলেছেন তার অবস্থা কি—বলেছেন এই বিষয়ে কতকগুলি নতুন প্রকল্প হবে। ভাল কথা। মন্ত্রিমহাশয় একটু দয়া করে শুনবেন, কোলাঘাটে একটা প্রকল্পের কথা শুনে আমরা আনন্দিত। সাঁওতালদি সম্পর্কে আমার প্রশ্নের উত্তরে মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় কত জোরের সঙ্গে জুন মাসে সাঁওতালদি চালু হবে বলে চ্যালেঞ্জ করেছিলেন। অক্টোবর মাসে ইন্দিরা গান্ধী এসেছিলেন,

সাঁওতালদি ওপেও হল ১২০ মেগা ওয়াটের প্রোজেক্ট। কিন্তু আজ পর্যন্ত সেই ১২০ মেগা ওয়াটের প্রোজেক্ট চালু হয়েছে কি? যদি চালু হয় তাহলে কোথা দিয়ে ট্রান্সমিসান লাইন নেবেন? পুরুলিয়া থেকে দুর্গাপুর পর্যন্ত ট্রান্সমিসান লাইন করবার ক্ষমতা নেই। তাহলে কলকাতায় ট্রান্সমিসান লাইন আসবে কি করে? এই বিষয়ে নতুন যে প্রোজেক্ট করবেন তা কমপ্লিট করার কথা, কিন্তু তা হয়নি। এইসব ব্যাপারে হাজার হাজার টাকা খরচ করে গভর্ণমেন্ট একটা এষ্টিমেট কমিটি বসিয়েছেন, বিগত বছরে সেই এষ্টিমেট কমিটি কতকগুলি সুপারিশ করেছিলেন এবং বিধানসভায় প্রস্তাবও পেশ করেছিলেন। বলতে পারেন একটা প্রস্তাবও চালু করেছেন? কমিটি বিদ্যুৎ ব্যবস্থাকে ঢেলে সাজাবার সুপারিশ করেছিলেন। পাওয়ারের মত একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে ডিল করবার জন্য মনোযোগ দেবে এমন একটা মন্ত্রী পাওয়া গেল না। একজন মন্ত্রিমহাশয়কে দুটি বাহু বিস্তার করে সেচ এবং বিদ্যুৎ ধরে রাখতে হবে এর কোন যুক্তি খুঁজে পাই না। এখনই যদি কনষ্ট্রাকসানের জন্য নতুন সম্পূর্ণ সেপারেট ব্যবস্থা না করেন তাহলে বোর্ড দিয়ে চলবে না। ঐ সুপারিশগুলির কথা আমি আর একবার মনে করিয়ে দিচ্ছি, সময়ের অভাবে আমি আর ওর মধ্যে যেতে পারব না। এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে সি, ই, এস, সি, বিদ্যুতের রেট বাড়াবে বলাতে মন্ত্রিমহাশয় হুংকার দিয়েছিলেন, কিন্তু আজকে ইলাদি বলছেন রেট বেড়ে গেছে, টেলিফোন, সাবট্রাকসান মিটারের রেট ডাবল বেড়ে গেছে, মে থেকে আরো রেট বাড়ছে।

অথচ পশ্চিমবঙ্গ সরকার এই সি, ই, এস্ সি,-কে কেন রেট বাড়াতে দিলেন সেটা আমরা জানতে পারলাম না যখন লোড সেডিং চলছে। যাহোক, এই সমস্ত সমালোচনা যা উপস্থিত করলাম তাতে যাঁরা আমাদের বলেন আপনারা শুধু সমালোচনা করেন, গঠনমূলক কথা বলেন না তাদের বক্তব্য, মন্ত্রিমহাশয়কে বলব পশ্চিমবাংলা যে নিদারুণ সঙ্কটের মধ্যে দিয়ে যাচ্ছে তাতে যদি পলিটিক্স মাকা এক্সপ্লয়েট চান তাতে কুলোবে না। আমরা মৌলিক যে সমস্ত পরামর্শ দিচ্ছি সেগুলো একান্ত গঠনমূলক সেটা মনে রাখবেন। শুধু পলিটিস দিয়ে বা জ্যোতি বসুর নাম করে, সি পি, এমের নাম করে চালাতে যাবেন না এটা আপনাদের মনে করিয়ে দিতে চাই। তবে একথা ঠিক মৌলিক সমস্যার সমাধানের কোন পথ এই বাজেট আমাদের দিতে পারেনি একথা আপনাদের জানিয়ে আমি আমার বাজেট বক্তব্য শেষ করলাম। আমি আশা করি মন্ত্রিমহাশয় আমার বক্তব্য মন দিয়ে শ্রবন করেছেন, অবশ্য কি করতে পারবেন সে বিষয়ে আমার সন্দেহ আছে।

**Shri Nandalal B nerjee :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে যেখানে বাংলাদেশের ঘরে ঘরে দারিদ্র দেখা দিয়েছে, মানুষ যেখানে তাদের গ্রাম ছেড়ে দিয়ে পার্ক এবং পাইপের মধ্যে আশ্রয় নিচ্ছে, ষ্টেসনে আশ্রয় নিচ্ছে, লক্ষ লক্ষ বেকার যেখানে তাদের ঘরে বসে দীর্ঘ নিঃশ্বাস ফেলছে, সেখানে একটা বছরের বাজেটের মাধ্যমে অর্থমন্ত্রীমহাশয় সমস্ত কিছু এনে দেবেন এটা আমরা আশা করি না। তবে একটা জিনিস দেখেছি পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রস্তুতিপর্ব তিনি খুব সুন্দরভাবে তৈরী করেছেন। একথা ঠিক যে উপেক্ষিত বাংলাদেশের সম্পদ ২০ বছরে আমাদের নজরে পড়েনি, বড় বড় শিল্পের দিকে আমরা মন দিয়েছিলাম। আজকে অবস্থার ফেরে পরিস্থিতির পরিবর্তন হয়েছে, নূতন অর্থনীতি মোড় নিচ্ছে, কেমিক্যাল সার ছেড়ে আমরা জৈব সারের কথা চিন্তা করছি। বাংলাদেশের মাটিতে হাঁস মুরগী পালন করলে বেকার সমস্যা দূর হয় এই যে দৃষ্টিভঙ্গী রেখেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। একথা ঠিক আজকে শঙ্কর ঘোষ মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন সেই বাজেটের দায়িত্ব যদি শুধু তাঁর উপর ছেড়ে দেই তাহলে যে সুন্দর দৃশ্য এই অন্ধকারের মধ্যে দেখবার চেষ্টা করছি সেটা হয়ত সম্ভব হবে না। আজকে এই অবহেলিত পশ্চিম-বাংলা যে দুর্ভোগের মধ্য দিয়ে চলছে তার যদি সত্যিকারের আমূল পরিবর্তন করতে হয় তাহলে সমস্ত ডিপার্টমেন্টকে এর গুরুত্ব অনুধাবন করতে হবে। এটা একটা প্ল্যানে হবে না, আরও প্ল্যানের প্রয়োজন এবং তারজন্য সমস্ত ডিপার্টমেন্টকে সক্রিয়ভাবে কাজ করতে

রে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, হাউসে দেখছি ২৮০ জন সদস্যের মধ্যে এই য়েকজন রয়েছেন এবং ভোটের সময় দেখি টানাটানি করে হয়ত ৯০ জনের মত হয়। ই যেখানে অবস্থা সেখানে কি করে আমরা আশা করব সরকারী ডিপার্টমেন্টের সকল র্মচারীরা, অফিসার থেকে আরম্ভ করে পিয়ন পর্যন্ত এবং বাংলাদেশের সমাজসেবীরা রতবর্ষ এবং পশ্চিমবাংলার দুর্দিনে একসঙ্গে মিলে কাজ করবেন? আমরা লক্ষ লক্ষ নুষের কাছে প্রতিশ্রুতি দিয়ে এসেছি যে তাদের দুর্দশা লাঘব করব। কাজেই সরকারের ধ্যমে শঙ্কর ঘোষ মহাশয়ের হাত যদি জোরদার করতে হয়, তাঁর বাজেটকে যদি সত্যি-রের ফলপ্রসূ করতে হয় তাহলে সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের এগুতে হবে।

7-30—7-40 p.m. ]

ই জন্য আজকে মূল্য বৃদ্ধির যুগে, হতাশার যুগে সুবিন্যস্ত পরিকল্পনা দরকার। তার ঙ্গে দরকার সহযোগিতা, সরকারী কর্মচারী এবং জনপ্রতিনিধিদের এবং সর্বস্তরের নুষদের। এই কথা ঠিক যে শুধু খরচা করলে ফল শুভ হবে তা নয়। একঘড়া দুধের ধ্যে যদি ৫ মন চিনি ঢেলে দিই তাহলে কি হবে? আমি নজির দিতে পারি কলকাতা রপোরেশনের ব্যাপারে। দীর্ঘদিন আমি কলকাতা করপোরেশনে ছিলাম। তখন আমরা নেক পরিশ্রম করেছিলাম তখন কেন্দ্রীয় সাহায্য আসত না। রেটপেয়ারদের কাছ থেকে দায় করা টাকায় কলকাতা করপোরেশন চলত। খবরের কাগজ আমাদের পাখির সা, ঘুঘুর বাসা, কাকের বাসা অনেক কিছুই বলতেন। আজকে সেই বাসাতে কাকও ই ঘুঘুও নেই। কিন্তু সেখানে আজকে কি দেখছেন? ২০ কোটি টাকা ক্যালকাটা রপোরেশনের আদায় হয় এবং ২৩ কোটি টাকা খরচা হয়। কিন্তু সেখানে কি দেখছেন? লকাতা করপোরেশনে রাস্তার আলো জ্বলে না, রাস্তা দিয়ে হাঁটা যায় না, নর্দমাগুলি ক ভর্তি হয়ে আছে। জল নেই, এখন কলকাতা করপোরেশন বলে কি কিছু আছে? মি আশা করেছিলাম মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সম্বন্ধে কিছুটা ইঙ্গিত দেবেন। কিন্তু নি শুধু বলেছেন কলকাতা করপোরেশন এবং মিউনিসিপ্যালিটিতে অর্থ সাহায্য দেওয়া ছ। সেই কথাই আমি বলতে চাচ্ছিলাম যে শুধু টাকা ঢাললেই পরে ফল পাওয়া যায় ক্যালকাটা করপোরেশন একটা ডামপিং ইনস্টিটিউসনে পরিণত হয়েছে। বিপুল একটা চারী বাহিনী একটা মৈথিলা, কার কি দায়িত্ব কিছুই ঠিক নাই। এই কলকাতা পোরেশনে একটা বলার ডিপার্টমেন্ট আছে। বিরাট মসকুইটো কন্ট্রোল ডিপার্টমেন্ট। খানে যদি জিজ্ঞাসা করেন তোমরা কি করছ? বলবে তেল নেই। সেখানে বিরাট মটর হিকেলস ডিপার্টমেন্ট আছে। সেখানে যদি জিজ্ঞাসা করেন, কি কর? বলবে ৩৫টি লরি চলে। সেখানে বিরাট পেট্রোল ডিপার্টমেন্ট আছে সেখানে যদি জিজ্ঞাসা করেন রা পরিষ্কার হয় না কেন? বলবে পেট্রোল নাই। বিরাট লাইটিং ডিপার্টমেন্ট আছে আলো না। বলবে বাল্ব কেনার টাকা নাই। সুতরাং আজকে ফাইন্যান্স ডিপার্টমেন্টকে র হতে হবে। শুধু ফাইন্যান্স ডিপার্টমেন্ট টাকা ঢাললেই হবে না। এই অব্যবস্থা চলতে থাকে তাহলে সে টাকা জলে ঢালাই হবে। বরং সেই মানিটাকে আইডেল রাখাই ভাল। আর একটা কথা আমি বলতে চাই। আজকে বাংলায় বেকার যারা ছ, যারা ভূমিহীন চাষী আছে, যাদের দারিদ্র সব চেয়ে বেশী যখন চাষ হয় ৩।৪ টাকা জগার করে, যখন চাষ হয় না, খরা প্লাবন হয় তখন কে কার কথা জিজ্ঞাসা করে--- নে ভোল পৌঁছোয় না। হাজার মানুষ এসে ফুটপাতে রাস্তার পাইপের মধ্যে সংসার । সেই সমস্ত মানুষকে যদি মজুরি দিতে হয় তাহলে ভূমি বন্টনের দ্বারাই দিতে হবে। এত ভূমি কোথায়? সেই জন্য আমি বলতে চাই তাদের হাতে শিল্প দিতে হবে, লিত শিল্প দিতে হবে। তারা হাঁস মুরগি যাতে পালন করতে পারে তার ব্যবস্থা ত হবে। বনজ সম্পদ বাংলাদেশে প্রচুর আছে তার সদ ব্যবহারের ব্যবস্থা করতে হবে। মৃত শিল্পী যারা তাঁতী, শুধু ভারতবর্ষের মধ্যে নয়, পৃথিবীর মধ্যে তারা শ্রেষ্ঠ ছিল, জরা যাদের আঙ্গুল কেটে ইনভ্যালিড করতে চেয়েছিল, তাঁতশিল্পে বিশ্বের দরবারে র শ্রেষ্ঠ স্থান ছিল। আমরা চেষ্টা করলে সেই মৃত শিল্পীদের বাঁচাতে পারি বাংলার দের হাতে কর্মসংস্থান তুলে দিতে পারি। শুধু আন-প্রোডাকটিভ এম্পলয়মেন্ট দিয়ে

ড্রেনিং আউট অব পাবলিক মানি করে কোন ফল হবে না। সেই দিকে আজকে বিশেষভাবে নজর দিতে হবে। সেই প্রসঙ্গে একটা কথা আমি বলতে চাই। আমাদের এখানে পোলট্রি ডিপার্টমেন্ট আছে। সেটা একটা মস্ত বড় ডিপার্টমেন্ট। সেখানে ডিরেক্টর অব এ্যানিম্যাল হাজব্যান্ড্রি আছেন, ডিরেক্টর অব পোলট্রি আছেন সুপারিন্টেনডেন্ট অব পোলট্রি আছেন এ্যাকাউন্টেন্ট আছেন, বিভিন্ন ভাবে লক্ষ লক্ষ টাকা ব্যয় করা হচ্ছে, কিন্তু সেখানে দেখুন ষ্টেট পোলট্রি ফার্মে কি প্রোডাকসন হচ্ছে। ১৯৬১ সালে মানুষ ছিল ৩ কোটি ৪৯ লক্ষ ৭১ সালে মানুষ বেড়ে গেল ৪ কোটি ৪৩ লক্ষ।

মানুষ বেড়ে গিয়েছে। কিন্তু যেখানে সংখ্যা বাড়াবার জন্য চাষ করা হচ্ছে। তার জন্য বিভিন্ন ডাইরেকটার রাখা হচ্ছে, মানুষদেরে ফ্যামিলি প্ল্যানিং করে কমাতে চাচ্ছে কিন্তু যাদের বংশ বাড়বার জন্য এতগুলি ডাইরেকটার সেখানে দেখন ১ কোটি ১৭ লক্ষ ছিল পপুলেশন সেটা বেড়ে ১৯৬৬ সালে হয়েছে ১ কোটি ২৯ লক্ষ। পশ্চিমবাংলার এই পোলট্রির উপর নিভর করে প্রায় ১০ হাজার পরিবার, বার্ষিক আয় হয় ৩০ লক্ষ টাকা ১৯৭০ সাল পর্যন্ত শ্বেত বিপ্লবের কথা আমরা শুনতে পেয়েছি কিন্তু আজ পোলট্রির ভবিষ্যত এইরকম নিম্নমুখী কেন? অর্থমন্ত্রী মহাশয় তার সুন্দর বাজেটে সত্যিকারের নূতন আলোক দেখিয়েছেন, নিরাশার মধ্যে,·পথ নির্দেশ দিয়েছেন, ডুবে যাওয়া বাংগালীকে বলেছেন যে না বাঁচবার পথ আছে এই বাজেটকে যদি অনুধাবন করি এবং তাকে কার্যে যদি রূপায়িত করি। মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে যদি দেখেন প্রতিটি ডিপার্টমেন্ট যাতে সক্রীয় হয়, প্রতিটা সমাজসেবী যদি সক্রীয় হন, প্রতিটা জনপ্রতিনিধি সক্রীয় হন এই বাংলার বুকে আবার হাসি ফুটবে। তবে কিন্তু নিরন্ন বাংগালীর মুখে হাসি ফুটাতে হলে অনেক ত্যাগ দরকার। আমাদের সুযোগ্য মুখ্যমন্ত্রীর নেতৃত্বে আমরা বিশ্বাস রাখি তার সুষ্ঠ পরিচালনায় অর্থমন্ত্রীর এই বাজেট অর্থপূর্ণ হবে।

**Shri Satya Ghosal :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন তো ৭-৪০ হয়ে গেল অর্থাৎ বাজেট আলোচনার ব্যাপারে খুব উৎকৃষ্ট সময়েই বটে। যাই হোক যখনি বাজেটের কথা একটু গভীরভাবে চিন্তা করা যায় তখনি আপনি লক্ষ্য করেছেন, আমিও নূতন সদস্য হলেও লক্ষ্য করেছি যে এই বাজেটটা আমাদের দেশে খুব সমারোহময় ব্যাপার এবং একটা পুরো মরশুম কেটে যায় বাজেট সমপর্কে আলোচনা করবার জন্য। তার আগে ঘটা করে রাজ্যপাল মহাশয়ের এখানে আগমন হয়, রাজ্যপাল মহাশয়ের ভাষণ হয় এবং সেই সব ভাষণ তার সংগে আমাদের এই বাজেট এবং যে দীর্ঘ আলোচনা হয় এর কোনটার সংগে আমাদের অতীত ও বর্তমানের ঠিক সমন্বয় আমি খুঁজে পাচ্ছি না। যেমন আমার মনে হচ্ছে যে ধরুন আমাদের দেশের লোকের জীবনের যে দুঃখ, যে আকাঙ্খা, সমাজতন্ত্রের প্রতি যে কামনা এবং তাদের দৈনন্দিন জীবনের যে সমস্ত দুঃখ দুর্দশার কথা আমরা এখানে আলোচনা করছি তার সংগে কি খুব বেশী সামঞ্জস্য আছে এই সমস্ত ভাষার, এই সমস্ত উচ্ছ্বাসের? সুতরাং আজকেও আপনি দেখতে পাচ্ছেন বাজেট নিয়ে যখন আমরা আলোচনা করছি তখন অনেক কষ্ট করে আমাদের এখানে কোরাম রাখতে হয়েছে। তবে সুখের বিষয় যে মন্ত্রীরা আজকে অনেকে এখানে উপস্থিত আছেন, গতবারে বাজেটের সাধারণ আলোচনার সময় যেটা দেখতে পাইনি। যাই হোক এর মধ্যে আমি যেটা বলতে চাচ্ছি যে আমাদের বাস্তব অবস্থার প্রতিফলন ঠিক এখানে ঘটে না। এখন এর কারণটাও স্পষ্ট। কারণটা হল এই, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলবো, কারণটা হল অতীতের সংগে আমাদের একটা বিচ্ছেদ ঘটেছে।

[ 7-40—7-50 p.m. ]

এই বিধানসভায় অনেক সদস্য এসেছেন এবারে যাদের ভেতরে অতীতেরা আছেন এবং ভবিষ্যতেরাও আছেন এবং এই বিধানসভায় আলোচনার ভেতর দিয়ে আমাদের সেই অতীতের ও ভবিষ্যতের যে দ্বন্দ্বমূলক চিত্র—তার সত্যিকারের ছবি ফুটে ওঠা চাই

—বাজেট আলোচনার সেটাই প্রধান উদ্দেশ্য হওয়া দরকার। আমি সেদিক থেকে আমার বক্তব্য এখানে উপস্থিত করতে চাই এবং আমি আশা করি অর্থমন্ত্রী সেদিক থেকে ভেবে দেখবেন এটাকে আমি নিছক লেবেল আটা সরকারী এবং বিরোধী---এই আকারে দেখাবো বিরোধী। কারণ শব্দটা বললে অনেকে রাগ করবেন। তাই শব্দটা ব্যবহার করতে আজকাল মুস্কিল। এটা একটা বুর্জোয়া কথা---ঐ ভাবে দেখে কোন লাভ নাই। কারণ উভয় পক্ষেই ভবিষ্যতের লোকেরা থাকতে পারেন। কিন্তু এখানে মুস্কিল হচ্ছে সেই দৃষ্টিভঙ্গীর বিচার হয়নি। সুতরাং সেই দৃষ্টিভঙ্গীর বিচার করা যাক্। দুঃখের বিষয় সেই দৃষ্টিভঙ্গীর কথা বলতে গেলে বিপদ হয়। কিছু লোক ধরে নেন যে সমস্ত দেশপ্রেম তাদের একচেটিয়া। ফলে অপরের কথা তারা শুনতে চান না এবং শোনবার জন্য তারা কোন চেষ্টাও করেন না। সুতরাং বাজেটটা সেইভাবে আলোচনা হওয়া উচিত নয়। দুদিকেই শুভ উপাদান বিদ্যমান। সেই দুদিকেই ভবিষ্যতের প্রতিনিধিরা আছেন ---এই কথা ভেবে বাজেট আলোচনা করা উচিত ছিল। এই ধরুন অতীতের যারা প্রবক্তা ---তারা এটা কিন্তু জানেন। আমি এই কথা বলছি এই জন্য যে যারা ভবিষ্যতের প্রবক্তা, তাদের এটা ভাবা দরকার। কিন্তু ভবিষ্যতের যারা প্রবক্তা---তারা বুঝে উঠতে পারেন নি যে---অতীতটা কী বস্তু। সেইজন্য শংকরবাবু যে বাজেট উপস্থিত করেছেন তার সম্পর্কে আমার বক্তব্য হলো---তার বাজেটে বাস্তবের সঙ্গে স্পষ্ট বিচ্ছেদ---অতীতের এবং ভবিষ্যতের প্রতি স্পষ্ট আস্থা---তার বাজেটের মধ্যে ফুটে উঠতে দেখি না। সেই-ভাবে আমরা সমালোচনা করতে চাই বাস্তবের সঙ্গে মিলিয়ে। এই বাস্তবটা কী? সেটা ভাবা দরকার। এই বাস্তবটা হলো সর্বব্যাপী গণ-অসন্তোষ। এই সর্বব্যাপী গণ-অসন্তোস আজ আমাদের দেশে দেখা দিয়েছে। স্বাধীনতার পর থেকে এই ২৭ বছরের ভেতর আর কখনো---এই তিন চার মাসের মধ্যে এত দ্বন্ধ, এত বিক্ষোভ, এত ধর্মঘট, এত আন্দোলন, এত সংগ্রাম হতে আমরা দেখিনি। এখন এর কারণ কী? সেটা আমাদের ভাবা দরকার এবং এই সত্যটাও আমাদের বোঝা দরকার আছে। এই কাজের মধ্যে নিশ্চয়ই দক্ষিন-পন্থী প্রতিক্রিয়ার হাত আছে, এই কাজের মধ্যে নিশ্চয়ই নাশকতামূলক উপাদানগুলি বিদ্যমান আছে। কিন্তু এই অসন্তোষকে যে অর্থে ব্যবহার করছি---তার মানে এই নয় যে সেই অসন্তোষগুলি মিথ্যা। এখন আমাদের মুস্কিল হয়েছে আমাদের মাননীয় প্রধান-মন্ত্রী যখন বলেন---এই গণ-অসন্তোষগুলি ব্যবহার করছে---দক্ষিনপন্থী প্রতিক্রিয়ারা তখন আমরা সকলে বলি---হ্যা, ঠিকই তো, ঠিকই তো, কিন্তু তার এই কথাটা অস্বীকার করবার চেষ্টা করি যে গণ-অসন্তোষটা একটা বাস্তব সত্য। এটা অবজেকটিভ রিয়ালিটি এবং এই অবজেকটিভ রিয়ালিটিকে অস্বীকার করা যায় না। কিন্তু এটা শুধু যে অবজেকটিভ রিয়ালিটি তা নয়। আমি আরো বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ্য মহাশয়, ইট ইজ দি পোডাকট অফ দ্যাট অবজেকটিভ রিয়ালিটি। এই বাস্তব সত্য থেকে গণ-অসন্তোষ জন্মাচ্ছে বটে এবং সেই বাস্তব সত্য থেকে সঞ্জাত। সেই বাস্তব সত্যটা কি শংকরবাবু স্বীকার করেন? এই সমগ্র বাজেট বক্তৃতায় ভাল কথা অনেক আছে। তার আলোচনায় পরে আসবো। কিন্তু সেই বাস্তব সত্যটা কি স্বীকার করা হয়েছে?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বলি যখন পাইকারী মূল্যহার একবছরের মধ্যে ২৩ শতাংশ বৃদ্ধি পেয়েছে, যখন এক বছরের মধ্যে নথীভুক্ত বেকারের সংখ্যা ৮২ লক্ষ এসে দাঁড়িয়েছে, যখন ঘাটতি আয়ের পরিমাণ প্রায় হাজার কোটী টাকায় নেমে গেছে, যখন আমাদের দেশব্যাপী একটা ব্যাপক হাহাকার দেখা দিয়েছে, যখন গমের পাইকারী ব্যবসায় সংগ্রহ করবার যে চেষ্টা তাকে বানচাল করবার পরে চালের সংগ্রহ মূল্যকে বা চাল সংগ্রহ করবার প্রচেষ্টাকে বানচাল করবার চেষ্টা হচ্ছে, যখন ধনিক শ্রেণী উদ্ধতভাবে ফুলে ফেঁপে উঠছে, উদ্ধত ঐশ্বর্য্যের শোভাযাত্রা যখন করছে, তারই পাশাপাশি দরিদ্র শ্রেণীর উদ্ধত দারিদ্র্য মাথা তুলে দাঁড়াবার চেষ্টা করছে এবং তাকে যখন উপহাস করা হচ্ছে, যখন দুর্নীতি প্রশাসনের সমস্ত স্তরকে মাকড়শার জালের মত গ্রাস করেছে, যখন আমাদের সমস্ত দেশের গরিব মানুষের পেটকে ঘিরে ধরেছে আল্সার বুককে ঘিরে ধরেছে যক্ষা এবং জীবনকে ঘিরে ধরেছে মৃত্যু; তখন সেই ঘেরাও-এর জীবন থেকে মুক্তি পাবার জন্য যে মানুষেরা অহরহ সংগ্রাম করছে, যে মানুষেরা অহরহ লড়াই করছে

বাঁচতে চাচ্ছে সমগ্র গণ আন্দোলনের তরঙ্গ শীর্ষে ওঠে যারা সংগ্রাম করছে, তাদের কথা কি এই বাজেটে সম্যক প্রতিফলিত হয়েছে? আমরা সেটাই আশা করেছিলাম। সেই দৃষ্টিভঙ্গীতে বাজেটকে আমি আলোচনা করতে চাইছি। আমরা জানি যে যখন এইসব কথাবার্তা আমরা বলি---এখনই জয়নাল সাহেব হয়ত রেগেই যাবেন--- গণতান্ত্রিক আন্দোলনের কথা বললে—ওঁদের ভয়ানক রাগ হয়। কিন্তু কী করবো। অতীতের মুখ চেয়ে তো ভবিষ্যৎ চুপ করে বসে থাকতে পারে না। তাই আমরাও চুপ করে বসে থাকতে পারছি না। জয়নাল সাহেব ক্ষুব্ধ হলেও আমাদের বলতে হবে কোন উপায় নাই। কাজেই আমাকে একথা বলতেই হবে। আজকে বাস্তব অবস্থা হলো এই যে---আবার হয়ত জয়নাল সাহেব রেগে যাবেন---আমাদের ধনতান্ত্রিক ব্যবস্থায় দেশ আজ গভীর সঙ্কটের মধ্য দিয়ে যাচ্ছে এবং এই পথকে না ছাড়তে পারলে আমাদের মুক্তি নাই।

কিন্তু ধনতান্ত্রিক পথে ২৬ বৎসর ব্যাপী যে যাত্রা সে যাত্রা এখন কানাগলিতে এসে দাঁড়িয়েছে---ব্লাইনড লেন, এখান থেকে বের হবার কোন রাজপথ নেই। তা যাব করতেই হবে। তা না হইলে যে অর্থনৈতিক সঙ্কট তা রাজনৈতিক সঙ্কটের রূপ ধারণ করেছে সেটা লক্ষ্য করছি। এবং এই দোদুল্যমান নীতির সঙ্কট যে সঙ্কটের সঙ্গে আমি দুঃখের সঙ্গে বলছি যে শাসক শ্রেণীরও কিছু যোগাযোগ আছে, আমলাদেরও এক অংশের যোগাযোগ আছে, যা থেকে রসদ পেয়ে দক্ষিণপন্থীরা প্রতিক্রিয়াশীলরা শক্তি সঞ্চয় করছে তাতে কেউ বাধা দিতে পারছে না। এখন থাকছে এর বিকল্প আছে। সেটা কি? আমাদের বিকল্প সেটা আমি বলবো কিন্তু দক্ষিণপন্থীদের একটা বিকল্প আছে সেটা শোনা দরকার। দক্ষিণপন্থীদের বিকল্প কি? দক্ষিণপন্থীদের বিকল্প হল এই যে জিনিসের মূল্য বৃদ্ধি হচ্ছে তার মোকাবিলা করবার জন্য সংগ্রহমূল্য বাড়িয়ে দেন, তাদের দাবী লেভি বাতিল করে দেন, তাদের দাবী হল পাইকারী বানিজ্যকে বাতিল করে দেন, তাদের দাবী হল ফাটকাবাজ মুনাফাখোরদের কাছে আত্মসমর্পণ করুন, তাদের দাবী হল সোভিয়েট ইউনিয়ান ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশ সম্পর্কে কুৎসা করুন---তাদের সঙ্গে সম্পর্ক ত্যাগ করে অর্থনৈতিক সম্পর্ক বৃদ্ধি করুন ধনতান্ত্রিক দেশের সঙ্গে। খুব দুঃখের সঙ্গে দেখতে পাই সেই সব কথা শুনতে পাই এবং দরবার হলে জয়নাল সাহেবদেরও দেখতে পাই। এই হচ্ছে তাদর কাজ। তাদের দাবী হচ্ছে আন্তর্জাতিক বহুজাতী সংস্থাগুলিকে কাজ করতে দেন, তাদের দাবী হচ্ছে আরও বেশী করে আমাদের দেশে অর্থনৈতিক শোষণ যা চলেছে, সর্বনাশা বেকারি চলছে তার মোকাবিলা করবার জন্য সমস্ত পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলি একেবারে গুটিয়ে দেন। এবং তার পরে ভূমি সংস্কার যা আছে তাকে বানচাল করে দেন। এবং তাদের দাবী সোভিয়েটের সঙ্গে যে চুক্তি তা বানচাল করে দেন। এবং দিয়ে তাঁরা সারা দেশকে ঔপনিবেশিক জায়গায় বেঁধে রেখে দেন সে জোয়ারে। এই কথা হোল তাদের কথা। এদের বিকল্পের বিরুদ্ধে আমাদের কি বোধ আছে? এই বিকল্পের বিরুদ্ধে আমরা কি উঠতে পারবো? যারা অতীতের এই কথা বলেছিলেন---অতীতের প্রতিনিধি সেই অতীতেরা আমাদের এখানে বেঁধে রাখতে চান। এবং অতীতের বিরুদ্ধে লড়াই করবার জন্য যারা অর্থনৈতিক স্বাধীনতা সামাজিক প্রগতির লক্ষ্যে অগ্রসর করে নিয়ে যেতে চান সেই ভবিষ্যতের শক্তি এখন নির্বাসিত। অবশ্য এই কথা ঠিক যে আমি এই কথা বলতে ত্রুটি করতে চাই না, দ্বিধা করতে চাই না যে অন্ধ কংগ্রেস বিরোধী তা দিয়ে এর মুক্তি। আমি এই কথা বলতে চাই যে শুধু এই কথা বলা যায় যে শুধু কংগ্রেসের বিরুদ্ধে শক্তি সংযত করলেই সেটা হবে বাগাড়ম্বর বামপন্থী বাগড়ম্বর। কিন্তু তার মানে এই নয় কখনই যে কংগ্রেস যা করে তা চোখ বুঝে ভাল বললেই দেশের ভাল হবে কল্যাণ হবে এটা কখনই নয়। সুতরাং কংগ্রসকে এই কথা বুঝতে হবে, যদি না বোঝেন তাহলে অতীতে যাবেন। এইজন্য যারা ভবিষ্যতের কর্মী তাদের আমরা কমিউনিস্টরা বলি এই সত্যকে উপলব্ধি করতে হবে। সেজন্য গণতান্ত্রিক ঐক্যের যে প্রয়াস সে প্রয়াসের ভেতর দিয়ে আমরা দেশকে এগিয়ে নিয়ে যেতে চাই। এটা কেন বলছি---ভূমিকা করতে চাই এইজন্য এটা নয়। তা করলে আমি জানি ইতিমধ্যে হয়েছে ও আরো হবে, সামগ্রিকভাবে আমাদের বক্তব্যকে বিকৃত করে উপস্থাপিত করা হবে। এবং এখনও সোভিয়েটের বিরুদ্ধেও কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে এটা চলে আসছে। এটা অভ্যাস। যারা পিছনে টানতে চান—

অতীতের প্রতীক তারা কমিউনিষ্ট পার্টির বিরুদ্ধে, কমিউনিষ্ট পার্টির ভবিষ্যৎকে এগিয়ে আনতে চান। সেইজন্য আমি আপনার কাছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শঙ্করবাবুকে বলতে চাই এইভাবে রক্ষা করা বা স্থিতাবস্থা বজায় রাখা, তার ভেতর দিয়ে আজকের দিনে কোন সমস্যার সমাধানে আসা যায় না বা সম্ভাবনা নেই। দক্ষিণপন্থাকে এভাবে রোখা যাবে না। এবং অসন্তোষের যে বহ্নি---যে অসন্তোষকে অস্বীকার করবার প্রবণতা দেখা দিয়েছে সে অসন্তোষের বহ্নিকে রোধ করুন। তাই শঙ্করবাবুকে বলছি যে ঝড়ের লাগাম চেপে ধরতে হবে। এবং ঝড়ের লাগাম চেপে ধরে দক্ষিণপন্থীর জন্মভূমি যে দুর্গ সে দুর্গের বিরুদ্ধে জানিয়ে দিতে হবে। একচেটিয়া পুঁজির সে দুর্গ হল ঔপনিবেশিকতাবাদ---সেই দুর্গের বিরুদ্ধে প্রবাহিত করবেন। তাই মহাকবি গেটের কথায় বলবো---যদি আপনি নেহাই হতে না চান হাতুড়ি হোন

do not want to be an anvil, try to be a hammer.

শঙ্করবাবুর বাজেটকে আমি সে দৃষ্টিভঙ্গীতে সমালোচনা করছি। এই জন্যই তাঁর বক্তৃতার সমালোচনা করা। শঙ্করবাবু বলেছেন যে তিনি বাজেটকে নূতনভাবে নূতনরূপে পেশ করেছেন, এবং এর ফলে কর্মভিত্তিক যে বাজেট প্রথমে তার পথ নাকি পরিষ্কার হবে। আমি গতবারও জেনারেল বাজেটে বলেছিলাম যে এ বাজেট গোলক ধাঁধার মত লাগে। এবার শঙ্করবাবুর কর্মভিত্তিক বাজেটের কথা শোনার পরে---আমি সাধারণ লোক ইকনমিষ্ট বা পণ্ডিত নই। আমি বুঝতে চেষ্টা করেছিলাম। আমি দেখছি ধাঁধা খুব বেশী কমেনি।

[ 7-50—8-00 p.m. ]

দেখে মনে হল এই বাজেটে আরও ধাঁধার সৃষ্টি হচ্ছে এবং এর কোন্ খাতে কি ব্যয় তাকে খুঁজে বের করতে রীতিমত পরিশ্রম করতে হয় এবং এর উপখাতগুলো খুঁজে বার করাতেও রীতিমত পরিশ্রম এবং চেষ্টা করতে হবে। এটা বাহ্য দিক, এটা বাইরের দিক। এটা আমার বক্তব্য নয়। এটা বহিরঙ্গ, কিন্তু অন্তরঙ্গটা কি। প্রশ্নটা হচ্ছে নূতন রূপ না নূতন চিন্তা। আমি সেই নূতন রূপের কথা বলতে চাইছি না, নূতন চিন্তার কথা বলতে চাইছি। কারণ এ গান তো আমরা সবাই জানি, 'রূপে তোমায় ভোলাব না' কাজেই শঙ্করবাবু যেটা আনলেন সেটা নূতন রূপে ভোলান নয়, তার চেয়ে বড় কথা সেটার মধ্যে নূতন চিন্তাটা কি। তিনি বলেছেন দেশের উন্নতি করতে গেলে টাকা চাই। এই বিষয়ে কারো সঙ্গে দ্বিমত নেই। কিন্তু টাকা আনবার পন্থা কি? সেইটাই নূতন চিন্তা। শঙ্করবাবু কর করেছেন, ভাল করেছেন, কিছু ভাল ভাল কর করেছেন। কিছু কর তুলে দিয়েছেন। এটা খুব ভাল জিনিষ। আমরা বরাবর জানি--প্রত্যক্ষ কর এবং পরোক্ষ কর--এই সব হয়। আমরা বরাবর বলে থাকি প্রত্যক্ষ কর একটু ভাল, বড়লোকের উপরে যায়, আর পরোক্ষ কর গরীবের উপরে যায়। আমরা এমনকি মাঠে-ময়দানে বক্তৃতা করলে একথা বলি পরোক্ষ করটা হলো জেলখানায় যেমন কম্বল ধোলাই হয়, মানুষটাকে কম্বলে জড়িয়ে দিলাম তারপর বেশ ঘা কতক দিলাম পিঠে দাগও হল না, অথচ মারও হল। এইটা হল কম্বল ধোলাই। পরোক্ষ করটা সেই রকম দাম বাড়ল বোঝা গেল। কিন্তু তার চাইতেও বড় কথা আছে। যা পেয়েছি তার মধ্যে অনেক ভাল ভাল ওয়েলফেয়ার মেজারস আছে। ভাল ভাল কর শঙ্করবাবু বসিয়েছেন, সেকথা বলছি না। কিন্তু শঙ্করবাবু নিজে যে কথা বলেছেন, অর্থনৈতিক অচলাবস্থাকে গতিশীল করার কথা। এই অর্থনৈতিক অচলাবস্থাকে গতিশীল করবে কে। তার জন্য কি করতে হবে? উনি বলছেন টাকা চাই চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য পশ্চিমবঙ্গে জোগাড় করতে হয়েছিল ৭০ কোটি টাকা-- ওরই লেখাতে আমি পড়লাম। আর ৫ম পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য ওনাকে জোগাড় করতে হবে ১৫০ কোটি টাকা। আর এরজন্য প্রথম বছরে তুলতে হবে ২৪ কোটি টাকা। এই টাকা সংগ্রহের পন্থাটা কি? আমি অবশ্য শঙ্করবাবুর কাছে কিছু বিকল্প পন্থা রাখবো উনি যাতে ভেবে দেখেন। উনি যে সমস্ত পন্থা নিয়েছেন তাতে দেখছি কিছু কিছু কর এনেছেন বিচ্ছিন্নভাবে তাতে আমার বলার কিছু নেই। যেমন ধরুন ঘোড়-দৌড়ের বাজিতে। গীতা মুখার্জী আগে বলেছেন আমি অবশ্য সে সব পুনরুক্তিতে যাব না। ঘোড়দৌড়ের

বাজিতে ট্যাক্স বসিয়েছেন ভাল কথা। আমি তো ঘোড়দৌড় তুলে দিতে চাই। আমি ঘোড়দৌড় বুঝি না। উনি বেশি করে করলে আরো ভাল। আরও বেশি করে করুন। যেমন দেশী মদ, বিয়ার—এইসবের উপর যে প্রস্তাব এনেছেন তা নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। যে হারে মদ গাঁজা চর্তুদিকে বাড়ছে তাতে উনি যত কর বসাবেন তাতে হয়তো দেশের উপকার হবে। এখন তো পুজো-টুজো করবার উপায় নেই। একটা যদি পুজো হয় তো সে দেশে মদ খায় না এমন লোক থাকে না। সকলেই মদ খেতে আরম্ভ করেন। কাজেই এসব তুলে দিন। এর মধ্যে আছে যেমন উনি বলেছেন বিলাস সম্ভার, ক্যাবারে, ফ্লোর শো—এই সবের উপর কর উনি বাড়াতে গিয়ে খুব এ্যাপলজিটিক্যালি বলেছেন--আমি অত্যন্ত দুঃখিত যে এদের উপর হার কিছু বাড়িয়ে দিচ্ছি। কিছু কিছু কেন, জানি না অর্থনীতির বাধা আছে কিনা। প্রচুর বাড়িয়ে দিন, তবে বাড়িয়ে কিছু করতে পারবেন না। শঙ্করবাবু, আপনার নাম যদিও শঙ্কর তবুও পারবেন না। কেননা, ওই যে পঞ্চশরে ভস্ম-করে করেছে এ কি সন্নাসী বিশ্বময় দিয়েছে তারে ছড়ায়ে। যত ট্যাক্স ক্যাবারেতে বসাবেন বসান। এখন ওই ক্যাবারেতো থিয়েটারে চলে গেল। এখানে চারটে প্রফেসন্যাল-এ দিনরাত ক্যাবারে চলছে। বড় বড় করে আনন্দবাজারে বিজ্ঞাপন বেরোচ্ছে--'দেহ দর্শন কি অপরাধ?' কাজেই অপরাধ যেহেতু নয় দেহদর্শন করবার জন্য ভিড় করুন বিশ্বরূপায় আসামী হাজিরে এবং তার পরিণাম হচ্ছে, আপনারা যাকে পুরস্কার দিয়েছেন সেই অজিতেশের থিয়েটার বন্ধ হতে বসেছে। কে রঙ্গনাতে আর দেখবে বলুন 'নটী বিনোদিনী'। এখানে যদি দেহদর্শন অপরাধ না হয়। তাই এখানে ক্যাবারেতে বসালে কি হবে ক্যাবারে থিয়েটার-এ যেয়ে ভিড় করছে, যাত্রায় নেমেছে। কাজেই তার উপরে কিছু করতে পারবেন কিনা ভেবে দেখুন। আমার সম্মতি আছে। যদি কিছু করা যায় আপনি সেগুলো করুন। এই সঙ্গে আমি বলবো, আমার আগে অবশ্য গীতা দেবী বলেছেন--এয়ার কনডিশনার, রেফ্রিজারেটার ইত্যাদির উপর করেছেন ভাল। খালি ভাবতে বলবো--'যে বাঁশেতে লাঠি হয়, সেই বাঁশেই তো হয় বাঁশি'। কাজেই সেটা যেন ইস্ত্রী করতে গেলে না লাগে সেটা একটু ভাববেন। আমাদের হিটারে না লাগে--সেটা একটু ভাববেন এবং ভেবে যা হয় করবেন। স্ট্যাম্প ডিউটির ব্যাপারে বলবো জমি জায়গা নেই, দলিল দস্তাবেজ করি না, জানি না। তবে হার বাড়ানো খুব ভাল। তবে হাজার টাকা করবেন কিনা বলতে পারছি না। ওটা দু হাজার করলে বোধ হয় ভাল হয়। কারণ হাজারের মূল্য ৩৮·৫ টাকা। আপনাদের যে হিসাব দিয়েছেন তাতে টাকার মূল্য যদি ৩৮·৫ হয় তাহলে হাজারের মূল্য হল ৩৮৫ টাকা। অর্থাৎ ওই টাকাতে আজকে কেনাবেচা হয় না। ওটা একটু ভেবে দেখুন এবং এই প্রসঙ্গে বলবো ভূমি রাজস্বের ব্যাপারে আমার একটু অন্য বক্তব্য আছে। আমি বুঝতে পারছি না এটা ঠিক জাসটিস কিনা ভূমি রাজস্ব খাতে আপনারা খাজনা বাড়িয়েছেন অসেচ এলাকায় দ্বিগুন, সেচ এলাকায় তিন গুণ। আপনার অবগতির জন্য জানাচ্ছি এই যে খাজনা লোকে দেয় না দ্বিগুন তিনগুণ যে-ই করে দিচ্ছেন। লোকে বলছে মেরে দাও। খাজনা দিও না। আর দেওয়াটাও মুস্কিল হয়। কারণ আপনি তিন একর পর্যন্ত ছেড়েছেন আর তিন একরের পরে তিন একর এক ডিসিম্যাল হলেই তার উপর দ্বিগুণ করেছেন। আপনারা স্লাব সিসটেমে করেন নি প্রোগ্রেসিভ ট্যাক্সেসন করেন নি এবং সর্বোপরি করেছেন সেচ এবং অসেচ যা এমন মারাত্মক ব্যাপার যে কোথাও একটা খালের দু-হাত কেটে বলছেন যেমন আমার কনস্টিটিউয়েন্সিতে দু-হাত খাল কেটেছেন, কেটে বলেছেন এটা তোমাদের সেচ এলাকা তুমি তিনগুণ খাজনা দাও। অথচ এখনও জল যায়নি এবং জানি না ক-বছর বাদে জল পাবো। একজন ডাক্তার ডাক্তারী করেন তার কি কোন খাজনা লাগে, একজন উকিল ওকালতি করেন তারা কি কোন খাজনা দেন একজন শিক্ষক শিক্ষকতা করেন তাদের কি কোন খাজনা ধার্য আছে। এইরকম কারও যদি খাজনা না হয় তাহলে একজন কৃষক চাষ করে বলে খাজনা দেবে কেন? সুতরাং এই খাজনা আপনারা তুলে দিন। তার বিনিময়ে এগ্রিকালচ্যারাল ইনকাম ট্যাক্স করুন এবং এই এগ্রিকালচ্যারাল ইনকাম ট্যাক্স এমনভাবে করুন যাতে করে যে বেশী আয় করেন তার উপর ট্যাক্স আদায় হোক। এ প্রসঙ্গে কর হ্রাসের কথা বলেছেন। আমি সেইসব আলোচনায় বিশেষ যেতে চাচ্ছি না, কারণ আমার সময় থাকবে না--তাই সেদিকে যাবো না। আমি বলতে চাচ্ছি সম্পদ সংগ্রহের একটা বিরাট রাস্তা রয়েছে। আপনারা অনেকগুলি

করেছেন—এগুলি ভাল আপনাকে বলছি--কিন্তু এটাই কি একটা রাস্তা? সমাজতন্ত্রের কথা বললে তো আপনারা কেউ কেউ রেগে যাবেন। কুমারদীপ্তি সেনগুপ্ত মহাশয় তো সমাজতন্ত্রের নূতন ব্যাখ্যাই করবেন। আর মাননীয় অজিতবাবু তো আমাদের সমাজতন্ত্র সম্বন্ধে পড়াশুনাই করবেন। সেজন্য আমি সমাজতন্ত্রের দেশের দিকে যাবো না, আমি আপনাকে বলছি রিসোরস মবিলাইজেসনের জন্য। টাকা আদায় করবার জন্য প্রত্যক্ষ কর পরোক্ষ কর তো একটা পন্থা, কিন্তু তা বাদে আর একটা পন্থা আছে, এবং সেই পন্থা তো প্রত্যেক ডেভেলপিং কান্ট্রিই নেয়--সে পন্থাটা কে নেবে? আপনি যদি সমাজতন্ত্র নাও করেন তো আপনারা প্ল্যাণ্ড ইকনমি করুন--এতে নূতন ওরিয়েন্টেসন দেখা দিয়েছে--নূতন ঝুঁকি। সেই নূতন ঝোঁকটা কি? রাষ্ট্রায়ত্ব ক্ষেত্র থেকে সম্পদ সংগ্রহ করা। সেখানেও মুস্কিল হচ্ছে--চলতি কথা না নেমন গাড়ী--তেমন রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রের নাম হোল লোকসান। খবরের কাগজ খুললেই বেরুবে এই সরকারী রাষ্ট্রায়ত্বের ক্ষেত্রে এতো লোকসান এখানে এতো লোকসান, ওখানে এতো লোকসান। ফলে সরকারী রাষ্ট্রায়ত্বের ক্ষেত্রের বিরুদ্ধে একটা বিরাট মামলা তৈরী হয়ে যাবে যাতে কেউ সরকারী রাষ্ট্রায়ত্বের কথা না বলেন। তাহলে সরকারী রাষ্ট্রায়ত্বের কথা উচ্চারণ করা যাবে না। কিন্তু এটা তো উচিত নয়। আমরা রাষ্ট্রায়ত্বের ক্ষেত্রে লোকসান যাতে না হয় সেটা দেখবেন এবং তার সঙ্গে সঙ্গে রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রগুলি ভালভাবে পরিচালনার ব্যাপারটিও দেখবেন। তখন রাষ্ট্রায়ত্ব ক্ষেত্র থেকে রিসোরস মবিলাইজড হবে। কোথা থেকে আসবে? শুধু ঐ ফল--গতানুগতিক পন্থা। আমি সেইজন্যই রাষ্ট্রায়ত্বের কথা তুলেছি। অতীতকালে এই ছিল ভবিষ্যৎ কালেও তাই থাকবে? এ সম্পর্কে আপনারা কিছু বলেন নি। এটা আপনারা মনে করছেন? যদি না করেন তাহলে কর দিয়ে আপনারা এদেশে সম্পদ সৃষ্টি করবেন? এবং শুধু রাষ্ট্রায়ত্ব ক্ষেত্র থাকলে তো হবে না কিছু। রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে সম্পদ সংগ্রহ করবেন--তার সঙ্গে সঙ্গে তার কায়দাটা কি হবে--তার ডিসট্রিবিউসন কি তার ইকুইটেবল ডিসট্রিবিউসন কি হবে? ইকুইটেবল ডিসট্রিবিউসন করতে গেলে--তার প্রাইসিং পলেসি--পলেসি-মূল্যের একটা নীতি করতে হবে এবং সেই মূল্যনীতি বোথ ফর দি নেসেসিটিস এ্যাণ্ড ফর দি লাকসারি গুড্স। এই দুয়েরই প্রয়োজনীয় জিনিসের জন্য আর বিলাস দ্রব্যের জন্য স্টেটই সুড এনটার ইনটু কনজিউমার গুড্স প্রোডাকসান। আপনারা তার কোন কথা এখানে রাখেননি কনজিউমার গুড্স প্রডাকসন-এর ক্ষেত্রে স্টেটকে যেতে হবে বোথ নেসেসিটিস এ্যাণ্ড লাকসারিস। এবং এটা প্রফিটেবল করতে হবে এবং এ যদি করেন তবেই পাবলিক সেকটরে কমণ্ডেবল পোজিসন আসবে। উভয় দিক থেকে কোন একটা দিক থেকে নয়। এটা যদি না করেন তাহলে হবে না বোথ ইন দি ইনডাষ্ট্রিয়াল সেকটর এ্যাণ্ড ইন দি ট্রেডিং সেকটর তাহলে হবে না। তাহলে ডিসট্রিবিউসন নেট ওয়ার্ম ইজ ক্রুসিয়াল ইন ডেভেলপিং ইকনমি। আপনি একটু ভেবে দেখুন এবং এর ভিতর দিয়ে সারপ্লাস মে বি সুপ্ড আপ। এ যদি না আনেন তাহলে কোনদিন আপনাদের রিসোরস হবে না। ট্যাক্সের রিসোরস দিয়ে আপনারা কোনদিন এদেশের অগ্রগতি ঘটাতে পারবেন না। আমি একটা উদাহরণ তুলে ধরতে চাই--প্রথম নং হোল জুট। এই জুট ইনডাষ্ট্রি আমাদের ট্রাডিসন্যাল ইনডাষ্ট্রি। চিরাচরিতভাবে আমরা পাটের কথা বলি। এবং এই পাটশিল্পের অবস্থা কি? আমাদের দেশের মোট ফরেন এক্সচেঞ্জের ওয়ান ফিফ্থ এখান থেকে অর্জন করা হয়। এতে ২ লক্ষ ৪০ হাজার লোক এর উপর নির্ভর করে, ৪০ লক্ষ কৃষিজীবী পরিবার রয়েছে। তাই এটা প্রফিটেবল বিজনেস হওয়া উচিত। কিন্তু আপনারা চিন্তা করে দেখুন এর ভিত্ কি দুর্বল। আজকে পাটজাত দ্রব্যের উৎপাদন কেন ব্যাহত হচ্ছে? কারণ কাঁচা পাট যোগানের অভাব।

[8—8-10 p.m.]

কাঁচা পাটের যোগানের অভাব হয়--কাঁচা পাটের যোগানের অভাব হয় কেন? দামের জন্য, ষ্টেবিলাইজেসন অব প্রাইস হয় না বলে বাজারে পাটের দাম বাড়ে। ফলে অনেক বেশী জমিতে পাটের চাষ হয়। পাটের দাম কমে গেলে অনেক কম জমিতে পাটের চাষ হয়। সুতরাং যদি ষ্টেবিলাইজেসন অব প্রাইস করতে হয় তাহলে কে এতে নামবে?

রাষ্ট্রের নামা উচিত এবং এর জন্য আমরা যদি না নামি তাহলে কি করব? ন্যাশানালাইজেসনের কথা বললে কেউ কেউ হয়ত রাগ করবেন—এখনই কি সব ন্যাশানালাইজ করা যায়? এখন যদি ন্যাশানালাইজ না করা যায় তাহলে অন্ততঃ এ্যাট লিষ্ট ফরেন ব্যবসার যে মনোপলি সেটাকে আপনাদের হাতে নিন এবং সেটা তো নেওয়া যায়। এটা আপনারা দেখুন না—পাটের ক্রাইসিস দেখা দিয়েছে। কারণ, পাট রপ্তানি করতে হলে তাকে কমপিটিসনে আসতে হচ্ছে, প্রতিযোগিতায় আসতে হচ্ছে। ডাইভার্সিফায়েড প্রোডাক্টস নাহলে আপনি কি করে করবেন? পাটের ব্যাপারে শুধু যে বাংলাদেশের সঙ্গে প্রতিযোগিতায় আসতে হচ্ছে তা নয়, পাটকে প্রতিযোগিতায় আসতে হচ্ছে পলিথিনের সঙ্গে, পাটকে প্রতিযোগিতায় আসতে হচ্ছে অন্যান্য জিনিসের সঙ্গে এবং তার ফলে বাহিরের জগতে যে মার্কেট সেই মার্কেট সংকুচিত হয়ে যাবে, যদি না রাষ্ট্র এখানে নামে। সঙ্গে সঙ্গে এর একটা প্রসপেক্ট আছে। আই, জে, এম, এ,-তে বেরিয়েছে ৭ পারসেন্ট ইনক্রিজ হচ্ছে এবং আমাদের আভ্যন্তরীণ বাজারের ক্ষেত্রে পাটের একটা চাহিদা বেড়েছে, প্যাকেজিং-এর জন্য আভ্যন্তরীণ ক্ষেত্রে পাটের চাহিদা বেড়েছে। এর সঙ্গে মোকাবিলা করবার জন্য পাটের টোটাল ইন্সটল্ড ক্যাপাসিটি, এ্যাকচুয়্যাল প্রোডাকসান যদি তার সঙ্গে সমান হয়ে যায় তাহলে দেখা যাবে তাঁতগুলো বন্ধ হয়ে যাচ্ছে। ইতিমধ্যেই দেখা যাচ্ছে ১২টি তাঁতে শিফ্‌ট বন্ধ করে দিয়েছে। অনেক পুরানো মেশিন নিয়ে কাজ চলছে। কাজেই আমি মনে করি এই যে চাহিদা তার ইন্সটল্ড ক্যাপাসিটির সমন্বয় ঘটাবার জন্য এই পুরানো যে সমস্ত জিনিসগুলি অকেজো হয়ে যাচ্ছে তাকে বাঁচাবার জন্য এই যে সমস্ত সিক ইনডাষ্ট্রিগুলি আছে সেগুলিকে রক্ষা করবার জন্য অন্ততঃ এই জায়গায় কোর করা যায়। পাবলিক সেকটরের ক্ষেত্রে যদি পুরোটা ন্যাশানালাইজ নাও করেন তাহলে অন্ততঃপক্ষে একটা কোর মে বি ফ্রেমড আপ তৈরী করুন, এ না হলে কোন সমস্যার সমাধান হবে না। তার জন্য বেসিক স্ট্রাকচার এবং ইনসটিটিউশনাল চেঞ্জেস করতে হবে, তার জন্য র‍্যাডিক্যাল ট্রানসফর্মেসন করতে হবে, মার্কেট মেকানিজম ইনট্রোডিউস করতে হবে মডার্ন টেকনিক্যাল এডে এবং সেই এড হবে টু ইনট্রোডিউস

modern technological aid in the shape of irrigation, in the shape of implements, in the shape of fertiliser, pesticide and a new land system.

যাতে করে পাট চাষীরা তাদের সম্পদ সম্পর্কে নিশ্চিত থাকবে, টেনারের গ্যারান্টি থাকবে, তাদের চাষ করার ফিল্ড থাকবে। গ্যারান্টি ফর কন্টিনিউয়াস পজেসান অব ল্যাণ্ড এই কাজ আপনাদের করতেই হবে। প্রাইস ষ্টেবিলাইজেসন এবং সাপ্লাই ষ্টেবিলাইজেসন তারজন্য বাহিরের মার্কেট ফোর্সেস এ্যাপ্লাই যে করছে তাকে বন্ধ করতে হবে। একটা পাবলিক সেকটর অর্গানাইজেসন সিলেকটিভ বেসিসে হলেও ইমিডিয়েটলি সেই কাজগুলি আপনাদের নিয়ে নেওয়া দরকার। প্রচুর টাকার কথা যদি ওঠে তাহলে আমি বলব অন্ততঃপক্ষে একটা বেসিক কোর গঠন করা হোক্ এবং এর মধ্যে একটা প্রশ্ন উঠতে পারে অর্থমন্ত্রী মহাশয় হয়ত বলতে পারেন যে এই কাজগুলি করবো কি করে, এটা তো সেন্টারের আওতার মধ্যে পড়ে, আমি এটা করতে পারব না। আমি বলি তাই যদি হয় ইভেন ইফ আপনি কিছু একটা করুন—যদিও সেন্ট্রাল সাবজেক্ট তাহলেও আমি বলব আসুন না এই বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব পাশ করে সেন্টারকে বলি এটা ন্যাশানালাইজ করা প্রয়োজন। এটা জাতীয়করণের প্রয়োজন, বলা দরকার। এটা যদি বলতে না পারেন তাহলে টাকা কোথা থেকে পাবেন এবং এই কাজ করতে পারলে প্রচুর রিসোর্সেস হতে পারে এবং সেই রিসোর্সকে আমরা কাজে লাগাতে পারব। এই প্রসঙ্গে আমি চাশিল্পের কথা বলব। আমার টাইম খুব বেশী নেই, আমি বিস্তারিত আলোচনায় যেতেও চাই না। আপনারা দেখবেন ২৩এ জুন, ১৯৭৩ সালের ষ্টেটসম্যান পত্রিকায় একটি খবর বেরিয়েছিল—দার্জিলিং-এর সমস্ত প্ল্যানটাররা চিঠি লিখেছিল তারা যে চা প্রতি কে, জি, ১২ টাকা করে পায় সেই চা নিলাম বাজারে ২৫০ টাকা করে বিক্রী হয়। তা যদি হয়ে থাকে তাহলে ট্যাকসেসান অন দি কনসান ইজ এ মাষ্ট—আমরা এটা করছি কিনা—ব্রিক ফিল্ডসে লোকসান হয়েছে, হিসাব দিয়েছেন। আমি আপনাদের বলছি ব্রিক ফিল্ডস আপনারা নিয়ে নিন। শুধু যে বাড়ী করার জন্য ইঁট নেয়, তা তো নয়। সরকারের তো অনেক নির্মাণ কার্য চলছে, সরকার তো অনেক কিছু কাজ করছেন,

তাতে অনেক ইঁট লাগবে, এবং এদিক থেকে আপনাদের ব্যয় সংকোচ হবে। প্রথমতঃ অনেক টাকার ইঁট হবে এবং তার থেকে রিসোর্সেস হবে। তারপরে আমি বলব আপনারা বালির খাতগুলি নিয়ে নিন। শুধু বাড়ী করবার জন্য যে বালি লাগছে তা তো নয়, গভর্ণমেন্টের অনেক কনস্ট্রাকসন ওয়ার্ক হচ্ছে--তারজন্য বালি-খাতগুলি নিয়ে নিন। স্টোন চিপস্ সম্বন্ধেও সেই একই কথা বলব। আমি সেই একই কথা বলব কোল বেল্ট ফার্টিলাইজার ফ্যাক্ট্রি তৈরী করুন, তাতে পেট্রোলের সঙ্কট কিছুটা কাটবে। আমি বলব রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে ফার্মাসিউটিক্যালসের ব্যবস্থা করুন। আপনারা অন্ততঃপক্ষে জোয়ানের আরকের মত ওসুধ তৈরী করুন। তাতে তো খুব বেশী টাকা লাগে না, টাকাও বাঁচবে, অম্বলও কমবে, এবং লোকের কাজেও আসবে। আপনারা অন্ততঃপক্ষে এইসব ছোট খাট কাজগুলি করুন এবং এগুলি এখনই করা যায়। এগুলি আপনারা করবেন কিনা জানি না। আমি আপনাদের কাছে বলব নেট ওয়ার্ক অব ওয়াটার ট্রানসপোর্ট তৈরী করুন। ওয়াটার ট্রানসপোর্টের ব্যবস্থা করে মাল আনবেন। পেট্রোলের ট্রাকে করে মাল আনতে গেলে ভাড়া অনেক বেশী লাগবে। বরং ছোট ছোট খাল কাটুন, সেই খাল দিয়ে মাল নিয়ে আসতে পারবেন, তাতে চার্জ অনেক কম হবে। আমি বলব সরষের তেলের মিল-গুলি নিয়ে নিন। আমি বলব কোল্ড স্টোরেজগুলো যে দাম বাড়াচ্ছে, নিতে হবে--বলব না। আপনারা পাবলিক সেকটরে কোল্ড স্টোরেজ তৈরী করুন। বড় বড় মাড়োয়ারীরা এখানে কোল্ড স্টোরেজ তৈরী করে বসে আছে সেগুলিকে ন্যাশানালাইজ করতে হবে, এ আমি বলব না, কিন্তু নিশ্চয় আপনারা কিছু কিছু কোল্ড স্টোরেজ তৈরী করতে পারেন এবং তার ভিতর দিয়ে এই কাজগুলি আপনারা করতে পারেন। আমি বেকারী সম্পর্কেও এই কথা বলতে পারি--ইভেন সিনেমা হাউসগুলি সম্বন্ধেও এই কথা বলতে পারি। এই কথা বললে আপনারা হয়ত হাসবেন, আপনারা সিনেমা হাউস তৈরী করুন। সিনেমা হাউস থেকে একটা আয় আসে। যতসব সিনেমা হাউস আছে নষ্ট দশা সেগুলিকে ন্যাশানালাইজ করুন এটা নয়--আপনারা কয়েকটি সিনেমা হাউস তৈরী করুন এবং সেখানে শিক্ষামূলক বই দেখান, তার থেকে অনেক আয় হতে পারে।

আমি এগুলি বললাম এই যে আমি জানি, এগুলি আপনারা শুনবেন না। কিন্তু আমি যদি শুধু বলতাম পাবলিক সেকটার থেকে করুন তাহলে আপনারা অনেক কথা বলতেন। আমি কয়েকটি প্রস্তাব আপনাদের কাছে রাখলাম, তবে আপনারা এগুলি বিবেচনা করবেন এ ভরসা পাচ্ছি না। কিন্তু আপনারা যদি ভেবে দেখেন তাহলে আমি বলতে পারি এর ভেতর দিয়ে কিছু কাজ হতে পারে, অল্প টাকা হলেও কিছু রিসোর্স আসতে পারে এবং এইভাবে পাল্টা রিসোর্স আপনারা তৈরি করতে পারেন। আর তা যদি করেন তাহলে সেই পথে আমরা দেশকে খানিকটা এগিয়ে নিয়ে যেতে পারি এ ভরসা আমার আছে। আমার সময় কম, ট্রেডের কথায় আর যেতে পারলাম না, তবে আমি মনে করি এই রকম ভাবে যদি রিসোর্স মবিলাইজেসান করেন, যদি বিভিন্ন ট্রেডিং কর্পোরেশন করেন এবং তার ভেতর দিয়ে ডিস্ট্রিবিউসান এবং সেল অব নেসেসিটিস যেমন অয়েল সিডস, অয়েল ইত্যাদি যদি আপনারা গ্রহণ করেন তাহলে লোকের মধ্যে খানিকটা বন্টনের সুবিধা হয় এবং সেই সূত্রে আপনারা তাদের খানিকটা হেল্পও করতে পারেন, এটা আপনাদের ভাবতে বলছি। ট্যাক্সেসানের ব্যাপারে দু-একটি কথা বলছি। আপনারা একটা লেভি ট্যাক্সেসান এখনই করতে পারেন, সেটা হচ্ছে এনক্রোচমেন্ট অন পাবলিক রোডস। বহু জায়গায় পাবলিক রোডস গরিব লোকেরা নয়, ফ্যাকটরির মালিকরা এনক্রোচ করে বসে আছেন, তার উপর ট্যাক্সেসান করুন। যদি সেটা মিউনিসিপ্যাল এলাকা হয় তাহলে সেই টাকাটা সিভিক বডিকে বা মিউনিসিপ্যালিটিকে দিয়ে দিন, কর্পোরেশনের এলাকা হলে সেই টাকাটা কর্পোরেশনকে দিয়ে দিন। তাতে কিছু আয়ও বাড়বে এবং তাতে মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনের কিছু কাজও হতে পারবে। আমি আপনাদের বলছি ট্যাক্সেসান অন লাইটিং--- যারা বড় বড় বিদ্যুতের এ্যাডভার্টাইজমেন্ট করছে তাদের উপর আপনারা অন্তত কিছু কর বসান এবং কিছু কিছু মার্কেট কাউন ও তার থ্রু দিয়ে রেভিনিউ আর্ন করুন। এইভাবে যদি রেভিনিউ মবিলাইজ করতে পারেন তাহলেই পশ্চিমবঙ্গের অর্থনীতিকে একটা বনিয়াদের উপর দাঁড় করানো যাবে, তা না হলে নয়। আমি এসব কথা বললাম দৃষ্টিভঙ্গীর জন্য,

সে দৃষ্টিভঙ্গী আমি দেখিনি বলে আমি আহ্বান করছি, এই দৃষ্টিভঙ্গীটা আপনারা দেখান যাতে দেখা যাবে সত্যিকারের রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র তৈরী হচ্ছে এবং তার ভেতর দিয়ে জাতীর নিজস্ব বিকাশের সম্ভাবনা তৈরি হচ্ছে। সাত্তার সাহেব হয়ত বলবেন তোমরা অন্য দেশের সমাজতন্ত্রের কথা বলছ, এই দেশকে ভালবাসি বলেই, এই ভারতবর্ষের মাটিতেই সমাজতন্ত্র করতে চাই বলেই এই কথা বলছি, আমরা রাশিয়ার জন্য বলছি না। তাই আপনাদের কাছে পাল্টা আহ্বান রাখছি আসুন, গণতান্ত্রিক শক্তির সম্মিলিত প্রয়াসে দীর্ঘদিন ধরে যে অচলয়াতন তৈরি হয়ে আছে তাকে ভেঙ্গে ফেলি এবং নতুন পথে অগ্রসর হই। তা যদি না পারি তাহলে আমাদের কারুরই মুক্তি নেই। সেইজন্য শঙ্করবাবুকে বলছি, এই কাজ করতে পারলে তবেই মুক্তি এবং এর ইঙ্গিত আপনার বাজেটে পাইনি বলে আমি দুঃখিত।

**Shri Gopa Das Nag:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী এবং সত্যবাবু যা বলেছেন, যে ঘটনার উল্লেখ করেছেন সেই ঘটনা সম্বন্ধে আমাদের কোন বিতর্কের অবকাশ নেই। কারণ মাননীয় অর্থমন্ত্রীমহাশয় তার প্রত্যেকটি ঘটনার কথাই তাঁর এই ব্যয়বরাদ্দের যে রূপরেখা বিধানসভার সদস্যদের সামনে আলোচনা এবং বিচারের জন্য রেখেছেন তা স্বীকার করেছেন।

(8-10—8-20 p.m.)

সত্যবাবু বলেছেন যে কি পটভূমিতে আমরা এই বজেট পর্য্যালোচনা করছি সেটা আমাদের সামনে থাকা চাই। সেটা নিশ্চয়ই থাকা চাই তা না হলে এই ব্যয়বরাদ্দের রূপরেখার সম্যক মূল্যায়ন আমরা করতে পারবো না। এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে কথা বলেছেন যে তিনি পরিবর্তন করতে চেয়েছেন এই বাজেটের মধ্যে, তার জন্য সম্যক তাৎপর্য্য আমরা উপলব্ধি করতে পারিনি। এটা খুবই সত্য কথা যে আজকে এই বাজেট আলোচনা করতে গিয়ে আমরা যদি পারম্পরিক অবস্থা সম্বন্ধে বিচার করে দেখি তাহলে দেখবো যে একটা অভূতপূর্ব ইনফ্লেশনারী প্রেসার আমাদের দেশের অর্থনীতিকে বিপর্যাস্ত করে দিয়েছে। এবং তার জন্য সাধারণ মানুষ অত্যন্ত দুর্ভোগ ভোগ করছে। এটা কিন্তু কোন একটা আকস্মিক দুর্ঘটনা বা প্রাকৃতিক দুর্যোগের জন্য হয়নি, এ কম্যুলেটিভ এফেক্ট অব সার্টেন হিসটোরিক্যাল ফ্যাক্টর্স এ্যাণ্ড ইন্টার প্লে অব সার্টেন ফোর্সের-এর জন্যই হয়েছে। যেটা আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে কিছু কিছু রেখেছেন। এটাও ধ্রুব সত্য যে এই অধিকাংশ ঘটনাগুলি বা ফোর্স ইন্টার প্লে করেছে ইনফ্লেশনারি প্রেসার সৃষ্টি করতে তা অনেকটা আমাদের কর্তৃত্বাধীন ছিল না। সুতরাং এর পরিপ্রেক্ষিতে এই কথা স্বীকার করতে হয় যে আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে, সেই অবস্থার মধ্যে আমরা প্রায় একটা নীরব দর্শকের মত দেখেছি যে এই অর্থনৈতিক বিপর্যায় বেড়ে বেড়ে সাধারণ মানুষ ধীরে ধীরে কি ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। সবচেয়ে সমাজের নীচের তলায় মানুষ কি ভাবে নিপীড়িত হচ্ছে। তার সঙ্গে সঙ্গে শহরাঞ্চলে যারা ফিক্সড ইনকাম গ্রুপ-এর মানুষ, তাদের কষ্টের কথা, গ্রামাঞ্চলের ভূমিহীন কৃষক বা ক্ষুদ্র জমির মালিক কৃষক তাদের কি রকম দুর্বিপাক সহ্য করতে হচ্ছে, সেই সমস্ত অবস্থায় আমরা প্রায় নীরব। আজকে আরও এটা খুবই সত্য কথা যে এই কারণগুলো বিশ্লেষণ করা দরকার, যে কেন হ'ল, এই অবস্থার সৃষ্টি কেন হ'ল? মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কয়েকটি কথা বলেছেন তার বাজেট বক্তৃতার দু নং পাতায়, আমি সেই বিষয়ে পরে আসবো। আমি কোন রাজনৈতিক সংঘর্ষে যেতে চাইছি না, আমি একটা কথা রাখতে চাইছি যে আমরা যে অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে দিয়ে এগিয়ে যাবার চেষ্টা করছি সেটাকে কিন্তু নিশ্চয়ই সোস্যালিস্টিক বলতে পারি না। কেন না, এখন আমাদের এখানে ডুয়েল সিসটেম আছে। আমি এই জন্য রাখতে চাইছি সোস্যালিস্টিক ইকনমির ছবিটা পাশাপাশি শুধু অবজেকটিভ অবস্থাটা স্টাডি করবার জন্য যে আমাদের দেশে যে ডেভেলপমেন্ট প্রসেস আছে এই ডেভেলপমেন্ট প্রসেস জেনারেটেড হয় কি---একটা প্রেসার এবং শর্টেজেস আছে, যেটা থেকে

ইনফ্লেশন এবং কনসিকুয়েন্ট সাফারিং অব দি পিপিল হতে পারে। এই কথা প্রায়ই বলা হয় যে যে সমস্ত দেশে সমাজতান্ত্রিক অর্থনীতি প্রতিষ্ঠিত হয়েছে সেই সমস্ত দেশে নাকি এই ধরণের এ্যাগনাইজিং অভিজ্ঞতা সেই দেশের সাধারণ মানুষকে ভুগতে হয় না। ফর্মালিস্টিক ম্যানার যদি পুট করি নিশ্চয়ই দেয়ার ইজ সাম পয়েন্ট। কিন্তু এই দুটো সিসেটেমে সোস্যালিস্টিক ইকনমি এবং আমাদের যে ডুয়েল সিস্টেম এই দুটোর মেরিট্স এবং ডিমেরিট্স, এই দুটোর যে প্রকৃত অবস্থা, সেটা বিচার করলে দেখা যাবে যে মূলতঃ বাস্তব রিয়েলিটি, এখানে যে অবস্থা দেখা দিয়েছে, সোস্যালিস্টিক ইকনমিতে সেই অবস্থা অন্য ফর্মে দেখা দেয়।

আমাদের এখানে যে সিসটেম, এই ডুয়েল সিসটেমে যে ধরনের প্রাইস মেকানিজ্‌ম, সেই ধরনের প্রাইস মেকানিজ্‌ম ওখানে না থাকার জন্য এটা সৃষ্টি হয়নি, দ্রব্য মূল্য বৃদ্ধি হয়নি। আমাদের দেশে দ্রব্য মূল্য বৃদ্ধি হওয়ার জন্য মাননীয়া শ্রীমতি গীতা মুখার্জী বললেন যে ওঁর কাছে গ্রামের মহিলারা বলেছেন এসেনসিয়াল কমোডিটিস-এর নাকি ৪ দিনে ৪০ পয়সা দাম বেড়ে গিয়েছে। কিন্তু আমি জানি এক দিনে সেন্ট্রাল বাজেটের আগের দিন শ্রীরামপুর বাজারে যে দাম ছিল সেন্ট্রাল বাজেটের পরের দিন অর্থাৎ এক দিনে ১ টাকা কে.জি.-তে জিনিষের দাম বেড়ে গিয়েছে। আমাদের যে প্রাইস মেকানিজ্‌ম তাতে জিনিষ পত্রের দাম বেড়ে যাওয়ায় সাধারণ মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে এবং তার জন্য তারা দুর্ভোগ ভোগ করছে। কিন্তু সোসিয়ালিষ্টিক ইকোনমিতে দাম নিশ্চয়ই বাড়েনি, সেখানে প্রাইস লাইনটাকে বেঁধে রাখা যায়। কিন্তু তার মানে কি আমরা এই ধরে নেব যে সেখানে সেই দামে মানুষ তার সমস্ত প্রয়োজনীয় জিনিষ পায়, না, তা পায় না। সাধারণ লোকে আমাদের অর্থনীতিতে জিনিষপত্রের দাম বাড়ার জন্য সমস্ত জিনিষ প্রয়োজন মত কিনতে পারে না তাদের আর্থিক অনটনের জন্য। এটা হচ্ছে আমাদের প্রাইস মেকানিজম-এর জন্য। সোসালিস্টিক ইকোনমিতে যে বিরাট পার্টি বুরোক্র্যাটস এবং তাদের যে পরিচালন ব্যবস্থা তার জন্য যে অবস্থার সৃষ্টি হয় তার জন্য সাধারণ মানুষ কম দুর্ভোগ ভোগ করে না। সেখানে প্রাইস লাইন ঠিক থাকে, কিন্তু রুটির জন্য লাইন দীর্ঘ থেকে দীর্ঘতর হয়। সেখানে প্রাইস ঠিক থাকে, কিন্তু সেই প্রাইসে সাধারণ মানুষ রিকোয়ার্ড কোয়ানটিটি এসেনসিয়াল কমোডিটিস পায় না, সুতরাং তাদের স্টারভেশন থাকে, তাদের সাফারিং থাকে। সুতরাং এই যে সমস্যা, এই সমস্যাটা একটা ঐতিহাসিক, এর ভিতর দিয়ে প্রতিটি দেশের মানুষকে প্রতিটি দেশের, যে সমস্ত দেশ উন্নতি করতে চেয়েছে তাদের আজকে নতুন কোন পথের সন্ধান করতে হচ্ছে। এই রকম একটা অবস্থার মধ্যে আজকে ভারতবর্ষের মানুষ পড়েছে, পশ্চিমবাংলার মানুষ পড়েছে। শ্রীমতি মুখার্জী বলেছেন যে, একটা সার্বিক এফর্ট এই বাজেটের মধ্যে ব্রেক থ্রু আছে কিনা, সত্যি এই যে অবস্থা সৃষ্টি হয়েছে এই অবস্থাকে ভেঙে ফেলার জন্য, একটা ব্রেক থ্রুর জন্য, একটা পরিবর্তনের জন্য একটা সার্বিক প্রয়াস বা একটা সার্বিক প্রয়াসের ইংগিত এই বাজেটের মধ্যে আছে কিনা দেখতে হবে। তা যদি থাকে তাহলে আমরা মনে করতে পারি যে, এই যে অবস্থার সৃষ্টি হয়েছে বার বার সংঘর্ষের জন্য, ঐতিহাসিক ঘটনার জন্য, ইন্টার-প্লে অফ ডিফারেন্স ফোরসেস-এর জন্য তার হাত থেকে একটা মুক্তির রাস্তা সম্বন্ধে এই বাজেটে বলা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলছি যে বাজেট কেবল রিসিপটস এক্সপেনডিচার্স-এর ব্যালানসিং নয়, যে কোন সরকারের হাতে এটা একটা প্রোটেন্ট ইনসট্রুমেন্ট।

(8-20—8-30 p.m.)

কি জন্য না ফর ব্যালেনসিং দি ইকোনমি ফর, এনসোরিং গ্রোথ এ্যাণ্ড প্রোগ্রেস। কিন্তু একটা কথা মনে রাখতে হবে আমাদের দেশের প্রচলিত যে প্রশাসনিক সিসটেম আছে তার কথা ভুলে গিয়ে বাজেটের সমালোচনা করলে অবিচার করা হবে। একটা ফেডারেল সিসটেমস লাইসেনসিং পলিসি সেন্টার-এর হাতে টোটাল ইকনোমি কনট্রোলড বাই সেন্টার। স্টেট গভর্ণমেন্ট-এর লিমিটেড স্কোপ-এর মধ্যে কাজ করতে হয়। যতটুকু

সুযোগ এই সিসটেম-এর মধ্যে একটা প্রাদেশিক সরকারের আছে সেই সুযোগের যথোপযুক্ত সদ্‌ব্যবহার ঐ ব্রেক থ্রুর অর্থ মন্ত্রীমহাশয় করেছেন কিনা সেটাই হবে আমাদের মাপকাটি এবং বাজেটের মূল্যায়ণ করা। সেদিক থেকে শ্রীমতি গীতা মুখার্জী ও বেণ্টারউইচ সাহেব অস্বীকার করেননি যে এই বাজেটের এ্যাপ্রোচেও তাঁরা কিছু পরিবর্তন লক্ষ্য করেছেন যাকে তাঁরা স্বাগত জানাবেন। বেণ্টারউইচ সাহেব বলেছেন দিস ইজ লিপ সারভিস না, এটা লিপ সারভিস নয়। তিনি যদি লাইন বাই লাইন যান তাহলে দেখবেন ওটা লিপ সারভিস নয়, এটা বাস্তব অবস্থাকে স্বীকার করা। আমাদের সীমাবদ্ধ ক্ষমতা সম্বন্ধে সম্যক উপলব্ধির মধ্যে কতটা কাজ করা যায় এই ডুয়েল সিসটেম-এর মধ্যে তার একটা আপ্রাণ প্রয়াস আছে কিনা সেটা দেখতে হবে। ২নং পাতায় পরিষ্কার বলা আছে কেন ইমফ্লেশন সেখানে বলা হয়েছে

The shortfall in agricultural production for the second year in succession and the slow growth in industrial production, coupled with unavoidable large deficit financing as also the anti-social activities of hoarders, blackmarketeers and profiteers and the play of black money, all contributed to the inflationary pressure on prices.

এটাকে কি তিনি বলবেন লিপ সারভিস। টেক্সেশন পলিসি-র কথা বলতে গিয়ে শেষ পাতায় বলা হয়েছে

The required amount of savings and resources will have to come from the more affluent sections of society through savings and investment programmes as also fiscal measures and taxation policies.

কিন্তু দুর্ভাগ্যক্রমে এগুলি বলা ছাড়া অর্থ মন্ত্রীর হাতে এমনকি পশ্চিমবঙ্গ সরকারের হাতে এমন কোন ক্ষমতা নেই উইদিন দি সিসটেম

এ সম্বন্ধে কোন এফেকটিভ মেজার চলে না। তার মানে এই নয় যে চিন্তায় দৈন্য আছে, এ্যাপ্রোচ-এর মধ্যে কোন সঙ্কোচ আছে। সেজন্য এটা

This is not lip service. This is acceptance of the facts of life. This is realisation of our limitations and this is the best effort under the given situation to solve the problems to create a condition wherefrom we can make a leap forward.

সুতরাং এই বাজেটকে সমালোচনা করার মত বিষয়বস্তু বিশেষ কিছু এখানে উল্লেখ করা হয়নি। কতকগুলি কথা যা বলা হয়েছে সে সম্বন্ধে আমি আস্তে আস্তে আসব। কিন্তু এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার শিল্পকে সমৃদ্ধির দিকে উন্নতির দিকে, সম্প্রসারণের দিকে এগিয়ে দেবার জন্য যে ডাইরেকট মেজার—ইনডাইরেক্ট নেওয়া হয়েছে তাতে পশ্চিমবাংলায় বিভিন্ন শিল্প সম্প্রসারণের নূতন শিল্প সৃষ্টির পথে অনেকটা সুবিধা পাবে বলে মনে হয়।

ফার্মাসিউটিক্যাল ইনডাস্ট্রি আমাদের পশ্চিমবাংলার একদিন গৌরবের সম্পদ ছিল, দুর্ভাগ্যক্রমে বিগত ২ দশকে কোন ঐতিহাসিক কারণে এই ফার্মাসিউটিক্যাল ইনডাস্ট্রি গুলি পশ্চিমবঙ্গ থেকে ভারতবর্ষের পশ্চিমপ্রান্তে বেশী চলে গেছে। আজকে এই বাজেটে এই ইনডাস্ট্রিগুলি সম্বন্ধে যে ব্যবস্থা গ্রহণ করার কথা বলা হয়েছে সেগুলি কিন্তু রিয়ালিটি। তাতে ইনডাস্ট্রিগুলির এক্সপ্যানসান এ্যাণ্ড গ্রোথ এ্যাসিওরড হয়েছে। একথা অস্বীকার করা যাবে না, মাননীয় বেণ্টারউইচ সাহেব বলতে পারবেন না এই বাজেটকে যে এটা লিপ সার্ভিস।

This is a fact, this is reality that pharmaceutical industry will be made immensely benefited from this budget which will ensure growth and expansion policy

এই বাজেটে আর একটা কথা পরিষ্কার করে দেওয়া হয়েছে ভবিষ্যৎ পলিসি সরকারের ট্যাক্সেসান, ডিস্ট্রিবিউসান সম্বন্ধে কি, সেখানে কিন্তু সমস্ত সাধারণ মানুষ বিশেষ করে যারা দারিদ্র্য সীমারেখার নিচে আছে, তাদের সুবিধা দেওয়ার কথা বলা হয়েছে। এটা লিপ সার্ভিস হয়, এটাও রিয়ালিটি, এটাও কমিটেড এই বাজেটে, দিস ইজ এ ফ্যাক্ট। যে সমস্ত ট্যাক্সেসানের কথা বলা আছে এবং যে সমস্ত ট্যাক্সেসান থেকে এগজেম্পসানের কথা বলা আছে তাতে এক দিক থেকে যেমন এ্যাফ্লুয়েন্ট সোসাইটির কাছ থেকে

রিসোর্সেস মোবিলাইজ, মপ আপ করা হচ্ছে, তেমনি আর এক দিকে কমন পিপল যারা দারিদ্র্য সীমারেখার তলায় আছে তারা যাতে বাজেটে রিলিফ পায় তার ব্যবস্থাও করা আছে। সুতরাং এটা লিপ সার্ভিস নয়, দিস ইজ এ রিয়ালিটি। গ্রামীন অর্থনীতির কথা অনেকে বলেছেন। আমরা সবাই জানি ১৯৭২ সালে শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায়ের নেতৃত্বে যে কংগ্রেস সরকার গঠিত হল তার আগে পর্যন্ত পশ্চিমবঙ্গে যাঁরা সরকারে এসেছেন তাঁদের একটা ভুল ধারণা ছিল। এই ধারণাটা কোথা থেকে এল জানি না, একটা ভুল প্রচার ছিল যে পশ্চিমবঙ্গের অর্থনীতি নাকি শিল্প ভিত্তিক। কিন্তু ধীরে ধীরে সেই ভ্রান্তি কেটেছে। ১৯৭২ সালে যখন এই সরকার প্রতিষ্ঠিত হল এই সরকারের প্রথম উপলব্ধি হচ্ছে এই যে পশ্চিমবঙ্গের অর্থনীতি কৃষি ভিত্তিক। সুতরাং পশ্চিমবঙ্গের অর্থনীতিকে যদি পুনরুজ্জীবিত করতে হয়, একে যদি সুদৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত করতে হয় তাহলে অল কনসেনট্রেসানস মাষ্ট বি ইন দি এগ্রিক্যালচারাল ফ্রন্ট। এবং দেখবেন ১৯৭২ সালের পর থেকে এগ্রিকালচার সেক্টরে বছরের পর বছর সরকার তাঁর ব্যয় বাড়িয়ে চলেছেন এবং এগুলি সমস্ত ডেভেলপমেন্ট ভিত্তিক, কোনটা আনপ্রোডাক্টিভ এক্সপেনডিচার নয়। সর্বশেষে যে সংগঠন এই প্রচেষ্টায় সেটা হচ্ছে সি. এ. ডি. পি.—কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট। এই প্রোজেক্টকে মাননীয়া সদস্যা শ্রীমতি গীতা মুখোপাধ্যায় স্বাগত জানিয়েছেনও। কিন্তু উইথ রিজার্ভেসান, খুব খোলা মনে বলেননি, কারণ এর ভবিষ্যত সম্বন্ধে খুব সন্ধিহান।

[8-30—8-40 p.m.]

কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই স্কীমে যে সমস্ত কাজের কথা বলা হচ্ছে সেই সমস্ত কাজের মধ্যে দিয়ে এবং তার সার্থক রূপায়ণের মধ্য দিয়ে নূতন একটা এগ্রারিয়ান সোসাইটির ফাউণ্ডেসন লে আউট করা হচ্ছে যে এগ্রারিয়ান সোসাইটির উপর ভিত্তি করে পশ্চিমবাংলার অর্থনীতি একদিন গড়ে উঠবে এবং সেই এগ্রারিয়ান সোসাইটির প্রয়োজনে পশ্চিমবাংলায় শিল্পের পুনরুজ্জীবন হবে এবং পশ্চিমবাংলার শিল্প বিপ্লব ও ঐ এগ্রারিয়ান বিপ্লবের সঙ্গে সঙ্গে আপনা থেকেই আসবে। সেল্‌ফ-সাসটেনিং য়্যাণ্ড সেল্‌ফ-জেনারেটিং ইকনমিক স্কীম ফর দি রিভাইভ্যাল অব দি রুরাল ইকনমি গ্রহণ করা হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই স্বীকার করবেন এটা একটা মৌলিক প্রচেষ্টা এবং সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা গর্বের সঙ্গে দাবী করতে পারে তারা নূতন একটা দিক দর্শন করেছে। আজকে এই নূতন এগ্রারিয়ান সোসাইটির ফাউণ্ডেসন কি পথে হবে কি ডিরেকসনে হবে সেটা আমাদের দেখতে হবে। আজকে এই সি. এ. ডি. পি. প্রকল্পের মধ্যে দিয়ে আমরা নূতন টেকনিক নূতন ব্যবস্থা নূতন সামাজিক পরিবেশ সৃষ্টি করতে চলেছি। আপাতঃ দৃষ্টিতে মনে হবে ইট ইজ এ স্মল ষ্টেড ফরোয়ার্ড কিন্তু যদি ব্রডার পার্সপেকটিভে দেখি যদি ভবিষ্যতের কথা ভাবি তাহলে একথা স্বীকার করতেই হবে আজকে এই সি. এ. ডি. পি যাকে স্মল ষ্টেপ ফরোয়ার্ড বলে মনে হচ্ছে সেটা আগামী দিনে গ্রেট লিপ ফরোয়ার্ড সেই বিষয়ে কোন দ্বিমত থাকতে পারে না এটা ধ্রুব সত্য। আজকের বাজেট-এ অর্থমন্ত্রী মহাশয়ের যে উপলব্ধি সেটা যে একটা বাস্তব উপলব্ধি সেই বিষয়ে কোন সদস্য বা সদস্যা কোনরকম বিরোধী মত প্রকাশ করেন নি বলে আমি আনন্দিত। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্যা গীতা মুখার্জী অবশ্য গঠন-মূলক সমালোচনা করেছেন, তাহলেও তিনি বাজেট বক্তৃতা করতে গিয়ে একটা কথা বলেছেন যে প্রডাকটিভ এবং আনপ্রডাকটিভ ইনভেষ্টমেন্টের রেশিও কি। এই অঙ্ক এত অল্প সময়ের মধ্যে করা সম্ভব নয়, তবুও তিনি যা বলেছেন তাতে আমি ধরে নিচ্ছি একথা সত্য ১৯৬৫ সালে যে রেশিও ছিল আজকে সেই রেশিও হয়ত বাজেটে মেন্টেণ্ড হয় নি। তিনি রেমিডির পথ একটা বাতালেন যে প্রশাসনিক খরচ আপনারা কমান অর্থাৎ তিনি জেনারেলভাবে একটা কথা বলে গেলেন। তিনি থাকলে তাঁকে আমি বলতাম আপনিই বলুন কিভাবে এষ্টাবলিসমেন্ট কষ্ট কমাব। আজকে জিনিসপত্রের মূল্য বৃদ্ধি হয়েছে, সরকারী কর্মচারীরা ফিক্সড স্যালারী গ্রুপের মধ্যে আছে, তাদের জিনিসপত্রের দাম বৃদ্ধির সঙ্গে সঙ্গে সেই অনুপাতে ডি. এ. বৃদ্ধি হয় না। তাহলে কি করে এটা করব? তবে তাদের

বেতন সঙ্কোচন করে কিম্বা তাদের ছাঁটাই করে এই এণ্টাবলিসমেন্ট খরচ কমাব? তিনি বলে দিয়ে চলে গেলেন যে সরকারের যে খরচ তারমধ্যে যেটা আনপ্রডাকটিভ সাইড সেটা কমান। কিন্তু কিভাবে কমাব বা কিভাবে কমতে পারে সেই কথা তিনি বললেন না। লোক কমাতে হতে পারে কিন্তু চাকরীতো কারো খাওয়া যাবে না, বেতন ফিজ করা যাবে না, বেতন কমান যাবে না, বরং বেতন বৃদ্ধি করতে হবে—যেখানে লোকের প্রয়োজন সেখানে লোক দিতে হবে এই হচ্ছে অবস্থা। কাজেই যদি আনপ্রডাকটিভ ইনভেস্টমেন্ট হয়ে থাকে সেটা সমালোচনার বিষয়বস্তু হবে কিনা সেটা দেখতে হবে যে সেই খরচ কি খাতে হয়েছে।

যদি পিওরলি এণ্টাবলিসমেন্ট খাতে হয় বেয়ার মিনিমাম এণ্টাবলিসমেন্ট খাতে যদি হয় তাহলেতো সঙ্কোচন করার উপায় নেই, সেটাকে তো গ্রহণ করতেই হবে, সেটাকে বর্জন করা যাবে না, সেটাকে সঙ্কোচন করা যাবে না। তার একমাত্র পথ আছে যে প্রোপোরসানকে বাড়াতে হয় আনপ্রোডাকটিভ ইনভেন্টমেন্ট আমার কমাবার ক্ষমতা না থাকে এবং সেটা সত্যিই সরকারের নেই, এণ্টাবলিসমেন্ট কণ্ট কিছুতেই কমতে পারে না, বরং বাড়তে বাধ্য, বেতন বৃদ্ধি করতে হবে, ডিয়ারনেস এ্যালাওয়েন্স বাড়াতে হবে, অথচ প্রোডাকটিভ ইনভেণ্টমেন্ট বাড়াতে হবে। তাহলে একমাত্র পথ আছে রিসোর্স মোবিলাইজেসন ভাল করে করতে হবে, রিসোর্স মোবিলাইজেসানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যা বলেছেন শেষ কথা নিশ্চয় সেটা নয়, কিন্তু সেটা অনেকখানি কথা। এই কথা মাননীয়া সদস্যা গীতা মুখার্জী স্বীকার করেছেন এবং মাননীয় সদস্য সত্য ঘোষাল মহাশয়ও স্বীকার করেছেন এবং বেণ্টার উইচ সাহেব মহাশয়ও এ সম্বন্ধে কোন বিরূপ মত প্রকাশ করেন নি, এটাই আমি শুনেছি। সুতরাং আনপ্রোডাকটিভ ইনভেণ্টমেন্ট এবং প্রোডাকটিভ ইনভেণ্টের মধ্যে যদি বেশিও মেন্টেন করতে হয় কিম্বা বাড়াতে হয়, প্রোডাকটিভ ইনভেণ্ট-মেন্ট প্রোপোরসানেটলি তাহলে একমাত্র রিসোর্স মোবিলাইজেসন সম্ভব বা ফারদার রিসোর্স মোবিলাইজেসন—সেদিক দিয়ে যদি আমরা বিচার করি তাহলে দেখবেন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ডিরেকসানে এগোচ্ছেন দ্যাট ইজ এ কারেক্ট ডিরেকসান এবং সেই ডিরেক্সান তিনি যে রিসোর্স মোবিলাইজেসনের ইঙ্গিত এখানে দিয়েছেন সেটা আমার মনে হয় লিমিটেড স্ফিয়ারের মধ্যে কার্য করবে যে লিমিটেশনের মধ্যে একটা স্টেট গভর্ণমেন্টকে কাজ করতে হয় সেই লিমিটেশনের কথা চিন্তা করে এক বছরের মধ্যেই যথেষ্ট, এটাই আমার মনে হয়। পাট চাষীদের সম্বন্ধে বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পাট চাষীদের ন্যায্য মূল্য পাওয়া পশ্চিমবাংলা সরকার সমস্ত সদস্যদের সঙ্গে একমত। পশ্চিমবাংলা সরকারের বিভিন্ন মন্ত্রী বিভিন্ন সময়ে এই সম্বন্ধে নানা ফোরামে তারা যে বক্তব্য রেখেছেন তারা এই কথাটার উপরে জোর দিয়েছেন যে পশ্চিমবাংলায় পাট চাষীদের ন্যায্য দাম পাচ্ছে না, তাদের ন্যূনতম মূল্য দিতে হবে এবং এই মূল্য যাতে তারা পায় তারজন্য পাট ক্রয়, জুট করপোরেশন অব ইণ্ডিয়ার মাধ্যমে কম্পালসারী করতে হবে। আমি যত-দূর জানি ভারত সরকারের কমার্স মিনিণ্টার তিনি চটকল শ্রমিকদের ত্রিপাক্ষিক বৈঠকে উপস্থিত ছিলেন প্রথম দিন, তিনি সেখানে ৩ পক্ষের সামনে পশ্চিমবাংলার চটকল মালিক পক্ষ এবং ট্রেড ইউনিয়ন নেতাদের সামনে বলেছিলেন যে এই সিদ্ধান্ত ভারত সরকার গ্রহণ করেছেন, তবে এটাকে ফুললি ইমপ্লিমেন্ট করতে গেলে কিছু সময় লাগবে, ২।৩ বছরের মধ্যে এটা পুরোই হবে, এটা তার ধারণা। এই বিষয়ে মৌলিক যেকথা যে পাট চাষীদের একটা রেমুনারেটিভ মিনিমাম প্রাইস হওয়া চাই সেই বিষয়ে কারো কোন দ্বিমত নাই এবং এটাকে এনসিওর করবার জন্য জুট করপোরেশন অব ইণ্ডিয়ার মাধ্যমে সমস্ত পাট-চাষ খরিদ করা হোক এই বিষয়েও কোন দ্বিমত নাই। সুতরাং একথা বাজেটে বলার কোন প্রয়োজন নাই, কারণ এটা অলরেডি এ সেটেল ফ্যাক্ট এবং যেটা আণ্ডার ইমপ্লি-মেনটেসন। পাওয়ার সর্টেজের কথা যে বলেছেন—পাওয়ার সর্টেজের জন্য বহু ম্যান ডেজ লস হয়েছে এটা পুরানো কথা, আত্ম সমালোচনায় ফিরে আসতে হয়। পাওয়ার সর্টেজ নিশ্চয় আপনারা ফেলিওর অব গভর্ণমেন্ট বলবেন না। আপনারা সবাই জানেন

যে বিদ্যুতের উৎপাদনের পরিকল্পনা একটা পারস্পেকটিভ প্ল্যানিং-এর মধ্যে আসা চাই। তা যদি না থাকে কোথাও যদি এর একটা গ্যাপ হয় তাহলে এই ক্রাইসিস দেখা দেবে।

[৪-40—৪-50 p.m.]

পশ্চিমবাংলার ১৯৬৬ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত যে সময়টা গেল এই সময়ের মধ্যে কোন পারসপেকটিভ প্ল্যানিং হয়নি। আজকে যদি '৭২ সালে এসেও পশ্চিমবঙ্গ সরকার সঙ্গে সঙ্গে চাইতেন যে আরো তিনশত মেগাওয়াট পাওয়ার উৎপাদনের ব্যবস্থা করা হোক তাহলেও '৭৭ সালের আগে সেই থারমাল পাওয়ার স্টেশন ওপেন করা যেতোনা এবং বিদ্যুৎ পাওয়া যেতোনা। সুতরাং আজকে যে পাওয়ার ক্রাইসিস্ বা সর্টেজ সে বিষয় কোন দ্বিমত নেই। আজকে সকালেই আমরা আলোচনা করছিলাম যে সপ্তাহে ৩ দিন লে অফ হয়ে যাচ্ছে এক এক ধরণের ইণ্ডাস্ট্রিতে, কি করে এর হাত থেকে মুক্তি পাওয়া যায়। প্রডাকশন লস হচ্ছে, আর্নিং লস হচ্ছে, ডিসকনটেন্টমেন্ট অব দি কমন পিপল হচ্ছে সুতরাং কি করে এর হাত থেকে মুক্তি পাওয়া যায় এবং এর হাত থেকে যদি আমাদের মুক্তি পেতে হয় তাহলে আমাকে কম পক্ষে ৫ বছর আগে এর পরিকল্পনা করতে হবে। ৫ বছর আগে যদি আমি পরিকল্পনা করে থাকতে পারি বা তার উদ্যোগ করে থাকতে পারি, স্টার্ট করতে পারি তাহলে আজকে পাওয়ার ক্রাইসিস হোতনা। সুতরাং আজকে যে পাওয়ার ক্রাইসিস দিস দি কিউমিউলেটিভ এফেক্ট অব দি ফেলিওর অব দি পাস্ট এ-কথা আমাদের অস্বীকার করবার উপায় নেই। আজকের পরিপ্রেক্ষিতে আগামী দিনের সরকার এই পাওয়ার সর্টেজ মিট করবার জন্য কি কি নূতন প্রকল্প গ্রহণ করছেন তারমধ্যে যদি সেই পারসপেকটিভ প্ল্যানিং এর ছবি না পান তার মধ্যে যদি এই চাহিদা পূরণের প্রতিশ্রুতি না থাকে তাহলে নিশ্চয়ই বলতে পারেন যে সরকার ভুল পথে চলেছেন। কিন্তু সেই ইতিহাস নিতে গেলেও দেখবেন '৭২ সালে এই সরকার প্রতিষ্ঠিত হবার পরেই নূতন নূতন পাওয়ার স্টেশনের কথা হয়েছে এবং তার প্রকল্পগুলি গৃহীত হয়েছে এবং শীঘ্রই তার কাজ সুরু হবে আশা করা যায়। এই প্রসঙ্গে দ্বিতীয় কথা আসে যে আজকে আন্তর্জাতিক কারণে একটা ফুয়েল ক্রাইসিস দেখা দিয়েছে। আপনারা সকলেই জানেন যে আমাদের যে থার্মাল পাওয়ার স্টেশনগুলি আছে সেখানে ফুয়েলের দরকার হয় এবং নূতন যেগুলি আসছে সেখানেও কিছু ফুয়েলের দরকার হবে। সমস্তটাই কোল বেসিসে থার্মাল প্ল্যান্ট নেই, আমাদের দেশে এখন পর্যন্ত একটি মাত্র পরিকল্পিত হয়েছে। সুতরাং সেদিক দিয়েও ক্রাইসিস আছে। সেই আন্তর্জাতিক পরিস্থিতির কথা এবং তার যে ফার রিচিং কন্সি-কোয়েন্সের কথা, তার যে ফার রিচিং এফেক্ট অন আওয়ার ন্যাশনাল ইকনমি সেকথাও ভুলে গেলে চলবেনা। একথা খুবই ধ্রুব সত্য যে ব্যবস্থাটাই ঢেলে সাজাবার আজকে দরকার আছে। এটা ওয়ার্কাসদের ইন্টারেস্টে আছে, ন্যাশনাল ইন্টারেস্টে আছে এবং প্রডাকটিভ ইনভেস্টমেন্টের প্রয়োজনেও আছে এবং ঐ সত্যিকার ঢেলে সাজার ব্যবস্থার কথা এই বইতেও আছে। সেইজন্য যে যে আপনারা চেয়েছেন, যেদিকে রাইট ডাইরেকশনে যাওয়া উচিত যেখানে এমফ্যাসিস দেওয়া উচিত, যে নিডকে প্রাইয়োরিটি দেওয়া উচিত তার সমস্তই এখানে দেওয়া হয়েছে। এখানে যেটুকু অবধি উইথ দি লিমিটেড স্কোপ, উইথ দি রেস্ট্রিকটেড অপরচুনিটির মধ্যে করা সম্ভব এখানে করা হয়েছে এটাই আমার দৃঢ় বিশ্বাস। সিক ইণ্ডাস্ট্রির কথা সত্যবাবু তুলেছেন—যদিও সিক ইণ্ডাস্ট্রি থেকে অনেক দূরে টেনে নিয়ে চলে গেলেন, আমি সিক ইণ্ডাস্ট্রিকে ছোট করেই নিয়ে আসছি, সিক ইণ্ডাস্ট্রি যেগুলি রিভাইভ্যাল স্কীমের মধ্যে আছে সেখানে র‍্যাডিক্যাল চেঞ্জ ইন এ্যাপ্রোচ চাই, র‍্যাডিক্যাল চেঞ্জ ইন এ্যাপ্রোচই হয়েছে। র‍্যাডিক্যাল চেঞ্জ ইন এ্যাপ্রোচ কোথায় কোথায় হয়েছে? প্রথমে ঠিক হয়েছে যে ইণ্ডাস্ট্রিগুলি আণ্ডার রিভাইভ্যাল স্কীমে আছে, যেগুলিতে প্রত্যক্ষভাবে ভারত সরকার বা পশ্চিমবঙ্গ সরকার মুদ্রা নিয়োগ করেছেন সেগুলি রিভাইভ্যালের পরে পুরাণো মালিককে ফিরিয়ে দেওয়া হবেনা।

ইণ্ডাস্ট্রিয়াল ডেভোলপমেন্ট এণ্ড রেগুলেশান এ্যাক্ট-এর আগে যে ব্যবস্থা ছিল, তাকে রিভাইভ্যাল করে ফিরিয়ে দেওয়ায় সেটার সংশোধন হয়েছে। সেই সংশোধনের ডিটেইলস্-এ পরে আমি আসছি। কিন্তু এগুলি ফিরিয়ে দেওয়া হবে না।

দ্বিতীয় র‍্যাডিক্যাল চেঞ্জ হয়েছে, পশ্চিমবাংলা সরকার সার্কুলার দিয়েছেন, পশ্চিমবাংলা সরকার সিক ইণ্ডাষ্ট্রিগুলির দায়িত্ব গ্রহণ করেছেন। সেই সিক ইণ্ডাষ্ট্রি সম্পর্কে যে এ্যাডভাইসরী কমিটি হয়েছে, সেই এ্যাডভাইসরী কমিটিতে এতদিন ট্রেডইউনিয়ন নেতারা সদস্য ছিলেন, এম, এল, এ-রা চেয়ারম্যান ছিলেন এবং সরকারী কর্মচারীরা সদস্য ছিলেন না। আমরা সরকারে এসে নির্দেশ দিয়েছি সিক ইণ্ডাষ্ট্রির যে এ্যাডভাইসরী কমিটি হবে প্রত্যক্ষভাবে তার সদস্যরা সিক্রেট ব্যালটে নির্বাচিত হবে। সুতরাং র‍্যাডিক্যাল চেঞ্জ ইন এপ্রোচ হয়েছে এটাই তার প্রমাণ। কটন মিল মর্ডানাইজ হবার স্কীম এপ্রুভ হয়েছে, মর্ডানাইজেসান এর কাজ সুরুও হয়েছে। কাজেই র‍্যাডিক্যাল এপ্রোচ ইন মর্ডানাইজেসান হয়েছে, র‍্যাডিক্যাল এপ্রোচ ইন ট্রান্সফরমেশান হয়েছে, র‍্যাডিক্যাল এপ্রোচ ইন ক্রিয়েটিং এ্যান এনভায়রনমেন্ট শুধু ওয়ারকারদের নয় টোটাল ওয়ার্কাস এণ্ড ম্যানেজমেন্ট এর রিলেসনও চেঞ্জ হয়ে যাবে। সেদিকেও র‍্যাডিক্যাল চেঞ্জ হয়েছে।

মাননীয় সত্যবাবু বলেছেন যে আপনারা আরো কেন পাবলিক সেকটরে নিয়ে আসছেন না? আবার সেই পুরানো কথা বলছি যে সরকার একটা ডেফিনিট ডাইরেকসান-এ এগোচ্ছিলেন। কোলমাইন ন্যাশানালাইজ হলো, হুইট ট্রেড টেক-ওভার হলো কোল-মাইন্স ইন ওয়েষ্ট বেঙ্গল ন্যাশানালাইজ করা ভারতবর্ষে প্রথম। কিন্তু তার রেজাল্ট কি হলো ন্যাশানালাইজেসান-এর পরে? সে রেজাল্ট যে হতাশার সৃষ্টি হয়েছে জনমনে তা যেন আমরা ভুলে না যাই--দি ভেরী প্রিনসিপ্যাল অফ ন্যাশানালাইজেসান কনসেপ্ট হ্যাজ বিন রিডিকুল্‌ড। সেইজন্য বলেছিলাম আগামী দিনে যে এই পরাজয় তা সরকারের পরাজয় নয়, এই পরাজয় সিদ্ধার্থ শঙ্করের সরকারের পরাজয় নয়, এই পরাজয় শ্রীমতী ইন্দিরা গান্ধীর পরাজয় নয়, এই পরাজয় সারা পশ্চিমবাংলার পরাজয় সাধারণ মানুষের পরাজয়। আজ এই ন্যাশানালাইজেসান রেজাল্ট হতাশাব্যঞ্জক কেন হয়? একচেটিয়া পুঁজিপতিদের হাত শক্ত করে দেওয়ায় এই হয়। একটা ট্রান্সফরমেসান ইন দি ওয়ার্কার্স সাইকোলোজি হওয়া চাই। যে বেসিক ট্রান্সফরমেসান দরকার—যে মুহূর্তে একটা ইনডাষ্ট্রি প্রাইভেট সেকটর থেকে এলো পাবলিক সেকটরে—ভারতবর্ষের শ্রেষ্ঠতম মহান ইঞ্জিনিয়ারিং শিল্প—জেসপ এ্যাণ্ড টেক্সম্যাকো—কী মাইনে পেত সেখানে, আর কী মাইনে তারা এখন পায়? জেসপের অর্ডার বুক দেখুন, ব্যালান্স সিট দেখুন। সে কী রকম কাজ করে দেখুন। তার ব্যালান্স সিট দেখুন—দেখলে হাতাশায় মন ভরে যাবে। ম্যানেজমেন্ট তাদের ভাল মাইনে দিচ্ছেন। ভাল রিলেসান আছে। যে মুহূর্তে ইনডাষ্ট্রির সঙ্গে এগ্রিমেন্ট হলো, ইন টোটো তা ইমপ্লিমেনটেসান হলো--প্রত্যেক শ্রমিককে ৫০ টাকা মাইনে বাড়িয়ে দেওয়া হলো। তার নেট রেজাল্ট কী হলো? লস। আর পাশের ইনডাষ্ট্রি--টেক্সম্যাকো--একচেটিয়া পুঁজিপতির কারখানা---বিড়লা ব্রাদার্সের। সেখানে একটা ইনডাষ্ট্রিয়াল এগ্রিমেন্ট হলো ৪৯ টাকা, তাঁরা নানারকম চাপে পড়ে। এই একই লাইনে প্রোডাকসান করে। তাদের ব্যালান্স সিট দেখুন। দেখবেন সেখানে লাভ হচ্ছে। কী বলবো! আর পাবলিক সেকটার-এ নেবার পরে, ন্যাশানালাইজেসান হবার পরে, সেখানে শ্রমিকশ্রেণীর মানসিকতার বেসিক চেঞ্জ না আসার দোষ কার? এ পরাজয় কার? ডিফিটেড কারা? এর দ্বারা হোল্‌ কনসেপ্ট অফ ন্যাশানালাইজেসান হ্যাজ বিন রিডিকুলড্‌

(কানাই ভৌমিক ঃ কারা দোষী?)

যে দোষে দুষ্ট, আজকে যতটা কানাইবাবু, যতটা আমি, ঠিক ততটা সাধারণ মানুষ। যে অচলয়াতন সৃষ্টি হয়েছে, গত কয়েক শতাব্দীর অভিশাপে সৃষ্টি হয়েছে---সেই অচলায়তনকে মোবিলাইজ করবার, চালাবার একটা প্রচেষ্টা, একটা মোটিভ ফোর্স আমি এই বাজেটের মধ্যে বর্তমান দেখতে পাচ্ছি।

[8-50 - 9 p.m.]

সেই মোটিভ ফোর্স ভারতবর্ষের অচলায়তনকে ভেঙ্গে দেবে। আপনারা সহযোগিতা করুন টোটাল ট্রান্সফরমেসান অফ পিউপলস্‌ এ্যাটিচুড আজ দরকার। আমি কাউকে বলছিনা যে কেউ সেল্ফ ইনটারেষ্ট সেকরিফাইস করুন। কিন্তু সেল্ফ ইনটারেষ্ট টোটাল ন্যাশানাল ইনটারেষ্টের উপর যেন না ওঠে এটাই আজকে আমার বক্তব্য। আজকে যদি

অল ইভিল ফোর্সেস এর সঙ্গে সরকারকে লড়তে হয়, আজকে যদি অল ইভিল ফোর্সেসকে এলিমিনেট করতে হয় তাহলে সরকারকে জনমতের উপর নির্ভর করতে হবে। জনমতের উপর, গণতান্ত্রিক সমর্থনের উপরই গণতান্ত্রিক সরকার নির্ভর করে। গণতান্ত্রিক সরকারের শক্তির উৎস জনমত এবং জনগনের সমর্থন। আজকে এই অচলায়তনকে ভাঙ্গবার জন্য যে পরিবেশ দরকার সে পরিবেশ সৃষ্টি হতে পারে একমাত্র গণসমর্থন যদি সরকারের পেছনে আসে। এই গণসমর্থন আসার জন্য আমাদের যে সমস্ত হাতিয়ার দরকার সেই হাতিয়ারের কথা এই ব্যয় বরাদ্দে আছে—যদি খোলা মনে আমরা এটা গ্রহণ করি। এই ব্যয় বরাদ্দে অবজেকটিভ কথা আছে। সেটাকে বাস্তবে রূপায়ণ করার জন্য একসঙ্গে কর্মসূচী গ্রহণ করে এবং যে সমস্ত জিনিষ ধার্য্য করা হয়েছে যে লক্ষ্য ধার্য্য করা হয়েছে সে লক্ষ্যে উপনীত হবার জন্য আমরা একযোগে সংগ্রাম করি। এই আবেদন রেখে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, যে বাজেট এনেছেন তাকে অভিনন্দন জানাই। অভিনন্দন জানাই এইজন্য যে, এই বাজেটে কেবলমাত্র ফর্মের চেঞ্জ দেখছি না এই বাজেটে দেখছি ফর্ম এবং স্টাইলের একটা র‍্যাডিক্যাল রেভিলিউসান—একটা শতাব্দীর অভিশাপ মুক্ত হয়েছে। আজকে পশ্চিমবঙ্গ সরকার যে বাজেট পেশ করেছেন তাঁর এক বছরের চেষ্টায় যে অসাধ্য সাধন তিনি করেছেন আমি বলবো তারজন্য সবাইয়ের ধন্যবাদ পাবেন। আজকে অচলায়তন ভাঙ্গবার জন্য অর্থমন্ত্রী মহাশয় এক নূতন দিকের নির্দ্দেশ দিয়েছেন। সারা ভারতের অন্যান্য প্রদেশ এর জন্য অভিনন্দন করবে, এবং আগামী দিনের আমাদের যে সাফল্য সে সাফল্যের সূচক এই বাজেট। এই কারণে মাননীয় অর্থ-মন্ত্রী মহাশয়কে আমরা আন্তরিকভাবে অভিনন্দন জানাই ও এই বাজেটকে গ্রহণ করতে অনুরোধ করে আমি সর্বান্তকরণে সমর্থন করি।

**Shri Ananda Gopal Mukherjee :**

এটা যদি আপনি একটু একস্‌প্লেন করেন পাবলিক সেকটারে ম্যানেজমেন্টের ফেলিয়োরের যে কথা বললেন তাতে লেবারের রোলটা যদি একস্‌প্লেন করেন তাতে ভুল বোঝাবুঝিটা দূর হতে পারে—যে লেবারের জন্যই বোধ হয় ফেল করছে।

**Dr. Gopal Das Nag :**

আমি তো আগেই এ প্রসঙ্গে বলেছি যে পাবলিক Sector management is a part of the labour এ কথা

**Shri Sambhu Narayan Goswami :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেটকে উপস্থাপিত করেছেন সেই বাজেটকে আমি সমর্থন জানাই। সমর্থন জানাই এই জন্য যে আজকের দিনে নূতন দৃষ্টি ভঙ্গি নিয়ে নূতন চিন্তা নিয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বাজেট উপস্থাপিত করেছেন। এই বাজেটকে সাধারণ খেটে খাওয়া লোকের বাজেট বলা চলে। বাংলা দেশের মানুষ আজ বেকার এবং অর্ধ-বেকার, সেই সব বেকার ছেলেদের কথা এই বাজেটে অনেক কথা বলা হয়েছে। সম্পদ বৃদ্ধির ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সাধারণ দুর্বল শ্রেণীর মানুষের উপর যাতে চাপ না পড়ে তা দেখেছেন। যাতে সাধারণ মানুষের ব্যবহারিক জিনিষের ক্ষেত্রে ব্যয় কমেছে। অধিকাংশের ক্ষেত্রে আমরা দেখছি যেমন একটাকা পঞ্চাশ পর্যন্ত রান্নার জিনিষের যে খাদ্য ব্যবহার করা হয় তা থেকে, তুলা থেকে, জামা কাপড় থেকে, বাদাম তেল থেকে এই সব সাধারণ মানুষ যা ব্যবহার করেন তা থেকে কর কমিয়েছেন।

একটা কথা বলি সমস্ত মুখের রক্ত সঞ্চারিত হলে যেমন তাকে স্বাস্থ্য বলে না তেমন শতকরা ৮০ জন মানুষের কথা না ভেবে যদি বাজেট তৈরী হত তাহলে ঠিক হত না। এই বাজেটে শতকরা ৮০ জন গ্রাম বাংলার মানুষের কথা ভাবা হয়েছে বলেই আমরা এই বাজেটকে বৈপ্লবিক বাজেট বলেছি। এই বাজেটে কৃষি খাতে অধিক অর্থ বরাদ্দ করেছেন। বিভিন্ন সেচের ব্যবস্থা করেছেন, সেইজন্য এই বাজেটকে আমি সমর্থন জানাই। শিল্পমন্ত্রীর একটা বিল ওয়েস্ট বেঙ্গল ইনডাস্ট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার ডেভোলাপমেন্ট

কর্পোরেসান বিল আজকে পাশ হলো। সেই বিলে অনুন্নত এলাকাতে ইনডাষ্ট্রি তৈরী হবে এবং যে সমস্ত অনুন্নত এলাকা এবং জেলা শিল্প সমৃদ্ধ নয় সেই সব জেলাতে শিল্প তৈরী করা হবে। সেইজন্য এই বিলটা আমরা সমর্থন জানাচ্ছি। এবং এই বাজেটকে সমর্থন করে দু একটি কথা বিনীতভাবে অর্থমন্ত্রীকে রাখতে চাই। কলকাতা এবং তার আশে-পাশের এলাকা শিল্পে উন্নত করার চেয়ে গ্রাম বাংলার মানুষের আর্থিক উন্নতির প্রয়োজনীয়তা রয়েছে। শিল্প তৈরী করার জন্য সেইজন্য প্রত্যেক জেলাতে ইনফ্রা-ষ্ট্রাকচার তৈরী করা দরকার। স্বীকার করি আমি একটা জিনিষ বুঝতে পারছি না। অনুন্নত জেলাতে যদি পাবলিক সেকটারে তৈরী না করা হয় তবে কোন শিল্পপতি অনুন্নত জেলাতে গিয়ে শিল্প তৈরী করবেন? সেইজন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, আমি যে জেলা থেকে এসেছি, সেই বাঁকুড়া জেলাতে একটা নাইলন ফ্যাকটরী হওয়ার ঘোষণা সরকার থেকে করা হয়েছে। আমরা রাজ্যপালের ভাষণেও দেখেছি বাঁকুড়া জেলাতে একটা নাইলন ফ্যাকটরী হবে। কিন্তু এই নাইলন ফ্যাকটরী কে করবে? এটা প্রাইভেট সেকটরে তৈরী হবে, কোন প্রাইভেট এনটারপ্রাইস করবে, বা পাবলিক সেকটরে হবে বা জয়েন্ট সেক্টরে হবে। আজকে স্বভাবতই প্রশ্ন আসে অনুন্নত জেলাতে শিল্প তৈরী করতে গেলে প্রত্যেক জেলাতে অন্তত সরকার থেকে একটা পাবলিক সেক্টারে একটা ইনডাষ্ট্রি তৈরী করা প্রয়োজন। কৃষি খাতে দেখছি, খাল কাটা, ক্যানেল কাটা, ডিপ-টিউবয়েল, ডিপ ইরিগেসান, অগভীর নলকূপ ইত্যাদি বিভিন্ন সেচ পরিকল্পনা করা হয়েছে, এবং এর মাধ্যমে সেচের উন্নয়ন করার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এই জিনিস যারা তৈরী করবে যে মেসিনারী তৈরী করবে তাদের তৈরী করার পদ্ধতি কি হবে সেটা জানতে চাই। এই প্রসংঙ্গে একটা কথা বলতে চাই বাঁকুড়া জেলার প্রতিনিধিরা জানতে পারলো বাঁকুড়া জেলাতে ডিপ-টিউবয়েল হবে না। আনডার গ্রাউণ্ড সার্ভে করা হল না, সেখানে জল পাওয়া যায় কিনা জানা হল না, হঠাৎ ডিক্লারেশান বের হল--ডিপ-টিউবয়েল হবে না। আমাদের বক্তব্য পরিস্কার। এইসব জিনিষ তৈরী হবে, সেচের উন্নতি হবে তাতে আমরা চাপে পড়ে যেন তৈরী করা থেকে বিরত না থাকি। যেখানে কৃষির এলাকা অন্য কোন সেচের ব্যবস্থা নেই সেখানে কৃষির উন্নতির জন্য পরিস্কারভাবে আরোও জোর দিতে হবে। একটা কথা বলে শেষ করছি। আজকের দিনে একটা জিনিষ আমরা এড়িয়ে যেতে পারছি না। সেটা হচ্ছে দ্রব্যমূল্য বৃদ্ধি। আমাদের বাজেট তৈরী হচ্ছে আমরা দেখতে পাচ্ছি সাধারণ মানুষের প্রয়োজনীয় জিনিষের দাম বাড়ছে। কিন্তু কি কারণে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করতে পারছি না। উৎপাদন যদি কম হয় তাহলে মানুষকে আমরা একথা বলবো উৎপাদন কম হয়েছে আমরা পারছি না। যখন দেখি যে জিনিষ ৫ টাকায় পাওয়া যায় না সেটা ২৫ টাকায় পাওয়া যায় তখন স্বভাবতই প্রশ্ন আসে এইসব মজুতদার, মুনাফাখোরদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করতে পারছি কিনা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইসব দিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে এই বাজেটকে সাধারণ মানুষের বাজেট হিসাবে সমর্থন জানাচ্ছি।

[ 9—9-8p.m. ]

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে জানাচ্ছি যে মাননীয় আব্দুল বারি বিশ্বাস মেনসেনের সময় যে কথা তুলেছিলেন যে দুটি হাসপাতালে নীলরতন সরকার মেডিক্যাল কলেজে এবং মেডিক্যাল কলেজে দুটি রোগীর প্রতি অবহেলা করা হয়েছে যাতে একজনের চোখ নষ্ট হয়ে গেছে ও একজনের মৃত্যু হয়েছে বলে তিনি একটি পিটিসন পেয়ে যে অভিযোগ করেছিলেন আমি সে সম্বন্ধে খোঁজ নিয়েছি এবং একটি এম,এল,এ-দের টিম সেখানে গিয়ে তদন্ত করে এসেছেন। আমি এই রিপোর্টের খসড়া তৈরী করে ফেলেছি যদিও খুব সময় লেগেছে। স্যার, আমি যদি আপনার পারমিসন পাই তাহলে ফাইন্যাল রিপোর্টটি কালকে হাউসে দিতে পারি।

**Shrimati Ila Mitra** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই একটা হুজুক এখানে এসেছে। এবং একজন মাননীয় সদস্য এই রকম অভিযোগ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এইভাবে যে এতো কম সময়ের মধ্যে সেই রিপোর্ট আমাদের কাছে আনতে পেরেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এবং সঙ্গে সঙ্গে তিনি যে সেখানে সমস্ত দলের তরফ থেকে একটা এম.এল.এ. টিম পাঠিয়ে তদন্ত করেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ দিছি। তবে যে রিপোর্ট তিনি তৈরী করেছেন সেটা তিনি যদি এখনই এখানে পেশ করেন তাহলে ভাল হয়। কারণ এতবড় একটা অভিযোগ এখানে উপস্থিত করা হয়েছে সেটা কার নেক্‌লিজিয়েন্সে সেটা আমরা জানতে পারলে আমরা সকলে মিলে একটা প্রম্‌ট এ্যাকসান নিতে পারি। তাই ঐ এম.এল.এ-দের টিমের এনকোয়ারীর যে রিপোর্ট সেই রিপোর্টটি আমি এখনই এখানে প্লেস করতে অনুরোধ করছি।

**Mr. Speaker** : The Health Minister has asked for time and I have allowed him to place the entire report before the House to-morrow.

**Shri Sital Chandra Hembran** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের অর্থ মন্ত্রী মহাশয়, ১৯৭৪-৭৫ সালের যে বাজেট আমাদের সামনে পেশ করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। আমাদের এই বাজেট সত্যিকারের গরীব জনগণের বাজেট, এই বাজেট গ্রাম বাংলার লোকের বাজেট, এবং এই বাজেট সত্যিকারের বিপ্লবী বাজেট। কিন্তু আজকে আমাদের দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে এই যে বাজেট গ্রাম বাংলার জন্য অনুন্নত সম্প্রদায়ের জন্য তৈরী করেছেন অত্যন্ত আক্ষেপের সাথে বলতে হচ্ছে যে এই বাজেটের টাকাগুলি তাদের কাছে গিয়ে পৌঁছায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারত স্বাধীন হবার পর আজ ২৭ বছর হতে চলেছে--কিন্তু দুঃখের বিষয় ২৭ বছর পার হোল তবুও পশ্চিমবাংলার গ্রামবাংলা আজও সেই অবস্থায় আছে। আমার তিক্ত অভিজ্ঞতা থেকে বলছি পশ্চিমবাংলার মধ্যে পুরুলিয়া জেলা হচ্ছে সবচেয়ে অনুন্নত জায়গা। দৃষ্টান্তস্বরূপ বলছি যে সেখানে ২ লক্ষ সাঁওতাল আদিবাসী রয়েছে। এবং আমার নির্বাচনী ক্ষেত্রে ১ লক্ষ ৫০ হাজার লোক। তার শতকরা ৭০ ভাগ লোক অনুন্নত আদিবাসী তপশীল সম্প্রদায়ভুক্ত। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে সেখানে দুটি ব্লক আছে। কিন্তু অদ্যাবধি সেখানে এখনও কোন পীচ রাস্তা হয়নি।

আমরা সমাজবাদের স্বপ্ন দেখছি, গরিবী হঠানোর স্বপ্ন দেখছি, কিন্তু দুঃখের বিষয় যেখানে রাস্তা নেই, যেখানে জলের ব্যবস্থা নেই, আলোর ব্যবস্থা নেই সেইখানেই আমরা সমাজবাদ, গরিবী হঠানোর কথা বলছি। বি,ডি,ও-তে গেলে দেখতে পাই সরকার অনুন্নত আদিবাসী সম্প্রদায় সম্বন্ধে যথেষ্ট করবার চেষ্টা করছেন, কিন্তু কার্য ক্ষেত্রে বিন্দুমাত্র সেটা চোখে পড়ে না। আজকে শিক্ষার ক্ষেত্রে দেখতে পাওয়া যাচ্ছে পশ্চিমবাংলায় মাত্র শতকরা ৬ জন স্বাক্ষর। আদিবাসীদের শিক্ষার ব্যাপারে সরকার যথেষ্ট টাকা বরাদ্দ করেছেন, কিন্তু বাজেটের কথায় সেই আদিবাসী অনুন্নত শ্রেণীর স্বার্থে সেটা কার্যকরী হচ্ছে না। আমি দেখছি আদিবাসী, হরিজনদের টাকা জাল করে খরচ করা হয়। আমরা দেখেছি যেখানে আদিবাসী, হরিজন ছাত্র নেই সেইখানে বেনামে জাল করে আদিবাসীদের ষ্টাইপেণ্ড-এর সুযোগ সুবিধা নেওয়া হয়। ভারতবর্ষ প্রায় ২৭ বছর স্বাধীন হতে চলল, কিন্তু দুঃখের কথা আমাদের আদিবাসী সাঁওতাল সম্প্রদায় থেকে পশ্চিমবাংলায় ডাক্তার, ইঞ্জিনিয়ার বা আই,এ,এস, অফিসার হয়নি। এর কারণ কি আমাদের আদিবাসীদের এতই নির্বুদ্ধিতা আছে যার জন্য আজকে আই,এ,এস, বা ডব্‌লিউ,বি,সি,এস, হতে পারে নি? আমি পরিষ্কারভাবে এই কথা বলতে পারি সরকার আজ পর্যন্ত আমাদের কোন সুযোগ দেননি। আজকে আমরা সুযোগ সুবিধা থেকে বঞ্চিত, তারই জন্য পশ্চিমবাংলা মেলার মধ্যে মঞ্চে মঞ্চে আমাদের ছবি টাঙানো হয়েছে। অত্যন্ত দুঃখের সাথে বলতে হচ্ছে আমাদের আদিবাসী সাঁওতালদের মেলার মঞ্চের ছবিটা আর কতদিন সরকার দেখবেন?

আমাদের কতদিনে মানুষ করে তুলবেন এবং আমরা কতদিনে গণতন্ত্র লাভ করব সেটাই চিন্তার বিষয়। আমাদের মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায়ের নেতৃত্বে জনপ্রিয় সরকার গঠিত হয়েছে পশ্চিমবাংলায় এবং তিনি বলেছেন গ্রামবাংলার অনুন্নত শ্রেণীর যদি উন্নতি না করা হয় তাহলে পশ্চিমবাংলার উন্নতি করা সম্ভব নয়--আশা করি তিনি সেই কথা রাখবেন। আমাদের পশ্চিমবাংলায় মাত্র ৫ লক্ষ নেপালী ভাষী লোক আছেন এবং তারা ইন্দিরা গান্ধীর সামনে ঢিল-টিল ছুঁড়েছিল বলে তাদের জন্য সেখানে একটা সেল গঠিত হয়েছে এবং নেপালী ভাষাকে স্বীকৃতি দেওয়া হয়েছে। কিন্তু দুঃখের বিষয় পশ্চিমবাংলায় ২২ লক্ষ সাঁওতালী আছে, তারা আন্দোলন করেনি বলে, তারা আন্দোলন করতে শেখেনি বলে তাদের এই ভাষাকে সরকারী ভাষার পদমর্যাদা দেওয়া হচ্ছে না। ১৯৭০।৭১ সালে গোপীবল্লভপুরে নকশাল মুভমেন্ট হয়েছিল, যার জন্য ঝাড়গ্রামে আলাদা একটা সেল গঠন হয়েছে। কিন্তু পুরুলিয়া জেলার বাঘমুণ্ডী, বান্দুয়ান প্রায় শতকরা ৭০ ভাগ আদিবাসী সাঁওতাল বাস করে তাদের জন্য আজ পর্যন্ত কোন সেল গঠিত হয় নি। আমি তাই পুরুলিয়া জেলার আদিবাসীদের জন্য একটা সেল গঠন করার দাবী সরকারের কাছে জানাচ্ছি এবং এই বৈপ্লবিক বাজেটকে অভিনন্দন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি। জয়হিন্দ ॥

## Adjournment

The House was then adjourned at 9-8 p.m. till 1 p.m. on Thursday, the 7th March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Thursday, the 7th March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (**Shri** APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 8 Ministers of State, 1 Deputy Minister and 146 Members.

[1—1-10 p.m.]

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** : Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

[There was none to take oath]

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

### Electrification of the village "Furfura"

31. (Admitted question No. 182.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) the reasons for the delay in electrifying the village "Furfura" in Hooghly district ;

(b) whether Government is aware of the gathering of lakhs of people there on the 21st, 22nd and 23rd of Falgoon B. S. every year on the occasion of "Urs of Saint Abu Bakr" ;

(c) if so, when the said village is expected to be electrified ; and

(d) if the Government has any proposal to electrify this village temporarily in view of the ensuing "Urs of Saint Abu Bakr" to be held on the 5th, 6th and 7th March, 1974 ?

**The Minister for Power :**

(ক) ফুরফুরা গ্রামটির বৈদ্যুতীকরণ হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) গ্রামটি ইতিমধ্যেই বৈদ্যুতীকৃত হয়েছে।

(ঘ) হ্যাঁ, উৎসব এলাকার বৈদ্যুতীকরণের প্রস্তাব আছে।

**Incident of killing of a tiger in Satjelia lat**

**32.** (Admitted question No. 191.). **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) whether the Government is aware of the incident of killing of a tiger in the village of Satjelia in the last week of December, 1973 ;

(b) if so, the circumstances under which the tiger was killed ;

(c) whether the skin of the said tiger was recovered ; and

(d) whether the tiger was a man-eater ?

**The Minister for Forests** : (a) Yes a tigress and not a tiger was killed.

(b) A tigress of about 6 ft. in length was reported to have migrated from Jhilla forests and entered the village of Sudhanshupore, police-station Gosaba, in Satjelia lat, on 28-12-73. Firstly she crept in a bamboo clump of a villager which was noticed by some early-risers. She heard the hue and cry and stepped in a verandah of Shri Anil Krishna Mandal of that village. One Shri Nirapada Mandal found the tigress from inside the room and at the repeated requests of the neighbours, he shot the animal with a D. B. B. L. gun after making a passage through the thatched roof.

(c) No.

(d) There is no such information.

**Number of tigers in West Bengal**

**33.** (Admitted question No. 193.) **Shri Md. Safiullah** : Will be the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) when the Census of tigers in the forests of West Bengal was done last ;

(b) the present number of tigers in each forest division ; and

(c) whether the population of tiger is on the increase ?

**The Minister for Forests** : (a) In April and May, 1972.

(b) According to the Census the number of tigers in different forest divisions is as below :—

Buxa Division—17.
Jalpaiguri Division—6.
Cooch Behar Division—7.
Baikunthapur Division—7.
Kalimpong Division—2.
Kurseong Division—7.
24-Parganas Division (excluding 4/5th of the Sunderbans area)—27.
Total—73.

(c) There is no definite information on the increase of tiger population in **the State.**

**Afforestation of Waste Land in Hooghly**

34. (Admitted question No. 194.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the total area (in acre) of waste land afforested in Hooghly district ;

(b) the places of afforestation ; and

(c) the names of species of plants planted there ?

**The Minister for Forests** : (a) 569.96 acres.

(b) Chandar mouza, Par Adra mouza, Bhabapur mouza, Telipara mouza, Pearinagar mouza, Adra mouza, Bhadur mouza, Birampur mouza, Arazi Kirtibaspur mouza and Tarahat mouza.

(c) Teak, Sissoo, Simul, Khair, Sonajhuri, Minjiri, Gamar, Rosewood, Jarul, Mandane, etc.

**Number of Species of Plants in the Kalimpong Forest Division**

35. (Admitted question No. 211.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the number of species of plants growing in the Kalimpong Forest Division ;
(b) the botanical names of the alpine flora with their local names (in alphabetical order) of the Kalimpong Forest Division only ; and
(c) whether any attempt was made to introduce alpine flora of European origin in this Division ?

**The Minister for Forests** : (a) 236 Nos. (approximate).

(b) There is no alpine flora in this Division.

(c) There is no alpine zone. It is not wise to introduce such species.

**ব্যাঙের ছাতার চাষ**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬২।) **শ্রীমহঃ দেদার বক্স** ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে ব্যাঙের ছাতা চাষের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে থেকে ও কোথায় ঐ পরিকল্পনার কাজ আরম্ভ হইবে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ব্যাঙের ছাতা চাষের সম্ভাবনা পরীক্ষামূলকভাবে খতিয়ে দেখা হইতেছে। প্রাথমিক অনুসন্ধানলব্ধ সিদ্ধান্তের পর উহা চাষের পরিকল্পনা গ্রহণ করা হইতে পারে।

(খ) প্রশ্ন উঠে না।

**Durgapur Express Highway**

37. (Admitted question No. 337.) **Shri Gobinda Chatterjee** : Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state the probable time for completion of the construction of Durgapur Express Highway ?

**The Minister for Public Works** : The Calcutta-Palsit Section of Calcutta-Durgapur Expressway on which work is in progress, may be completed by 1979 if necessary funds, for which the Government of India have been moved, are available.

### Release of Member

**Mr. Speaker** : I have received the following communication under Rule 232 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly which I read out :

"Shri Haradhan Roy, M.L.A. has been granted bail of Rs. 5,000 with two suritics of Rs. 2,500 each by the Sessions Judge, Burdwan, Vide Criminal Miscellaneous Case No. 25/74, on condition that Shri Roy would not enter into the jurisdiction of Raniganj P.S. and he has been released on bail on 25.1.74."

**Shrimati Ila Mitra :**

অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, কাজ আরম্ভ হবার আগে কালকের যে এনকোয়ারী রিপোর্ট হেল্থ মিনিষ্টারের দেবার কথা ছিল এবং কালকে উনি হাউসে বলেছিলেন যে আজকে এ সম্পর্কে বিবৃতি দেবেন আমার মনে হয় সেটা আগে হওয়া উচিত। কারণ আজকের আনন্দবাজারে আমরা দেখেছি যে ক্যাবিনেটে নাকি সিদ্ধান্ত হয়েছে ধর্মঘটী ডাক্তারদের উপর ডি, আই, আর, প্রয়োগ করা হবে এবং যাঁরা কাজে যোগ দেবেন না তাঁদের বরখাস্ত করা হবে। এই রকমের ধরনের সিদ্ধান্ত বেরিয়ে গিয়েছে এবং তাছাড়া কালকের ঐ ধরনের এলিগেসান এই সমস্ত মিলে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। এ সম্পর্কে আমরা জানতে চাই যে সঠিক অবস্থাটা কি। কাজেই আমি বলছি, স্বাস্থ্যমন্ত্রী এ সম্পর্কে বলুন।

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যা বললেন সে সম্পর্কে আমি বলতে চাই যে, ওটা ঠিক রিপোর্টিং নয়। মনে হচ্ছে, আজকেই হাউসে চিফ মিনিষ্টার একটা ষ্টেটমেন্ট করবেন। কাজেই চিফ মিনিষ্টারের ষ্টেটমেন্টের জন্য আমি ওঁদের অপেক্ষা করতে বলব। আনন্দবাজারে যে রিপোর্ট বেরিয়েছে দিস ইজ নট এ কারেক্ট রিপোর্টিং এরকম কোন সিদ্ধান্ত হয়নি কারণ কালকে আমি রাত ১১টা পর্যন্ত ক্যাবিনেটে মিটিং-এ ছিলাম, আমি জানি। কাজেই চিফ মিনিষ্টারের ষ্টেটমেন্টের জন্য অপেক্ষা করুন। লেট আস ওয়েট ফর দি ষ্টেটমেন্ট অব দি চিফ মিনিষ্টার।

**Shrimati Ila Mitra :**

স্যার, আমি আর যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে চিফ মিনিষ্টার এখানে বলবার আগে ধর্মঘটী ডাক্তারদের লিডারের সঙ্গে বসে আলোচনা করে একটা মিমাংসা করুন।

**Dr. Gopal Das Nag :**

অনেক আলোচনা হয়েছে।

### Mention Cases

**Dr. Kanai Lal Sarkar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে কোলকাতা শহরের জলকষ্টের কথা মাননীয় পৌরমন্ত্রীকে জানাব। স্যার, আপনি জানেন, শীতের পর জলকষ্ট আবার নতুন করে সুরু হয়েছে। কোলকাতার যাঁরা এম,এল,এ, আছেন তাঁরা আজকে অতিষ্ঠ হয়ে

উঠছেন জলের অভাবের দরুন এবং জনসাধারণের জলের চাহিদার দরুন। স্যার, আপনি জানেন, প্রতি বৎসর বস্তিতে যে সমস্ত টিউবওয়েল খারাপ হয়ে যায় সেখানে টিউবওয়েল বসিয়ে আমরা জলকষ্ট কিছুটা মেটাতাম। দুঃখের কথা গত বছর প্রত্যেকটি কনসটিটিউ-এন্সীতে ৪টি করে টিউবওয়েল বসাবার কথা থাকলেও দুটির বেশী বসানো হয়নি। আরো দুটি বসাবার ব্যাপারে জলের ডিপার্টমেন্টের একজিকিউটিভ এঞ্জিনিয়ারের সঙ্গে আলোচনা করে জানতে পারলাম যে দুটি টিউবওয়েল বসবে না। তার কারণ এক একটি টিউবওয়েলের দাম যা বেড়েছে তাতে ঐ টাকায় একটির বেশী টিউবওয়েল হবে না। তা ছাড়া আপনার মাধ্যমে অনুরোধ জানাব যে আমাদের জলের যে চাহিদা আছে, অন্ততঃ আমার এলাকা যেটা টালা থেকে অনেক দুরে আলিপুর এলাকা। সেখানে টালার জল পাওয়া যায় না এবং আমরা টিউবওয়েলের জলের উপর নির্ভর করে থাকি। আমার এলাকায় ৩।৪টি জায়েন্ট টিউবওয়েল বসানো হয়েছিল কিন্তু সেই জায়েন্ট টিউবওয়েলগুলো এখনও পর্য্যন্ত কমিশণ্ড করা হয়নি যার ফলে আমাদের ওখানে জলের সুরাহা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন যে আমার এলাকায় একটা জায়েন্ট টিউবওয়েল বসানো হয়েছে একটা মেটারনিটি হোমের মধ্যে, সেই টিউবওয়েলটা আজকে চার বছর হ'ল বসানো হয়েছে এবং বছর খানেক হ'ল কমিশণ্ড হয়েছে কিন্তু এখনও পর্য্যন্ত তার পাইপ লাইন বসানো হয়নি। আর একটা জায়েন্ট টিউবওয়েল আছে সেটা কমিশণ্ড হয়নি। আরও দু-তিনটে দু'বছর থেকে একটা ইনজাংশনের ফলে বন্ধ হয়ে রয়েছে। আর একটা জায়েন্ট টিউবওয়েল-এর কন্সট্রাকশনের কাজ শেষ হয়নি। সেইজন্য আমি পৌর-মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে তাঁরা যেন এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন এবং ঐ এলাকার লোককে জলের অভাবের হাত থেকে রক্ষা করেন।

**Shri Supriya Basu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্য বিভাগের একটা ব্যাপার এই সভার কাছে রাখছি। আপনি জানেন গত কিছুদিন ধরে ডাক্তারবাবুদের ধর্মঘট চলছে। আমাদের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে ডাক্তারবাবুদের চিকিৎসা এবং হাসপাতালের বেড এবং হাসপাতালের নার্স। আমি আজকে সেই ট্রেণ্ড নার্সদের সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলার হাসপাতালে যে বেড আছে, তার সাথে যদি আমরা ট্রেণ্ড নার্সের অনুপাতের বিশ্লেষণ করি তাহলে দেখবো যে ট্রেণ্ড নার্সের সংখ্যা কম। সেইজন্য স্বাস্থ্যমন্ত্রীকে আমি দৃষ্টি দিতে বলবো যে প্রত্যেক জেলায় আপনি ট্রেণ্ড নার্সদের জন্য ট্রেনিং সেন্টার খুলেছেন এবং ট্রেণ্ড নার্সের সংখ্যা বাড়াবার চেষ্টা করছেন কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমি আজকে বলছি যে আমাদের এই কলকাতার পাশেই যে হাওড়া জেলা সেখানে কিন্তু কোন ট্রেনিং সেন্টারর ব্যবস্থা করা হয়নি। এই সংক্রান্ত যে ফাইল সেই ফাইলগুলি বর্তমানে ধর্মঘট রত ডাক্তার অফিসারদের সেফাজতে রয়েছে। এই হাওড়ায় যদি ট্রেনিং সেন্টার খোলা হয় তাহলে এই জেলা থেকে অন্ততঃ বছরে ৫০ জন মহিলা নার্সিং-এ ট্রেণ্ড হয়ে বেরোতে পারতেন এবং তারা একটা জীবিকার সংস্থান করতে পারতেন। আপনি জানেন যে ট্রেনিং পিরিয়ডে ১৮০ টাকা করে স্টাইপেণ্ড দেওয়া হয়ে থাকে এবং বোডিং, ফুডিং-এর জন্য খরচ হয়ে থাকে। এই সংক্রান্ত ফাইল আজকে ঐ সব ধর্মঘটি ডাক্তার অফিসারদের কাছে পড়ে রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঐ জেলার লোক আপনি নিশ্চয়ই বিষয়টা উপলব্ধি করবেন এবং আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করে হাওড়া জেলায় একটা নার্সিং ট্রেনিং সেন্টার খোলার ব্যবস্থা করেন।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দাবী করছি এই নার্সিং ট্রেনিং-এর ব্যবস্থা ডিস্ট্রিক্ট-ওয়াইজ করতে হবে।

**Mr. Speaker** : Mr. Biswas, I may request all Honourable Members that after a mention no one should stand up without my permission.

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়ায় নার্সিং ট্রেনিং সেন্টার খোলার জন্য আমরা ইতিমধ্যেই সিদ্ধান্ত নিয়েছি। আমরা জায়গা খোঁজবার চেষ্টা করছি এবং হাওড়া হোম্‌স অথরিটি আমাদের একটা জায়গা দেখিয়েছেন, আমরা চেষ্টা করছি যে যত তাড়াতাড়ি এটা শুরু করা যায়।

**Shri Bireswar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলা অনগ্রসর এলাকা, এখানে শিল্প মোটেই নেই। কিছু কিছু ছোট ছোট শিল্প আছে, যেমন রাইস মিল, তারপর বিড়ি শ্রমিক, কিছু দোকান কর্মচারী ইত্যাদি। এই শ্রমিকরা মালিকদের কাছ থেকে তাদের ন্যায্য মজুরী এবং সুযোগ সুবিধা পায় না। এই সমস্ত শ্রমিকদের স্বার্থ রক্ষার জন্য এখানে একজন মাত্র ইনস্পেক্টার আছেন, শপ এসটাব্লিশমেন্ট ইন্‌স্পেক্টার, তিনি রায়গঞ্জে থাকেন।

[1-10—1-20 p.m.]

এদের স্বার্থ দেখবার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে নিবেদন করছি যে বালুরঘাটে একটা শপস্‌ এণ্ড এসটাবলিসমেন্ট অফিস হোক এবং আরো একজন ইন্‌স্‌-পেকটার নিয়োগ করা হোক।

**Shri Bhawani Prosad Sinha Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, একটি বিষয়ের প্রতি। গত পরশু দিন থেকে হুগলী জেলায় কোন বাস চলছে না, বিশেষ করে ৩।৪টি রুটে একদমই চলছে না। এর ফলে সেখানকার জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। ছেলে মেয়েরা স্কুল কলেজে, যেতে পারছে না, অফিস আদালতে, কল-কারখানায় শ্রমিক কর্মচারীরা কাজ করতে যেতে পারছে না। সব চেয়ে আশ্চর্য্যর বিষয় সেখানে প্রশাসন থাকা সত্বেও এই ধরনের একটা ঘটনা ঘটছে। পশ্চিমবাংলার অন্য কোন জেলায় এই ধরনের ঘটনা ঘটেনি, হুগলী জেলায় কেন এই রকম একটা ঘটনা ঘটল সেইজন্য এই ব্যাপারে আমি তদন্ত চাইছি এবং যাতে সমস্ত রুটের বাস চলে তার জন্য দাবী জানাচ্ছি।

**Shri Sisir Kumar Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন হাওড়া জেলা খাদ্যে ডেফিসিট এলাকা এবং এখানে গত কয়েক মাস ধরে চালের দাম প্রায় তিন টাকার উপর। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী এবং খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নিম্ন দামোদর পরিকল্পনার কাজ এবং আরো কয়েকটি প্রকল্পের কাজ গত কয়েক মাস ধরে আরম্ভ হয়েছে এবং এই কাজ আরম্ভ হওয়ার ফলে মেদিনীপুর এবং পার্শ্ববর্তী হুগলী জেলা থেকে প্রায় ১০ থেকে ১২ হাজার শ্রমিক শ্যামপুর এবং বাগনান থানা এলাকায় এসে উপস্থিত হয়েছে। ঐ এলাকায় ঐ সমস্ত শ্রমিকদের আসার জন্য দৈনিক চালের প্রয়োজন হচ্ছে ১৫০ কুইনটল। এর ফলে অন্যান্য থানা এলাকা থেকে চাল বেরিয়ে আসার ফলে সেই সব জায়গায় চালের দাম বেড়ে ৩ টাকা ৫০ পয়সা থেকে ৩ টাকা ৭০ পয়সা হচ্ছে। সুতরাং আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর কাছে নিবেদন করছি যে ঐ সমস্ত শ্রমিকদের যাতে দৈনিক রেশনের মাধ্যমে চাল সরবরাহের ব্যবস্থা করে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার প্রশমন করুন।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিষয়টি হচ্ছে পশ্চিমবঙ্গের শিক্ষার সঙ্গে

জড়িত কলিকাতা, বর্দ্ধমান, যাদবপুর, কল্যাণী, রবীন্দ্রভারতী ও উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়, এই ৬টি বিশ্ববিদ্যালয়ের প্রায় ১,২০০ মত কর্মী আছেন এবং এরা বিশ্ববিদ্যালয় কর্মচারী ফেডারেশন গঠন করেছেন। তারা কতগুলি দাবী নিয়ে শিক্ষা মন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। শিক্ষা মন্ত্রী তাদের দাবীগুলির প্রতি সুবিচার করা হবে বলে আশ্বাস দিয়েছিলেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে কতগুলি আমলার সিদ্ধান্তে তাদের দাবীগুলির বিষয়ে সমস্ত কিছু বানচাল হয়ে গিয়েছে। তাদের দাবীগুলির মধ্যে সব চেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে বিশ্ব-বিদ্যালয় কর্মচারীদের জন্য পূর্ণ পে-রিভিশন কমিটি গঠন। পশ্চিমবঙ্গের সমস্ত বিশ্ব-বিদ্যালয় কর্মচারীদের জন্য একটা বেতনক্রম এবং সার্ভিস রুল চালু করা। বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থায় অশিক্ষক কর্মচারীদের প্রতিনিধিত্ব এবং দুর্নীতি দূরীকরণ ও মাথাভারী প্রশাসনের বিলোপ সাধন। সব চেয়ে আশ্চর্য্যের বিষয় মূল্য বৃদ্ধির ফলে সরকার বিভিন্ন কর্মচারীদের মহার্ঘ ভাতা বৃদ্ধি করেছেন, কিন্তু বিশ্ববিদ্যালয় কর্মচারীদের জন্য কোনরূপ মহার্ঘ ভাতা বৃদ্ধি করা হয়নি, সব চেয়ে দুঃখের কথা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থায় যারা আছেন তারা নিজেদের দোষ ঢাকবার জন্য কর্মচারীদের উপর দোষ চাপিয়ে নিজেরা প্রশাসনে থাকেন।

**Shri Harasankar Bhattacharyya :**

স্যার, আপনার মাধ্যমে আজকে মন্ত্রী সভার সামনে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই। ট্যাংরা ৪নং পুলের যে জায়গায় চামড়ার ব্যবসা আছে তা মাত্র কয়েকটা চীনে ও ভারতীয়দের হাতে আছে এবং ওখানকার বেশীরভাগ কর্মচারীই হরিজন। এখানকার মালিক এই হরিজন কর্মীদের উপর অকথ্য অত্যাচার করে এবং কয়েকমাস আগে যে ত্রি-পাক্ষিক চুক্তি হয়েছিল তার ফলে এই অত্যাচার আরও বেড়ে গেছে---৬ই ডিসেম্বর রামচরণ সাউ, ২২শে ডিসেম্বর, শিব বলে দুজন হরিজনকে যারা খুন করল পুলিশ তাদের ধরার পরেই তারা বেল পেয়ে গেল এবং তারপর থেকেই অত্যাচার আরও বেড়ে গেল। পুলিশ সবই জানে কিন্তু চুপ করে বসে আছে। এদের ডায়েরী নেওয়া হয় না। স্টেট গভর্ণমেন্টের সিডিইলকাস্ট এণ্ড ট্রাইব ডিপার্টমেন্ট-এর হেড-এর সমস্ত চিঠিপত্র এরা অস্বীকার করে। সম্প্রতি ইন্দ্রদেব রায়কে কিডন্যাপ করে এবং ২৭ তারিখ রাত্রে তাকে আনকনসিয়াস অবস্থায় চিত্তরঞ্জন হাঁসপাতালে জমা দেওয়া হয় এবং তার সারা গায়ে আঘাতের চিহ্ন ছিল। শুধু তাই নয় বানারসী দাস, রামবিলাস, হাসান ইমাম, নারায়ণ ভৌমিক ইত্যাদি সমস্ত ট্রেড ইউনিয়ন কর্মীদের উপর অত্যাচার হচ্ছে। এ বিষয়ে মন্ত্রীমহাশয়ের একটা স্টেটমেন্ট আশা করছি।

**Dr. Fazle Haque :**

আপনি লিখিতভাবে দিন তারপর সমস্ত বিষয়টা দেখব।

**Shri Tapan Chatterjee :**

স্যার, বারাকপুর মহকুমায় যে অবস্থা তাতে ভদ্রলোকেরা রাজনীতি করতে পারবে না। গুণ্ডা, মস্তানরা প্যারালাল সর্ট খুলে ফেলেছে। তাদের প্রত্যেকের হাতেই আগ্নেয়াস্ত্র যেন একটা টেক্সাস-এ পরিণত হয়েছে। এখানে ৫ টাকা দিলেই একটা পাইপ গান পাওয়া যায়। জগদ্দলে একজন ট্রেড ইউনিয়ন নেতা সন্তোষ মহান্তিকে খুন করা হয়েছে। এই সেদিনও আর একজন খুন হলেন। পুলিশ সমস্ত ঘটনা জানে। কিন্তু গুণ্ডা, মস্তানদের বিরুদ্ধে পুলিশ কোন কাজ করছে না, বরং তাদের প্রশ্রয় দিচ্ছে। প্রত্যেকটা সৎ রাজনৈতিক কর্মীর জীবন আজ সেখানে বিপন্ন। এমন কি এম,এল,এ,-এর জীবন বিপন্ন—তাঁরা নিরাপদে ঘোরা ফেরা করতে পারেন না। এ সম্পর্কে অবিলম্বে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে একটা স্টেটমেন্ট আশা করছি।

**Shri Balai Lal Sheth :**

স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পশ্চিমবাংলায় যখন খাদ্যের চরম অবস্থা তখন প্রায় বাংলার কৃষক ধান

ফলাবার জন্য আপ্রাণ সংগ্রাম করছে। ডি,ভি,সি, বোরো ধানের জন্য জল দিচ্ছে, কিন্তু তারা যে এলাকায় জল দিচ্ছে তাতে সেখানকার সমস্ত বোরো ধান নষ্ট করে দিচ্ছে। অথচ হুগলী জেলার কয়েক হাজার একর জমিতে যেখানে চাষ করা হচ্ছে সেখানে জল যাচ্ছে না। এই জলের জন্য কৃষকরাই ই-রেলওয়ে-এর যানবাহন সমস্ত অচল করে দিয়েছিল এবং তার ফলে তাদের জল দেওয়া হয়। কিন্তু আবার দীর্ঘ দেড় মাস যাবৎ কোন জল দেওয়া হচ্ছে না। এ বিষয়ে সেচ বিভাগ ও কৃষি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20—1-30 p.m.]

**Shri Debabrata Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীসভার এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলা কৃষির উপর নির্ভরশীল। এখানে যখন আমরা সবুজ বিপ্লবের কথা বলছি ঠিক তখন অন্য দিকে সবুজ বিপ্লবকে সফল করতে গেলে গবাদি-পশুর যে যত্ন এবং চিকিৎসার প্রয়োজন তা করা যাচ্ছে না। কিছু আমলা এবং পশ্চিমবঙ্গ সরকারের কিছুটা অবহেলার জন্য প্রতি গ্রামে এবং শহরে যে সমস্ত ছোট ছোট ভেটারিনারী হাসপাতাল আছে সেই হাসপাতালের অপমৃত্যু ঘটছে। এই বিষয়ে আশু ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। প্রায় পৃথিবীর প্রতিটি দেশে গবাদি-পশুর উন্নতি কল্পে ভেটারিনারী হাসপাতালের উন্নতি ঘটান হয়েছে, তেমনি আমাদের পশ্চিমবঙ্গে পশু চিকিৎসা বিজ্ঞানের উন্নতিকল্পে অবিলম্বে কৃষি বিদ্যালয় স্থাপন করতে হবে এবং সেই কৃষি বিদ্যালয়ের অধীনে ভেটারিনারী হাসপাতালের একটা গুরুত্বপূর্ণ বিভাগ রাখতে হবে। ভেটারিনারী স্নাতকদের মেডিক্যাল টার্মের গ্র্যাজুয়েটের স্বীকৃতি দিতে হবে, এই দাবিগুলি আমি রাখছি।

**Dr. Ramendra Nath Dutt :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলায় সামান্য ২।৪টি স্মল স্কেল ইনডাষ্ট্রি আছে। ১৯৭২ সালে মার্চের পর কয়েকটি নতুন হয়েছে, যেমন ধরুন মোমবাতির ফ্যাক্টারি, সাবানের ফ্যাক্টারি কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, এইসব ফ্যাক্টারি আমাদের কথামত আরম্ভ করার পর ৪।৫ জন করে লোক নিয়েছিল। আজ দেখা যাচ্ছে এরা রেজিষ্টার্ড স্মল স্কেল ইনডাষ্ট্রি হওয়া সত্ত্বেও এদের কোন র-মেটিরিয়ালস দেওয়া হচ্ছে না। প্রথম দিকে কয়েক মাস দিয়েছিলেন কিন্তু কয়েক মাস দেওয়ার পর অজ্ঞাত কারণে ২ মাস বন্ধ করে দিয়েছে। এই মোমবাতি কারখানা যারা খুলেছিল আজ তারা বিপদের মধ্যে পড়েছে, কর্মচারীদের ছেড়ে দিতে হচ্ছে। এক একটা কারখানা ৪।৫ জন কর্মী নিয়োগ করছিল। সাবানের ফ্যাক্টারি তারা ট্যালো পাচ্ছে না ২ মাস। আমি শুনলাম সরকারী কর্মচারীরা বলছে কিছু খরচ করুন তবে পাবেন। এরা রেজিষ্টার্ড ফার্ম হওয়া সত্ত্বেও এবং সেই জেলায় বেশী ইনডাষ্ট্রি না থাকা সত্ত্বেও এদের র-মেটিরিয়ালস এ্যালট করা হচ্ছে না কেন বুঝতে পারলাম না। র-মেটিরিয়ালস এ্যালট করেন যে অফিসার তাঁরা হচ্ছেন এস,পি, দে, আই, এ, এস, এ দে, আই, এ, এস, পি, কে গাঙ্গুলী, ডব্লু, বি, সি,এস এই ৩ জন অফিসার ছাড়া অন্য কেউ সেই কমিটিতে নেই। র-মেটিরিয়াল এ্যালট করার ব্যাপারে ওখানে দুর্নীতি চলছে ডিষ্ট্রিক্ট অফিসার থেকে আরম্ভ করে আপার লেভেল পর্যন্ত। কয়েকজন এম, এল, এ, নিয়ে এই কমিটি পুনর্গঠন করে প্রত্যেক জেলায় জেলায় স্মল স্কেল ইনডাষ্ট্রি যাতে র-মেটিরিয়াল পায় তার ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি অবগত আছেন যে আমি বাঁকুড়া জেলার প্রতিনিধি, সেই জেলার শতকরা ৯০ জন লোক কৃষির উপর নির্ভরশীল। অত্যন্ত দুঃখের বিষয় সেই

বাঁকুড়া জেলার প্রতিটি গ্রামের মানুষ, কৃষক, শ্রমিক আজ কাজের অভাবে অর্ধাহারে অনাহারে দিন যাপন করছে। বাঁকুড়া জেলার শহরে আজ চালের দাম ২-২৫ পয়সা। আজ প্রতিটি মানুষ না খেয়ে শুকিয়ে মারা যাচ্ছে। সেজন্য আমি সরকারের কাছে দাবি রাখছি অনতিবিলম্বে বিভিন্ন টি, আর, মাধ্যমে মজুরদের কাজের ব্যবস্থা করুন। আমি বাঁকুড়া জেলার সাড়ে ৪৭ লক্ষ মানুষের দুর্দশার কথা তুলে ধরছি। তাদের বর্তমানে যে দুর্দশা চলছে তা ভাষায় বর্ণনা করা সম্ভব হবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে সরকারকে জানাতে চাই যে, বাঁকুড়ার তাঁত শিল্প এবং শংখ শিল্পের অবস্থা অত্যন্ত খারাপ। শংখ শিল্পে যে শ্রমিকরা নিযুক্ত ছিল আজকে তারা অনাহারে দিন কাটাচ্ছে, তাদের পরণে বস্ত্র নেই। তাই আমি সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি তাঁরা যেন এই অবহেলিত জেলার প্রতি বিশেষ দৃষ্টি দেন।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় স্পীকার মহাশয়, আমরা দেখেছি বিভিন্ন ব্যবসায়ী, বিভিন্ন মানুষ অন্যায়ভাবে সরকারের ট্যাক্স ফাঁকী দেয়। আজকে আমি আপনার সামনে এমন একটা ঘটনা উল্লেখ করতে চাই যার মাধ্যমে আপনি দেখতে পাবেন সরকার এমন একটা কাজ করেছেন যার মাধ্যমে তাঁদের বলে দেওয়া হচ্ছে সরকারের ট্যাক্স তোমরা ফাঁকী দাও। গত সেকেণ্ড এ্যাণ্ড থার্ড মার্চ রবীন্দ্র সরোবরে ওপেন এয়ারে একটা ফাংসন হয় এবং সরকার থেকে তার ব্যবস্থা করে দেওয়া হয়। আমরা দেখলাম ১০।১২টি পুলিশ ভ্যান ৭ দিন ধরে সেখানে টহল দেয় যখন অপর দিকে দেখি গ্রাম বাংলায় পাম্প সেট চালাবার জন্য ডিজেল, পেট্রোল প্রভৃতি পাওয়া যাচ্ছেনা। একজন প্রফেসন্যাল ফাংসনিস্ট সেই রবীন্দ্র সরোবরে ওপেন এয়ারে কিশোর কুমার এবং আশা ভোঁশলের ফাংসনের ব্যবস্থা করলেন এবং বর্তমান সরকার সেখানে ট্যাক্স ফ্রি করলেন। বর্তমান সরকারের কাছে যে সমস্ত ব্যক্তিরা আবেদন নিবেদন করেছিলেন তাঁরা একটা সুন্দর বক্তব্য রেখেছিলেন এবং সেটা হচ্ছে যে টাকা টিকেট বিক্রয় করে পাওয়া যাবে তা থেকে ১০ হাজার টাকা দুস্থ শিল্পীদের দেওয়া হবে। মাননীয় স্পীকার মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে যুক্ত ফ্রন্ট সরকারের সময় এই রবীন্দ্র সরোবরে যে ওপেন এয়ার ফাংসন হয়েছিল সেখানে মেয়েদের প্রতি কি সাংঘাতিক অত্যাচার হয়েছিল। বর্তমান সরকারে যাঁরা রয়েছেন তাঁরা এই ঘটনা সম্বন্ধে বলেছিলেন যে, আমরা এই ব্যাপারে জুডিসিয়াল এনকোয়ারী চাই এবং সেই এনকোয়ারী রিপোর্ট সম্বন্ধে আপনি জানেন। তারপর থেকে পশ্চিমবাংলায় সরকার থেকে ওপেন এয়ার ফাংসন ট্যাক্স ফ্রি করা হয়নি। কিন্তু গত সেকেণ্ড এ্যাণ্ড থার্ড মার্চ যে রবীন্দ্র সরোবরে যুক্ত ফ্রন্টের সময় ওই নারকীয় ঘটনা হয়েছিল যার প্রতিবাদ বর্তমানে সরকারে যাঁরা রয়েছেন তাঁরা করেছিলেন সেই সরকার কতিপয় ব্যক্তির স্বার্থ চরিতার্থ করবার জন্য ওপেন এয়ার ফাংসন করবার নির্দেশ দিলেন। আমি আপনার মাধ্যমে জানতে চাই এই যে ট্যাক্স ফ্রি ফাংসন হল অর্থমন্ত্রী মহাশয় সেই টাকাটা কোথা থেকে পূরণ করবেন? আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাই কে পামিসন দিয়েছে ওই পেট্রোল, ডিজেল পোরাড়াব জন? বাংলাদেশের মানুষ যখন খেতে পাচ্ছেনা তখন কে অধিকার দিয়েছে হাজার হাজার টাকার পেট্রোল এবং ডিজেল পোড়াবার জন্য? আমি সর্বশেষ স্পীকার মহাশয়ের মাধামে জানতে চাই আগামীদিনে পশ্চিমবাংলার বুকে এই রকম ওপেন এয়ার ট্যাক্স ফ্রি ফাংসন হবে কি হবেনা?

**Shri Sukumar Bandyopadhyay:**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের এবং সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার মহাশয়, টেলিফোন সার্ভিস আজকে আর ধনীর বিলাস মাত্র নয়, আমাদের দৈনন্দিন জীবনযাত্রার একটি অপরিহার্য বিষয়। কিন্তু সেখানে এমন অব্যবস্থা রয়েছে

এবং সেখানকার যারা পরিচালক তারা জনসাধারণের প্রতি এতই উদাসীন যেটা কল্পনাও করা যায় না। বিধানসভার বাইরে যে টেলিফোন আছে সে সম্বন্ধে আপনি কঠোর ভাষায় বলেছিলেন, বিধানসভা চলছে কাজেই টেলিফোন যেন বন্ধ না হয়। আমি জানি এটা কেন্দ্রীয় সরকারের দপ্তর, আপনার আওতায় নয়, আপনি কিছু বলতে পারেন না। আপনি খোঁজ নিলে জানতে পারবেন প্রতিটি টেলিফোন বিকল হয়ে আছে, কোন আওয়াজ বেরোয় না। তারপর যদিও বা আওয়াজ বেরুল তখন দেখি আমরা আমাদের কর্তব্য করতে পারছিনা কারণ লাইন খারাপ। আমি এখান থেকে দুর্গাপুরে একটা ডিম্যাণ্ড কল করেছিলাম। ৩দিন পর পর চেষ্টা করলাম কিন্তু পেলামনা। সুপারভাইজার বললেন লাইন এনগেজ্‌ড, ম্যানেজার বললেন লাইন এনগেজ্‌ড, সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ার বললেন লাইন এনগেজ্‌ড—তারপর যখন পেলাম তখন শুনলাম এটা নাকি আউট অব অর্ডার।

[1-30—1-40 p.m.]

অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ঘরে যদি টেলিফোন থাকে এবং আপনি যদি এটা ব্যবহার না করেন, যদি দড়ি দিয়ে বেঁধে রাখেন ঘরের মধ্যে রেখে দেন দেখবেন কিন্তু ৩ মাস পরে যে টেলিফোন আপনি ব্যবহার করেননি সেই টেলিফোনের তিনশত টাকা বিল হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের কোথায়ও এইরকম টেলিফোন ব্যবস্থা নেই। আজকে হাসপাতালে ফোন করতে হবে হাসপাতালের ফোন বাজছেনা, পুলিশকে ফোন করতে হবে পুলিশের ফোন বাজছেনা, কোন জরুরী কাজে যেতে হবে বা খবর দিতে হবে টেলিফোন লাইন পাওয়া যাচ্ছেনা। আপনি জানেন অধ্যক্ষ মহাশয়, হাওড়ার একটি জায়গায় টেলিফোন করতে চেয়েছিলেন আপনাকে রেডিয়োগ্রাম করতে হয়েছিল। আজকে আমি এই সভার মধ্যে দাবী করছি সভার সমস্ত সদস্যরাই আমার সঙ্গে একমত, এই যে টেলিফোন সার্ভিস আজকে বিকল হয়ে গিয়েছে, অচল হয়ে গিয়েছে, এবং আজকে শয়তানীতে ভরা যে সার্ভিস সেই সার্ভিসকে সচল করার জন্য, এটাকে ঠিক করে চালাবার জন্য আজকে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতার লক্ষ লক্ষ নাগরিক, পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ নাগরিক এই টেলিফোন সার্ভিসের চূড়ান্ত অব্যবস্থার মধ্যে আছে। কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করা হোক এই সভার পক্ষ থেকে যে যারা উচ্চপদস্থ কর্মকর্তা আছেন টেলিফোন সার্ভিসে তাদের বিরুদ্ধে এ্যাকশন নিয়ে কলকাতার টেলিফোন ব্যবস্থাকে অবিলম্বে ঠিকভাবে পরিচালনা করার ব্যবস্থা করা হোক। আপনার মাধ্যমে আমি এই দাবী রাখছি।

**Shri Krishna Pada Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রম-দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা বৃহৎ কারখানা পরিচালনার ব্যাপারে। স্যার, আমরা একথা জানতাম যে রুগ্ন ব্যক্তিদের বাঁচাবার জন্য প্রয়োজন হলে সুস্থ মানুষের শরীর থেকে রক্ত দেওয়া হয়। আর রুগ্ন ব্যক্তিকে সুস্থ শরীরের রক্ত দেওয়ার প্রথা আমরা জানি কিন্তু শ্রম দপ্তর রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্য রুগ্ন ব্যক্তির মত তার শরীরে যে অবশিষ্ট রক্তটুকু আছে তা কিন্তু শুষে বের করে নিচ্ছেন এমন একটা নজীর আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর মহাশয়ের কাছে তুলছি। নিসকোর কথা আপনি জানেন পশ্চিমবাংলার একটা প্রখ্যাত কারখানা, এটা বহুদিন বন্ধ ছিল, এবং আজকে শ্রমমন্ত্রী মহাশয়ের কৃতিত্বে ও দক্ষতায় এটা যখন নূতন করে সরকারী পরিচালনায় চালান হয় তখন গার্ডেনরিচ ওয়ার্কসপের সঙ্গে একটা কোলাবরেশন করা হয়। এই রুগ্ন শিল্পকে এই গার্ডেনরিচ ওয়ার্কসপ কি করে নিসকো কারখানা আবার বন্ধ হয়ে যাবে তার জন্য একটা প্রস্তুতি চালাচ্ছে এবং একটা সিদ্ধান্তও জানিয়ে দিয়েছে যে খুব তাড়াতাড়ি আমরা আবার এটাকে ক্লোজার করবো। আমি স্যার, যে শিল্প রুগ্ন সেই নিসকোর সঙ্গে গার্ডেনরিচের একটা চুক্তি হয়েছে যে তাদের তৈরী রড তারা বাজারে বিক্রি করতে পারবে না, গার্ডেনরিচের নির্দিষ্ট মূল্যে গার্ডেনরিচকেই দিতে হবে এবং যারজন্য নিসকো বেলুড় ফ্যাক্টরির লস হচ্ছে বছরে ১৬্ লক্ষ টাকা এবং ওরা কমিশন নিচ্ছে ৭ লক্ষ টাকা, গার্ডেনরিচ সেলস্ কমিশন আড়াই পারসেন্ট

হিসাবে নিচ্ছে ৬ লক্ষ ২৫ হাজার টাকা। এবং এর বাহিরে সিকিউরিটি এবং কোলাবরেশন চার্জ হিসাবে নিচ্ছে ১ লক্ষ ৭২ হাজার টাকা। এমন একটা রুগ্ন প্রতিষ্ঠানের কাছ থেকে ৩৮ লক্ষ টাকা গার্ডেনরিচ নিয়ে নিচ্ছে। এই শিল্প কি করে বাঁচবে আমরা জানিনা। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে এর পরিচালন ব্যবস্থা পুরোপুরি সরকার নিজের হাতে নিক এবং মন্ত্রী মহাশয় এখানে আছেন, এই রকম একটা রুগ্ন শিল্প যার বছরে এত টাকা ড্যামেজ হচ্ছে, সে সম্বন্ধে তিনি কিছু বলবেন আশা করি।

**Shri Aswini Roy :**
স্যার, প্রোগ্রামএ কাট মোশান-এর টাইম কখন দিচ্ছেন? প্রথমে দিলে ভাল হয়।

**Mr. Speaker** : Yes, I agree to your proposal. Cut motions will be taken upto 1 P. M. on 11th March, 1974.

**Shri Harasankar Bhattacharyya :**
স্যার, আপনি সময়টা ১ পি,এম করছেন, সময়টা একটু বাড়িয়ে দেন কারণ আমরা যারা বাইরে থেকে আসি আমাদের অসুবিধা হচ্ছে।

**Mr. Speaker :**
১ পি,এম তো হাউস বসছে, কাজেই সকলে সে সময় তো এসে পড়বেন।

**Shri Abdul Bari Biswas :**
স্যার, উইথ ইয়োর পারমিসান, আমি একটা পয়েন্ট অফ ইনফরমেশান চাচ্ছি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, অনেক ছাত্র-ছাত্রী এখানে এসেছিল পরীক্ষা দেবার জন্য এবং যারা নানাভাবে লাঞ্ছিত হয়েছে এবং কিছু দুর্বৃত্তকে ধরা হয়েছে।

কিন্তু কোন স্বার্থসংশ্লিষ্ট মহল থেকে দুরন্তদের ছাড়াবার চেষ্টা করছে। এটা কাদের স্বার্থে? দেড় লক্ষ ছাত্র-ছাত্রী পরীক্ষা দেবে তাদের ভলেনটারি সারভিস দেবার জন্য তাঁরা এসেছিলেন, তাদের গায়ে থুথু দেওয়া হয়েছে মারা হয়েছে--নানাভাবে অপমানিত করা হয়েছে, সেই সব দুরন্তদের যখন ধরা হলো--তখন কোন্ স্বার্থ সংশ্লিষ্ট মহল থেকে তাদের ছাড়াবার চেষ্টা করা হচ্ছে--সেটা আমরা জানতে চাই। এখানে শিক্ষা বিভাগের উপমন্ত্রী শ্রীমতী অমলা সোরেন উপস্থিত আছেন--তাঁর কাছ থেকে চাই--এ ব্যাপারটা কী?

আর একটা বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই--আপনি কি জানেন এই কনফেডারেশনের লোকদের অত্যাচারের ফলে ইণ্ডিয়ান মেডিকাল এ্যাসোসিয়েসান থেকে অনেকে পদত্যাগ করছেন? এটা কি সত্যি? যদি তিনি জানেন দয়া করে আমাদের জানাবেন। আমার কাছে ইনফরমেসান আছে।

স্যার, কী হলো--আমি জানতে চাই এটা সত্যি কিনা?

**Mr. Speaker** : This is up to the Hon'ble Minister. If he wants to make statement I can allow him to make his statement.

**Shri Santosh Kumar Mondal :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের কুলপীতে যেখানে মাত্র ৩ মন ধান বিঘাপ্রতি হয়েছে সেখানে রেশনে কোন গম বা চাল দেওয়া হচ্ছে না। সেখানে এ-ক্লাস রেশন কার্ড হোল্ডার যাঁরা আছেন--তাঁরা বাজারেও চাল কিনতে পারছে না। কারণ, বাজারে কোন চাল নাই। অথচ রেশনের মাধ্যমেও চাল গম তাঁরা পাচ্ছেন না। রেশন দেওয়া বন্ধ

আছে। বাজারে চালগম কিনতে পাচ্ছে না--অথচ জমিজমাও কিছু নাই---এমতাবস্থায় তারা এখন কী খেয়ে থাকবে? হাওয়া খেয়ে থাকবে? যাতে অবিলম্বে তাঁদের বেঁচে থাকার জন্য কিছু কিছু চালগম রেশনের মাধ্যমে দেওয়া যায় তারজন্য খাদ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**Shri Khan Nasiruddin :**
স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, এই যে প্রোগ্রাম আমরা পেলাম তাতে দেখছি শনিবারও হাউস আছে। আমরা মফঃস্বলের লোক শনিবারে বাড়ী যাই। এ কোন দেশী কথা হলো শনিবারও হাউস থাকবে--আমরা বাড়ী যেতে পারবো না?

**Mr. Speaker** : That has been adopted by the House.

## LEGISLATION

### The Indian Stamp (West Bengal Amendment) Bill, 1974

**Shri Sankar Ghosh** : Sir, I beg to introduce the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1974.

(Secretary then read the title of the Bill).

Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই যে বিলটী এনেছি এতে জমির লেনদেনের ক্ষেত্রে যে ষ্টাম্প ডিউটি দিতে হয় সেই ষ্টাম্প ডিউটির হার বৃদ্ধি করার প্রস্তাব আমি করেছি। এক হাজার টাকা পর্য্যন্ত দরে যে জমির লেনদেন হবে তাতে এই করের হার বা ষ্টাম্প ডিউটির হার বৃদ্ধি পাবে না। এক হাজার টাকার উপর লেনদেন হলে এই ষ্টাম্প ডিউটি বেশী হারে দিতে হবে অর্থাৎ করের হার বৃদ্ধি পাবে। বর্তমানে করের হার দরের ৩ পারসেন্ট হিসাবে বলবৎ আছে। বর্তমানে যে কোন ক্ষেত্রে যত টাকার দলিল হবে বা যত টাকার সম্পত্তির লেন দেন হবে তার ৩৭ পারসেন্ট হারে ষ্টাম্প ডিউটি দিতে হয়।

[1-40---1-50 p.m.]

এই যে আইনটা আছে তার কোন প্রোগ্রেসান বা উচ্চতর পর্যায়ে হার বৃদ্ধি নেই, বেশী টাকার সম্পত্তি যদি বিক্রি হয় তাহলে বেশী হারে কর দিতে হবে এইরূপ কোনো বন্দোবস্ত নেই। আমাদের এই আইনে প্রস্তাবিত তিনটা জিনিষ আমরা করতে চাই; প্রথম হচ্ছে এক হাজার টাকার সম্পত্তির উপর করের হার বৃদ্ধি হবে না, দ্বিতীয়তঃ, তার উপরে লেনদেনের উপর করের হার বৃদ্ধি হবে, কিন্তু তা হবে প্রোগ্রেসিভ বা উচ্চতর পর্যায়ে উচ্চতর হারে; এবং তৃতীয়তঃ, এই বৃদ্ধি তিন দশমিক সাত শতাংশ থেকে বাড়িয়ে আট শতাংশ হার পর্যন্ত বৃদ্ধি পাবে। আমরা দেখেছি আরো বিভিন্ন রাজ্যে যেমন মহারাষ্ট্রে, অন্ধ্র প্রদেশ, পাঞ্জাব ইত্যাদি বিভিন্ন রাজ্যে এই ষ্টাম্প ডিউটির হার আমাদের হারের চেয়েও অনেক বেশী। পাঞ্জাবে একটা ফ্ল্যাট রেট বা সমান্তরাল হার আছে, সেটা হচ্ছে ৬ শতাংশ আমাদের এখন যে হার আছে তিন দশমিক সাত শতাংশ, তাকেই আমরা প্রোগ্রেসিভলি বাড়িয়ে আট শতাংশ পর্যন্ত করতে চেয়েছি। যাতে করে যারা বেশী বিত্তশালী যেখানে বেশী দামের সম্পত্তির লেনদেন হবে সেখানে বেশী হার হবে। এর ফলে উচ্চতর পর্যায়ে রাজ্য অধিকতর সম্পদ সংগ্রহ করতে পারবে। সুতরাং এই তিনটা নীতির ভিত্তিতে আমরা প্রস্তাবটি করেছি। যেটা কম দামি সম্পত্তি সেখানে বাড়ছে না, বেশী দামের সম্পি এবং বেশী হারে বাড়বে এই নীতির ভিত্তিতে আমরা অর্থ সংগ্রহ

করতে চাই। যে সমস্ত মানুষ অর্থ দিতে পারে তাদের কাছ থেকে আমরা উন্নয়ন মূলক কাজ যাতে করতে পারি তার জন্য অধিকতর কর নিচ্ছি। এই কথা বলে আমি প্রস্তাবটি সামনে রাখছি। আশা করি মাননীয় সদস্যরা এটা গ্রহন করবেন।

**Shri Girija Bhusan Mukhopadhyaya :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এটা মোটামুটি ভালো বিল। কিন্তু তিনি এক হাজার টাকা পর্যন্ত করেছেন। আমার মনে হয় যে মধ্যবিত্ত বলতে আরো বেশী ৫ হাজার টাকা পর্যন্ত করা উচিত। ষ্টাম্প ডিউটির বেলায় এই কথা বলা উচিত ছিল যেটা ১ হাজার টাকা পর্যন্ত রেখেছেন সেটা ৫ হাজার টাকা পর্যন্ত। দ্বিতীয় কথা হচ্ছে আরো যেটা বেশী লস হচ্ছে সেটা ঐ বেশী টাকার উপর ৬০ হাজার টাকার পরে যা হবে তার উপর বাড়িয়ে দিন এতে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু আমাদের এই বিল সম্পর্কে এই কথাই বলতে হয় যে আপনি যদি ঐরকম বাড়িয়ে দেন তাহলে গভর্ণমেন্ট রেভেনিউ লস হবে না। কিন্তু এই বিল সম্পর্কে যে ল্যাকুনা সেটাকি যে একটা প্রপারটি যদি দুটো ভাগে ভাগ করে একই পারচেজারকে বিক্রি করে, আজকে একটা ডিড করলো ৫০ হাজার টাকার, আবার কাল একটা ডিড করলো ৫০ হাজার টাকার, একই লোক একই ব্যক্তি, তাহলে সেখানে গভর্ণমেন্টের ১৭০০ টাকা লস হচ্ছে। আমি হিসাব করে দেখলাম এটা, সেইজন্য আমি বলছি, সে প্রপারটি যদি একই লোককে সেম সেট অব পারসন্স বিক্রি করা হয় এনি পার্টস্ তা উইদিন টু ইয়ারস্ তাহলে তার-জন্য টোটাল ভ্যালুর উপর একটা ষ্টাম্প ডিউটি দিতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে, আমার মনে হয় অর্থমন্ত্রী মহাশয়ও এগ্রি করবেন কারণ আজকের দিনে এটা খুবই সম্ভব। একটা প্রপারটি একই খতিয়ান নম্বর, দাগ নম্বর, দুটা ভাগে ভাগ করে একই পারচেজারকে বিক্রি করা হল, বা বাবা এবং ছেলের মধ্যে বিক্রি হল সেম সেলার সেম সেট অব সেলার বা সেম সেট অব পারসন্স বা রিলেটেড পারসন্স যদি বিক্রি করে উইদিন এ পিরিয়ড অব টু ইয়ারস্ তাহলে সেটাকে টোটাল ভ্যালু করে তাকে ষ্টাম্প ডিউটি দিতে হবে এইরূপ একটা থাকা দরকার। দ্বিতীয় কথা হচ্ছে যদি ষ্টাম্প ডিউটির আওতায় না আসে, তার-জন্য আমি এ্যামেণ্ডমেন্ট আনিনি যদি একলক্ষ টাকা সেল হয়, আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছি কিছু দিন আগে সি,এ,এম,পি,ও কলকাতার একটা প্রপারটির ভ্যালু-এসান করবার চেষ্টা করেছিল একজন এ্যাসেস করলো এবং দেখা গেল যে একটা ক্যাওটিক কনডিসান। শ্যাম বাজারের একটা ২ তোলা বাড়ী তিন কাঠা জমির উপর ২১ হাজার টাকায় বিক্রি হচ্ছে, আর তার পাশে একটা ৪ কাঠা জমি ৪০ হাজার টাকায় বিক্রি হচ্ছে। এইটা কেন হচ্ছে? আজকে প্রচুর ব্লাক মানি সারকুলেসান রয়েছে। আজ এক লক্ষ টাকার প্রপার্টি মানে ৪ লক্ষ টাকা তার দাম। তিন লক্ষ টাকার ব্লাক মানি আর এক লক্ষ টাকার সেল ডিড হচ্ছে। সুতরাং এইখানে দরকার এবং আমি জানি ইনডিয়া গভর্ণমেন্ট চায় আজকে আরবান প্রপার্টি সোসালাইজড হক। এই সব ক্ষেত্রে ষ্টাম্প ডিউটি পান না। সেইজন্য নিশ্চয় এইরকম করা উচিত। যদি কোন প্রপার্টি বিক্রি হয় অন্ততঃ তার ১৫ দিন আগে রেজিসটারিং অথরিটি তার কাছে নোটিশ দিতে হবে উইথ ডিটেলস অফ দি প্রপার্টি এ্যাণ্ড দি প্রাইস ফিক্সট্ এবং তিনি যদি মনে করেন সেটা আনডার ভ্যালু তাহলে তিনি গভর্ণমেন্টের কাছে রেফার করতে পারেন অর গভর্ণমেন্ট উইল হ্যাভ দি অপজিসান টু পারচেজ ইট ডাইরেক্টলি কোন জিনিষ যদি কম দামে বিক্রি হচ্ছে বলে মনে হয় তাহলে গভর্ণমেন্ট সেটা কিনে নেবে। তাহলে আণ্ডার সেল যেটা বাজারে চলছে যে ৪ লক্ষ টাকার জিনিষ এক লক্ষ টাকা বা ৫০ হাজার টাকায় বিক্রি হয় ষ্ট্যাম্প ডিউটি ফাঁকি দেয় এবং ব্লাক মানি সারকুলেসান হয় বন্ধ হবে। ব্লাক মানি সারকুলেসান বন্ধ করার জন্য অন্য কোন এ্যাক্ট নিয়ে আসুন তাহলে গভর্ণমন্টের অনেক বেশী ষ্ট্যাম্প ডিউটি আদায় হবে। এমন ক্লজ আনুন যাতে গভর্ণমেন্ট উইল হ্যাভ দি অপসান টু পারচেজ ইট ডাইরেকলি অর টু ফিক্স আপ দি প্রাইস। গভর্ণমেন্ট যে প্রাইস ফিক্স আপ করলো তাতে যদি পারচেজার না কেনে বিক্রি হবে না গভর্ণমেন্ট কিনে নেবে। কলকাতা কেন সমস্ত শহরাঞ্চলে দেখবেন বিক্রির দাম এক আর দলিলে দাম আর এক। টাকার যে রাস্তা নিয়েছেন সেটা ভাল কিন্তু সেটা ভাল করার জন্য এইরকম ক্লজ যদি যোগ করা

সম্ভব হয় করুন। না হয় অন্য আইন নিয়ে আসুন। নোটিশ দিতে হবে এবং নোটিশ পড়ে দেখে আণ্ডার ভ্যালু রেফার করবেন এল, এ, ক্যালেকটারকে ভ্যালুয়েসানের জন্য। শুধু তাই নয় দরকার হলে গভর্ণমেন্টকে কিনতে হবে। তাহলে দেখবেন দলিলে প্রকৃত দাম যা এখন থাকে তার থেকে অনেক বেশী দাম থাকবে এবং অনেক ষ্ট্যাম্প ডিউটি পাবেন। এই দুটো জিনিষ এই আইনে যুক্ত করুন না হয় অন্য কোন আইন করুন-- এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sankar Ghose :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী গিরিজা মুখার্জী এই বিলটাকে মোটামুটি সমর্থন জানিয়েছেন। তবে তিনি এই বিলের বাইরে কতকগুলো প্রস্তাব করেছেন। তার মধ্যে একটা হচ্ছে, যদি একটা সম্পত্তি বেশি দামে বিক্রি হয় কিন্তু দলিলে কম লেখা হয় তাহলে সরকারের হাতে ক্ষমতা কী থাকবে সে বিষয়ে। মাননীয় সদস্য বোধ হয় জানেন যে ওয়াংচু কমিটি এই বিষয়ে বিবেচনা করেছিলেন এবং ওয়াংচু কমিটির একটা সুপারিশ ছিল যে যদি কোন সম্পত্তি যেটা দলিলে লেখা আছে তার চেয়ে বেশি দামে আসলে বিক্রি হয়ে থাকে তাহলে আয়কর কর্তৃপক্ষের (ইনকাম ট্যাক্স অথরিটির) একটা ক্ষমতা থাকা উচিত সেই সম্পত্তি সেই দামে কিনে নেওয়ার। যদি ২ লক্ষ টাকার সম্পত্তি প্রকৃতপক্ষে বিক্রি হয়ে থাকে কিন্তু দলিলে এক লক্ষ টাকা লেখা থাকে তাহলে আয়কর কর্তৃপক্ষ ১ লক্ষ টাকায় সেটি কিনে নিতে পারবেন এমন আইন হওয়া উচিত। এই সুপারিশের ভিত্তিতে একটা বিল পার্লামেন্টে এসেছে। তাতে কেন্দ্রীয় সরকার এই ক্ষমতা নিচ্ছেন যেখানে কম দাম দেখানো হবে সেখানে কেন্দ্রীয় সরকার সেই সম্পত্তি যাতে কম দামে কিনে নিতে পারেন এবং এই ধরনের ফাঁকি রোধ করা যায়। এছাড়া কতকগুলি প্রস্তাব মাননীয় গিরীজা মুখার্জি মহাশয় করেছেন--এগুলি পরে চিন্তা করা যাবে অন্য কোন আইন যদি আসে বা আনা যায়। তবে আমি শীশ মহম্মদ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে তিনি এই বিলে কোন সারকুলেসন মোসান বা অন্য কোন এ্যামেণ্ডমেন্ট দেন নি।

[1-50—2-00 p.m.]

The motion of Shri Sankar Ghose that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the Indian Stamp (West Bengal Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**General Discussion on the Budget for 1974-75**

**Shri Shish Mohammad :**
মিঃ স্পীকার স্যার, গত ১লা মার্চ পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী ১৯৭৪-৭৫ সালের বাজেটের যে ফিরিস্তি এখানে দাখিল করেছেন তার আলোচনার দ্বিতীয় দিনে আমি অংশ গ্রহণ করতে উঠে আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটি কথা বলতে চাই। মন্ত্রী মহাশয় পশ্চিমবাংলার আগামী বছরের যে রূপরেখা যে উজ্জ্বল ছবির কথা উল্লেখ করেছেন আমি তো স্যার এই বাজেট বইটি পড়ে যতদূর দেখলাম তাতে আশার আলো কিছু আছে বলে আমি মনে করি না। তিনি একজন অর্থ বিভাগের অভিজ্ঞ ব্যক্তি অর্থনীতির অভিজ্ঞ লোক।

তাই তিনি এই বাজেট বইটিকে এমন করে তুলেছেন এমন কামব্রাস করে তুলেছেন এমন কতকগুলি স্টাটাসটিক্স-এ ভরপুর করে দিয়েছেন যাতে পশ্চিমবাংলার সাধারণ মানুষ দরিদ্র মানুষ বেকার মানুষ এর মূল তথ্য কি, মূল বিষয় কি তা অনুধাবন করতে না পারে তারজন্য সম্পূর্ণরূপে কৌশল অবলম্বন করেছেন। এবং এতে সাধারণ গ্রামাঞ্চলের মানুষকে কৃষককে শহরাঞ্চলের মানুষকে একটা ধোকা দেবার কৌশল অবলম্বন করা হয়েছে। তবে সেই কৌশল মেনে নিয়েও আমাদের এই বিধানসভায় কিছু সে সম্বন্ধে বক্তব্য রাখতে হবে। যদি কিছু বক্তব্য না রাখি তাহলে পশ্চিমবাংলার মানুষের প্রতি অবিচার করা হবে দরিদ্র মানুষের প্রতি অবিচার করা হবে অন্যায় করা হবে সে কথা আমাদের নিশ্চয় স্মরণ রাখতে হবে।

মিঃ স্পীকার, স্যার, পশ্চিমবঙ্গের এই যে বাজেটে মরীচিকা, সেই মরীচিকার মধ্যে, মরীচিকার পিছনে কখন মানুষ বুঝে কখন না বুঝে ছুটে চলেছে। মানুষ চলে চাওয়া এবং পাওয়ার মধ্য দিয়ে। এই চাওয়া পাওয়ার ভবিষ্যৎ অনিশ্চিত অবস্থা বেশ স্পষ্ট এবং দীন ভিখারী যেমন একদিন ভিক্ষা না পেয়েও সন্ধার সময় তাকে একটা পরিকল্পনা গ্রহণ করতে হয়, চিন্তা করতে হয় যে কালকে আবার পাব কিনা--পশ্চিমবঙ্গের মানুষকে গতবারে যে হতাশার ছায়া দেখিয়েছেন পশ্চিমবঙ্গের মানুষকে গতবারে যে নিরাশার প্রতিচ্ছবি দেখিয়েছেন, কিন্তু তবুও তারা আশা রাখছেন যে হয়ত ১৯৭৫ সালে কিছু পাব এবং সেই আশা নিয়েই মানুষ বেঁচে থাকতে চেয়েছে। কিন্তু বাজেট বই যেভাবে তৈরী হয়েছে--মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করি সেই আশা নিয়ে কি মানুষ বেশি দিন বেঁচে থাকতে পারবে? বেশি দিন তাদের বেঁচে থাকতে দেবেন কিনা সেই প্রশ্নটাই আজকে আমাদের মনে, সাধারণ মানুষের মনে বারে বারে জেগে উঠছে। আজ দেখুন পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থা কোন্ অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমি আর বেশি কিছু বলতে চাই না, অল্প কয়েকটি কথার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের এই বাজেটের ছবিটা হাউসের সামনে তুলে ধরতে চাই। মিঃ স্পীকার, স্যার, গত বছর বাজেট বক্তৃতার সময় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন ১৯৭৩।৭৪ সালে শিক্ষা খাতে ধরা হয়েছিল ৮৫ কোটি ৪৮ লক্ষ ৮২ হাজার টাকা, এই বারে নিশ্চয় তার থেকে ছিটে ফোঁটা কিছু বাড়িয়েছেন। কারণ, কেন্দ্রীয় সরকার তাদের কর্মচারীদের জন্য ৩ বার মহার্ঘভাতা বাড়িয়ে দিয়েছেন এবং বাড়িয়ে দিয়ে বাহবা নেবার চেষ্টা করেছেন। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ও বাঁশের চেয়ে কঞ্চি কেন দড় হবেন, তিনি ১৯৭৪ সালের ৩রা জানুয়ারী তারিখে ৮ টাকার একটা ভাতা, ৭ই জানুয়ারি ১৯৭৪ তারিখে আরো একটা ৮ টাকার ভাতা বাড়িয়ে মোট ১৬ টাকা করলেন--বেশ সুন্দর একটা পরিকল্পনা। তারপর এই নতুন বাজেটে আরো কিছু দেবেন ১লা এপ্রিল থেকে ৮ টাকা, তাহলে মোট ২৪ টাকা হল। অর্থমন্ত্রীকে আমরা একবার ধন্যবাদ না দিয়ে পারি না। দেশের শ্রীবৃদ্ধিতে ধন্যবাদের কথা বলা হয়েছিল। তাই মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে সোচ্চার রবে সকলের ধন্যবাদ জানাতে আর দেরীই বা করা হবে কেন? তিনি তার ফিরিস্তির মধ্যে উল্লেখ করেছেন কিছু জুনিয়র হাই স্কুলকে হাই স্কুলে পরিণত করবেন, কতকগুলি স্কুল সরকারী অনুমোদন পায়নি, তাদের অনুমোদন দেবেন। একটা নতুন পরিকল্পনা গ্রহণ করেছেন। গিনিপিগ হিসাবে ছাত্রদের ব্যবহার করা হচ্ছে। প্রথম যখন হায়ার সেকেণ্ডারি কোর্স প্রবর্তন হচ্ছিল তখন বারে বারে বাধা এসেছিল যে এত তাড়াহুড়া করে কিছু করবেন না--কিন্তু তাড়াহুড়া করে একটা জেনারেসনকে নষ্ট করা হয়েছে। তারপরে আবার নতুন কোর্স চালু হল এবং ঠিক হল এখন থেকে আবার সমস্ত স্কুলে ক্লাশ টেন করে দেওয়া হবে।

[2—2-10 p.m.]

সেই ক্লাস টেন করতে গিয়ে পুরানো সবকিছু ছেড়ে নতুন পরিকল্পনা বা কার্যসূচী নিয়ে নতুনভাবে বাড়ীঘর করতে হবে, অফিসার নিয়োগ করতে হবে, গাড়ী কিনতে হবে ইত্যাদি এবং সেইখাতে বহু টাকা চলে যাবে। আর শিক্ষকদের ব্যাপারে বলি, তাঁরা ৫ বছর আগেও যে বেতন পেতেন সেই বেতনেই তাঁরা পড়ে আছেন। তাঁদের যে ২৪ টাকা দিয়েছেন

বলেছেন সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, আজকে তেলের দর, চালের দর, মাছের দর, কাপড়ের দর সেই অনুপাতে কত বেড়েছে তার জবাব আশা করি মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে দেবেন। বর্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধি যে হারে বেড়েছে তাতে ঐ টাকা কতটুকু সহায়ক হবে সে প্রশ্ন আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে করছি। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, পুরানো বাজেটের ধাঁচ সম্পূর্ণ পালেট দিয়ে নতুনভাবে বাজেট এনেছেন। তিনি তাঁর বাজেট ভাষণে বলেছেন যে আমরা সামান্য কয়েকটি মানুষের মধ্যে এই বাজেটকে সীমাবদ্ধ রাখতে চাই না, আমরা ধনীদের মধ্যে এই বাজেটকে সীমাবদ্ধ রাখতে চাই না, আমরা চাই বহুর মধ্যে এই বাজেটকে প্রসারিত করতে। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলি, তিনি যদি তাঁর এই বাজেট বক্তৃতার মধ্যে মশগুল থাকেন তাহলে আত্মপ্রতারণা ছাড়া আর কিছুই হবে না। স্যার, শিক্ষাখাতের বাজেট যখন আসবে তখন বিস্তারিতভাবে বলব। এবারে দেখছি, শিক্ষাখাতে ১০৩ কোটি ১৭ লক্ষ ২১ হাজার টাকা খরচ করার পরিকল্পনা নেওয়া হয়েছে। কিন্তু স্যার, আমি আগেই বলেছি ঐ বাড়ী, গাড়ী, ইত্যাদি ক্রয় করতেই এর সিংহভাগ চলে যাবে। কিন্তু স্যার, শিক্ষকরা যাঁরা কোথাও ১০ মাস কোথাও ১৩ মাস বেতন পাননি এই তো মুর্শিদাবাদের ও রঙ্গবাদ বালিকা বিদ্যালয়ের শিক্ষকরা ১৩ মাস বেতন পাননি, তাঁদের বেতন দেওয়ার বা শিক্ষকদের মাহিনা নিয়মিত করার কি পরিকল্পনা নিয়েছেন তা আমরা জানতে পারলাম না। যদি একবারও বলতেন যে শিক্ষা প্রতিষ্ঠানের যে হাজা মজা দেনা পড়ে আছে সে বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার সুনির্দিষ্ট পরিকল্পনা বা কার্যসূচী নিয়েছেন যে আর শোধ করতে হবে না তাহলে বুঝতাম কিন্তু স্যার, ঐ শিক্ষক বা শিক্ষা-প্রতিষ্ঠান সম্পর্কে কোন ইঙ্গিত এই বাজেট বক্তৃতায় পেলাম না। তারপর স্যার, কৃষির কথা বলি। গতকাল মাননীয় লেবার মিনিষ্টার বলেছেন যে পশ্চিমবঙ্গ কৃষিভিত্তিক রাজ্য, অতএব কৃষির উন্নয়ন সাধন করা এই রাজ্যের বিশেষ একটা গুরুত্বপূর্ণ কাজ। গত বৎসরের বাজেট বক্তৃতার সময় শুনেছিলাম, বলা হয়েছিল আমাদের পশ্চিমবঙ্গে কৃষি শিল্পের উন্নয়ন সাধন যদি না করা যায় তাহলে খাদ্যের দিক থেকে আমরা স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠতে পারবো না। সেই কারণে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল কৃষকরা যাতে গ্রাম থেকে গ্রামান্তরে কৃষি ঋণ পেতে পারে, গরু কেনবার ঋণ পেতে পারে, সমবায় ভিত্তিতে যাতে কৃষি ব্যবস্থার উন্নয়ন হয় তারজন্য সর্বপ্রকার প্রচেষ্টা করা হবে। কৃষকদের কাছে যথাসময়ে যাতে পাম্প সেট পৌঁছয়, কৃষকদের কাছে যথাসময়ে যাতে বীজ, সার, প্রভৃতি পৌঁছয় তার ব্যবস্থা করতে হবে কিন্তু আজকে মাননীয় অর্থমন্ত্রীর কাছে প্রশ্ন করি যে এই বছর তো খুব ভাল বছর গেছে, আপনারাইতো বলেছেন যে প্রচুর ধান হয়েছে, প্রচুর ফসল হয়েছে তাহলে আজকে প্রকিয়োরমেন্ট হ'ল না কেন, লেভি আদায় হ'ল না কেন? তাহলে এই কথা কি ধরে নিতে হবে যে পশ্চিমবঙ্গে বীজ, সার, জল, ঠিকভাবে ঠিক সময়ে না দেবার জন্য ধানের ফসল হতে পারেনি? আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি যে যেসময়ে চাষ হয়, সেই সময়ে যদি সত্যকারের খরা হাঁকে সেই সময়ে চাষের জন্য জলের প্রয়োজন হয়—আপনাদের জলের জন্যতো প্রচুর প্রজেক্ট নেওয়া হয়েছে, কিন্তু চাষের জন্য যখন জলের প্রয়োজন তখনতো জল ধানের জমি পায় না, যখন পুরোদমে বর্ষা নামে, তখনতো আপনাদের ঐ ক্যানেলে জল আসতে থাকে। তখন আর জলের দরকার হয় না। বর্তমানে কৃষি ব্যবস্থা সম্বন্ধে কিছু না বলে বরং এম, এল, এ, দের ব্যাপারে কিছু বলি। এম, এল, এ-দের ব্যাপারে দেখতে পাচ্ছি কাগজে যে কে কার সঙ্গে জড়িত, ফুড কর্পোরেশনের সঙ্গে কে জড়িত এবং এই ব্যাপারে একদল অপরদলকে দোষারোপ করছেন। কাজেই এরা যখন এদের অপকর্ম করে বাড়ীতে যান তখন তাদের বাড়ীতে নানারকম কথা শুনতে হয় যে তোমার নামে কি সব এ্যালিগেশন কাগজে লিখেছে দেখলাম—সেদিনতো দেখলাম একজন-এর বিরুদ্ধে এলিগেশন এলো তিনি নাকি দুর্নীতির সঙ্গে জড়িত। তিনি এত বলেছেন যে আমি এতে অত্যন্ত গর্ববোধ করছি, আমি দলের কর্ম করছি বলে আমার নামে এলিগেশনটা কাগজে উঠেছে। এটা অবশ্য দলীয় ব্যাপার। এটা আমায় বলে কোন লাভ নেই। কাজেই কৃষিক্ষেত্রের দিকে আমি আবার ফিরে যাই। আমরা দেখতে পেলাম যারা পাটের কৃষক, যারা পাট বোনে, তাদের পাট বোনা থেকে আরম্ভ থেকে পাট ছাড়ানো পর্য্যন্ত কত প্রকারে ব্যয় করতে হয় এবং পাটের পেছনে কত খরচ করতে হয় মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি নিশ্চয়ই এই বিষয়ে অবগত আছেন।

যারা পাট চাষী, এই পাট চাষীদের নিয়ে কি না খেলা চলছে। আমরা জানি যে টাকা পাটের দরুণ পাওয়া যায়, সবই নাকি কেন্দ্রীয় সরকারের হাতে চলে যায়।

2-10—2-20 p.m.]

া যেটা হয় তার যে টাকা সেটা সম্পূর্ণ নাকি কেন্দ্রীয় সরকারের হাতে চলে যায়। তাহলে আপনারা স্বীকার করুন যে আপনাদের হাত সম্পূর্ণরূপে বাঁধা আছে, আপনারা দেশের কোন সমস্যার সমাধান করতে পারবেন না, আপনাদের কোন অধিকার নেই, সংবিধান সেই অধিকার আপনাদের দেয়নি। কিন্তু এই কথা বলতে আপনাদের এত দ্বিধা কেন, কষ্ট কেন? পাট চাষীদের ন্যায্য মূল্য দেবার যদি আপনাদের ইচ্ছা থাকে, পাট চাষীদের প্রতি যদি সত্যিকারের মমতা থাকে এবং পাট শিল্পের উন্নয়ণ করবার ইচ্ছা থাকে, পশ্চিমবঙ্গের পাট শিল্পের সঙ্গে জড়িত শ্রমিকদের কল্যাণ করবার যদি আপনাদের কোন প্রয়াস থাকে তাহলে কেন্দ্রের কাছ থেকে আরো অধিকার চান না কেন? পাওয়ার অফ অটোনমির কথা আপনারা বলতে পারেন না, কারণ তাহলে আপনাদের মন্ত্রীত্ব থাকবে না, কেন্দ্রীয় সরকার সঙ্গে সঙ্গে আপনাদের নামে পরোয়ানা পাঠিয়ে দেবে। আজকে এই বাজেট ডিসকাশনের সময় পাওয়ার অফ অটোনমি দাবী করুন, সেই দাবী করতে গিয়ে আপনি যে ব্যানার না পতাকাই ধরুন না কেন আমরা আপনাদের পাশে গিয়ে দাঁড়াব। কিন্তু আজকে সেই হিম্মত আপনাদের নেই, সেই ক্ষমতা আপনাদের নেই, কারণ পশ্চিম এশিয়ার মুক্তিসূর্য্য সঙ্গে সঙ্গে আপনাদের বরখাস্ত করে দেবেন। আর আপনারা আজকে আবার একটা নতুন মিত্র রাষ্ট্র পেয়েছেন পাকিস্থান, সেখানে আপনাদের গিয়ে বাস করতে হবে। কৃষি এবং অনগ্রসর এলাকায় শিল্প গড়ে তুলবেন বলে বহু খাতে বহু টাকার ব্যয়-বরাদ্দ দাবী করবেন এবং সেটা মঞ্জুরও হবে, কারণ কেউ আপত্তি তুললেও সেটা গ্রাহ্যও হবে না। রাস্তাঘাটের দিক থেকেও পশ্চিমবঙ্গ অত্যন্ত পিছনে পড়ে আছে অন্যান্য রাজ্যের তুলনায়। তবে কি রাস্তাঘাট পশ্চিমবঙ্গে হয়নি, এই কথা আমি বলছি না যে হয়নি, নিশ্চয়ই হয়েছে। সুব্রতবাবু চলে আসছেন বেলেঘাটা থেকে, তরুনবাবু তারপর মাননীয় অর্থমন্ত্রী এরা বিভিন্ন জায়গা থেকে ট্যাক্সি করে চলে আসছেন। শিক্ষামন্ত্রী হাওড়া থেকে, কেউ ডায়মণ্ডহার্বার থেকে, তখন নিশ্চয়ই রাস্তা হয়েছে। কিন্তু এটা কোথায় হচ্ছে না কেবলমাত্র শহর কলকাতা এবং ২৪-পরগণা ও হাওড়ার কয়েকটি এলাকায়। কিন্তু এই প্রশ্ন করতে পারি কি, যে উত্তরবঙ্গের জন্য বা সেখানকার রাস্তাঘাটের উন্নতির জন্য আপনারা কত টাকার মঞ্জুরী রেখেছেন, সুন্দরবন এলাকায় কি হচ্ছে, সেখানে কি একটাও কালভার্ট তৈরী করেছেন, ব্রিজ তৈরী করেছেন? আজ বীরভূম-এর কটা গ্রামে, মুর্শিদাবাদের কটা গ্রামে রাস্তা করেছেন? প্রতিটি জেলার হিসাব যদি দেওয়া যায় তাহলে দেখা যাবে প্রতিটি জেলায় ২।১টির বেশী রাস্তা নেই। কাজেই মানুষ দারিদ্রের মধ্যে দিয়ে যখন দিন কাটাচ্ছে, বহু সমস্যার মধ্যে দিয়ে দেশ যাচ্ছে সেই সময় সাধারণ মানুষকে যদি একপ্রান্ত থেকে অন্যপ্রান্তে যেতে হয় তাহলে সে ঠিক সময়মত পৌছাতে পারে না এবং আপনারা আজকে সেই সুযোগও করে দিচ্ছেন না।

আমরা বাজেটের গ্রান্ট-এর লাল বইয়ে গত বছর দেখেছিলাম রাস্তার জন্য কত টাকা মঞ্জুর করা আছে, কিন্তু এবছর সেই আইটেমগুলো তুলে দিয়েছেন যাতে জনসাধারণ বুঝতে না পারে। অর্থাৎ এখানেও কারচুপি করেছেন। কাজেই পশ্চিমবাংলার জনসাধারণকে ধোঁকা দেবার যে ব্যর্থ প্রয়াস তার অবসান একদিন জনসাধারণ ঘকটাবে। একদিক থেকে অপরদিক পর্যন্ত যে ক্ষুধার তাড়নার আগুন জ্বলছে সেই আগুন একদিন আপনাদের বধ করবে। গতবার অর্থমন্ত্রী পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় খসড়া তৈরী করে গ্রোথ অফ পপুলেসান, আনএমপ্লয়মেন্ট ইত্যাদির কথা বলেছিলেন। তিনি নিজে গতবার স্বীকার করেছিলেন পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা বৃদ্ধি হচ্ছে এবং সেই বেকার সমস্যার সমাধান করতে হবে। কিন্তু আমি প্রশ্ন করি সেই বেকার সমস্যা সমাধানের কতদূর কি করেছেন? এই বাজেট বইয়ের ফিরিস্তির মধ্যে দেখতে পাচ্ছি ৪৩ হাজার, কিন্তু সেটা আদৌ হয়েছে কিনা আপনার মাধ্যমে সে কথাই জিজ্ঞাসা করছি? সামান্য টাকা শিল্পে

নিয়োগ করেছেন, তাও তার সঙ্গে প্রাইভেট শিল্পগুলিও যোগ করে দিয়েছেন। এইভাবে সমস্ত জিনিষে কনট্রাডিকসান রেখেছেন। শিক্ষিত বেকারদের সমস্যা মোকাবিলার উদ্দেশ্যে এই বছরে কেন্দ্রীয় সহায়তায় এক অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচির সূচনা হয়। এই কর্মসূচী অনুযায়ী সেই ধরণের পরিকল্পনা যদি প্রণয়ন করা হয়েছে যার দ্বারা শিক্ষিত বেকার যুবকদের এমন শিক্ষা দেওয়া হবে যাতে পঞ্চম পরিকল্পনাকালে অধিকতর অর্থ লগ্নীর ফলে ভবিষ্যতে যে সব চাকরীর উদ্ভব হবে তাঁরা তার উপযুক্ত হতে পারেন কিম্বা উৎপাদনক্ষম কর্মসংস্থান সৃষ্টিকারী ছোটখাট কারবার বা ব্যবসা গড়বে তাঁদের সহায়তায় এইসব বিভিন্ন পরিকল্পনা রূপায়িত হওয়ার ফলে এ পর্যন্ত ৩০ হাজারের চেয়ে বেশী লোকের কর্মসংস্থান হয়েছে তাহলে এটা যোগ করতে তিনি ভুলে গেলেন অর্থাৎ ৪৩ হাজার, না ৩০ হাজার, না ৭৩ হাজার আমরা ধরব? সুতরাং তিনি তাঁর আমলাদের দ্বারা রচিত বাজেট ভালোভাবে পড়েননি যার জন্য তিনি মাঝে মাঝে পড়েননি এবং স্ট্যাটিসটিকসগুলিকে পড়ার চেষ্টা করেননি।

[2-20—2-30 p.m.]

মিঃ স্পীকার, স্যার, আমরা দেখেছি সেল্ফ এমপ্লয়মেন্টের জন্য আপনারা ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করেছেন। মোটর ভেহিকিল্স, রেডিও মেকানিক, টেলারিং ইত্যাদির জন্য মাসে একশো টাকা দিয়ে কিছু কিছু ছেলেকে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করেছেন এবং আরো ব্যবস্থা করেছেন যে ব্যাংক থেকে তাদের লোন দেবে এবং সেই লোন নিয়ে তারা আত্ম-নির্ভরশীল হয়ে ব্যবসা-বাণিজ্য করে খাবে। আজকে প্রশ্ন উঠেছে ব্যাংক তাদের লোন দিতে চায় না, সিকিউরিটি দিতে হবে। আপনারা বলছেন গরীবদের বেকার সমস্যা সমাধান করব। গরীবদের একখানা নিজস্ব বাড়ী নেই, গাড়ী নেই, একখানা ঘরও নেই, তালপাতার কুটিরের মধ্যে জীবন-যাপন করে। এরা সিকিউরিটি কোথায় পাবে যে সেই সিকিউরিটি রেখে টাকা নেবে? কাজেই আপনি যে পরিকল্পনা নিয়েছেন সেই পরিকল্পনা সম্পূর্ণ ব্যর্থতায় পর্যবসিত হতে চলেছে। স্যার, কেন্দ্রীয় ভাণ্ডার থেকে যে টাকা পাওয়া গিয়েছিল সেই টাকাও এদের ঝগড়ার ফলে রিনিউড হবে না, সেই টাকা ফেরত চলে যাবে বলে আমি সংবাদ পেয়েছি। স্যার, আমাদের মুশিদাবাদ জেলা এবং মালদহ জেলায় ব্যাপক এলাকায় ভূমিক্ষয় চলছে। ৮৮ হাজার লোক সেই গঙ্গার প্রবল ভাঙ্গনের মধ্যে পতিত হয়েছে। ১৪ হাজার পরিবার এখন পর্যন্ত তাদের নিজের গৃহ নির্মাণ করতে পারেনি, জমি ক্রয় করতে পারেনি। সেই বিরাট অংশ সম্বন্ধে তিনি একটা কথা উল্লেখ করেছেন মালদহ এবং মুশিদাবাদ জেলার ভাঙ্গন রদ করবার কাজ অগ্রসর হয়েছে। এই কথা বলে টুক করে থেকে গেলেন। কিন্তু এই গঙ্গার ভাঙ্গন রদ করা দূরে থাক যারা নিরাশ্রয় হয়েছে, যারা খেতে পায়নি, যারা দীনদরিদ্র হয়ে ঘুরে বেড়াচ্ছে তাদের গৃহ নির্মাণ করবার জন্য যৎকিঞ্চিত অর্থ সাহায্য করবার কোন ফিরিস্তি এই বাজেটে নেই। এই জিনিসটা ছোট জিনিস নয়, অত্যন্ত বড় জিনিস, এটা একটা জাতীয় সমস্যা হয়ে দেখা দিয়েছে এবং সেই জাতীয় সমস্যার মোকাবেলা করবার কোন প্রচেষ্টা আপনার বাজেট বইএ নেই। প্রায় ৪ লক্ষ লোক এই মুশিদাবাদ জেলার উত্তর প্রান্তে বসবাস করে, তার মধ্যে প্রায় ৮০ হাজার বিড়ি শ্রমিক আছে। স্যার, আপনি জানেন সেই বিড়ি শ্রমিক কেবল মুর্শিদাবাদ জেলায় নয়, বাঁকুড়া, পুরুলিয়া এলাকাতেও আছে। মাঝে মাঝে আপনাদের যারা গুরু-ঠাকুর, আপনারা যাদের হুকুমে চলেন, আপনারা যাদের পাহারাদার, তারা এই শ্রমিকদের পর্যুদস্ত করবার জন্য কারখানা বন্ধ করার হুমকি দেয়। সারা ভারতবর্ষব্যাপী বিড়ির একটা রেট করার আপনাদের প্রচেষ্টা নেই। কাজেই এই বিড়ি ফ্যাক্টারি যখন বন্ধ হয়ে যায় তখন তার সাবস্টিটিউট হিসাবে এমন একটা শিল্প গঠন করা উচিত যেখানে শ্রমিকরা কাজ পাবে এবং খেয়ে বাঁচতে পারবে।

কাজেই যেখানে ৪ লক্ষ লোক বাস করে সেই সমস্যা এত ছোট সমস্যা নয়। আমি আশা করেছিলাম আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট ফিরিস্তির মধ্যে একথা উল্লেখ করবেন। কিন্তু দেখলাম তিনি তা করলেন না। তারপর এই প্রগতিশীল সরকার, জনগণের সরকার,

জনগণের জন্য সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত যাঁরা ক্রন্দন করেন, জনগণের নামে যাঁরা হরি-বোল বলেন, জনগণের নামাবলি গায়ে দিয়ে জনগণের জন্য সকাল বেলা এক বিন্দু অশ্রু বিসর্জন না করে যাঁরা জল খান না তাঁরা কি রকমভাবে দেশের ঘাতক সেটা আমি আপনাদের সামনে তুলে ধরতে চাই। কাগজে বেরিয়েছে সব প্রকল্পেই লোকসান হচ্ছে। স্যার, এঁরা লাভ করবার যোগ্যতা হারিয়ে ফেলেছেন। কাগজে লিখেছে রাজ্য সরকারের শিল্প ব্যবসায়ে লক্ষ লক্ষ টাকা লোকসান হচ্ছে এবং আগামী বছরের হিসেবে লোকসানের পরিমান ধরা হয়েছে আরও বেশী। গত সোমবার পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৯৭৪-৭৫ সালের বাজেটের সঙ্গে সরকারী প্রকল্পগুলির গত কয়েক বছরের আয় ব্যয়ের যে হিসেব দাখিল করা হয়েছে তা থেকে এই লোকসানের চিত্র পাওয়া যায়। কি কি ক্ষেত্রে লোকসান হচ্ছে সেটা আমি আপনার মাধ্যমে জানতে চাই। ১৯৭৩-৭৪ সালে মোট ২১টি প্রকল্প লোকসান হল ৪ কোটি ৮৩ লক্ষ ৭৬ হাজার টাকা এবং ১৯৭৪-৭৫ সালে এটা দাঁড়াবে হিসেব করে বলেছে ৫ কোটি ৫৮ লক্ষ ৬৬ হাজার টাকা। আমরা জানি মন্ত্রী জয়নাল আবেদিন যখন তাঁর গ্রান্ট নিয়ে আসবেন তখন তিনি বলবেন এই হেডে এত টাকা এবং তাতে দেখবেন প্রাইভেট লিমিটেড কোন্‌টা দুর্বল হয়েছে, কোন্‌টা অচল হয়েছে, এবং সরকারী টাকা দিয়ে তাদের সাহায্য করবেন। প্রাইভেট ম্যানেজমেন্টে যেগুলো রয়েছে সেখানে সরকার টাকা দেবেন এটা ভাল কথা, তাদের কল্যাণ করবার জন্য সরকার উদ্‌গ্রিব হয়ে রয়েছেন এটা ভাল কথা। কিন্তু আমার বক্তব্য হচ্ছে সরকারী ম্যানেজমেন্টে লোকসান কেন হয়? তারপর ওরিএন্টাল গ্যাস কোম্পানীতে লোকসান কতদূর হয়েছে সেটা একবার দেখুন। কাজেই দেখতে পাচ্ছি সব জায়গাতেই লোকসান। সব জায়গাতেই যদি লোকসান হয় তাহলে এঁরা লাভ করবেন কোথায়? এবারে ২৪ কোটি টাকা ঘাটতি সেটা অর্থমন্ত্রী মহাশয় দেখিয়েছেন এবং সেই ঘাটতির জন্য তিনি কর ধার্য করছেন। তিনি অর্থনীতির লোক, তিনি ২৪ কোটি টাকা কর ধার্য করছেন।

[ 2-30—2-40 p.m. ]

কাজেই এই ঘাটতি টাকা তিনি ভাল করেই জানেন যে যাদের উপর এই ঘাটতি টাকা পূরণের জন্য কর ধার্য করা হবে তারা নিশ্চয়ই বিত্তশালী শিল্পের মালিক তারা কিন্তু এই টাকা তাদের মুনাফা থেকে দেবেন না, সাধারণ মানুষের যে রক্ত জল করা টাকা, সাধারণ খেটে খাওয়া মানুষের যে রক্ত জল করা টাকা সেই টাকা কিভাবে তারা ছিনিয়ে নেবে, তারা জিনিস উৎপাদন করবে সেই জিনিসের দর অত্যন্ত চড়া করে দেবে ঐ চড়া দরে জিনিস বিক্রি করে, পণ্যদ্রব্য বিক্রি করে এই টাকা তারা মুনাফা করবে। কাজেই এই বাজেট বই সাধারণ মানুষের কতটুকু কল্যাণ নিয়ে আসবে, কতটুকু সাধারণ মানুষের উপকার আসবে সেকথা আজ সন্দেহের মধ্যেই রয়ে গিয়েছে। কেবলমাত্র পুঁজিপতি জোৎদার, বড় বড় শিল্পপতি, শিল্পের মালিক তাদের স্বার্থের জন্য এই বাজেট বই করা হয়েছে। এই যে পুঁজিপতিরা দিনের বেলায়---রাত্রিবেলার দরকার হবে না, সিদকাঠি দিয়ে রাত্রিবেলায় তাদের ঘর খুচাবার দরকার হবে না, সরাসরি তারা পকেট কেটে নেবে। জোৎদারের পকেট কাটবে না জমিদারের পকেট কাটবে না, কোন বড়লোকদেরও পকেট কাটবে না, কাটবে তারা সাধারণ নিম্নমানের যারা মানুষ তাদেরই পকেট কেটে আপনাদের সেই টাকা যোগাবে। আর আপনারা সেই টাকা নিয়ে তাকে নানা খেতাব দেবেন, নানা উপাধিতে ভূষিত করবেন। সুন্দর এই গণতন্ত্রের এই রূপ দেখুন। আমি একটা কথা বলছি, মাননীয় মন্ত্রীরা আছেন, কথাটা অত্যন্ত মুখরোচক লাগবে, সব জায়গাতে লোকসান, সব জায়গাতে লোকসান, আমাদের এম, এল, এ,-ও লোকসান হয়ে গিয়েছে, কয়েকটি এম, এল, এ, নেই, লোকসান কেবল হয়নি রাইটার্স বিল্ডিং-এ, ওগুলি কিন্তু বহাল তবিয়তে আছে। কাজেই সেখানে কোন চিন্তার কারণ নেই। একটিও মরেনি, সবই ঠিক আছে। যদিও দেশের জনসাধারণ চাচ্ছে যে এঁদের কি মরণ হয় না আমাদের এইভাবে জ্বালাচ্ছে কিন্তু লোকসানটি আর সয় না। মাননীয় স্পীকার, স্যার, এবার ইলেকট্রিফিকেশন, বিদ্যুত-এর

বিষয়ে আসি। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ইলেকট্রিফিকেশন হয়েছে, ইলেকট্রিফিকেশনের জন্য কেন্দ্রীয় অর্থ সাহায্য হয়েছে সেই অর্থ খরচও করেছেন কিন্তু আপনাদের যে ন্যায্য অংশটি, যে টাকা আপনারা পাট থেকে দেন, যে টাকা ইঞ্জিনিয়ারিং শিল্প থেকে দেন, যে টাকা চা শিল্প থেকে দেন, সেই টাকার কতটুকু অংশ কেন্দ্রের কাছ থেকে আপনারা পেয়েছেন। এই ত পঞ্চম অর্থ কমিশনের রিপোর্ট দিয়েছেন, ষষ্ঠ অর্থ কমিশণের রিপোর্ট আমরা পেয়েছি, যা চেয়েছেন এবং যা পেয়েছেন সেই টাকার জন্য আপনাদের বাহবা দেবার কিছু নেই। অরংগাবাদের হাসু বাগদীর ঝোলাটা নিয়ে যদি দিল্লীর দরবারে খাড়া হতেন তাহলে অন্ততঃ আপনাদেরকে আমি ভাল বলে মনে করতাম। একটা ভিখারীর ঝোলা নিয়ে গিয়ে যদি দাঁড়াতেন তাহলে খানিকটা দেশবাসী তাকে বাহবা দিতো। মাননীয় স্পীকার, স্যার, সমগ্র ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ইলেকট্রিফিকেশন হয়েছে তার তুলনায় পশ্চিমবঙ্গে মাত্র এক দশম অংশ কেবলমাত্র নর্থবেঙ্গলের কুমারগঞ্জেই যতটুকু হয়েছে। আমাদের ৩৯ হাজার গ্রাম, সেই ৩৯ হাজার গ্রামের মধ্যে মাত্র আপনারা বিদ্যুৎ নিয়ে যেতে পেরেছেন ৯ হাজার ৮ শতটি গ্রামে।

তার মধ্যে পোল বসান হয়েছে মাত্র, এখনো তার টানা হয় নাই। সেই সব এলাকায় নাকি আপনারা বিদ্যুতের মাধ্যমে জমিতে জল দেবার ব্যবস্থা করবেন। আপনাদের এই বিদ্যুৎ ব্যবস্থার জন্য যতই বাহবা দেন না কেন—, যতই দু-হাত তুলে হরিনাম সংকীতন করুন না কেন আপনাদের এই বিদ্যুৎ দেবার কর্মসূচী যে দিনের পর দিন ভেঙ্গে পড়ছে গ্রামের সাধারণ মানুষ তা জানতে পেরেছে।

মাননীয় স্পীকার স্যার, গত ১৯৭২-৭৩ সালের রিভাইজড্ বাজেটে আমি দেখছিলাম পশ্চিমবঙ্গে খরাজনিত পরিস্থিতির জন্য রিলিফে খাতে বহু টাকা খরচ করা হয়েছিল। একথা অবশ্য আপনারা বলে থাকেন। কিন্তু আমি মনে করি—কিছুই করা হয় নাই। তার তুলনায় ১৯৭৩-৭৪ সালের বাজেটে কি পরিমাণ হয়েছে এবারই বা কি পরিমাণ হয়েছে সে কথা আমার নজরে বেশ পড়েছে। সাধারণ মানুষ দরিদ্র শ্রেনীর মানুষ যখন গ্রামাঞ্চলে কাজ পায় না—, তাদের কাজ দেবার দায়িত্ব আপনাদের আছে, তাদের পালন করবার দায়িত্ব ও কর্তব্য আপনাদের আছে। আপনারা কর্ণধার—পশ্চিমবঙ্গের গদীতে আপনারা সমাসীন হয়ে আছেন, পশ্চিমবঙ্গের সেই গরিব লোকদের টি, আর, স্কিম-এর মাধ্যমে—রিলিফ নয়, ভিক্ষা নয়, বিনা পরিশ্রমে টাকা নিতে চায় না—, তারা চায় কাজের বিনিময়ে অর্থ। পশ্চিমবঙ্গে তাদের গত বছর কী কাজ দিয়েছেন? তাদের জন্য কত অর্থ ব্যয় করেছেন? কিছুই করেন নাই। যে টাকাটা দিয়েছিলেন, যে টি, আর, জি, আর, বাবদ টাকা দিয়েছিলেন, অঞ্চল প্রধানদের কাছে—, তারা সেই টাকা ব্যয়ের একটা ফলস দলিল তৈরী করে পাঠিয়েছে। দু-কেজি করে যে কলাই দিয়েছিলেন—গমতো আপনারা দিতে পারেন নাই—, সেই কলাই আপনাদের লোকেরা, কর্মীরা ও সমর্থকেরা—চুরি করে খেয়েছে, তার নজির আমার কাছে আছে।

**Dr. Zainal Abedin** : Question !

**Shri Shish Mohammad :**

করুন কোশ্চেন তার জবাব আমি দেব। কাজেই আগামী বছর রিলিফ খাতে কত টাকা খরচ করবেন? এ বছর তো প্রোকিওরমেন্ট করতে পারেননি। আগামীতে কাউকেতো খাদ্য দিতে পারবেন না। আর কয়দিন পরে তো আগুন জ্বলবে। সেই আগুন নেভাবার জন্য কি পরিমাণ অর্থ এই বাজেট বরাদ্দের মধ্যে রেখেছেন তা তো এই ফিরিস্তির মধ্যে নাই। কাজেই আগামী যে সাধারণ গ্রামাঞ্চলের মানুষ যে আশাটা করছিল যে আগামী বৎসর খাদ্যাভাব অবশ্যই দেখা দেবে—, সেই খাদ্যাভাবের কি মোকাবিলা আমরা করতে পারবো—সরকারী টি, আর, স্কীমের মাধ্যমে বিভিন্ন কাজ করে? কিন্তু সে গুড়েও বালি, সেখানেও কোন ভরসার আভাষ আমরা এই বাজেট বিবৃতিতে দেখতে পাচ্ছি না।

[2-40—3-10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পানীয় জলের ব্যাপারে আমার কাছে চিঠি এসেছে। সরকারের কাছে চিঠি এসেছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি কি তার নমুনা? গত বছর গ্রামাঞ্চলে যে জলের ব্যবস্থা করা হয়েছিল, কোন ব্লকে ১৬টা, কোথাও ২১টা, আবার কোথাও বা ২৩টা। কিন্তু এরদ্বারা পানীয় জলের কি হয়েছে? তার সমস্যার সমাধানের কি হবে? কাজেই পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে আজকে হাহাকার দেখা দিয়েছে। তাদের তো আপনারা খেতে দিচ্ছেন না। তাদের খাবার অধিকার আপনারা রাখেন নি। মানুষ মরবার সময় যে চায় সে জলের সুযোগও আপনারা রাখেন নি। আপনারা হয়তো বলবেন যে টাকা কমে গেছে। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে দেউলিয়া, আমাদের টাকা নেই। কিন্তু দেউলিয়া কেন হল? আমাদের মুখ্যমন্ত্রী তিনি তো কেন্দ্রের শিক্ষামন্ত্রী ছিলেন। পশ্চিমবাংলার বাজেট ১৯৭০ সালে দিল্লী থেকে পাশ করা হয়েছিল। ১৯৭১ সালে পি. ডি. এ. হলো সে তো তাঁদেরই সরকার। তাহলে দেউলিয়া বলছেন কেন? তবে একটা কথা অনস্বীকার্য যে প্রত্যেক জেলার মন্ত্রী প্রতি সপ্তাহে বাড়ী যান শনিবার তারপর রবিবার থাকেন। এই ভাবে শুক্রবার থেকেও তারা যান আর সেখানে হয়তো রবিবারও থাকেন। আর মাঝে মাঝে এম. এল. এ.দের কাছে একটা করে চিঠি যায় যে এরেনজমেন্ট ইস প্রাইভেট বাট সিকিউরিটি ইজ নেসেসারি। এই ভাবে সেখানে খরচ করা হয়। আবার মাঝে মাঝে রাইটার্স বিল্ডিংস থেকে টেলিফোন যায়। এই সবেতে মন্ত্রী মহাশয়দের খুব খরচ হয় না। টাকার কথা বলেছেন সে টাকা তো বিভিন্ন জায়গা থেকে আয় করা যায়। আমাদের কেন্দ্রীয় সরকার অনেক জিনিষের উপর কর বসিয়েছেন আর যেগুলি বাদ গেছে সেগুলির উপর তো আপনারা বসিয়েছেন। এইভাবে আপনারা চোখে আঙ্গুল দিয়ে করছেন। আজ আপনারা ইম্পিরিয়াল টোবাকো কোম্পানীর উপর ট্যাক্স বসিয়েছেন। যখনই বাজেটের কথা শোনা গেল অমনি দেখা গেল যে কলকাতায় সিগারেট নেই। কাজেই বাজেটের কাজ কারবার যখন শেষ হয়ে যাবে তখন সেই কোম্পানী সিগারেটের ফর্দ বার করবে সিগারেটের দাম বেড়ে গিয়েছে। সেই বড়লোকদের উপর গিয়ে হাত দিন, তাদের উপর ট্যাক্স বসান। তাতে পশ্চিমবঙ্গের সুযোগ-সুবিধা হবে এবং তাতে কিছু অর্থ পেতে পারেন। আমি আজ বাজেট আলোচনায় অংশ গ্রহণ করে একটি কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(AT THIS STAGE THE HOUSE WAS ADJOURNED FOR 20 MINUTES)

(After adjournment)

**Shri Kanai Bhowmik :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনি আমার নাম ডেকেছিলেন কিন্তু দুঃখের বিষয় আমি ঠিক সময়ে আসতে পরিনি।

**Mr. Speaker** : I now call upon Shri Siddhartha Shankar Ray to make a statement under rule 346.

[3-10—3-25 p.m.]

**Statement Under Rule 346**

**Shri Siddhartha Shankar Ray** : Sir, on the 13th February, 1974, the Cabinet took a decision regarding the appointment of technocrats in certain important posts, and also regarding the introduction of certain intermediate or new selection grades.

2. The Cabinet decision inter alia provided as follows :

(a) In the Irrigation & P. W. Departments a new post each of an Engineer-in-Chief in the pay scale of Commissioners (Rs. 2,500--2,750) will be created. The posts of such Engineer-in-Chief as also those of Director of Health Services and the Director of Public Instrction will be upgraded to the status of a Commissioner's post in the pay scale as aforesaid and will have the status of ex-officio Secretary as well.

(b) In addition, the Government may in technical Departments consider technocrats also for appointment to the posts of Secretaries and Commissioners as also to the posts of the heads of Public Undertakings including that of the Chairman of the State Electricity Board. The technocrats will be eligible for such posts and there will be no bar against them, but each case will be dealt with by the Government on its merits.

(c) The same principle, as mentioned in paragraph (b) above, would apply in considering the appointment of a technocrat as Joint Secretary or Deputy Secretary or Assistant Secretary in technical department..

3. In order to relieve stagnation at intermediate levels the Cabinet on 13th February, 1974, further decided to introduce between the existing basic grade and the existing selection grade a new intermediate selection grade which will benefit 10% of the employees now in the basic grade. In any service where there is no selection grade now the Cabinet also decided to introduce a new selection grade which will confer benefits proportionate to the benefits that would be conferred in service where there is an existing selection grade by the introduction of a new intermediate selection grade.

4. The benefits referred to in the just preceding paragraph, the Cabinet then decided, will apply not only to Class I and Class II employees but also to Class III and Class IV employees.

5. In view of the fact that in the Engineering Directorate of various departments the existing selection grade of 5% is reserved for the promotees from Class III who are not eligible for further promotion to higher posts, the 10% mentioned in paragraph (3) above for intermediate selection grade will be 15% in those cases.

6. In the Cabinet decision referred to above it was mentioned that the pay scales of the new selection grades were being worked out and that the same will take a little time. The announcement of the Cabinet decision was subject, as was then mentioned, to the pay scales of such new selection grades as will be announced by the Government subsequently. The Government has now worked out the pay scales of the new selection grades and particulars of the pay scales of the new selection grades will appear from Annexure B hereof.

On the 13th February, 1974, the Cabinet had further decided that wherever 50% of the vacancies in a particular service is under the existing rules filled by promotion, the promotion quota will be raised to 60%.

8. In terms of the principles for the introduction of the new or intermediate selection grades, as was adopted by the Cabinet on 13th February, 1974, before the cease work by certain doctors and engineers began, the Government is now announcing the details of the pay scales of the new selection grades.

9. Very substantial benefits have been conferred on all the employees of the Government including doctors and engineers by reason of the said decision of the Cabinet of 13th February, 1974. The pay scales of the new or intermediate selection grades now worked out in terms of the said Cabinet decision will show clearly the nature and extent of the benefits conferred on all the Government employees including doctors and engineers.

10. The Government is confident that once the full implications of the said Cabinet decision and the benefits conferred by the new or intermediate selection grades are appreciated it will be realised that there cannot be any cause for any grievance.

11. In taking the aforesaid Cabinet decision and in giving effect to the same the Government has tried to be fair, just and sympathetic to all its employees. In arriving at the aforesaid decision the Government has tried to give the doctors and engineers and its other employees the due status and consideration they are entitled to. The benefits conferred by the aforesaid Cabinet decision will entail very substantial liability to the State.

12. The Government has considered the matter in all its aspects and is by this announcement, made in implementation of the said Cabinet decision of the 13th February, 1974, giving the maximum that it is possible for it to give under the present circumstances and the financial restrictions. The Government, as you will see, Sir, is not taking—indeed it has never taken—an unreasonable or rigid stand. It can only reconsider the question again if and when its financial position improves, but naturally no commitment, whatever, can be given now.

13. In arriving at the aforesaid decision the Government has considered the interests of each and every section of its employees. It may be noted that the Government has decided to confer benefits not only to Class I and Class II employees but also to the Class III and Class IV employees. In fact, for the first time all Class III and Class IV employees are getting a selection grade.

14. I would like to draw the attention of the striking doctors and engineers to the following Rules :

Rule 27(3) of the West Bengal Government Servants' Conduct Rules :

No Government servant shall participate in any demonstration or resort to any form of strike.

Rule 3(b) of the West Bengal Service Rules :

Notwithstanding anything contained elsewhere in these Rules or in any other Rules for the time being inforce, if a Government servant being present at the place of his duty, abstains from work without permission or refuses to work at any time during the prescribed hours of work on any day, he shall, in addition to being liable to such disciplinary action as may be taken against him for dereliction of duty, be deemed to be absent without leave for such day and shall not be entitled to draw any pay or allowances for such day.

Rule 3(c) : Notwithstanding anything contained elsewhere in these Rules, or in other Rules for the time being in force ;

(a) If any Government servant resorts to or in any way abets any form of strike for any period in connection with any matter pertaining to his service or the service of any other Government servant, he shall, in addition to being liable to such disciplinary action as may be taken against him in that connection, be deemed to be absent without leave during such period and shall not be entitled to draw any pay or allowance for that period.

15. It is the primary duty of the Government to look after the people and ensure that work in the Health and Engineering Departments are carried out uninterruptedly, and that no patient suffers and no development work is delayed or hampered. No responsible Government can, therefore, allow the Health and Engineering

services to suffer, and thereby put the interest of the people in jeopardy. In fact, the Government would be failing in its duty if it does not enforce the due provisions of the law to ensure that the work of the Health and Engineering Services remain unaffected. The Government expects that after this all striking doctors and engineers will put the interests of the people and State first, and, as such, all those who have ceased work would join work immediately. If they do not do so, I can only say that those who continue the cease work will be responsible for all consequences.

Sir, the grades which are now being fixed are as follows :—

| Name of Services/Posts | Existing Scale Rs. | Proposed intermediate or new Selection Grade after 10 years. Rs. |
|---|---|---|
| **I. Medical :** | | |
| (a) Basic Grade Doctors | 450—950 | 740—1,350 |
| (b) Selection Grade Doctors | 975—1,475 | 1,535—1,775 |
| (c) Nursing Services | 230—425 | 300—535 |
| (d) Non-Medical Technical | 230—425 | 300—535 |
| **II. Engineers :** | | |
| (a) Assistant Engineers | 475—1,150 5% Selection Grade on 1,150—1,350 | 825—1,415 |
| (b) Executive Engineers | 825—1,475 | 1,535—1,775 |
| (c) Subordinate Engineering Service | 330—600 | 425—825 |
| **III. Other Gazetted Services Posts :** | | |
| 1. State Services | 475—1,150 | 825—1,415 |
| 2. Junior State Services, etc. | 425—825 525—825 | 625—1,100 |
| 3. Police Service/Other Services | 450—1,050 | 795—1,415 |
| 4. Other Gazetted Services | 400—750 | 600—1,005 |
| **IV. Non-Gazetted Services/ Posts In The Scales of :** | | |
| 1. Teachers/Technical Posts, etc. | 375—650 | 500—825 |
| 2. Teachers/Agricultural Services/ Other Non-Clerical posts. | 300—600 | 520—730 |
| 3. U. D. Assistants etc. | 330—550 | 460—650 |
| 4. L. D. Clerks/Technical posts, etc. | 230—425 | 300—535 |
| 5. Work Assistants/Drivers, etc. | 180—350 | 250—415 |
| 6. Constables/Warders, etc. | 160—250 | 230—343 |
| 7. Duftry, etc. | 145—230 | 175—245 |
| 8. Class IV Staff | 135—180 | 160—225 |

Regarding non-gazetted adhoc appointed doctors in the
Scale of Rs. 375-10-415-15-610-20-650

(a) The scale of pay would be changed to Rs. 375-10-435-15-610-20-650 to have a stage of Rs. 450/- and the initial start would be given at the stage of Rs. 450/-.

(b) All eligible L.M.F. medical officers who have been completed 10 years of service may be given the basic grade against the existing cadre strength of the basic grade provided they are found suitable for the basic grade in consultation with the P.S.C.

(e) The ceiling of Rs. 2250/- in the Super-selection grade of the West Bengal Health Service is removed.

2. The West Bengal Junior Civil Service (Executive),
The West Bengal Junior Commercial Tax Service,
The West Bengal Junior Agricultural Income-tax Service,
The West Bengal Junior Excise Service,
The West Bengal Junior Labour Service,
The West Bengal Junior Education Service,
The West Bengal Junior Food & Supplies Service,
The West Bengal Junior National Employment Service

will each form a Single Service with the corresponding State Service with a Senior Scale and Junior Scale equivalent to the scale of the present State Service and the present Junior State Service.

Officers in the junior scale after 5 years of service will have to cross an Efficiency Bar and will be eligible for promotion to the senior scale after 6 years of service. Pay will be fixed with one increment above the next pay drawn. Details will be worked out by the Finance Department.

This will not affect the interest of candidates already under recruitment through the P.S.C. examinations already held.

There will be no intermediate selection grade for the junior scale in the marged services.

3. Sub-Assistant Engineers having Engineering Degree will not be required to have 10 years experience for promotion to the grade of Assistant Engineers. Their starting salary will be Rs. 360/- p.m. They will get the benefit of age relaxation for direct recruitment either through the P.S.C. or for Adhoc appointments.

All T. R. Overseers and other Diploma Holder Engineers will henceforth be termed as Sub-Assistant Engineers.

Gazetted status will be conferred on the Subordinate Engineering Service and all Sub-Assistant Engineers.

Sub-Assistant Engineers with L.E.E. who have Supervisor's Licence from the C. & I. Department will get a qualification pay of Rs. 50/- per month.

4. Wherever in any service, the promotion quota is 50% or less under the existing rules, this quota will be raised by 10% and the rules will be changed accordingly.

Sir, the House is in session now and I cannot make any statement outside without your permission and the permission of the House. I shall have to go on the air

and I want to take the people into confidence and tell them what we have done and for that purpose I shall have to broadcast it. So, do I have your permission and the permission of the House to do so, Sir ?

**Mr. Speaker** : The entire policy has been placed before the House and for bringing it to the knowledge of all persons concerned I think the House has got no objection in giving permission to the Hon'ble Chief Minister.

[ Voices : No objection ]

Then, this House has given you the permission for the purpose.

[ 3-25—3-35 p.m. ]

**Shri Kanai Bhowmick :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন, আমরা তা শুনলাম এবং আমাদের বর্ত্তমানে এই টেক্‌নোক্র্যাট এবং ডাক্তারদের কর্মবিরতির ফলে দেশের যে অবস্থা দাঁড়িয়েছে, আমরা চাই এর একটা ন্যায্য মীমাংসা হোক এবং যাতে করে এই জিনিষের অবিলম্বে সমাধান হয় এবং আজকে সেই জন্য আন্দোলনকারীদের প্রতিনিধিদের সঙ্গে মুখ্যমন্ত্রী মিলিত হয়ে একটা মীমাংসার ব্যবস্থা করেন সেই আমরা অনুরোধ করছি। এই প্রসঙ্গে বলতে চাই আমরা এখানে যাঁরা বিভিন্ন পার্টির এম, এল, এ, আছি—আমাদের পার্টির তরফ থেকে আমরা সহযোগীতা করতে রাজী আছি এই ব্যাপারে।

[ Noise and interruptions ]

**Mr. Speaker** : No discussion please, no discussion can be made on the statement of the Chief Minister. Rules do not allow that.

[ Shri A. H. Besterwitch rose to speak)

**Mr. Speaker** : What is your point ?

**Shri A. H. Besterwitch** : Sir, the Chief Minister has made a very important statement. I think you will agree with me, Sir, a copy of the statement should be supplied to the members, really, to find out what is in it. And I am certain, you will agree with me, Sir, if there is anything to be done at a later stage, we can sit and put our heads together to do the needful.

**Shri Siddhartha Shankar Ray :**

এটা আমি সাইক্লোস্টাইল্ড করতে দিচ্ছি মাননীয় সদস্যরা কপি পেয়ে যাবেন, শুধু তাই নয় সারা পশ্চিমবঙ্গে এটা আমরা প্রচার করব যে আমরা কি করেছি সেটা জানাবার জন্য।

**Mr. Speaker** : I call upon Shri Kanai Bhowmik to initiate the discussion on the budget.

## General Discussion on the Budget for 1974-75

**Shri Kanai Bhowmick :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এই বাজেটের উপর আলোচনা করতে গিয়ে আমি প্রথমেই আপনার মাধ্যমে বলতে চাই যে বাজেট আলোচনার সময় আমরা প্রত্যেকবার দেখছি যে আমাদের পঞ্চবার্ষিকী পরিকল্পনার টাকার কথা এই বাজেটের মধ্যে উল্লেখ

Regarding non-gazetted adhoc appointed doctors in the Scale of Rs. 375-10-415-15-610-20-650

(a) The scale of pay would be changed to Rs. 375-10-435-15-610-20-650 to have a stage of Rs. 450/- and the initial start would be given at the stage of Rs. 450/-.

(b) All eligible L.M.F. medical officers who have been completed 10 years of service may be given the basic grade against the existing cadre strength of the basic grade provided they are found suitable for the basic grade in consultation with the P.S.C.

(e) The ceiling of Rs. 2250/- in the Super-selection grade of the West Bengal Health Service is removed.

2. The West Bengal Junior Civil Service (Executive),
The West Bengal Junior Commercial Tax Service,
The West Bengal Junior Agricultural Income-tax Service,
The West Bengal Junior Excise Service,
The West Bengal Junior Labour Service,
The West Bengal Junior Education Service,
The West Bengal Junior Food & Supplies Service,
The West Bengal Junior National Employment Service

will each form a Single Service with the corresponding State Service with a Senior Scale and Junior Scale equivalent to the scale of the present State Service and the present Junior State Service.

Officers in the junior scale after 5 years of service will have to cross an Efficiency Bar and will be eligible for promotion to the senior scale after 6 years of service. Pay will be fixed with one increment above the next pay drawn. Details will be worked out by the Finance Department.

This will not affect the interest of candidates already under recruitment through the P.S.C. examinations already held.

There will be no intermediate selection grade for the junior scale in the marged services.

3. Sub-Assistant Engineers having Engineering Degree will not be required to have 10 years experience for promotion to the grade of Assistant Engineers. Their starting salary will be Rs. 360/- p.m. They will get the benefit of age relaxation for direct recruitment either through the P.S.C. or for Adhoc appointments.

All T. R. Overseers and other Diploma Holder Engineers will henceforth be termed as Sub-Assistant Engineers.

Gazetted status will be conferred on the Subordinate Engineering Service and all Sub-Assistant Engineers.

Sub-Assistant Engineers with L.E.E. who have Supervisor's Licence from the C. & I. Department will get a qualification pay of Rs. 50/- per month.

4. Wherever in any service, the promotion quota is 50% or less under the existing rules, this quota will be raised by 10% and the rules will be changed accordingly.

Sir, the House is in session now and I cannot make any statement outside without your permission and the permission of the House. I shall have to go on the air

করা হয়েছে। কিন্তু আমরা চেয়েছিলাম এবারে বাজেটের মধ্যে পুরানো ধারার একটা পরিবর্ত্তন করে একটা নূতন ধারা নেওয়া। কিন্তু সেদিক থেকে নূতন মৌলিক ধারা কিছু গ্রহণ করা হয়নি। এই বাজেট সম্পূর্ণ মিশ্র অর্থনীতির উপর দাঁড়িয়ে তৈরী হয়েছে। গোপালবাবুও একথা স্বীকার করেছেন যে এই বাজেট মিশ্র অর্থনীতির উপর ভিত্তি করেই করা হয়েছে এবং তার ফলাফল গত বছরে আমরা ভুগেছি, এ বছরও ভুগতে হবে। সেজন্য এই বাজেট সম্পর্কে হুঁশিয়ারী দেবার কথা বলছি। কি ঘটনা হবে? এই মিশ্র অর্থনীতির উপর দাঁড়িয়ে আপনারা কি করলেন? উন্নয়নশীল দেশগুলি যে নীতি গ্রহণ করেছে তাদের দেশের উন্নয়নের জন্য সেদিকেও তাঁরা গেলেন না। এই মিশ্র অর্থনীতির উপর দাঁড়িয়ে তারা একচেটিয়ার বিরুদ্ধে আঘাত হানে, তাকে বাড়তে দেয় না, সে যাতে জন্মলাভ না করতে পারে তার ব্যবস্থা করে। কিন্তু আপনারা মনোপলির সঙ্গে আপোষ করলেন, জয়েন্ট সেক্টর-এর সঙ্গে ব্যবস্থা করলেন। মনোপলিকে খর্ব করে ছোট-মাঝারী শিল্পকে সরকারী সাহায্য দিয়ে ডেভালপ্ করার আইডিয়া নিলেন না। অর্থাৎ মনোপলিকে রেখে জয়েন্ট সেক্টর-এর পরিকল্পনা নিলেন। সেদিক থেকে এই বাজেটের মধ্যে মৌলিকভাবে মনোপলিকে আঘাত করার কোন পলিসি নেননি। অর্থাৎ এইভাবে বিভিন্ন দিক থেকে যারা টাকা লুটপাট করে, ব্ল্যাক মার্কেট করে, ব্ল্যাক মানি ব্যবহার করে তারা বিলাস-ব্যসনের জন্য যা খরচ করবে তার উপর আমরা ট্যাক্স আদায় করব। একথা কে না জানে যে চটকল মালিকরা ৩০০ কোটি টাকা মুনাফা করেছে।

কিন্তু তাদের সেই বাড়তি মুনাফা নেওয়ার জন্য বা তাদের হাত থেকে চটকলগুলি নিয়ে জাতীয়করণ করার জন্য এবং পাট চাষীদের ন্যায্য দাম দিয়ে তাদের ক্রয় ক্ষমতা বাড়াবার জন্য তাঁরা ব্যবস্থা নিলেন না। তাঁরা এখানে ৯।১০ দফা জিনিসের উপর সাধারণের উপর করভার কমাচ্ছি বলে যে প্রস্তাব নিয়েছেন কত কোটি টাকা এখান থেকে আসবে তার ইঙ্গিত দেননি। কিন্তু আমি একটা ইঙ্গিত শঙ্করবাবুকে দিতে পারি তাঁরা এই চটকল-গুলি জাতীয়করণ-এর নীতি না নিয়ে, পাট চাষীদের ন্যায্য দাম না দিয়ে কত কোটি টাকা পাট চাষীদের ক্ষতি করেছেন তার হিসাব যদি করতেন তাহলে দেখতে পেতেন তাঁরা প্রায় ৩৫ থেকে ৩৬ কোটি টাকা পাট চাষীদের ন্যায্য দাম দিতে ব্যর্থ হওয়ার জন্য চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছে। ৭।। লক্ষ বেল এই বছরে পাট তৈরী হয়েছে যেটা বাম্পার, সেই পাট চাষীরা ৪০।৪২ টাকায় বিক্রি করেছে। তাদের কাছে নিম্নতম দামও সরকার গ্যারান্টি করতে পারেননি, ফড়িয়া ও ব্যবসায়ীদের হাতে সমস্ত পাটের বাজার চলে গেছে। অর্থমন্ত্রী মহাশয় বললেন রিলিফ দিচ্ছি, দিন, কিন্তু মোটা রিলিফ দেওয়া যেত যদি ৩২ থেকে ৩৬ কোটি টাকা তাদের দেওয়া যেত, কিন্তু সেটা দিতে পারলেন না। আর কি করলেন? আমরা জানি গত বছর ব্ল্যাক মার্কেটিংকে অবলম্বন করে গ্রামের একদল জোতদার মজুতদার হোর্ডার এবং একদল ধনিক কৃষক অনেক টাকা মুনাফা করেছে। সেই গ্রামের যারা ধনী কৃষক তাদের উপর ট্যাক্স করে তাদের যে উদ্বৃত্ত আয়, মানুষের খাদ্যকে নিয়ে ছিনিমিনি খেলে যে টাকা তারা লাভ করেছে সেই রুরাল রিচদের পাম্প আউট করে নেওয়ার কোন কথা এখানে নেই, মোমবাতির উপর থেকে, অন্যান্য কিছু কিছু জিনিসের উপর থেকে ট্যাক্স কমিয়ে একটা হেঁয়ালী সৃষ্টি করার চেষ্টা করেছেন। মোটামুটি ঘটনাগুলি যেগুলি থেকে আমাদের রিসোর্সেস বাড়তে পারত সেগুলি নেই কেন? তৃতীয় নম্বর কথা হচ্ছে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধি সম্পর্কে। জিনিসপত্রের মূল্যবৃদ্ধি, খাদ্যের মূল্যবৃদ্ধি মানুষকে আতঙ্কিত করে তুলেছে, সেই জিনিস সম্পর্কে গত বছর যে কথা বলেছিলাম যে আপনারা পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ত করুন, সেদিক থেকে আপনারা ধান-চালের পাইকারী ব্যবসা হাতে নিন এবং সঙ্গে সঙ্গে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম যাতে কমান যায় তার সরবরাহের জন্য গভর্ণমেন্ট দায়িত্ব নিন এবং তার ব্যবস্থা করুন, কিন্তু আপনারা তা করলেন না। আজকে বিভিন্নভাবে জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ায় মানুষের ক্রয় ক্ষমতা কমে যাচ্ছে। এরজন্য আপনারা কিছু মাগ্গী-ভাতা বাড়িয়ে দিচ্ছেন ঠিক কিন্তু আজ যে মাগ্গীভাতা বাড়ালেন ২০।২৫ টাকা কালকে জিনিসের দাম বেড়ে গেল ৪০।৫০ টাকা। নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম কমানর জন্য এবং খাদ্যশস্যের পাইকারী ব্যবসা গ্রহণ করবার নীতি আপনারা গ্রহণ করলেন না,

বাজেটের মধ্যে আগামী দিনে তার কোন ইঙ্গিত নেই। আপনারা মূল মূল জায়গায় যেখানে পশ্চিমবঙ্গের অর্থনীতি সঙ্কটাপন্ন হয়ে আছে সেই জায়গাতে আঘাত করছেন না, আপনারা মিক্সড ইকনমির উপর দাঁড়িয়ে বাজেট তৈরী করেছেন। চায়ের ক্ষেত্রে সেকথা বলা যায়। চা-শিল্পকে জাতীয়করণ করার কথা কতদিন থেকে উঠেছে, সেই চা-শিল্পকে জাতীয়করণ করার নীতি এখন পর্যন্ত গ্রহণ করেননি। গভর্ণমেন্ট সেই চা-শিল্পকে নিতে যাচ্ছেন যেগুলি সিক হয়ে যাচ্ছে অর্থাৎ যেগুলি নিলে সরকারের ঘাড়ে লায়েবিলিটি পড়বে সেগুলি নিতে যাচ্ছেন। সেগুলি তাঁরা নিন কিন্তু যেগুলি লাভজনক যেখানে কোটি কোটি টাকা লাভ হচ্ছে সেগুলি নিচ্ছেন না। এঁরা যে ইকনমিক রিভিউ বের করেছেন তাতে দেখা গেছে চা-শিল্পে উৎপাদন বেড়েছে এবং আমাদের বৈদেশিক মুদ্রার আহরণও বেড়েছে এবং সেই চা-শিল্পগুলির মধ্যে যেগুলি লাভজনক শিল্প যেগুলি পেলে সিক ইনডাষ্ট্রি নিলেও আমরা গোটা চা-শিল্পকে পুনরুজ্জীবিত করতে পারতাম, সমস্ত পশ্চিমবঙ্গের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করতে পারতাম, সেই দৃষ্টিভঙ্গী এই বাজেটের মধ্যে নেই।

[ 3-45—3-55 p.m. ]

তারপর এঁরা খুব আত্মপ্রসাদ লাভ করেছেন ষষ্ঠ অর্থ কমিশনের টাকার ব্যাপার নিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী এখানে দেখাবার চেষ্টা করেছেন যেন ষষ্ঠ অর্থ কমিশন আমাদের পশ্চিমবাংলাকে দুহাতে দান করেছেন এবং পশ্চিমবাংলা যেন খুব লাভবান হয়েছে এবং এটা তাঁরা ঝগড়াঝাটি করে আদায় করতে পেরেছেন এরকম একটা ধারণা সৃষ্টি করে বাহবা নেবার চেষ্টা করেছেন। আমি এখানে তথ্য দিয়ে দেখাতে চাই সিক্সথ্ ফাইন্যান্স কমিশন ঠিক করেছে ৬ হাজার ৯০৯ কোটি টাকা কেন্দ্র থেকে স্টেটকে দেবেন ১৯৭৯ সালের মধ্যে। এই টাকা তাঁরা বিভিন্ন প্রদেশে ভাগ করে দিয়েছেন এবং বিভিন্ন প্রদেশকে যে ভাগ করে দিয়েছেন তার হিসেব যদি দেখি তাহলে দেখব আমাদের পশ্চিমবাংলা যেমন ৮৮৯ কোটি টাকা পেয়েছেন ঠিক তেমনি বিভিন্ন প্রদেশও টাকা পেয়েছে। এই যে টাকা আমরা পেয়েছি এটা আমাদের ন্যায্য প্রাপ্য তো বটেই বরং আমি মনে করি ইনকাম ট্যাক্স, এক্সাইজ ডিউটির অংশ এবং ডেথ ডিউটির অংশ থেকে আমাদের পশ্চিম-বাংলার আরো প্রাপ্য আছে যেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা পাইনি। আমি মনে করি বিভিন্ন রাজ্যকে যে রেশিওতে দিয়েছে সেই রেশিওতে পশ্চিমবাংলাকে দেয়নি। আমাদের অর্থমন্ত্রী বোঝাবার চেষ্টা করেছেন যে, আমরা যেটা আদায় করেছি সেটা খুব বেশী আদায় করেছি। তাঁর দেখান উচিত ছিল ফিফ্থ ফাইন্যান্স কমিশন পর্যন্ত যেটা ছিল সেই অনুযায়ীও পশ্চিমবাংলা অনেক অবহেলিত হয়েছে। কাজেই আমি মনে করি আমাদের আরও যেসমস্ত পাওনা গণ্ডা রয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে সেগুলি খুব জোরের সঙ্গে উত্থাপন করা উচিত ছিল। লোন ছাড় যেটা পাওয়া গেছে সেক্ষেত্রেও বাহবা নেবার চেষ্টা করেছেন এবং বলেছেন যে নূতন জিনিস কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা আদায় করেছি। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই লোন ছাড়ের ব্যাপারে তাঁরা একটা নীতি ঠিক করেছেন এবং সেইভাবে আমাদের পশ্চিমবাংলা তার অংশ পেয়েছে। আমাদের পশ্চিমবাংলা লোন ছাড় পেয়েছে ১৪৩ কোটি টাকার মত, অন্যান্য প্রদেশও সেই অনুযায়ী তাদের লোন ছাড় পেয়েছে। আমি বলতে পারি উড়িষ্যা আমাদের চেয়ে বেশী দেনদার ছিল কেন্দ্রীয় সরকারের কাছে। উড়িষ্যার যে লোন ছিল এবং তা থেকে তারা যে পারসেন্ট ছাড় পেয়েছে তাতে দেখছি তারা আমাদের চেয়ে বেশী পারসেন্ট ছাড় পেয়েছে। আমি এটুকু দেখাতে চাই লোনের ব্যাপারে হোক, গ্র্যান্টের ব্যাপারে হোক, ষষ্ঠ কমিশনের ব্যাপারেই হোক কেন্দ্রীয় সরকার যেটা দিয়েছেন সেটা একটা সেন্ট্রালাইজ্ড পলিসি হিসেবে সমস্ত প্রদেশকে দিয়েছে এবং সেই হিসেবে আমাদের পশ্চিম-বাংলার ক্ষেত্রে বরং এটাই দেখেছি যে আমাদের আরও বেশী পাবার অধিকার ছিল। অর্থাৎ অন্যান্য প্রদেশ যেটা পেয়েছে আমরা তাদের চেয়ে বেশী পাবার হকদার। গত বছর পশ্চিমবাংলা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওনার ব্যাপারে যত জোরের সঙ্গে দাবী রেখেছিলেন এবারে সেটা রাখেননি দেখে আমি খুব বিস্মিত হয়েছি। মাননীয় স্পীকার

মহাশয়, এছাড়া আজকে তিনি ইনডাস্ট্রিয়ালাইজেসনের ব্যাপারে একটা তত্ব হাজির করেছেন এবং যে তত্বের উপর দাঁড়িয়ে তিনি মনে করেছেন মিক্সড ইকনমি অর্থাৎ প্রাইভেট সেক্টর এবং পাবলিক সেক্টরকে বেশী করে সাহায্য করলে ইনডাস্ট্রিয়ালাইজেসন হবে। এবং তা যে সম্ভব হয়নি সেটা আজকে ২৬ বৎসর ধরে পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে যে অর্থনৈতিক সঙ্কট সেই সঙ্কট চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিচ্ছে যে আমাদের ভারতবর্ষে এবং পশ্চিমবাংলায় এখনো প্রাইভেট সেকটারের আধিপত্যই বেশী আছে, এখনো স্টেট সেকটার প্রাইভেট সেকটারের চেয়ে বেশী শক্তি শালী হয়ে গড়ে উঠেনি এবং প্রাইভেট সেকটার নির্বিবাদে কয়েক বৎসর ধরে এখানে প্রতিষ্ঠিত আছে। কিন্তু এখানে ইনডাস্ট্রি-লিজেশন ভালভাবে শক্তিশালী হয়নি। সেইজন্য কথা উঠেছে যে এই সমস্ত ক্ষেত্রে আমাদের যে একচেটিয়া অংশ আছে তাকে খর্ব করে, তার আধিপত্য খর্ব করে দিয়ে এখানে ন্যাশানালাইজ সেকটারে বা স্টেট সেকটার-এর আধিপত্য বাড়াতে হবে। সেখানে দেখুন এরা বলছে যে কুটির শিল্প, মাঝারি শিল্প, স্মল ইনডাস্ট্রি তাঁরা গড়বেন, এই আইনসভায় এই ইনডাস্ট্রিয়াল বেস তৈরী করবার জন্য একটা আইনও পাশ করেছেন কিন্তু মূলে গলদ থেকে যাচ্ছে। এই বাজেটের মধ্যে আমরা দেখলাম মূলে গলদ থেকে যাচ্ছে কি, যে এখানে সেই মনোপলির কর্তৃত্ব বজায় থাকলেও এই স্মল, মিডিয়াম কটেজ ইনডাস্ট্রি আপনি যত চেষ্টাই করুন, যতই ভাবুন, যতই কর্পোরেশন করুন এই মনোপলি কম-পিটিশনের কাছে তারা ক্রমশঃ ক্রমশঃ হটে যাবে এবং সেদিক থেকে আমাদের অর্থ-নীতির যে দুর্বলতা, সেই ইনিসিয়াল দুর্বলতা থেকে যাবে। সেই দিক থেকে আমাদের পশ্চিমবঙ্গের অর্থনীতিতে কোন মৌলিক পরিবর্তন আনা যাবে না, পুনরুজ্জীবন আনা যাবেনা, যেজন্য আমাদের স্টেট সেকটারকে সবল করা, ন্যাশনালাইজড সেকটরকে সবল করা এর উপর আমাদের জোর দিতে হবে। এবং এই দিকের উপর জোর না দিয়ে বর্তমানে সারা দুনিয়ার যে ধনতান্ত্রিক সঙ্কট, ভারতবর্ষের যে অর্থনৈতিক সঙ্কট, সেই সঙ্কটকে এবং পশ্চিমবঙ্গের যে অর্থনৈতিক সঙ্কট সেই সঙ্কটকে কোনভাবেই উন্নতির দিকে নিয়ে যাওয়া যাবেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের পশ্চিম-বাংলায় যে বেকার সংখ্যা তা সারা ভারতবর্ষের মধ্যে বেশী। এবং এই সাড়ে ১৫ লক্ষ বেকার, এই বেকার সমস্যা সমাধানের জন্য কি করলেন? মনোপলির উপর আঘাত সুদৃঢ়ভাবে করলেন না। ছোট মাঝারি ইত্যাদি তৈরী করবার জন্য পরিকল্পনা নিচ্ছেন অথচ মনোপলিকে আঘাত করলেন না। আর বেকার সমস্যা সমাধানের জন্য কি বাতলাচ্ছেন এই বাজেটের মধ্যে, প্রধানতঃ বাতলাচ্ছেন যে নিজেরা নিজেরা তৈরী করে নাও। তাদের ট্রেনিং দিয়ে দিচ্ছি, কিছু ব্যাংকের টাকা দিয়ে দিচ্ছি তোমরা নিজেরা এমপ্লয়েড হয়ে ব্যবসা চালিয়ে নিজেরা করে খাও। এই হচ্ছে একদিকে, আর দ্বিতীয় হচ্ছে, কিছু কিছু পোল্ট্রি করে দিচ্ছি তাই দিয়ে তোমাদের সমস্যার সমাধান করে নাও। এই অদ্ভুত বেকার সমস্যার সমাধানের পথ এঁরা বের করেছেন। অথচ একচেটিয়া পুঁজিপতিদের যথাবিহিত রেখে দিয়ে তাঁরা মনে করছেন যে কিছু ট্রেনিং দিয়ে, কিছু ছেলেকে কয়েক হাজার টাকা হাতে তুলে দিয়ে আর ৩ মাসের ট্রেনিং দিয়ে ছেড়ে দিলেই বোধহয় তারা সব সেল্ফ সাফিসিয়েন্ট হতে পারবে, ব্যবসা গড়ে তুলতে পারবে, তারা সব ব্যবসা বাণিজ্য করে নিজের পায়ের উপর ভর দিয়ে দাঁড়াতে পারবে। এইভাবে তাঁরা পরিকল্পনা করে চলেছেন এবং বাজেটের মধ্যে সেই দিক লক্ষ্য রেখে যে জিনিসগুলি করা হয়েছে সে জিনিসগুলি ত্রুটিপূর্ণ বলে আমি মনে করি। কারণ এই করে শুদ্ধু ঐ মনোপলিকে জিইয়ে রেখে এবং এই জিনিসগুলি তৈরী করতে হলে যে মনোপলিতে আঘাত করা দরকার সেই নীতি গ্রহণ না করলে এটা কাগজে কলমে থেকে যাবে। অপর দিকে তাঁরা কি করছেন? তাঁরা কিছু চাকরী বাকরী দিচ্ছেন, দিয়েছেন, ১৭ হাজারের মত কিছু ফর্দ তাঁরা দিয়েছেন কিন্তু এখানে আমরা পরিষ্কার গতবারেও বলেছি এবারও বলছি যে এই যে নিয়োগের ক্ষেত্রে যে প্রিনসিপিল তাঁরা গ্রহণ করেছেন সেই প্রিনসিপিল পশ্চিমবঙ্গের সমস্ত যুবকদের কাছে এবং সমস্ত সমাজ জীবনে একটা ক্ষত সৃষ্টি করেছে তা হচ্ছে তাঁরা যে কয়েকটি চাকরী দিয়েছেন সেই কয়েকটি চাকরীর জন্য তাঁরা পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে যাননি, কোন কারণে একটা সিলেকশন বোর্ডের মাধ্যমে যাননি, তাঁরা গিয়েছেন কতকগুলি পার্টিগত সিলেকশন বোর্ড করে নিয়েছেন।

·55—4-05 p.m.]

একটা কেবিনেট কমিটী করে নিয়েছেন এবং সম্পূর্ণভাবে লক্ষ লক্ষ যে সমস্ত ছেলে করী-বাকরীর জন্য দরখাস্ত করেছে, তাদের সামনে এই চাকরী দেওয়ার পদ্ধতিটা তভাত হয়েছে, সম্পূর্ণ দলবাজি পদ্ধতি, অগণতান্ত্রিক পদ্ধতি, সত্যিকারে বাছাই করতে লে যে ন্যায় নীতি মেনে চলা প্রয়োজন তা মানা হচ্ছে না। যেখানে কথা ছিল যে সমস্ত ামিলি দুঃস্থ, যে সমস্ত ফ্যামিলিতে একজনও চাকরী-বাকরী করে না—সেই ফ্যামিলির লেদের প্রায়োরিটি দেওয়া হবে। কার্য্যক্ষেত্রে দেখা যাচ্ছে সেইসব জিনিষ বানচাল কনে য়ে—চাকরী দেওয়ার ক্ষেত্রে এমনভাবে একটা পাপচক্র এ্যাটমোসফিয়ার সৃষ্টি হয়েছে র ফলে আজ অসংখ্য যুবকদের মধ্যে প্রশ্ন উঠেছে তাহলে তাদের দলবাজি ছাড়া চাকরী ব না, চাকরী পাওয়ার পদ্ধতি আর পি.এস,সি নয়—বা গণতান্ত্রিক কোন পদ্ধতি নয়। ভিন্ন দিক থেকে বাজেটে টাকা খরচ করার যে পদ্ধতি অনুসরণ করা হচ্ছে, সেই পদ্ধতির রিবর্তন হবে কিনা—সে সম্বন্ধে আজকে বাজেটে কোন উল্লেখ নাই। এর দ্বারা বোঝা চ্ছে তাঁরা তাদের পুরাতন পদ্ধতিই মোটামুটিভাবে সর্বক্ষেত্রে চালিয়ে যাবেন। এইভাবে রা বাজেট রচনা করেছেন।

তারপরে স্যার, কৃষি ক্ষেত্রে বা ভূমি সংস্কারের ক্ষেত্রে যে নীতি তাঁরা গ্রহণ করেছেন নীতি নিয়ে আমরা পরিষ্কার বলেছি যে এখন পর্য্যন্ত যে জমি তাঁরা বিলি করতে রতেন যে জমি তাদের হাতে আছে, যার বিরুদ্ধে হাই কোর্টে কোন মামলা নাই— লক্ষ আড়াই লক্ষ একর জমি, সেই জমি তাঁরা ভূমিহীন কৃষকদের মধ্যে এতদিনে বিলি রতে পারতেন, তাও তাঁরা এখন পর্য্যন্ত বিলি করেন নাই। এই জমি বিলি করার াপারে যে পক্ষপাতিত্ব হয়েছে, যে দুর্নীতি হয়েছে, সে সম্বন্ধে গ্রান্টের আলোচনার সময় লবো।

সর্বশেষে ওয়ার্কস পারটিসিপেসান-এর যে কথা ডাঃ গোপাল দাস নাগ—আমাদের শ্রম-ন্ত্রী—তুলেছেন ন্যাশানালাইজড সেকটরে এই যে সব ঘটনা ঘটছে এর কারণ কী? কেন রকার যে সব শিল্প হাতে নিচ্ছেন তাতে লোকসান হচ্ছে? সাধারণতঃ তিনি সব দায়িত্ব য়ার্কারদের ঘাড়ে চাপিয়ে দিয়েছেন। এরজন্য একচেটিয়া পুঁজিপতিদের কোন দায়িত্ব াই, এরজন্য ম্যানেজমেন্টের কোন দায়িত্ব নাই, গভর্ণমেন্ট অফিসারদের কোন দায়িত্ব াই, অর্থাৎ আর কারো কোন দায়িত্ব নাই—যত দোষ সবই ঐ নন্দ ঘোষ—ওয়ার্কাররা। মিকরা এই সমস্ত পাপের জন্য দায়ী। গভর্ণমেন্টের যে সব তথ্য বেরিয়েছে তার মধ্যে খো গেছে যে এই সমস্ত শিল্প সঙ্কটের জন্য দায়ী ওয়ার্কাররা নয়, এই সমস্ত সঙ্কটের ন্য দায়ী আমাদের বর্তমান শিল্প পরিচালনার যে নীতি সেই নীতিই এই সবের জন্য ায়ী এটা পরিষ্কারভাবে ইকনমিক রিভিউ পত্রিকাতে বলা আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রশ্ন উৎথাপন করতে চাই—একটা কোন ইনডাষ্ট্রি ভর্ণমেন্টের কোন একটা ষ্টেট ইনডাষ্ট্রি সেখানে যে সমস্ত নীতির কথা বারেবারে লবার চেষ্টা করা হয়েছে এক্সপেরিমেন্ট করা হচ্ছে। সেখানে দুর্নীতি বন্ধ হয়েছে কিনা? ার প্রডাকসান বেড়েছে কিনা? ওয়ার্কারস্ পার্টিসিপেসান নেওয়া হয়েছে কিনা, ওয়ার্কারদের ারখানা পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছে কিনা? সেটা দেওয়া হোক তাদের সাজেসান রিচালনা ক্ষেত্রে নেওয়া হোক্। এই এক্সপেরিমেন্ট একবার করে দেখুন না, সেই সব ল্পে উন্নতি ঘটে কি ঘটে না। অথচ তা না করে সরকার সব দোষ শ্রমিকদের উপর াপিয়ে দিয়ে নিজেরা দোষমুক্ত হতে চাইছেন। যেখানে আসল গলদ সেখানে দুর্নীতি চলেছে াকে রক্ষা করবার, বজায় রাখবার চেষ্টা সরকার করছেন। তাকে দূর করবার কোন —প্রচেষ্টা এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না।

পশ্চিমবাংলায় যে অবস্থা সেই অবস্থায় আমাদের বাজেটে যে জিনিস করা উচিত ছিল, যগুলি আমরা লক্ষ্য করছি নাই। যেখানে ওয়ার্কারদের উপর বেশী করে নির্ভর করা উচিত ছিল, সেই সব জায়গায় মনোপলিষ্টদের উপর বেশী করে তাঁরা নির্ভর করছেন, যেখানে রীব ক্ষেত মজুর ছোট ছোট গরীব চাষীদের উপর প্রধানতঃ নির্ভর করা উচিত ছিল,

তা না করে সেখানে তারা রুরাল রিচদের উপর গ্রাম্য ধনীদের উপর বেশীকরে নির্ভর করেছেন। যেখানে প্রধানতঃ জনসাধারণের সহযোগিতার উপর নির্ভর করা উচিত ছিল, তা না করে সরকার আমলা, ব্যুরোক্র্যাট এবং পুলিশের উপর বেশী করে নির্ভর করে চলছে।

যে সাধারণভাবে স্টেট কনট্রোলের উপর নির্ভর করা উচিত ছিল সেখানে জয়েন্ট সেক্টারের উপর নির্ভর করছে।

**Shri Phani Bhusan Singhababu :**
স্যার, একজনও মন্ত্রী এখানে উপস্থিত নেই। এটা বাজেট সেসান অথচ একজনও মন্ত্রী নেই।

**Mr. Speaker**: Yes, I have sent information.

**Shri Kanai Bhowmick**:
কাজেই এইভাবে আমরা সঙ্কট দেখতে পাচ্ছি। এই যে বাজেট এসেছে এর ক্রটিগুলি মাননীয় মন্ত্রী মহাশয় সংশোধন করুন এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage Shri Gyan Singh Sohanpal entered the Chamber.)

**Shri Balai Lal Sheth :**
মাননীয় স্পীকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আমাদের ডান দিকের যে সমস্ত বক্তা বক্তৃতা দিলেন আমি তা মন দিয়ে শুনেছি ও আমি এই বাজেট আগাগোড়া মন দিয়ে পড়ে দেখিছি। এতে সাধারণ মানুষের সুবিধার কথা ও তাদের অভাবের কথা বলা হয়েছে। আমাদের সরকারী কর্মচারীদের জন্য যারা চোখের জল ফেলেন সেই চতুর্থ ও তৃতীয় শ্রেণীর কর্মচারীদের তাদের মহার্ঘভাতা একই ভাবে সকলের বাড়ান হয়েছে। সমাজতান্ত্রিকভাবে এই যে বাড়ান হয়েছে কিন্তু এই কথা কেউ বললেন না। আজকে আমরা দেখছি যে লোড শেডিং এর ফলে বা বিদ্যুতের অভাবে শ্রমিকদের অসুবিধা হচ্ছে ও গৃহস্থের অসুবিধা হচ্ছে। আমি বুঝতে পারতাম যদি তাঁরা পাঁচ বছর আগে এই কথা তারা চিন্তা করতেন, যদি তাঁরা পাঁচ বছর আগে পরিকল্পনা গ্রহণ করতেন। ১৯৭২ সালে সাঁওতালদিতে যা করে যাচ্ছেন তাতে ভবিষ্যতে ফল পাওয়া যাবে। তিমিরবাবুরা যখন ছিলেন তখন কিছু বলেন নি। তিমিরবাবু যদি সে সময় এসব বলতেন তাহলে আমি বুঝতে পারতাম। আজকে সাঁওতালদি ১৯৭২ সালেতে যা হচ্ছে সেটা আগে করলে এত হাহাকার পড়তে হতো না। এখানে কেন্দ্রীয় সরকারের ঋণ মুকুবের কথা বলা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে আমরা ঋণ মুকুবের ক্ষেত্রে ১৪৬.১২ কোটী টাকা আমরা পাচ্ছি। এটা আমাদের মন্ত্রী সভারই দক্ষতা।

[4-5—4-15 p.m.]

এছাড়া যারা বিমাতৃসুলভ ব্যবহারের কথা বলেন তাদের আমি স্মরণ করিয়ে দিতে চাই তারা যেন একথা স্বীকার করেন কেন্দ্র বিমাতৃসুলভ মনোভাব করেননি। এইটা অন্তত সম্পূর্ণ সুযোগ দিচ্ছেন। সরকারী কর্মচারী এবং অফিসারদের তৎপরতা যদি দেখা যায় তাহলে এটা আরও সুন্দর হতে পারে। যাইহোক, বাজেটকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি এবং স্পীকার মহাশয়কে অনুরোধ করছি আমার বক্তব্য বলার পর যেন বলবার সুযোগ দেন তিমিরবাবুকে। তাহলে তিমিরবাবুর যা গায়ে লেগেছে তা-তিনি একটু বলবার সুযোগ পাবেন।

**Shri Krishnapada Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট এই সভায় পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করছি। আমার বক্তব্য রাখার একটু আগে তিমিরবাবু বন্ধুবরকে বললেন ঢাক পেটান। উনি বোধ হয় একটু পরে এসেছেন ওনার পাশে যে বন্ধু বসেন তিনি যে মুর্শিদাবাদের পাঁচালী গান গাইলেন উনি বোধ হয় তা শোনেন নি। আমরা বাজেটকে সমর্থন করি এবং উনি আবার সময় পেলে পাঁচালী গাইবেন। আমাদের কিছু বলার নেই। গণতান্ত্রিক অধিকার দেওয়া আছে, ওনারা পাঁচালী গান গাইবেন এবং আমরা শুনবো এবং আমাদের ঢাক জয়ঢাক হলে নিশ্চয় তা বাজাবো এবং নিশ্চয় আপনারা শুনবেন। ওঁরা বলেছেন, বাজেটে নূতনত্ব নেই। আমি বলি অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে মৌলিক দৃষ্টিভঙ্গী আছে। এই ধরণের বাজেট এর আগে করা হয়নি। আমরা দেখছি গত বছর যেখানে ৯০ কোটী টাকা উন্নয়ন খাতে ধরা হয়েছিল এই বছর সেখানে ১৫০ কোটি টাকা উন্নয়ন খাতে বরাদ্দ করা হয়েছে। অর্থাৎ ৬০ কোটি টাকা প্রায় বাড়তি উন্নয়ন খাতে ধরা হয় যে, অর্থমন্ত্রী তাঁর বাজেটে এই কথা চিন্তা করেন সে বাজেটে নূতন কথা নেই বিরোধী দল বিরোধী মনোভাব নিয়ে একথা বলতে পারেন কিন্তু আমরা তা মানতে রাজী নই। আমরা জানি বিভিন্ন উন্নয়নের জন্য ২৪ কোটি টাকা কর তোলার কথা বলা হয়েছে। কিন্তু আপনি লক্ষ্য করে দেখবেন, আমরা যদি ২৪ কোটি টাকা কর তুলতে পারি তাহলে বাজেটে ১২ কোটি টাকার মতো উদ্বৃত্ত হবে। একথাও এর আগে বাজেটে কোন অর্থমন্ত্রী বলেননি। আমরা এও লক্ষ্য করেছি কর বসানো এবং কর ছাড় দেওয়ার ক্ষেত্রে দেশের সাধারণ এবং মধ্যবিত্ত মানুষকে কিছু নিশ্চয়তা দিয়েছে। অর্থমন্ত্রী ঘোড়দৌড়ের উপর কর বসানোর জন্য যদি কেউ রাগ করেন তাহলে আমাদের বলার কিছু নেই। এই করের ফলে ঘোড়দৌড়ের মাঠ থেকে সরকার আদায় করতে পারেন এবং তাতে সাধারণ মানুষের কিছু এসে যায় না। বরং সেই কর নিয়ে সাধারণ মানুষের উন্নয়নে লাগাতে পারি এবং তাহলে ভাল হবে। আমরা দেখছি যেভাবে কর ধরা হয়েছে তাতে উচ্চ বিত্তদের এবং ধনী ব্যক্তিদের ক্ষেত্রে যেয়ে বেশী পড়বে এবং গরীব শ্রেণীর খুব অসুবিধা হবে না। বাজেটের এই দৃষ্টিভঙ্গীর জন্য বাজেটকে সমর্থন করছি।

**Shri Ahindra Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটের মধ্যে অনেক কিছু উল্লেখযোগ্য বৈশিষ্ট থাকলেও একে বৈপ্লবিক বাজেট বলা চলে না; বরং বলা যেতে পারে যে এত দিন ধরে যে গতানুগতিকতা চলেছিল তাকে ভাঙ্গবার চেষ্টা করা হয়েছে। উন্নয়নের দৃঢ় আশা ব্যক্ত করা হয়েছে—অনেক কিছু আশা করা হয়েছে। যা হোক বাজেটের অনেক ক্ষেত্রে অনেক কিছু ভুল ত্রুটি দুর্বলতা অকপটে স্বীকার করা হয়েছে। এখানে কানাইবাবু বার বার মিক্সড ইকনমির কথা উল্লেখ করেছেন। আমি তাঁকে জানাতে চাই যে এ সম্পর্কে আমরা যথেষ্ট সচেতন। বর্তমান ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোর সঙ্গে আমাদের পশ্চিমবাংলার অর্থনীতি অনিবার্যভাবে যুক্ত। একথা আমি জোর করে বলতে পারি যে এই কাঠামোর মধ্যে থেকে এর চেয়ে বৈপ্লবিক বোধ হয় আর কিছু করা যায় না। আগামী পরিকল্পনায় যে বর্ধিত টাকা পাওয়া গিয়েছে সেটা যদি সৎভাবে নিষ্ঠার সঙ্গে ব্যয় করা হয় তার জন্য মাননীয় অর্থমন্ত্রী বিশেষভাবে নজর রাখেন এই অনুরোধ জানাচ্ছি। পার ক্যাপিটা সেই উন্নয়নের টাকা যাতে গিয়ে পড়ে তার জন্য তিনি নিশ্চয় চেষ্টা করবেন এই আশা আমি করি। কারণ ডি-সেন্ট্রালাইজেসন অব ইকনমি না হয়ে কতকগুলি গোষ্ঠীর বা ব্যক্তি বিশেষের এতে উন্নতি সাধিত হলে দেশ আর বাঁচবে না—দেশে অর্থনৈতিক কাঠামো একেবারে ভেঙ্গে পড়বে। যাঁরা এই বাজেটের সমালোচনা করেছেন তাদের প্রতি আমার আবেদন যে শুধুমাত্র আলোচনা সমালোচনা করে এর কোন সুরাহা করা যাবে না। আমরা দেখতে পাচ্ছি যে শিল্পোন্নয়নের ক্ষেত্রে নূতন দৃষ্টিভঙ্গি আরোপ করা হয়েছে। আমি বলতে চাই যদি পরিকল্পনার সঙ্গে জনসংখ্যার হিসাবে আনুপাতিক হারে পার ক্যাপিটা এই পরিকল্পনার অর্থ বিনিয়োগ করা হয় তাহলে সামঞ্জস্য থাকবে বলে আশা করি। আজকে যদি ধীরে ধীরে দেশের ইকনমি কেন্দ্রীভূত

হয় তাহলে এই সব পরিকল্পনার সামঞ্জস্য থাকবে না। আজকে আমাদের মুখ্যমন্ত্রী এই হাউসে যে ঘোষণা করলেন সেটাকে আমি একটি ঐতিহাসিক ঘোষণা বলে মনে করি। এবং আমি আশা করি ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা ধর্মঘট করে যে সঙ্কট সৃষ্টি করেছিলেন সেই সঙ্কটের মোকাবিলা করে আমাদের মন্ত্রীসভা এবং মুখ্যমন্ত্রী খুব সাহসিকতার পরিচয় দিয়েছেন। আমি আশা করি এর পরে ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা তাঁদের আন্দোলন তুলে নেবেন। তাঁদের এই যে আন্দোলন এটা একটা বিশেষ শ্রেণীর স্বার্থে আন্দোলন। কিন্তু আমাদের মন্ত্রীসভা সেই সঙ্কীর্ণতাকে ভেঙ্গে দিয়ে সকল শ্রেণীর কর্মচারীদের এমন কি থার্ড গ্রেড ফোর্থ গ্রেড কর্মচারীদের পর্যন্ত তাদের গ্রেড বেতন ও অন্যান্য সুযোগ সুবিধা দিয়ে যে ঘোষণা করলেন সেটা সত্যিই প্রশংসনীয়। এর পর আমি আশা করবো ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা তাঁদের ধর্মঘট তুলে নিয়ে শুভ বুদ্ধির পরিচয় দেবেন। আমরা জানি এই ডাক্তার এবং ইঞ্জিনীয়ার ধর্মঘটীদের মধ্যে অন্তত ১৩০০ জন মুখ্যমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করতে চেয়েছিলেন। আশা করি তাদের শুভ বুদ্ধির উদয় হবে এবং আবার তাঁদের স্বাভাবিক কাজকর্ম চালু করবেন। আমরা গ্রামবাংলার প্রতিনিধি—এ ব্যাপারে আমরা আশঙ্কা করছি যে এই ইঞ্জিনীয়ারদের এই ধর্মঘটে যুক্ত হবার ফলে কাজ কর্ম না হবার ফলে বহু টাকা না ব্যয় হয়ে ফেরত যাবে। তাই আমি তাঁদের অনুরোধ করবো যে গ্রামবাংলার দুরবস্থার কথা মনে রেখে তাঁদের আমি অনুরোধ জানাচ্ছি তাঁরা ধর্মঘট তুলে নিয়ে যেন জনস্বার্থ রক্ষা করেন। এই কথা বলে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Jyotirmoy Mazumdar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটের সাধারণ আলোচনায় অংশ গ্রহণ করার আগে আমি বলতে চাই যে আজকে এই পবিত্র বিধান সভায় বাজেট আলোচনার প্রাক্‌কালে আমাদের মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গের সরকারী চাকুরীজীবীদের সম্বন্ধে যে ঘোষণা করলেন বিশেষ করে তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর কর্মচারী যারা হাসপাতালে নোংরা পরিষ্কার করে নর্দমা পরিষ্কার করে যারা অফিসের পিওন ঐ নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর লোকদের উপর আমাদের মুখ্যমন্ত্রী তথা মন্ত্রীসভা সমস্ত দুর্বলতা কাটিয়ে যে ঘোষণা করলেন তাতে সত্যি তিনি ধন্যবাদযোগ্য। এই ঘোষণায় সমগ্র পশ্চিমবাংলার মানুষ উপলব্ধি করছে যে এই সরকার শুধু মাত্র যারা এক হাজার ১২০০ টাকা বেতন পান তাদের কথা চিন্তা করেন না, নিম্ন মধ্যবিত্ত মানুষের কথাও চিন্তা করেন। একথা তাঁরা নিশ্চয় অনুভব করবেন যে এই সরকার তাঁদের সঙ্গে আছে।

[4-15—4-25 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট আলোচনা প্রসঙ্গে নিশ্চয় প্রথমে অর্থমন্ত্রী আমাদের কাছ থেকে প্রশংসা পাবেন। কেন না তিনি এইবারে সর্ব প্রথম পশ্চিমবঙ্গে ১০-১২টি জিনিসের উপর থেকে বিক্রয় কর মকুব করেছেন, ঠিক তেমনি আর এক দিকে বৃহৎদের উপর নতুন করে কর ধার্য্য করে ২৪ কোটি টাকার মত সম্পদ সৃষ্টির চেষ্টা করেছেন—সেদিক থেকে অর্থমন্ত্রী নিশ্চয় প্রশংসা পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটের অন্য একটি দিকও আমি তুলে ধরতে চাই এবং আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী তথা সমগ্র মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই কথা অস্বীকার করার উপায় নেই গত বছর বাজেট আলোচনার সময় এই পবিত্র বিধানসভায় আমি ছোট্ট একটি চিত্র তুলে ধরেছিলাম—একটি ছোট্ট দোকানদারের চিত্র। আজকে আমি সেই দোকানদারের চিত্র তুলে ধরতে চাই না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তার কাছে বিনীতভাবে একটি প্রশ্ন রাখতে চাই, তিনি কি স্বীকার করবেন গত বছর যখন বাজেট পেশ হয় তখন পশ্চিমবঙ্গে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য যেখানে দাঁড়িয়েছিল আজকে এক বছর পরে নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্যের দাম কোথায় এসে দাঁড়িয়েছে—সর্ব ভারতীয় হিসাবে যদি দেখা যায় তাহলে আমরা দেখতে পাচ্ছি ২৬ শতাংশের মত দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে, আর একটি দিকে দেখতে পাওয়া যাচ্ছে

সর্বভারতীয় ভিত্তিতে ৪০ শতাংশের মানুষ আজ দারিদ্র্য সীমার নীচে দাঁড়িয়ে আছে এবং সেক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে হারে দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে সেটা নিশ্চয় অর্থমন্ত্রী স্বীকার করবেন। সরষের তেল যেখানে ৫ টাকা ছিল সেটা ১০ টাকায় গিয়ে পৌঁছেছে, নারকেল তেল যেখানে ১২ টাকা ছিল সেটা ২০ টাকায় গিয়ে পৌঁছেছে। প্রত্যেকটি নিত্য প্রয়োজনীয় জিনিস আজকে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাহিরে চলে গেছে, এটা আজকে অর্থমন্ত্রী মহাশয়কে স্বীকার করতেই হবে। পশ্চিমবঙ্গে ৪০ শতাংশ আজকে দারিদ্র সীমার নীচে এবং বর্গাদার মানুষ, ভূমিহীন গ্রামের মানুষ এবং কলকারখানার যারা চতুর্থ শ্রেণীর ক্যাজুয়্যাল ষ্টাফ, সেই সমস্ত শ্রমিকভাই তাদের যদি মিলিত সংখ্যা নেওয়া যায় তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গের অন্ততঃপক্ষে কম করে ৬০ শতাংশ মানুষ আজকে দারিদ্র্য সীমার নীচে চলে গেছে এবং যে দেশের ৬০ শতাংশ মানুষ দারিদ্র্য সীমার নীচে চলে যায় সে দেশের বাজেটের অর্থনৈতিক কাঠামো সঠিক পথে কি এগোচ্ছে? মাননীয় অর্থমন্ত্রী স্বীকার করেছেন বাজেট বক্তৃতায় যে আমাদের পূর্বেকার বাজেটে নিশ্চয় কিছু ত্রুটি বিচ্যুতি ছিল---তাঁর এই স্বীকারোক্তিকে নিশ্চয় স্বাগত জানাচ্ছি। কিন্তু সেই স্বীকারোক্তির সাথে সাথে এই ৫০ শতাংশ মানুষ যারা আজ দারিদ্র্য সীমার নীচে চলে গেছে---আজকে গ্রামাঞ্চলের ৭০ শতাংশ ভূমিহীন বর্গাদার মানুষ যারা চাষের উপর নির্ভর করে বেঁচে থাকে সেই সব মানুষের ক্রয় ক্ষমতা কোথায় নেমে গেছে সেদিকে যদি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দৃষ্টি দিয়ে থাকতেন এবং সেই ভূমিহীন বর্গাদার, শ্রমিকভাইদের তার থেকে উদ্ধার করবার জন্য যদি একটা ছক রাখতে পারতেন তাহলে আমরা বুঝতে পারতাম, কিন্তু দুঃখের বিষয় সেখানে কিছুই রাখতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট বক্তৃতায় পরিবহন খাত সম্বন্ধে লেখা হয়েছে---সেখানে বলা হয়েছে, পরিবহন ব্যবস্থার উন্নয়নকল্পে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন করপোরেশন ৭২টি নতুন দোতলা বাস বাড়িয়েছে, ২৯টি বাসের সংস্কার করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের কথা আছে, কলকাতার কথা আছে। কিন্তু দুঃখের বিষয় আমি আপনাকে জানাতে বাধ্য হচ্ছি বর্ধমান জেলার দুর্গাপুর শিল্পাঞ্চলের বিস্তীর্ণ এলাকায় নতুন করে শিল্প তৈরী হয়েছে এবং সেখানে রাষ্ট্রীয় পরিবহন চালু রয়েছে। সেখানে রাষ্ট্রীয় পরিবহন এমন একটা জায়গায় রয়েছে---বিগত দুবছর ধরে তার উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ সরকার বিশেষ করে পরিবহন মন্ত্রী তেমন কিছুই কাজ করেন নি। আগামী বছরের বাজেটে দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহনের কতখানি কি উন্নতি করবেন সে বিষয়ে কোন আলোকপাত করেন নি। আজকে পশ্চিমবঙ্গে বিচ্ছিন্নভাবে শুধু নয়, সমগ্র ভারতবর্ষের অর্থনীতিতে এমন একটা জরাজীর্ণ ভাব এসেছে এর থেকে আমাদের ফিরে আসতে হলে নিশ্চয় একটা পজেটিভ দৃষ্টিভঙ্গী নিয়ে এগোতে হবে এবং সেদিক থেকে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বিনীতভাবে অনুরোধ করবো যে আপনি গ্রাম কেন্দ্রিক উন্নয়নের দিকে দৃষ্টি দিন এবং নগর কেন্দ্রিক মনোভাব পরিত্যাগ করে গ্রাম কেন্দ্রিক দৃষ্টি ভঙ্গী নিয়ে কৃষির উপর ভিত্তি করে যদি পশ্চিমবঙ্গ গড়ার চেষ্টা করেন, তার জন্য সব সময় বক্তব্য রাখেন তাহলে নিশ্চয় আমরা আপনাদের সাধুবাদ জানাব এবং পশ্চিমবঙ্গ আগামী দিনে সোনার বাংলা হিসাবে গড়ে উঠবে এই বিশ্বাস রাখি। বন্দে মাতরম্। জয়হিন্দ্।

### Statement under Rule 346.

**Mr. Speaker** : I now call upon Shri Ajit Kumar Panja, Minister-in-Charge of Health Department to make a statement.

**Shri Ajit Kumar Panja** : Mr. Speaker Sir, I beg to place a report of the M.L.A.'s team who went to enquire into the incidents as submitted by Shri Abdul Bari Biswas.

Sir, the team consisted of Shri Nasiruddin Khan, Shri Pradyot Kumar Mahanti, Shri Biswanath Chakraborty, Dr. Ramendra Nath Dutta, Shri Abdul Bari Biswas, Shri Narayan Bhattacharyya, Shri Gautam Chakravartty, Shri Ananta Kumar Bharati and myself.

The team went to the Nilratan Sircar Medical College Hospital first. At the said Hospital M. L. As asked question to the following persons : (1) Principal-Superintendent, Nilratan Sircar Medical College Hospitals, Calcutta, (2) Deputy Superintendent, Nilratan Sircar Medical College Hospitals, Calcutta, (3) Matron, Nilratan Sircar Medical College Hospitals, Calcutta, (4) Nurses on duty in respect of the patient Sm. Kalosashi Devi, (5) Pharmacist, Shri Ananta Kumar Roy, who described himself as the relative of the patient. M. L.As also examined the relevant records of this patient. The report is as follows :

Sm. Kalosashi Debi, aged about 70 years, admitted in the Emergency Ward being bed No. 27 of the Nilratan Sircar Medical College Hospitals on February 22, 1974. On close examination, of the records produced before them, it appears that the lady got proper treatment. It appears from the record that Sm. Kalosashi Debi suffered burn injury on February 8, 1974 and came to the Hospital for the first time on February 22, 1974 and on the same day she was admitted. The records show that she was properly treated and doctors on duty gave all possible medical facilities to her. Sri Ananta Kumar Roy, who described himself as the relative of the patient, denied any negligence. The records show that the patient was discharged on risk bond. The petitioner stated in petition that the patient died on the same day.

The records show that there was no negligence in this case. House Staff and Hony. Doctors performed their duties properly and efficiently inspite of cease-work of a section of doctors.

Thereafter the team came to the Medical College Hospital. The following persons were questioned :

1. Principal-Superintendent, Medical College Hospitals.
2. Dr. I. S. Roy, Head of the Department of Eye Infirmary, Medical College Hospitals, Calcutta.
3. Dr. Santimoy Bhattacharjee, Resident Surgeon, Eye Infirmary.
4. Two Sisters who were on duty in respect of this patient.

Records were examined. It appears from records that the patient Shri Sudhir Kumar Dey got proper treatment on 25.2.74 at Outdoor of M.C.H. as well as after his admission on 27.2.74 (by R. S. Dr. S. N. Bhattacharjee) in the Eye Infirmary of the Medical College Hospital, Dr. I. S. Roy stated that patients requiring admission have not been refused. Records show that attempts were made to keep the patient in the Hospital, but still then the patient took his discharge on risk-bond on 2.3.74. Dr. I. S. Roy himself examined the patient. It appears from evidence that some persons might have persuaded the patient to get discharge and then get admission in the private hospital stated in the petition.

The Principal-Superintendent has been requested by the team to keep watch whether any person is trying secretly to persuade the patients to get discharge by causing apprehension in their minds so that such patients after getting discharge get admission in private hospital on nursing home.

**Conclusion** :

It appears from record that the patient was duly treated by doctors on duty but the question of his discharge on risk bond is not above suspicion. The Principal-Superintendent has been requested to keep close watch as aforesaid and send report to Government within 48 hours.

The general impression of the team is that the Administration of these two hospitals has been properly managed and administered. Both the Superintendents stated

that there is no immediate apprehension. All the doctors were examined and the hospitals are being run by the Hony. Doctors and House-Staff properly.

[4-25—4-35 p.m.]

Sir, the cold cases were not being admitted. Emergency work is not suffering in any way. However, if there be any chance or threat of W.B.H.S. Doctors not attending the emergency then people including indoor patients would be put into danger.

In both the places all the members of the team have been greatly impressed by the services rendered by both Dr. Bijoy Chakrabarty and Dr. G. C. Mukherjee, the Principals of the said Colleges and the house staff (Stipendiary), Nursing staff, Hony. Visiting Surgeons and Physicians and Paramedical Staff. The team, in fact, recorded high appreciation of the work done by them inspite of the present difficulties caused by a section of W. B. H. S. Doctors ceasing work. Thank you, Sir.

Sir, this is the report of this team and it is unanimous.

**Shri Sukumar Bandyopadhyay** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে দু একটা কথা বলতে চাই।

**Mr. Speaker** : No further discussion is allowed on the statement made by the Hon'ble Minister. Mr. Bandyopadhyay, do you want to have some information ?

**Shri Sukumar Bandyopadhyay** : Yes Sir.

মিঃ স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন, প্রথমে আমি আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই, তিনি যে তড়িৎগতিতে এই তদন্ত করেছিলেন এবং তদন্তের রিপোর্ট দাখিল করেছেন, মন্ত্রীসভায় এইরকম ধরনের তড়িৎগতি কর্মপন্থা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্যমন্ত্রীর বক্তব্য প্রসঙ্গে কিছু বলতে চাই না কিন্তু একটা সন্দেহ হয় মনের মধ্যে যে তিনি তাঁর দীর্ঘ রিপোর্ট পড়লেন এবং বারেবারে পড়ার সময় তিনি একটা কথাই ব্যবহার করেছেন "রেকর্ড" শব্দটা, তিনি কাগজের সঙ্গে কথা বলে এসেছেন। দরখাস্তকারী শ্রীমতি ভবাণী সিংহ মহাশয়, তিনি উচ্চ শিক্ষিত এবং শিক্ষয়িত্রী, তিনি লিখিতভাবে দরখাস্ত করেছিলেন যে তাঁর মাতামহী কালোশশী দেবী, তিনি ভর্তি হয়েছিলেন এন,আর,এস,-এ ২৫ তারিখে এবং তার প্রস্রাব বন্ধ হয়ে যায়, ৪ঠা মার্চ রোগীর অবস্থা খারাপ হয়ে যায়, সেই অবস্থায় তাকে হাসপাতাল থেকে বের করে দেওয়া হয়, এবং এক ঘন্টা পরে রোগী মারা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনুন আমি যে ইনফর্মেশন দিচ্ছি, সেটা শোনার দরকার আছে। এখানে এক তরফা কাগজের সঙ্গে কথা বলা হয়েছে, রেকর্ডের সঙ্গে কথা বলা হয়েছে। আমি কি জিজ্ঞাসা করতে পারি না, যে শ্রীমতি ভবাণী সিংহ, তাঁকে কেন কিছু জিজ্ঞাসা করা হয়নি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোলাপ রাণী দে—এসিয়ার বিখ্যাত সার্জন, চক্ষু চিকিৎসক আই, এস, রায় তাঁর কাছ থেকে তিনি চলে গিয়ে ভর্তি হয়েছেন হাওড়ায় একটা নার্সিং হোমে এবং তাকে চলে যেতে বাধ্য করা হয়েছে। কালোশশী দেবীকে হত্যার মুখে ঠেলে দেওয়া হয়েছে। যে পেশেন্টের ২৫ তারিখে প্রস্রাব বন্ধ হয়ে গেল, যে পেশেন্টের অবস্থার অবনতি ঘটলো ৪ঠা মার্চ, সেই পেশেন্টকে হাসপাতাল থেকে বের করে দেবার এক ঘন্টা পরে মারা গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি মনে করি, এই যে তদন্ত করা হয়েছে, এই তদন্ত ডাক্তারদের সুকৌশলে বাঁচাবার চেষ্টা করেছেন মাননীয় মন্ত্রী মহাশয়, আমি ছিলাম না এই টিমে এই জন্য দুঃখিত, তাঁরা শুধু রেকর্ডের সঙ্গে কথা বলে এসেছেন।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় স্পীকার স্যার, অন এ পার্সন্যাল এক্সপ্লেনেশন, আমি শ্রী সুকুমার বন্দোপাধ্যায় মহাশয়ের এর নাম এর ভিতরে দিয়েছিলাম এবং ঘোষণাও করেছিলাম। উনি যেতে চাননি

উনি যদি আবার যেতে চান, আমার সঙ্গে যেতে পারেন এবং ডাক্তারবাবুদের বাঁচাবার কোন চেষ্টা করা হয়নি। তবে সব সুদক্ষ ডাক্তারবাবু যাঁরা কাজ করেছেন, আমার দায়িত্ব তাঁদের বাঁচাবার। কিন্তু যে ডাক্তারবাবুরা সিজ ওয়ার্ক করেছেন এবং অসুবিধার সৃষ্টি করেছেন এবং যেখানে এ্যাবাভ সাসপিশিয়ন নেই তাঁদের রিপোর্ট—আমরা ইউনিনিমাস ওপিনিয়ন দিয়েছি, এতে সব পার্টির লোকই ছিলেন। তিনি যদি আমার সঙ্গে যেতে চান নিশ্চিতভাবে যেতে পারেন এবং একদাও যদি যেতে চান অন্যদের নিয়ে, তাও যেতে পারেন এবং আমি তাঁর মন্তব্যের বিরোধিতা করছি।

**Mr. Speaker** : The Point has been clarified by the Hon'ble Minister. No discussion is allowed.

( গোলমাল )

( সেভারেল মেম্বার্স রোজ টু স্পিক )

**Shri Susanta Bhattacharjee :**

আমি আবার বলছি যে যাঁরা অভিযোগ করেছিলেন তাঁদের সঙ্গে কিন্তু কথা বলা হ নি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো শ্রীমতি ভবাণী সিংহ এবং চক্ষু হাসপাতালে যে ঘটনা ঘটেছে সেই অভিযোগকারী, তাদের সঙ্গে কথা বলে তাঁর রিপোর্টে এই বিধানসভায় পেশ করুন।

**General Discussion On The Budget For 1974-1975**

**Shri Bimal Das :**

মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রীর দ্বারা উৎথাপিত এই বাজেট ভাষণের বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে সর্ব প্রথমে আমি এই কথা স্মরণ করি যে, আজকে পশ্চিম-বাংলার ৪ কোটি ৪৪ লক্ষ ৪০ হাজার অনশনগ্রস্ত, বুভুক্ষু, বঞ্চনাদগ্ধ মানুষের ক্ষমাহীন অভিসম্পাত নিয়ে এই বারের বিধানসভার অধিবেশন বসেছে। মিঃ স্পীকার স্যার, জিনিষ পত্রের দাম সাধারন মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গিয়েছে। লোড সেডিং-এর ফলে রাস্তায় এবং বাড়ীতে একটার পর একটা যেমন দীপ নিভে যাচ্ছে, ঠিক তেমন করেই অনাহারে একটার পর একটা গ্রামবাংলার মানুষের জীবনদীপ নিভে যাচ্ছে। মানুষ দীর্ঘ দিন অপেক্ষা করেছে যে, এই সরকার এই দুর্দিনে তাদের পাশে এসে দাঁড়াবে। যখন চালের দাম ২ টাকা ৮০ পয়সা থেকে সাড়ে তিন টাকা হলো তখন মানুষের আশা ভেঙে খান খান হয়ে গেল। মানুষ ক্ষমাহীন অভিসম্পাতের অশনি ছুড়ে মেরেছে আমাদের। সেই অশনির আঘাতে আহত অবস্থায় আমরা এসে বিধানসভায় বসেছি। মিঃ স্পীকার স্যার, সবচেয়ে ক্ষোভের, সবচেয়ে ব্যাথার, সবচেয়ে লজ্জার ব্যাপার হচ্ছে এই যে আজকেই এই বাজেটে এই নিদারুন সত্যের কোন উপলব্ধি নেই। তাই প্রতিকারের জন্য যে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে তাতে খুচরো কিছু ভালো ভালো কথা থাকলেও আমার মনে হয় এই বাজেট গতানুগতিক নামক রোগের আক্রমন থেকে রেহাই পায়নি। মিঃ স্পীকার স্যার, আমরা যখন নির্বাচনে নেমেছিলাম তখন আমরা ১৭ দফা কর্মসূচী নিয়ে নেমেছিলাম এবং এই ১৭ দফা কর্মসূচীর বাস্তব রূপায়ণই ছিল সমস্ত জনতার কাছে আমাদের অঙ্গীকার। সেই ১৭ দফা কার্যসূচী থেকে আমরা পিছিয়ে গিয়েছি বলে আমি মনে করি। মিঃ স্পীকার স্যার, এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ে যাচ্ছে, ১৭ দফা কর্মসূচী থেকে যারা পিছিয়ে গিয়েছে তাদের মধ্যে জয়নাল সাহেব একদিন বলেছিলেন যে কমিউনিষ্টরা পলাতক। পলায়ন করাই নাকি তাদের স্বভাব। আমি জয়নাল সাহেবকে আপনার মাধ্যমে বিনীত-ভাবে জিজ্ঞাসা করতে চাই যে ১৭ দফা কর্মসূচী থেকে পলায়ন করেছে কে? আর একটা স্থূল প্রশ্ন জয়নাল সাহেবের কাছে করতে চাই যে ক্রুদ্ধ মহিলাদের হাত থেকে পরিত্রাণ পেয়েছিলেন পিছনের দরজা দিয়ে পালিয়ে কোন মন্ত্রী? মিঃ স্পীকার স্যার, জয়নাল সাহেব এই অভিযোগ করেছেন যে আমরা নাকি গণতান্ত্রিক মোর্চার শরিক হয়েও ভাল কাজে

অংশগ্রহণ করে থাকি আর খারাপ কাজের সব দোষ কংগ্রেসীদের মাথায় চাপিয়ে দিচ্ছি। তাদের ভাল কাজের একটা প্রমান হচ্ছে আজকে ধান চাল সংগ্রহ। আপনি জানেন এই বারে যখন ধান চালের সংগ্রহের কথা ওঠে, তখন কথা ছিল সরকারী টার্গেট ৫ লক্ষ টন। নতুন বছরে খাদ্যমন্ত্রী একটা বিবৃতি দিয়ে বললেন ৫ লক্ষ টন আমাদের টার্গেট কিন্তু আমরা আশা করছি ৭ লক্ষ টন সংগৃহীত হবে। কিন্তু আজকে কি হচ্ছে, কত লক্ষ টন আজকে সংগৃহীত হচ্ছে? তার পূর্বসুরী তার সি,এ, একজন আমলাতান্ত্রিক অফিসার এবং কয়েকজন এম, এল, এ,-কে পথে বসিয়ে গিয়েছেন দ্বিধাগ্রস্ত নীতি নেওয়ার ফলে। আজকে যিনি খাদ্য মন্ত্রী তিনি কোন নীতি গ্রহণ করেছেন। আমি অনেক দিন আগের একটা কথা বলছি মিঃ স্পীকার স্যার, তখন আমরা এম, এল, এ, হয়নি, তখন প্রায় একটা কথা শুনতাম যে একজন মন্ত্রী নাকি পশ্চিমবাংলায় ছিলেন, যাকে বলা হতো হাফ প্যান্ট মন্ত্রী, তিনি অনেক দিন মন্ত্রীত্ব করার পর "হাফ প্যান্ট মন্ত্রী" এই খেতাব পেয়েছিলেন। কিন্তু আমাদের খাদ্য মন্ত্রী এক বছরও হয়নি খাদ্য দপ্তর নিয়েছেন, কিন্তু এর মধ্যেই তিনি ডিউ স্লিপ মন্ত্রী নামে খেতাব কিনে ফেলেছেন। মিঃ স্পীকার স্যার, আমি একটা কথা এই প্রসঙ্গে বলতে চাই যে আমরা শুনেছি জয়নাল সাহেবকে সাথে নিয়ে আমাদের খাদ্য মন্ত্রী উত্তর বাংলায় খাদ্য সংগ্রহ করতে গিয়েছিলেন এবং সেখানে কমিউনিষ্টরা উপস্থিত থাকায় নাকি জয়নাল সাহেব উষ্মা প্রকাশ করেছিলেন যে, কে তাদের এই মিটিং-এ ডেকেছে। সেই জয়নাল সাহেব এটা বলছেন যে মেদিনীপুরে কমিউ-নিষ্টদের প্রভাব বেশী সেই জন্য মেদিনীপুরে সংগ্রহ হয়নি, দিনাজপুরে কমিউনিষ্টদের প্রভাব নেই, দিনাজপুরে সংগ্রহ হচ্ছে। আমি খাদ্য মন্ত্রীকে এই কথা বলছি যে তিনি গতকাল যেভাবে কয়েকজন ক্রুদ্ধ এম, এল, এ,-র প্রশ্নের উত্তর দিচ্ছিলেন তাতে মনে হচ্ছিল যে, তিনি এই কথা ধরে নিয়েছেন পশ্চিমবাংলার খাদ্য দপ্তর একটা অত্যন্ত কঠিন দপ্তর। এই দপ্তর যে নেয় তাকে ক্রোধের সম্মুখীন হতে হয় এবং এই দপ্তর যে নেয় তাকে এই দপ্তর ছেড়ে পালাতে হয়। তাই তাকে যখন প্রশ্ন করা হয়েছিল যে, চাষীদের এই দাম দেবেন কিনা, আপনার নিজের থেকে কত ধান সংগ্রহ হচ্ছে, তাতে তিনি যা উত্তর দিলেন তাতে মনে হচ্ছিল যেন তিনি এর দায়দায়িত্ব নিতে চান না। আমি জিজ্ঞাসা করি তাহলে এই প্রোকিয়োরমেন্টের জন্য উদ্যোগী হওয়ার দরকার কি, তাহলে গ্রামবাংলার পথে পথে একতারা নিয়ে উদ্‌ভ্রান্তের মত গেয়ে বেরালেই হয়, "জেনে শুনে বিষ করেছি পান"। তিনি যখন ধরে নিয়েছেন যে পূর্বসূরীর অবস্থা তাঁর হবে তখন তিনি সেটা করলে বাংলাদেশের মানুষ উপভোগ করবে অনশনক্লিস্ট থাকলেও।

[4-35—4-45 p.m.]

আমি একটা কথা বলতে চাই যদি মূল্য বৃদ্ধি রোধ না করা যায়, মুদ্রাস্ফীতি, দুর্নীতি রোধ না করা যায়, তাহলে কাগজে বাজেট তৈরী করে কি লাভ? সেজন্য আমি বলতে চাই কাগজের এই বাজেট শুধু লেখার অক্ষরেই থাকবে তাতে ৪ কোটি পশ্চিমবাংলার লোকের কিছু হবে না। আপনারা একটা প্ল্যানে ১০০ কোটি টাকা করবেন। কিন্তু জিনিষপত্রের দাম বাড়তে লাগলে দেখা গেল সেটা ৫০০ কোটি টাকায় দাঁড়াবে। তখন আপনারা আরও নোট ছাপাবেন এবং তার ফলে আরও দাম বাড়বে এবং দুর্নীতি ঢুকে যাবে। কাজেই আমি বলতে চাই এই বাজেটে কিছু হবে না। আমি বাজেটে অনেক ভাল কথা যা বলা হয়েছে তাকে সমর্থন করি। যেমন বাজেটে ঘোড়দৌড়, ক্যাবারের উপরে ট্যাক্স বসানোকে সমর্থন করি কিন্তু আমি বলছি আজ সমস্ত জাতি ক্যানসারে ভুগছে। পশ্চিমবাংলা আজ সমস্যাসঙ্কুল। ক্যানসার রোগে মাথা ধরবে না, সে এ্যানাসিন খাবেনা একথা বলছি না। ক্যাবারে, ঘোড়দৌড়ের উপর যে ট্যাক্স করেছেন তাকে ঢোক গিলে সমর্থন করতে হয়। এ বিষয়ে একটা গল্প বলি পুত্র তাড়াতাড়ি তার বাবার কাছে এসে যখন বলল বাবা আমি ফার্স্ট হয়েছি তখন বাবা জিজ্ঞাসা করলেন কজনের মধ্যে সে বলল তখন একজনের মধ্যে আমিই ফাস্ট। এতে তার বাবা তখন ঢোক গিলে বলল বেশ করেছ। আমাদের পশ্চিমবাংলার কথা বলতে গেলে এই রকমভাবেই বলতে হয়। আমি গতকাল গোপালদাস নাগবাবুর বক্তৃতা খুব মনোযোগ দিয়ে শুনলাম। তিনি বক্তৃতা

প্রথমে শুরু করলেন এইভাবে যে পশ্চিমবাংলা একটা সমস্যাসঙ্কুল রাজ্য বলে আমরা সমস্ত বলিষ্ঠ পদক্ষেপ নিচ্ছি। মনে হল যেন যে তাঁরা ছাড়া আর কেউ কিছু করেননি। পরিশেষে তিনি বললেন আমাদের সমাজ ব্যবস্থা সমাজতান্ত্রিক ব্যবস্থার চেয়ে অন্যরূপ এবং যেহেতু কেন্দ্রে একটা জবরদস্ত সরকার আছে যেহেতু অঙ্গরাজ্যের ক্ষমতা সীমাবদ্ধ বলে আমরা খুব বেশী কিছু করতে পারব না। এখানেও আমি একটা গল্প বলব। একটা গ্রামে একটা জন্তু রাত্রিবেলা চলে যাওয়ায় তার একটা ছাপ কেউ ধরতে পারছে না যে এটা কিসের ছাপ। তখন গ্রামের যিনি প্রবীন লোক তাঁকে ডেকে পাঠানোতে তিনি এসে প্রথমেই ভেউ ভেউ করে কেঁদে ফেললেন এবং তারপর হাসলেন। লোকেরা জিজ্ঞাসা করল যে আপনি কাঁদলেনই বা কেন আবার শেষে হাঁসলেন কেন? তিনি উত্তরে বললেন আমি কাঁদলাম এজন্য যে আমি যদি মরে যাই তাহলে তোদের অবস্থা কি হবে এবং হাসলাম এজন্য যে আমিই জানিনা এটা কিসের ছাপ। সেরকমভাবে গোপালবাবু বললেন আমরা বলিষ্ঠ পদক্ষেপ নিচ্ছি যাতে বাংলাদেশের উপকার হবে এবং শেষে তিনি বললেন আমাদের সমাজব্যবস্থা অন্যরূপ থাকার জন্য এবং কেন্দ্র অঙ্গরাজ্যের ক্ষমতা সীমাবদ্ধ করার জন্য আমরা বিশেষ কিছু করতে পারছি না। গতকাল কুমারদীপ্তিবাবু তাঁর বক্তৃতায় সোভিয়েট রাশিয়ার অগ্রগতির সাথে আমাদের দেশের তুলনা করেছেন। ১৯১৭ সালে সোভিয়েট রাশিয়ায় বিপ্লব হয়েছিল। ১৯৪৩ সালে ফ্যাসিস্ট হিটলারের কল্যাণে যখন প্যারী নগরী বিধস্ত হয়ে পড়েছিল মানব সভ্যতা ধ্বংস হচ্ছিল তখন সোভিয়েট রাশিয়ার মহান দেশপ্রেমিকগণ মানবতার খাতিরে উদ্বুদ্ধ হয়ে সেই আক্রমনের মোকাবিলা করেছিলেন। কিন্তু তারপরেও তাঁরা দাঁড়িয়েছিল। অথচ এই ২৬ বছরে আমাদের কি অবস্থা হয়েছে? সেই অবস্থা আমরা জানতে পেরেছি। মিঃ স্পীকার স্যার, আসল কথা যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে আজকে আমাদের সামনে মূল সমস্যা কি--আমাদের সামনে মূল সমস্যা হচ্ছে আজকে প্রাইভেট সেকটারে ইনডাষ্ট্রিয়াল ক্যাপিট্যাল যা খাটছে তার চেয়ে অনেক বেশী ট্রেডিং ক্যাপিটাল দাঁড়িয়ে গেছে। সেজন্য আজকে এক্স-মিল প্রাইস আর কনজিউমার্স প্রাইসের মধ্যে আকাশ-পাতাল পার্থক্য। এটা আমাদের মত লেম্যানদের কথা নয়, এটা ইকনমিস্টরা বলছেন। আমরা আমাদের ব্যক্তিগত জীবনে কি দেখছি, যদি আমার ১০ হাজার টাকা থাকত এবং সেই টাকা যদি কালো টাকা হত তাহলে আজকে তার দাম দাঁড়িয়ে যেত ৬ হাজার টাকায়। কিন্তু যদি সোনা কিনে রাখতাম তাহলে সেই ১০ হাজার টাকা দাঁড়িয়ে যেত ৩০ হাজার টাকায়। ট্রেডিং ক্যাপিট্যাল বাড়লে এই রকম চোরাকারবারের সৃষ্টি হয়। এই ট্রেডিং ক্যাপিট্যালের উপর আঘাত হানতে না পারলে মুক্তি নেই। এই ট্রেডিং ক্যাপিট্যালের উপর আঘাত হেনে কালো টাকা কমিয়ে আনতে হবে, হোর্ডিং বন্ধ করতে হবে এবং ডিস্ট্রিবিউসান সিসটেম ভাল করতে হবে, হয়ত বলবেন আপনারাই তো একদিন বলেছিলেন, আপনাদের কথায় কয়লাশিল্প জাতীয়-করণ করলাম, কি হল? কয়লাশিল্প জাতীয়করণের পর কয়লার উৎপাদন কমেনি, কিন্তু তবুও এইরকম অবস্থা ঘটল কেন, না ডিস্ট্রিবিউসান সিসটেমে ডিফেক্ট থাকার জন্য এইরকম ঘটেছে। আমি আর একটা কথা বলতে চাই অনেকে বলছেন সোভিয়েত রাশিয়াতে এখনও খাবারের লাইন দেখা যায়। আমি এটা শুনে খুব দুঃখিত হয়েছি। আমি বলছি আজকে জিনিসপত্রের দাম যে বাড়ছে তাকে কমাবার কোন প্রয়াস না পেয়ে একে তাত্ত্বিক সমর্থন করা হচ্ছে। সেজন্য বলা হচ্ছে পৃথিবীর সমস্ত দেশে জিনিসপত্রের দাম বেড়ে গেছে, পূর্ব এশিয়ায় জিনিসপত্রের দাম বেড়ে গেছে, এর থেকে মুক্তি পাওয়ার উপায় নেই। এটাই কি সত্য? তাহলে কি আমরা জিনিসপত্রের দাম কমিয়ে আনতে পারব না? মিঃ স্পীকার স্যার, সোভিয়েত রাশিয়ায় খাদ্য দ্রব্যের লাইনের কথা উল্লেখ করা হয়েছে, আমরা যতদূর জানি গতবারে উৎপাদন হয়েছিল অন্ততঃ পক্ষে ১৭ কোটি ৫০ লক্ষ টন। ২৩ কোটি মানুষের দেশে ১৭ কোটি ৫০ লক্ষ টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল।

মিঃ স্পীকার, স্যার, পরিশেষে আমি এই কথাই বলছি আজকে পশ্চিমবঙ্গের চাষীরা সারের জন্য পাগল হয়ে গেছে। উৎপাদন বাড়াবার কথা বলা হচ্ছে কিন্তু পশ্চিমবঙ্গের চাষীর ঘরে সার নেই। কিন্তু আমাদের খাদ্য মন্ত্রী কিংবা কৃষি মন্ত্রী পশ্চিমবংগের চাষীকে সার দিতে না পারুন তাঁরা নিজেদের বক্তৃতাকে অত্যন্ত সারগর্ভ করে তুলেছেন। স্যার,

এই প্রসঙ্গে আমার একটা গল্পের কথা মনে পড়ে গেল। কোন স্কুলে ক্লাস টেনের ইতিহাসের শিক্ষক বিভূতিবাবু এবং ক্লাস নাইনের ইতিহাসের শিক্ষক ছিলেন প্রফুল্লবাবু। ক্লাস নাইনের এ্যানুয়েল পরীক্ষার পর ইতিহাসের খাতা গেল বিভূতিবাবুর কাছে। পরীক্ষায় একটা প্রশ্ন ছিল শিবাজী কে ছিলেন? একটি ছেলে উত্তরে লিখেছে শিবাজী আওরঙ্গজেবের বাবা ছিলেন। খাতা দেখে বিভূতিবাবু তো চটে-মোটে লাল, তিনি প্রফুল্ল-বাবুকে বললেন কি শিখিয়েছ আজকাল ছেলেদের—লিখছে শিবাজী আওরঙ্গজেবের বাবা ছিলেন। প্রফুল্লবাবু বললেন ঠিকই লিখেছে, ওর পুরো নম্বর পাওয়া উচিত। বিভূতিবাবু বললেন মানে? তখন প্রফুল্লবাবু বললেন শিবাজী ছিলেন এ-হেন লোক যিনি আওরঙ্গজেবের মত প্রবল প্রতাপান্বিত সম্রাটকে বাপ বাপ বলে ছাড়িয়েছেন। সেই রকম আমাদের সার মন্ত্রী কৃষকদের সার দিতে না পারুন তাঁর বক্তৃতাকে সারগর্ভ করে তুলেছেন সেই বিষয়ে নিঃসন্দেহ। এজন্য তিনি কৃতিত্বের দাবি করতে পারেন।

পরিশেষে আমি একথা বলতে চাই আজকে গ্রাম বাংলায় যে হাহাকার চলছে তাতে তাদের পাশে গিয়ে যদি আপনারা না দাঁড়ান তাহলে পার্লামেন্টারী প্রথায় এই যে বাজেট তৈরী করছেন এসব ছুঁড়ে ফেলে দিন। আপনারা পেপারে দেখছেন না, কত ধনিক সমাজের পতন হচ্ছে? কাজেই এগুলি দেখুন, এর প্রতি লক্ষ্য রাখুন। আজকে সারা দেশে যে অবস্থা চলছে, দেশের মানুষ যে পরিস্থিতির মধ্য দিয়ে দিন কাটাচ্ছে তাতে বলছি গরীবের দিকে তাকান। একথা বলে আমি মাননীয় স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

4-45—4-55 p.m. ]

**Shrimati Ila Mitra :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। মধ্যশিক্ষা পর্ষতের দুর্নীতির বিরুদ্ধে সেখানকার কর্মচারী সমিতির পক্ষ থেকে একটা তদন্ত দাবী করা হয়েছিল। এতে টাকা পয়সার ব্যাপার কিছু নয়, সভাপতির বিরুদ্ধে তাদের অভিযোগ ছিল। কিন্তু ২৮শে ফেব্রুয়ারী পর্ষতের সভাপতি সেখানে ক্লোজার ডিক্লেয়ার করেন। আগামী ১৯শে মার্চ থেকে হায়ার সেকেণ্ডারী পরিক্ষা আরম্ভ হতে চলেছে। কিন্তু আজ সকাল বেলা ওই কর্মচারী সমিতির সভাপতি অনিল রায়, ভাইস প্রেসিডেন্ট হরেকৃষ্ণ রায়, সম্পাদক অসীম দাশগুপ্ত এবং গৌরী কিশোর লাহিড়ী নামে একজন কর্মীকে পুলিশ গ্রেপ্তার করেছে। স্যার, দুর্নীতির বিরুদ্ধে তদন্ত দাবী করে মধ্যশিক্ষা পর্ষতের কর্মচারী সমিতি সেখানে বক্তব্য রেখেছিল সেখানে দেখলাম ক্লোজার ডিকলেয়ার করা হল এবং তারপর পুলিশ দিয়ে তাদের গ্রেপ্তার করা হল। কাজেই আমি দাবী করছি এই বিষয় এনকোয়ারী করা হোক এবং যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের ছেড়ে দেওয়া হোক।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় স্পীকার মহাশয়, মধ্যশিক্ষা পর্ষত সম্বন্ধে আমি বলতে চাই যে, ৫-৩-১৯৭৪ তারিখে বাইরে থেকে মাস্টার মহাশয়রা এসে ওই মধ্যশিক্ষা পর্ষদের কাজকর্ম চালাবার চেষ্টা করছেন এবং তাঁরা ভালভাবেই কাজ করছেন কারণ সামনে পরীক্ষা। কিন্তু হঠাৎ একদল লোক তাঁদের রাস্তায় ধরে চরম নিগ্রহ করে, তাঁদের গায়ে থুতু দেয় এবং এমনকি তাদের গায়ে প্রস্রাব পর্যন্ত করে। তাঁরা এসে এম, এল, এ. হোস্টেলে আশ্রয় নিয়েছেন এবং তারা বলেছেন সামনে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা বলেই তাঁরা এখানে কাজ করতে এসেছেন এবং সেই কারণেই তাঁদের নিগ্রহ করা হয়েছে। তাঁরা পুলিশের সঙ্গে যোগাযোগ করে কোন ফল পাননি। আমরা তখন ডি, আই, জি, হেড কোয়ার্টারের সঙ্গে যোগাযোগ করি এবং তাদের বলি আপনারা বাইরে থেকে এখানে এসে পরীক্ষা চালু রাখবার চেষ্টা করছেন ভাল কাজই করেছেন, আপনারা পুলিশের কাছে যান। এখানে আমার বক্তব্য হচ্ছে এই

সমস্ত মাস্টারদের যারা নিগ্রহ করেছে, লাঞ্ছনা করেছে অবিলম্বে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**Shri Monoranjan Pramanik :**

এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন সেই দাবী আমিও রাখছি।

**Shri Jyotirmoy Mazumdar :**

মাননীয় স্পীকার মহাশয়, আগামী ১৯শে মার্চ থেকে মধ্যশিক্ষা পর্ষতের পরীক্ষা সুরু হতে চলেছে কিন্তু আপনি শুনলে অবাক হবেন একদিকে বাইরের লোকদের দিয়ে বলান হচ্ছে এবং কোথাও কোথাও আপনি পোস্টার দেখবেন তাতে লেখা আছে "পরীক্ষা পেছনো চলবেনা" আবার অন্যদিকে দেখবেন সরকার যাতে এই পরীক্ষা গ্রহণ করতে না পারেন তারজন্য ভেতর থেকে কর্মচারীদের দিয়ে আন্দোলন সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে। সমস্ত কর্মচারীরা এর মধ্যে নেই, একটা বিরাট সংখ্যক কর্মচারী কাজ করে চলেছেন। আমার বক্তব্য হচ্ছে এই সময় যারা প্ররোচনামূলক কাজ করছে পশ্চিমবাংলার স্বার্থে তাদের বিরুদ্ধে যাতে অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করা হয় তারজন্য আমি সরকারকে দৃঢ় সমর্থন জানাচ্ছি।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমাদের অর্থমন্ত্রী মহাশয় কর্তৃক ১৯৭৪-৭৫ সালের যে বাজেট-এর ব্যয় বরাদ্দ এই সভায় উপস্থাপিত করেছেন তাকে আমি নীতিগতভাবে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাতে গিয়ে বাজেটের মধ্যে আমাদের পি,ডি,এফ, বন্ধু আমাদের বিমলবাবু এবং আমাদের আর, এস, পি, বন্ধুরা যে দু'একটি কথা বলেছেন তা অতীব দুঃখের কথা। এই বাজেটকে পশ্চিমবাংলার মানুষ, সাড়ে ৫ কোটি মানুষ, বৈপ্লবিক বাজেট বলে অভিনন্দিত করবে। কিছুক্ষণ পূর্বে এই সভায় আমাদের দলনেতা শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এই পশ্চিমবাংলার ৩য় ও ৪র্থ শ্রেণীর কর্মচারীদের বিভিন্নভাবে বেতন হারের ঘোষণায় তাঁরাও দেখেছেন গত জানুয়ারী মাসে এই সর্বশ্রেণীর কর্মচারীদের ৩য়, ৪র্থ থেকে সুরু করে বিভিন্ন উচ্চ পর্যায়ের প্রতিটা অফিসারদের সমহারে মহার্ঘভাতা প্রদান। অতীব দুঃখের কথা বাজেট আলোচনা করতে গিয়ে আমরা দেখি যে বিভিন্ন সময়ে বাজেটের খাতে ধান চাল সংগ্রহের নীতি আমাদের পি,ডি,এফ, বন্ধুরা উপস্থাপিত করছেন, নিশ্চয়ই তাঁরা করবেন। আজ আমরা শুধু বাজেটের মাধ্যমে এই পশ্চিমবাংলার মানুষকে ১৯৭২ সালে নির্বাচনের সময় যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলাম আমরা দৃঢ় পদক্ষেপে ধীরে ধীরে এই সমস্যা সঙ্কুল পশ্চিমবাংলাকে কিভাবে গড়ে তুলতে পারি তার দৃঢ় পদক্ষেপ আজকের মন্ত্রীসভা তথা এই বিধান সভার প্রত্যেক সদস্যাই এই পশ্চিমবাংলার সাড়ে ৫ কোটি মানুষের কাছে নীতিগতভাবে দায়ী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট হচ্ছে আমাদের সাড়ে ৫ কোটি মানুষের সমাহিক নীতি রূপায়ণের একটা বিরাট দায়িত্ব, সেই নীতি রূপায়ণের জন্য আজ বিভিন্ন খাতে যা এই দীর্ঘ ২৫ বৎসর আমরা দেখতে পারিনি আমাদের সম্ভব হয়েছে এই ২ বৎসরের মধ্যে ৩৮ হাজার গ্রামের মধ্যে সাড়ে ৯ হাজার গ্রামে বৈদ্যুতিকরণ করার ব্যবস্থা আমরা সম্ভব করেছি। কৃষির ক্ষেত্রে বিভিন্ন উন্নয়নমূলক সেচ ব্যবস্থা করে বিভিন্ন গ্রাম বাংলার প্রতিটা চাষীর কাছে নূতন দিন এসেছে। কিন্তু তবুও বাজেট-এর একটা দিক আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরাও গ্রাম বাংলা থেকে নির্বাচিত প্রতিনিধি, আজ মানুষের কাছে যে আশার কথা আমরা গ্রাম বাংলায় বলেছি যে গ্রো মোর ফুড কিন্তু গ্রো মোর ফুডের ক্ষেত্রে যেসব বাধা বিঘ্ন এসেছে আমরা জানি এত সহজে, একদিকে আমলাতন্ত্র অন্য দিকে দেশের মানুষ যারা সমাজের বিভিন্ন দিক থেকে বিভিন্নভাবে পীড়ন করার চেষ্টায় আছে তাদের বিরুদ্ধে আজ আমাদের সজাগ হতে হবে। আমরা রাসায়নিক সার, তৈল বীজ অন্যান্য বীজের অভাবে চাষীদের মনে একটা বিরাট হতাশা এসেছে। সময় লাগবে। সেইজন্য আমি আমাদের আর, এস, পি, বন্ধুদের বলবো, আমরা ঐ পি, ডি, এফ, গণতান্ত্রিক মোর্চার বন্ধুদের বলবো অপেক্ষা

করুন দেখতে পাবেন যে পশ্চিমবাংলাকে আমরা সোনার বাংলা করে গড়ে তুলতে যাচ্ছি সেই পশ্চিমবাংলার প্রকৃত রূপ হয়ত ২ বছরে আমরা দিতে পারিনি আশা রাখছি আরো কিছুদিন পরে আমরা নিশ্চয়ই দিতে পারবো। কৃষির উন্নতির ক্ষেত্রে আমরা দেখছি গ্রাম বাংলায় যে গ্রামের মানুষ সারা বৎসর একদিনের মত অন্ন জোগাড় করতে পারতোনা আজ সেই গ্রাম বাংলার মানুষ, সেই বাঙ্গালী, সেই সর্বহারা মানুষের দল তাদের আজকে হয়ত দুটি অন্ন পেটে পড়েছে। অভাব প্রচুর আছে। একদিকে পশ্চিমবাংলায় দীর্ঘ ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্য্যন্ত যে রাজনৈতিক তাণ্ডব চলেছে, সেই আর, এস, পি, বন্ধুরা যখন পশ্চিমবাংলাকে গড়ে তোলার পরিবর্তে ধ্বংসের মুখে নিয়ে গিয়েছেন তা আজ আমরা ভুলিনি। আজ বাজেট বক্তৃতায় একথা বলতে গেলে ভুল করা হয়। আমাদের সামনে যে সময় সেই সময়ের যদি আমরা মূল্য দিতে চাই, আজ আমাদের ভারতের নেত্রী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে যে সমাজ ব্যবস্থা, আমরা গরিবী হটানোর যে প্রতিজ্ঞা নিয়ে এসেছি নিশ্চয়ই আমরা তাতে সফলতা লাভ করবো। আপনার মাধ্যমে পরিশেষে এই বাজেটকে একটা বৈপ্লবিক বাজেটে আখ্যায়িত করে আমি আমার বক্তব্য শেষ করছি। বন্দে মাতরম্ জয়হিন্দ॥

**Shri Provakar Mondal :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, যে বাজেট পেশ করেছেন তাকে আন্তরিক সমর্থন জানিয়ে কয়েকটি বিষয় এখানে রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট অধিবেশনে উপস্থিত থেকে বিশেষ করে দেখতে পাচ্ছি সি, পি, আই, এবং আর, এস, পি, সদস্য বন্ধুদের বক্তৃতার বিষয় লক্ষ্য করলাম তাঁরা যেন এই বাজেটকে বরদাস্ত করতে পারছেন না।

[4-55—5-05 p.m.]

কেন পারছেন না? আমরা বিশেষ করে লক্ষ্য করেছি যে আমাদের এই বর্তমান মন্ত্রী-মণ্ডলী ষষ্ঠ অর্থ কমিশনের কাছ থেকে তথা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অধিক পরিমাণ অর্থ সংগ্রহ করে পশ্চিমবাংলার জনগণের জন্য আনতে সক্ষম হয়েছে—, সেটাই যেন তাঁদের গাত্রদাহের কারণ হয়ে উঠেছে। তাঁরা এই কৃতিত্বের কথা কিছুতেই স্বীকার করতে চান না যে এই টাকা বরাদ্দের পেছনে মন্ত্রীমণ্ডলীর অশেষ অবদান রয়েছে। তাই আমি পরিপূর্ণভাবে এই বাজেটকে সমর্থন জানাই।

আর একটী বিষয় বিশেষভাবে লক্ষ্য করেছি যে এই বাজেটে যেমন গরীব সম্প্রদায়কে করভার থেকে মুক্ত করবার জন্য নিত্য প্রয়োজনীয় কতকগুলি জিনিষের উপর থেকে বিক্রয় কর মকুব করা হয়েছে, তেমনি ধনীদের কাছ থেকে ২৪ কোটী টাকা ঘাটতি পরি-পূরনের জন্য বিলাস দ্রব্যের উপর কর চাপিয়ে সেই টাকা সংগ্রহ করবার ব্যবস্থা করা হয়েছে কিন্তু তাঁরা এ জিনিষ লক্ষ্য করেন নাই বলেই কেবল সমালোচনার জন্য ঐ সমালোচনা তাঁরা করেছেন, এই বাজেট একটা সত্যিকারের বৈপ্লবিক বাজেট এবং সেই এটা সমর্থন যোগ্য সে বিষয়ে কোন সন্দেহ নাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে সমর্থন জানিয়ে আর একটা বিষয়ের আমি উল্লেখ করতে চাই। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন গত বছর অতিরিক্ত কর এবং চুঙ্গিকর চাপিয়ে যেখানে অতিরিক্ত কয়েক কোটী টাকা সংগ্রহ করা হয়েছিল, সেই টাকা গ্রামবাংলায় একেবারেই দেওয়া হয় নাই। সেই টাকা সমগ্রটা সি, এম, পি, ও, এবং কয়েকটা পৌর সংস্থাকে দেওয়া হয়েছে। এই বক্তৃতায় আরো বলা হয়েছে—গ্রাম-বাংলার উন্নয়নের জন্য টাকা বরাদ্দের কথা। আমি বলবো এই ভাবে গ্রামবাংলার প্রতি বিমাতৃসুলভ ব্যবহার করা হয়েছে। উন্নয়নমূলক মঞ্জুরীর ক্ষেত্রে এই মন্ত্রীসভা বিমাতৃ-সুলভ ব্যবহার করছেন। আমার কেন্দ্র কেতুগ্রাম থানার কথা বলছি—সেটা একটা অবহেলিত অঞ্চল সেখানে আজও কোন উন্নয়নমূলক কাজ আরম্ভ হয় নাই। রাস্তাঘাট

হাসপাতাল, শিক্ষাকেন্দ্র কোন কিছু সেখানে করা হচ্ছে না, অবহেলিত অবস্থায় পড়ে আছে। তাই অনুরোধ আমাদের, অবহেলিত সব কেন্দ্রগুলির প্রতি যেন সরকার যথাযোগ্য দৃষ্টি দেন—তাদের সবদিক দিয়ে উন্নতির জন্য চেষ্টা করেন।

পরিশেষে স্যার, আর একটা বিষয় উল্লেখ করতে চাই যে এই বাজেটে পি, ডাব্লিউ, ডি, যাতে পূর্ত বিভাগের জন্য মাত্র ৬ কোটী বরাদ্দ করা হয়েছে উন্নয়নমূলক কাজের জন্য। এই রকম একটা গুরুত্বপূর্ণ দপ্তরকে মাত্র ৬ কোটী টাকা দেওয়া হয়েছে। এই সামান্য টাকায় সমগ্র পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের কি করে উন্নয়ন হবে সে বিষয়ে কিছু বুঝতে পারছি না। তাই আমি অর্থমন্ত্রীর কাছে এই অনুরোধ রাখবো—পূর্ত বিভাগের মত একটী গুরুত্বপূর্ণ দপ্তরের জন্য অর্থবরাদ্দ আরো বাড়ানো হোক। সেই ব্যবস্থা তিনি করুন, এই কয়েকটী কথা বলে আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দে মাতরম্।

**Shri Khan Samsul Alam :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন একে আমি আন্তরিক ভাবে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য রাখছি। কিন্তু সঙ্গে সঙ্গে আমি কয়েকটা কথা বলতে চাই। পল্লীগ্রামে যেভাবে পরিকল্পনা নেওয়া উচিত ছিল সে ভাবে নজর দেওয়া হয় নি। আজকে আমরা বাজারে গেলে কি দেখতে পাচ্ছি? আজকে দুর্দশাগ্রস্ত মানুষ খাদ্যের অভাবে পড়ে আছে তাদের দিকে নজর দেওয়া উচিত ছিল। কিন্তু সে দিকে কোন নজর দেওয়া হয় নি। আজকে আমরা দেখতে পাই যে আমাদের কাঁথি মহকুমার ১১টা ব্লকের মধ্যে ১০টা ব্লকে বন্যার ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে। বন্যার ফলে সেখানে কোন চাষ-আবাদ হয় নি তার কোন ব্যবস্থা করতে পারেন নি। সেখানে যাতে দু ফসলা এবং তিন ফসলা জমি হতে পারে, যাতে ফসলের উন্নতি করা যায় যাতে বন্যাক্লিষ্ট মানুষের উন্নতি করা যায় সেদিকে দেখা উচিত। আজকে রেশান পাওয়া যাচ্ছে না। রেশানে কোন খাদ্যদ্রব্য ঠিক মত সরবরাহ করা হয় না। গ্রামাঞ্চলের লোক কোন জায়গা থেকে ধানচাল কিনতে পাচ্ছে না। তারা যাতে ধান চাল কিনতে পারে সে দিকে দেখা দরকার। আবার ধানচাল কোন প্রকারে জোগাড় করলেও তা তারা ভাঙ্গতে পারে না। প্যাডি হ্যাস্কিং মেসিন সেখানে নেই। আজকে এইভাবে তারা হাড়ভাঙ্গা খাটুনি খেটে ঘরে বসে খেতে পাচ্ছে না। আজকে বন্যা বন্ধের যে বিকল্প পরিকল্পনা যে প্রস্তাব আমরা রেখেছিলাম তা আজকে দেখতে পাচ্ছি না। আজকে খাদ্যের অভাবে বিভিন্ন জায়গায় বিভিন্ন আন্দোলন দেখতে পাচ্ছি। আমরা "জয় জোয়ান জয় কৃষাণ" বলে থাকি। কিন্তু আমরা তাদের কথা চিন্তা করি না। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় প্রায় ১,৩০০ ডাক্তারদের কথা বলেছেন তাঁরা নাকি তাঁর সাথে দেখা করতে চান। এটা লজ্জার কথা আত্মপ্রত্যয়ের কথা নয়। দু'চারজন যারা দেখা করতে আসছেন তারা কি রিপ্রেজেন্ট করতে আসছেন? আজ আমাদের ডাক্তারদের প্রতি শ্রদ্ধা নেই। তাদের যে বিশেষ দায়িত্ব ও কর্তব্য ছিল তা আমরা আজকে দেখতে পাচ্ছি না। তারা আজকে মুমূর্ষ রুগীদের ফেলে এই ভাবে কাজ করছেন। আজকে সহরের সঙ্গে গ্রামেও শিল্প গড়া দরকার। কেবল সহরে না করে যাতে গ্রামমুখী শিল্প হয় সেটা দেখা দরকার। এই কথা বলেই আমি আমার বাজেট বক্তব্য শেষ করছি।

**Shri Nirad Kumar Saha :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন একে আমি সমর্থন করছি। সমর্থন করি এইজন্য যে আমাদের অনগ্রসর দেশে যাতে উন্নতি করা যায় তাই তিনি নূতন নূতন বরাদ্দ করেছেন। তিনি প্রত্যেক খাতে বরাদ্দ রেখেছেন। আমার একটা বক্তব্য আছে তা হচ্ছে যে আজকে আমাদের যে খাদ্য সমস্যা এ সমস্যা শুধু বিধানসভায় নয় এটা মন্ত্রীসভায় ও সারা দেশে এই খাদ্য নিয়ে আলোড়ন এসেছে। এর জন্য আমাদের দরকার এগ্রিকালচারের। এগ্রিকালচার দিয়ে যদি আমরা দেশের উন্নতি করতে পারি ত'াহলেই আমাদের কাজের সুবিধা হবে।

05—5-15 p.m.]

ইজন্য আমাদের কৃষিখাতে যে টাকা ধরা হয়েছে সেক্ষেত্রে আমি অর্থমন্ত্রীকে অনুরোধ রবো তিনি কৃষি খাতে আরও টাকা বাড়িয়ে দিন এবং যদি বলেন শুধু এইটুকু করে ন্ত হবেন তাহলে হবে না। যদি সত্যিকার কিছু করতে চান তাহলে সেদিকে নজর তে হবে। আজ ২৬ বছর হল দেশ স্বাধীন হয়েছে। কিন্তু সুন্দরবন এবং অন্যান্য নুন্নত অঞ্চলে আজও সেখানে এক ফসলী জমি, দো ফসলী করা সম্ভবপর হয় নি। নি এই কারণে সারের ব্যবস্থা করতে পারেন নি, ড্রেনেজ সিসটেম করতে পারেন নি ইজন্য সত্যিকার কৃষির উন্নতি করা যায় নি এবং খাদ্য সমস্যার সমাধান করা যায় নি। ইজন্য আজকে কৃষি খাতে সবচেয়ে বেশি টাকা দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করি। জকে বাজেটে সুন্দর জিনিষ সমাজতান্ত্রিক মনোভাব, আমরা সমাজতন্ত্র করতে যাচ্ছি, ত্য মানুষের সমাজতন্ত্র প্রয়োজন। সমাজতান্ত্রিক মানুষ না হলে সমাজতন্ত্র হওয়া সম্ভব । মাননীয় সদস্য তিমিরবাবু অনেক কথা বলেছেন। কিন্তু দুঃখ হচ্ছে যে টাকা হয়েছে র প্রতিটি পয়সা ঠিকভাবে খরচ হয় না। যদি প্রতিটি টাকার প্রপার ইউটিলাইজেসান তা এবং প্রকৃতভাবে খরচ হতো তাহলে ভাল হতো। কিন্তু সে মানুষ কই? আমরা জনীতি করছি, দল উপদল করছি, সে মানুষ কোথায়? সেইজন্য অনুরোধ করছি ধানসভার সদস্যদের এবং অর্থমন্ত্রীকে যে পয়সাটাই হোক না কেন এর যাতে সদ্ব্যবহার তার ব্যবস্থা করতে হবে। আজকে কোরাপটেড ম্যান পাওয়ার, আজকে কোরাপসান এভরিহোয়ার। তাই যত টাকারই বাজেট করুন না কেন তা বাইরে চলে যাবে। দিক থেকে এই বাজেট করার একটা অসুবিধা আছে বলে মনে হয়। এই দিককার বস্থা করা দরকার। তা যদি করতে পারি অর্থমন্ত্রী মহাশয় যে সুমনোভাব নিয়ে বাজেট রছেন সেদিকে নিয়ে যেতে পারবো।

(এই সময় নীল বাতি জ্বলিয়া উঠে।)

নক কিছু বলার থাকলেও বলবার উপায় নেই। আজকে যে বাজেট হয়েছে তাকে ভিনন্দন জানিয়ে অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Satadal Mahato:**

নীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভায় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ র্থন জানিয়ে দু' একটি কথা বলতে চাই। বাজেট সম্বন্ধে আলোচনা করতে গেলে বিশেষ র দেখা যায় কতকগুলো প্রতিবন্ধকতা আছে। ফলে সরকারের ভাল ইচ্ছা থাকলেও তঃ সেগুলো হয় না। আমরা দেখেছি ব্যক্তি ক্ষেত্রে আয় সুনিশ্চিত থাকে তাই ব্যয়ও মত করবার সুযোগ থাকে। কিন্তু সরকারের ক্ষেত্রে আয় অনিশ্চিত। অনিশ্চিত য়র উপর চলতে হয় বলে অনেক কিছু হয় না। যে সমস্ত কাজে ব্যয় করা উচিত স্বে টাকা না থাকার ফলে বা রাজস্ব ঠিকমতো আদায় না হওয়ার ফলে ব্যয় করা ব হয় না। সেইজন্য রাজস্বের ব্যয় বাড়ানো দরকার। উৎপাদন ব্যয় বেশি করলে লে রাজস্ব এবং সরকারের আয় বাড়বে। তাহলে বিভিন্ন প্রকল্প হবে, কর্মসংস্থানের াগ হবে এবং বেকারত্ব দূর হবে। কিন্তু দেখা যায় যে বেশীরভাগ সময় এই জ্য খরা, দুর্ভিক্ষ, প্লাবন, মহামারী ব্যাপারে অনুন্নয়ন ব্যয় করতে হয় এবং সেই পারে সরকারকে সব সময় ব্যস্ত থাকতে হয় এবং যার জন্য উন্নয়ন খাতে ব্যয় না। বর্তমান পরিস্থিতিতে বাজেট আলোচনা করলে দেখা যায় যে সূচক সংখ্যা ডেক্স নাম্বার এক বছরকে বেস ধরে যদি ইনডেক্স রচনা করি তাহলে দেখতে পাবো আমাদের সূচক সংখ্যা বেড়েই চলেছে প্রাইস লাইন বেড়েই চলেছ। তার প্রধান রণ হচ্ছে মুদ্রাস্ফীতি। বিভিন্ন খাতে যে টাকা ধরা হয় সেই টাকা যখন চ করি তখন দেখতে পাই যে সে টাকায় আমাদের সংকুলান হয় না। তার রণ হচ্ছে মুদ্রার মান অনেক কমে গেছে। আমরা পর্যালোচনা করলে দেখতে পাবো

মে টাকার দাম দশ পয়সায় নেমে গেছে। তাই সরকার যত চেষ্টা করুন না কেন তার ফল আমরা কিছু পাচ্ছি না। আমাদের এই পশ্চিমবাংলায় বিভিন্ন সমস্যা রয়েছে তারও এটা একটা কারণ। তাই আমি অনুরোধ করবো যে আগে এই প্রাইস লাইন ঠিক করতে হবে। তারপর আমাদের অর্থমন্ত্রী প্রপ'টি ট্যাক্সের মাধ্যমে ধনিকদের থেকে টাকা নিয়ে দরিদ্রের স্বার্থে ব্যয় করার যে প্রচেষ্টা নিয়েছেন তার জন্য তাঁর এই পরিকল্পনাকে এবং এই বাজেটকে আমি অভিনন্দন জানাচ্ছি। সত্যিই এটা একটা বৈপ্লবিক পরিবর্তন এবং এটা একটা গ্রামীন বাজেট। আমি আপনার মাধ্যমে বিশেষভাবে অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে যেন সত্যিই এই টাকা যে আদায় করা হচ্ছে তা যেন বিভিন্ন গ্রামীন উন্নয়ন খাতে ব্যয়িত হয়। তা যেন সহরের মধ্যে সীমিত না থাকে গ্রামীন উন্নয়নে তা যেন ব্যয় হয়। কারণ গ্রামীন পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে এটা একটা বিশেষ পদক্ষেপ। আমাদের অর্থমন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে গ্রামই হচ্ছে পশ্চিমবঙ্গের প্রাণ কেন্দ্র--- গ্রামের পরিকল্পনায় এই টাকা যেন সদ্ব্যবহার করা হয়। আজকে পশ্চিমবঙ্গে প্রায় সাড়ে চার কোটি লোক রয়েছে এবং তাদের সাবিক উন্নয়ন করতে হলে আজকে গ্রামের দিকে নজর দিতে হবে, গ্রামের কৃষি সেচ খাতে অধিক ব্যয় করা উচিত বলে মনে করি। গ্রামের উন্নতি করে পরিবর্তন যদি আনতে হয় তাহলে গ্রামের খাতে আরও ব্যয় করতে হবে। এই পরিপ্রেক্ষিতে আমি বলবো যে পুরুলিয়া জেলা একটি অনুন্নত এবং পশ্চাৎপদ জেলা। এখানকার গ্রামের এলাকার সঙ্গে পুরুলিয়া জেলার গ্রাম অনেক তফাৎ। এখানকার অসেচ এলাকার খাজনা যে হারে নির্ধারিত করা হয় পুরুলিয়ার গ্রামের অসেচ এলাকায় যদি সেই হারে খাজনা নির্ধারণ করা হয় তাহলে ভুল হবে। এখানকার গ্রামের উন্নয়ন বাবদ যে ব্যয় বরাদ্দ ধরা হয় সেই হার যদি পুরুলিয়ার জন্যও হয় তাহলে পুরুলিয়া জেলার কোন দিনই উন্নতি হবে না। কারণ পুরুলিয়া জেলা প্রস্তরময় কংকরময়---সেখানেও যদি ঐ একই হারে ব্যয় ধরা হয় তাহলে কোন দিন বৈপ্লবিক পরিবর্তন আসবে না। এই বলে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**Shri Pradip Bhattacha:yya:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ ধরে বিভিন্ন বক্তা তাঁদের নিজ নিজ দৃষ্টিভঙ্গি নিয়ে বাজেটের উপর তাঁদের বক্তব্য রাখবার চেষ্টা করেছেন। এইসব বক্তব্যের মধ্যে দিয়ে রাজনৈতিক প্রতিফলন যতখানি এসেছে আমার ধারণা তার অনেক বেশী পরিমাণে প্রতি-ফলন ঘটেছে অর্থনৈতিক চিন্তাধারার।

[5-15—5-25 p.m.]

এবং কন্সট্রাকটিভ বা গঠনমূলক মানসিকতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই জিনিস নিশ্চয় সকলে স্বীকার করবো যে আমাদের সমাজ জীবনে পরিবর্তন অবশ্যম্ভাবী এবং এই পরিবর্তন ইতিহাসের নিয়মে ঘটছে এবং এই পরিবর্তনের উপর আমার কিম্বা আপনাদের কারো খুব বেশী আটকাবার ক্ষমতা নেই এবং আমরা সেই পরিবর্তনকে স্বীকার করে নিয়েছি, এই পরিবর্তনকে গ্রহণ করেছি। তবে এই পরিবর্তন গ্রহণ করার পদ্ধতি নিয়ে হয়ত অন্য কোন বন্ধুর সঙ্গে, অন্য কোন রাজনৈতিক দলের সদস্য যারা আছেন তাদের সঙ্গে মত পার্থক্য হতে পারে, কিন্তু পরিবর্তনকে সকলেই স্বীকার করে নিয়েছেন এবং আমরা এটা গ্রহণ করেছি এবং আমাদের বাজেটের মধ্যে দিয়ে তারই প্রতিফলন ঘটাতে সক্ষম হয়েছি। আমাদের ইমাজিনেসান আছে। সেই ইমাজিনেসন হচ্ছে এই সমাজের পরিবর্তন সম্পর্কে সচেতন হওয়া এবং সেই ইমাজিনেসন-কে আমরা প্রোজেক্ট করতে যাচ্ছি। সেই ইমাজিনেসনকে আমরা কেবলমাত্র কতকগুলি আলোচনার স্তরে রাখতে চাইছি না, ইমানিজেসনকে প্রোজেক্ট করতে চাচ্ছি বাজেটের মাধ্যমে এবং যেটা সব থেকে উল্লেখযোগ্য জিনিস সেটা হচ্ছে এই আমাদের একটা স্ট্রং ডিটারমিনেসন আছে। আমাদের স্ট্রং ডিটারমিনেসন আছে বলেই বাজেটকে নূতনভাবে সাজানো হয়েছে এবং এই বাজেটে সব থেকে বেশী করে অগ্রাধিকার দেওয়া হয়েছে সমাজের সেই স্তরের

ষকে, যে স্তরের মানুষ কম উপার্জন করেন, যে স্তরের মানুষ দারিদ্র্য সীমার নীচে করেন, সেই স্তরের মানুষের হাতে পারচেজিং পাওয়ার তুলে দেবার কথা এই বাজেটের ; স্বীকার করে নেওয়া হয়েছে। এই বাজেটের মধ্যে সেই মানুষের হাতে পারচেজিং য়ার তুলে দিয়ে তাদের ষ্ট্যানডার্ড অব লিভিং, তাদের জীবনের মান উন্নততর করার ষ্টা আছে। তাই এই বাজেটকে আমরা নিশ্চয় বিনা দ্বিধায় বলতে পারি সাধারণ ষের পক্ষে আনন্দদায়ক হবে, সুবিধাদায়ক হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জেটের মধ্য দিয়ে পশ্চিমবাংলার সামগ্রিক দারিদ্র্য আমরা দূর করতে পারছি না, আমি স্বীকার করি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে এটাও স্বীকার করতে বাধ্য যে সামগ্রিকভাবে দ্র্য দূর করার ডিটারমিনেসন আমাদের মধ্যে আছে। যদি আমি ক্রাইসিস ফিল করতে পারি, সমাজের কোথায়, কোন স্তরে কিভাবে সমস্যা তৈরী হচ্ছে সেই সম্পর্কে যদি ার পুরোপুরি উপলব্ধি না থাকে তাহলে কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হতে র না। যদি আমার অভিজ্ঞতা থাকে তাহলে আমাদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হতে র। আমাদের অভিজ্ঞতা আছে, সরকার সে সম্পর্কে সচেতন হবার জন্য নানারকম স্থা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটি ছোট্ট কথা জানাতে , শ্রম দপ্তর থেকে পশ্চিমবাংলার বিড়ি শিল্পের সঙ্গে জড়িত শ্রমিকদের অবস্থা পর্যা- চনা করবার জন্য আমরা ব্যবস্থা করেছি, রিপোর্ট দাখিল করেছি। এগ্রিকালচারাল ার, যাদের আনুপাতিক সংখ্যা পশ্চিমবঙ্গে কম করে প্রায় ৪৩ লক্ষের মত—সেই কালচারাল লেবারদের জীবনের মান উন্নয়নের জন্য আমরা হাই পাওয়ার কমিটি ী করেছি এবং এর মধ্যে আমরা কাজ সুরু করে দিয়েছি এবং সব থেকে আনন্দের । সেই কমিটিতে কিন্তু সমস্ত রাজনৈতিক দলের সদস্যদের গ্রহণ করা হয়েছে। কাঁসা ল্পর মানুষদের জীবনের মান উন্নত করার জন্য পরিকল্পনা রচনা করে এগিয়ে যাওয়া ১। সুতরাং এটা প্রমাণিত হচ্ছে যারা দারিদ্র্য সীমার নীচে থাকে তাদের হাতে আমরা চেজিং পাওয়ার তুলে দিতে চেয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে ্টা ষ্ট্যাটিসটিক্স দিচ্ছি। ১৯৬১ সালের সেনসাস রিপোর্টে দেখা গেছে টোটাল পপু- নের ৩৩ শতাংশের মত লোক কোন না কোন কাজের সঙ্গে জড়িত ছিলেন, আর ানে ১৯৭১ সালের সেনসাস রিপোর্টে দেখা যাচ্ছে ২৮ পারসেন্টের মত মানুষ কোন না ন কাজের সঙ্গে জড়িত আছেন।

সবচেয়ে বড় যেটা আতংকের জিনিষ সেটা হচ্ছে এই যে ১৯৬১ সালে যেখানে এগ্রি- লচারের সঙ্গে জড়িত মানুষের সংখ্যা ৩৮ পারসেন্ট ছিল, ১৯৭১ সালে দেখছি ৩১ রসেন্টে নেমে এসেছে এবং আমরা এটা খুব পরিষ্কার করে লক্ষ্য করছি যে ১৯৬১ ল যেখানে ৪৬ পারসেন্ট লোক এগ্রিকালচারের সঙ্গে জড়িত ছিল, ১৯৭১ সালের পার্টে দেখা যাচ্ছে ৪২ পারসেন্ট। এর ফলে আমরা দেখছি আমাদের সমাজজীবনের ্য ওয়ার্কিং ক্লাশ পিপল তারা বহু জায়গায় কর্মচ্যুত হয়েছেন। এই যারা কর্মচ্যুত য়েছেন তারা কারা? তারা এগ্রিকালচারের সঙ্গে জড়িত মানুষ। আজকে মাননীয় অধ্যক্ষ াশয়, সেই মানুষগুলিকে আমাদের চাকরি দিতে হবে এবং তা যদি দিতে হয় তাহলে মাদের বাজেট এমনভাবে তৈরী করতে হবে যাতে বাজেটের মধ্যে তাদের কর্মসংস্থানের বস্থা থাকে। তাই স্যার, এই সরকার সি,এ,ডি,পি পরিকল্পনা নিয়েছেন এবং তাকে স্তবে রূপ দেবার কাজ করেছেন যাতে গ্রাম থেকে কর্মচ্যুত মানুষগুলিকে গ্রামের মধ্যেই প্লয়েড করতে পারি, গ্রামের কোন কাজে তাদের জড়িত করতে পারি। সেই দিকে র দিয়েই এই পরিকল্পনা তৈরী করা হয়েছে। আমি তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, কথা দ্বিধাহীনভাবে বলতে পারি যে আমাদের এই বাজেট শুধু রিয়ালিষ্টিক নয়, আমাদের ই বাজেট ডাইনামিক, আমরা এই বাজেটের মধ্য দিয়ে এগিয়ে যাবার চেষ্টা করছি এবং ন এগিয়ে যাবার চেষ্টা করছি তখন সামাজিক বাধা নিশ্চয় আমাদের আঘাত করবার ষ্টা করবে। কিন্তু এটা আমরা বিশ্বাস করি, যে ডিটারমিনেসান নিয়ে আমরা এগিয়ে চ্ছি তার কাছে সামাজিক এই বাধা খুব বেশী ফলপ্রসু হতে পারবে না। স্যার, আপনি নেন, আমাদের এই বাজেটে এগ্রিকালচারের উপর যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে। ইজন্য দেওয়া হয়েছে যে আমরা জানি, আজকে সরকার ভূমিহীন ক্ষেতমজুরদের নতুন

করে ভূমি বণ্টন করেছেন এবং যাদের আমরা ভূমি দিয়েছি, আমরা অনেক ক্ষেত্রে লক্ষ্য করে দেখেছি, যাদের ভূমি দেওয়া হয় তারা চাষ করতে পারে না। তারা সেই জমি কখনও কখনও যারা বেশী জমির মালিক তাদের হাতে তুলে দিয়েই ক্ষান্ত হয়ে যাচ্ছে। কাজেই সেইসব মানুষকে বাঁচাবার জন্য সেই দৃষ্টিভঙ্গী নিয়ে বাজেট তৈরী করা হয়েছে। তাই স্যার, আমি বলব, এই বাজেট সাধারণ মানুষের জন্য তৈরী হয়েছে। কিছুক্ষন আগে সি, পি, আই,-এর জনৈক মাননীয় সদস্য বলছিলেন যে, গতকাল ডাঃ নাগ নাকি বলেছেন, এটা মিক্সড ইকনমির প্রতিফলন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিক্সড ইকনমির প্রতিফলন তো নিশ্চয়। তবে এটাও কিন্তু বলতে হবে যে এটা মিক্সড ইকনমির মধ্যেই সীমিত নয়, আমরা এগিয়ে যাচ্ছি টুয়াডর্স সোস্যালিজম। আমরা এগিয়ে যাচ্ছি আরো অধিক ফলনের মধ্যে দিয়ে সমাজতান্ত্রিক সরকার প্রতিষ্ঠার জন্য, সমাজব্যবস্থা কায়েম করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন, এই পশ্চিমবঙ্গের জনসংখ্যা কিভাবে বৃদ্ধি পাচ্ছে। পশ্চিমবঙ্গে পার কিলোমিটার প্রায় এক হাজার মানুষ বাস করছে। এই যে বিরাট জনসংখ্যা, একে সঙ্গে নিয়ে, প্রতিটি মানুষকে খাওয়ানোর দায়িত্ব নিয়ে বা তাদের অন্ন সংস্থানের চিন্তাকে সামনে রেখে এই সরকারকে কাজ করতে হচ্ছে। সরকার কিন্তু এই বিরাট জনসংখ্যার ১০ পারসেন্ট মানুষের জন্য, তাদের সুখশান্তির জন্য চিন্তিত নন, তাদের কোথায় নিদ্রাভঙ্গ হল সেদিকে নজর দেবার প্রয়োজনীয়তা এই সরকারের নেই।

[5-25—5-35 p.m.]

এই সরকার তাদের চিন্তাধারায় কাজ করছেন, সেই মানুষের জন্য যে মানুষরা সাধারণ-ভাবে অভাব এবং দারিদ্র্যের মধ্যে রয়েছে। তাদের কর্ম সংস্থানের ক্ষেত্র তৈরী করার দিকে নজর দিয়ে এই বাজেট তৈরী করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন, এবং আমাদের বাজেটে দেখেছেন যে বিভিন্ন আঞ্চলিক যে সমস্যা, সেই সমস্যাগুলি সমাধানের ইঙ্গিত এই বাজেটের মধ্যে আছে। আমাদের সমাজে নানারকম কম্যুনিটি আছে, এইসব কম্যুনিটির ডেভালপমেন্ট যদি আমরা না করতে পারি তাহলে সমাজতন্ত্রের পথে বাধা হবে, তাতে সমস্যার সমাধান হবে না। সুতরাং সেই কম্যুউনিটিগুলোকে উপর-তলায় তুলে আনতে হবে, শিডিউলড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব্‌স এবং অন্যান্য যে কম্যুনিটি আছে, এই সব কম্যুনিটিগুলোকে উপরতলায় আনার জন্য একটা টোটাল চেঞ্জ করার প্রয়োজন আছে। এবং এরজন্য অনেকগুলো স্কীমও আমাদের নেওয়া হয়েছে। কেননা যদি তাদের আমরা স্যাটিসফাই না করতে পারি, যদি তারা মনে করে যে আমরা জন্ম-গ্রহণ করেছি শুধু লেবার হিসাবে কাজ করবার জন্য, দিন মজুর হিসাবে কাজ করবার জন্য তাহলে আমাদের পক্ষে সমাজতন্ত্র আনা সম্ভব হবে না। তাই সেই মানুষগুলোকে মানসিক শান্তি দেবার জন্য, অর্থনৈতিক উন্নতি করে দেবার জন্য আজকে সরকার পরিকল্পনা রচনা করেছেন, আর তাকে সাফল্যমণ্ডিত করার জন্য তার বাজেট সেইভাবে সাজিয়েছেন। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা কেউ বলতে পারেন না যে আজকে সরকারের দৃষ্টিভঙ্গী সীমিত। হয়তো কেউ জেদ ধরে বলতে পারেন, রাজনৈতিক কারণে বলতে পারেন কিন্তু যখন নিজে এই বিষয়ে একান্তে চিন্তা করবেন তখন নিশ্চয়ই তিনি বিষয়টা অকুন্ঠভাবে স্বীকার করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক বন্ধু বললেন যে আজকে ক্যাপিট্যালিস্ট সেকটারের প্রতি সব থেকে বেশী নজর দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা কে না জানে যে পশ্চিমবঙ্গ সরকারের শ্রম দপ্তর, যারা ওয়ার্কিং ক্লাস, যারা শ্রমজীবী মানুষ তাদের রাইট তাদের যে নিজস্ব ক্ষমতা, বাঁচবার ক্ষমতা তাকে স্বীকার করে নিয়েছে। আজকে শুধু ওয়েজ ইনক্রিজ নয়, তার সঙ্গে সঙ্গে যে প্রাইস লেভেল ইনক্রিজ হচ্ছে, সেটাকে ফেস করবার জন্য আজকে আমরা পি,ডি,এ সংযোগ করে দিয়েছি যাতে শ্রমিকদের অসুবিধা না হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পাবলিক সেকটারের দিকে সবথেকে বেশী নজর দিচ্ছে, প্রাইভেট সেকটারের দিকে নয়। ১৯৭১ সালের দুর্গাপুর কেমিক্যাল্‌সের রিপোর্ট যদি দেখেন তাহলে দেখবেন—সেই রিপোর্টে বলা হয়েছিল যে এটা একটা মরা কারখানা। কিন্তু এই সরকার আজকে প্রমাণ করে

দিয়েছে যে না, দুর্গাপুর কেমিক্যালকে ভায়েব্‌ল করা যায় সেই কোম্পানীর প্রোডাক্‌শন আমরা কত বাড়িয়ে দিয়েছি। স্যাক্সবি ফার্ম দেখুন, সেখানেও কত প্রোডাক্‌শন বেড়ে গেছে। পাবলিক আণ্ডার টেকিংকে আমরা যথেষ্ট গুরুত্ব দিয়েছি এই জন্য যে আমরা জানি আজকে সমাজের পরিবর্তন হয়েছে এবং একচেটিয়া পুঁজিপতিদের উপর নির্ভর করে কোন সরকার বসে থাকতে পারে না। এই একচেটিয়া পুঁজিপতিদের ভেঙ্গে দেবার জন্য আজকে পাবলিক আণ্ডারটেকিংকে শক্তিশালী করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক সদস্য বললেন যে অনেক জায়গায় ইনডাষ্ট্রি হয়নি, শিল্প কারখানা স্থাপিত হয়নি। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই কথা কি অস্বীকার করতে পারবেন শিল্পের প্রতি আমরা যথেষ্ট পরিমাণে অগ্রাধিকার দিয়েছি। আমরা জানি পশ্চিমবঙ্গের ইকনমিককে যদি স্টেব্‌ল করতে হয়, পশ্চিমবাংলার অর্থনীতিকে যদি স্থায়ী রূপ দিতে হয় তাহলে এগ্রিকালচারকে যেমন নজর দিতে হবে, তেমনি ইনডাষ্ট্রির প্রতিও নজর দিতে হবে। সুতরাং শিল্প এবং এগ্রিকালচার এই দুটোর উপর গুরুত্ব দিয়ে এই সরকার তাদের কাজ এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে।

তাই আমার মনে হয় বাজেটের মধ্যে দিয়ে একটা সামগ্রিক পরিবর্তনের আভাস পরিস্ফুট হচ্ছে। এই যে সামগ্রিক পরিবর্তন এই পরিবর্তনে মূলত লক্ষ্য রাখা হচ্ছে সমাজের সেই শ্রেণীর মানুষের দিকে, যারা দিন আনে দিন খায়। যারা মেহনতী মানুষ, যারা দারিদ্র সীমার নীচে বাস করেন, তাদের দিকে নজর রেখে এই বাজেট তৈরী করা হয়েছে। সুতরাং আজকে যদি কেউ রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে সমালোচনা করেন তাহলে সেটাতে তিনি কিছুটা রাজনৈতিক আনন্দ পেতে পারেন, কিন্তু বাস্তব দিক থেকে আমাদের কাছে কোন কন্‌সট্রাকটিভ সাজেশন দিতে পারছেন না। তাই আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই বাজেটকে বার বার সমর্থন করছি। সি, পি, আই,-এর জনৈক বন্ধু বললেন যে জুটের সম্পর্কে আমরা নাকি জুট গ্রোয়ারস, বা পাট চাষীদের বঞ্চিত করছি এবং এই সম্পর্কে নাকি আমরা কিছুই করছি না। আমি এটা তাঁকে মনে করিয়ে দিই যে আমরা সর্বপ্রথম ইনিসিয়েটিভ নিয়েছিলাম, আমরাই সর্বপ্রথম এগিয়ে গিয়ে এই কথা বলেছিলাম যে, যারা পাট উৎপাদন করেন তাদের যদি ইনসেনটিভ দেওয়া না হয়, তাদের যদি উৎপাদন বাড়ানোর জন্য উৎসাহ দেওয়া না হয় তাহলে পর জুট শিল্পকে বাঁচানো যাবে না। তাই আমরাই সর্বপ্রথম জুটের সঙ্গে জড়িত যে সমস্ত চাষীরা আছেন তাদের সাহায্যে এগিয়ে গিয়েছি। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা আমি বিনা দ্বিধায় বলতে পারি যে চাষীদের সম্পর্কে আমরা যথেষ্ট সচেতন আছি। ভবিষ্যতে তাদের যাতে আরো বেশী উপকার করা যায়, তাদের বেঁচে থাকার অধিকারকে স্বীকার করে তাদের জীবন যাত্রার মানকে যাতে আরোও তুলে নিয়ে আসা যায় সে দিকে নজর দেবার জন্য আমরা চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই কথা দ্বিধাহীনভাবে বলতে পারি যে আমাদের এই যে বাজেট হচ্ছে, এতে সর্বপ্রথম একটা জিনিষ করা হলো, সেটা হচ্ছে এই বাজেটের কতগুলি জায়গায় কর মুকুব করা হচ্ছে। সেগুলি হচ্ছে যেখানে সাধারণ মানুষ জড়িত আছে, ক্যাবারে নয়, কোন বিলাসবহুল সিনেমা সোর জন্য নয়। কর মুকুব করা হচ্ছে সাধারণ মানুষ যেখানে জড়িত থাকেন, সেই সব ক্ষুদ্র শিল্পজাত দ্রব্যের উপর কর মুকুব করা হচ্ছে। সাধারণ চাষী যারা তুলার চাষ করেন তাদের সেই তুলার উপর থেকে কর মুকুব করা হচ্ছে। এটা কি প্রমাণ করে, এটা কি প্রমাণ করে না যে আজকে সরকার সেই মানুষগুলিকে বেঁচে থাকার জন্য তাদের চিন্তাধারা দিয়ে সাহায্য করছেন। এটা কি প্রমাণিত হয় না যে সরকারী দৃষ্টিভঙ্গী মেহনতী মানুষের দিকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে কথা আগে বলেছিলাম, সেই কথা আবার বলছি যে এই বাজেট সাধারণ মানুষের জন্য করা হয়েছে। এই বাজেটের মধ্যে সামগ্রিক উন্নতির জন্য ভবিষ্যতের পথে দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য নতুন করে কর ধার্য্য করা হচ্ছে এমন কয়েকটি সমাজের মানুষের প্রতি, যারা সংখ্যায় খুব কম তাদের উপর এবং এটা করে সম্পদ আহরণ করা হচ্ছে। যদি সম্পদ আহরণ করতে না পারি তাহলে কোন অগ্রগতিই হবে না। তারপর এই বছরই সর্বপ্রথম সেল ট্যাক্সের উপর সব থেকে বেশী পরিমাণ কর আদায় করা হয়েছে, প্রায় ১০%। অন্যান্য বছর যেখানে ৩% থেকে ৬% আদায় হতো, সেখানে সরকার সেল ট্যাক্স হিসাবে

এই বিরাট পরিমাণ টাকা আদায় করতে পেরেছেন। এইভাবে সরকার যে জিনিষগুলি পড়ে আছে সে'গুলি আদায় করতে পারেন, আদায় করার প্রয়োজনীয়তা আছে। সমাজের অগ্রগতির জন্য সেই টাকা সরকার তুলে নিয়ে আসছেন।

[5-35—5-45 p.m.]

সঞ্চয় সরকার তৈরী করেছেন। কারণ আমরা জানি এটা যদি না থাকে তাহলে ডেভালপমেন্টাল ওয়ার্ক হবে না। তাই ওদিকে নজর রাখা হয়েছে। সেজন্য আমি বলব আমাদের এই বাজেটে সামগ্রিক দৃষ্টিভঙ্গী ব্যাখ্যা করা হয়েছে এর মধ্যে দিয়ে সাধারণ মানুষের কথা প্রতিফলিত হয়েছে। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**Shri Bbabani Sankar Mukherjee:**

মাননীয় উপ.ধ্যক্ষ মহাশয়, এই বাজেটে যে রকমভাবে প্লেসিং হয়েছে যেমন রেভিনিউ এক্সপেনডিচার, কেপিটেল আউটলে, লোন এক্সপেনডিচার যা আমার যতদূর জানা আছে পশ্চিমবঙ্গে এ জিনিষ প্রথম—এল তাতে এর জন্য অর্থমন্ত্রীকে তারিফ করতে হয়। অবশ্য এ জিনিস সেন্ট্রাল বাজেটে আছে। প্ল্যান এবং নন-প্ল্যান দুটো জিনিষ দেখান হয়েছে যার থেকে বিশেষভাবে বোঝা যাবে আমরা কি কাজ করেছি এবং কি করতে যাচ্ছি। তারপর ৪টা সাবজেক্ট—এডুকেশান, এগ্রিকালচার, পাবলিক হেল্থ, মেডিকেল-এর জন্য গত বছর যা ধরা হয়েছিল প্রায় ১৩০ কোটি টাকা, এবারে এ বাবদ প্রায় ৪০ কোটি টাকা বেশী করা হয়েছে। তার মানে চিন্তাধারা হবে কিভাবে জনসাধারণের কল্যাণ করা যায়। এরপর ফেমিলি প্ল্যানিং বাবদ গত বছর যা ধরা হয়েছিল তার ডবলের চেয়ে বেশী এবার ধরা হয়েছে। তার মানে মূল জায়গায় আঘাত করা হয়েছে। দেশে যদি জন্ম নিয়ন্ত্রণ না হয় তাহলে আমাদের অবস্থা কি হবে সেটা সকলেই বুঝতে পারছেন। আর একটা বড় জিনিষ হচ্ছে সরকারের পেছনে জনসাধারণের সমর্থন কতটা আছে সেটা সঞ্চয় তহবিল দেখলেই বোঝা যাবে। সঞ্চয় তহবিলে সাধারণ মানুষই জমা দেয়। সরকারের প্রতি মানুষের আস্থা আছে কিনা তা প্রমাণিত হবে সঞ্চয় তহবিল বাড়ছে কিনা তা দেখে। অনেকে বলেছেন বিমাতৃসুলভ মনোভাব নিয়ে সেন্ট্রাল গভর্ণমেন্ট আমাদের দেখছেন। কিন্তু ভালভাবে আপনারা বিবেচনা করে দেখুন যে কথা মুখ্যমন্ত্রীর কাছ থেকে শুনেছেন এবার সিক্সথ ফিনান্স কমিশান-এর আমাদের টাকা বাড়াতে হবে এবং সেটা প্রায় কার্য্যকরী করে ফেলা হয়েছে।

৮শো কত কোটি টাকা দেখান হচ্ছে কিন্তু ঠিক চিন্তা করে দেখলে আপনারা বুঝতে পারবেন বয়ান্সিতে সেন্ট্রাল ট্যাক্স যে সমস্ত আছে সেগুলি জোগার করলে হাজার কোটি টাকা নিশ্চয় হয়, এই চিন্তাধারার উপর বেস করে আমাদের দেশে অনেক নতুন নতুন পরিকল্পনা কার্যকরী হবে। অর্থমন্ত্রী একটা জায়গায় বলেছেন রেশন সপ, ফেয়ার প্রাইস সপ, পাবলিক ডিসট্রিবিউসান সিসটেম এটা ভালভাবে অর্গানাইজ করতে হবে। আমি বলছি, অনেকে এটা সমর্থন করবেন, এগুলি কনজিউমার কো-অপারেটিভ মারফত করা উচিত। এটা করলে অসাধু ব্যবসায়ীরা অযথা যে জিনিসপত্রের দাম বাড়িয়ে দেয় সেটা বন্ধ হবে। অর্থমন্ত্রী এবং সেন্ট্রাল গভর্ণমেন্ট দুজনেই এমপ্লয়মেন্ট প্রোগ্রাম বিশেষ করে সেল্ফ-এমপ্লয়মেন্ট প্রোগ্রাম এনেছেন। এই সেল্ফ-এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অর্থমন্ত্রী মহাশয় একা কার্যকরী করতে পারবেন না, আমরা যারা জনসাধারণের প্রতিনিধি আমাদের এই বিষয়ে সচেষ্ট হতে হবে। এম, এল, এ,-রা বিশেষ করে সচেষ্ট হলে তবে সেল্ফ-এমপ্লয়মেন্ট প্রোগ্রাম সাকসেসফুল হবে। আমি আর একটা কথা বলতে চাই, এটা একটা চিন্তার বিষয়, অর্থমন্ত্রী মহাশয় এই বিষয়ে ভেবে দেখবেন, যে প্রতিটি কাজ লক্ষ্য করবার জন্য এবং চেক করবার জন্য এ্যাসেম্বলী কনসালটেটিভ কমিটি করা যায় কিনা। আর একটা জিনিস আমি বলতে চাই সেটা হচ্ছে ক্লোজড এণ্ড সিক্ ইনডাস্ট্রিজের উপর নজর দেওয়ার দরকার আছে এবং সেজন্য এক্সপার্ট কমিটি করার দরকার আছে। আমি

গভর্ণমেন্টের এ্যাটেনসান ড্র করছি যে সমস্ত ক্লোজড্ এণ্ড সিক ইনডাষ্ট্রিজ নেওয়া হয়েছে সেগুলি এক্সপার্ট কমিটির দ্বারা পরিচালিত হলে তবে ঠিক হবে। সর্বশেষে অর্থমন্ত্রি-মহাশয় যে বাজেট প্লেস করেছেন এটা নতুন চিন্তাধারার উপর করেছেন, সেজন্য এটাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Bhupen Bijali:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি এই পবিত্র বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রি-মহাশয় যে বাজেট রেখেছেন তাকে আন্তরিক সমর্থন জানাচ্ছি এবং তাঁকে সাধুবাদ জানাচ্ছি। তিনি প্রগতিশীল দৃষ্টিভঙ্গী নিয়ে সাধারণ মানুষের কল্যাণের দিকে তাকিয়ে এই বাজেট রচনা করেছেন। তিনি ২৪ কোটি টাকা রিয়েলাইজ করবার জন্য যে করের ব্যবস্থা করেছেন অত্যন্ত আনন্দের কথা যে তিনি সেই কর স্বচ্ছল মানুষের কাছ থেকে আদায় করবার চেষ্টা করেছেন এবং সামাজিক অর্থনৈতিক দিক থেকে প্রগতিশীল চিন্তাধারার পরিচয় দেয়। ঘোড় দৌড়, ক্যাবারে, মদ, ফ্লোর সো—যাহা ভারত তথা বঙ্গীয় কৃষ্টির পরিপন্থী হলেও প্রশাসনিক মর্যাদা দেওয়ার জন্য আমি অখুশী, তবুও সাধুবাদ জানাই। সাধুবাদ জানাই এইজন্য যে অর্থমন্ত্রী কর ছাড়ার প্রস্তাব করেছেন নিম্ন মধ্যবিত্তদের উপর। মধ্যবিত্তদের সুবিধা দেওয়ার তাঁর সেই প্রয়াসকে আমি আন্তরিকভাবে ধন্যবাদ জানাই। আজ সমগ্র পশ্চিমবঙ্গে শিল্পক্ষেত্রে নাভিশ্বাস উঠেছে, সারা ভারতবর্ষের মধ্যে মহারাষ্ট্র আসতে আসতে ক্রমোন্নতি করছে, সেই বৃহত্ শিল্পকে সাহায্য করবার জন্য যে কর ধার্য করেছেন তারজন্য আমি ধন্যবাদ জানাই।

[5-45—5-55 p.m.]

কিন্তু সমালোচনা করছি এইজন্য যে, লক্ষ লক্ষ বেকার যারা কর্মসংস্থানের সুযোগ পাচ্ছে না তাদের কিভাবে কর্মসংস্থান হতে পারে, কিভাবে তাদের কর্মসংস্থানের সুযোগ করে দেওয়া যায় তার জন্য কোন সুপরিকল্পিত ব্যবস্থা বা কোন সুনির্দিষ্ট পথ আমি লক্ষ্য করিনি। আমি দুঃখিত হয়েছি এইজন্য যে, সমগ্র পশ্চিমবাংলার যেখানে শতকরা ৭০ ভাগ লোক গ্রামবাংলায় বাস করে তাদের উন্নতির কোন ব্যবস্থা, গ্রামীণ শিল্পের উন্নতির কোন ব্যবস্থা আমি লক্ষ্য করিনি। আমি তাই অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করছি গ্রামীণ অর্থনীতির উন্নতি করে লক্ষ লক্ষ বেকার লোকদের যাতে কাজের ব্যবস্থা করা যায় সেই চেষ্টা আপনি করুন। তারপর বিরোধীপক্ষ যাঁরা কেবল প্রতি বাজেটের সমালোচনা করেন, কোন গঠনমূলক কথা বলেন না তাদের জানাই কথায় কথায় কেবল এই "বন্ধ" সৃষ্টি করে, শ্রমিকদের কাজের সময় নষ্ট করে, দেশের অর্থনৈতিক বনিয়াদ ভেঙ্গে দেবেন না। একথা বলে এই প্রগতিশীল বাজেটকে আন্তরিক সমর্থন জানিয়ে এবং অর্থমন্ত্রি মহাশয়কে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ। বন্দে মাতরম্।

**Shri Netaipada Sarkar:**

মাননীয় স্পীকার মহাশয়, গতকাল আমার বক্তৃতা দেবার কথা ছিল এবং আজকেও আমার এখানে আসতে দেরী হয়েছে। এর কারণ হচ্ছে আমি একটা ট্রাংক কল পেয়ে রানাঘাটে ছুটে গিয়েছিলাম এবং সেই ট্রাংক কলের মাধ্যমে জানতে পারলাম ৩ দিন ধরে কোন রকম খাবার জোগাড় করতে না পেরে বটকৃষ্ণ সরকার নামে একজন লোক ফলিডল খেয়ে আত্মহত্যা করেছে। আমি কয়েকদিন আগে বলেছিলাম আমাদের পাড়ায় দুজন আদিবাসী না খেয়ে মারা গেছে। কিছুদিন আগে একজন মা তাঁর সন্তানকে খাবার দিতে না পেরে তাঁর সন্তানকে মাত্র ৮ টাকায় আরংঘাটা বাজারে বিক্রি করেছে। আজকে অর্থ মন্ত্রিমহাশয় বাজেটে যে মোটা মোটা অংক বরাদ্দ করেছেন সেটা যখন দেখি তখন মনে হয় আজকে গ্রামে যে হাহাকার, গ্রামের ৮০ ভাগ মানুষ যারা দরিদ্র, নিরন্ন, যারা খেতে পাচ্ছে না তাদের কাছে এই মোটা মোটা অংক উপহাসের মত। কৃষির ক্ষেত্রে আমরা কিছু কিছু কাজ করেছি এবং আমার নিজের ব্লকের মাধ্যমে দেখেছি কিছু কিছু

কাজ হয়েছে। আমি কৃষিমন্ত্রীকে বলতে পারি যতই সবুজ বিপ্লবের কথা বলুন না কেন আমি দেখেছি রানাঘাটে হাজার হাজার লোক তেলের টিন হাতে নিয়ে ঘুরে বেড়াচ্ছে। তাদের ফসল নষ্ট হয়ে যাচ্ছে, তাদের জন্য জলের ব্যবস্থা নেই, সারের ব্যবস্থা নেই। একজন লোকের ছেলে মারা গেলে তার যেমন দুঃখ হয় ঠিক তেমনি কৃষকেরও ফসল নষ্ট হলে খুব দুঃখ হয়। অনেক তথ্য দিয়ে বাজেট বক্তৃতা করব ভেবেছিলাম কিন্তু গ্রামের যে চেহারা দেখলাম, তপশীলপাড়ায়, আদিবাসীপাড়ায়, যে অবস্থা দেখলাম তাতে আর কিছু বলতে ইচ্ছা করে না। আমাদের ওখানে আদিবাসী পাড়ায় বটকৃষ্ণ সরকার ফলিডল খেয়ে মারা গেছে।

এই হল ভয়াবহ চিত্র। এই পরিস্থিতির মধ্যে আজকে আপনারা নিজেরাই দেখতে পাচ্ছেন বাটা, মহেশতলায় কংগ্রেস এবং সি, পি, আই,-এর প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার ঝাণ্ডা নিয়ে লোক রাস্তায় নেমেছে খাদ্যের দাবীতে, রেশনে চালের দাবীতে এবং নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের দাম কমানোর দাবীতে। স্যার, আমরা ২৭এ জুলাই বন্‌ধ করেছিলাম, এবং সরকারকে এই বলে নোটিশ দিয়েছিলাম যে সরকার সতর্ক হোন, মজুত উদ্ধারের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করুন। কিন্তু সরকার সেদিন উপহাস করেছিলেন, সতর্ক হননি। এই সেদিন ১৫ই নভেম্বর তারিখে আই, এন, টি, ইউ, সি, এ, আই, টি, ইউ, সি, এবং হিন্দ মজদুর সভা একসঙ্গে রাইটার্স বিল্ডিং-এর সামনে এসে সরকারকে নোটিশ দিয়ে গিয়েছিলেন এই বলে যে, যে ১৭ দফা কর্মসূচী সরকার গ্রহণ করেছিলেন সেই কর্মসূচী অনুযায়ী যদি শ্রমিক এবং মেহনতী মানুষের কাছে নায্য দামে নিত্য প্রয়োজনীয় জিনিষ পৌঁছে দেওয়া না যায় তাহলে গ্রামের মানুষের যে ক্ষুধা তা কমানো যাবে না, শহরের শ্রমিকদের যে হাহাকার তাও কমানো যাবে না। তাই স্যার, আজকে আমি মন্ত্রিসভাকে বলব, বাজেটে দেখছি অনেক টাকার কথা বলেছেন কিন্তু আমরা বুঝতে পারছি না, চাল, ডাল, নুন, তেলের দাম কি বলব। কারণ আজকে যে দাম কাল হয়ত গিয়ে দেখবো প্রতিটি জিনিষের দাম ১০ পয়সা, ২০ পয়সা করে বেড়ে গিয়েছে। স্যার, রানাঘাটের মতন জায়গায় আজকে সাড়ে তিন টাকা কে-জি দরে চাল বিক্রি হচ্ছে যা আগে কোনদিন হয়নি। আর কোলকাতায় তো আরো বেশী। আজকে চাল, ডাল, নুন, তেল প্রভৃতি জিনিষের দাম যেভাবে বাড়ছে তা রোধ করার জন্য কোন রকম দিক্‌ নির্দেশ এই বাজেটে আমরা দেখতে পাচ্ছি না, কিভাবে কি করবেন কিছুই বুঝতে পারছি না যদিও স্যার, কেন্দ্রীয় সরকারের সম্বন্ধে এখানে বলার কিছু নেই কিন্তু সেই কেন্দ্রীয় সরকারও যে সব ব্যবস্থা করেছেন তাতে দেখছি উচ্চবিত্ত লোকেদের আয়কর ছাড় দেবার ব্যবস্থা করেছেন এবং পোষ্ট কার্ড ইত্যাদির দাম বাড়িয়েছেন। এসব ব্যাপারেও স্যার, আমাদের বাজেটে কোন প্রতিবাদ পর্য্যন্ত নেই। সেখানে যে ডাইরেক্ট ট্যাকসেসান হচ্ছে শ্রমিক, কৃষক এবং সাধারণ মানুষের উপরে সে ব্যাপারে কোনরকম প্রতিবাদ আমাদের বাজেটে নেই। যদিও আমাদের এখানে ক্যাবারে, রেস খেলা ইত্যাদির ব্যাপারে কিছু কিছু ট্যাক্স বাড়াবার কথা বলা হয়েছে, ভাল কথা, মন্ত্রিমহাশয়কে সাধুবাদ জানাই কিন্তু যারা কোটি কোটি কালো টাকার মাধ্যমে মজুত করছে তাদের সম্বন্ধে কি করছেন সে কথা বাজেটে কোথায়? স্যার, আমরা জানি, যুব কংগ্রেস এবং যুব সংঘ সাহসিকতার সঙ্গে মজুত উদ্ধারে নেমেছিল এবং বলিষ্ঠভাবে এগিয়ে গিয়েছিল কিন্তু মন্ত্রিসভা তাকে উৎসাহিত করার বদলে আমরা দেখলাম কতিপয় আমলা, পুলিশ এবং অন্যান্যদের চাপে পড়েই হোক বা যে কারণেই হোক আমরা জানি না, সেই অভিযান বন্ধ করে দিলেন। আমার এলাকায় যে মজুত উদ্ধার হলো পুলিশকে খবর দেওয়া সত্বেও কোন ব্যবস্থা হল না, সেখানে মাল মানুষকে বিক্রি পর্য্যন্ত করা গেল না, পচে গেল, এই হল স্যার, আমাদের দেশের আইন। আজকে দেশে যেভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে সেই দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহন করতে হবে। যদিও অনেক কিছু কেন্দ্রের উপর নির্ভর করে কিন্তু তা সত্বেও কেন্দ্রের উপর নির্ভরশীল না হয়ে এই একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে কিছু ব্যবস্থা গ্রহণ করতে হবে। স্যার, এই প্রসঙ্গে আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, যে আমাদের ১৭ দফা কর্মসূচীর মধ্যে ৭নং কর্মসূচী হচ্ছে, একচেটিয়া

ঁজিপতিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দিকে আমরা অগ্রসর হব। কিন্তু আমরা অত্যন্ত ঃখের সঙ্গে দেখলাম স্যার, পাটশিল্পের শ্রমিকরা যখন স্ট্রাইক করলো তখন আমরা ই পি,ডি,এ, থেকে একটা প্রস্তাব গ্রহণ করে পাঠাতে পারলাম না যে, পাটকলগুলিকে বিলম্বে জাতীয়করণ করা দরকার। স্যার, পাটকলগুলিকে যদি জাতীয়করণ করা যায় াহলে এর মাধ্যমে প্রচুর টাকা মুনাফা আসতে পারে। কিন্তু মুলধনের যে ঘাঁটি সেটা ামরা অক্ষতই রেখে দিলাম, একচেটিয়া মালিকদের হাতেই রেখে দিলাম।

[-55—6-07 p.m.]

াই আজকে সময় এসেছে—আজকে যদি নতুন নতুন পদক্ষেপ গ্রহণের দিকে অগ্রসর া হয়ে বিপথে চলবার চেষ্টা করেন তাহলে এগুলি বেলুনের মত থেকে যাবে—কোন ছুই আপনারা করতে পারবেন না। ধনতন্ত্রের পথে না চলে অধনতন্ত্র পথে চলার জন্য তুন দিক্ নির্দেশ যদি বাজেটে না আনতে পারেন, তাহলে পশ্চিমবাংলার পক্ষে বেকার মস্যাই বলুন, কৃষকদের ভূমি সমস্যাই বলুন কোন কিছুরই সুরাহা আপনারা করতে রবেন না। তাই বলি সারা ভারতবর্ষের দিকে লক্ষ্য রাখুন—সারা ভারতবর্ষ যেভাবে চ্ছে প্রতিক্রিয়াশীল শক্তি যেভাবে মাথা চাড়া দিয়ে উঠছে, তাতে প্রগতিশীল গণতান্ত্রিক ার্চাকে যদি বাঁচিয়ে না রাখেন এবং ১৭ দফা কর্মসূচীকে যদি বাস্তবে সঠিক রূপায়িত রতে না পারেন, মেহনতী শ্রমিক, কৃষকদের স্বার্থ রক্ষার জন্য যদি বলিষ্ঠ পদক্ষেপ হণ না করতে পারেন, তাহলে কোন মতেই এই বাজেটকে প্রগতিশীল বাজেট বলা যাবে না।

আমি দেখেছি এই গতানুগতিক বাজেটে একই কায়দায় টাকা কিছু বাড়ান হয়েছে সত্য, ন্তু মূল্যমানের অবস্থা কী? গত বছর ফেব্রুয়ারীতে সূচকসংখ্যা যেখানে ২১৭-৩ ল এই বছর তা বেড়ে ২৭৩-৬ এসে দাঁড়িয়েছে। ১৯৬১-৬২ সালকে যদি ১০০ ধরি াহলে বলবো দারুণভাবে এই মূল্যবৃদ্ধি ঘটেছে। কেন্দ্রীয় সরকার বলেছেন এক টাকার ম এখন ৩৮ পয়সার কিছু বেশী। এই মূল্যবৃদ্ধির ফলে আপনাদের সব পরিকল্পনা ক উপহাসের বস্তুতে পরিণত হবে। কাজেই দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ এখনই আপনাকে রতে হবে। আমি মন্ত্রিমণ্ডলীকে অনুরোধ জানাবো একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে ঠোরতম ব্যবস্থা অবলম্বন করুন। এবং সঙ্গে সঙ্গে মজুত উদ্ধারের জন্য অগ্রসর হোন, ঠিকভাবে পদক্ষেপ গ্রহণ করুন। সকলের সমর্থন নিয়ে এই মজুত উদ্ধার যদি না রতে পারেন, তাহলে কোন কিছুরই সুরাহা আপনারা করতে পারবেন না। মূল্যবৃদ্ধি ীভাবে রোধ করা যায় তার জন্য সঠিক পন্থা আপনারা বের করুন। কোন মতেই আর নের পর দিন এই জিনিষের দাম বাড়ানো চলবে না। যখন চিনির উৎপাদন বাড়ছে, ক সেই সময় চিনির দামও বাড়ছে, যখন তৈল বীজের উৎপাদন বাড়ছে, ঠিক তখনই লের দাম বাড়ছে। কাজেই জিনিষের উৎপাদন বাড়লেই দেখা যাচ্ছে জিনিষের দাম ড়ে চলেছে। তাই মূল্যবৃদ্ধি রোধ করবার জন্য আপনারা সঠিক ও কার্যকরী ব্যবস্থা হণ করুন, আপনারা যদি ঠিকভাবে অগ্রসর হন, তাহলে আপনাদের সঙ্গে আমরা আছি। নেকে এই পি,ডি,এ,-কে ভাঙ্গতে চাচ্ছেন। কিন্তু কেবল মাত্র এই পি,ডি,এ,-কে ভাঙ্গলে পর ান সমস্যারই সমাধান হবে না। মূল্যবৃদ্ধির ফলে গ্রামবাংলার জনগণের জীবনে যে ঃখ-দুর্দশা ও হাহাকার নেমে এসেছে, তার সঠিক মূল্যায়ন করে সামগ্রিক সমাধানের ন্য বলিষ্ঠ পদক্ষেপে যদি এগিয়ে যেতে পারেন তাহলে এই সমস্যার সমাধান হতে পারে। ই দ্রব্যমূল্য বৃদ্ধিকে আপনারা রোধ করতে পারেন যদি ১৭ দফা কর্মসূচী আপনারা ঠিক রূপায়ণ করতে পারেন। নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম কমাতে গেলে মজুত রোধী অভিযান জোরদার করতে হবে, গ্রাম-বাংলার যে সমস্ত লোক লেভী দেয়নি, ামার কাছে লিষ্ট আছে আমার এলাকার ২৫ জনের উপর লোক লেভীর নোটীশ দেওয় য়ছে, তারা লেভী এখনো দেয়নি এবং সরকার থেকেও কেন সে লেভী এখনো আদায় রতে পারেনি বোঝা মুস্কিল নয়। তাদের অনেকে ২৫ টাকার মেম্বার। তাই তাদের রুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা যাচ্ছে না। এই লেভী ফাঁকি দেওয়ার বিরুদ্ধে যদি

কঠোরতম ব্যবস্থা গ্রহণ না করতে পারেন, মূল্যবৃদ্ধি রোধ যদি না করতে পারেম, তাহলে কোন সমস্যারই সমাধান হবে না।

এই কয়েকটী কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri George Albert Wilson-Deroze** : Mr. Deputy Speaker, Sir, I rise to support this budget but in doing so it is my duty to make some constructive criticism. It is clear from the budget statement of the Hon'ble Finance Minister that the Minister is fully seized of the actual economic problems facing the State. The question is whether this consciousness of the actual economic problems is reflected in the work of the relevant departments whose expenditure we shall be called upon to sanction during the session. Sir, at page 5 of the budget statement the Minister has said : "Further, West Bengal is still heavily deficit in almost all the essential articles of consumption." When the time will come for detailed analysis of the budget on the various heads specially in relation to the production of food, Sir, it will be seen that the concept of self-sufficiency in food is not actually in the budget. This is particularly true with regard to the animal products. Animal Husbandry and so-called Dairy Development are under two different Ministries. But the so-called Dairy Development, Sir, is really related to the development of institution for the processing of milk, processing of milk from the existing source and processing of powder skimmed milk constituents imported from abroad. Direct encouragement for development of Animal Husbandry and of fisheries is minimum. Analysis of expenditure under the heads of Animal Husbandry and Fisheries would show that the major expenditure is actually on administration and putting up of new buildings and not the breeding of animals or cultivation of fish. As you know, Sir, our mutton—all comes from Uttar Pradesh, fish comes from Rajasthan, butter comes from Bombay. I do not see, Sir, in this budget any sign of any determined effort to reverse such state of affairs.

Again at page 27 of this budget statement there is reference to the special problems of West Bengal and to the plan, the people and resources. The Hon'ble Finance Minister is, as I said, fully aware that the two big problems of West Bengal in his own words, Sir, "poverty and unemployment are the central problems of this State." There is a difference between removal of poverty and removal of unemployment. Certainly it is possible to remove unemployment without removing poverty but the basic theme that seems to run through the entire budget is not removal of unemployment but the removal of poverty, that is to say, an increase in the value of industrial and agricultural infra-structure, increase in the capital value of the social and individual means of production, increase in the value of gross national product, without making any serious in roads upon the problem of unemployment.

Sir, one of the prophets of the Old Testament was a Jewish prophet named Jeramiah. He was chiefly distinguished by the fact that every prophecy he made, was the prophecy of disaster. I do not wish to emulate the prophecy of Jeramiah but I must say that unless this major problem of unemployment is tackled seriously on a war-time footing, unless several lakhs of young people are taken off from the street corners and put into productive work this entire basically sound plan of development will be destroyed. Sir, I feel that economic and political health of the State demand that these unemployed young people be taken out of saturation point, if necessary by some form of compulsory national service. In short, Sir, I say that this budget has not fulfilled the present demand and need of the people in this State who are facing great difficulty in getting their daily bread.

## Adjournment

The House was then adjourned at 6-07 p.m. till 1 p.m. on Monday, the 11th March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Monday, the 11th March 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 11 Ministers, 7 Ministers of State, 2 Deputy Ministers and 110 Members.

[1—10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable members, any of you who have not yet made an oath or affirmation of allegiance, may kindly do so.

[There was none to take oath.]

## UNSTARRED QUESTIONS
**(to which written answers were given)**

আসানসোল—লালগঞ্জ রাস্তা

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আসানসোল মহকুমার আসানসোল-লালগঞ্জ রাস্তার বারমুণ্ডিয়া (পাঁচগাছিয়া) কোলিয়ারী হইতে আধ মাইল রাস্তার মেরামতের কাজ বিগত কয়েক বছর ধরিয়াই চলিতেছে এবং উহার ফলে বাস, ট্যাক্সি ও ট্রাক প্রভৃতিকে অত্যন্ত মন্থর গতিতে উক্ত আধ মাইল পথ অতিক্রম করিতে হয় ও যাত্রীদের নানান অসুবিধা ভোগ করিতে হয়; এবং

(খ) অবগত থাকিলে, (১) ইহার কারণ কি; (২) উক্ত আধ মাইল রাস্তা কত দিনের মধ্যে মেরামত করা সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ। রাস্তাটির যে অংশ মেরামত করা হইতেছিল তাহার কিছু অংশের কাজ ইতিমধ্যে শেষ হইয়াছে। কেবলমাত্র পাঁচগাছিয়া কোলিয়ারী হইতে এক ফার্লং-এর কাজ বর্তমানে বাকি আছে।

(খ) (১) যে অংশের কাজ ইতিমধ্যে শেষ হইয়াছে সেই অংশে বিকল্প রাস্তা (ডাইভারসন) সমেত একটি পুল নির্মাণের প্রয়োজন ছিল বলিয়া কিছু বিলম্ব হইয়াছে। বাকি অংশে একটি রেলওয়ে লেভেল-ক্রসিং থাকায় রেল কর্তৃপক্ষের সম্মতি লইয়া কাজ আরম্ভ করিতে হইবে এবং এখানেও একটি বিকল্প রাস্তার প্রয়োজন হইবে।

(২) রেল কর্তৃপক্ষের সহিত যোগাযোগ করা হইয়াছে এবং তাহাদের সম্মতি সাপেক্ষে আশা করা যায় ১৯৭৫ সালের মধ্যে কাজ শেষ হইবে।

**Quarters for Police Personnel**

**39.** (Admitted question No. 35.) **Shri Md. Safiullah** : Will the Minister-i charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of Police personnel in the ranks of Inspectors, Sub-Inspectoı Constables, Jamadars and Sepoys in the rural areas provided with quarte up to 31st January, 1974 ;

(b) the duty hours for each category of the above Police personnel ; and

(c) the amenities enjoyed by them ?

**The Minister for Home (Police) :**

| | | | | |
|---|---|---|---|---|
| (a) | 1. | Inspector ... | ... | 86 |
| | 2. | Sub-Inspector ... | ... | 678 |
| | 3. | A.S.I./Hd. Constable | ... | 658 |
| | 4. | Jamadar ... | ... | NIL. |
| | 5. | Constable ... | ... | 587 |
| | 6. | Sepoy ... | ... | NIL. |

In addition 9,903 Head Constables and Constables are provided with barra accommodation.

(b) Normally a Police officer has to perform 8 hours' duty a day. In emergen he has to work round the clock.

(c) Police officer and men of the rural area enjoy the amenities of subsidis ration. For duties beyond 8 hours at a stretch, the Officers of and below t rank of S.I. are allowed cash allowance in lieu of cooked food on special occasio like elections etc.

নন্‌-ট্রেণ্ড শিক্ষকদের বেতন

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহা অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে নন-ট্রেণ্ড শিক্ষকগণের ইনক্রিমেন্ট প্রদানের বিষয়টি সরকারে বিবেচনাধীন ছিল ; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে কোন সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে কিনা এবং হইলে, ত কি ?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় অর্থের অভাবের দরুন কোন সিদ্ধান্তে উপনীত হওয়া সম্ভব হয় নাই

**Inclusion of the backward members of the Muslim community in the list of Other Backward Classes**

**41.** (Admitted question No. 575.) **Shri Rajani Kanta Doloi** : Will t Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department pleased to state whether the State Government has sent any recommendation the Union Government for inclusion of the socially and educationally backwa members of the Muslim community in this State, in the list of Other Backwa Classes ?

**The Minister for Scheduled Castes and Tribes Welfare** : No.

**বালুরঘাটে অবস্থিত ডি এফ পি ও অফিসের নথিপত্র নষ্ট**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বালুরঘাটে অবস্থিত ডি এফ পি ও অফিসে গত গণ-নির্বিজকরণের সময় যে সমস্ত বহিতে নাম পঞ্জিভুক্ত করা হইয়াছিল সেই সমস্ত বহির কিছু পাতা খোয়া গিয়াছে;

(খ) সত্য হইলে, কত সংখ্যক পাতা খোয়া গিয়াছে; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না, গণ-নির্বিজকরণের সময় বালুরঘাট ডি এফ পি ও অফিস হইতে কোন বহির কোন পাতা খোয়া যায় নাই, তবে পরে নির্বিজকরণের সাধারণ কার্যক্রমের সময় ব্যবহৃত এইরূপ একটি বহির কতকগুলি পাতা খোয়া গিয়াছে।

(খ) ছয়টি।

(গ) রাজ্য তদন্তকারী সংস্থাকে (ভিজিল্যান্স কমিশন) ঘটনাটি জানাইবার পর ঐ সংস্থা এ বিষয়ে যথাযথ তদন্ত করিতেছেন।

**ভগবানগোলা থানার বিভিন্ন মৌজায় বৈদ্যুতিকরণ**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৮।) **শ্রীমহম্মদ দেদার বক্স ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ভগবানগোলা থানায় কোন্ কোন্ মৌজায় বৈদ্যুতিকরণের কাজ আরম্ভ হয়েছে; এবং

(খ) অবশিষ্ট মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কাজ কবে নাগাত আরম্ভ হবে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) ১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত নিম্নোক্ত চারটি মৌজায় বৈদ্যুতিকরণ হইয়াছে ঃ

| মৌজার নাম | জে, এল, নং |
|---|---|
| মাহিশাস্থলি | ৬ |
| দীঘা | ২৬ |
| কিসমেত জলতা | ২৫ |
| বালিয়া সায়েনপুর | ৭ |

(খ) ১৯৭৪ সালের মার্চের মধ্যে আরও পাঁচটি মৌজায় বৈদ্যুতিকরণ করার প্রস্তাব আছে। মৌজার নাম নিম্নে দেওয়া হইল ঃ

| মৌজার নাম | জে, এল, নং |
|---|---|
| হাবাসপুর | ৫৫ |
| মোহাদিপুর | ৬৫ |
| নসিপুর | ৬৬ |
| সাঁতারপুর | ৭৩ |
| বালীগ্রাম | ৬৪ |

ইহা ছাড়াও উক্ত থানার শতাধিক মৌজায় বৈদ্যুতিকরণের একটি পরিকল্পনা রাজ্য বিদ্যুৎ পর্ষদ তৈয়ারী করিয়াছে। ঐ পরিকল্পনা রূপায়ণের জন্য উক্ত পর্ষদ্ গ্রামীণ বৈদ্যুতিকরণ সংস্থার নিকট অর্থনৈতিক সাহায্যের জন্য আবেদন পেশ করিয়াছে। আশা করা যায় শীঘ্রই ঐ সাহায্যের দ্বারা পরিকল্পনাটি রূপায়ণের কাজ আরম্ভ হইবে।

**মেজিয়া থানার সহিত রানীগঞ্জের সরাসরি সংযোগ স্থাপনের জন্য দামোদর নদীর উপর সেতু**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫১২।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার মেজিয়া থানার সহিত রানীগঞ্জের সরাসরি সংযোগ স্থাপনের জন্য দামোদর নদীর উপর একটি সেতু নির্মাণের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) করিয়া থাকিলে, পরিকল্পনার বিস্তৃতে বিবরণ ও বর্তমানে উহা কোন পর্যায়ে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Appointment of Shri Sushil Dutta, I.A.S.**

**45.** (Admitted question No. 432.) **Shri Gangadhar Pramanick :** Will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to refer to the reply to starred question No. *314 (admitted question No. *269) given in the House on the 2nd March, 1973 and state—

(a) if any communication has since been received by the State Government from the Central Government in the matter of appointment of Shri Sushil Dutta, I.A.S., and

(b) if so,—

(i) the result thereof ; and

(ii) the action taken or proposed to be taken by the Government in this regard ?

**The Minister for Home (General Administration) :** (a) Yes.

(b) The Central Government caused enquiry into the matter and sent copies of the reports of enquiry for the views of the State Government. The State Government's views have since been communicated to the Central Government.

**Dairy Project at Dankuni**

**46.** (Admitted question No. 334.) **Shri Gobinda Chatterjee :** Will the Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services (Dairy Development) Department be pleased to state—

(a) if it is a fact that the construction work of a Dairy Project at Dankuni in Hooghly district has since been suspended ; and

(b) if so, the reasons thereof ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services (Dairy Development) :**

(a) No.

(b) Does not arise.

**পশ্চিমবঙ্গে চরকাকেন্দ্র**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৯।) **শ্রীসুধীর চন্দ্র দাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কোন্ কোন্ স্থানে চরকাকেন্দ্র চালু আছে, এবং

(খ) ঐ কেন্দ্রগুলিতে ১৯৭৩ সালে কত সুতা উৎপন্ন হইয়াছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) প্রশ্নের উত্তর সম্বলিত একটি "বিবরণী" লাইব্রেরী টেবিল-এ উপস্থাপিত করা হইল।

**সামগ্রিক অঞ্চল উন্নয়ণ প্রকল্প**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৬।) **শ্রীনিতাইপদ সরকারঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গ্রামীণ উন্নয়ণের জন্য পশ্চিমবঙ্গ সরকার সামগ্রিক অঞ্চল উন্নয়ণ প্রকল্প (সি এ ডি পি) গ্রহণের সিদ্ধান্ত গ্রহণ করিয়াছিলেন;

(খ) সত্য হইলে, কোন্ কোন্ জেলার কোন্ কোন্ ব্লক উক্ত প্রকল্পের অন্তর্ভুক্ত হইয়াছে;

(গ) উক্ত প্রকল্পগুলির মধ্যে কতগুলি প্রকল্পের কাজ শুরু হইয়াছে ও উহাদের নাম কি; এবং

(ঘ) বাকি প্রকল্পগুলির কাজ কতদিনের মধ্যে শুরু হইবার সম্ভাবনা আছে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সত্য।

(খ) এ সম্বন্ধে একটি তালিকা এতৎসহ নিম্নে প্রদত্ত হইল।

(গ) বর্তমানে ১৫টি জেলায় ১৬টি এলাকায় সি এ ডি পি প্রকল্প চালু করিবার জন্য সামাজিক ও অর্থনৈতিক সমীক্ষার কাজ শুরু হইয়াছে। ইহা ছাড়া শীঘ্রই ২৪-পরগনা ও মেদিনীপুর জেলার অতিরিক্ত একটি করিয়া মোট দুইটি এলাকা এই প্রকল্পের অন্তর্ভুক্ত করিবার কথা আছে। আগামী আর্থিক বছরেই এই ১৮টি এলাকায় সি এ ডি পি প্রকল্প চালু হইবার সম্ভাবনা আছে।

(ঘ) পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গে মোট ৩০০টি এলাকায় এই প্রকল্প চালু করার কথা আছে।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 48.*

| জেলার নাম | নির্দ্ধারিত এলাকার নাম | মৌজা/অঞ্চলের নাম |
|---|---|---|
| ১। বীরভূম .. | নলহাটি .. .. | ১। পানিতা |
| | | ২। বারলা (অংশ) |
| | | ৩। টাইলপাড়া |
| | | ৪। খিদিরপুর |
| | | ৫। পাখা |
| | | ৬। রোপা গ্রাম |
| | | ৭। করিমপুর |
| | | ৮। গোপালপুর |
| | | ৯। লসুরপুর |
| | | ১০। সেমা |
| | | ১১। তেজহাটি |
| | | ১২। মেহগ্রাম |
| | | ১৩। কুরুমগ্রাম |
| | | ১৪। সারধা |
| | | ১৫। ধরমপুর |
| | | ১৬। রঘুনাথপুর |
| | | ১৭। সান্না |
| | | ১৮। কোড়ড়া |
| | | ১৯। হরিপুর পোড়া। |

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 48*—contd.

| জেলার নাম | নির্দ্ধারিত এলাকার নাম | মৌজা/অঞ্চলের নাম |
|---|---|---|
| ২। পুরুলিয়া .. | ঝালদা এবং অরশা পুলিশ থানার অন্তর্ভুক্ত এলাকা | ঝালদা থানা |
| | | ১। মুরগুমা |
| | | ২। বৃন্দাবনপুর |
| | | ৩। শোশোধি |
| | | ৪। সুপুরদি |
| | | ৫। ছাতমবাড়ি |
| | | ৬। কাটিরা |
| | | ৭। হরবন |
| | | ৮। রঘুনাথপুর |
| | | ৯। হরতলিয়া |
| | | ১০। হেগুনকোডার |
| | | ১১। টিগরা |
| | | ১২। রামপুর। |
| | | অরশা থানা |
| | | ১। উপর গুগুই |
| | | ২। কাশিদি |
| | | ৩। হেতগুগুই |
| | | ৪। ডালিয়া |
| | | ৫। কুলাঘুটু |
| | | ৬। নাগরা |
| | | ৭। গুণ্ডিনি গোরা |
| | | ৮। উলুগোরিয়া |
| | | ৯। হেতজারি |
| ৩। মালদা .. | রাতুয়া ২নং ব্লক | |
| ৪। বাঁকুড়া .. | সোনামুখি ব্লক .. | ১। ধুলাই |
| | | ২। দিহিপাড়া |
| | | ৩। রাধারমণপুর |
| ৫। কোচবিহার .. | তুফানগঞ্জ ব্লক .. | বলরামপুর অঞ্চল |
| ৬। ২৪-পরগনা .. | গাইঘাটা ব্লক .. | .. |
| ৭। পশ্চিম দিনাজপুর | কালিয়াগঞ্জ থানা .. | ১। ভাণ্ডার |
| | | ২। মুস্তাফা নগর |
| | চাকুলিয়া থানা | ১। চাকুলিয়া |
| | | ২। তোরিয়াল |
| | | ৩। বিদ্যানন্দপুর। |

*tatement referred to in reply to clause (Kha) of unstarred question No. 48*—concld.

| জেলার নাম | নির্দ্ধারিত এলাকার নাম | মৌজা/অঞ্চলের নাম |
|---|---|---|
| ৮। মুর্শিদাবাদ .. | বহরমপুর .. | .. |
| ৯। নদীয়া .. | রাণাঘাট ২নং ব্লক .. | ১। দত্তপুলিয়া<br>২। বাহিরগাছি<br>৩। যুগল কিশোর<br>৪। জামালপুর। |
| ০। হুগলী .. | পাণ্ডুয়া .. | .. |
| ১। মেদিনীপুর .. | দেবরা ব্লক .. | ১২৬টি মৌজা লইয়া গঠিত। |
| ২। জলপাইগুড়ি .. | জটেশ্বর অঞ্চল | .. |
| ৩। বর্ধমান .. | বর্ধমান এবং বৈদ্যপুর এবং পার্শ্ববর্তী অঞ্চল কালনা ২নং ব্লক অন্তর্ভূক্ত। | .. |
| ৪। হাওড়া | জগৎবল্লভপুর ব্লক | .. |
| ৫। দার্জ্জিলিং | পার্বত্য অঞ্চল উন্নয়ণ পরিষদের উপদেশানুযায়ী নির্ধারিত হইবে। (বর্তমানে নকশালবাড়ী শিলিগুড়ি ব্লক নির্ধারিত এলাকা হওয়ার প্রস্তাব ক্যাবিনেটের বিবেচনাধীন)। | .. |

### পশ্চিম দিনাজপুর জেলায় সি এস আর ই স্কীম

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৪।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** উন্নয়ণ ও পরিকল্পনা বিভাগের ন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ১৯৭২-৭৩ সালে পশ্চিম দিনাজপুর জেলায় সি, এস, আর, ই বাবত মোট কত টাকা বরাদ্দ করা হইয়াছিল;

(খ) মোট কতগুলি স্কীম কার্যকর করার জন্য গ্রহণ করা হইয়াছিল;

(গ) তার মধ্যে কয়টি স্কীমের কাজ সমাপ্ত হইয়াছে ও কয়টির কাজ অসমাপ্ত আছে;

(ঘ) অসমাপ্ত স্কীমগুলির কাজ সমাপ্ত করিবার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না ও করিলে কি কি; এবং

(ঙ) যত টাকা ব্যয় বরাদ্দ ধরা হইয়াছিল, তাহা সম্পূর্ণ ব্যয় হইয়াছে কি না?

**উন্নয়ণ ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ২১,০০,৯০৭ টাকা।

(খ) ৫৫টি স্কীম।

(গ) ৩৭টি স্কীম সমাপ্ত হইয়াছে এবং ১৮টি স্কীম অসমাপ্ত আছে।

(ঘ) ভারত সরকারের ব্যয়সঙ্কোচ নীতির দরুন ১৮টি অসমাপ্ত স্কীমের মধ্যে ৬টি স্কীম পরিত্যাগ করা হইয়াছে, ১টি স্কীম পি ডাবলিউ ডিপার্টমেন্ট অধিগ্রহণ করিয়াছে এবং বাকি ১১টি স্কীমের কাজ চলিতেছে।

(ঙ) হইবে।

### Mention Cases

**Shri Md. Safiullah :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং এই সভা দৃষ্টি আকর্ষণ করছি। এ জিনিস অনেক দিন থেকেই ঘটছে। গত ১৯৭২ সাল থে ওয়াইল্ড লাইফ প্রটেকসান এ্যাক্ট চালু হয়েছে। এবং গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া এই আই চালু করা সত্বেও কলকাতা এবং বিভিন্ন এলাকায় এই বন্য প্রাণী হত্যা অবাধে চল গত বছর থেকে বিভিন্ন জায়গায় পুলিশ কনষ্টবলরা রেড করে বহু জিনিস পেয়েছে এমন কি কিছু দিন আগে শিয়ালদার কাছে অনেক হরিণের চামড়াও পাওয়া গিয়েছে এবং এই সব ব্যাপারে এই সব জিনিস ধরা অনেক ডিফিকাল্টি হবার জন্য আমি অনারার ফরেষ্ট অফিসার এ্যাপয়েন্ট করার জন্য জানিয়েছিলাম। এইসব অনারারী ফরেষ্ট অফিসা এ্যাপয়েন্ট করলে পশ্চিমবাংলায় বন্য পশু রক্ষা পেতে পারে এবং এই সব অবাধে হত্যা জনিত অপরাধ বন্ধ হতে পারে। এর সঙ্গে সঙ্গে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী অনুরোধ করবো যাতে এই ওয়াইল্ড লাইফ প্রটেকসান এ্যাক্ট নামে বিলটি প্রতিটি থানা যেন সারকুলেট করে দেওয়া যায়। এইভাবে সারকুলেট যদি না করা হয় তাহলে অফিসার এই আইনটি না জানার জন্য এদের কোথায় কোন আইনে শাস্তি দেওয়া হ তারা সেটা জানেন না। তাই আমি ফরেষ্ট মিনিষ্টারকে এই বিলটি থানা অফিসারদে কাছে সারকুলেট করার ব্যাপারে তৎপর হবার জন্য অনুরোধ করছি।

**Shri Jatindra Mohan Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর বিশেষ করে পরিবহণ মা মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কেন্দ্রে কুশমণ্ডী মহিপাল উষাহরণ রাস্তা উপরে একটি সরকারী বাস সন্ধ্যায় ও সকালে চলাচল করতো। গত ৬।৭ মাস হইতে বাসটি আর চলাচল করছে না। স্থানীয় জনসাধারণ খুবই কষ্টের মধ্যে দীর্ঘ ১০।১ মাইল রাস্তা চলাফেরা করিতেছে। আমরা অনগ্রসর এলাকার ঐ রাস্তাটির উপর নিয়মি একটি বাস চালাইবার জন্য মাননীয় পরিবহণ মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Ajit Kumar Ganguly :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার সঙ্গে আমার একটা আত্মিক সম্পর্ক আছে সে বুঝতেই পারছেন। আপনার অঞ্চলে আজকে আড়াই টাকা থেকে ৩ টাকা কে, জি, দ চাল বিক্রি হচ্ছে। বনগাঁ সহরে সেই অবস্থা হয়েছে, কোথাও পাওয়া যাচ্ছে না। খাদ মন্ত্রিমহাশয় এই সম্বন্ধে একটা বিবৃতি দেবেন কিনা—আপনি জানেন ডেফিসিট এরিয়া চালকলগুলি কতটুকু আর ধান ভাঙছে? ১০।১৫।২০ কে, জি-র মত ধান ভাঙছে। সেখা থেকে আপনি লেভি নিচ্ছেন। ফলে ধানকলগুলিতে ধান ভাঙ্গা বন্ধ হয়ে গেছে। হি থেকেও আর চাল আসছে না। লোকাল চালগুলো বনগাঁ সহরে আসতো। বনগাঁ মহকুম ডেফিসিট এরিয়া। সেখানে যে চালের দর ছিল ২ টাকা ২৫ পয়সা সেই চাল এখন ২ টাব ৭৫ পয়সাতেও পাওয়া যাচ্ছে না। আজকে এই অবস্থায় বনগাঁ মহকুমা সহরে এ দাঁড়িয়েছে। সহরের লোকেরা উপবাস সুরু করেছে। রেশনে ২০০ গ্রামের মত আত চাল দিচ্ছিলেন, খারাপই হোক আর যাই হোক, সামান্য তো কিছু পাওয়া যাচ্ছিল, এখ সেটা যদি না পাওয়া যায়—স্যার, যদি দিনে ১০০ গ্রামের মতও না জোটে তাহলে কি অবস্থাটা হবে সেটা একবার ভেবে দেখুন। দ্বিতীয় কথা হচ্ছে সেটা নিয়ে ইরিগেসন মন্ত্রী ভাবুন আর যিনিই ভাবুন, আজকের দিনে ডিজেলের যা অবস্থা হয়েছে—রোজ এ চীৎকার হচ্ছে ডিজেল তেল নেই বলে, অথচ এখন দেখা যাচ্ছে সাড়ে তিন টাকা বি এমনিতেই চালের দর উঠেছে, সামনের বছরে আর ধানও হয়ত হবে না, বোরো রা শেষ হয়ে গেল—কি করছেন আপনারা? ইরিগেসন মন্ত্রী উত্তর দেবেন, না এগ্রিকালচ মন্ত্রী উত্তর দেবেন যে ডিজেল ইন্টারন্যাশান্যালি কমেছে কিনা? পাম্পগুলি চলবে কি কা শ্যালো পাম্পগুলি চলবে কি করে? ইন্টারন্যাশান্যালি ডিজেল সাপ্লাই কমেছে কিন নট এ সিংগেল ড্রপ—তা যদি হয়ে থাকে তাহলে ডিজেলের এত ক্রাইসিস কেন? আজ

রিদিক তেলের হাহাকার পড়ে গেছে, হাজার হাজার লোক লাইন দিচ্ছে, কালকে যখন ম্পগুলি পুড়বে তখন আমরা কতক্ষণ এইভাবে চুপ করে দাঁড়িয়ে থাকবো। আমি এটা লিং এ্যাটেনশন মোসানে দিচ্ছি না এই জন্য যে আমলারা যা লিখে দেবেন, আপনারা ই পড়ে দেবেন। আপনারা এটার প্রতি একটু গুরুত্ব দিন। আপনারা ডেফিসিট রিয়ার ধানকলগুলিকে ধরবেন না, এর ফলে আমাদের চাল আসবে না, এবং লোকাল লও পাব না, বাহিরের চাল তো এমনিতেই আসছে না। ৭।৮ দিন ধরে আমরা চাল চ্ছি না, কাজেই এ সম্বন্ধে আপনারা একটুখানি গুরুত্ব দিন। বর্তমানে ডিজেল ইজ এ বলেম।

**Shri Abdus Sattar :**

ননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রীঅজিতবাবু যে কথা বললেন ডিজেল সম্বন্ধে মি খুব চিন্তিত। আজকে বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে পাম্পে ভীষণ লাইন এবং এই পারে আই, ও, সি-র সঙ্গে কথা বলার জন্য চীফ মিনিস্টারকে বলেছি, চীফ মিনিস্টার থা বলেছেন। এই ব্যাপারে আমাদের একজন সদস্য শঙ্কা দাস পাল মহাশয় আজকে রমা সেলের কাছে গিয়েছিলেন। তারা বলছে ২৫ পারসেন্ট নাকি কাট করা হয়েছে, দি কাট না করেন তাহলে আমরা তেল দিতে পারি, অনেক তেল আছে। আজকে তেল ক যথেষ্ট আছে এবং যেহেতু ইনডিয়া গভর্ণমেন্ট কাট করেছেন সেই হেতু দিতে পারছি । আমি এখুনি এই ব্যাপারে চীফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করেছি এবং এখুনি লেক্স পাঠানো হচ্ছে অন্ততঃ পক্ষে ৩ মাস এই বোরো ধানের সময় ২৫ পারসেন্ট কাট তে রিল্যাক্স করে দেয়—বর্ষার সময় কাট করবে, করুক, কিন্তু এখন কাট রিল্যাক্স রার জন্য চীফ মিনিস্টার এখুনি আমাকে একটা টেলেক্স দিতে বললেন এবং আমি ন সিং সোহনপালকে টেলেক্স করতে বলেছি, তিনি এখুনি টেলেক্স করতে গেছেন।

**Shri Saroj Roy :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অব অর্ডার--কৃষিমন্ত্রীকে আপনি একটা স্টেটমেন্ট বার জন্য বললেন, কিন্তু আজকে সর্বত্র যে সাড়ে ৩ টাকা করে চালের দাম হয়ে গেছে সম্বন্ধে খাদ্যমন্ত্রীকে একটা স্টেটমেন্ট করতে বলুন এবং এখুনি যাতে চালের দাম কমে সে জন্য খাদ্যমন্ত্রী ব্যবস্থা নেবেন সেটা হাউসের সামনে বলুন। এটাও স্যার, ডিজেলের চেয়ে অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী এখানে আছেন, খাদ্যের ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের এই কোলকাতার উত্তর এবং দক্ষিণ শহরতলির ফ্রিঞ্জ এলাকাগুলিতে অনেক দিন ধরেই হৈ চৈ হচ্ছে, মানুষ আন্দোলন করছে। গত বছরও বিধানসভায় বলেছিলাম ২৬ তারিখে প্রশ্ন করেছিলাম, তাঁরা বলছেন, বিবেচনা করছেন। স্যার, এই কোলকাতার দক্ষিণ শহরতলিতে--বাটা, মহেশতলা, আক্রা জগন্নাথনগর, জোঁকা, গোপালপুর, এদিকে বাঁশদ্রোনী উত্তরে নব ব্যারাকপুর অঞ্চল সম্বন্ধে গত বছরও বলেছিলেন দেখছেন স্টাটুটারী রেশনিং এক্সটেণ্ড করার ব্যাপারে, কিন্তু এখনও হল না। তাই স্যার, এই অবস্থায় মাননীয় খাদ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই আপনার মাধ্যমে যে, আর কি চাই—এখানকার মানুষরা কি করলে আপনি এটা করবেন--দুটো মানুষ তো মরেছে মহেশতলায়, আপনার দলের ছেলেরাই তো অনশন করছে, জোঁকাতা, মহেশতলার কাছে, সন্তোষপুর গভর্ণমেন্ট কলানীতেও তো করছে, অন্য জায়গাতেও মিছিল হচ্ছে, সমস্ত দলের লোকেদের নিয়ে। এইসব অঞ্চলে একটা প্রচণ্ড অস্থিরতা ও অশান্তি চলেছে। আপনারা তো কডনিং করে রেখেছেন যার ফলে চাল আসছে না কাজেই আপনারা বলুন কি ব্যবস্থা নিচ্ছেন? স্যার, আপনি জানেন, এ ব্যাপারে বার বার আন্দোলনের সময় জেলা ম্যাজিস্ট্রেটের কাছে যাওয়া হলে তিনি বলেন রেশন বাড়িয়ে দিচ্ছি কিন্তু বাড়ান না। স্যার, ইন ফ্যাক্ট এই সমস্ত অঞ্চলে কৃষিজমি নেই, মানুষ কৃষিকাজ করে না, এই অঞ্চলগুলি প্রকৃতপক্ষে

কোলকাতা শহরতলিরই অংশ কিন্তু স্যার, এই সমস্ত অঞ্চলের মানুষরা রেশন পাচ্ছে না। বাজেট স্পীচেও দেখেছি, গভর্ণারের বক্তৃতাতেও দেখেছি, বলা হয়েছে বাড়াবার চেষ্টা হচ্ছে আবার স্যার, উল্টো দিকে শুনছি কেন্দ্র মন্তনা দিচ্ছেন, আর রেশন বাড়াবেন না। তাহলে কি করবেন সেটা আমাদের বলুন? মানুষ তো অস্থির হয়ে উঠেছে। এই তো কালকেই বাঁশদ্রোনী ইত্যাদি অঞ্চল থেকে মানুষরা বিধানসভায় আসছেন। আজকে নব ব্যারাকপুর থেকে আসছেন। জোঁকা অঞ্চলে আমি দেখে এলাম দু সপ্তাহ ধরে কংগ্রেসের ছেলেরা অনশন করছে, সন্তোষপুর গভর্ণমেন্ট কলোনীতেও করছে। তাই স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি, মহেশতলার মতন আর কটা প্রাণ দিলে, বা আর কি আন্দোলন করলে, কতদিন ধরে স্ট্রাইক করে প্রচণ্ড আন্দোলন করলে সরকার এই অঞ্চল-গুলিতে বিধিবদ্ধ রেশনিং প্রবর্তন করবেন আমাদের বলুন। আপনারা তো এর আগেও করেছেন--হালতুতে করেছেন প্রফুল্ল সেনের আমলে, বাধা কোথায়? পরিশেষে স্যার, বলছি, ফ্রিঞ্জ এলাকাগুলির ব্যবস্থা যদি এখনই না করেন তাহলে পশ্চিমবাংলায় এক নতুন গুজরাটের সৃষ্টি হতে পারে।

[1-10--1-20 p.m.]

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে প্রতিরিধান দাবী করছি। স্যার, আমি এর আগে বিধানসভায় দাঁড়িয়ে নদীয়ার মানুষদের চরম খাদ্যসঙ্কটের কথা উল্লেখ করেছি। আমি এখনই একটা টেলিগ্রাম পেলাম যে খাদ্যের দাবীতে নবদ্বীপ সহরে গত ৭ দিন ধরে স্কুল কলেজে লাগাতার ধর্মঘট চলেছে। আমার কেন্দ্রেও খাদ্যের দাবীতে এবং কেরোসীনের দাবীতে ফুলিয়ার সমস্ত স্কুলগুলিতে লাগাতর ধর্মঘট চলেছে। স্যার, গত ৯ই মার্চ বিকাল ৩টার সময় শান্তিপুরে নদীয়া জেলার ছাত্রপরিষদ এবং যুব কংগ্রেসের উদ্যোগে হাজার হাজার যুব ছাত্র কর্ডনিং প্রত্যাহার করে নদীয়া এবং বর্ধমানকে এক খাদ্য অঞ্চলে পরিণত করার দাবীতে এবং রেশনের পরিমাণ বৃদ্ধির দাবীতে অনির্দিষ্ট কালের জন্য গণঅনশন সত্যাগ্রহ সুরু করেছিলেন। ২৪ ঘন্টা অতিক্রান্ত হবার পরে নদীয়ার জেলাশাসক সরকারী কর্তৃপক্ষের সঙ্গে যোগসাজসের মাধ্যমে সমস্যার প্রতিবিধানের জন্য কিছুটা সময় চাওয়ায় নদীয়া জেলা ছাত্র পরিষদ এবং যুব কংগ্রেস এই গণ আন্দোলন অনশনের সিদ্ধান্ত দশ দিনের জন্য স্থগিত রাখেন এবং তারা ঘোষণা করেন যে দশ দিনের মধ্যে মাননীয় খাদ্য-মন্ত্রী এই উপযুক্ত দাবীর যদি প্রতিবিধান না করেন তাহলে হাজারে হাজারে লাখে লাখে নদীয়া জেলার মানুষকে এনে বিধানসভার সামনে গণ বিক্ষোভ দেখাবেন এবং প্রয়োজন বোধে আইন অমান্য করবেন। স্যার, আমি পরিষ্কারভাবে নদীয়ার মানুষের প্রতি যে চরম অবিচার দিনের পর দিন সংঘটিত হয়ে চলেছে--নদীয়ার মানুষ ভুখা হয়ে মরছে, নদীয়ার গ্রামে অর্ধাহারে, অনাহারে, মানুষের মৃত্যু ঘটছে, যখন তাদের আশা আকাঙ্খা পূরণ হচ্ছে না, যখন তারা আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়েছে তখন নিশ্চিতভাবে আমি এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে ঘোষণা করছি নদীয়ার মানুষের প্রতি এই চরম অবিচারের প্রতিবিধান সরকার যদি না করেন, যদি রেশনের পরিমাণ না বাড়ান, যদি কর্ডনিং প্রত্যাহার করে নদীয়া এবং বর্ধমানকে এক খাদ্য অঞ্চলে পরিণত না করেন তাহলে ২৫এ মার্চ থেকে আমি নদীয়া জেলার নির্বাচিত প্রতিনিধি হিসাবে, নদীয়া জেলার ভুখা মানুষদের প্রতিনিধি হিসাবে, নদীয়া জেলার অর্ধাহারে, অনাহারে নিষ্পেষিত মানুষদের প্রতিনিধি হিসাবে এই বিধানসভার অভ্যন্তরে আমরণ অনশন সত্যাগ্রহ সুরু করব। আমি আশা করব মাননীয় খাদ্যমন্ত্রীর শুভবুদ্ধির উদয় ঘটবে এবং নদীয়ার হাজার হাজার লাখ লাখ ভুখা মানুষকে অর্ধাহারের অনাহারের দিকে ঠেলে দিয়ে সমাজের মধ্যে চরম বিপর্যয়ের সৃষ্টি করবার সুযোগ তিনি দেবেন না। স্যার, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে জানাতে চাই যে ১৯৬৬, ১৯৬৭, ১৯৬৯ বা ১৯৭১ সালের বিভিন্ন সময়ে এই নদীয়া জেলার মানুষকে ঘাটতি এলাকা বলে চরম দুর্ভিক্ষের দিকে ঠেলে দেবার ফলে বাংলাদেশের বুকে যে এক নূতন আন্দোলনের সৃষ্টি হয়েছিল এবার যাতে সেই আন্দোলনের সৃষ্টি না হয়, চরম অরাজকতা না ঘটে

সেজন্য তাঁকে অনুরোধ করে বলব যে খাদ্যমন্ত্রী তৎপর হন, সচেতন হন, নদীয়ার মানুষদের প্রতি সুবিচারের জন্য আপনি প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করুন।

**Mr. Speaker** : Shri De, I hope you will not take any such step inside the House i.e., within the area of this Assembly.

**Shri Shibapada Bhattacharjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে এই যে কিছু লোকের খামখেয়ালীর জন্য এবং কিছু অফিসারের খামখেয়ালীর জন্য আজকে পশ্চিমবঙ্গে প্রায় ৩ কোটি টাকার একটা পরিকল্পনা হারাতে বসেছে এবং এশিয়ার মধ্যে সর্ববৃহত হাসপাতাল যা পশ্চিমবঙ্গে হতে যাচ্ছিল সেটা হারাতে বসেছে। আমরা যখন ১৯৭২ সালে নবনির্বাচিত বিধানসভার সদস্য হিসাবে এখানে আসি তখন জানতে পারি কেন্দ্রীয় সরকার একটা হাসপাতাল বিকলাঙ্গদের জন্য ভবিষ্যতে করতে চেষ্টা করছে। তদানীন্তনকালের কেন্দ্রীয়মন্ত্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, স্বাস্থ্যমন্ত্রী ছিলেন। আমরা জানার পরে তার কাছে দাবী করি বরাহনগরের বনহুগলীতে এই হাসপাতালটি করা হোক এবং মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীকে বলি, আপনি এই ব্যাপারে তৎপর হয়ে যাতে বাংলা দেশে এই হাসপাতাল স্থাপিত হয় তার ব্যবস্থা করুন এবং তার পরবর্তী ৬ মাস আগে গত বৎসর শিক্ষামন্ত্রী এসেছিলেন, আমিও ছিলাম এবং স্বাস্থ্যমন্ত্রীও ছিলেন গভর্ণর হাউসে সিদ্ধান্ত হয় যে বনহুগলীতে হাসপাতাল কেন্দ্রীয় সরকার গ্রহণ করবেন। কিন্তু আজকে জানতে পারলাম যে ১৭ হাজার টাকার একটা বিলের জন্য এই ৩ কোটি টাকার পরিকল্পনাটি বানচাল হতে যাচ্ছে কিছু লোকের খাম-খেয়ালীর জন্য। এই যে পরিকল্পনা, এতবড় হাসপাতাল একে নেবার জন্য তদানীন্তনকালে আমি জানি বহু নেতা, বহু প্রদেশের নেতারা হাসপাতাল নেবার জন্য আবেদন করেছিলেন। আমাদের পাশের ষ্টেট--উড়িষ্যার নন্দিনী শতপথীও সেদিন বলেছিলেন যে উড়িষ্যায় এই হাসপাতাল হোক। মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রী এবং আরো অন্যান্য সকলের প্রচেষ্টার ফলে সেই হাসপাতালটি বনহুগলীতে হওয়া শুরু হয়েছিল। কিন্তু আজকে আমরা জানতে পারলাম যে সাত দিনের মধ্যে যদি এই ফয়শালা না হয়, ১৭ হাজার টাকার ফয়শালা যদি না হয় তাহলে এই হাসপাতালটি পশ্চিমবঙ্গের বাইরে চলে যাবে। কাজেই মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে রয়েছেন আমি তার কাছে আবেদন করছি এই হাসপাতাল হলে কেবল-মাত্র যে পশ্চিমবঙ্গে হাসপাতাল হচ্ছে তাই নয়, পশ্চিমবঙ্গে প্রায় এক হাজার মানুষের কর্মসংস্থান এই হাসপাতালের মাধ্যমে হত। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আছেন আমি আশা করি আজকে হাউসে এই বিষয়ে তিনি তাঁর বক্তব্য উপস্থিত করবেন এবং আপনার মাধ্যমে আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন। একটা ১৭ হাজার টাকার বিলের জন্য ৩ কোটি টাকার যে পরিকল্পনা নষ্ট হতে চলেছে, একটা এশিয়ার মধ্যে সর্ববৃহৎ হাসপাতাল, এতবড় হাসপাতাল ভারতবর্ষে হয়নি সেটা পশ্চিমবঙ্গে হতে বসেছে। কাজেই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আশা করি তিনি এই হাউসে এই ব্যাপারে আমাদের কিছু আলোকপাত করবেন।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বনহুগলী হাসপাতাল একটি সোসাইটির দ্বারা পরিচালিত। এই সোসাইটি হাসপাতালটি ভালভাবে চালাতে পারছিলেন না। তাই, ১৯৭২ সালে আমরা চেষ্টা করেছিলাম যে এই সোসাইটি যদি হাসপাতালটি পশ্চিমবঙ্গ সরকারকে দিয়ে দেয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার কিম্বা কেন্দ্রীয় সরকার এই হাসপাতালটি পরিচালনার ভার নেবেন। তারপর আমরা অনেক চেষ্টা করি--বনহুগলী হাসপাতাল অর্থোপেডিক্যালি হ্যাণ্ডিক্যাপড। বিকলাঙ্গ শিশু যারা আছে ইষ্টার্ণ জোনের জন্য একটা বড় হাসপাতাল তৈরী হবে। কেন্দ্রীয় শিক্ষাদপ্তরের উপর এটার ভার--মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীনুরুল হাসান সাহেব এখানে আসেন এবং দেখে যান এবং দেখে গিয়ে রাজী হন যে এই

হাসপাতাল পশ্চিমবঙ্গ সরকার প্রথমে নেবে এবং তারপর কেন্দ্রীয় সরকার চালু করবেন। সমস্ত ইস্টার্ণ রিজিয়নের জন্য হাসপাতালটি হবে। তখন সোসাইটির যে সমস্ত লায়েবিলিটিজ ছিল তারা হিসাব করে দেন এবং সেই লায়েবিলিটিজ কেন্দ্রীয় সরকার নিতে রাজী হন এবং সেই মত সমস্ত কাগজ-পত্র কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হয়। এখন অর্থাৎ গত বৃহস্পতিবার আমার কাছে প্রথম খবর এল কেন্দ্রীয় সরকার যে ড্রাফ্‌ট পাঠিয়ে দিয়েছিল সেই ড্রাফ্‌ট এ্যাপ্রুভড্‌ করে সোসাইটির কাছে পাঠিয়ে দিয়েছি। সোসাইটির এখানে যে লায়েবিলিটিজ ছিল তার উপর অনেক বেশী প্রায় ১৭ হাজার টাকার নূতন লায়েবিলিটি আমাদের উপর চাপিয়ে দেবার চেষ্টা করেছেন। তাই আমি নিজে এটা হস্তক্ষেপ করেছি এবং আশা করছি যে নূতন লায়েবিলিটি যা চাপাবার চেষ্টা হয়েছে, তাদের সঙ্গে আলোচনা করে যাতে লায়েবিলিটিজ অন্য উপায়ে মিটিয়ে দেওয়া যায় কিম্বা লায়েবিলিটিজ যাতে না থাকে সেটা তুলে দেবার জন্য চেষ্টা করছি। শুনলাম ঐ সোসাইটির একজন তিনি নাকি ঐ লায়েবিলিটিজটা চেয়ে বসেন। কাজেই আমি চেষ্টা করছি যাতে ঐ হাসপাতালটি কিছুতেই পশ্চিমবঙ্গের বাইরে চলে না যায়, যাতে জনসাধারণের উপকার হয় সেজন্য আমরা নিজেরা চেষ্টা করে এই প্রস্তাবটাকে এখানে আনতে পেরেছি।

[1-20—1-30 p.m.]

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয় দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান শহরের দামোদর নদীর উপর একটা সেতু স্থাপন করা অত্যন্ত প্রয়োজন, এটা বর্ধমান জেলা, হুগলী জেলা এবং বাঁকুড়া জেলার মানুষের স্বার্থের জন্য। ১৯৩৪ সালে জর্জ এ্যাণ্ডারসন এই সেতুর শিলান্যাস করেছিলেন কিন্তু তারপর থেকে সেতু হবো হবো করেও হয়নি, কত গভর্ণমেন্ট এলো, কত গভর্ণমেন্ট গেল, বৃটিশ সরকার থেকে আরম্ভ করে আগেকার কংগ্রেস সরকার, দু-দুটো যুক্ত ফ্রন্ট সরকার কিন্তু কেউ এই বিষয়ে কিছু করেন নি। যখন ১৯৭২ সালে পশ্চিমবঙ্গে জনপ্রিয় সরকার প্রতিষ্ঠিত হ'ল তখন ঐ অঞ্চলের মানুষ ভেবেছিল যে একদিন বাদে একটা কিছু হবে। এবং এই সরকার এই সেতুর কাজ ১৯৭২ সালের নভেম্বর মাস থেকে শুরু করেন এবং এবং ১৯৭৩ সালের ৯ই মার্চ আমাদের মুখ্যমন্ত্রী ঐ সেতুর শিলান্যাস করেছিলেন। তারপর থেকে পুরোদমে কাজ চলছিল। এমন কি গত ২রা ফেব্রুয়ারী মাসে মুখ্যমন্ত্রী মহাশয় ঐ স্থানে গিয়ে সেতুর কাজ দেখেছিলেন যে সেতুর কাজ পুরোদমে চলছে। কিন্তু গত ৬ই মার্চ থেকে অত্যন্ত বেদনার কথা, অত্যন্ত দুঃখের কথা এই সেতু নির্মাণের কাজ সম্পূর্ণভাবে বন্ধ হয়ে গেছে। এর ফলে ঐ অঞ্চলের মানুষ, বর্ধমান, হুগলী, এবং বাঁকুড়ার মানুষ অত্যন্ত বিক্ষুব্ধ হয়ে উঠেছে। তারা ভাবছে যে এই সেতু নির্মাণের কাজ বোধ হয় আর হবে না, বন্ধ হয়ে গেল। ইঞ্জিনিয়ারদের স্ট্রাইকের ফলে এই সেতুর কাজ সম্পূর্ণরূপে বন্ধ হয়ে গেছে। আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আমার বিনীত নিবেদন যে তিনি যেন এই বিষয়ে হাউসের কাছে বিবৃতি দেন।

**Shri Bholanath Sen :**

মাননীয় স্পীকার স্যার, এটা অত্যন্ত দুঃখের কথা যে এই সব হোয়াইট কলার্ড ডাক্তার এবং ইঞ্জিনিয়াররা, আমাদের দেশে যখন শতকরা ৭০ জন মানুষ দু-বেলা খেতে পান না, সেখানে তারা আন্দোলন চালিয়ে যাচ্ছেন, কি করে পকেটে আরও কিছু গোঁজা যায়। তারা প্রশেসন করে কিছুদিন আগে আমাদের কাছে এসেছিলেন এবং আমার কাছে খবর আছে সেই সাদা সাহেবরা, ডাক্তার সাহেব এবং ইঞ্জিনিয়ার সাহেবরা এবং তাদের পিছন পিছন তাদের গাড়িগুলি নিয়ে আসা হয়েছিল, কারণ কষ্ট হবে যখন তারা ফিরবেন। তারা আজকে দেশের সমস্ত প্রোগ্রাম, হেল্‌থ প্রোগ্রাম বলুন বা ডেভলপমেন্ট প্রোগ্রাম বলুন, সমস্ত বন্ধ করে দিচ্ছে। কর্মচারীদের মাইনে দেওয়া ছাড়া আর কোন কাজ করছেন না। প্রতিদিন আমি টেলিগ্রাম পাচ্ছি যে যারা মাঠে কাজ করছে, রাস্তার কাজ করছে, তাদের টাকা দেওয়া হচ্ছে না। যারা গরীব মানুষ, যারা রাস্তার কাজ করে—আমরা নিয়ম

করেছি যে লোক্যাল লোক নিতে হবে, সেই অনুসারে লোক্যাল লোক কাজ করছে এবং তারা টাকা পাচ্ছে না, তাদের টাকা দেওয়া হচ্ছে না। হাসপাতালে রোগী বহুদুর থেকে যায়, গ্রাম থেকে যায়, আমি কালকে বর্ধমান সহরে ছিলাম, সেখানে দেখেছি যে বহুদুর থেকে রোগী এসে চিকিৎসা না পেয়ে ফিরে যাচ্ছে। কারণ ডাক্তারবাবুরা দুনিয়ার দারিদ্রকে, মনুষ্যত্বকে কোনদিন সম্মান দেবেন না। তাঁরা স্থির করেছেন দেশ জাহান্নামে যাক, গরীব মানুষ চুলোয় যাক আমাদের টেরিলিন প্যান্টের পকেটে টাকা চাই। তাঁরা দেশকে ভাসিয়ে দিচ্ছেন। প্রতিদিন এনিয়ে কথা হচ্ছে, কিন্তু আমাদের সি, পি, আই, আর, এস, পি, বন্ধু যাঁরা দরিদ্রের দরদী তাঁদের মুখ থেকে কোন কথা শুনছি না--কোনদিনই শুনিনি যে এঁরা সমাজবিরোধী। সমাজের ৭০ জন লোক যারা গরীব মানুষ সেই সমাজের অগ্রগতিকে এরা রুদ্ধ করতে চায়। খালি ছুরি ধরলেই সমাজবিরোধী হয় না। এরাও সমাজের ক্ষতি করছে। তাদের দাবী থাকতে পারে, কোন বিষয়ে মুখ্যমন্ত্রী বলেছেন। তাঁরা রাস্তায় নেবে গেলেন, পেছনে পেছনে গাড়ী আসছে কেননা তাঁরা গাড়ী করে বাড়ী ফিরে যাবেন। অথচ তাঁরা সাধারণ মানুষের কাজ করতে পারবেন না। সদরঘাটের ঐ ব্রীজ দিয়ে প্রসূতি নিয়ে যায়। যেদিন মুখ্যমন্ত্রী ফাউনডেসান ষ্টোন লে করছিলেন সেদিন আমি দেখেছি জলের মধ্যে নৌকা করে প্রসূতি নিয়ে যাচ্ছে, তাদের সভায় দাঁড়ানোর সময় নেই। সাধারণ মানুষের জন্য এই কাজকে তারা বন্ধ করে দিচ্ছেন। যে ইঞ্জিনিয়ার এর দায়িত্বে আছেন তিনি সেই শহরেই থাকেন অথচ কাজে যাবেন না। ১ কোটি টাকা যদি রাস্তার জন্য খরচ করি তাহলে ১০।১২ হাজার লোকের চাকরী হয়, সমস্ত গ্রামাঞ্চলে সোনার ফসল ফলতে পারবে। কিন্তু আজ সমস্ত বন্ধ হয়ে গেছে, এমপ্লয়মেন্ট হচ্ছে না। গরীব মানুষ যাদের মুখে বাণী নেই, অন্ধকারে হেঁটে বেড়ায়, দল নেই, যারা তাদের বক্তব্য রাখতে পারে না তাদের হয়ে আমরা কেউ বলছি না। মানুষ যদি উত্তেজিত হয়ে যায় তাহলে আমরা কি করতে পারি। আপনারা প্রত্যেকে তাদের কাছে গিয়ে তাদের কাজে জয়েন করতে বলুন। তাদের কর্তব্য হচ্ছে মানুষকে সেবা দেওয়া তা তাঁরা করুন। যাই হোক, আমরা সুরু করব যাতে বর্ধমানের সেতুর কাজ আবার তাড়াতাড়ি সুরু হয়।

**Shrimati Ila Mitra :**
আমাদের একটু বলতে দিতে হবে, কারণ উনি সি,পি,আই-এর নাম করেছেন।

(নয়েজ)

**Mr. Speaker** : There is no ground of personal explanation.

**Shrimati Geeta Mukhopadhyaya :**
আগামী দিনে যে পরিকল্পনা হবে তাতে টেক্নোক্র্যাট্স-কে কথা না শুনে যাতে আই, এ, এস-এর কথায় গভর্ণমেন্ট চলে সেজন্য আপনারাই এটা করাচ্ছেন। তাদের টাকার প্রয়োজন ছিল না, স্ট্যাটাসটাই তাদের কাছে বড়।

(নয়েজ)

[1-30—1-40 p.m.]

**Shri Gautam Chakravartty :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয় জানাতে চাই সেটা হচ্ছে গত পরশুদিন আমার অঞ্চল হরিশচন্দ্রপুর থেকে ঘুরে এসেছি, সেখানকার যে মর্মান্তিক এবং করুণ দৃশ্য দেখে এসেছি সেটা হাউসের সামনে রাখছি। স্যার, যখন আমরা সভ্যতার কথা বলছি তখন এক শ্রেণীর মানুষ যারা সমাজে সব থেকে নির্যাতিত, যাদের কথা আমাদের পূর্তমন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে বললেন, সেই নির্যাতিত শ্রমিক, কৃষক দিনের পর দিন কিভাবে জীবন নির্বাহ করছে সেই দৃশ্যই গত পরশুদিন দেখে এলাম সেখানকার

মানুষ বাজার থেকে চাল কিনতে পারছে না। যুক্তফ্রন্ট আমলে যখন বাংলাদেশে চালের কে,জি, ৫ টাকা হয়েছিল তখনও কিন্তু হরিশচন্দ্রপুরে চালের দাম এত বাড়েনি। সেখানে আজকে ৩.২৫ থেকে ৩.৪০ পয়সা চালের কে,জি। আজকে সেখানে গম বিক্রি হচ্ছে ২.৮০ থেকে ৩.০০ টাকা কে,জি। সেখানকার মানুষ যব এবং গম ক্ষেতের মাঝখানে একরকম ঘাস হয় সেই ঘাসের বীজ ভেজে নিয়ে গুঁড়ো করে রুটি করে খাচ্ছে। আমি সেই ঘাসের বীজ নিয়ে এসেছি, আপনার মাধ্যমে সেই বীজ খাদ্যমন্ত্রীর কাছে দিতে চাই। অনেকবার তিনি স্টেটমেন্ট দিয়েছেন, ভাঙ্গা ভাঙ্গা গলায় বলেছেন দেখছি, দেখছি, আরো দেখব। কিন্তু কতদিন আর এই সমস্ত মানুষ ঘাসের বীজ খেয়ে জীবিকা নির্বাহ করবে? কতদিন আর সেখানকার মানুষ ঘাসের বীজ আর পাটের পাতা খেয়ে জীবিকা নির্বাহ করবে? বার বার আইনসভার বিভিন্ন সদস্য খাদ্যের দাবী জানিয়েছেন কিন্তু খাদ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়ে তাঁর কাজ হাঁসিল করবার চেষ্টা করেছেন। আমি সেই ঘাসের বীজ আপনার কাছে নিয়ে যাচ্ছি, আপনি বিচার করে বলুন এই খেয়ে কোন সভ্য জগতে কোন সভ্য মানুষ নিজের জীবন অতিবাহিত করতে পারে কি না।

**Shri Ganesh Hatui :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি যে বিষয়টা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে হার্সকিং মিলের উপর লেভি। এই বিষয় সম্পর্কে কয়েকদিন আগে এই আইন সভায় একজন মাননীয় সদস্য উল্লেখ করেছিলেন, সেই সময় মাননীয় খাদ্যমন্ত্রী এই সভায় একটা বিবৃতি দিয়েছিলেন যে হাসকিং মিলের উপর লেভির কোন সার্কুলার জেলা শাসকদের কাছে পাঠান হয়নি। সম্প্রতি হুগলী জেলায় সমস্ত হাসকিং মিলে দৈনিক কুইনটল প্রতি ৫ কে,জি লেভির চাল আদায় করার নির্দেশ দেওয়া হয়েছে। এর ফলে ধান ভাঙ্গতে আসে যে সমস্ত সাধারণ উৎপাদক তাদের মধ্যে দারুণ বিক্ষোভের সৃষ্টি হয়েছে। এই নিয়ে জঙ্গীপাড়া থানায় মারামারি পর্যন্ত হয়ে গেছে এবং ২১টা হাসকিং মিল বন্ধ হওয়ার ফলে ধান ভাঙ্গতে না পারায় উৎপাদকদের মধ্যে তীব্র অসন্তোষের সৃষ্টি হয়েছে। এইভাবে মিল মালিকদের কাছ থেকে লেভি না নিয়ে ক্ষুদ্র প্রান্তিক চাষীদের কাছ থেকে যে লেভি আদায়ের চেষ্টা করা হচ্ছে এটা জনস্বার্থ বিরোধী। সেজন্য হাসকিং মিলের উপর অবিলম্বে লেভির আদেশ প্রত্যাহার করুন, তা না হলে প্রান্তিক ক্ষুদ্র চাষী পরিবার ক্ষতিগ্রস্ত হবে।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নদীয়া জেলার ভয়াবহ পরিস্থিতির প্রতি আপনার এবং সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় ভয়াবহ অবস্থা চলছে, সেখানকার মানুষের কাজ বাড়ন্ত। আজকে ডিজেল পাম্পের জন্য ডিজেল তেল বাড়ন্ত। আজকে সেখানে আই, আর, ধান চাষের জন্য সার বীজ বাড়ন্ত। আজকে নদীয়া জেলায় খাদ্য বাড়ন্ত, রেশনে খাদ্য নেই, দিনের পর দিন বলা সত্ত্বেও নদীয়ায় রেশন মারফত কোন খাদ্য পাঠাচ্ছেন না।

আমাদের নদীয়া জেলায় খাদ্যের অবস্থা কি সাংঘাতিক সে সম্বন্ধে আমি একটা উদাহরণ দিচ্ছি। গত পরশুদিন একটি মেয়েছেলে এসে বললেন আপনাদের বাড়ীতে কচুগাছ আছে? তখন আমরা বললাম, কি করবেন কচুগাছ নিয়ে? তখন সেই মেয়েটি বললেন, সকাল থেকে সারা গ্রাম খুঁজলাম কিন্তু কোথাও দুটি কচুগাছ পেলাম না যেটা নিয়ে সেদ্ধ করে আমার ছেলেমেয়েদের খাওয়াতে পারি। তাহলে দেখুন স্যার, আজকে আমাদের নদীয়ার পরিস্থিতি হচ্ছে যে সেখানে কচুগাছও বাড়ন্ত। এই যদি পরিস্থিতি হয় তাহলে নদীয়ার মানুষের ধৈর্য আর কি করে থাকবে? আমরা আজ ধৈর্যচ্যুত হয়ে আন্দোলনের কথা ভাবছি। গত বছর যুব কংগ্রেস এবং ছাত্র পরিষদ আন্দোলন করেছিল কিন্তু জেলাশাসক আশ্বাস দিয়েছিলেন বলে সেটা তুলে নেওয়া হয়। ১৯৬৫ সালে সর্বপ্রথম নদীয়া থেকে খাদ্য আন্দোলন হয়েছিল এবং পশ্চিমবাংলাকে সেটা গ্রাস করেছিল। কাজেই আপনারা যদি নদীয়ার প্রতি দৃষ্টি না দেন তাহলে আমরা এমন আন্দোলন করব যার দাপটে মন্ত্রীসভা কেঁপে উঠবে সেই হুঁসিয়ারী আমি দিচ্ছি।

**Dr. Shaik Omar Ali :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। গ্রীষ্মের প্রখরতা ধীরে ধীরে বাড়ার সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে জলকষ্ট তীব্র বাড়ছে। বহু গ্রামে এখনও পানীয় জলের ব্যবস্থা নেই। রাজ্যের মোট কুপ এবং নলকুপের প্রায় শতকরা ৪০ ভাগ অকেজো অবস্থায় পড়ে আছে। এবং ব্লকে ৩১টি নলকুপ খননের গত বছরের পরিকল্পনা এখনও বেশীরভাগ ব্লকে কার্যকরী হয়নি। মেদিনীপুর জেলার ক্ষেত্রে এই ঘটনা ব্যাপক। সরকার এক সময় ঘোষণা করেছিলেন যে, কোন নলকুপ অকেজো হয়েছে খবর পাওয়া গেলে ৮ দিনের মধ্যে সেটা মেরামত করা হবে এই ঘোষণা ধাপ্পায় পরিণত হয়েছে। ৮ দিন দূরের কথা, ৮ মাসেও কোন ব্যবস্থা হয় না। গ্রামাঞ্চলে খাদ্যসঙ্কট যখন তীব্র, গ্রামাঞ্চলের মানুষ যখন নানা সমস্যায় জর্জরিত তখন একটু পানীয় জলের ব্যবস্থাও তাদের জন্য করা যাচ্ছে না। আমি মনে করি এই অবস্থা দীর্ঘদিন চলতে পারে না। গ্রামের জলকষ্ট সমস্যার সমাধান করবার জন্য অকেজো কুপ এবং নলকুপ সংস্কার করবার সঙ্গে সঙ্গে প্রয়োজনীয় সংখ্যক কুপ এবং নলকুপ খনন করতে হবে এবং গভীর নলকুপ বসিয়ে সেচের জন্য চালু নলকুপ থেকে পাইপ লাইনের সাহায্যে জল সরবরাহ করবার জন্য ব্যবস্থা করতে হবে। এই বিষয়ে আমি বিভাগীয় মন্ত্রী এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Abdus Sattar :**

মাননীয় স্পীকার মহাশয়, পানীয়জলের ব্যাপারে মাননীয় সদস্য যে দৃষ্টি আকর্ষণ করেছেন সে সম্বন্ধে বলছি যে, এখন যেটা হচ্ছে তার কারণ হচ্ছে ইঞ্জিনিয়াররা স্ট্রাইক করেছেন। গত বছরের যে রেকর্ড সেটা আগেকার রেকর্ডকে সার্পাস্ করেছে। গত বছর আমরা প্রায় টিউবওয়েল সিংকিং এবং পেটি রিপেয়ার সাড়ে সতের হাজার করেছি যেখানে করার কথা ছিল ১১, সাড়ে ১১ হাজার। তারপর যেগুলি খবর দিলে করবার কথা ছিল সেগুলি প্রায় ২৬ হাজার হয়েছে। প্রত্যের ব্লকে টিউবয়েল এবং ম্যাসোনরি ওয়েল হবে এটা বলেছিলাম, এবং সেই ব্যাপারে পাইপের জন্য লিখেছি। অবশ্য সেই পাইপ সাপ্লাই এখনও পাইনি। আমাদের মার্কেট থেকে কিনতে বলা হয়েছে। কিন্তু আমরা বলেছি মার্কেট থেকে কিনলে ভাল মাল পাওয়া যাবে না। এখন পাইপ আসতে আরম্ভ করেছে এবং অনেক জায়গায় সিক্স্টি, সেভেনটি এবং এইট্টি পারসেন্ট কাজ হয়েছে। আমরা এটাকে তরান্বিত করবার চেষ্টা করেছিলাম কিন্তু সেটা বন্ধ হচ্ছে বিকজ অব দি স্ট্রাইক অব দি ইঞ্জিনিয়ার্স। আপনারা এই সমস্ত ইঞ্জিনিয়ারদের স্ট্রাইক মোটামুটি সাপোর্ট করছেন অথচ চিন্তা করে দেখুন এই সমস্ত ইঞ্জিনিয়াররা সমস্ত কাজ বানচাল করছে।

[1-40—1-50 p.m.]

**Shri Timir Baran Bhaduri:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটী ঘটনার প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর বধির কানে অনুপ্রবেশ করবার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চশিক্ষা আজ অচল অবস্থার সৃষ্টি হয়েছে। আমি খবর পেলাম পশ্চিমবাংলার কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকবৃন্দ তাদের দীর্ঘদিনের দাবীদাওয়া আদায়ের জন্য এবং সরকারের ব্যর্থতার কারণে আজ থেকে তাঁরা আইন অমান্য আন্দোলনে অংশ গ্রহণ করতে বাধ্য হয়েছেন। দীর্ঘ এক বছর ধরে তাঁরা নানা রকমভাবে সরকারের দৃষ্টি আকর্ষণ করা সত্বেও সরকার তাঁদের ন্যায্য দাবী পূরণের কোন চেষ্টা করেননি। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ডান দিকে মাননীয় শিক্ষামন্ত্রী বসে আছেন তাঁর বধির কানে একটু অনুপ্রবেশ করাবার চেষ্টা করছি যে তিনি যেন বিশেষ করে উচ্চশিক্ষা ক্ষেত্রে যাতে অচল অবস্থার সৃষ্টি না হতে পারে অধ্যাপকবৃন্দের সঙ্গে একটা সুমীমাংসায় আসতে পারেন এবং যাতে আবার শিক্ষাজগতে শান্তি ফিরে আসতে পারে তার জন্য তাঁকে অনুরোধ করছি।

**Shri Abdul Bari Biswas :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার জেলা মুর্শিদাবাদ, কালকে আমি আমার বাড়ী থেকে ফিরেছি সেখানে খাদ্যাবস্থা অত্যন্ত অস্বাভাবিক দেখে এসেছি বিশেষকরে বাগরী এলাকায় সেখানে চালের দাম ক্রমশ বেড়ে যাচ্ছে। গ্রামাঞ্চলে কোন কোন জায়গায় ২-৭০।৭৫ টাকা দাম উঠেছে। এখন সেখানে টি. আর-এর কাজ সম্পূর্ণ বন্ধ এবং গরীব মানুষকে যে জি, আর দেওয়া হত সেটাও একেবারে বন্ধ। এমনি অবস্থায় অনেক মানুষ দিনের পর দিন ভাতের মুখ দেখতে পাচ্ছে না। কাজ যদি মানুষের না থাকে তাহলে সেই মানুষের আর সামনের দিকে কোন পথ থাকে না। খাদ্যের অবস্থা সম্বন্ধে মাননীয় মন্ত্রিমহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই কথা আমি আজকে বলছি যে গভর্ণরের য়্যাড্রেসের উপর বক্তৃতার সময় আমি বলেছিলাম যে আজকে খাদ্যের অবস্থা অস্বাভাবিক একথা আমি আজকেও স্মরণ করিয়ে দিতে চাই। খাদ্যমন্ত্রিমহাশয়কে আমি অনুরোধ করবো যে তিনি দয়া করে আমাদের সকল সদস্যকে ডাকুন এবং আমাদের বক্তব্য শুনে, আপনার খাদ্যের যে পলিসি সেই পলিসির উপর আমাদের কোন বক্তব্য আছে কিনা সেটা শুনুন। আমার মনে হয় আজকে জেলা কর্ডন রাখার কোন প্রয়োজন নেই। মুশিদাবাদ জেলা একদিকে ঘাটতি এবং আর একদিকে উদ্বৃত্ত। আজকে এই জেলার অভ্যন্তরে কর্ডন রাখার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আজকে খাদ্যের অবস্থা অস্বাভাবিক, দর হু-হু করে বেড়ে যাচ্ছে। আজকে ১০০ গ্রাম করে চাল এবং ২০০ গ্রাম করে গম রেশনে ৭০ ভাগ লোককে দেবার কথা বলা হয়েছে, তার মধ্যে ডিলাররা কিছুটা চুরি করছে, আর সব জিনিস পাওয়াও যাচ্ছে না। এমন অবস্থার মধ্যে সকলে দিন কাটাচ্ছে এবং এই ১০০ গ্রাম চাল এবং ২০০ গ্রাম গম যদি দেওয়াও হয় তাহলে সেটা মুরগীর আহার ছাড়া আর কিছুই হয়। সেজন্য আমি বলছি অবিলম্বে একটা সুচিন্তিত সিদ্ধান্ত গ্রহণ করুন যাতে গ্রামবাংলার লোক বাঁচতে পারে এবং গ্রামের লোক ছেলে-মেয়ে নিয়ে যাতে অন্ততঃ একটু শান্তিতে কাটাতে পারে সেজন্য খাদ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি। আজকে ডাক্তার ইঞ্জিনিয়াররা ধর্মঘট করছে স্যার, ওঁরা তো তাদের সমর্থন করছেন। স্যার, আমি হাত জোড় করে বলছি আপনার কাছে যদি এখানে না বলব তাহলে কার কাছে বলব কারণ আমরা গ্রামের লোকদের ফেস করতে পারছি না। আমরা ভয়াবহ অবস্থার মধ্য দিয়ে চলছি।

**Shri Mohammad Didar Baksh :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে রাখছি এবং আমাদের ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিনের পর দিন গ্রাম বাংলার খাদ্যাভাব এবং অর্থনৈতিক দুরবস্থার সুযোগ নিয়ে গরীব চাষী যারা, যাদের জমি নিয়ে ঋণ দানের কোন ব্যবস্থা নেই, এবং যারা বন্ধক রাখে তাদের লাইসেন্স রাখতে হয় কিন্তু তারা লাইসেন্স করে না, তারা এই আর্থিক দুর্দশার সুযোগ নিয়ে গরীব চাষীদের এই সব বিত্তশালী ও সাজনরা বন্ধকের নামে বিক্রি কবলা লিখিয়ে নিচ্ছে এবং সেখানে হয়ত ৫০০ টাকা দিয়ে আড়াই হাজার টাকা লিখিয়ে নিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমরা একটা আইন পাশ করেছি জমি পুনরুদ্ধারের জন্য কিন্তু গরীব চাষীদের এইভাবে জমি হস্তান্তরের ফলে তারা ভূমিহীন হয়ে যাচ্ছে। তাই রাজস্বমন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সুচিন্তিতভাবে এর একটা ব্যবস্থা গ্রহণ করেন যার দ্বারা এই গরীব চাষীরা উপকৃত হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Ila Mitra :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কলেজের, বিশ্ববিদ্যালয়ের সমস্ত অধ্যাপকরা, বেশীরভাগ অধ্যাপক আজকে এবং কালকে তাঁরা আইন অমান্য আন্দোলনে অংশ গ্রহণ করবেন এবং আজকে ও কালকে কর্মবিরতি চলছে। কাণ দীর্ঘ দিন ধরে কতকগুলি বিশেষ দাবী যার সঙ্গে

টাকা পয়সার সম্পর্ক নেই কিন্তু সরকার এই ব্যাপারে একেবারেই উদাসীন। ৪ঠা এবং ৫ই মার্চ এই আইন অমান্য আন্দোলনের দিন ছিল। ৩রা মার্চ সরকার পক্ষ থেকে একটা চিঠি যায় এবং আলাপ আলোচনা চলে, তার ভিত্তিতে আইন অমান্য আন্দোলন প্রত্যাহৃত হয়। কিন্তু গত কাল পর্যন্ত সরকার পক্ষ থেকে কোন রকম সম্মতিসূচক কোন একটা ফলও পাওয়া যায়নি সেই নিগোসিয়েশনের। যার ফলে সমস্ত শিক্ষকরা, অধ্যাপকরা, কংগ্রেসী অকংগ্রেসী, কম্যুনিষ্ট অকম্যুনিষ্ট সমস্ত মিলে তাঁরা এই সিদ্ধান্ত নিয়েছেন ইউন্যানিমাস। সেটা সরকার পক্ষের খুব ভাল বলে মনে হচ্ছে না। পশ্চিমবাংলার এই কলেজ শিক্ষক ও অধ্যাপকদের এই যে আইন অমান্য আন্দোলন হচ্ছে এবং তাঁরা এখনি প্রস্তুত হচ্ছে এই আইন অমান্য আন্দোলনে অংশ গ্রহণ করবার জন্য। কিন্তু আমি দেখলাম শিক্ষামন্ত্রী মহাশয় বসে হাসছেন, গল্প করছেন, কোন রকম তাঁর ভ্রূক্ষেপ নেই। আমি আর একবারও বলেছি তাঁরা যেন এই সম্পর্কে ভাবেন ও এই সম্পর্কে দৃষ্টিপাত করেন। আমি জানি না এর পরে হয়ত ভোলাবাবু তার পর দিন বলবেন যে এই সমস্ত কলেজ শিক্ষকরা সমাজবিরোধী যেমন ডাক্তার, টেকনোক্র্যাট ও ইঞ্জিনিয়ারদের বললেন সমাজবিরোধী। এবং আমি জোরের সঙ্গে বলতে চাই যে এই হাউসকে ভোলাবাবু বিভ্রান্ত করেছেন। টাকা পয়সা, কিছুই লাগছে না, তাঁরা টাকা, পয়সার কথা তোলেননি, তাঁরা তুলেছেন যে সরকারী টেকনিক্যাল মেডিক্যাল বিভাগ বা আধা সরকারী সংস্থায় টেকনিক্যাল মেডিক্যাল অফিসার নিয়োগ, উপরোক্ত বিভাগ ও সংশ্লিষ্ট সেক্রেটারিয়েটকে পুর্নগঠন করে প্রত্যেক গুরুত্বপূর্ণ পদে টেকনিক্যাল মেডিক্যাল অফিসারদের নিয়োগ, টেকনিক্যাল মেডিক্যাল অফিসারদের সঙ্গে প্রশাসনিক শাখার অফিসারদের সর্বস্তরে মর্যাদার ক্ষমতা দিতে হবে।

(নয়েজ এ্যাণ্ড ইনটারাপশন্স)

**Shri Ananda Gopal Roy:**

মানিনীয় স্পীকার, স্যার, গত ৩-৩-৭৪ তারিখে রামপুরহাট হাসপাতালে আম্বীরা বিবি নামে একটি রোগী বিনা চিকিৎসায় মারা গিয়েছে বলে গত ৫-৩-৭৪ তারিখে এই বিধান-সভায় সামসুদ্দিন আমেদ সাহেব যে বক্তব্য রেখেছিলেন এবং তা দৈনিক সংবাদপত্রে এবং আকাশবানীর মাধ্যমে প্রচার হয়েছিল যে রামপুরহাট হাসপাতালে বিনা চিকিৎসায় মারা গিয়েছে, উক্ত তদন্তের ভার আমাকে ঐ কেন্দ্রের নির্বাচিত প্রতিনিধি হিসাবে স্বাস্থ্যমন্ত্রী মহাশয় দিয়েছিলেন।

[1-50—2 p.m.]

আমি গত ৭ তারিখে সেই হাসপাতালে গিয়েছিলাম এবং দেখলাম যে আম্বিরা বিবি রোগে মারা গেছেন, সেখানে ডাক্তারবাবু বেশ ভালভাবেই চিকিৎসা করেছিলেন। কিন্তু এ বিষয়ে আমার বক্তব্য এই যে তিনি অন্য কেন্দ্রের এম, এল, এ, তিনি বিষয়টা না জেনে না শুনে এইভাবে বক্তব্য রেখে যেন আমাদের বিভ্রান্ত করবার আর চেষ্টা না করেন এবং তিনি আর যেন কখনও এইরূপ মিথ্যা প্রচার না করেন, তার জন্য অনুরোধ জানাই।

**Shri Kashi Kahta Moitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের বাঁকুড়া জেলার ভয়াবহ চিত্র তুলে ধরতে চাই। আপনি জানেন বাঁকুড়া জেলা সব দিক থেকে অবহেলিত। সেখানে গ্রামাঞ্চলের প্রায় ১৬ লক্ষ মানুষ রেশনের অভাবে, খাদ্যাভাবে দিন যাপন করছে, সেখানে মৃত্যুর ছায়া নেমে এসেছে। আমরা দেখতে পাচ্ছি রেশনের মাধ্যমে গ্রামাঞ্চলের আটা, গম, চাল কোন কিছু দেওয়া হচ্ছে না, যার ফলে গ্রামাঞ্চলের ১৬ লক্ষ মানুষকে আড়াই টাকা কে, জি, দরে চাল কিনতে হচ্ছে, যেটা বাঁকুড়ায় কখনো হয় না। যেহেতু বাঁকুড়ার লোকের ক্রয়ক্ষমতা কম, সেজন্য সেখানে চালের দর সাধারণতঃ কমই থাকে। এবারে

যে অবস্থা দাঁড়িয়েছে, সেখানে গ্রামাঞ্চলের ১৬ লক্ষ মানুষ রেশনের মাধ্যমে কিছুই পাচ্ছে না, সহরাঞ্চলেও সরবরাহ কিছু নাই। তাছাড়া নিত্য প্রয়োজনীয় জিনিষ যেমন কেরোসিন পর্য্যন্ত সেখানে নাই। আগামী ১৯এ মার্চ তারিখে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা হবে, ছাত্র-ছাত্রীদের কেরোসিনের অভাবে পড়াশুনা পর্য্যন্ত বন্ধ করে দিতে হচ্ছে। আজকে তাই বাঁকুড়ার জন্য নিত্যপ্রয়োজনীয় জিনিষ, আটা চাল ইত্যাদির অভাব অবিলম্বে দূর করুন, আজকে যে কেরোসিনের অভাব দেখা দিয়েছে, সেই অবস্থা দূর করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**Shri Asamanja De and Shri Naresh Chandra Chaki :**

আমরা দাবী করছি যে মন্ত্রিমহাশয় এখনি এ বিষয়ে একটি বিবৃতি দিন তিনি এই অবস্থায় কি ব্যবস্থা অবলম্বন করছেন।

(নয়েজ)

**Mr. Speaker** : I call upon Shri Bijoy Singh Nahar to speak.

**Shri Bijoy Singh Nahar**

মাননীয় স্পীকার মহোদয়, আজকে ডাক্তারদের স্ট্রাইকের জন্য যে পরিস্থিতি হয়েছে, এটা নিয়ে প্রায় প্রতিদিনই বিধানসভায় আলোচনা হয়। আমাদের সামনে যাঁরা বসে আছেন, তাঁরা যদি এ নিয়ে রাজনীতি করতে চান করুন, কিন্তু দুঃস্থ রোগীদের জীবন নিয়ে যে খেলা চলছে সেটা সরকারের আর সহ্য করা উচিত নয়, আশু শক্ত ব্যবস্থা নেওয়া উচিত যে ডাক্তাররা সেবার কাজে এগিয়ে আসতে চান না, রাস্তায় নেমে দলাদলি করতে চান যে ডাক্তার নিজের রোজগারের জন্য এটা করতে চান, তাদের সেবার দায়িত্ব দেওয়া আজকে কোন রকমেই উচিত নয়। সরকারের কঠিন ব্যবস্থা নেওয়া উচিত, যদি তা না করেন মানুষ ক্ষিপ্ত হয়ে উঠেছে। রোগীদের জীবন নিয়ে তাঁরা ছেলেখেলা করছে, কে সমর্থন করছে, কে রাজনীতি করছে, সেটা প্রশ্ন নয়, সরকার চালাতে হলে যাঁরা কাজ করতে চান না তাঁদের কোন অধিকার দেওয়া কর্ত্তব্য নয়। অনেক ডাক্তার আছেন যাঁরা কাজ করতে চান কিন্তু ইউনিয়ন এবং নানা কারণে কাজে আসতে পারছেন না। আমি স্বাস্থ্য মন্ত্রীর কাছে এবং মন্ত্রীমণ্ডলীর কাছে নিবেদন করতে চাই যে এর ইমিডিয়েটলি ব্যবস্থা করুন যাতে হাসপাতালে কাজ করে, রোগীরা সেবা পায়। যারা দলাদলি করে রাস্তায় ঘুরে বেড়ায় তাদের সরকারের কাজ করবার দরকার নাই।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মূল বক্তব্য উপস্থিত করবার আগে খাদ্যমন্ত্রীকে একটা প্রশ্ন করে নিতে চাই। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। মেদিনীপুরের হাসকিং মিলের উপর লেভি না হওয়ার জন্য যে অর্ডার দিয়ে গেছলেন, আজ শুনতে পেলাম আবার নাকি হাসকিং মিলের উপর লেভির জন্য ডি, এম, অর্ডার দিয়েছেন। এটা যদি হয়ে থাকে খাদ্যমন্ত্রী মহাশয় দয়া করে দেখবেন যাতে এই হাসকিং মিলের উপর কোন লেভি বসান না হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আর একটা জরুরী বিষয় যেটা সভার সামনে আনতে চেয়েছিলাম—সেটা হলো ক্ষুদ্র একটা বিশেষ শিল্পের শ্রমিকরা এবং ছোট মালিকরা আজ মেথিলেটেড্ স্পিরিটের অভাবে খুব বিপন্ন বোধ করছে। যে মেথিলেটেড্ স্পিরিট আগে আড়াই টাকা লিটার পাওয়া যেত, সেটা আজকে তের টাকা লিটার বিক্রী হচ্ছে। কাঠ শিল্পে প্রায় ১০ হাজার শ্রমিক কাজ করছে। এই মেথিলেটেড্ স্পিরিট কাঠ শিল্পের একটা অত্যাবশ্যক কাঁচা মাল। শোনা যাচ্ছে এর আগে ১৯৭৩ সালে ভারত

সরকার শুধু পশ্চিমবঙ্গের ছোট বড় কুটীর শিল্পের জন্য আনুমানিক চার কোটী লিটার স্পিরিট বিদেশ থেকে আমদানী করেছিলেন এবং ১০ লক্ষ লিটার স্পিরিট এদের জন্য রিলিস্‌ড হবে বলে পশ্চিমবঙ্গ সরকারের কাজ থেকে তাঁরা আশ্বাস পেয়েছিলেন। কিন্তু গত মে মাসে এত চাহিদা সত্বেও ১০ লক্ষ লিটার রিলজড্‌ হওয়া দূরের কথা—এদের যে একটা এ্যাসোসিয়েসান আছে যার সঙ্গে অর্ধেক কর্মী জড়িত তাদের মাসে অন্ততঃ ৫০ হাজার লিটার স্পিরিট প্রয়োজন। তারা পেয়েছেন মাত্র তিন হাজার লিটার। এক্সাইজ বিভাগের যারা কর্তা মন্ত্রীমহাশয় এটা তাঁর নজরে আনছি। তাঁরা তো কেবল রেভেনিউ কিসে বৃদ্ধি হয় সেদিকে ইনটারেসটেড, যতটা এলকোহল উৎপাদনের দিকে তাঁরা ব্যস্ত যেখান থেকে টাকা পয়সা বেশী পাওয়া যায়, ঠিক মেথিলেটেড স্পিরিট উৎপাদনের জন্য ততটা ব্যস্ত তাঁরা নন। শোনা যায়, শ্রীরামপুরে যে ডিসটিলারি আছে, তার রিসোর্সেস হচ্ছে দৈনিক পাঁচ হাজার লিটার স্পিরিট তারা তৈরী করছেন এবং বাজারে সেটা ছাড়ছেন। সেটাই ১৩ টাকা বিক্রী করছেন। গভর্ণমেন্টের কোটা থেকে যতটা রিলিজ করা প্রয়োজন, তা তাঁরা করছেন না। অথচ এই লোকগুলি স্পিরিটের অভাবে মার খাচ্ছে তাদের কাঠ-শিল্প মার খাচ্ছে। এক্সাইজ মন্ত্রীর বিশেষ করে এই দিকে দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে দেখেন দ্রুত এই কোটা রিলিজড্‌ হয়।

প্রয়োজনীয় স্পিরিটের অভাবে কাঠশিল্পীরা মার খাচ্ছে কষ্ট পাচ্ছে ঠিকই, আমরা গৃহকর্ত্রীরাও স্পিরিটের অভাবে বাড়ীতে কাজের সুবিধার জন্য পেট্রোমাক্স জ্বালাতে পারছি না। তাই আমরাও এজন্য বিপন্ন। অবিলম্বে স্পিরিটের কোটা রিলিজ করা হোক এবং স্পিরিটের দাম ১৩ টাকা থেকে কমান হোক। এই অনুরোধ মন্ত্রিমহাশয়ের কাছে করছি।

**Shri Netaipada Ghosh :**

স্যার, আমার একটা কথা হাসকিং মেশিনের উপর খাদ্যমন্ত্রী যে লেভী করছেন, তাতে গ্রামাঞ্চলের গরীব লোকের তিনি সর্বনাশের ব্যবস্থা করছেন। তিনি আবার এই হাসকিং মেশিনের উপর লেভী বসালেন কেন—এই সম্পর্কে খাদ্যমন্ত্রী সভায় তাঁর বিবৃতি রাখুন।

**Shri Sachinandan Sau :**

কেন খাদ্যমন্ত্রী হাসকিং মিলের উপর লেভী ধার্য্য করছেন? ওঁর ভয়ানক ভুল হচ্ছে, এটা করবেন না।

(গোলমাল)

(এ ভয়েস—এই সম্পর্কে খাদ্যমন্ত্রীর বিবৃতি চাই।)

**Mr. Speaker :** May I ask the Hon'ble Food Minister if he has got to say anything in the matter.

[2-00—2-10 p.m.]

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার সদস্যরা খাদ্যকে সামনে রেখে—তাদের যথাযথ উচিত যা তা সামনে রেখে তাঁদের বক্তব্য রেখেছেন। আমি মাননীয় সদস্যদের কাছে এইটুকু নিবেদন করবো তাঁরা আগে সবটা জানুন তারপরে নির্দেশ দিন। আজকে আমরা ষ্টাটুটারি রেশানিং-এতে এক হাজার গ্রাম চাল ও এক হাজার গ্রাম গম দিই। তাহলে আমাদের লাগে ৪০ হাজার মেট্রিক টন চাল ও ৪০ হাজার মেট্রিক টন গম। কেন্দ্রীয় সরকার গত তিন মাস ধরে আমাদের মাত্র ৩০ হাজার মেট্রিক টন চাল দিয়েছে।

গম দিয়েছে ৯০ হাজার। এই ৯০ হাজার যে গম দিয়েছে তারও ব্রেক ডাউন হচ্ছে। আপনাদের যদি ১ হাজার গ্রাম করে গম দেওয়া হয় তাহলে ৪০ হাজার মেট্রিক টন লাগে। এখানে আমাদের যত ফ্লাওয়ার মিল আছে, সেই ফ্লাওয়ার মিল হবার পর তারা বেকারিকে দেন ২৫ হাজার, আর গ্রামে এ,বি, ক্যাটিগোরির জন্য আপনারা দেন ২৫ হাজার, আর টি গার্ডেন্স-এর জন্য ৩ হাজার। আজকে যে রিকোয়ারমেন্ট তা হচ্ছে ১ লক্ষ ২০ হাজার টন। তার জায়গায় গম আসে ৯০ হাজার। আজ আমরা সবাই কি ভেবেছিলাম? আমরা এম, এল, এ-রা সরকারের লোক, বিভিন্ন পার্টির লোক--আমরা ভেবেছিলাম এবার যে খাদ্যশষ্য হয়েছে তাতে আমরা কম পক্ষে ৫ লক্ষ টন চাল প্রকিওর করতে পারবো। আপনারা সকলেই জানেন যে আজ পর্যন্ত আমরা দু-লক্ষ টনে পৌঁছাতে পারিনি। আমরা যখন এই প্রকিওরমেন্টকে সামনে রেখেছিলাম তখন জানতাম--আমরা বিশ্বাস করেছিলাম সমস্ত সদস্য, বিভিন্ন পার্টির রাজনীতির উর্দ্ধে দাঁড়িয়ে আমরা খাদ্যের মোকাবিলা করবো।

(ভয়েস--আপনাদের পলিসির দোষ)

আমি বিশ্বাস করি তাঁরা চেষ্টা করেছেন কিন্তু তা সত্বেও আমরা ঠিকমত প্রকিওর করতে পারিনি। যদি কোন সদস্য বলেন আমাদের পলিসির ভুল তাঁর কাছে আমি বিনীতভাবে নিবেদন করবো। মুখ্যমন্ত্রী মহাশয় নিজের মন্ত্রী সভাকে পাশে রেখে, প্রত্যেক ডিসট্রিক্ট-এর যাঁরা কংগ্রেস সদস্য তাঁদের সঙ্গে আলোচনা করেছেন। তাদের সঙ্গে সম্পূর্নভাবে আলোচনা করে তাঁদের মত নিয়ে তবে ধার্য করেছিলেন ডিসট্রিক্টটে কত হবে। আজকে যদি মাননীয় সদস্যরা এই কথা বলেন তাহলে আমি দুঃখ পাব। তাঁরা যদি বলেন যে এরজন্য খাদ্যমন্ত্রীকে, তোমায় জবাব দিতে হবে, তোমার কাছে আমি পদত্যাগ দাবী করছি। আমি মাননীয় সদস্যদের সামনে বলবো, তাঁদের নির্দেশ মেনে নেবো। কিন্তু পশ্চিমবাংলার মানুষের খাবার কথা ভাবুন দয়া করে। আজ আপনারা পশ্চিমবাংলার মানুষের কথা একবার ভাবুন। উত্তেজিত করলে করতে পারবো। আজকে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে যে ঘটনা ঘটছে পশ্চিমবাংলায় ঘটাতে পারবো। আজকে নদীয়ার সদস্যরা বলেছিলেন যে এরূপভাবে প্রতিরোধ করবো, এরূপভাবে উত্তেজনা সৃষ্টি করবো ভারতবর্ষের বিভিন্ন প্রদেশ তাতে ম্লান হয়ে যাবে। নিশ্চই পারেন। কিন্তু কর্ত্তব্য কি? আমাদের কর্ত্তব্য উত্তেজনা সৃষ্টি করা নয়, আমাদের কর্ত্তব্য হোল মানুষের কাছে খাবার পোঁছে দেওয়া। আমি দুঃখের সঙ্গে বলছি--আমি বার বারই শুনলাম কিন্তু কোন মাননীয় সদস্যর কাছে শুনলাম না এইটা করো, এইটা করলে আমাদের সামনে যে সমস্যা আছে তার সমাধান করা যেতে পারে। আজকে মাননীয় সদস্যরা উত্তেজিল হয়েছেন যে হাসকিং মেসিনের উপর লেভি নেওয়া হচ্ছে। হাসকিং মেসিনের উপর কোন লেভি নেওয়া হয় নি। আমি অতীতে যা বলেছি আজও সেই কথাই বলছি। আমি খাদ্যমন্ত্রী হিসাবে বলছি যে, কোন লেভি নেওয়া হয়নি। কিন্তু যখন দেখা গেল পশ্চিমবাংলার মানুষকে খাওয়াতে হবে, আমরা পশ্চিমবাংলার মানুষকে অনাহারে থাকতে দেব না। তখন আমাদের সরকার আপ্রাণ চেষ্টা করছেন বিভিন্ন মাধ্যমে যাতে কিছুটা ধান বা চাল প্রকিওর করতে পারেন। আমরা বলেছি বিভিন্ন ডিসট্রিক্ট ম্যাজিসট্রেটকে আপনাদের এলাকাতে যেসব হাসকিং মেসিন আছে তারা যে ধান ভাঙ্গায় তারজন্য তারা একটা পয়সা পায়। এই পয়সার বদলে যারা ধান ভাঙাতে আসে কোন জোর জুলুম নয়, চালে বা ধানে নেয় এবং সেই ধান হাসকিং মেসিনের কাছ থেকে সরকারে যে দাম বাঁধা আছে তাতে নেবে। একটা কথা মাননীয় সদস্যদের কাছে বিনীতভাবে নিবেদন করবো তাঁদের বিবেচনা করবার জন্য পশ্চিমবাংলাতে সাড়ে সাতশো মিল আছে। এই মিলগুলোর মধ্যে দেখা যাচ্ছে এগিয়ে এসেছিল কাজ করবার জন্য ৩২০। এখন দেখা গিয়েছে যেহেতু মিলগুলোর সঙ্গে সম্পূর্ণ সহযোগিতা পাইনি তাই বিভিন্ন ডিসট্রিক্টের ভারপ্রাপ্ত মন্ত্রী যারা এগিয়ে এসেছিলেন প্রকিওরমেন্টকে সাহায্য করবার জন্য দায়িত্ব নিয়ে, তাঁরা লোকাল এম, এল, এ-র সাহায্য নিয়ে মিলগুলো বন্ধ করে দিয়েছেন, বলেছেন মিল প্রকিওর করবে না যদি না নির্বাচিত দামে প্রকিওর না করতে পারে। পশ্চিমবাংলাতে চাল পাওয়া যাচ্ছে। মিল বন্ধ তবু এই

চাল কোথা থেকে আসে। এই হাসকিং মেসিনগুলো গরীবের বন্ধু। এই হাসকিং মেসিন-গুলো সারা পশ্চিমবাংলাতে ছড়িয়ে আছে। গরীব চাষী তারা যখন ধান ভানাতে চান তারা হাসকিং মেসিনের মাধ্যমে করেন। মাননীয় সদস্যাদের কাছে বিনীতভাবে প্রশ্ন রাখছি, এটা সবাই অন্তর দিয়ে ভেবে দেখুন আজ পশ্চিমবঙ্গে যে চাল পাওয়া যাচ্ছে এটা কোথা থেকে আসছে। মাননীয় সদস্যারা আমার বেয়াদপি মাপ করবেন। আমি কাউকে আঘাত দেবার জন্য একথা বলছি না। এই চাল আসছে হাসকিং মেসিনের মাধ্যমে। আজকে হাসকিং মেসিন গরীব চাষীদের ধান ভানাচ্ছে। আজ আমাদের খাদ্যনীতিকে বানচাল করে দিয়ে সারা বাংলাদেশকে একটা মহারাষ্ট্র সৃষ্টি করতে চাইছে। আজকে সমস্ত জিনিষ অস্বীকার করে তারা চালকলগুলিকে বিক্রি করছে। আজকে খাদ্যনীতিকে সামনে রেখে আগামীদিনের সমাজকে কোথায় নিয়ে যাচ্ছি। আজকে ছোট ছেলেমেয়েরা, বয়-জ্যেষ্ঠরা, মা-বোনেরা, আমাদের সমাজের যারা প্রাণ সেই গরীবদের কোথায় টেনে নিয়ে যাচ্ছি, কোথায় ঠেলে নিয়ে যাচ্ছি। মাননীয় সদস্যদের কাছে বিনীতভাবে আবার বলবো খাদ্যমন্ত্রীকে যে কোন ভাষায় আঘাত করতে পারেন, বিধানসভায় দাঁড়িয়ে তাঁকে খান খান করে দিতে পারেন, কিন্তু তাতে না খাওয়া মানুষের কাছে, অভুক্ত মানুষদের কাছে খাবার পৌঁছে দিতে পারবেন না। আমি যেদিন খাদ্যমন্ত্রীর দায়িত্ব নিই সেদিন জানতাম পশ্চিম-বাংলায় দারুন দুর্দিন। কিন্তু আমার বিশ্বাস ছিল আজকের বিধানসভায় সদস্য যাঁরা যাঁরা পশ্চিমবঙ্গের মানুষের ধারক ও বাহক তাঁরা পাশে দাঁড়াবেন। আমি জানতাম একদিন দাঁড়িয়ে জবাবদিহি করতে হবে। তবু দায়িত্ব নিয়েছিলাম এইজন্য যে বিধানসভার নির্বাচনে যেদিন দাঁড়িয়েছিলাম সেদিন ঠিক জেনেছিলাম এইবার মানুষকে সেবা করবার জন্য দাঁড়িয়েছি, নিজের স্বার্থ দেখবার জন্য নয়।

[ 2-10—2-20 p.m. ]

আমি বার বার বলতে শুনলাম, কিন্তু আমি কাউকে আঘাত করছি না। একথা আপনারা সমালোচনা করুন নিশ্চয় করতে পারেন—সব মেনে নিয়ে আমি বিনীতভাবে বলছি যে আজকে পশ্চিমবাংলা চরম দুর্দিনের মধ্যে চলেছে। আপনারা যদি চান পশ্চিমবাংলার এই অবস্থা নিশ্চয় তা করতে পারবেন নিশ্চয় আপনারা পশ্চিমবাংলার অভুক্ত মানুষদের কলকাতায় এনে ভাসিয়ে দিতে পারবেন। কিন্তু সেটাই কি সমস্যার সমাধান—সেটাই কি আমাদের শেষ কথা। আমাদের শেষ কথা হচ্ছে পশ্চিমবাংলার মানুষকে খাওয়াতে হবে। আমি আপনাদের খাদ্যমন্ত্রী হিসাবে বলেছিলাম যদি আপনারা চান একান্তে আলোচনা করতে আমি রাজী আছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই নিবেদন রাখি যে সদস্যারা সম্মিলিত হতে আলোচনা করতে নির্দেশ দিতে উপদেশ দিতে চান বা কিছু জানতে চান তাহলে নিশ্চয় আমি রাজি আছি, আমি চাই তাঁদের কথা শুনতে। এটা নিশ্চয় আমার উচিত হবে সেই সব কথা সেই সব নির্দেশ মন্ত্রীসভার কাছে পৌঁছে দেওয়া—এবং আমি তা দেবো। আর একটা কথা বলবো যে আমি খাদ্যমন্ত্রী হিসাবে একা কোন জিনিস করি নি, কোন কথা ভাবিনি। কারণ আমি জানি খাদ্য এমন একটা জিনিস যে জিনিসে কোথাও কোন কিছু যদি মিস করি ভুল হয়ে যায় তাহলে সারা পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষ এর জন্য ফল ভোগ করবে। আমি যেদিন থেকে খাদ্যমন্ত্রী হয়েছি আমার মন্ত্রীসভার সমস্ত সমর্থন পেয়ে, মুখ্যমন্ত্রীর সমর্থন পেয়ে সেদিন থেকে আমি বার বার সমস্ত পার্টির কাছে আমার পার্টির কাছে অনুরোধ রেখেছি যে খাদ্যকে উর্ধে রেখে আসুন আলোচনা করে দেখি। আমি এর আগেও বলেছিলাম যে প্রথম যখন অক্টোবর মাসে খাদ্যের সম্বন্ধে আলোচনা হয় তখন অনেক প্রসপেক্টের কথা শুনেছিলাম বহু চিত্র পেয়েছিলাম, কিন্তু প্রকিওরমেন্টের সামনে এসে যখন দাঁড়ালাম তখন দেখলাম যে সেই চিত্র একেবারে অন্যরকম হয়ে গেছে। নভেম্বর ডিসেম্বর মাসে এমন বৃষ্টি হোল তখন নিজে গিয়ে দেখলাম যে গোটা মাঠের ধান জলে ভাসছে। আপনারা নিশ্চয় দেখেছেন যে আজকে সারা ভারতবর্ষে প্রত্যেকটি জিনিসের দাম এমনভাবে বাড়তে লাগলো তখন আমরা দেখলাম ৭৩ টাকা করে ধানের দাম বাড়িয়ে দেওয়া দরকার, কারণ সেই দামে ধান দেওয়া চাষীদের পক্ষে একেবারে অসম্ভব। গতকাল সারা বিকালে এই কথা ভেবে

প্ল্যানিং বোর্ডের মেম্বার পান্নালাল দাসগুপ্ত মহাশয়ের কাছে গেলাম—বললাম নির্দেশ দিন যে কিভাবে পশ্চিমবাংলার এই সমস্যার সমাধান করা যায়। রবিবার ছুটির দিন—তবুও খাদ্যমন্ত্রী হিসাবে ছুটি উপভোগের কোন দরকার নেই এই ভেবে বিকাল চারটা থেকে আরম্ভ করে আটটা পর্য্যন্ত বসে এক একটা জিনিস আলোচনা করেছিলাম এবং বলেছিলাম প্রকিওরমেন্টের ব্যাপারে ধানের দাম বাড়িয়ে দিন। কিন্তু ঐ প্ল্যানিং বোর্ডের সদস্য বলছেন যে পশ্চিমবাংলায় ৪৫ পারসেন্ট লোক তাদের আর্থিক অবস্থা এমন যে, যে দাম রয়েছে তাতে তারা ২০০ গ্রামের বেশী চাল কিনতে পারে না। তাহলে কি করে বাড়াবো। আজকে পশ্চিমবাংলার মেহনতী মানুষ যাদের কথা আপনারা বলছেন যে ভূমিহীন চাষী জনতার কথা বলছেন যে না খেতে পাওয়া মানুষদের কথা ভাবছেন তাদের কথা ভাবতে গেলে বলুন কি করতে হবে। মাননীয় সদস্যদের কাছে আমি বিনীতভাবে নিবেদন করবো যে আপনারা আলোচনা সমালোচনা করুন তীব্রভাষায় খাদ্যমন্ত্রীকে আঘাত করুন তাতে আমি কিছু বলিনি। কিন্তু এটাই শেষ কথা নয়। এই পশ্চিমবাংলায় সাড়ে চার কোটি মানুষকে কি করে খাওয়াতে পারেবো তার নির্দেশ দিন।

(গোলমাল)

**Mr. Speaker** : Please take your seats. No. debate is allowed. I call upon Shrimati Mira Mitra to speak.

**Shri Gautam Chakravartty**: ...

স্যার, আমাদের সাজেসানস ছিল একটি সারপ্লাস ডিষ্ট্রিক্টের সঙ্গে একটা ডেফিসিট ডিষ্ট্রিক্টকে এক করে দেওয়া হোক--আমাদের সেই সাজেসান মানা হয়নি, অথচ এখন আমাদের ঘাড়ের উপর দোষ চাপানোর চেষ্টা করা হয়েছে।

**Mr. Speaker** : Mr. Chakraborty, this is not fair and this is not proper. I have called Shrimati Mira Mitra.

**Shrimati Mira Mitra**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসে গাইঘাটা কন্সটিটিউএন্সির একটি গুরুতর সমস্যার কথা জানাতে চাচ্ছি। আপনারা সকলেই জানেন যে বিগত ৮।৯ মাস ধরে গাইঘাটার কোন প্রতিনিধি ছিল না এবং গাইঘাটায় বীজ, সারের এতই অভাব যার জন্য সেখানে আমন, আউস ধানের চাষ হয়নি। বর্তমানে আই আর ৮ এবং বোরো ধানের যে চাষ হয়েছে ডিজেলের অভাবে সেগুলি নষ্ট হতে বসেছে এবং সমস্ত মানুষ বিক্ষুব্ধ হয়ে গত শনিবার যশোর রোডে টিন নিয়ে রাস্তায় বসে সমস্ত যান-বাহন বন্ধ করে দিয়েছিল এবং আমাকেও ৫টা পর্য্যন্ত আটক থাকতে হয়েছিল। আমি তখন সাত্তার সাহেবকে ওখান থেকে ট্রাঙ্ক কল করে এর একটা ব্যবস্থা করতে বলি। বর্তমানে গাইঘাটা কন্স-টিটিউএনসি যে ভয়াবহ খাদ্য পরিস্থিতির সম্মুখীন হয়েছে বিশেষ করে এতদিন সেখানে কোন প্রতিনিধি না থাকাতে এই ধান চাষ যদি সম্পূর্ণরূপে নষ্ট হয়ে যায় তাহলে মানুষের বিক্ষোভ কি যে পর্যায়ে পেঁছাবে সেটা আপনারা সহজেই অনুমান করতে পারেন এবং এই ভয়াভহ খাদ্য পরিস্থিতির মধ্যে প্রতিনিধি নির্বাচিত হয়ে আমি যে কি অবস্থার সম্মুখীন হয়েছি সেটা আপনারা নিশ্চয় বুঝতে পারছেন এবং আই আর ৮, বোরো ধান যদি নষ্ট হয়ে যায় তাহলে সেখানকার সেই বিক্ষুব্ধ মানুষের সামনে গিয়ে সপ্তাহে একবার করে দাঁড়ানো সম্ভব হবে না। সেইজন্য আমার একান্ত অনুরোধ আপনারা দয়া করে ইমিডিয়েট এ্যাকসন নিন যাতে করে ৭ দিনের ভিতর যে ধানগাছগুলি সেচের অভাবে নষ্ট হয়ে যেতে বসেছে সেগুলিকে সেচ দিতে পারা যায়। আমি এই ব্যাপারটি সম্বন্ধে মুখ্যমন্ত্রীকেও বলেছি এবং আশা করি এই বিষয়ে আপনারা শীঘ্রই একটা কিছু করবেন--এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Niranjan Dihidar :**

মিঃ স্পীকার, স্যার অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। গত ৪ তারিখে মাননীয় সদস্য বিশ্বনাথ মুখার্জী এখানে আসানসোলের কাছে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস কারখানার এ আই,টি,ইউ,সি ইউনিয়ন আই,এন,টি,ইউ,সির এক অংশ দখল করে নিয়েছে বলে একটি প্রস্তাব উৎথাপন করেছিলেন। তারপর মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন ২ দিন পরে তিনি একটা বিবৃতি দেয়েন। অর্থাৎ গত ৭ তারিখে সেই বিবৃতি দেবার কথা ছিল। কিন্তু ৭ তারিখে সেই বিবৃতি না দিয়ে আমি মনে করি তিনি এই হাউসের মর্যাদা ক্ষুন্ন করেছেন এবং এমন কি আপনার মর্যাদাও রক্ষা করেননি। আমি তাই আপনার কাছে আবেদন করবো আপনি মুখ্যমন্ত্রীকে নির্দেশ দিন যাতে কিনা তিনি সেই বিবৃতি দেন।

**Mr. Speaker** : Yes, I will look into the matter.

[2-20—2-30 p.m.]

## LEGISLATION

### The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Bill, 1974.

**Shri Sankar Ghose** : Sir, I beg to introduce the West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Bill, 1974, and to place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Act, 1972, which imposed tax on luxuries as also on entertainments like cabarett, floor shows, etc., in air-conditioned hotels and restaurants came in force on the 25th July, 1972. In order to avoid legal complications, it was felt necessary to make certain changes in the procedure of its application. Accordingly, the State Government promulgated the West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Ordinance, 1974, on the 22nd January, 1974.

(Secretary then read the title of the Bill)

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Bill, 1974, be taken into consideration.

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটার মাধ্যমে এখানে লাকসারিজ এবং এনটারটেনমেন্টসের উপর যে হারে কর আছে সেই করের হার আমরা বৃদ্ধি করতে চাই। ১৯৭২ সালের জুন মাসে আমরা এই বিলটা প্রথম এনেছিলাম। যখন এই বিলটা আমরা এনেছিলাম তখন এই জাতীয় আইন আর কোন রাজ্যে ছিল না। আমাদের হাতে তখন কোন নজীর ছিল না। কিন্তু তা সত্বেও আমরা তখন এই বিলটা এনেছিলাম এবং এই হাউসের সমস্ত মাননীয় সদস্য একে সমর্থন করেছিলেন। তারপর এই বিলের বিরুদ্ধে হাইকোর্টে হোটেল ব্যবসায়ীরা মামলা করে। তারা বলে, এই বিল পাশ করার অধিকার আমাদের নেই। কারণ তারা বলে, হোটেল এবং রেস্টুরেন্টে যে ধরনের মানুষ যায় তাদের পক্ষে এয়ারকণ্ডিশানটা, যার ভিত্তিতে আমরা বিলটা করেছিলাম, কর হার বসিয়েছিলাম, তাদের পক্ষে এয়ারকণ্ডিশানটা লাকসারিজ নয়, একটা নেসেসিটি। লাকসারির উপর যদি ট্যাক্স করার অধিকার থাকে এই জাতীয় মানুষগুলির উপর ট্যাক্স করার অধিকার নেই। এটাই তাদের প্রথম বক্তব্য ছিল। দ্বিতীয় বক্তব্য ছিল, যদি আমাদের লাকসারির উপরে ট্যাক্স করার অধিকার থাকেও তবু এয়ারকণ্ডিশন বিক্রি হলে তার উপরে ট্যাক্স করার অধিকার আছে লাকসারি বস্তুটির উপরে। সেই এয়ারকণ্ডিশানের মাধ্যমে একটা লোক

যখন বেনিফিটি পাচ্ছে তখন তার উপরে ট্যাক্স করার অধিকার নেই। এবারে আমরা দেখতে পাচ্ছি--যদিও আমরা এই বিল যখন এনেছিলাম তখনও পর্য্যন্ত নজীর ছিল না, এবারে দেখছি মহারাষ্ট্র রাজ্যও এই এক মাস আগে যখন বাজেট পেশ করেছেন তখন দেখছি আমাদের এই বিলটা তারা পুরোপুরি অনুকরণ করে তারা বিধানসভায় একটা আইন পেশ করেছেন। অন্য রাজ্যও এখন এই আইন আনছেন। এখন যখন ট্যাক্সের হারটা বাড়াবার জন্য বিল আনছিলাম তখন আমাদের কেউ কেউ বলেছিলেন যে হাইকোর্টে কেস রয়েছে অতএব হাইকোর্টের কেসটার নিষ্পত্তি না হওয়া পর্য্যন্ত না করতে। কিন্তু আমাদের স্থির বিশ্বাস ছিল যে, এই জাতীয় একটা প্রগতিশীল আইন-এর বিরুদ্ধে হাইকোর্ট কিছুতেই রায় দেবেন না। আজকে অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি, এক সপ্তাহ আগে হাইকোর্টের রায় এসেছে এবং তাতে হাইকোর্ট বলেছেন, আমাদের এই জাতীয় বিল সম্পূর্ণ পাশ করার সম্পূর্ণ অধিকার ছিল। অপরপক্ষ থেকে অবশ্য এর বিরুদ্ধে আপিল করা হয়েছে কিন্তু হাইকোর্টের রায় এ পর্য্যন্ত আমাদের স্বপক্ষেই এসেছে। এই বিলে যে কর আগে ছিল সেটা আমরা বাড়াতে চাই। আমাদের কর হার ছিল, যেখানে এনটারটেনমেন্টের বন্দোবস্ত রয়েছে সেখানে যাকিছু খাবার বা পানীয় দেবে তার উপর ১০ পারসেন্ট। সেটা আমরা আরো ৫ পারসেন্ট বাড়াতে চাই এবং ৫০ পারসেন্ট বাড়িয়ে এটাকে আমরা ১৫ পারসেন্ট করতে চাই। আর যে সমস্ত হোটেলে, রেস্তোরায় এই শীততাপ নিয়ন্ত্রিত আছে, এয়ারকণ্ডিশান-এর বন্দোবস্ত আছে সেখানে আমাদের আইন অনুযায়ী ১০০ স্কোয়ার মিটারের জন্য একশত টাকা করে করের ব্যবস্থা ছিল। সেটাকে বাড়িয়ে ১৫০ টাকা করতে চাই এবং আমরা তাতে কিছু অধিক রাজস্ব পাবো সেইসব মানুষের কাছ থেকে যাদের এই জাতীয় কর দেবার যথেষ্ট পয়সা আছে। বিশেষ করে যখন হাইকোর্টের রায় আমাদের স্বপক্ষে এসেছে। বিভিন্ন রাজ্যে, যেমন মহারাষ্ট্রে এই ধরনের আইন করেছে। কাজেই আমার স্থির বিশ্বাস আছে এই বিধানসভার সদস্যরাও এই আইনটাকে স্বাগত জানাবেন।

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল এনটারটেইনমেন্টস এ্যাণ্ড লাকসারিজ (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৭৪। এই যে বিলটি আমাদের অর্থমন্ত্রী শঙ্কর ঘোষ মহাশয় রাখলেন এবং তাঁর যে ব্যাখ্যা তিনি দিলেন সেটা হচ্ছে যে আমাদের দেশে হোটেলে, যে-সমস্ত ক্যাবারে ড্যান্স হয় সে সমস্ত জায়গায় ট্যাক্স করা হবে। তিনি এই বিলকে বলেছেন, প্রগতিবাদী বিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা গ্রামবাংলায় চালু আছে। সেটা হচ্ছে যে চুরি করে এবং চুরির মাল যে সামাল দেয় সেও সমপরিমাণ দোষে দোষী। মাননীয় অর্থমন্ত্রী যদি এমন একটা বিল আনতেন যাতে হোটেল, রেস্টুরেন্টে যে সমস্ত ক্যাবারে ড্যান্স হয় সেগুলিকে বন্ধ করা যায় তাহলে সেই বিলকে আমি নিশ্চয়ই প্রগতি-বাদী বিল বলতে পারতাম। কিন্তু এই পথটি চালু রেখে, এই পথটি যাতে কার্যকরী হয় তার ব্যবস্থা রেখে তাতে যারা অংশ গ্রহণ করে তাদের কাছ থেকে একটা ট্যাক্স ধার্য করেন তাহলে এটাকে কি করে একটা প্রগতিবাদী বিল বলি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারা যান এই সমস্ত এয়ারকণ্ডিশান হোটেলে সেটা আমি আর বলতে চাইনা। তবে আমাদের সরকার পক্ষের যারা আছেন তারা মাঝে মাঝে যান দেখতে পাই। (কংগ্রেস পক্ষের জনৈক সদস্য ঃ--আপনি দেখলেন কি করে? আপনি গিয়েছিলেন নাকি?) মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখান থেকে কংগ্রেস পক্ষের সদস্যরা আমার কথায় চিলিক মিলিক করে উঠে পড়লেন। এসব কি আর শুধু চোখ দিয়ে দেখতে হয়। দেখেননি আনন্দবাজার পত্রিকা, যে হোটেলে কারা কারা যান, কারা পানীয় জল ধুকধুক করে গলাধঃকরণ করেন? এটা আবার কি করে দেখবেন, এসব কি দেখতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাই হোক, ঈশ্বর যদি থাকেন, তিনি আমাকে আশীর্বাদ করুন যে ঐ সমস্ত হোটেলে যেন আমাকে না যেতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা সেইসমস্ত হোটেলে যান, এবং উপভোগ করুন। তাদের যে কীর্ত্তি-কলাপ সেটা জনসাধারণের কাছে আর গোপন করার কিছু নেই। দৈনিক কাগজে প্রতিদিন বেরোচ্ছে যে কারা কারা সেই হোটেলে যান, কারা ভুষির চুক্তি করেন, ভুষির চুক্তি কোথায়

হয়েছিল সবকিছু খবরের কাগজে বেরোয়। কাজেই কারা যান সেটা আমাকে আর নুতন করে বলে দিতে হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় এই বিলকে একটা প্রগতিবাদী বিল বলেছেন। যারা যান, দেখা যায় বাংলাদেশে যারা কালো টাকার মালিক, যাদের হাতে প্রচুর কালো টাকা আছে তারাই যান এবং তাদের লেজুড় হিসাবে কংগ্রেস পক্ষের কোন কোন অতিথিকে দেখা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকাল বেলায় উঠে যারা গান্ধীজীর নাম করে, গান্ধীজীর নামাবলি গায়ে দিয়ে তাঁর পাদোদক স্পর্শ করে এদের নাকি সকাল বেলা ঘুম ভাঙ্গে। সেই মোহন দাস করম চাঁদ গান্ধী জাতীয় আন্দোলনের সময় মাদকদ্রব্য বর্জন করার জন্য জনসাধারণের প্রতি আহবান জানিয়েছিলেন। আর তাঁর নামাবলি গায়ে দিয়ে যারা এই সরকারে বসে আছেন তারা এই বিলকে বলছেন যে এটা একটা প্রগতিবাদী বিল। কংগ্রেসের আদর্শ আমরা দেখেছিলাম পুরাকালে যখন অজয়দা ছোটবেলায় কংগ্রেসের আন্দোলন করেছেন তখন দেখা গেছে মদের দোকানে আইন আন্দোলন করেছেন। আজকে এরা দেশের ক্ষমতায় ২৬ বছর থেকেও এমন কোন আইন আনতে পারলেন না যে আইনের দ্বারা মাদকদ্রব্য বর্জন হতে পারে। আজকে তাই সেই সুযোগ রেখে দিয়েছেন এবং সেই সুযোগ এরা চান। চোর যখন চুরী করে আর সেই মাল যে সামাল দেয়, সেও সমপরিমাণ দোষে দোষী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন ল'ইয়ার, আপনি জানেন যে এরা সেই সমস্ত ব্যক্তিকে সুযোগ দিয়ে তার একটা অংশ টেনে নিচ্ছে।

[2-30—2-40 p.m.]

কর্, কি কর্ প্রগতিবাদী কর্, কত হয়েছে, না ১০০ টাকা। দেশের ৭০ ভাগ যেখানে না খেয়ে রয়েছে, দারিদ্র্য সীমার নীচে আছে, না খেয়ে মারা যাচ্ছে, সেখানে এই তথাকথিত প্রগতিবাদী বিল নিয়ে এসে কোন ফল হবে না কারণ, এইসব জায়গায় যারা যায়, সেই পুঁজিপতিরা যেরকমভাবে অন্যান্য বিষয়ে কর ফাঁকি দিয়ে আসছে, সেইরকমভাবেই তারা কর্ ফাঁকি দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে এই সরকারের শ্রম-দপ্তরের একদল তারা বাঁকুড়ায় কতকগুলো ব্লকে সরেজমিনে তদন্ত করতে গিয়েছিলেন। সেখান থেকে তারা সমীক্ষা নিয়ে এসেছেন যে সেখানকার ক্ষেতমজুরদের মাসিক ইনকাম ৯·৪০ পয়সা। সেই দেশের সরকার এমন একটা আইন আনলেন যে আইন কোন কিছুর সমস্যা সমাধান করতে পারবে না। এই ট্যাক্স যাঁরা ফাঁকি দেয়, তারা একদল আমলাদের পরোক্ষ সাহায্যেই এইসব কর্ ফাঁকি দিতে সমর্থ হয়। আজকে স্যার দেশের অবস্থা কি দেখুন, আজকে ক্যাবারে ড্যান্স দেখতে হোটেল বা রেস্টুরেন্টে যেতে হয় না, কোন থিয়েটার বা রঙ্গশালায় গেলেই এইসব ড্যান্স আপনারা দেখতে পাবেন। মাননীয় অর্থ-মন্ত্রী তো এইসব ক্যাবারে ড্যান্সওয়ালা থিয়েটার, যাত্রা বন্ধ করবার জন্য কোন বিল আনতে পারলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা ক্ষমতায় আসার আগে জনসাধারণকে যে সমস্ত কথা দিয়েছিলেন তারমধ্যে একটাও তাঁরা রাখতে পারেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকের কাগজটা বোধহয় আপনি দেখেছেন, তাতে খবর আছে গুজরাটের এম, এল, এ-দের মাথা নেড়া করে দেওয়া হচ্ছে, এমন কি গাধায় পর্য্যন্ত চড়ানোর ব্যবস্থা হচ্ছে। এইসব পড়ে আজকের এরা ভীত হয়ে সমস্ত কিছুকেই প্রগতিবাদী বলে চালাচ্ছেন। প্রগতিবাদী কাকে বলে মাননীয় অর্থমন্ত্রী বোধ হয় তা জানেন না। যাই হোক, এই বিলের আমি বিরোধীতা করছি এবং ক্লজ ফোরে যেটা বলেছি যে আরও ৫০ টাকা তাদের উপর বৃদ্ধি করা হোক, সেটা যেন করা হয়। কারণ আজকে ব্ল্যাকমানি যেভাবে রয়েছে ঐসব লোকেদের হাতে যারা ক্যাবারে, ফ্লোর শো দেখতে যায়, তাদের উপর আরও বেশী করে কর্ বৃদ্ধি করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gautam Chakravartty :**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রবাদ ছিল, সেই প্রবাদটা কালক্রমে আমাদের মন থেকে মুছে যাচ্ছিল। সেই প্রবাদটা হচ্ছে হোয়াট বেঙ্গল থিংকস্ টু ডে, ইনডিয়া থিংকস্ টুমরো।**

১৯৪৭ সালের পর থেকে ভারতবর্ষে অনেক সরকার এলো গেল, আমাদের আর, এস, পি, বন্ধু তিমিরবাবুরাও এসেছিলেন—থাকলেন না। এইরকম একটা অবস্থায়, এই সরকার এইরকম একটা পদক্ষেপ নিয়ে যে বিল দি ওয়েষ্ট বেঙ্গল এনটারটেনমেন্ট এ্যাণ্ড লাকসারিজ (হোটেল্‌স এ্যাণ্ড রেষ্টুরেন্টস্‌) ট্যাক্স (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৭৪, এনেছেন এটা সত্যই ভারতবর্ষের বুকে একটা নুতন পথের নিশানা আমাদের পশ্চিমবঙ্গ সরকার দেখালেন। আমাদের অর্থমন্ত্রী একটু আগে বললেন যে এইরকম একটা বিল মহারাষ্ট্রে আনা হয়েছে। তিমিরবাবুদের সমালোচনা করতে হয় তাই সমালোচনা করলেন। উনি নাকি শুনতে পেয়েছেন যে চুক্তিটুক্তি নাকি সব হোটেলেই হয়, আমার মনে হয় না কোন পত্রিকায় দেখেছি। কিন্তু আজকে একটু প্রশ্ন তাঁকে আমি করি যুক্তফ্রন্টের সময়ে মাননীয় উপ-মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় যখন পার্কহোটেলকে লাইসেন্স দিয়েছিলেন, তখন সেই চুক্তি কোন্‌ হোটেলে হয়েছিল, আজকে আর, এস, পি, বন্ধুরা কি তা বলতে পারবেন?

তাই আজ অর্থমন্ত্রী যে বিল এনেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। তিনি বলেছেন যেসকল জায়গায় ড্যান্স হয়, যেখানে বিলাসদ্রব্য সমস্ত লোকেরা উপভোগ করে, সেখানে পার স্কোয়ার ফুট ৯০০ টাকার জায়গায় ১৫০ টাকা ট্যাক্স এই আইন দিয়ে আদায় করবেন। কোলকাতার যে সমস্ত হোটেল-এ ক্যাবারে নাচ হয় সেখানে ফ্লোর অনুযায়ী ট্যাক্স বসবে। কিন্তু আমি বলতে চাই যে এটা যদি ২০০ টাকা করেন তাহলে আরও ভাল হয়। যে সমস্ত লোকেরা হোটেল-এয়ার, ক্যাবারে ড্যান্স দেখতে যায় তারা দরিদ্র মানুষকে এক্সপ্লয়েট করে, সরকারী ট্যাক্স ফাঁকি দেয় এবং কালো টাকাকে এইভাবে ওড়ায়। সুতরাং তাদের কাছ থেকে যেভাবে পারা যায় টাকা নেওয়া উচিত। আর একটা কথা তিনি বলেছেন ক্যাবারে নাচ যারা দেখতে যাবেন তাদের ২০ টাকা করে টিকিট কাটতে হবে। আজ কোলকাতার বহু বড় বড় থিয়েটারে চৌরঙ্গী থেকে সুরু করে বহু জায়গায় অন্যপথে অসৎ উপায়ে বিকৃত নাচ দেখিয়ে উপায় করে। এই সমস্ত থিয়েটারে সংস্কৃতির প্রতিষ্ঠার নাম করে ক্যাবারে নাচ দেখিয়ে হাজার হাজার টাকা উপার্জন করছে। এই সমস্ত জায়গায় ২০ টাকার বেশী টিকিট করা উচিত। আমি মনে করি এটা সত্যিকারের একটা প্রগতিবাদী পদক্ষেপ এবং তাই অর্থমন্ত্রী যে বিল এনেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করি এবং আর, এস, পি, বন্ধুরা এইরকম বিল আনতে পারেননি বলে তাঁদের প্রতি দুঃখ প্রকাশ করে আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Sisir Kumar Ghosh:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিল গতবারে যখন এই এ্যাসেম্বলীতে উৎথাপন করা হয়েছিল তখন দুঃখের সঙ্গে স্মরণ করছি যিনি এই বিলকে সমর্থন করে অনেক কথা বলেছিলেন তিনি আজ আমাদের মনে নেই। এই টাকার পরিমাণ যে তিনি বাড়িয়েছেন তাতে আমাদের আপত্তি নেই। এই টাকা যাঁরা দেন, এই টাকা যাদের পকেট থেকে আসছে তাদের কাছ থেকে আরও বেশী টাকা আদায় হোক এটাই আমাদের নীতি। এইরকম ক্যাবারে ড্যান্স ইত্যাদি সমস্ত পশ্চিমবাংলার অর্থনীতিতে একটা সঙ্কট সৃষ্টি করেছে। এখানে যেমন কালো টাকা প্রচুর খরচ হয়, তেমনি বহু কোম্পানি এনটারটেমেন্ট ট্যাক্স-এর নাম করে প্রচুর টাকা ব্যয় করে। কারণ এই এনটারটেনমেন্ট ট্যাক্স থেকে তারা ইনকাম ট্যাক্স-এর একটা ছাড় পায়। সেজন্য আমি বলব আমাদের পশ্চিমবঙ্গ সরকারের থেকে কেন্দ্রীয় সরকারের উপর একটা চাপ সৃষ্টি করা হোক যাতে এনটারটেনমেন্ট ট্যাক্স-টা যেন ইনকাম ট্যাক্স থেকে বাদ না দেওয়া হয়।

[2-40—2-50 p.m.]

মাননীয় স্পীকার, স্যার, এই ক্যাবারে বা বিরাট বিরাট রেষ্টুরেন্ট থেকে যে ট্যাক্স আদায় করা হচ্ছে এতে আমাদের সমর্থন নিশ্চয়ই আছে কিন্তু এর যে নৈতিকতার দিক সেইদিকটাও বিচার করা দরকার। আজকে এই ক্যাবারে নৃত্য শুধু এই সমস্ত বিলাস-বহুল জায়গায় নয়, এটা ছড়িয়ে পড়েছে বিভিন্ন যাত্রায়, থিয়েটারে সিনেমাতে এমন কি গত

হয়েছিল সবকিছু খবরের কাগজে বেরোয়। কাজেই কারা যান সেটা আমাকে আর নুতন করে বলে দিতে হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় এই বিলকে একটা প্রগতিবাদী বিল বলেছেন। যারা যান, দেখা যায় বাংলাদেশে যারা কালো টাকার মালিক, যাদের হাতে প্রচুর কালো টাকা আছে তারাই যান এবং তাদের লেজুড় হিসাবে কংগ্রেস পক্ষের কোন কোন অতিথিকে দেখা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকাল বেলায় উঠে যারা গান্ধীজীর নাম করে, গান্ধীজীর নামাবলি গায়ে দিয়ে তাঁর পাদোদক স্পর্শ করে এদের নাকি সকাল বেলা ঘুম ভাঙ্গে। সেই মোহন দাস করম চাঁদ গান্ধী জাতীয় আন্দোলনের সময় মাদকদ্রব্য বর্জন করার জন্য জনসাধারণের প্রতি আহ্বান জানিয়েছিলেন। আর তাঁর নামাবলি গায়ে দিয়ে যারা এই সরকারে বসে আছেন তারা এই বিলকে বলছেন যে এটা একটা প্রগতিবাদী বিল। কংগ্রেসের আদর্শ আমরা দেখেছিলাম পুরাকালে যখন অজয়দা ছোটবেলায় কংগ্রেসের আন্দোলন করেছেন তখন দেখা গেছে মদের দোকানে আইন আন্দোলন করেছেন। আজকে এরা দেশের ক্ষমতায় ২৬ বছর থেকেও এমন কোন আইন আনতে পারলেন না যে আইনের দ্বারা মাদকদ্রব্য বর্জন হতে পারে। আজকে তাই সেই সুযোগ রেখে দিয়েছেন এবং সেই সুযোগ এরা চান। চোর যখন চুরী করে আর সেই মাল যে সামাল দেয়, সেও সমপরিমাণ দোষে দোষী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন ল'ইয়ার, আপনি জানেন যে এরা সেই সমস্ত ব্যক্তিকে সুযোগ দিয়ে তার একটা অংশ টেনে নিচ্ছে।

[2-30—2-40 p.m.]

কর্, কি কর্ প্রগতিবাদী কর্, কত হয়েছে, না ১০০ টাকা। দেশের ৭০ ভাগ যেখানে না খেয়ে রয়েছে, দারিদ্র্য সীমার নীচে আছে, না খেয়ে মারা যাচ্ছে, সেখানে এই তথাকথিত প্রগতিবাদী বিল নিয়ে এসে কোন ফল হবে না কারণ, এইসব জায়গায় যারা যায়, সেই পুঁজিপতিরা যেরকমভাবে অন্যান্য বিষয়ে কর ফাঁকি দিয়ে আসছে, সেইরকমভাবেই তারা কর্ ফাঁকি দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে এই সরকারের শ্রম-দপ্তরের একদল তারা বাঁকুড়ায় কতকগুলো ব্লকে সরেজমিনে তদন্ত করতে গিয়েছিলেন। সেখান থেকে তারা সমীক্ষা নিয়ে এসেছেন যে সেখানকার ক্ষেতমজুরদের মাসিক ইনকাম ৯·৪০ পয়সা। সেই দেশের সরকার এমন একটা আইন আনলেন যে আইন কোন কিছুর সমস্যা সমাধান করতে পারবে না। এই ট্যাক্স যাঁরা ফাঁকি দেয়, তারা একদল আমলাদের পরোক্ষ সাহায্যেই এইসব কর্ ফাঁকি দিতে সমর্থ হয়। আজকে স্যার দেশের অবস্থা কি দেখুন, আজকে ক্যাবারে ড্যান্স দেখতে হোটেল বা রেস্টুরেন্টে যেতে হয় না, কোন থিয়েটার বা রঙ্গশালায় গেলেই এইসব ড্যান্স আপনারা দেখতে পাবেন। মাননীয় অর্থ-মন্ত্রী তো এইসব ক্যাবারে ড্যান্সওয়ালা থিয়েটার, যাত্রা বন্ধ করবার জন্য কোন বিল আনতে পারলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা ক্ষমতায় আসার আগে জনসাধারণকে যে সমস্ত কথা দিয়েছিলেন তারমধ্যে একটাও তাঁরা রাখতে পারেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকের কাগজটা বোধহয় আপনি দেখেছেন, তাতে খবর আছে গুজরাটের এম, এল, এ-দের মাথা নেড়া করে দেওয়া হচ্ছে, এমন কি গাধায় পর্য্যন্ত চড়ানোর ব্যবস্থা হচ্ছে। এইসব পড়ে আজকের এরা ভীত হয়ে সমস্ত কিছুকেই প্রগতিবাদী বলে চালাচ্ছেন। প্রগতিবাদী কাকে বলে মাননীয় অর্থমন্ত্রী বোধ হয় তা জানেন না। যাই হোক, এই বিলের আমি বিরোধীতা করছি এবং ক্লজ ফোরে যেটা বলেছি যে আরও ৫০ টাকা তাদের উপর বৃদ্ধি করা হোক, সেটা যেন করা হয়। কারণ আজকে ব্ল্যাকমানি যেভাবে রয়েছে ঐসব লোকেদের হাতে যারা ক্যাবারে, ফ্লোর শো দেখতে যায়, তাদের উপর আরও বেশী করে কর্ বৃদ্ধি করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রবাদ ছিল, সেই প্রবাদটা কালক্রমে আমাদের মন থেকে মুছে যাচ্ছিল। সেই প্রবাদটা হচ্ছে হোয়াট বেঙ্গল থিংকস্ টু ডে, ইনডিয়া থিংকস্ টুমরো।

## Clause 4

**Mr. Speaker** : There are amendments by Shri Timir Baran Bhaduri on clause 4 but the amendments are out of order. As it is a Money Bill, under Article 207 of the Constitution recommendation of the Governor is necessary for moving the amendments. In Article 207 of the Constitution it has been clearly stated that "a Bill or amendment making provision for any of the matters specified in sub-clauses (a) to (f) of clause (1) of article 199 shall not be introduced or moved except on the recommendation of the Governor..."

**Shri A. H. Besterwitch** : On a point of order, Sir. Amendments were sent to this Secretariat. So when recommendation of the Governor is necessary for moving these amendments, this Secretariat should have sent those amendments to the Governor to get his approval. It may be accepted or not, that is a different matter but these should have been sent by this Secretariat to the Governor for recommendation. Members will not go to the Governor to get his recommendation.

**Mr. Speaker** : I think the honourable members have clearly understood this point that neither we can introduce any Money Bill without the recommendation of the Governor nor can we amend any Money Bill without his recommendation. The general procedure in this connection is that amendment is given in my office and if it is Money Bill it is sent to the Governor for his recommendation on the amendment.

**Shri A. H. Besterwitch** : Was it sent to the Governor ?

**Mr. Speaker** : The amendment in question has been sent to the Governor today because it has been tabled today. The rule is that when recommendation from the Governor is not available, automatically it is out of order. So the amendments nos. 1 and 2 are out of order.

Now I would draw the attention of the honourable member, who has given notice of this amendment, to the fact that the words "or a stage where cabarets are performed" which he wants to insert in the Bill have been included in section 3 of the original Act under the head, "liability for entertainment tax." Now section 4 deals with liability for luxury tax. So the amendment No. 2 comes into conflict with section 3.

**Shri Timir Baran Bhaduri** : On a point of order, Sir.

স্যার, একটা অসুবিধা যেটা আমাদের হচ্ছে—এই হাউসে এর আগে আপনি ছিলেনা আমরা দেখতে পেয়েছিলাম যে যখন কোন এ্যামেণ্ডমেণ্ট আসে তখন বিলের এ্যাক্সট্রাক্ট, দেওয়া হত কিন্তু এখন আমরা এ্যাক্সট্রাক্ট পাচ্ছিনা, তারপর লাইব্রেরীতে একটা দুটো বই আছে যখন তার সাহায্য নিতে চাই তখন দেখি কোন কোন সদস্য সেই বইগুলি নিয়ে গেছেন, যারজন্য আমরা ঠিকমত পারটিসিপেট করতে পারিনা। কোন এ্যাবস্ট্রাক্ট দেওয়া হয়না যারজন্য আমাদের এই ডিফিক্যালটি হচ্ছে। এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50—3 p.m.]

**Mr. Speaker** : Yes, I do understand that it is very difficult for you to table amendments unless you get the extracts from the original Act. Henceforth I will direct my office that when any new amending Bill is introduced the extracts from the original Act should also be given to the members so that they can properly judge whether amendments can be tabled or not.

**The question that Clause 4 do stand part of the Bill, was then put and agreed to.**

**Clauses 5 to 7 and Preamble**

The question that clauses 5 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax (Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Shri Sisir Kumar Ghosh:**

অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমাদের বিধানসভার এলাকায় ব্যারাকপুর মহকুমার নব ব্যারাকপুর অঞ্চল থেকে একটা মিছিল বিধানসভায় এসেছে খাদ্যমন্ত্রীর কাছে দাবী নিয়ে যে ঐ অঞ্চলটা পূর্ণাঙ্গ রেশান এলাকার সঙ্গে যুক্ত করা হউক। ওটা ব্যারাকপুর মহকুমার একমাত্র পৌর অঞ্চল যেখানে পূর্ণ রেশানিং নাই। স্যার, এই মিছিল নিয়ে এসেছে যুব কংগ্রেস, ছাত্র পরিষদ, যুব সংঘ এবং ছাত্র ফেডারেশান। আমি আমার কংগ্রেসী বন্ধুদের কাছে এবং খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে বলব যে তাদের এই ন্যায্য দাবী যেজন্য তারা বিধানসভায় অভিযান করতে এসেছেন, তাদের কাছে হাজির হউন এবং আপনাদের বক্তব্য বলুন। এবং এই অঞ্চলটা যাতে পূর্ণ রেশানিং এলাকায় নেওয়া হয় তারজন্য যথাযথ ব্যবস্থা খাদ্য-মন্ত্রী গ্রহণ করুন।

**The West Bengal Electricity Duty (Amendment) Bill, 1974**

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to introduce The West Bengal Electricity Duty (Amendment) Bill, 1974.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that The West Bengal Electricity Duty (Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি আমরা ইলেকট্রিসিটি ডিউটি এ্যাক্টের কিছু পরিবর্তনের জন্য এনেছি। ইলেকট্রিসিটি ডিউটি এ্যাক্টের আলো ও পাখার উপরে একটা কর হারের কথা বলা আছে। আলো ও পাখা লাইট এবং ফ্যানের উপরে আমরা এই বিলের মাধ্যমে কোনরকম কর বাড়াতে চাইনা। এই বিলে এছাড়া শিল্পের জন্য যে ইলেক্‌ট্রিসিটি দেওয়া হয়, ইণ্ডাস্ট্রিয়াল পাওয়ার-এর ক্ষেত্রে কোন কর বাড়াতে চাইনা। কিন্তু এই দুটো ছাড়া, আলো ও পাখা ও শিল্প ছাড়া আরেকটা ক্ষেত্র আছে সেটা হচ্ছে হোয়াইট মিটারের ক্ষেত্র। যে সমস্ত মানুষ এগুলি এ্যাফোর্ড করতে পারেন যে একটা মিটার ছাড়া একটা ইলেকট্রিক লাইন ছাড়া যারা বিশেষ ভারীভারী ইলেকট্রিক্যাল গ্যাজেট ব্যবহার করেন প্রধানতঃ এয়ারকণ্ডিশান, রেফ্রিজারেটার, হিটার ইত্যাদি ব্যবহার করেন।

প্রধানতঃ এয়ারকণ্ডিশনার, রেফ্রিজারেটার, গিজার এবং হিটার আছে। এরমধ্যে এইগুলি যাঁরা ব্যবহার করেন তাঁরা আর একটা নূতন লাইন হোয়াইট মিটার আনতে পারেন। তারজন্য আলাদা খরচ লাগে কিন্তু সেই হোয়াইট মিটার আনতে পারেন। এখানে যে ইলেকট্রিসিটি দেওয়া হয় সেটাকে বলা হচ্ছে নন-ইণ্ডাস্ট্রিয়াল পাওয়ার। তার মানে আলো পাখা যেটা হচ্ছে সাধারণ কনজামশনের জন্য তার উপর নূতন করের হার বাড়ছেনা এবং ইণ্ডাস্ট্রিয়াল পাওয়ারও আমরা বাড়াচ্ছিনা কারণ আমরা শিল্প উন্নয়ন চাচ্ছি। কিন্তু যাঁরা আর একটু স্বচ্ছল মানুষ, যাঁরা ইলেকট্রিক্যাল গ্যাজেটস্‌ ব্যবহার করেন তাঁরা নন-ইণ্ডাস্ট্রিয়াল পাওয়ারের জন্য একটা হোয়াইট মিটার আনতে পারেন। এই হোয়াইট মিটারের ক্ষেত্রে এখনকার করের হার হচ্ছে ৩ পয়সা। আলো পাখার ক্ষেত্রে ৬০ ইউনিট

পর্যন্ত এখন করের হার হচ্ছে ৩ পয়সা, ৬০ ইউনিটের উপর যাদের তাদের করের হার হচ্ছে ৯ পয়সা প্রতি ইউনিটে। আমরা এই নন-ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ারের ক্ষেত্রে এখানে ৩ পয়সা আছে সেটাকে ৬ পয়সা করতে চাই এবং এই নন-ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ার আমরা দেখেছি পরিসংখ্যানে যে এইগুলি বিশেষ করে সেটার বেশীর ভাগ কনজামশন যেটা সেটা এয়ারকণ্ডিশনার, রেফ্রিজারেটার, গিজার, হিটার এই সমস্ত ক্ষেত্রে। আর একটা ছোট্ট এ্যামেণ্ডমেন্ট আমরা আনতে চাই সেটা হচ্ছে এই যে আমাদের ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ারের ক্ষেত্রে করের হার যেটা সেটা কম। লাইট এ্যাণ্ড ফ্যানে ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ারের চেয়ে একটু বেশী আছে। কতকগুলি শিল্প প্রতিষ্ঠান আছে যারা লাইট এ্যাণ্ড ফ্যানের জন্য যাদের আলাদা মিটার থাকা উচিত, আলাদা মিটার চালু করেননি তাঁরা ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ার যার হারটা আরো কম, আলো পাখার হারের চেয়েও কম, সেই হারে তাঁরা কর দেন, তাদের বর্তমান আইনে আছে যে যদি আলাদা মিটার করতে তাদের অসুবিধা হয় বা দেরী হয় তবে তাদের করের উপর একটা ১০ পার্সেন্ট সারচার্জ ধরা হবে, ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ারের যেটা কম রেট তাতেই নেওয়া হবে এতে ১০ পার্সেন্ট সারচার্জ করা হবে। কিন্তু এই ১০ পার্সেন্ট সারচার্জের ফলে অনেক শিল্প প্রতিষ্ঠান আলাদা মিটার করেননি এবং তাতে সরকারের অনেক লোকসান হচ্ছে। তাই এই ১০ পার্সেন্ট সারচার্জটাকে বাড়িয়ে ২০ পার্সেন্ট করা হচ্ছে এই কারণে যে যাতে করে লাইট ফ্যানের যে বেশী হার করের সেটা যাঁরা দিচ্ছেননা যাতে তাঁরা সেই উচিত হারে করটা দেন এবং যদি কোন শিল্প প্রতিষ্ঠান মনে করেন যে ২০ পার্সেন্ট সারচার্জের ফলে তাঁদের কোন অসুবিধা হচ্ছে তাঁরা সেপারেট মিটার করে নিতে পারেন তাহলে তাঁদের ২০ পার্সেন্ট সারচার্জ দিতে হবেনা। লাইট ফ্যানের জন্য সব মানুষ যে হারে দেয় সেই হারে দেবেন। ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ার সব শিল্প প্রতিষ্ঠান যে হারে দেন সেই হারে দেবেন। কিন্তু আমাদের ১০ পার্সেন্ট রাজ্য সরকারের ক্ষতি হচ্ছে, শিল্প প্রতিষ্ঠানগুলির কিছু লাভ হচ্ছে, আমরা ১০ পার্সেন্টের জায়গায় ২০ পার্সেন্ট করেছি এবং এই সুযোগ আজকে তাদের জন্য খোলা রয়েছে। যদি তাঁরা মনে করেন যে তাঁদের সারচার্জ বেশী হচ্ছে তাঁরা কালকেই নূতন মিটার করতে পারেন। তাহলে ঠিক যে লাইট ফ্যানের যা রেট তাই দেবেন, ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ারের যে রেট ইণ্ডাষ্ট্রিয়াল পাওয়ারে দেবেন। এই এ্যামেণ্ডমেন্ট আমরা এনেছি আশা করি এই বিধানসভায় এটা সকলে সমর্থন করবেন।

**Shri Timir Baran Bhaduri** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting public opinion.

[3—3-10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রী আবার একটা বিল আনলেন—দি ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রিসিটি ডিউটি (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৭৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে বলার আগে আমার একটা ইনফর্মেশন আছে আপনার কাছে। সেটা হচ্ছে—এর আগে আমাদের হাউসে যে প্রোগ্রাম দেওয়া হয়েছিল, সেই প্রোগ্রামের ভিতর একটা এ্যামেণ্ডমেন্ট বিলের সঙ্গে আর একটা বিল উল্লেখ করা ছিল। আমার প্রশ্ন হচ্ছে এ্যামেণ্ডমেন্ট যখন আনা হয়, তখন দুটি বিল কি করে থাকতে পারে? হয় একটা বিল রিপীল হয়ে যাবে, যে বিল আসবে যদি কোন এ্যামেণ্ডমেন্ট হয় তার সম্পর্কে হতে পারে। আমাদের যে প্রোগ্রাম দিয়েছেন তার ভিতর আছে দুটি বিল এবং এক সঙ্গে দুটি বিলেই এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এবং আশা করছি আপনি এ বিষয়ে একটি রুলিং দেবেন।

যাই হোক্ তিনি একটা বিল এনেছেন। এই বিলের আলোচনায় অংশ গ্রহণ করতে উঠে, এর আগে যে অসুবিধা ছিল, এই বিলেও সেই অসুবিধা রয়ে গেছে। আমার তাই আশঙ্কা হয় আমার এই এ্যামেণ্ডমেন্টটাও আউট অব অর্ডার হয়ে যাবে। এই বিলের কোন এক্সট্রাক্ট না পাবার জন্য এবং লাইব্রেরীর কোন সুযোগ না পাবার জন্য, এই বিলের পুঙ্খানুপুঙ্খ আলোচনায় অংশ গ্রহণ করতে পাচ্ছিনা। মস্ত বড় একটা অসুবিধা আছে।

আমি এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এবং আপনার রুলিং এ বিষয়ে আশা করি যাতে যে বিল আসবে তা আমরা সময়ে পাই।

মাননীয় অর্থমন্ত্রী আবার ইলেক্‌ট্রিসিটির উপর কর ধার্য করলেন--তিন পয়সার জায়গায় ছয় পয়সা। . অর্থমন্ত্রীকে আমি বলব--যেদিন থেকে তাঁরা ক্ষমতায় এসেছেন, সেদিন থেকে একটা মানুষকেও একটা সাধারণ পরিবারকেও সুষ্ঠুভাবে ইলেক্‌ট্রিসিটি কনজিউম করতে দিয়েছেন কিনা। খাদ্য ঠিকমত না দিয়ে, ভোগ্যবস্তু ঠিকমত গ্রহণ করতে না দিয়ে আবার তাদের মাথার উপর খাঁড়ার ঘা বসাচ্ছেন। আপনি সমস্ত মানুষকে ঠিকমত ইলেক্‌ট্রিসিটি দিয়ে তবে কর ধার্য্যে হাত দিতে পারেন। আজকে গোটা বাংলাদেশে ইলেক্‌ট্রিসিটির অবস্থা কি দাঁড়িয়েছে? বড় বড় কথা বলেন কি করে। মানুষকে কর চাপাবার আগে ইলেক্‌ট্রিসিটি দিন আগে। এঁরা ভোট নেবার জন্য মুখ্যমন্ত্রী বলে দিলেন ১০ হাজার গ্রামে বিদ্যুৎ ছিটিয়ে দিলাম। আজকে বেশীর ভাগ গ্রামে যদি যান--ডান দিকে যাঁরা বসে আছেন, সেই পক্ষের লোকের গ্রামে যদি যান দেখবেন কারও প্রয়োজনই হয় না এই ইলেক্‌ট্রিক কনজিউমের। যে গ্রামের ভিতর দিয়ে লাইন গিয়েছে, সেই গ্রামের ভিতর ইনস্পেক্‌টার বা গভর্ণমেন্ট অফিসার নাই সাধারণ মানুষ সেখানে একটা ঠুলি লাগিয়ে আলো জ্বালাচ্ছে কিন্তু তার জন্য কোন ট্যাক্স দিতে হচ্ছে না, এইভাবে সেখানে পাওয়ার মিস্‌ইউজড্‌ হচ্ছে। অর্থমন্ত্রীর কিন্তু সেদিকে দৃষ্টি নাই, অর্থমন্ত্রীর ট্যাক্স বাড়াবার দিকেই দৃষ্টি। অধ্যক্ষ মহাশয়, কলকাতা অঞ্চলে পুরানো মিটারই আছে, সেই মিটার পরিবর্তনের জন্য তারা বারবার আবেদন করেছে, সেটা হয়নি। সরকার সেই মিটার পরিবর্তন না করেই নির্লজ্জের মত বলে দিলেন, কাগজে এ্যাড্‌ভার্টাইজ করে দিলেন আগেকার বছরের আনুপাতিক হারেই সমস্ত বিল কালেকশন করবেন। যারা মিটার দিতে পারেন না তাদের ক্ষমতা দেখুন। একদিকে মিটার দিতে পারছেন না, যাতে সাধারণ মানুষ ঠিক ঠিক মত ইলেক্‌ট্রিসিটি কনজিউম করতে পারে তার ব্যবস্থা করতে পারছেন না, অথচ সরকার নির্লজ্জের মত কাগজে এ্যাড্‌ভাটাইজ করে দিলেন যে ১৯৭১-৭২-এর হার অনুপাতে সমস্ত কালেক্‌শন কর, একদিকে মূল্যবৃদ্ধি করছেন, অপরদিকে মিটার ব্যবহার করতে পারছে না অর্থমন্ত্রী এই যে বিল এনেছেন, এটা আর কিছু নয়, এটা হচ্ছে মানুষকে ধাপ্পা দিবার জন্য। বিল এনেছেন, কর বসাচ্ছেন। কিন্তু কর বসাবার আগে মানুষকে ইলেক্‌ট্রিক কনজিউম করতে তো দিন।

হ্যাঁ, ৬০ পারসেন্ট উপরে সেখানে আপনি করবেন--শুধু সেই মানুষ তারা যদি দিতে চায়, তাদের সে জিনিসগুলো ঠিক ঠিকভাবে উপভোগ করতে দিন। অথচ সেদিকে অর্থমন্ত্রীর কোন দৃষ্টি নাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখেন কলকাতায় প্রচুর ফ্লাট বাড়ী আছে, সেইসব ফ্লাট বাড়ীতে দেখা গেছে---অনেক অল্প বিত্তবান লোক বসবাস করে; বিত্তবানদের তো নিজস্ব চার-পাঁচতলা বাড়ী আছে এই কলকাতায় বা গঞ্জ এলাকায়---ফ্লাট বাড়ীতে পাম্পসেটে জল তোলবার ব্যবস্থা আছে। ২০।২৫টা ফ্লাট বাড়ীতে ভাড়াটে আছে, সেখানে যদি জলটা তাঁরা ঠিকভাবে ওঠাতে চান, তাহলে তাদের ট্যাক্স দিতে হবে। মন্ত্রিমহাশয় তার উপর ট্যাক্স বসালেন। অনেক বাড়ী আছে, বড়বাজার থেকে আরম্ভ করে দক্ষিণ কলকাতা পর্য্যন্ত অনেক অবস্থাপন্ন লোকের বাড়ী আছে--তাঁরা ঐসব মিটারে কারচুপি করেন। তাঁরা ঠিক ঠিক ভাবে টাকা দেন না। অথচ সেদিকে অর্থমন্ত্রীর কোন দৃষ্টি নাই। আমি অর্থমন্ত্রীর দৃষ্টি সেইদিকে আকৃষ্ট করছি। যদি তিনি ঠিক ঠিক ভাবে এই বিলটী আনতেন আমরা তাঁকে সমর্থন করতাম। কিন্তু তিনি যেভাবে বিলটী আনলেন, তাতে আমি আমার সারকুলেশান মোশান মুভ করছি যে এই সম্পর্কে গ্রামবাংলার জনতার ও সহরাঞ্চলের সাধারণ মানুষের মতামত নেওয়া হোক এবং তার জন্য একমাস টাইম প্রয়োজন। এর মধ্যে যদি জনসাধারণ বলেন যে হ্যাঁ, আমরা এই বাড়তি ট্যাক্স দিতে রাজি আছি, নিশ্চয়ই আমরা সেকথা মেনে নেব। সেই মতামত গ্রহণ করবার জন্য আমি এই সারকুলেশান মোশান মুভ করছি ও বক্তব্য শেষ করছি এই বলে যে, যে বক্তব্য আমি আপনার সামনে রেখেছি--আমাদের কাছে এই ইলেক্‌ট্রিসিটি বিলে দুটো বিলকে উল্লেখ

করে দেওয়া হয়েছে। মন্ত্রিমহাশয় এই সঙ্গে দুটো বিলের উল্লেখ করে দিতে পারেন কিনা? হয় একটি বিল রিপিল হতে পারে, না হয় পুরানো কোন বিলের এ্যামেণ্ডমেন্ট আসতে পারে। আমাদের কাছে যে প্রোগ্রাম দেওয়া হয়েছে তাতে দুটো বিলের উল্লেখ আছে। এ সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং এখনই তার রুলিং আশা করি আমরা পাবো। আর এর পরে যে সব বিল আসবে, তার এক্সট্রাক্ট যাতে আগেই পেতে পারি তার ব্যবস্থা আপনি করবেন।

**Shri Abdul Bari Biswas :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমিরবাবু যে সব বক্তব্য এখানে রাখলেন, তার মধ্যে যতটা না যুক্তি আছে, তার থেকে বেশী এই "নির্লজ্জ" কথাটা তিনি ব্যবহার করেছেন। কথায় বলে "স্বভাব যায় না মলে, আর ময়লা যায় না ধুলে"। যার যেটা স্বভাব, তা কিছুতেই বদলাতে চায় না, কাজেই যার যেটা স্বভাব, সে তাই করবে। ওদিকে স্যার কান দিয়ে লাভ নেই। তিমিরবাবু স্যার, এই বিলটা পড়ে দেখেন নাই। সাধারণ শ্রেণীর মানুষ যাঁরা লাইট্ ও ফ্যান্ ব্যবহার করেন, তাদের উপর ট্যাক্স বাড়ানো হয়নি--তাদের কোন কথা উনি বক্তব্যে রাখলেন না। উনি কাদের কথা বলছিলেন? রেসিডেনসিয়াল পারপাজ যে সমস্ত লাইট্ ও ফ্যান্ ব্যবহার করা হয়, তার উপর কোন ট্যাক্স্ বাড়ানো হয়নি। ইনডাষ্ট্রিয়াল পাওয়ার-এর উপর এয়ার কনডিসানের ক্ষেত্রে, রেফ্রিজারেটর-এর উপরে কিংবা যাঁরা আলাদাভাবে হিটার চালাতে চান, তাদের উপর ট্যাক্স্ বসানো হয়েছে। তিমিরবাবু ওদের পক্ষে চলে গেলেন। মুষ্টিমেয় কয়েকজন বড়লোক যারা এয়ারকণ্ডিসান রাখেন বা রেফ্রিজারেটার রাখেন--তিমিরবাবু দেখছি--তাঁদের উপর এই ট্যাক্স বৃদ্ধির জন্য দারুন দুঃখিত। তাদের জন্য তিনি বড় মায়াকান্না কাঁদছেন। উনি পরিষ্কারভাবে বলতে পারলেন না--অথচ তাদের দুঃখ দৈন্যের কথা বিধানসভায় দাঁড়িয়ে বলতে এসেছেন। কিন্তু আজকে যারা সাধারণ মানুষ--গরীব মানুষ কলকাতা সহরে তাঁরা কি উনি যে সার্কুলেসন মোশান মুভ্ করলেন, তার জন্য তাঁরা তিমিরবাবুর পক্ষে রায় দেবেন? সেই সাধারণ মানুষের উপর তো ট্যাক্স বাড়ানো হয়নি। কাজেই উনি যে সার্কুলেশন মোশান মুভ্ করলেন তাতে দেখা যাবে উনি হেরে গেছেন। সুতরাং সে কথা এখানে আসে না।

[3—3-10 p.m.]

অতএব সেখানে এটা আসছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হিটিং এবং স্মল পাওয়ার আমরা গত বৎসর যে ইউনিট ব্যবহার করেছি তার কত পরিমাণ তা আমাদের কাছে আছে। আমি সে বিরাট অঙ্কের এখানে উল্লেখ করতে চাই না। কিন্তু অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত পাওয়ার কনজিউম আমরা আশা করি, তার থেকে যে সমস্ত লোক অনেক বেশী পাওয়ার কনজিউম করে, বেশী ইউনিট পাওয়ার কনজিউম করে সেই তাদের ক্ষেত্রে ট্যাক্স্ বাড়াবার কথা বলা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, সাধারণ লোকে ট্যাক্স্-এর কথা বলেননি। স্যার, ওঁদের জুজুর ভয় হয়ে গেছে, ওঁরা কথায় কথায় নির্লজ্জর কথা বলেন। কিন্তু আসল কথা তা নয়। আসল কথা ওঁরা বড় লোকের হয়ে কথা বলছেন। তিমিরবাবু এত বড় লোকের পক্ষে ওকালতি করছেন কেন? যারা রেফ্রিজারেটার, এয়ারকণ্ডিশান রাখে হিটার-এ রান্না করে তাদের উপর ট্যাক্স্ বসিয়েছেন। কই তিমিরবাবু কয়লায় যাঁরা রান্না করে বা যাঁরা সাধারণ লাইট্ জ্বালায় বা ফ্যান চালায় তাদের কথাতো চিন্তা করছেন না। ওঁরা চিন্তা করছেন ঐ কোটিপতি লক্ষপতি মানুষ যাঁরা এয়াকণ্ডিশান করে রেফ্রিজারেটার করে। এখানে বড় বড় হোটেল করে যারা এয়ারকণ্ডিশানার চালিয়ে রেফ্রিজারেটার রেখে, ব্যবসা করছেন তিমিরবাবু তাঁদের হয়ে দালালি করছেন। বাংলাদেশের মানুষ আজকে অনেক সজাগ অনেক সচেতন। আপনাদের কারচুপি আপনাদের ষড়যন্ত্র, দৈন্য, দেউলিয়াপনার কথা জেনে গেছে। আর বড় বড় কথা বলবেন না, সাধারণ মানুষের স্বার্থে এই ট্যাক্স বসছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলবো মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, যে প্রস্তাব দিয়েছেন দরিদ্র জনসাধারণের দিকে তাকিয়ে, তিনি যে সুবিবেচনা

আমি এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এবং আপনার রুলিং এ বিষয়ে আশা করি যাতে যে বিল আসবে তা আমরা সময়ে পাই।

মাননীয় অর্থমন্ত্রী আবার ইলেক্ট্রিসিটির উপর কর ধার্য করলেন--তিন পয়সার জায়গায় ছয় পয়সা। অর্থমন্ত্রীকে আমি বলব--যেদিন থেকে তাঁরা ক্ষমতায় এসেছেন, সেদিন থেকে একটা মানুষকেও একটা সাধারণ পরিবারকেও সুষ্ঠুভাবে ইলেক্ট্রিসিটি কনজিউম করতে দিয়েছেন কিনা। খাদ্য ঠিকমত না দিয়ে, ভোগ্যবস্তু ঠিকমত গ্রহণ করতে না দিয়ে আবার তাদের মাথার উপর খাঁড়ার ঘা বসাচ্ছেন। আপনি সমস্ত মানুষকে ঠিকমত ইলেক্ট্রিসিটি দিয়ে তবে কর ধার্য্যে হাত দিতে পারেন। আজকে গোটা বাংলাদেশে ইলেক্ট্রিসিটির অবস্থা কি দাঁড়িয়েছে? বড় বড় কথা বলেন কি করে। মানুষকে কর চাপাবার আগে ইলেক্ট্রিসিটি দিন আগে। এঁরা ভোট নেবার জন্য মুখ্যমন্ত্রী বলে দিলেন ১০ হাজার গ্রামে বিদ্যুৎ ছিটিয়ে দিলাম। আজকে বেশীর ভাগ গ্রামে যদি যান--ডান দিকে যাঁরা বসে আছেন, সেই পক্ষের লোকের গ্রামে যদি যান দেখবেন কারও প্রয়োজনই হয় না এই ইলেক্ট্রিক কনজিউমের। যে গ্রামের ভিতর দিয়ে লাইন গিয়েছে, সেই গ্রামের ভিতর ইনস্পেক্টার বা গভর্ণমেন্ট অফিসার নাই সাধারণ মানুষ সেখানে একটা ঠুলি লাগিয়ে আলো জ্বালাচ্ছে কিন্তু তার জন্য কোন ট্যাক্স দিতে হচ্ছে না, এইভাবে সেখানে পাওয়ার মিস্ইউজড্ হচ্ছে। অর্থমন্ত্রীর কিন্তু সেদিকে দৃষ্টি নাই, অর্থমন্ত্রীর ট্যাক্স বাড়াবার দিকেই দৃষ্টি। অধ্যক্ষ মহাশয়, কলকাতা অঞ্চলে পুরানো মিটারই আছে, সেই মিটার পরিবর্তনের জন্য তারা বারবার আবেদন করেছে, সেটা হয়নি। সরকার সেই মিটার পরিবর্তন না করেই নির্লজ্জের মত বলে দিলেন, কাগজে এ্যাড্ভার্টাইজ করে দিলেন আগেকার বছরের আনুপাতিক হারেই সমস্ত বিল কালেকশন করবেন। যারা মিটার দিতে পারেন না তাদের ক্ষমতা দেখুন। একদিকে মিটার দিতে পারছেন না, যাতে সাধারণ মানুষ ঠিক ঠিক মত ইলেক্ট্রিসিটি কনজিউম করতে পারে তার ব্যবস্থা করতে পারছেন না, অথচ সরকার নির্লজ্জের মত কাগজে এ্যাড্ভাটাইজ করে দিলেন যে ১৯৭১-৭২-এর হার অনুপাতে সমস্ত কালেক্শন কর, একদিকে মূল্যবৃদ্ধি করছেন, অপরদিকে মিটার ব্যবহার করতে পারছে না অর্থমন্ত্রী এই যে বিল এনেছেন, এটা আর কিছু নয়, এটা হচ্ছে মানুষকে ধাপ্পা দিবার জন্য। বিল এনেছেন, কর বসাচ্ছেন। কিন্তু কর বসাবার আগে মানুষকে ইলেক্ট্রিক কনজিউম করতে তো দিন।

হ্যাঁ, ৬০ পারসেন্ট উপরে সেখানে আপনি করবেন--শুধু সেই মানুষ তারা যদি দিতে চায়, তাদের সে জিনিসগুলো ঠিক ঠিকভাবে উপভোগ করতে দিন। অথচ সেদিকে অর্থমন্ত্রীর কোন দৃষ্টি নাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখেন কলকাতায় প্রচুর ফ্লাট বাড়ী আছে, সেইসব ফ্লাট বাড়ীতে দেখা গেছে---অনেক অল্প বিত্তবান লোক বসবাস করে; বিত্তবানদের তো নিজস্ব চার-পাঁচতলা বাড়ী আছে এই কলকাতায় বা গঞ্জ এলাকায়---ফ্লাট বাড়ীতে পাম্পসেটে জল তোলবার ব্যবস্থা আছে। ২০।২৫টা ফ্লাট বাড়ীতে ভাড়াটে আছে, সেখানে যদি জলটা তাঁরা ঠিকভাবে ওঠাতে চান, তাহলে তাদের ট্যাক্স দিতে হবে। মন্ত্রিমহাশয় তার উপর ট্যাক্স বসালেন। অনেক বাড়ী আছে, বড়বাজার থেকে আরম্ভ করে দক্ষিণ কলকাতা পর্য্যন্ত অনেক অবস্থাপন্ন লোকের বাড়ী আছে--তাঁরা ঐসব মিটারে কারচুপি করেন। তাঁরা ঠিক ঠিক ভাবে টাকা দেন না। অথচ সেদিকে অর্থমন্ত্রীর কোন দৃষ্টি নাই। আমি অর্থমন্ত্রীর দৃষ্টি সেইদিকে আকৃষ্ট করছি। যদি তিনি ঠিক ঠিক ভাবে এই বিলটা আনতেন আমরা তাঁকে সমর্থন করতাম। কিন্তু তিনি যেভাবে বিলটা আনলেন, তাতে আমি আমার সারকুলেশান মোশান মুভ করছি যে এই সম্পর্কে গ্রামবাংলার জনতার ও সহরাঞ্চলের সাধারণ মানুষের মতামত নেওয়া হোক এবং তার জন্য একমাস টাইম প্রয়োজন। এর মধ্যে যদি জনসাধারণ বলেন যে হ্যাঁ, আমরা এই বাড়তি ট্যাক্স দিতে রাজি আছি, নিশ্চয়ই আমরা সেকথা মেনে নেব। সেই মতামত গ্রহণ করবার জন্য আমি এই সারকুলেশান মোশান মুভ করছি ও বক্তব্য শেষ করছি এই বলে যে, যে বক্তব্য আমি আপনার সামনে রেখেছি--আমাদের কাছে এই ইলেকট্রিসিটি বিলে দুটো বিলকে উল্লেখ

আগামী এপ্রিল থেকে ২৫ পয়সা বাড়াবেন এবং পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যে মোটামুটি অনুমতি দিয়েছেন। এইরকম পরিস্থিতিতে এই বিলটা এনেছেন। এর থেকে একটা অংশ বেরিয়ে যাবে। পুরো বিলটাই ভালভাবে ড্রাফ্‌ট হওয়ার প্রয়োজন আছে। বিশেষ করে বলছি রেফ্রিজারেটার, এয়ার কণ্ডিশনার ইত্যাদির ইত্যাদির ল্যাজে ল্যাজে আমাদের হিটার আয়রণকে বেঁধে দেবেন না। এগুলোকে মুক্তি দেবেন, ওয়ারকিং উয়োমেনদের পক্ষ থেকে একথা বলছি। যদিও তারা গ্রামবাংলার লক্ষ লক্ষ না খেতে পাওয়া মেয়েমানুষ নয়, কিন্তু তারা টাটা, বিড়লা নয়। তারা মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত। তাই আশা করি আমার এ্যামেণ্ডমেণ্ট গ্রহণ করবেন।

**Mr. Speaker** : The time allotted for discussion on the Bill was 30 minutes and that time will expire at 3.27 p.m. So under rule 290, taking the sense of the House I like to extend the time by 30 minutes more. I think the House has no objection.

[Voices : No objection]

So, I extend the time by 30 minutes more.

[3-20—3-30 p.m.]

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীআব্দুল বারি বিশ্বাস মহাশয় এই বিলটি সম্পূর্ণ সমর্থন করেছেন এবং তিনি এই বিলের ভিতর দুটি জিনিস যে বাদ দেওয়া হয়েছে সেটা সম্বন্ধে ভালভাবে বলেছেন। আলো এবং পাখা যেটা সাধারণ মানুষ ব্যবহার করে তার উপর কর বাড়ছে না এবং আমাদের শিল্পগুলি যে এনারজি ব্যবহার করে সেই ইনডাষ্ট্রিয়াল এনারজি তার উপরও করভার বাড়ছে না। মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখাজি মহাশয়া যে একটা কথা বলেছেন ফার্ষ্ট সিডিউলে আলো পাখার ক্ষেত্রে নেট চার্জ অব দি লাইসেন্স ফর দি এনারজি ১৯ পয়সা--এটা এ্যামেণ্ডমেণ্ট হয়ে গেছে। এখন এটা হয়েছে ২৫ পয়সা। উনি যে সি, এ, এস, সি-র রেট সম্বন্ধে যেটা নজরে রেখেছেন সেটা ১৯ পয়সা হলে এটা পরিবর্তন করার প্রয়োজন ছিল। এটা ২৫ পয়সা হয়েছে বলে নেট চার্জ অব দি লাইসেন্স সি, ই, এস, সি থেকে যে রিবেট পায় তাতে দেখেছি যে ২৫ পয়সার উপরে যাচ্ছে না। তা যদি যেতো তাহলে নিশ্চয় এই এ্যামেণ্ডমেণ্ট নিতাম। কিন্তু এখনও পর্যন্ত ১৯ পয়সার জায়গায় ২৫ পয়সা নেট চার্জ অব দি লাইসেন্সি। সুতরাং এখনও এ্যামেণ্ড-মেন্টের প্রয়োজন আসেনি। যে মুহূর্তে এ্যামেণ্ডমেন্টের প্রয়োজন আসবে আমি নিশ্চয় দেখবো। আর একটা প্রস্তাব আছে এখানে যে কর বসিয়েছি যে হোয়াইট মিটার--এটা আলাদা লাইন। এই হোয়াইট মিটার যেটার বেশীরভাগ রাজ্যের কর আদায় করা হয় মোটা অংশ এয়ারকণ্ডিসনার বা রেফ্রিজারেটার বা মিটার, এগুলি বিত্তশালীরাই ব্যবহার করেন। তবে হিটার বা এইরকম কিছু কিছু ক্ষেত্রে হয়তো পড়েছে। কিন্তু আমি এ ব্যাপারে চিন্তা করে দেখেছি যে হিটার, ইস্ত্রী, এইসব ক্ষেত্রে বাদ বা রিলিফ দেওয়া যায় কিনা। কিন্তু যে সিসটেম রয়েছে তাতে তাহলে সেকেণ্ড হোয়াইট মিটার বসাতে হয়। এবং তারও জন্য একটা লাইন করতে হবে। অর্থাৎ জেনারেল মিটার থেকে আলো এবং পাখা বাদে রেফ্রিজারেটার, এয়ারকণ্ডিসনার ইলেকট্রিক্যাল গ্যাজেট ইনক্লুডিং হিটার আর একটা লাইন টেনে হোয়াইট মিটার বসাতে হয়। আবার তা থেকে যদি হিটার এবং ইস্ত্রী বাদ দিতে হয় তাহলে আর একটা লাইন টানতে হবে আর একটা হোয়াইট মিটার বসাতে হবে। এটা সম্ভব নয়। কারণ তাতে অনেক খরচ পড়ে যাবে। তাই এই এ্যামেণ্ড-মেন্ট গ্রহণ করা সম্ভব হচ্ছে না। সেইজন্য আমি আবেদন করছি এই বিলটি সমর্থন করার জন্য এবং মাননীয় তিমিরবাবু যে সারকুলেশান মোশান দিয়েছেন তা আমি অপোজ করছি। কারণ গ্রামের ক্ষেত্রে এই হোয়াইট মিটার নিয়ে রেফ্রিজারেটার বা এয়ারকণ্ডিসনার ব্যবহার করেন এইরকম সংবাদ আমার নাই।

The motion of Shri Timir Baran Bhaduri that the Bill be circulated for the purpose of eliciting public opinion thereon, was then put and a division taken with the following result :—

NOES—50

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Bera, Shri Rabindra Nath.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Tapan
Das, Shri Rajani.
Das, Shri Sarat Chandra.
Dihidar, Shri Niranjan.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ganguly, Shri Ajit Kumar.
Ghose, Shri Sankar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Jana, Shri Amalesh.
Lakra, Shri Denis.
Mahato, Shri Kinkar.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Santosh Kumar.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhyaya,Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Mukhopadhaya, Shri Subrata.
Nurunnesa Sattar, Shrimati.
Panda, Shri Bhupal Chandra.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shri Aswini Kumar.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Saroj.
Santra, Shri Sanatan.
Sarkar, Shri Nil Kamal.
Sarkar, Shri Nitaipada.
Sarker, Shri Jogesh Chandra.
Singha, Shri Lal Bahadur.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—2

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.

The Ayes being 2 and the Noes 50 the motion was lost.

The motion of Shri Sankar Ghose that the West Bengal Electricity Duty (Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Shrimati Geeta Mukhopadhyaya** : Sir, I beg to move that in the First Schedule to the Bengal Electricity Duty Act, 1935, in Part B—in article (a), for clause (i), the following be substituted :—

"(i) for domestic consumption in heaters, irons, etc., and such other items not being items of luxury as the State Government may, from time to time by notification in official Gazette prescribe, for every unit of energy or fraction thereof so consumed......3 paise.

(ia) otherwise and other than in connection with any industrial or manufacturing process for every unit of energy or fraction thereof so consumed.... 6 paise".

স্যার, আমি আপনার অনুমতি নিয়ে এই এ্যামেণ্ডমেন্ট মুভ করছি এবং যে যুক্তি অর্থমন্ত্রী মহাশয় এই বিষয়ে দিয়েছেন তা শুনে আমি কনভিন্সড হতে পারলাম না। তিনি এই বিষয়ে রাস্তা বের করুন, কিন্তু কোন প্রকারেই হিটারের উপর আলাদা আমি মেনে নিতে পারছি না, এ্যামেণ্ডমেন্ট মুভ করছি।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই এ্যামেণ্ডমেন্ট গ্রহণ করতে পারছি না। আমি আগেই বলেছি যে এই এ্যামেণ্ডমেন্ট গ্রহণ করতে হলে আর একটি সেপারেট মিটার করতে হবে, সেপারেট লাইন করতে হবে এবং তাতে অনেক বেশী খরচ হবে, সেটা সম্ভব নয়।

[3-30—3-55 p. m.]

The motion of Shrimati Geeta Mukhopadhyaya that in the First Schedule to the Bengal Electricity Duty Act, 1935, in Part B—in article (a), for clause (i), the following be substituted :—

"(i) for domestic consumption in heaters, irons etc., and such other items not being items of luxury as the State Government may, from time to time by notification in official Gazette prescribe, for every unit of energy or fraction thereof so consumed......3 paise.

(ia) otherwise and other than in connection with any industrial or manufacturing process for every unit of energy or fraction thereof so consumed...6 paise", was then put and a division taken with the following results:—

NOES—51

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Nandalal.
Banerjee, Shri Ramdas.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharyya, Shri Pradip.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Das, Shri Sarat Chandra.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Halder, Shri Manoranjan.
Jana, Shri Amalesh.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahato, Shri Kinkar.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Arabinda.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nurunnesa Sattar, Shrimati.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Krishna Pada.
Santra, Shri Sanatan.
Sarkar, Shri Nil Kamal.
Sarker, Shri Jogesh Chandra.
Singha, Shri Lal Bahadur.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—13

Ali Ansar, Shri.
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini Kumar.
Roy, Shri Saroj.
Sarkar, Shri Nitaipada.

The Ayes being 13 and the Noes 51, the motion was lost.

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 3 and Preamble

The question that clause 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Electricity Duty (Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned for 20 minutes)

(After Adjournment)

[3-55—4-00. p.m.]

### General Discussion on Budget 1974-75

**Shri Prodyot Kumar Mahanti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৪-৭৫ সালের যে বাজেট আমাদের সামনে রাখা হয়েছে সেই বাজেট এই বিধানসভায় গঠিত হবার পর সিদ্ধার্থ শঙ্কর-এর মন্ত্রীসভার এটা তৃতীয় বাজেট। আমি ১৯৭২-৭৩ সালের বাজেট বক্তৃতা, ১৯৭৩-৭৪ সালের বাজেট বক্তৃতা এবং যে বাজেট নিয়ে আজকে আমাদের মাননীয় সদস্যরা আলোচনা করছেন সেই বাজেট-- এই বাজেটগুলি আগে তুলনামূলকভাবে পড়ছিলাম। আমার মনে হয়েছে গত ২টি বাজেটের চেয়ে এই বাজেট অনেকখানি তুলনামূলকভাবে বাস্তব ধর্মী, তবুও এই বাজেট সমালোচনার অপেক্ষা রাখে এইজন্য যে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন আমাদের সামনে, পশ্চিম-বাংলার যে অর্থনৈতিক চিত্র, পশ্চিমবাংলার যে ভয়াবহ সমস্যা, পশ্চিমবাংলায় আজকে দেখছি দিকে দিকে শিক্ষক সম্প্রদায় যারা কথায় কথায় পথে বেরোবার লোক নয়, সাধারণ-ভাবে একটু খুঁজলে যাদের অভাব দুর হবার মত সুযোগ-সুবিধা ছিল তারা আজকে পথে এসে দাঁড়িয়েছে। আজকে বাজেট আলোচনা করার আগে যে পটভূমিকা সেই পটভূমিকায় দেখছি যে শিক্ষক এবং ছাত্ররা পথে এসে দাঁড়িয়েছে। এদের মধ্যে রাজনৈতিক উষ্কানি কতটা আছে আমি জানিনা। যারা বাংলা দেশের অন্যতম সম্প্রদায়, যারা ইঞ্জিনিয়ার, ডাক্তার তারা আজকে

পথে এসে দাঁড়াল আর সরকার তাদের সমাজবিরোধী বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪২-৪৩ সালের মন্বান্তরে গ্রাম থেকে দলেদলে লোক শহরে এসে ভীড় করেছিল সেটাও আমরা দেখেছিলাম। কোনরকমে ড্রেন থেকে কুড়িয়ে একটুখানি পেট ভরাবেন, সেইজন্য সমস্ত লোক আজকে গ্রাম থেকে শহরের দিকে ছুটে আসছে। মন্ত্রী মহাশয় বলেছেন যে সারা পৃথিবী ব্যাপী এই দ্রব্যমূল্য রৃদ্ধি হয়েছে। এটা ঠিক সাধারণ মানুষ তো দুরের কথা, মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত, উচ্চ মধ্যবিত্ত থেকে আরম্ভ করে সকল শ্রেণীর মানুষ আজকে জীবন ধারন করার জন্য দুঃসহ জ্বালায় জ্বলছে। এই দুবিপাকের মধ্যে মন্ত্রী মহাশয় উদ্বেগ প্রকাশ করেছেন। কি উদ্বেগ? আপনাদের যে দ্রব্যমূল্য রৃদ্ধি হয়েছে, পশ্চিমবঙ্গের জনসাধারণের কথা ভেবে মন্ত্রী মহাশয় উদ্বেগ প্রকাশ করেছেন, করে, কি বাজেট দিলেন? সেই বাজেট যেটা তিনি ১লা মার্চ এখানে ফেললেন এবং ২রা মার্চ সকালে কাগজ পড়লেন, সমস্ত কাগজ, সরকারী কাগজ থেকে আরম্ভ করে সবরকম কাগজ, নিরপেক্ষ কাগজ পর্য্যন্ত, তাতে দেখা গেল কোন কাগজ বলছেন উদ্বৃত্ত বাজেট, কোন কাগজ বলছেন ঘাটতি বাজেট। মন্ত্রী মহাশয় এই বাজেটকে উদ্বৃত্ত বাজেট বলেছেন খুব সুন্দরভাবে। মন্ত্রী মহাশয় এই বাজেটটা আমাদের সামনে রেখেছেন, তিনি যে অর্থনীতিবিদ এবং সেই অর্থনীতির যে বিশেষত্ব তার মধ্যে আছে সেটা তিনি প্রকাশ করতে চেয়েছেন এই ১৯৭৪-৭৫ সালের বাজেটের মধ্যে। তিনি উদ্বৃত্ত দেখিয়েছেন ১২ কোটি ২৪ লক্ষ টাকা। প্রারম্ভিক তহবিল বাদ দিয়ে ২৪ কোটি টাকার সেই প্রপোজড ট্যাক্স ধরে ১২ কোটি ২৪ লক্ষ টাকা উদ্বৃত্ত দেখিয়েছেন। আর প্রারম্ভিক তহবিল যদি ধরি তাহলে নেট ডেফিসিট দাঁড়াচ্ছে ৩৮ কোটি ১২ লক্ষ টাকা। সুতরাং এই বাজেট তো উদ্বৃত্ব বাজেট নয়ই বরং ঘাটতি বাজেট। আপনারা সকলেই জানেন মাননীয় সদস্যরা এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও জানেন যে দ্রব্যমূল্য রৃদ্ধির অন্যতম কারণ হচ্ছে ঘাটতি বাজেট। তারপরে এই যে দ্রব্য-মূল্য রৃদ্ধির জন্য মন্ত্রী মহাশয় উদ্বেগ প্রকাশ করেছেন, এই উদ্বেগ অর্থহীন হয়ে দাঁড়িয়েছে, কেন? না, যে ২৪ কোটি টাকা তিনি ট্যাক্স করে এই বাজেটকে আপাতদৃষ্টিতে উদ্বৃত্ত বাজেট দেখাতে চেয়েছেন, তার বেশীর ভাগ টাকাই আসবে ইনডিরেক্ট ট্যাক্স দ্বারা। অতএব এটাকে যদি ইংরাজীতে বলি

in view of the increasing indirect taxes Mr. Ghosh's concern over the rising prices is hardly be realised.

আমি জানি, শুধু এই বাজেটকে সমালোচনা করবার জন্যই আমি সমালোচনা করছি না। শঙ্করবাবু তাঁর মন্ত্রীসভার সামনে এই বাজেটের মাধ্যমে এমন কোন পথ বাতলাতে পারেননি যার দ্বারা ১৯৭২ সালে যখন আমরা বিধানসভার সদস্য হবার জন্য নেবেছিলাম, এই বিধানসভায় আসবো বলে, আজকে যাঁরা শাসকদলে আছেন, তাঁরা যে প্রতিশ্রুতি রেখে-ছিলেন, সেই প্রতিশ্রুতি পালন করতে পারেননি।

(4-05—4-15 p.m)

অতএব সিদ্ধার্থ শঙ্কর রায় মন্ত্রীসভায় এই তৃতীয় বাজেটে মূল্যরৃদ্ধি হ্রাস করার কথা তো দূরের কথা মূল্যরৃদ্ধি যেটা হয়েছে সেটা স্থিতিশীল করবেন কিনা তা এই বাজেটের মধ্যে নেই। এই বাজেটে পশ্চিমবাংলার কৃষি সম্পদ কিভাবে রৃদ্ধি করবেন তার কোন এসোরেন্স নেই। পশ্চিমবাংলার যে ভয়াবহ বেকার সমস্যা যেটা আমি বিরোধীদলের লোক হিসাবে বলছি না, মন্ত্রীমহাশয়ও স্বীকার করেছেন সেই বেকার সমস্যার সমাধান কিভাবে হবে তার কোন আশ্বাস এর মধ্যে নেই। পশ্চিমবাংলায় ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্য্যন্ত শিল্পে যে বন্ধ্যা হয়েছিল তাকে হাটিয়ে কতখানি শিল্পে সমৃদ্ধি করবেন তা এই বাজেটের মধ্যে নেই। সেজন্য আমি এই বাজেটের বিরোধীতা করছি। এই সভায় যতদিন বাজেট অধিবেশন চলছে ততদিন প্রায় প্রতিদিন কোন না কোন সদস্যই বলছেন পশ্চিম-বাংলার সামনে বিরাট দুর্দিন। মারামারি, কাটাকাটি, হানাহানি নয়, মূল সমস্যা হচ্ছে খাদ্য সমস্যা। পশ্চিমবাংলার মানুষ আধপেটা খেতে পারে কিনা, সেই পরিমাণ খাদ্যশস্য পশ্চিমবাংলার সরকারের ভাণ্ডারে আছে কি? না সে সব কিছুই এই বাজেটের মধ্যে নেই।

এই সমস্যা শুধু শাসকদলের সমস্যা নয়, বিরোধীদলেরও সমস্যা এবং সেই কথা স্মরণ করে আমরা যারা বিরোধীদলে আছি আমরা সরকারকে খাদ্যনীতিতে সহযোগিতা এ বিষয়ে করতে রাজি আছি। কিন্তু যদি দেখি সেই নীতি গরীব, কৃষক সমাজের স্বার্থে প্রবর্তিত হচ্ছে না যদি দেখি যে নীতির দ্বারা সরকার যে খাদ্য চান সেই খাদ্য তারা তাদের ভাণ্ডারে আনতে পারবেন না তাহলে কিসের সহযোগিতা। আমি উদ্বৃত্ত জেলার লোক হিসাবে সরকারের dehoarding দেখলাম। একটা নির্ধারিত কেন্দ্রের প্রতিনিধি হিসাবে আমি সহযোগিতা করতে রাজী হয়ে গেছি। কিন্তু দেখলাম যাদের হাতে ডি-হোর্ডিং করার ব্যবস্থা---সেই যে এপারেটাস তার উপর খবরদারী করার কেউ নেই তারা এক একটা ব্লকে সর্বময় কর্তা। যার বাড়ী থেকে ৬৫ কুইন্টল ধান পাওয়া যাবে সে যদি কোন প্রকারে সেই অফিসারকে হাত করতে পারল তাহলে তার মাত্র ৫ কুইন্টাল ধান ডি-হোর্ডিং করা হল। অন্যদিকে যার মাত্র ৩।৪ কুইন্টাল ধান উদ্বৃত্ত হল ৩০ কে, জি, ধানে একটা লোকের মাস চলতে পারে না তার সেই ধান সিজ্ করা হল। কেন এ জিনিষ হচ্ছে? কেন না গোড়ায় আমাদের গলদ আছে। আমাদের জাতীয় চরিত্র এমন হয়নি যে গরীব মানুষের জন্য আমাদের প্রাণ কেঁদে উঠবে। আজও প্রচুর অসাধু জোতদার বড়চাষী আছে যাঁরা চান নিজেরাই ভালভাবে খাব সারা পশ্চিমবাংলার কথা ভাবার দরকার কি তাদের? সরকার ঠিক কোরলেন ডি-হোর্ডিং করবেন।

কিন্তু ডি-হোর্ডিং করবার আগে প্রচার আরম্ভ হল সরকারী যন্ত্র দ্বারা। মাননীয় মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী এবং মন্ত্রীসভার মাননীয় সদস্যারা দলে দলে জেলায় জেলায় বেরিয়ে গেলেন ডি-হোর্ডিং করবার জন্য। ফলে যাদের ধান-চাল লুকিয়ে রাখার প্রবৃত্তি আছে তারা এমন জায়গায় ধান-চাল নিয়ে গেল যাতে সৎ অফিসার হলেও তার হদিশ না পায়। ফলে উদ্বৃত্ত জেলায় যা টার্গেট ছিল সেই টার্গেট মত ধানচাল পাওয়া গেল না। আজকে বিধানসভায় খাদ্যমন্ত্রী স্বীকার করেছেন যেখানে ৫ লক্ষ টন টার্গেট করেছিলাম এ পর্যন্ত ২ লক্ষ টন চাল সংগ্রহ করতে পারিনি সারা পশ্চিমবাংলায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন আমাদের খড়গপুর থেকে হাওড়া পর্যন্ত আসি তখন দেখি আমার হাওড়া জেলার মা-বোনেরা নিজেদের মান সম্মান বিসর্জন দিয়ে বাচ্চা বাচ্চা ছেলেমেয়েদের স্মাগলিং করতে শেখাচ্ছে, তারা ২।১ কে, জি, করে চাল নিয়ে আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্মাগলাররা ট্রেনের থার্ড ক্লাসে উঠে না, উঠে ফাষ্ট ক্লাসে, আমরা বিধানসভার সদস্যারা ফার্স্ট ক্লাসে যাবার সুযোগ পাই, আমরা দেখি সেই ফাষ্ট ক্লাসে সিটের তলায় চাল লুকিয়ে নিয়ে যাচ্ছে, পুলিশ তাদের উপর অত্যাচার করে সেই চাল ছিনিয়ে নিচ্ছে কিন্তু স্যার, সরকারের এমনই প্রশাসন যন্ত্র যে যেটুকু চাল মা-বোনেদের কাছ থেকে ছিনিয়ে নেওয়া হল তা কি সরকারী গুদামে জমা পড়ছে? না, পড়ছে না। এর কারণ, দুর্নীতিপূর্ণ প্রশাসন যন্ত্র। খাদ্য সমস্যা সমাধান, কৃষির উৎপাদন বাড়ানর কথা ছেড়ে দিলাম, খাদ্য শস্যের যেটা অভাব হবে সেটা পূরণ করার জন্য যে রেটে খাদ্য সংগ্রহ করা উচিত ছিল তা হয়নি। সে ক্ষেত্রে দেখা যাচ্ছে খাদ্য শস্য সংগ্রহের সময় যখন অতীত হয়ে চলল তখন ৫ লক্ষ টনের জায়গায় ২ লক্ষ টন জোগাড় করতে পারলেন না, যে জায়গায় পশ্চিমবাংলায় ৩ লক্ষ টন মিনিমাম সংগ্রহ করতে না পারলে দুর্ভিক্ষ দেখা দেবে মে জুন থেকে। কালকে খড়গপুর বাজারে ২.৫০ চালের কে, জি,। আমার কেন্দ্রে যেখানে চালের দাম সবচেয়ে কম সেখানে ১.৮০, ১.৯০ পয়সা চালের দাম কালকে। মাননীয় সদস্যারা গ্রামে গিয়ে থাকেন, তাঁরা জানেন দুর্ভিক্ষের একটা মাপকাঠি হচ্ছে ভিক্ষা যখন পাওয়া যাবে না সেই সময়কে বলে দুর্ভিক্ষ। আজকে সেই অবস্থা আসেনি ঠিক কিন্তু ডি-হোর্ডিং-এর নামে এমন অত্যাচার করা হচ্ছে, এমন প্যানিক সৃষ্টি করছে যে ডোল নেই, গ্র্যাটুইটাস রিলিফ নেই, টাকার অভাবে টেষ্ট রিলিফের কাজ বন্ধ, ভিক্ষাবৃত্তি যারা করত না তারা আজকে ভিক্ষা করতে যাচ্ছে। যাদের ঘরে ধানচাল ছিল, হয়ত ৪।৫ কুইন্টাল উদ্বৃত্ত হবে সরকারী হিসাব মতে, তাদের ঘর থেকে জোর করে সেই ধান চাল নিয়ে গেছে। অতএব দুর্ভিক্ষের অবস্থা হয়েছে এটা বলতে পারব না, কিন্তু মানুষের মনে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে তারা বলছে ভিক্ষা দেব না, ভিক্ষা দিলে আমার ঘর সংসার

চলবে না। আমি এই সাবধান বাণী উচ্চারণ করতে চাই দুর্ভিক্ষের পদধ্বনি আজকে পশ্চিমবঙ্গে শুনতে পাওয়া যাচ্ছে এবং তারজন্য সরকারের খাদ্য নীতি দায়ী। আজকে যদি ডি-হোডিং-এর প্রচার না হত, কি ব্যবস্থা সরকার গ্রহণ করবেন সেটা যদি কাগজের মারফত প্রচার না হত তাহলে যারা চালাক লোক ধান-চাল লুকিয়ে রাখে তারা লুকিয়ে রাখার সুযোগ পেত না। পশ্চিমবঙ্গের লোককে রক্ষা করা সরকারের একটা পবিত্র কর্তব্য, সরকার সেই কর্তব্য থেকে চ্যুত হয়েছেন। যদি আমার খাদ্য শস্য সংগ্রহ না হয়, কেন্দ্রের কাছে আমরা দেখেছি যা চাই তা পাই না, বিধানসভায় খাদ্য পাচ্ছি না বললেই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় খাদ্যমন্ত্রী মহাশয় অত্যন্ত উদ্বেগ প্রকাশ করেন, তাহলে পশ্চিমবঙ্গকে বাঁচাবেন কি করে? আজকে পশ্চিমবঙ্গে এই খাদ্যের ব্যাপারে এই অবস্থা দেখা দিয়েছে। গ্রামের লোক বলছে যে মশায়, দিনের বেলায় স্বস্তিতে থাকি না, কারণ, দিনের বেলায় রাজ ভয়, আমার ধান সরকারে নিয়ে যাবে, রাত্রি বেলায় চোরের ভয়, আমরা ভয় এবং সন্ত্রাসের মধ্যে কাটাচ্ছি।

[ 4-15—4-25 p.m. ]

অতএব আজকে পশ্চিমবাংলার উন্নতি দূরের কথা পশ্চিমবাংলার মানুষকে টিকিয়ে রাখতে পারা যাবে কিনা এবং তাদের বাঁচিয়ে রাখতে গেলে যে খাদ্য সামগ্রী সংগ্রহ করা দরকার তার পথ এই বাজেটের মধ্যে নেই। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন কৃষির কথা বলছে যে তার উৎপাদন বাড়বে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার ইকনমিক রিভিউর মাধ্যমে যে খবর বার করেছেন ১৯৭২-৭৩ সালে তাতে দেখছি সরকারী প্রচেষ্টা থাকা সত্বেও কৃষির উৎপাদনের হার কমছে। অবশ্য এরজন্য যে সরকার দায়ী বিরোধীদলের লোক হিসাবে একথা বলা উচিত হলেও আমি ঠিক এই ব্যাপারে সরকারকে দায়ী করিনা কারণ কতকগুলি জিনিস সরকারের আয়ত্বের বাইরে দিনের পর দিন চলে যাচ্ছে। পশ্চিমবাংলার গ্রামের মানুষ এত অর্থনীতি বোঝেনা, তারা বোঝে আমাদের যাঁরা মন্ত্রী আছেন, যাঁরা সরকার পরিচালনা করছেন, তাঁদের জন্যই বোধহয় আমরা শস্য তুলতে পারছিনা। কি করে আপনারা পশ্চিমবাংলায় খাদ্য-শস্য তুলবেন, শস্য বৃদ্ধি করবেন যদি না শস্য উৎপাদনের উপকরণগুলি চাষীর হাতে না পৌঁছে দিতে পারেন? আপনারা বলছেন পশ্চিমবাংলার কৃষি সম্পদের উন্নতি করবেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি কৃষি উৎপাদন করবার জন্য যে জল প্রয়োজন সেটার ক্ষেত্রে যতদিন ভগবানের উপর নির্ভর করতে হবে, যতদিন না সরকার ইরিগেসনের ক্ষেত্রে বলতে পারবেন এ্যাসিওর্ড ওয়াটার ততদিন পর্য্যন্ত কি করে চাষী তার মূলধন কৃষিতে নিয়োজিত করবে? জিনিসপত্রের দাম বৃদ্ধি হওয়া সত্বেও যে চাষী ফসল ফলাতে চায় সে জল পাবেনা, সার পাবেনা, ঋণ পাবেনা, যতটুকু ঋণ পাবে সেটাও প্রয়োজনের তুলনায় অল্প এবং প্রয়োজন মত পাবেনা তাহলে সে কি করে ফসল ফলাবে? কাজেই এত কৃষি সম্পদ বৃদ্ধি করতে চাই, এত টিউউবওয়েল করতে চাই, এত স্যালো টিউবওয়েল করতে চাই, এত রিভার পাম্প করতে চাই---একথা বাজেটের মধ্যে থাকা ছাড়া এত ফসল ফলাব, এত ফসল ফলাব একথা বলা সরকারের পক্ষে দুরূহ। গাইঘাটাতে যখন নির্বাচন হচ্ছিল তখন আমি সেখানে গিয়ে দেখেছি সরকার এই যে সার দিচ্ছেন সেই সার বাংলাদেশে বর্ডার এরিয়ার যাচ্ছে এবং সেখান থেকে ফিরে এসে ব্ল্যাক হচ্ছে। কাজেই দেখছি পশ্চিমবঙ্গ সরকার যতটুকু সার দিচ্ছেন ভারত সরকারের কোটা হিসাবে সেটা বণ্টন করা যাচ্ছেনা প্রশাসন যন্ত্রের জন্য। কাজেই এই বাজেটকে যদি সত্যিকারের বাজেট করতে হয় এবং পশ্চিমবাংলার অর্থনীতিকে যদি চাঙ্গা করতে হয়, গ্রামের মানুষের উপর নির্ভরশীল পশ্চিমবাংলার ভবিষ্যৎ, গ্রামের মানুষের কল্যাণের উপর নির্ভর করছে পশ্চিমবাংলার কল্যাণ এসব কথা যদি সত্যই সরকার মনে করেন তাহলে তাদের যেটুকু সার প্রয়োজন, যেটুকু জল প্রয়োজন সেটা যাতে তারা ঠিক দামে এবং সময়মত পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। শুধু মুখে বললাম ১৯৭৪-৭৫ সালের বাজেটের দ্বারা কৃষি সম্পদ বৃদ্ধি করব সেটা হবে না। সেকথা আমি অর্থমন্ত্রীকে মহাশয়কে বলে রাখছি। তারপর বেকার সমস্যার কথা বলছি যে, পশ্চিমবঙ্গ সরকার ৪০।৫০ হাজার লোক বা ১ লক্ষ লোকের চাকুরী দেবেন বা ৫ বছরে তাঁরা ৫ লক্ষ লোকের

চাকুরী দেবেন একথা বাদ দিলেও বলব নিশ্চয়ই পশ্চিমবঙ্গ সরকার কিছু লোককে চাকুরী দিয়েছেন। কিন্তু সেই চাকরী দেবার মানে কি বেকারত্ব দূর করা? দুটো জিনিস পশ্চিমবাংলার সামনে আছে। শুধু মাত্র কয়েকটি লোককে চাকরী দিলাম এটা কোন সরকারের উদ্দেশ্য হওয়া উচিত নয়। যদি বলেন বেকার ভাতা দেব, দিন কিছু লোককে মাসে মাসে মাইনা কিন্তু যে লোককে নিয়োগ করলেন সেই লোক যেন প্রশাসন যন্ত্রের সহায়ক হয়, সেই লোক যেন কৃষি সম্পদকে বৃদ্ধি করতে সহায়তা করে, আমাদের প্রশাসন যন্ত্রকে দুর্নীতিমুক্ত করতে সহায়তা করে। বেকার যুবক-যুবতীদের চাকরী দিলাম, অনুন্নত সম্প্রদায়ের লোককে এনে চাকরী দিলাম, উপজাতি লোককে এনে চাকরী দিলাম, ১৭ হাজারের সংখ্যাটা আমাদের কাছে বড় কথা নয়, আজকে যে পদ্ধতিতে এই নিযুক্তিপত্র দেয়া হচ্ছে বা নিয়োগ করা হচ্ছে, আজকে ১৭ হাজার কি ২০ হাজার কি তর্কের খাতিরে ধরে নিলাম ১ লক্ষ লোককে চাকরী দিলাম এটা প্রশাসন যন্ত্রের কাছে বা সরকারের কাছে বা পশ্চিমবাংলার মানুষের কাছে সম্পদ হয়ে দাঁড়াবে কিনা। আমি বলব দাঁড়াবে না। কারণ আমি বলব আমরা জানি গণতান্ত্রিক দেশে প্রতিটি য়্যাপয়েন্টমেন্ট হয় পি,এস,সির মাধ্যমে। যেখানে পি.এস.সি নেই সেখানে ছোটখাট কমিটি থাকে, সেই কমিটি একটা মানদণ্ড বেছে দেন। সেই মানদণ্ডের যিনি সমান হলেন তিনি চাকরী পাবেন। মার্ক অনুযায়ী তারা য়্যাপয়েন্টমেন্ট পাবেন কিন্তু একটা নূতন জিনিস দেখলাম ১৯৭২ সালের মার্চের পর এম,এল,এ,-দের একটা কোটা দেওয়া হল। এম,এল,এ,-রা ৩০।৪০ আর যাদের তদ্বিরের জোর আছে তারা ৫০ জনকে চাকরী দিতে পারেন। তারা সুপারিশ করবেন--কি দেখে তারা সুপারিশ দেবেন তার কোন মানদণ্ড বেঁধে দেওয়া হল না। আমি এই কথা বলছি না যে আদি কংগ্রেসের লোকরা চাকরী পেলনা বলে আমার দুঃখ, কমিউনিষ্ট পার্টির লোকরা চাকরী পেলনা বলে আমার দুঃখ, সি,পি,এম,-এর কিছু লোক ঢুকে গেল বলে বা কংগ্রেসের কিছু লোক ঢুকে গেল বলে আমার দুঃখ--তা নয়। যে সরকারই থাকুন কেন তার বাছাই করার একটা পদ্ধতি থাকা দরকার। কারণ আমি যে প্রশাসন যন্ত্রে তাকে ঢুকাচ্ছি সেটা মাপ করবে নিরপেক্ষ লোক এবং সেই নিরপেক্ষ লোকের দ্বারা মাপকাঠিতে মেপে যে চাকরী দেয়া হবে তাতে হয়ত শতকরা ৩০টি ভুল হতে পারে কিন্তু ৭০টি নির্ভুল হবে এবং সেই ৭০টি লোক প্রশাসন যন্ত্রের কাছে সম্পদ হবে। আজকে বেকার সমস্যা দূর করার নামে জনসাধারণের কাছে এম,এল,এ,-দের হেয় হবার সুযোগ দেয়া হয়েছে। তাই আজকে পশ্চিমবাংলার বেকার যুবক-যুবতী ভাই-বোনদের যাদের আমরা চাকরী দিলাম তারা প্রশাসন যন্ত্রের সম্পদ হয়ে উঠছে না। কেননা পরীক্ষা করবার মাপকাঠি তাদের সামনে নেই। প্রশাসনযন্ত্র আজকে যা গ্রহণ করল কিছু-দিন পরে কিছুদিন বাদে সেই ভাইবোনেরা প্রশাসনযন্ত্রের কাছে বোঝা না হয়ে সম্পদ হয়ে দাঁড়াবে---এটাই আমি অর্থমন্ত্রীর কাছে রাখতে চাইছি। আমি নাম করতে চাই না, এই পবিত্র বিধানসভায় একটা ছেলে চার মাসের মধ্যে চারটা য়্যাপয়েন্টমেন্ট পেল একটা পাম্পের জন্য মেশিন চালক হিসাবে, একটা স্কুল বোর্ডের ডেপুটেসন ভেকান্সীতে, সেটা জয়েন করতে না করতে স্কুল বোর্ডের পারমানেন্ট য়্যাপয়েন্টমেন্ট গেল, তারপরে দেখা গেল তিনি সেটেল-মেন্টের সার্ভে করবার জন্য আমীনের কাজের জন্য নিযুক্তিপত্র পেলেন। একটা ছেলে স্কুল ফাইনাল পাশ তার কাছে চারটা য়্যাপয়েনমেন্ট লেটার গেল এক মাসের মধ্যে।

[4-25—4-35 p.m.]

মানে যখনি নাকি মন্ত্রীদের কাছে সাব-কমিটি এক এক জেলার নামগুলি পাঠাচ্ছেন, কোথা থেকে কি পদ্ধতিতে জানি না। কিন্তু একজনের কাছে এক মাসের মধ্যে ৪টি এ্যাপয়েন্টমেন্ট লেটার গেলে যদিও সে এই চারটির মধ্যে একটিতেও জয়েন করেননি। পরে তিনি পার্মানেন্ট স্কুল বোর্ডের চাকরীটা নেন। অনেক দিন পরে বলেন যে এত কম মাইনের চাকরীতে যাব না। আমি সে কথায় যাচ্ছি না, আমি শুধু এই যে নিয়োগ পদ্ধতি এই নিয়োগ পদ্ধতি যদি আমাদের প্রশাসনযন্ত্রের পক্ষে সহায়ক হয়, পশ্চিমবাংলার প্রশাসনযন্ত্রের উন্নতি করতে যদি সেই এ্যাপয়েন্টমেন্ট সহায়ক হয় যে ধরনেই আপনি এ্যাপয়েন্টমেন্ট দেন না কেন তাতে আমার আপত্তি নেই। কিন্তু আমি মন্ত্রী মহাশয়ের

কাছে আপনার মাধ্যমে রাখতে চাই, যে পদ্ধতিতে আজকে এ্যাপয়েন্টমেন্ট হচ্ছে তার ফলে পশ্চিমবাংলার সামনে, প্রশাসনযন্ত্রের সামনে এবং মন্ত্রীসভার সামনে ভয়াবহ সমস্যা দেখা দেবে। এই পশ্চিমবাংলায় এই রকম যদি নিরপেক্ষ কোন কমিটির মাধ্যমে এ্যাপয়েন্টমেন্ট না হয়। এবং আজকে পশ্চিমবাংলার বেকার সমস্যা দূর করতে হলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় বলেছেন যে কতকগুলি চাকরীর সৃষ্টি করেই বেকার সমস্যা সমাধান করা যাবে না। কিন্তু কি করলে করা যাবে, তার জন্যে কোথায় টাকা? আজকে যে পশ্চিমবাংলার শতকরা ৭০ জন লোক কৃষির উপর নির্ভরশীল, পশ্চিমবাংলায় যদি এ্যাগ্রো-বেসড ইনডাষ্ট্রিস করতে না পারা যায়, কৃষির সহায়ক করে যদি শিল্পকে গড়ে তুলতে না পারা যায়, শিল্পের সহায়ক কৃষিকে যদি না করতে পারা যায় তাহলে এই রকম ১৭ হাজার বা ৩০ হাজার বা ৪০ হাজার লোককে চাকরী দিয়ে দ্রব্যমূল্য বৃদ্ধি করা ছাড়া, মুদ্রা স্ফীতি করা ছাড়া অন্য কোন সমস্যার সমাধান করা যাবে না। সাময়িক-ভাবে কিছু যুবক বন্ধুকে হয়ত সামলিয়ে রাখতে পারা যেতে পারে কিন্তু পশ্চিমবাংলাকে স্বয়ংনির্ভর করে তোলা হবে যদি এ্যাগ্রো-বেসড্ ইনডাষ্ট্রি গড়ে তুলতে না পারা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, অর্থমন্ত্রী মহাশয়ও জানেন এবং ইকনমিক রিভিউতে বেরিয়েছে, ১৯৭১-৭২ সালে, তার মধ্যে আছে, যে সারা ভারতবর্ষে যেখানে মাথা পিছু গড় আয় বেড়েছে আমার পশ্চিমবাংলায় মাথা পিছু গড় আয় কমেছে। ১৯৭২ সালে যেখানে শিল্পের উন্নতির গতি দেখা যাচ্ছিল সেখানে ১৯৭২ সালের পর থেকে কি দেখছি? ঐ রিভিউ-এর মধ্যে আছে যে শিল্প স্থাপনের জন্য আবেদন পত্রের সংখ্যা রয়েছে কিন্তু অনুমোদনের সংখ্যা কমেছে। আজকে কি দেখছি, যখন কৃষির দিকে তাকাচ্ছি সরকারের সদিচ্ছা থাকা সত্ত্বেও ঠিক ব্যবস্থা না করতে পারার জন্য আজকে কৃষি সম্পদ আস্তে আস্তে কমছে, আয়ের তুলনায় ত নিশ্চয়ই। শিল্পে যেখানে আবেদনের সংখ্যা বেড়েছে অনুমোদনের সংখ্যা কমেছে। ভারতবর্ষে যেখানে মাথা পিছু গড় আয় বেড়েছে পশ্চিমবাংলায় মাথাপিছু গড় আয় কমছে। অতএব আজকে পশ্চিমবাংলার সামনে যে অর্থনৈতিক দুরবস্থার চিত্র ফুটে উঠেছে, আজ পৃথিবীতে দ্রব্যমূল্য বৃদ্ধি হতে পারে, পৃথিবীর অর্থনৈতিক অবস্থা খারাপ হতে পারে, ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা খারাপ হতে পারে কিন্তু আমরা পশ্চিমবাংলার বিধানসভায় বসে আমরা অর্থমন্ত্রী মহাশয়ের কাছে নিশ্চয়ই চাইবো যে আজকে আপনি যে বাজেট রেখেছেন, ১৯৭৪-৭৫ সালের বাজেট, এই বাজেটের মধ্যে পথ দেখাতে হবে পশ্চিমবাংলার মানুষকে যে কিভাবে দ্রব্য মূল্য বৃদ্ধি আপনি কমাবেন, কি করে বেকার সমস্যার সমাধান করবেন, কি করে কৃষি সম্পদ বাড়াবেন, কি করে পশ্চিমবাংলাকে শিল্পে সমৃদ্ধি করে তুলবেন, আজকে তার ফিরিস্তি এর মধ্যে নেই। বাজেটের মধ্যে লক্ষ্য করলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেখতে পাবেন শিক্ষা খাতে বাজেট বৃদ্ধি করা হয়েছে নিশ্চয়ই অর্থমন্ত্রী মহাশয়কে আমি সাধুবাদ জানাবো যে পশ্চিমবাংলার শিক্ষা খাতে তিনি বরাদ্দ বৃদ্ধি করেছেন। সঙ্গে সঙ্গে তাঁকে সমালোচনা করবো এইজন্য যেমনি শিক্ষা খাতে বেড়েছে তেমনি পুলিশ খাতে তিনি আবার বরাদ্দ বাড়িয়েছেন। কেন? আমরা না ১৯৭২ সালে বড়াই করে বলেছি যে আমরা আসবার সংগে সংগে পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা ফিরে এসেছে? আমি সেদিন বলেছিলাম এই পশ্চিমবাংলায় এই শান্তি-শৃঙ্খলা শান্তি-শৃঙ্খলা নয়। আমাদের নেতা মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন বলেছিলেন এই শান্তি কবরের শান্তি। আজকে কি দেখছি, আজকে দেখছি যে পশ্চিমবাংলার পথেঘাটে বেরোন মুশকিল হয়ে দাঁড়িয়েছে এবং যারা শাসক দলরে লোক তারা পর্যন্ত এই সব সমাজ-বিরোধী গুন্ডাদের ভয়ে অস্থির। তারাও পুলিশের কাছে গিয়ে আশ্রয় পাচ্ছে না এবং দেখা যাচ্ছে পুলিশ কোথাও কোথাও সমাজ-বিরোধীদের সংগে একসংগে দাঁড়িয়ে গুন্ডামী করছে, দুর্নীতি করতে সাহায্য করছে। সেই পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধি করছেন অর্থ মন্ত্রী মহাশয়।

সেজন্য শিক্ষা খাতে বরাদ্দ বাড়াবার সঙ্গে সঙ্গে তিনি যেমন প্রশংসা পাবার যোগ্য তেমনি তার বাজেট নিন্দারও যোগ্য, যেহেতু তিনি পুলিশ খাতেও বরাদ্দ বাড়িয়েছেন। আজকে যা দেখতে পাচ্ছি অর্থমন্ত্রীর যতই উদ্বেগ থাকুক না কেন, যতই তাঁর সদিচ্ছা থাকুক না কেন,

এই বাজেটের মধ্যে তার কোন স্পষ্ট পথ নির্দেশ এমন করতে পারেননি যা দ্বারা পশ্চিমবাংলার দরিদ্র মানুষের, পশ্চিমবাংলার বেকার যুবক-যুবতীদের পশ্চিমবাংলার কৃষকদের, পশ্চিমবাংলার শতকরা ৭০ ভাগ মানুষ যারা দারিদ্রসীমার নীচে তাদের মনে এই ভব আসতে পারে যে এই বাজেট তাদের বাজেট। আমরা দেখতে পাচ্ছি দ্রব্যমূল্য যা বেড়েছে তাতে পাইকারি দর ২৪ থেকে ২৬ ভাগ বেড়েছে, আর খুচরা দর যদি ধরি তাহলে সেটা বেড়েছে ৪০ ভাগ, কোথাও কোথাও ৬০ ভাগ। এবং কোন জিনিষ যদি একবার বাড়ে, তাহলে সেটা আর কমান যায় না, এবং সরকার একেবারে নিরব দর্শকের ভূমিকা নিয়ে চলেছেন, যেন তাঁদের কিছু করবার নাই। আমরা জানি কেবলমাত্র আমরা সমাজতান্ত্রিক সরকার, আমরা সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে চাই, এবং সমাজতন্ত্রের মাপকাঠি হিসাবে কেবলমাত্র দুই একটি ইনডাষ্ট্রি, বেসিক ইনডাষ্ট্রিকে জাতীয়করণ করে নিলেই, সেই সরকারকে সমাজতান্ত্রিক বলে আখ্যা দেওয়া যায় না। যদি না সেই জাতীয়করণ যে দেশের জন্য করবেন, সেই দেশের অধিকাংশ মানুষের কল্যাণের জন্য সেই সম্পদকে নিয়োগ করতে না পারা যায়। আমরা কয়লা সম্পদ জাতীয়করণ করেছি, গমের পাইকারী ব্যবসা নিয়েছি, তার ফলে কি হয়েছে? সরকারের শুভেচ্ছা আছে ঠিকই ফাটকাবাজী কমাবার, কয়লাতে ফাটকা করতে দেবেন না। কিন্তু যে হিসাব বেরিয়েছে ইকনমিক রিভিউতে, তাতে দেখবেন সরকার যে ব্যবসায়ই নিয়েছেন তার সবগুলিই লোকসানের দিকে এবং লোকসান বাড়তির দিকে। উৎপাদন বৃদ্ধি করেছেন ঠিকই, কিন্তু উৎপাদন বৃদ্ধিই কেবলমাত্র ক্রাইটেরিয়ান নয়। ক্রাইটেরিয়ান হচ্ছে বাড়তি উৎপন্ন দ্রব্য সুলভ মূল্যে পৌছে দিতে হবে। উৎপাদন বৃদ্ধি করবেন ঠিক, কিন্তু সেই উৎপাদন সম্পদ দরিদ্র মানুষের কাছে, মধ্যবিত্ত মানুষের কাছে সুলভ মূল্যে যদি পৌছে দিতে না পারা যায় তাহলে কোন কাজ হবে না। দিতে গেলে কোটি কোটি টাকা লোকসান দিতে হবে, সেই লোকসান দ্রব্যমূল্য বৃদ্ধির ঘূর্নিবার্তার মধ্যে পড়বে। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী একজন পণ্ডিত ব্যক্তি, এক বাক্যে মন্ত্রীসভার সকলে মনে করেন যে তিনি পশ্চিমবঙ্গের কল্যাণ আনবেন, কল্যাণ তিনি আনতে চান, তাঁর ইচ্ছা আছে, বাজেটের মধ্যে দেখা যায়। গতবারের বাজেট বক্তৃতার সূচনায় তিনি অনেক বড় বড় কথা বলেছিলেন, এবারে উপসংহারে দেখছি অনেক বড় বড় কথা, সুন্দর সুন্দর কথা। বাজেটে সমাজতান্ত্রিক সরকার দারিদ্র হঠাবার সঙ্কল্প করেছেন, জনগণের কল্যাণ করবার কথা বলেছেন। কিন্তু কাজে এবং কথায় দেখতে পাচ্ছি দেয়ার ইজ গ্রেট ডিফারেন্স, গালফ্ অব ডিফারেন্স বিটুইন প্রমিজ এ্যাণ্ড পারফর্মেন্স। বাজেটে কতকগুলি বড় কথা বললেন সেটাই বড় কথা নয়, যে কথাগুলি বলেছেন, তার কত পারসেন্ট কার্য্যে পরিণত করতে পেরেছেন ১৯৭৩-৭৪ বাজেটের দ্বারা, সেটার দ্বারাই প্রমণ হবে তাঁরা ১৯৭৪-৭৫-এর বাজেটে কতটা কাজ করতে চান। অর্থমন্ত্রী ঔষধের উপর ট্যাক্স কমিয়ে দিয়েছেন, নিশ্চয় এর দ্বারা জনকল্যাণ হবে। অনেক জায়গায় জনসভায়ও বলেছি যে অর্থমন্ত্রী গরীব জনকল্যাণ করবার জন্য চেষ্টা করছেন ঔষধের দাম কমিয়ে। মদ-বিয়ার সম্বন্ধে আপনারা জানেন, স্পীকার মহাশয়ের আদেশে এষ্টিমেট কমিটির সঙ্গে যাবার আমার সৌভাগ্য হয়েছিল গোয়াতে, সেখানে দেখলাম বিয়ার ইজ এ ন্যাশানাল ড্রিঙ্ক দেয়ার। পশ্চিমবাংলাও কম যায় না। সেখানে প্রকাশ্যে রাস্তার ধারে বিক্রী হয়, এখানে প্রকাশ্যে রাস্তার ধারে বিক্রী হয় না বটে, কিন্তু ছোট ছোট সহরগুলিতে এবং গাঁয়েতে আজকে বিয়ার কুটির শিল্প হিসাবে আরম্ভ হয়েছে। পশ্চিমবঙ্গ শুধু নয়, গুজরাটের মত জায়গায় যেখানে লোক ধর্মভীরু, যেখানে ধর্মের অনুশাসন আছে, সেই সমস্ত জায়গায়ও আজকে বিয়ার ন্যাশানাল ড্রিঙ্ক হয়ে দাঁড়িয়েছে।

[ 4-35—4-45 p.m. ]

অতএব তাদের উপর ট্যাক্স বাড়ানোর একটা সোসাল ইমপ্যাক্ট তাদের উপর বিয়ার খাওয়া কমবে। কিন্তু এই যে ট্যাক্স তিনি ধরেছেন এর দ্বারা যে কেবল বড় লোকদের কাছ থেকে টাকা আসবে তা আসবে না, আজকে নিম্ন মধ্যবিত্ত বা মধ্যবিত্ত বাড়ীর ছেলেরা বা রিক্সা টানে যারা তারা পর্য্যন্ত এ জিনিষটা খাচ্ছে। কাজেই বিয়ারের উপর ট্যাক্স বাড়ালে তাদের উপর থেকেও ট্যাক্স আসবে।

অর্থমন্ত্রী মহাশয় বলেছেন রাজ্য কমিটির সুপারিশ আমরা বিবেচনা করে দেখছি। আপনি জানেন স্যার, এই সরকার ক্ষমতায় আসার পর জমির খাজনা দ্বিগুণ, তিনগুণ করে বাড়িয়েছেন। যেখানে সেচ এলাকা সেখানে তিনগুণ, আর যেখানে অসেচ এলাকা সেখানে দ্বিগুণ। কিন্তু আবার সেই খাজনা বাড়ানোর ইঙ্গিত অর্থমন্ত্রী তাঁর বক্তব্যর মধ্যে রেখেছেন। তিনি বলেছেন--রাজ কমিটির সুপারিশ আমি ভেবে দেখছি। অতএব সেই রাজ কমিটির সুপারিশ ভেবে দেখে খাজনা বৃদ্ধি করবার চেষ্টা তাঁরা করছেন। ১৯৬৭ সালে যে জলকর ছিল ১৬ টাকা পার একর, ১৯৭২ সালে ওঁদের সরকার হয়ে গেলে সেই জলকর বেড়ে দাঁড়িয়েছে ৯৬ টাকা। অতএব আবার রাজ কমিটির সুপারিশ বিবেচনা করে হয়ত যদি ৯৬ টাকার বেশী জলকর ধার্য্য করেন, তাহলে পশ্চিমবাংলার কৃষককূল চাষবাস ছেড়ে দিতে বাধ্য হবেন; চাষ ছেড়ে দেওয়াই তখন লাভজনক বলে বিবেচিত হবে। যদি আপনাদের রাজ কমিটির সুপারিশের মধ্যে দেখেন--যা গ্রহণ করলে পশ্চিমবাংলার কৃষকদের উপর খড়্গ নেমে আসবে, তাহলে পশ্চিমবাংলার কৃষক আর চাষের কাজে উৎসাহিত না হয়ে নিরুৎসাহ হবেন। সে ক্ষেত্রে আপনার কাছে করজোড়ে নিবেদন করবো আপনি পশ্চিমবঙ্গের কৃষকদের স্বার্থে, আনফেড নিম্নবিত্তের স্বার্থে জলকর ও খাজনা বৃদ্ধি থেকে নিবৃত্ত হবেন ভবিষৎতে। পশ্চিমবঙ্গের কৃষিকে বাঁচাতে গেলে সরকারী ভাণ্ডার থেকে সাব্‌সিডি দেওয়ার প্রয়োজন হলেও তা দেওয়া উচিত। আমরা জানি এক একর জমিতে জল দিতে গেলে যে ডিজেল খরচ হয়, পাম্প মেশিনের দরুন যে সব এসট্যাবলিসমেন্ট খরচ আছে চালাবার ও রক্ষণাবেক্ষনের দরুন, তাতে ঐ ১৬ টাকা একর প্রতি জলকরে হচ্ছে না। তাই বলি যদি দরকার হয় কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য ভারত সরকারের নির্দেশ মেনে নিয়ে ধানের দাম যখন কুইন্টাল কিছু বাড়াতে পাচ্ছেন না, সেখানে পশ্চিম-বাংলার চাষীকে সাব্‌সিডি দেওয়ার ব্যবস্থা করুন। কৃষককে কম দামে জল, সার বীজ ইত্যাদি সরবরাহ করুন। তাহলে পশ্চিমবঙ্গের কৃষককূল প্রচুর শস্য সম্পদ ফলাতে উৎসাহিত হবেন এবং আপনাদেরও আর লেভী করে তাদের উপর অত্যাচার করতে হবে না, ছোট ছোট হাসকিং মিলের উপর লেভী করে লোকের বিরাগভাজন হতে হবে না। এর দ্বারা আপনারা পশ্চিমবঙ্গের চাষীদের কল্যাণ করতে পারবেন। পশ্চিমবাংলাকে শিল্পে সমৃদ্ধ করতে পারবেন; বেকার সমস্যার সমাধান করতে সক্ষম হবেন। যদি আপনারা এগ্রো বেসড ইনডাষ্ট্রি তৈরী করতে পারেন, গ্রামে গ্রামে বাস্তবধর্মী প্রকল্প চালু করতে পারেন, বিদুৎ গ্রামে দিতে পারছেন না যখন, তখন মোমবাতির উপর থেকে ট্যাক্স তুলে দিচ্ছেন বিদ্যুৎ না দিয়ে মোম-বাতি দিচ্ছেন ভাল কথা। কিন্তু মোমবাতি দ্বারা তো আর ছোট বড়শিল্প কারখানা চলবে না মোমবাতি দ্বারা তো আর রিভার পাম্প চলবে না। মোমবাতি দ্বারা তো আর সার উৎপাদন হবে না। আপনাকে বলে দিতে হবে কোন্ কোন্ শিল্পে বিদ্যুৎ দেওয়া হবে, কোথায় বিদ্যুৎ দিলে চাষী ভালভাবে চাষ করতে পারবে। এটা চাষীর কাছ থেকে জেনে নিতে হবে। এজন্য শুধু সরকারী প্রশাসন যন্ত্রের উপর নির্ভর করলে চলবে না, বি. ডি. ও. এ. ই. ও. তাদের উপর ছেড়ে দিলে চলবে না। কোন গ্রামাঞ্চলের চাষীদের জিজ্ঞাসা করতে হবে কোথায় কোথায় উন্নত ধরনের চাষবাস হচ্ছে, কোথায় বিদ্যুৎ দিলে চাষের উন্নতি হতে পারে। কিন্তু কার্যতঃ তা করা হচ্ছে না। সেখানেও ঐ প্রশাসনের উপর ভরসা, তার উপর ছেড়ে দেওয়া হচ্ছে। বাস্তবধর্মী প্রয়াস চালাতে হবে। যেখানে বিদ্যুৎ প্রয়োজন নাই, দেখা গেল সেখানে আগে বিদ্যুৎ দেওয়া হচ্ছে। আর যেখানে চাষী--ধান, পাট, তুলা, গম ইত্যাদি ফলাতে চায়, কৃষি সম্পদ বৃদ্ধি করতে চায়, সেখানে পাম্প চালাবার জন্য প্রাইওরিটি দিয়ে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে না।

অতএব যে সমস্ত ত্রুটি বিচ্যুতি আছে তা দূর না করলে, বাজেটে যে সমস্ত টাকা ধরা হয়েছে তা সাধারণ মানুষের উপকারে আসবে না। পশ্চিমবাংলার চাষী, পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষের আপনি উন্নতি করতে পারবেন না। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো, সেটা হচ্ছে অপ্রয়োজনীয় এক্সপেনডিচার কমাতে হবে। এই দৃষ্টিভঙ্গী কমাতে হবে। আমার মন্ত্রীসভা বা অর্থমন্ত্রীর উপর রাগ নেই। আমার সিদ্ধার্থ রায়ের উপর রাগ নেই। ডাঃ রায় যতদিন মুখ্যমন্ত্রী ছিলেন তার সঙ্গে একটা করে

বড় এ্যামবেসাডার কার আর সিকিউরিটির গাড়ী থাকতো। আমরা প্রফুল্ল চন্দ্র সেনের আমলে দেখেছি যে তিনি একটা বড় এ্যামবেসাডার কার এবং সিকিউরিটি নিতেন। আমাদের বারচোকা গ্রামে আমাদের সেচমন্ত্রী মহাশয় গিয়েছিলেন ও তাঁর সঙ্গে সিদ্ধার্থ রায় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। ১৪ খানা গাড়ী করতে হয়েছিলো। এই গাড়ী কমাতে হবে। আমি সমালোচনা করছি না। আমি বলছি পশ্চিমবাংলার মানুষ এই ১৪ খানা গাড়ী দেখে কি বলবে তারা কি ভাববে। তারা অর্থমন্ত্রী মহাশয়কে মুখ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাবে তার জন্য এর কি দরকার। তাদের ১৪ খানা গাড়ীর অবস্থা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজ আমাদের অর্থমন্ত্রী মহাশয় ও মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো যে সব ব্যয় কমাতে হবে। আজকে ভোজনের ব্যয় কমাতে হবে। গাড়ীর ব্যয় কমাতে হবে। পশ্চিম-বাংলার মানুষ এইসব বন্ধ করলে আপনাদের আশীর্বাদ করবে। যুগ যুগ জিও বলবে। মাননীয় অর্থমন্ত্রী এই বাজেট রাখার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sarat Das :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় ১৯৭৪-৭৫ সালের যে বাজেট আমাদের সামনে রেখেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। বর্ত্তমান আন্তর্জাতিক সঙ্কট এবং এই সঙ্কটকালীন অবস্থার মধ্যে যে ভাবে তিনি ধীর স্থির ভাবে এগিয়ে এসেছেন তার জন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন এ শুধু বর্ত্তমানের নয় এতে ভবিষ্যতের ইঙ্গিত রয়েছে। তিনি যে বাজেট করেছেন তাতে গ্রামে যাতে ব্যাপক অর্থ বিনিয়োগ করা যায়, গ্রামের যাতে উন্নতি করা যায় এর ইঙ্গিত রয়েছে। আমাদের অতীতের অভিজ্ঞতা ও বর্ত্তমানের যে সমস্ত ব্যবস্থা দেখছি তাতে আমি আশা করতে পারছি না যে তাঁর উদ্দেশ্য সফল হবে। তার কারণ তাঁর হাতে যে মেসিনারি আছে তাতে আমরা কি দেখছি। এই বাজেটের মধ্যে দিয়ে এ্যাডমিনিস্ট্রেসানের মধ্যে দিয়ে তিনি গ্রামের উন্নতি করবেন বলেছেন। আমরা দেখছি যে রাইটার্স বিল্ডিং থেকে প্রত্যেক জেলায় যে সমস্ত দেখাশোনার ভার ছিল যে সমস্ত কাজ তা কিছুই করতে পারেন নি—এই পর্যান্ত আপনারা গ্রামীণ অর্থনীতির উন্নতি করতে পারেন নি।

[ 4-45— 4-55 p.m. ]

কারণ, গ্রাম ধুকছে। গ্রামের একটা শোচনীয় অবস্থা দেখে মাননীয় সদস্যরা সব বলছেন। গ্রামীণ জনতা এই দু তিন বছরে যে দুরবস্থায় পড়েছে তা আর বলবার মতো অবস্থায় নেই। পরিকল্পনা সম্বন্ধে এবং প্রশাসনে দুর্নীতি সম্বন্ধে যে সব কথা হয়েছে সে সম্বন্ধে দু একটি উদাহরণ তুলে ধরতে চাই। এই ডিপ্ টিউবওয়েল ইত্যাদি স্কিম নিয়ে অনেক সেচ পরিকল্পনা আপনারা নিয়েছেন সে সমস্ত অনেক মাঝপথে এবং কোনটা সুরু হতেই বন্ধ হয়েছে। লক্ষ লক্ষ কোটি কোটি টাকা নষ্ট হয়েছে। অনেক কুয়ো মাঝখানে বন্ধ হয়েছে। আমার জেলার রাস্তা আরম্ভ হওয়ার মুখে সমস্ত বন্ধ করে দেওয়া হয়েছে এবং যে সংকটের কথা বলেছেন অপচয়ের জন্য তা প্রতিরোধের কোন ইঙ্গিত এই বাজেটে নেই। এই বাজেটে দেখতে পাচ্ছি লক্ষ লক্ষ কোটি কোটি টাকা ব্যয় করে পরিচালনা করছেন গভর্ণমেন্ট আণ্ডারটেকিং অথবা আধা-সরকারি প্রতিষ্ঠান। তাতে যত টাকা বিনিয়োগ করছেন তার একটা মোটা অঙ্ক প্রত্যেক বছরে ক্ষতি করছেন। সে ক্ষতিপূরণের ব্যবস্থা করতে পারছেন না, সেটাকে প্রশাসনের আওতায় আনতে পারছেন না এবং ব্যবসায়ের যে মূল লক্ষ্য লাভ এবং লোকসান লক্ষ্য করে করা অন্তত সরকারের ক্ষেত্রে সে সমস্ত জিনিষ মোটেই অনুসরণ করতে পারছেন না। তার ফলে প্রত্যেক বছর কোটি কোটি টাকা লোকসান করছেন এবং পাবলিকের পয়সার অপচয় করছেন এবং তা প্রতিরোধ করার কোন ব্যবস্থা নেই। দেখা যাচ্ছে পলিটেকনিক স্কুল বা পলিটেকনিক কলেজ ইত্যাদি থেকে ছেলেরা পাশ করে বেরিয়ে এসে চাকরি চাইছে এবং আজকে তার বিশেষ প্রয়োজন নেই। তার চেয়ে যদি উৎপাদনভিত্তিক শিক্ষা দেওয়া হয় তাহলে তারা জীবন এবং জীবিকার সন্ধান করতে পারে। এইভাবে যদি না করা হয় তাহলে পলিটেকনিক শিক্ষালাভ করে যে ছেলেরা বেরিয়ে

আসে তারা রাষ্ট্রের পক্ষে, আপনাদের পক্ষে এবং দেশের পক্ষে বোঝা হচ্ছে এবং এইজন্য সরকারের নুতন চিন্তা করা উচিত। আমাদের পুরুলিয়া জেলাতে সরযূপ্রসাদ পলিটেকনিক আছে। সেখানে ১৯৭১ সালে ৩ জন, ১৯৭২ সালে ২ জন, ১৯৭৩ সালে একজন এবং ১৯৭৪ সালে তিন জন ছেলে ছিল এবং প্রত্যেক বছর এরজন্য সরকার এক লক্ষ টাকা খরচ দিচ্ছেন। এই এক লক্ষ টাকা অপচয় বন্ধের জন্য সরকারের কোন ব্যবস্থা নেই। এই অপচয় বন্ধ করে আপনি এই টাকাটা পাবলিকের কাজে লাগাতে পারেন কিনা তার পরীক্ষা-নিরীক্ষার প্রয়োজন আছে। এই সম্পর্কে সরকারকে বিশেষভাবে চিন্তা করতে অনুরোধ করছি। অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে নীচুতলার লোক যারা রয়েছে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস তাদের সংখ্যা এখনও হচ্ছে ২৬ শতাংশ। অর্থাৎ এক কোটি ৭১ লক্ষ। কিন্তু বাজেটে তাদের জন্য কোন পরিকল্পনার সুস্পষ্ট উল্লেখ নেই। আমরা যারা ভোটে জিতে এসেছি তারা প্রত্যেকে বলেছি গরিবী হটাও, গরিবী হটাবো। কিন্তু নীচ তলার লোকের জন্য যে টাকা রেখেছেন এই টাকা যখন ছড়াবেন তখন উঁচুতলার লোকে নিয়ে নেবে।

তা নোটেই থাকবে তাদের কাছে কোন টাকা পোঁছাবে না। পৌঁছে দেবার জন্য ঐ যে রয়েছে ৩·৯২ লক্ষ টাকা। অথচ তাদের পপুলেসন হচ্ছে ওয়ান ক্রোর পপুলেসন অর্থাৎ ওয়ান ফোর্থ। তাদেরকে ঐ টাকা দেওয়া হচ্ছে বঞ্চনা করা হয়েছে। বাজেটে তাদের কিছু না দিলে নয় তাই এইভাবে দেওয়া হয়েছে। গ্রামীণ অর্থনীতির উন্নয়ণের ক্ষেত্রে বলেছেন কৃষিক্ষেত্রের উন্নতি করবেন যাতে করে আমাদের গ্রামের উন্নতি হবে। কিন্তু ঐ গ্রামের বাড়ীগুলো যদি দেখেন তাহলে দেখবেন যে কি অবস্থা তার। সেই আমাদের আমল থেকে সেই একই অবস্থায় আছে। সেগুলির উন্নতি কি করে হবে? সেগুলি তৈরী করার পরিকল্পনা নিতে হবে। এক একটি অঞ্চলের মধ্যে এক একটি গ্রাম নিয়ে তাকে আদর্শ গ্রাম করার জন্য তার স্কুল, তার সেচ তার সব কিছুর উন্নতি করার চেষ্টা করতে হবে। কিন্তু সেভাবে আপনারা পরিকল্পনা নেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের জেলা যেভাবে বঞ্চিত তাতে আমরা বার বার চীৎকার করার পরও আমাদের জেলা সম্বন্ধে কোন সুস্পষ্ট নীতি সুস্পষ্ট পরিকল্পনা সরকার করেন নি। আজকে পশ্চিমবঙ্গ সরকার দার্জিলিং ডেভেলপমেন্ট বোর্ড করে তার উন্নয়ণের একটা পরিকল্পনা করেছেন এবং তার জন্য একটা বোর্ডও স্থাপন করেছেন। এবছর সুন্দরবনকে ডেভেলপ করার জন্য একটা ডেভেলপমেন্ট বোর্ড স্থাপন করেছেন। আমাদের ঝাড়গ্রাম উন্নয়ণ বোর্ড স্থাপন করেছেন। কিন্তু সর্বাপেক্ষা অনুন্নত অবহেলিত উপেক্ষিত এই পুরুলিয়া জেলা---তার জন্য কোন উন্নয়ণ বোর্ড গঠন করেন নি। জানি না কেন---আমাদের ধারণা পশ্চিমবঙ্গের মধ্যে সবচেয়ে অনুন্নত জেলা হচ্ছে এই পুরুলিয়া। যেখানে দার্জিলিং, সুন্দরবন ও ঝাড়গ্রামের জন্য যদি হয়ে থাকে তাহলে আমরা জানতে চাইবো পুরুলিয়া জেলার জন্য কেন উন্নয়ণ বোর্ড গঠন করা হয় নি। সেদিন দেখেছি পশ্চিমবঙ্গের অনেক ন্যারো গেজ, মিটার গেজ রেল ব্রড গেজে পরিণত করার চেষ্টা হচ্ছে। অথচ পুরুলিয়া জেলায় যে কোটশিলা পুরুলিয়ার মধ্যে যে ন্যারো গেজ রেল রয়েছে সেখানে তাকে ব্রড গেজ করবার কোন কথা দেখতে পাচ্ছি না। সেখানে জমি রয়েছে, ষ্টেশন রয়েছে সমস্ত কিছুই রয়েছে কেবল ন্যারো গেজ ব্রড গেজে পরিণত করার দরকার সেটা কেন হচ্ছে না বুঝতে পারছি না।

(এ ভয়েস:---ওটা সেন্ট্রাল গভর্ণমেন্টের ব্যাপার)

সেন্ট্রাল গভর্ণমেন্টের হলেও ষ্টেট গভর্ণমেন্টের দেখা দরকার তারও দায়দায়িত্ব রয়েছে এই সব গণসংযোগের রাস্তা সম্বন্ধে লক্ষ্য রাখার।

**Shri Ajit Kumar Ganguly :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট আলোচনা করতে গিয়ে প্রথমেই বলি আমাদের অর্থমন্ত্রী মহাশয় নিশ্চয় খেয়াল করবেন যে প্রদীপবাবু তাঁর বক্তৃতায় বলেছেন তাঁদের

মানসিকতা কি। তা নিয়ে আসল কথা বেরিয়ে গেছে। সাইকোলজিক্যাল মেকআপ দরকার। জনতার দিকে চেয়ে দেখতে হবে। আমার তো সময় শেষ হয়ে এল। আর হয়তো বেশী দিন আপনাদের সাথে দেখা হবে না। মানসিকতা আর বাস্তবতা এক জিনিস নয়। হোল বাজেটে সেদিক থেকে আপনাদের এ্যাটিচিউড কি তা বলেছেন। এবং বাজেট পড়ে দেখলাম কোথাও কোথাও সত্যিই একটা পরিবর্তনের দিক আছে।

[4 55—5-05 p.m.]

কিন্তু বলতে হবে উইথ রিজার্ভেসন এই মানসিকতা বাদ দিয়ে হবে না, যদি গরিবী হঠাও করতে হয়, যদি কিছু কার্যকরী করতে হয় তাহলে বাস্তবতার দিকে তাকিয়ে করতে হবে। তাই আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো বাস্তবতা যদি আনতে হয় তাহলে বলব যে সোসাল এণ্ড ইকনমিক বেসিস অব এক্সপ্লয়টেসন, সেই জায়গায় আপনি যদি হাত না দেন, যদি আঘাত না করেন তাহলে কিন্তু এর কিছুই করা যাবে না, কিছু করতে পারছেন না, রিএ্যাকশান হচ্ছে না। সোর্স অপ এক্সপ্লয়টেসন ধরতে হবে। আপনি কাবারে ট্যাক্সেসন করেছেন আমরা আন্তরিক অভিনন্দন দিয়েছি, এ বিষয়ে সকলেই প্রশংসা করবে। আপনি রেসের সোর্স ধরছেন খুব ভাল, কিন্তু আসল জায়গায় ধরছেন না। যারা ঐ রেস খেলতে যাচ্ছে তাদের টাকা আসে কোথা থেকে---এই যে সিরিয়াস ল্যাগ হচ্ছে, বাজেটের সেই জায়গাতেই হচ্ছে মূল দুর্বলতা এই দুর্বলতা যতদিন না ঘোচাতে পারছেন সেদিন বলবেন না যে মানসিকতা, সেদিন বলবেন যে আমরা বাস্তবিক দৃষ্টিভঙ্গী থেকে বাজেট এনেছি এবং সেদিন আপনি, আমি এক সঙ্গে হাত ধরাধরি করে এগোতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন দেয়ার ইজ এন এলিমেন্ট অফ মেনওভার এ বিষয়ে কোন সন্দেহ নেই। আপনি যদি লক্ষ্য করেন তাহলে দেখতে পাবেন যে কোথায় তাদের লুপহোল আছে। আপনি বলছেন বাতি, খেলনায় সেলস ট্যাক্স কমিয়েছেন। অর্থমন্ত্রী মহাশয় লক্ষ্য করবেন এই বাজেট পড়ে কোথাও দেখতে পেলাম না যে গত বারে এর থেকে কত সেলস ট্যাক্স এসেছিল, সেটা দেখা যাচ্ছে না। আপনি মনে কিছু করবেন না আমরা পশ্চিমবাংলার আশীর্বাদ পেতে পারি---কিছু যদিও কাজ করতে পারছি না, সেখানে আপনাদের কোন দোষ নেই---আজকে খাজনা যদি উঠিয়ে দেন তাহলে লোকে হৈ হৈ করে বলবে পশ্চিমবাংলার কৃষকদের কি যে উপকার করলেন---খাজনাতে আমাদের কোন লাভ হচ্ছে না, অথচ খাজনা ওঠাতে পারছেন না। কেন পারছেন না ষ্ট্যাবলিসমেন্টের জন্য। ঐ সমস্ত কর্মচারীদের কোথা থেকে কোথায় বসাবেন--- সোসালিষ্টিক ইকনমি ছাড়া চট করে বলে দেওয়া যায় না। সেই জন্য আমরা খাজনা তুলে দিতে পারছি না। খাজনাতে আমাদের বড় একটা ইনকাম হয় না, এটা আমরা বুঝি। মৃৎশিল্পের উপর সেলস ট্যাক্স উঠিয়ে দিয়েছেন যেদিন এখানে বললেন---আপনি খারাপ কাজ করেছেন, বলছি না, ভাল কাজই করেছেন, প্রশংসনীয় কাজ, কিন্তু তাতে আমাদের কত আয় হত সেটা কি দেখেছেন---তা তো তিনি কিছুই দেখছেন না। লোড সেডিং-এর জন্য এখন হয়ত কিছু কিছু বাতি কিনছে, তা নাহলে এতে কি হত? সেই জন্য যদি বলি ব্লাকমানি, ভেষ্টেড ইন্টারেষ্টের উপর আঘাত দিয়ে আমাদের বাজেট তৈরী করতে হবে। কিন্তু আজকে আপনাদের এই বাজেট কাট ছাঁট করা সম্ভব নয়। এর পিছনে যদি জনসহযোগিতা নিতেন তাহলে আপনার ঐ পিছনে বসে আছেন যারা তাদের ঐ ওল্ড আউটলুক---তারা যে ঐ লালবাড়ীর কঠিন জায়গায় বসে আছেন, সেই জায়গা থেকে আপনাদের দেখান এই করলে এই হবে, ঐ করলে ঐ হবে---তাদের গায়ে হাত দেওয়া শেখেনি। এর জন্য তাদের অপরাধ দিচ্ছি না। একটা জিনিস যে ভাবে গড়ে উঠেছে সেটা বদলাতে বহুদিন লাগে, যার জন্য কালচারাল রেভোলিউসনের কথা বলি, এটা বদলাতে বহুদিন লাগবে, পুরানো দিনের লিগ্যাসি যা চলছে---মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জানাতে চাই যে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স করে কি করলাম? বাজেটে দেখলাম ১৯৭৪-৭৫ সালে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের ব্যাপারে আয় নেই। কেন নেই? সেখানে ধরার কোন ব্যবস্থা করতে পারছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যেমন ভাবে মধ্যবিত্তরা একদিকে ভুগছে তেমনি গ্রামাঞ্চলে ইমপোভারিসমেন্ট হচ্ছে, দারিদ্র বেড়ে

গেছে। কিন্তু একাংশ যারা উদ্বৃত্ত ফসল করছে বা পাচ্ছে তারা হিউজ ইনকাম করছে দে আর গোয়িং আনটাচড, তাদের কিছু করছেন না, আপনার বাজেটে তাদের বিষয়ে কোন প্রভিসন রাখেন নি, তাদের গায়ে হাত দিতে হবে। আপনি জোতদারদের গায়ে হাত দিতে পারছেন না। জোতদাররা প্রোকিওরমেন্টের ব্যাপারে সরে পড়ছে, তাদের কিছু করা যাচ্ছে না। কয়েক দিনের মধ্যে যখন আবার জোতদারদের ধরার কথা হচ্ছে---এই য় মেশিনারি তার মধ্যে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স বের করে আনবার চেষ্টা কিছু হচ্ছে না।

এখন ধরুন যারা ২৫।৩০ বিঘাতে ডবল ক্রপিং করছে, শঙ্করবাবু ভেবে দেখবেন, আমাদের সিলিং হচ্ছে ৫৪ বিঘা তাহলে ৩০ বিঘাতে ডবল ক্রপিং মানে হচ্ছে, সিক্সটি বিঘাস অব ল্যাণ্ড এর ইল্ড পাচ্ছে। যারা থার্টি বিঘাতে ওয়াটার এ্যারেঞ্জমেন্ট করছে তাদের উপর আপনি ট্যাক্স করবেন না কেন? আমাদের তো আয় বাড়াতে হবে, আমরা তো ডেফিসিট বাজেট দিয়ে শুরু করেছি, কাজেই আপনি এগুলি লক্ষ্য করুন। তারপর আপনি বললেন, সেন্ট্রাল আমাদের গ্রান্ট-ইন-এড কিছু বাড়িয়েছে। কত বাড়িয়েছে---৪৮ ক্রোর দিয়েছে। এখন বাজেট প্লেস করে আমরা এমনভাবে লোকের সামনে দেখাচ্ছি যে, সুসম বাজেট করতে চলেছি, যদি কেন্দ্রের টাকাটা না পেতাম তাহলে কি হত? এখন কেন্দ্র এই যে টাকাটা দিলেন এটার জন্য ঘুরিয়ে জনতার গায়ে হাত দেওয়া হচ্ছে। এ থেকে আপনারও রেহাই নেই। কাজেই কেন্দ্র লুট করে যে টাকা দিচ্ছেন সেই টাকায় হাত দেবার কোন কারণ নেই। এখন কিভাবে সেটা হচ্ছে দেখুন। এই যে পোষ্ট কার্ডের খামের দাম বেড়ে গেল তার একটা অংশ আমরা পাচ্ছি, রেলের টাকার একটা অংশ পাচ্ছি। কাজেই কেউ যদি ডাকাতি করে এনে আমাকে দেয় ইজ ইট ইনকাম? এটা কি লভ্য? এখন কেন্দ্র বলছেন, পোষ্ট কার্ড ছাপাতে নাকি বেশী খরচ পড়ছে। আমি স্যার, আপনার মাধ্যমে এঁদের কেন্দ্রকে বলতে বলি, আপনারা কেন্দ্রকে বলুন, দয়া করে কেন্দ্র যেন পোষ্ট কার্ড না ছাপান। ১০ পয়সার টিকিট ছাপান, আমরা বাজার থেকে দু পয়সা দিয়ে সাদা পোষ্টকার্ড কিনে নেব, মোট আমাদের ১২ পয়সা পড়বে, ১৫ পয়সা লাগবে না। এটা স্যার, ক্লাস ফাইভের ছেলের বুদ্ধি হলেই চলে, এরজন্য বেশী কিছু জানার প্রয়োজন হয় না। তারপর স্যার, আমরা বাজার থেকে খাম কিনে নেব এবং তাতে টিকিট মেরে নেব। আপনি স্যার, জানেন, সরকারী দপ্তরও খাম কেনে না, তাদের প্রিন্টেড খাম থাকে তাতে টিকিট মেরে দেয়। এসব স্যার, সিম্পল ম্যাথামেটিক্সের ব্যাপার কিন্তু সেটা না করে আমি ওঁদের বলব, আপনারা সাধারণ মানুষ, নিরীহ মানুষদের রক্ত শুষে তার থেকে এনে বলছেন, এই নাও, বাজেট করেছি। এই টাকা কার এটা আপনাদের ভাবতে হবে, তা যদি না ভাবেন তাহলে ক্ষতি হবে। তারপর স্যার, ইণ্ডিয়ান ব্যাঙ্ক এ্যাসোসিয়েসানের ষ্টাডি রিপোর্টটা যদি দেখেন তাহলে দেখবেন, জুটে শঙ্করবাবু দেখবেন, পার্লামেন্টে দিয়েছেন, ফাইনানসিয়াল প্রোফাইল অফ জুট ইণ্ডাষ্ট্রি, ১৯৭৩ তাতে বলছে, গ্রস ইনকাম করেছে ৪৪ কোটি টাকা, নেট ইনকাম ৭ কোটি ৮৬ লক্ষ টাকা। আর এই যে ইনকাম তারা করেছে এটা তাদের নিজেদের গাঁটের পয়সা দিয়ে ইনকাম করেনি, করেছে আমার, আপনার পয়সা দিয়ে---ব্যাঙ্ক তাদের ফাইনান্স করেছে এবং সেটাও অল্প টাকা নয়---৫৪ কোটি টাকা দিয়েছে। ফাইনানসিয়াল ইনস্টিটিউসান দিয়েছে ৭ কোটি টাকা এবং এই ভাবে তারা লাভ করেছে। কাজেই এদের গায়ে আমরা হাত দেব না কেন সেটা আমাদের বোঝার দরকার আছে। উপরন্তু আমরা দেখছি, আমাদের ইকনমি ডুইণ্ডিল করছে। সেখানে যদি স্যার, আপনি দেখেন, দেখবেন আমাদের পশ্চিমবাংলার বিগ রেভিনিউ আর্নার হচ্ছে, ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রিস। সেখানে সেটব্যাক হচ্ছে। ইলেকট্রিসিটি, যা দিয়ে আমরা চালাই সেখানেও সেট ব্যাক হচ্ছে। এই যদি অবস্থা হয় তাহলে আপনারা বুঝুন আমাদের বাজেট উন্নতির দিকে নিয়ে যাচ্ছে, না, পিছু হটবার দিকে নিয়ে যাচ্ছে। তারপর স্যার, শরতবাবুকে দেখছি না, তিনি পুরুলিয়ার গরিবদের কথা বললেন। শঙ্করবাবুও বললেন, তাঁদের ফিলিংস আছে। আই এ্যাপ্রিসিয়েট দ্যাট। কিন্তু শুধু ফিলিংস থাকলেই তো কাজ হবে না। আচ্ছা, আপনারা গরিবদের কথা বলছেন, দেখুন তো ট্রাইবাল ওয়েলফেয়ারের টাকাটা, কি করেছেন সেখানে?

[5-05—5-15 p.m]

কি করেছেন? ডিপ্রেস্‌ড সকশানের জন্য, ট্রাইবাল অব সেকশানের জন্য যে কথা শরতবাবু বলেছেন। আমি শুধু একটি কথা বলি যে তাদের শিক্ষার জন্য কিছু রেখেছেন। তারা শিক্ষা নেয় কত পারসেন্ট? সেটা যদি শোনেন তাহলে মাথা নীচু হয়ে যাবে এই বিধানসভায় দাঁড়িয়ে। সেটা হচ্ছে অনলি টু পারসেন্ট এই ট্রাইবাল পপুলেশানের মধ্যে যারা এলিমেন্টারী এডুকেশান পাচ্ছে। তাদের জন্য যে টাকা ধরবার তা ধরেছেন এবং তাতে যে কিছু হয়েছে কথাটা না নয়। কথা হচ্ছে যদি তাদের সত্যিকারের কিছু করতে হয়---এটা আমার কথা নয়, আপনাদেরই কথা, পার্লামেন্টে বলেছেন যে এই অপ্রেস্‌ড সেকশান, যারা নেগলেক্‌টেড সেকশান ইন দি সোসাইটি, যারা অবহেলিত, যারা নিপীড়িত তাদের প্রভিশনাল প্রোফেশানের ব্যবস্থা করতে হবে। আজকে সমাজের ঋষিদাসরা তাদের যে পেশা সেই পেশা থেকে চ্যুত হয়ে গেল। আজকে তারা কোথাও জন খাটছে, কোথাও ভিক্ষা করছে, তাদের নিজস্ব কোন প্রোফেশান নেই। তাদের জন্য বাজেটে কোন প্রভিশান নেই, তাদের জন্য কোন চিন্তা নেই। দুটি বাড়ী করে দেওয়া সেটাতো পরের কথা কারণ বেঁচে থাকলেতো বাড়ীতে বাস করবে। যদি বাঁচার কোন প্রভিশান না থাকে তাহলে বাড়ী করতে পারবে ভেবে কি হবে? অবশ্য বলতে পারে যে এতে কন্ট্রাক্টরের কিছু লাভ হবে সেটা আলাদা কথা। আপনাদের নেতা, আপনাদের বন্ধু একটা কথা বলেছিলেন সেটা স্যার, আপনার মাধ্যমে জানাই। এ কথা বলেছিলেন সিদ্ধার্থবাবু তখন তিনি মন্ত্রী ছিলেন, আপনি অর্থমন্ত্রী মহাশয়, আপনি খবর নেবেন যে সিদ্ধার্থবাবুর---এই প্রসঙ্গে একটা কথা বলে রাখি ডাঃ রায় যখন মন্ত্রী ছিলেন তখন তিনি খুঁজতেন যে কতজন ডাক্তারকে তিনি মন্ত্রী করতে পারেন। সিদ্ধার্থবাবু বার-এট-ল, তিনি আপনাদের সকলকে এনেছেন, লিগাল অকুপেশনওয়ালা মানুষ এনেছেন, খারাপ কাজ কিছু করেছেন তা বলছি না। তিনি প্রস্তাব দিয়েছিলেন ক্যাবিনেটে, তখন তিনি মন্ত্রী ছিলেন এবং বলেছিলেন যে ডি, এ, টি, এ দিয়ে কিছু হবে না। অজয়দা বসে আছেন, প্রতিটি শব্দ তাঁর মনে আছে। যদি কখনও বলেন তো বলবেন---তখন তিনি বলেছিলেন যে ডি, এ, টি, এ বাড়িয়ে কিছু হবে না, আইডেনটিটি কার্ড করে দাও, সমস্ত কর্মচারীকে আইডেনটিটি কার্ড করে দাও তারা আইডেনটিটি কার্ড দেখিয়ে এসেনসিয়াল কমোডিটি কিনে নেবে এবং লোকসানটা সরকার বহন করবে। এটা ভেরী গুড আইডিয়া। যখন বলেন তখন বোধ হয় ভুলে গিয়েছিলেন যে ইট উইল বিকাম এ বুমেরাং অন হিম, আবার সে কথা ফিরে আসবে। অর্থমন্ত্রী মহাশয়, আপনি তখন ছিলেন না। তিনি যে সাজেশান দিয়েছিলেন আজকে আপনারা ভাববেন না কেন? সরকারী কর্মচারীদের জন্য করুন আর না করুন, আজকে নিপীড়িত মানুষের জন্য করুন, ক্ষেতমজুর গরীব কৃষকের জন্য করুন। আমি সরকারী কর্মচারীদের বিরুদ্ধে বলছি না, আপনাদের জন্যও হোক। এদের আইডেনটিটি কার্ড করে দিন। এরা তো বেশী জিনিষ চায় না। সামান্য চাল, গম, একখানা মোটা কাপড়, সামান্য তেল। ডালডা-টালডা তারা চান না, শুধু বেঁচে থাকতে গেলে যা দরকার সেইটুকুই তারা চান। কিন্তু বাজেটের মধ্যে সেই প্রভিশান নেই। কেন নেই, জিজ্ঞাসা করি মুখ্যমন্ত্রীকে যদি তিনি তার ঘরে থাকেন লেট হিম হিয়ার ইট। যা তিনি বলেছিলেন নাউ হি ইজ রেকর্ডিং ফ্রম হিজ কমিটমেন্ট---এত কথা ছিল সেটা তার জানা উচিত। আজকে বাজেটের মধ্যে যদি এটা দেখতাম তাহলে চিৎকার করে বেড়াতাম, ইয়েস, মোর্চার সরকার এনেছেন, কংগ্রেস সরকার এনেছেন এবং সাহসের সঙ্গে এনেছেন। কিন্তু তা নয়, তা পাচ্ছি না। মানুষের মনে ভরসা সৃষ্টি করার মত প্রভিশান এতে পাচ্ছি না। এই যে দুঃখ, এটা নিয়ে আপনাকে আমি ব্যাথা দিতে চাই না। শুধু বলতে চাই যে এ কথা আজকে আপনাদের ভাবতে হবে গরীব মানুষের জন্য। যদি কিছু করতে হয় তাদের জন্য তাহলে কি করে করা যায় এগুলি ভাবতে হবে তাছাড়া অন্য পথ দেখছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বছরের বাজেট বই-এর ১৪ পাতায় দেখুন সেখানে রয়েছে যে অধিক সম্পদ আহরণ করতে হবে বলে অর্থমন্ত্রী মহাশয় বললেন যে হাজার টাকা পর্য্যন্ত স্ট্যাম্প ডিউটি রেহাই দেওয়া হয়েছে। আপনি কলকাতায় বাস করেন, আপনি কি জানেন যে জমিজমার দাম কত, এবং সেই অনুসারে স্ট্যাম্প ডিউটি হাজার টাকা পর্য্যন্ত রেহাই দিয়ে দিলেন। আপনি জানেন যে কারা জমি বিক্রি করে, যারা গরীব

মানুষ, মেয়ের বিয়ের জন্য বা ছেলের উচ্চ শিক্ষার জন্য অথবা মায়ের শ্রাদ্ধের জন্য প্রভৃতি এই সব কারণের জন্য তারা জমি বিক্রি করে। আপনি জানেন যে এক বিঘা জমির দাম কত? সুতরাং এ ক্ষেত্রে আমার প্রস্তাব আপনি অন্ততঃপক্ষে এটাকে যদি চার হাজার টাকা করতেন তাহলে বুঝতাম। সুতরাং গরীব মানুষ কিন্তু এর থেকে রেহাই পাচ্ছে না। আমার সেখানে সাজেসান এক হাজার টাকাটা, এটা কোন এফেক্টিভ নয়, এটাকে চেঞ্জ করে ৫ হাজার বলেছিলাম, সেই জায়গায় চার হাজার টাকা করতে পারতেন। আর একটা জায়গায় বলেছেন যে ১০ টাকা দাম পর্যন্ত জামা কাপড় ট্যাক্স থেকে রেহাই দিচ্ছেন। আপনার বোধ হয় বাচ্চা কাচ্চা আছে, আমার তো নেই, আমি আঁটকুড়ো, একটা কোলের বাচ্চার জামাও আজকাল ১০ টাকায় হয় না, অতএব এইসব লিখেছেন কি জন্য। এই সব পুরানো দিনের ধ্যান ধারনা নিয়েই বলুন বা ঐ পিছনে যারা বসে আছেন, তাদের পরামর্শেই লিখুন, ১০ টাকায় আজকাল একটা ন্যাকড়াও কিনতে পাওয়া যায় না। এই অবস্থায় এটাকে বদলাতে হবে, না বদলাতে পারলে সুরাহা করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আর একটা বিষয় জানাই, এটা বোধহয় মানসিকতা, নার্ভের ব্যাপার হতে পারে, উনি ৪০ পাতায় বলছেন, ১৯৬৭ সালের পর কয়েক বছর পশ্চিমবঙ্গে দেখা গিয়েছিল উগ্রপন্থী ও হিংসার উপাসকদের রক্তাক্ত তাণ্ডব এবং তারা কোন না কোন মতবাদের নামে এই কাজকে সমর্থন করার অপচেষ্টা করেছিল। কিন্তু জীবন যে কোন মতবাদের চেয়ে বেশী মূল্যবান ও উদার। তাই ১৯৭১ সালে পশ্চিমবঙ্গের জনগণ ভোটাধিকার প্রয়োগ করে জানিয়েছিলেন যে তাঁরা হিংসা ও উগ্রপন্থার রাজনীতিতে বিশ্বাস করেন না। আমরা এটা অস্বীকার করছি না কিন্তু প্ল্যানগুলো তো যুক্তফ্রন্টের নয়। আমি আবার অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতার ১৮ পাতায় দেখতে আপনাকে অনুরোধ জানাবো, জয়নাল সাহেব এবং অর্থমন্ত্রী মহাশয়ও দেখুন--কিন্তু চতুর্থ পরিকল্পনার মূল আয়তন ৩২২ কোটি টাকা হ'ল যা তৃতীয় পরিকল্পনার থেকে মাত্র ১৭ কোটি টাকা বেশি। সব থেকে কম, এটা কি যুক্তফ্রন্ট সরকার করেছেন?

[5-15--5-25 p.m.]

কিন্তু মাথা ঘামাতে হবে। এটা একটা সমস্যা এবং একে সিম্পল ফরমুলা দিয়ে সলিউসান করতে পারবেন না। সেজন্য বলছি ঐ জায়গা থেকে সরতে হবে। শিশু রাষ্ট্র বলে সাধারণ মানুষের মধ্যে উৎসাহ সৃষ্টি করা যাবে না। ৪র্থ পৃষ্ঠায় কর্মসংস্থানের কথা বলা আছে। এমপ্লয়মেন্ট ইজ মাই বার্থ রাইট--আমরা যে যে কেন্দ্রে থাকি সেখানে আমরা তো আর ফেস করতে পারছি না। এক্ষেত্রে আমি পজিসান চিন্তা করতে বলব। এটা অপচয় নয়। আমি অর্থমন্ত্রী মহাশয়কে এক্সচেঞ্জ অব ভিউস করতে বলছি। কিন্তু কেন করেন নি সেকথা বলছি না। অন্যান্য দেশেও আছে। সেখানে আমরা কেন বলছি না বেকার ভাতা দেয়? অন্যান্য দেশে অপচয় হয় না। বহু কাজ আছে তা যদি দ্রুততর করতে হয় তারজন্য ভলানটিয়ার চাই। ইংরাজ আমরা চিন্তা করতে পারিনি যে এম, এল, এ, হব, মন্ত্রী হব, ইউনিয়ন বোর্ড প্রেসিডেন্ট হব। আমাদের সর্বস্ব ছেড়ে আসতে হয়েছিল। এখন ঐরকম ভলানটিয়ার পাবেন না। কিন্তু তা সত্ত্বেও আপনি স্বেচ্ছাসেবক পাবেন। বাড়ীতে যদি বলে যে তোর থেকে কুকুরকে খেতে দেওয়া ভাল, কারণ সে বাড়ী পাহারা দেয়। সেই কারণেই বেকার ছেলে ওয়ানডারফুল কাজ করবে। কিন্তু বাজেটে সেরকম কোন প্রভিসান নেই। কারণ আমরা সেই পুরানো ধ্যান ধারনাতেই ভুগছি। সেজন্য কর্মসংস্থানের কথায় যেখানে আনএমপ্লয়মেন্ট প্রোবলেম-এর কথা বলেছেন সেখানে বলছি যে ব্যাঙ্ক টাকা দিচ্ছে না। ছেলেরা হতাশ হচ্ছে। স্কিম সাবমিট করেছে, সমস্ত জায়গা থেকে রেকমেণ্ড করেছে, কিন্তু ব্যাঙ্ক গভর্ণমেন্টকে থোড়াই কেয়ার করে। কারণ তারা ভেসটেড ইনটারেস্ট-এর লোক তারা জুট ইনডাস্ট্রিকে ৫৪ কোটি টাকা দিয়েছে, টাটা বিড়লাকে টাকা দিয়েছে। অথচ ছেলেরা গেলেই তারা বলছে এটা হয়নি, ওটা হয়নি। তোমাদের দিলে টাকা নষ্ট হবে। এইরকম ব্যাঙ্ক অফিসারদের দৃষ্টিভঙ্গী। সেজন্য বলছি যে ঐভাবে চিন্তা করে বাজেটে সেইভাবে প্রভিসান করুন। আপনি ৪২ পৃষ্টায় বলেছেন ক্ষেত-খামারে উৎপাদন যদি বৃদ্ধি করা যায় তাহলে মুদ্রাস্ফীতি রোধ করা যেতে পারে। একথা

অর্থনীতিবিদ হিসাবে জানেন যে এটা একটু বুর্জোয়া থিওরি এবং এটা একটা ভুল। শুধু উৎপাদন বৃদ্ধি করলেই সমস্যার সমাধান হয় না। গম, চিনি আমাদের দেশে অনেক বেশী উৎপাদন হয়েছে কিন্তু আমরা জানি আমাদের চিনি চার বা সাড়ে চার টাকা দামে কিনতে হচ্ছে। সুতরাং উৎপাদন বেশী হলেই মুদ্রাস্ফীতি রোধ করতে পারব না। উৎপাদন বৃদ্ধি তো করতে হবে।

কিন্তু তার ডিস্ট্রিবিউটিভ মেসিনারি যদি না থাকে যার জন্য বার বার আপনাদের পক্ষ থেকে বলছে যে এটা জাতীয়করণ কর, তার ডিস্ট্রিবিউটিভ মেশিনারীর কথা ভাবতে হবে, না হলে বিশ্বব্যাপি মূল্যমান বেড়েছে একথা বললে হবে না, ইট ইজ নট কারেক্ট। পৃথিবীর সমাজ ব্যবস্থা আজ দু'ভাগে ভাগ হয়ে গেছে--একদিকে শোষিত ধনতান্ত্রিক দেশ, আর এক দিকে সমাজতান্ত্রিক দেশ। আমি সেই আলোচনার মধ্যে যেতে চাই না, সেই আলোচনা করার অবকাশ কম। সেজন্য কলে কারখানায় ক্ষেতে ক্ষামারে বর্ধিত উৎপাদন করলে হবে না, বর্ধিত উৎপাদনের আর একটা দিক আছে, সেদিকে আমরা যাচ্ছি না, কিন্তু আপনারা না কো-অপারেট করছেন, না কো-অপারেশান নিচ্ছেন ওয়াকিং ক্লাসের, না সহযোগিতা নিচ্ছেন কৃষকের। সকাল বেলায় দেখলাম কৃষিমন্ত্রী উত্তেজিত। পৃথিবী তো ডিজেল কম দিচ্ছে না। ডিজেল আমরা পাচ্ছি, ভারত গভর্ণমেন্ট ২৫ পারসেন্ট কাট করছেন, কিজন্য করছেন জানি না, অর্থমন্ত্রী মহাশয় বুঝতে পারবেন। সমস্ত ডিজেলের জন্য বানচাল যেমন পেট্রোল কয়লার জন্য বানচাল হচ্ছে, সেদিকে যাওয়ার দরকার নেই। আজকে ডিজেলের অভাবে লরি বাস চলছে না। যে বাস চলে ব্যারাকপুর পর্যন্ত সেই বাস শ্যামবাজারে গিয়ে বলছে যেতে পারব না, ডিজেলের অভাব। আজকে লরি করে ব্যবসায়ীরা মাল পাঠাতে চাচ্ছে, লরি যেতে চাচ্ছে না, কারণ ডিজেলের অভাব। আইন সভার নতুন সদস্য শ্রীমতী মিত্র তিনিও বললেন ডিজেলের অভাবের কথা। সাধারণভাবে ডিজেলের ব্যবস্থা যদি না থাকে তাহলে আপনি করবেন কি? সেদিকে যদি আমরা না তাকাই, শুধু যদি উৎপাদন বৃদ্ধির কথা বলি তাহলে অবিচার হবে, ত্রুটিপূর্ণ হবে। সেই ত্রুটি বাজেটের মাধ্যমে সংশোধন করা প্রয়োজন। আপনি বলেছেন, কেন লিখলেন জানি না, ৪৩ পাতায় দেখুন, খুব ভাল কথা বলেছেন, কিন্তু এটা কি ভেবেচিন্তে বলেছিলেন? বোধ হয় ভেবেচিন্তে বলেননি। আপনি বলেছেন--বিশেষ করে একচেটিয়া পুঁজির উপর নিয়ন্ত্রণ কঠোরতর করা হয়েছে, কি করে করবেন ভগবান জানেন, আমি জানি না। কেউ আপনার নিন্দা না করে বসেন। ওদিকে কেন্দ্রীয় অর্থমন্ত্রী চাবন ইনকাম ট্যাক্স রিলিফ দিয়ে বসে আছেন। আয়কর যাতে ফাঁকি না দেয়, আয়কর যাতে ভাল আদায় হয় তার জন্য ইনকাম ট্যাক্স রিলিফ দেওয়া হয়েছে ফ্রম ৯৭ পার্সেন্ট টু ৭৭ পারসেন্ট-এ। কেন্দ্র তাদের রক্ষা করেছেন, আপনি ঠেকাবেন কি করে? আপনি বলছেন একচেটিয়া পুঁজিকে আঘাত করবেন, কিন্তু একথা বললেই আঘাত করা যায় না। আয় কোন দিকে কি হচ্ছে যে কথা বললাম এছাড়া আয়ের একটা রাস্তা আছে যে রাস্তার কথা একটুখানি বলার কথা চেষ্টা করেছেন আমাদের মহান্তি সাহেব।

[5-25—5-35 p.m.]

কাজেই আমি এটা বলছি যে, অপব্যয় বন্ধ করুন। আপনি আমি একই সমাজের লোক, আপনাকে আমি কখনও বিগ ক্যাপিটালিস্ট মনে করি না, আমার মত আপনাকেও প্রতি নিয়ত এই জিনিস আঘাত করছে যে বেশী সময় আলো জ্বালান উচিত নয়। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে এবং অজয়বাবুরও মনে আছে আবুল কালাম আজাদ লিখেছেন কেন্দ্রে যখন "ছায়া মন্ত্রীসভা" হয় তখন ফাইনান্স ডিপার্টমেন্ট লীগের হাতে দেওয়া হয় এবং তখন প্যাটেল বলেছিলেন, দাও ওঁদের হাতে দেখবে ওঁরা চালাতে পারবে না। কিন্তু পরে দেখা গেল লিয়াকত আলি খুব ভালভাবে চালালেন এবং অন্যদিকে দেখা গেল অবস্থা এমন হয়েছে যে একটি পিওন পর্যন্ত এ্যাপয়েন্ট করা যাচ্ছে না উইদাউট দি স্যাংসন অব দি ফাইনান্স ডিপার্টমেন্ট, কাজেই আপনি খুব সাংঘাতিক ডিপার্টমেন্ট হাতে নিয়ে বসে আছেন যেখানে এমন কি সিদ্ধার্থশঙ্কর রায়েরও

কিছু করা ক্ষমতা নেই। কিন্তু আপনি যদি অপব্যয় বন্ধ করতে না পারেন তাহলে কি করবেন। তারপর এটা আমার কথা নয়, আপনাদের নেতাই বলছেন যখন রাস্তায় চলি তখন দেখি ট্রামে বসার জায়গা নেই, বাস ভর্তি বসার জায়গা নেই, তাহলে কেন সেখান থেকে আমাদের লাভ হচ্ছে না? দিস্ ইজ দি স্টেটমেন্ট অব সিদ্ধার্থশঙ্কর রায়। তিনি বলেছিলেন ইট ইজ রেকর্ডেড থিংস--তাহলে কেন আমাদের লাভ হচ্ছে না? কাজেই আপনাকে আমি ভাবতে বলছি যেখানে আমাদের প্রচুর লাভ হওয়া উচিত সেটা কোথায় যাচ্ছে একবার ভাবুন। এই ব্যাপারে আমাদের যে শুধু লাভ হওয়াই উচিত তা নয়, এর সঙ্গে আইন শৃঙ্খলার প্রশ্ন আছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আইনের মর্যাদা যদি আমরা নিজেরা না দিই তাহলে শুধু গালাগালি দিলে হবে না। এই যে বাসগুলি দেখছেন এঁদের লাইসেন্স দেবার ব্যাপারে একটা আইন আছে। এ্যাকর্ডিং টু ক্যাপাসিটি এঁদের লাইসেন্স দেওয়া হয় এবং লেখা আছে এতজন বসবে। কিন্তু আপনি লক্ষ্য করুন রাইটার্স বিল্ডিংস-এর সামনে দিয়ে, ট্রান্সপোর্ট মিনিস্টারের নাকের সামনে দিয়ে কিভাবে এই বাসগুলি যাচ্ছে। তাহলে দেখা যাচ্ছে ইউ আর ব্রেকিং ইওর ওউন ল, আপনাদের যে সেল্ফ মেড ল সেটা আপনারাই ভাংছেন। যাঁরা নিজেরা নিজেদের আইন ভাঙ্গে তাঁরা আইন রক্ষা করবেন এটা ভাবা যায় না। তারপর, বাস-এর চাকা চুরি হচ্ছে এবং ডাঃ রায় একবার বলেছিলেন, কি করব থ্রি সিফ্ট ডিউটি, এগুলি বাইরের বাস-এর মত নয়, কি করে হবে। তারপর শুনুন কংগ্রেসী বন্ধু কুলপির এম, এল, এ, ক্যাবিনেট র‍্যাংক মিনিস্টার, স্টেট মিনিস্টারকে বলছেন, কি কর্ডন করছেন, এসব তুলে দিন। কোথায় কর্ডন? এস, পি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বসে রয়েছেন তাঁদের সামনে মিনিস্টার বলছেন এই যে এত চাল কোলকাতায় বিক্রি হচ্ছে এগুলি বন্ধ করুন। তার উত্তরে বললেন, কি বলছেন, কোলকাতায় চাল বিক্রি না হলে আগুন জ্বলবে। এই যদি অবস্থা হয় তাহলে ক্যান ইউ মেনটেন ল এ্যাণ্ড অর্ডার? ইমপসেবল। এসব আমার কথা নয়, ইট ইজ ফ্রম মাই কংগ্রেস ফ্রেণ্ড, ভেরি গুড, আই রেসপেক্ট হিম। কাজেই বলছি এইসব জায়গায় হাত না দিলে হবে না। তারপর দেখুন এই জেলকে একটা প্রডাকটিভনেস্-এ নিয়ে যাওয়া যায়। কিন্তু আমরা দেখছি জেলে আমরা কোন আয় করতে পারি না, জেল শুধু একটা পীড়নের জায়গা। জেল থেকে যে আয় করা যায় সেদিকে কেন আমরা হাত দিচ্ছি না? এইসব যদি করতে চান তাহলে শ্রমিক এবং কৃষকের সহযোগিতা নিতে হবে এবং দরকার হলে জনতার মধ্যে নেমে আসতে হবে। এখানে যদি হাত দিতে পারেন তাহলে দেখবেন বাজেটে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি ঘোচাতে পারবেন এবং এই বাজেট একটি সুস্থ বাজেট হবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sunil Mohan Ghosh Moulik :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বৈপ্লবিক বাজেট আমাদের সামনে দিয়েছেন সেটা আমি আন্তরিক ভাবে সমর্থন করি। এবং উনি যে প্লানের টাকা সেন্টার থেকে আনবেন এবং সেই পরিমাণের ভিত্তিতে আমাদের অংশ তুলতে হবে এবং সেজন্য তিনি কর ধার্য করছেন কারণ আমাদের অন্য কোন সম্পদ নাই কিন্তু সেই কর যাতে সাধারণ মানুষের গায়ে না পড়ে সেটা যে তিনি দক্ষতার সঙ্গে প্রয়োগ করেছেন তার জন্য আমি তাকে আমার অভিনন্দন জানাচ্ছি। এই বাজেট আলোচনা করতে উঠে প্রথমেই আমি যেটা বলতে চাই যে খুব ভয়াবহ চিত্র সম্প্রতি আমি আমার কন্সটিটুয়েন্সিতে দেখে এসেছি। সেখানে খাদ্য পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ। তে'সরা মার্চ তখন আমাদের ওখানে প্রকিওরমেন্ট হয়েছে তখন চালের দর ছিল একটাকা ৬০ পয়সা। আর কালকে যখন আসি তখন ২ টাকা ২৫ পয়সা চালের দর দেখে এসেছি, তাও সকলে চাল পায়নি। কালকে আমাদের গ্রামে শতকরা ১০ জন লোক খেতে পায়নি। এই ভয়াবহ চিত্র গ্রাম বাংলায় আরম্ভ হয়েছে। কাঁদি মহকুমা কিছুটা সারপ্লাস ছিল তখন সেপ্টেম্বর মাসে মনে হয়েছিল বামপার ক্রপ হবে কিন্তু অক্টোবর মাসে সাইক্লোনের পর বাম্পার ক্রপ বাম্পার মড়ে পরিনত হয়েছে। যার ফলে আশানুরূপ প্রকিওরমেন্ট করা যায় নি। এবং লোকের ঘরে খাদ্য খুব কম আছে। উপরন্তু সার এবং জলের অভাবে আই-আর এইট যারা লাগিয়েছিল তারা মাথায় হাত দিয়ে বসেছে। এই অবস্থা গ্রাম বাংলায় আরম্ভ হয়ে গিয়েছে। আগামী

জুন জুলাই মাসে পশ্চিমবাংলার অবস্থা ভয়াবহ হয়ে দাঁড়াবে। আমাদের মূল সমস্যা হচ্ছে খাদ্য সমস্যা। তার সুরাহা না হলে আমাদের অবস্থা শোচনীয় আকার ধারণ করবে। এজন্য সত্বর অন্য স্থান হতে খাদ্য সংগ্রহ করে ঘাটতি পুরন করুন। স্যার, শিশু খাদ্য পাওয়া যাচ্ছে না। সেজন্য বেবী ফুডের কারখানা পশ্চিমবঙ্গে হওয়া দরকার। স্যার, এ্যাডিশানাল এম্পলয়মেন্ট সম্বন্ধে আমাদের কর্মসূচী গর্ভরণরের স্পীচে এবং বাজেটেও বলা হয়েছে। এ্যাডিশানাল এম্পলয়মেন্ট-এর ব্যাপারে আমাদের পূর্ববর্ত্তী বক্তা দুই একটী কথা বলেছেন ব্যাঙ্কের টাকা নেওয়া সম্বন্ধে। বেকার সমস্যার সমাধান করতে হলে এবং পরিকল্পনা সফল করতে হলে শুধু চাকরী দিয়ে হবে না। যে ধরণের প্রোগ্রাম সরকার প্রচলন করেছেন তা আমি মনে করি সেটা সাধু প্রোগ্রাম, এটা রূপায়িত করতে গেলে প্রতি জেলাতে ইণ্ডাষ্ট্রিয়াল ষ্টেট করা দরকার। ইণ্ডাষ্ট্রিয়াল ষ্টেট করে শিক্ষিত যুবক তারা ছোটখাট ফ্যাকটারী করার সুযোগ পাবে বলে আমি বিশ্বাস করি। আমি বোম্বেতে এই ধরনের ইণ্ডাষ্ট্রিয়াল ষ্টেট দেখে এসেছি। আমরা ১০ পারসেন্ট খরচা করতে পারিনি কেননা ব্যাঙ্ক ৯০ পারসেন্ট দেয়নি। সেজন্য আমার মনে হয় ফিনানসিয়াল করপোরেশান করা দরকার। (রেড লাইট) স্যার, আমার অনেক কিছু বলার ছিল।

[5-35—5-45 p.m.]

একটা কর সম্বন্ধে বলেছেন যে কর হ্রাস করেছেন ১৷৷ টাকা থেকে ২৷৷ টাকা রান্না করা খাদ্যের উপর থেকে। আমি বলবো অন্য খাদ্য ১৷৷ টাকা থেকে ২৷৷ টাকার মধ্যে রাখুন বা ২৷৷ টাকার উপরে করুন কিন্তু যেটা ইণ্ডিয়ান থালি বলবো অর্থাৎ ভাল ডাল তরকারী যে খাবে সেটা পিয়োরলি একজামশন হওয়া দরকার। তার কারণ হচ্ছে যে গ্রাম বাংলার লোকরা---এখানে দেখছি একটা হোটেলে বসে চা খাচ্ছি সেখানে তারা ডাল ভাত তরকারী নিয়ে খাচ্ছে এবং প্রত্যেকটা এক্সট্রা ভাতের জন্য ৪০ পয়সা করে দিতে হচ্ছে এবং সেখানে আমি দেখছি যে গ্রাম বাংলার লোকেরা কলকাতার লোকদের চেয়ে বেশী পরিমাণে চাল খান। কারণ দেখলাম তিনি এক্সট্রা তিন প্লেট ভাত নিলেন। তাহলে বুঝুন অন্ততঃপক্ষে ডাল ভাত খেতে গেলে পরে তাদের প্রায় ৩৷৷ টাকা থেকে ৪ টাকা পড়ে যাচ্ছে। সেই জায়গায় এটা পিয়োরলি একজেম্পট করে দিন এইটা আমি অনুরোধ করবো। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Ramendra Nath Dutt :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেটা সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি কিছু বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট ডায়নামিক কিন্তু আমার আশঙ্কা হচ্ছে শেষ পর্যন্ত ডায়নামিক থাকবে কিনা। এই বাজেট বক্তৃতায় দেখলাম ১৪টি কর্পোরেশন জন্ম নিয়েছে। কলকাতা কর্পোরেশনের কাজকর্ম দেখে আমাদের আতঙ্ক হয় যে এতগুলি কর্পোরেশনের ষ্টাফ মেন্টেন করে, এর বাড়ী ভাড়া দিয়ে, তারপর মটর খরচা চালিয়ে সমস্ত পরিকল্পনার টাকা এতেই ব্যয় হয়ে যাবে এবং ডেভালপমেন্টের কাজ কতদূর যে হবে সেটা আমার খুব সন্দেহ আছে। যাই হোক, এই সমস্ত কর্পোরেশনগুলি যা করা হয়েছে সেগুলি সুষ্ঠুভাবে অল্প খরচায় যদি চালান যায় তাহলে আশা করি কিছু কাজ হতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেটে দেখলাম যে ৭৷৷ লক্ষ মণ পাট জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া কো-অপরেটিভের মাধ্যমে কিনেছে। কিন্তু আমি বলবো এই পাট যা কেনা হয়েছে তাতে কালটিভেটাররা দাম পায় নি। মাঝখানে ফোড়িয়ারা কৃষকদের কাছ থেকে কম দামে কিনে এই কো-অপরেটিভগুলিকে বেশী দামে বিক্রয় করেছে। আপনি শুনলে আশ্চর্য হবেন এক এক মণ পাটে ১০ থেকে ১৫ টাকা মার্জিন কম দিয়েছে কৃষকদেরকে। এবং কো-অপরেটিভগুলি যখন পাট বিক্রয় করেছে কো-অপারেটিভকে তারা ন্যায্য দামটী দিয়েছে। এই রকমভাবে চললে কৃষকরা দিনের পর দিন মার খাবে। আমার বক্তব্য এই ফড়িয়াদের কাছ থেকে পাট না কিনে এবং কৃষককে রশিদ দিয়ে পাট তাদের কাছ থেকে কিনতে হবে এবং সেই রশিদ কাউন্টার সাইন করবে হয় অধ্যক্ষ, কি অঞ্চল প্রধান বা কোন অফিসার যাতে প্রমাণ থাকবে যে

কালটিভেটারের কাছ থেকে পাট কিনেছে। না হলে এই রকমভাবে মারবে তারা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট পড়ে মনে হল যে সমস্ত গ্রামে বিদ্যুৎ গেলে যেন গ্রামের আর কোন অভাবই থাকবে না। আপনি জানেন গ্রামের লোকের পেটে খাবার নেই, পরনের কাপড় নেই সেই ক্ষেত্রে বিদ্যুতের একটা পোষ্ট পাইয়ে দিলে গ্রামের কি উপকার হবে আমার মাথায় এখনো তা ঢোকেনি। আপনি জানেন আমাদের এই ১৯৪৭ সাল থেকে আজ পর্যন্ত মোট ৮৯২৮টি গ্রামে বিদ্যুৎ গিয়েছে। আমি আমাদের মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই এই সব গ্রামে কয়টি কুটির শিল্প গ্রো করেছে আমার মনে হয় যে একটাও গ্রো করেনি। শুধু একটা করে পোষ্ট আর একটা করে বাল্ব পেয়েছে। আপনি জানেন, নিজেও টের পাচ্ছেন এই যে লোড সেডিং চলছে, যা বিদ্যুতের ডিমাণ্ড তাই আমরা দিতে পারছি না সেই ক্ষেত্রে এইভাবে গ্রামে পোষ্ট আটকে দিয়ে এই রহস্যের কোন মানে হতে পারে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যিকার যদি গ্রামের উন্নতি করতে হয়, তাহলে যা করা দরকার, সে সম্বন্ধে আমি কয়েকটি সাজেশন আপনার মাধ্যমে রাখছি। এক নম্বর হচ্ছে বর্তমানে সেটলমেন্ট করা হচ্ছে, সেই সেটলমেন্টের সময় চক বন্দীর ব্যবস্থা করতে হবে। অর্থাৎ বাই মিউচুয়াল ট্রান্সফার থ্রু গভর্ণমেন্ট, আজকে প্রত্যেক কৃষককে জমি এক একটা প্লট করে দিতে হবে। এটা উত্তর প্রদেশ এবং অন্যান্য প্রদেশও করেছে, বিহারেও জায়গায় জায়গায় হয়েছে। আমাদের দুর্ভাগ্য যে আমাদের পশ্চিমবাংলায় হয়নি। আমি আপনাকে অনুরোধ করবো যে সেটলমেন্টের সঙ্গে সঙ্গে যেন চক বন্দী করা হয়। তাহলে সুবিধা হবে। জমি প্লট করে দিলে সেই একই প্লটে জলসেচের সুবিধা হবে, সুপারভিশনের সুবিধা হবে। এক্সট্রা জমি আছে কিনা সেটাও ধরা যাবে।

দু' নম্বর সাজেশন হচ্ছে আমাদের একটা ডেফিনিট টাইম দিতে হবে তার মধ্যে প্রত্যেক জমি যাতে এশিওরড ইরিগেশন পায়। রিভার লিফট ইরিগেশন হোক, ডীপ টিউবওয়েল হোক কিম্বা শ্যালো টিউবওয়েল হোক কিম্বা যে কোন পুকুর থেকে হোক প্রত্যেক জমিতে জলসেচের ব্যবস্থা সেই টাইমের মধ্যে করতে হবে। ১৯৭৭ সালে কি ১৯৭৮ সালের মধ্যে--- একটা ডেফিনিট টাইম দিতে হবে এবং তার মধ্যে জমিতে জল দেবার ব্যবস্থা করতে হবে। যদি এইভাবে জল সেচের ব্যবস্থা করা যায় তাহলে কৃষক দু' তিনটি ফসল ফলাতে পারবে, তাদের অভাব থাকবে না পেটের ভাত জুটবে। আজকে ইরিগেশনের নামে প্রহসন চলছে। আজকে ডিজেল নাই, অফিসার নাই, মেশিন খারাপ এই সব নানা অজুহাতে সময়মত জল দিচ্ছেন না। কৃষকরা তাই মার খাচ্ছে, ফসল ফলাতে পারছে না।

আমার তিন নম্বর প্রস্তাব হচ্ছে---প্রত্যেক ডীপ টিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েলে নির্দিষ্ট তারিখের মধ্যে এনার্জি, পাওয়ার সাপ্লাই করতে হবে।

আমার চার নম্বর সাজেশন হচ্ছে সার সম্বন্ধে। আজকে সারের অত্যন্ত অভাব, এ সম্বন্ধে আমরা হাউসেও বলেছি, সার তারা পাচ্ছে না, সেজন্য আমার কথা হচ্ছে আজকে কম্পোষ্ট সার তৈরী করুন। কচুরী পানা দিয়ে কম্পোষ্ট সার তৈরী করার জন্য আগে সাবসিডি দেওয়া হত, সেই সিষ্টেম আবার ইন্ট্রোডিউস করুন, করে গ্রামের লোককে কম্পোষ্ট সার উৎপন্ন করতে উৎসাহ দিতে হবে। প্রত্যেক ডিষ্ট্রিক্টে, সাব ডিভিশনাল হেড কোয়ার্টার্সে পোল্ট্রি ফারম করবার জন্য উৎসাহ দিতে হবে।

(এখানে লাল আলো জ্বলে উঠে।)

বাজেটে আমাদের পশ্চিম দিনাজপুরের নাম উল্লেখ নাই, সেখানে কোন ডেভেলপমেন্ট কাজের উল্লেখ নাই। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

**Shri Amalesh Jana :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আগামী বছরের যে বাজেট উপস্থিত করেছেন, সেই বাজেটে একটা উল্লেখযোগ্য দিক লক্ষ্য করা গেছে। ভেঙ্গেপড়া গ্রামীণ কৃষি অর্থনীতিকে সুষ্ঠু সবল এবং চাঙ্গা করে তুলবার জন্য কতকগুলি গুরুত্বপূর্ণ

পদক্ষেপ এই বাজেটের মধ্যে দেখা যাচ্ছে। এটা অত্যন্ত আনন্দের কথা। আরও আনন্দের কথা যে কৃষি অর্থনীতির সঙ্গে যুক্ত, উন্নতির চাবিকাঠি কৃষি উন্নতির উপর সম্পূর্ণ নির্ভরশীল, একথা অনেক দেরীতে হলেও আমাদের সরকার আজকে এটা উপলব্ধি করতে পেরেছেন।

[5-45—5-55 p.m.]

কিন্তু এই প্রসঙ্গে অত্যন্ত একটা গুরুত্বপূর্ণ বিষয় বাদ পড়ে গেছে বলে আমি মনে করি, কৃষিতে আজ পর্য্যন্তও শস্যবীমার প্রচলন হলো না, যে শস্যবীমা ছাড়া এই কৃষির বুনিয়াদ সুদৃঢ় হতে পারে না। আপনি জানেন স্যার, খরা ও বন্যার ফলে কৃষি-নির্ভর এই রাজ্যের কৃষি অর্থনীতি আজ এক চরম সঙ্কটের মুখে এসে দাঁড়িয়েছে। বন্যা এবং খরাদুর্গত চাষীরা ভাত না খেয়ে, কিংবা এক বেলা আধবেলা খেয়ে বেঁচে থাকবে কিন্তু এই যে ট্রাডিশান চলছে খরা ও বন্যার—এর ফলে শস্যোৎপাদনের সমস্ত উদ্যম উৎসাহ কৃষিকদের সব নিংড়ে নিঃশেষ করে ফেলছে। খরা কেন হয়, বন্যা কেন আসে এই প্রসঙ্গে চাষীর মনে কোন কৌতুহল সৃষ্টি করে না, তাই তারা বন্যা ও খরার কারণ না খুঁজে---কি খেয়ে তারা বাঁচবে এবং কি খাইয়ে তাদের পরিবার পরিজনদের বাঁচাবে---শুধু মাত্র তাই তাদের সমস্যা। আজ সবচেয়ে বড় প্রশ্ন জাগে আমাদের কাছে এই যে খরা ও বন্যা আসে বছর বছর এই খরাও বন্যার অভিশাপ থেকে কি আমাদের চাষীদের মুক্তি দেওয়া যাবে না? এই খরা ও বন্যা এলে চাষীরা কি তাদের খাওয়া পরার ব্যাপারে কোন রকম নির্দিষ্ট প্রতিশ্রুতি পেতে পারে না? এই রাজ্যে ধনীর অট্টালিকা ঘর বাড়ী, কালোবাজারীর গুদাম আগুন বা চুরি এক্সিডেন্ট ইত্যাদির বিরুদ্ধে বীমা করে সুরক্ষিত করা থাকে---, কোটীপতির সমস্ত সম্পদ ইনসিওর করার ব্যবস্থা আছে; কিন্তু চাষীর যে এতবড় সম্পদ চাষ-বাস তা আজও ইনসিওর করার ব্যবস্থা নাই, আমাদের প্রায় দু'কোটী একরের উপর কৃষি জমির মধ্যে ১ কোটী ৯০ লক্ষ একর জমিতে একাধিক ফসল চাষের ব্যবস্থা আছে। এই ফসলের গড় কম করে ধরলেও পাঁচশো টাকা; এই কৃষিতে লগ্নী সাড়ে নয়শো কোটী টাকার মত। এত বড় এক ব্যবসায় তাতে শস্যবীমা এখনো চালু হলো না। শস্যবীমা চালু হলে সামান্য কয়টী বাড়তি টাকা দিতে কৃষকরা আদৌ কুন্ঠিত হতো না বা সঙ্কোচ বোধ করতো না, যদি খরা ও বন্যার ফসল নষ্ট হয়ে যায়, তাহলে সেই সংশ্লিষ্ট অঞ্চলের গড় ফলন তারা ফিরে পেতে পারবে। অনেক কিছু হারিয়ে শুধু সামান্য এই টুকু ফিরে পাবার বিনিময়ে চাষীরা আবার দ্বিগুণ উৎসাহে চাষবাসের কাজ আরম্ভ করতে পারে, অনেক উন্নত দেশে এই শস্যবীমা চালু আছে। সেখানে চাষবাস আমাদের দেশের মত অবহেলিত বা অসম্মানের বস্তু নয়, সেখানে চাষবাস রীতিমত একটা ইণ্ডাষ্টি। যেখানে পানবিড়ির দোকানও বীমার সুযোগ পায়, অথচ আমাদের চাষীরা তা পায় না। আমাদের মত দরিদ্র দেশে এটা ভাগ্যের নিষ্ঠুর পরিহাস ছাড়া আর কিছুই নয়। আজকে আমাদের এই রাজ্যে চাষআবাদকে একটা নূতন আঙ্গিকে দেখা হচ্ছে, আধুনিককরনের কাজ চলছে, প্রচেস্টা হচ্ছে। আজকে আমরা সামগ্রিক আঞ্চলিক উন্নয়ণ প্রকল্প গ্রহণ করেছি। চাষী যে টাকা লগ্নী করবে তার জন্য নিরাপত্তার প্রয়োজনীয়তা অস্বীকার করা যায় না। তাই আমি মন্ত্রীসভার কাছে অনুরোধ জানিয়ে যেতে চাই---আপনারা অবিলম্বে এই শস্যবীমা প্রবর্তন করুন, চালু করুন এবং তার ফলে কৃষকদের মধ্যে অধিক শস্য ফলাবার জন্য উৎসাহ সৃষ্টি করুন, তাদের মধ্যে আত্মবিশ্বাস সৃষ্টি করুন। তা'হলে দেখবেন গ্রামীণ অর্থনীতিতে একটা নতুন জোয়ার আসবে। এই কথা কয়টী বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Shri Tapan Chatterjee:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধীদলের যে অবস্থা দেখছি, তাতে আমরাই বিরোধীদলের ভূমিকা পালন করছি। স্বাধীনতা প্রাপ্তির ২৬ বছর পরে সোভিয়েট ইউনিয়ন যে উন্নতি করেছে, ১৯২৯ সালের আমেরিকায় যে গ্রেট ডিপ্রেসান হয়েছিল, তারপর থেকে ২৬ বছরে যে উন্নতি সেখানে হয়েছে, সেই তুলনায় আমাদের দেশে ভারতবর্ষে কতটুকু উন্নতি হয়েছে? বাজেটের পরিসংখ্যানের মাধ্যমে বড় বড় অঙ্ক করে দেখানো---উন্নয়ণ নয়।

বাজেটের বরাদ্দ অর্থ ঠিকমত প্রয়োগ করাই হচ্ছে প্রকৃত উন্নয়ণ। এই অর্থ প্রয়োগ করবেন কারা? তাই উন্নয়ণ করতে গেলে এই প্রশাসনযন্ত্রটাকে ঢেলে সাজাতে হবে। জনসাধারণকে বাদ দিয়ে কোন উন্নয়ণ হতে পারে না।

তাই আজকে আমরা যে বাজেট দেখছি এই বাজেট সাধারণ মানুষের মনে কিছু সঞ্চারিত করতে পারে নি, আজকে এই বাজেট সাধারণ লোকের ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে। আজকে পশ্চিম বাংলায় আমরা কি দেখছি? আমি প্রাদেশিকতার কথা বলছি না। বিভিন্ন প্রদেশ থেকে পশ্চিমবাংলায় কাজের জন্য লোক আসে তারা যে অর্থ রোজগার করে তার একটা বড় অংশ পশ্চিমবাংলার বাহিরে চলে যায় তা পশ্চিমবাংলায় ব্যবহার হয় না। অপরদিকে আমরা দেখছি যে, কেন্দ্রীয় সরকারের যে স্টীলের কোটা, পিগ আয়রনের কোটা তা তারা কমিয়ে দিচ্ছে। নিকেলের যে কোটা তাও কমে যাচ্ছে। অপরদিকে পশ্চিম-বাংলার লক্ষ লক্ষ মানুষ আজ দুর্গতিতে ভুগছে। আজকে পশ্চিমবাংলায় চরম দুর্গতি ও চারিদিকে দুর্নীতি দেখা দিয়েছে। এই যে দুর্নীতি এ শুধু যুক্তফ্রন্টের আমল থেকে নয়। আমাদের অর্থনীতিতে কোথায় একটা ভুল হয়ে গেছে। মারাত্মক সে ভুল ১৯৩৭ সাল থেকে হয়ে আসছে। আজও আমাদের সে ভুলের মাসুল দিতে হচ্ছে ও ঘুরিয়ে ফিরিয়ে তাই করা হচ্ছে। আজকে অর্থনীতিতে আমরা দিশেহারা। আজকে আমরা কোন পথে চলবো তা আমরা জানি না। আমরা কোন লাইনে চলবো। সমাজতান্ত্রিক পথে চলবো, না মিশ্র অর্থনীতিতে চলবো, না আমরা পুঁজিবাদের পথে চলবো? এখনও আমরা পুঁজিবাদী অর্থনীতির মধ্যে দিয়ে চলেছি। মুখে বলছি সমাজবাদের শ্লোগান। হাফ হার্টেড কোন জিনিষ হতে পারে না। আজকে আমাদের পরিষ্কারভাবে বলতে হবে যে আমরা সমাজবাদের পথে চলবো, না ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় আমরা চলে যাবো। আজকে রেশান সম্পর্কেও তাই বলা যায়। রেশান সাময়িক ব্যবস্থা মাত্র, চিরকাল রেশান দিয়ে বাঁচতে পারে না। রেশান টেম্পোরারি ব্যবস্থা হতে পারে মাত্র। তাই কর্ডনিং বা প্রকিওরমেন্ট যাই বলুন না কেন তা হচ্ছে পুলিসের পেট ভরানোর ব্যবস্থা, এ ছাড়া আর কিছুই নয়। কোন সমাজকেই তাই দীর্ঘদিন রেশান দিয়ে বাঁচান যায় না। আজকে তাই আমাদের খাদ্যশষ্য সম্বন্ধেও সঠিক ইঙ্গিত---সঠিক পদক্ষেপ আমরা নিতে পারি নি। সেই কারণে আমরা দুঃখ দুর্দ্দশা ও অভাব অনটনের মধ্যেই রয়েছি। আর একটা গুরুত্বপূর্ণ কথা আমি বলবো আমরা বলে থাকি যে আমরা পশ্চিমবাংলায় বহু ছেলের চাকরী দিয়েছি। ঠিক কিনা জানি না তবে আমার লিষ্টেরও চাকরী হয়েছে। কিন্তু যে পদ্ধতিতে আমরা চাকরী দিচ্ছি তা ঠিক নয়। আমরা ৪৫ লক্ষ বেকার মাথায় নিয়ে এসেছি। এইভাবে চাকরী দিয়ে কোন দিনই বেকার সমস্যার সমাধান করা যেতে পারে না, বরং এই চাকরী দিয়ে আমরা আরো নৈরাশ্যের সৃষ্টি করেছি। আজকে আমাদের বেকার সমস্যা সম্বন্ধে চিন্তা করবার সময় এসেছে। একদিকে আমরা কারখানায় কাঁচামাল দিতে পারছি না, কেন্দ্রীয় সরকার কোটা দিতে পারছে না, অপরদিকে ট্রেড ইউনিয়ান সংঘর্ষ ট্রেড ইউনিয়ান রিভেলরি ইত্যাদির ফলে বহু লোকের আজ চাকরী নেই ও এরজন্য উৎপাদন ব্যহত হচ্ছে। আমরা বহুবারই এই সমন্ধে বলেছি কিন্তু শ্রম দপ্তর চুপ করে বসে আছে। ব্রিটেন আমেরিকায় এরূপ দলের নামে ট্রেড ইউনিয়ান হয় না। সেখানে ট্রেড ইউনিয়ান হয় ইণ্ডাষ্ট্রি ওয়াইজ। ট্রেড ইউনিয়ান-এর আগে দেশ। দেশ আগে তারপর হল দল। জাতিকে বাদ দিয়ে--- দেশকে বাদ দিয়ে কোন কিছু চিন্তা করা যায় না। তাই আমাদের সঠিকভাবে চিন্তা করতে হবে। আমাদের চিন্তা করতে হবে কি করে উৎপাদন বাড়ে। আবার উৎপন্ন দ্রব্য যাতে যোগ্যভাবে বন্টন হয় সে দিকেও আমাদের নজর দিতে হবে। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gangadhar Pramanick:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয়, যে নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে এই বাজেট এনেছেন এই বাজেট পারফরমেন্স সম্পর্কে আমার উপস্থিত কোন বক্তব্য নেই। তার কারণ হলো যে এর পারফরমেন্স এক বৎসর না গেলে কোন মন্তব্য করা ঠিক হবে

বলে আমি মনে করি না। এই কথা বাজেট বক্তৃতায় শেষ করতে গিয়ে আমাদের ফাইনান্স মিনিস্টার বলেছেন,

we seek and need the co-operation of all in the historic task of rebuilding this great state, regenerating her economy and bringing prosperity to her people.

[5-55—6-05 p.m.]

এই এভরিওয়ান বলতে আমাদের মন্ত্রী থেকে সরকারী আমলা এবং আমরা যারা বিধানসভার সদস্য আছি এবং জনসাধারণ সবাইকে বোঝায়। যে পরিমাণে আমাদের উন্নতি করার দরকার ছিল আশানুরূপ উন্নতি করতে পারিনি। সেইজন্য আত্মবিশ্লেষণের প্রয়োজন দেখা দিয়েছে। আমি বলবো মন্ত্রী থেকে আরম্ভ করে আমলা এবং বিধানসভার সদস্যারা সবাই একটা ঝোঁপ দেখছি। ১৯৬৭ থেকে ১৯৭০ যে ঝোঁপ তৈরী হয়েছে সেই ঝোপ পরিস্কার করার জন্য ব্যবস্থা করছি না, সেই ঝোঁপ আরও ঘণীভূত হচ্ছে এবং আসলে জঙ্গলে শেষ পর্যন্ত পরিণত হবে যদি এখনও আমরা ওয়াকিবহাল না হই। এতে যে ঝুঁকি আছে সেটা আমরা কেউ নিতে চাইছি না এবং এর প্রতিফল অত্যন্ত খারাপ। এটা আমাদের সকলের উপলব্ধির প্রয়োজন আছে। এটা আত্মবিশ্লেষণের প্রয়োজন হয়েছে এবং এটা দেখার প্রয়োজন হয়েছে। এই যে দেখছি না, এড়িয়ে যাচ্ছি এটা সমস্ত স্তরে দেখা দিয়েছে। অত্যন্ত স্বাভাবিক কারণে যারা রাষ্ট্র পরিচালনা করেন তাদের চরিত্রে যে সমস্ত দোষগুণ থাকে সেটা সাধারণ মানুষের মধ্যে যায়। আজকে সাধারণ মানুষকে আবেদন করছি আমাদের সঙ্গে সহযোগিতা করার, কিন্তু আমরা যদি দোষমুক্ত না হই সাধারণ মানুষ আমাদের আবেদনে সাড়া দেবে না। এটা আমরা বুঝতে পারছি না। কাজেই প্রত্যেকের সম্পূর্ণ দৃষ্টিভঙ্গী বদলের প্রয়োজন হয়ে পড়েছে। আনডার ডেভোলাপড কানট্রিতে প্ল্যাণ্ড পোগ্রাম করতে গেলে টাকার দরকার আছে এবং ট্যাকসেসানের দরকার। আমাদের অর্থমন্ত্রী সেটা করেছেন। কিন্তু একটা জিনিষ কোথাও দেখতে পেলাম না। সরকারের যে পাওনা ট্যাক্স আছে, সেটা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। সেটা আদায়ের কি ব্যবস্থা হচ্ছে? সে রকম কোন ব্যবস্থা আমাদের নেই এবং কত ট্যাক্স পাওনা আছে সেটা উপস্থিত করতে পারি না। অডিট রিপোর্ট ১৯৭১-৭২ দেখা যাচ্ছে, সরকারের পাওনা আছে, এগ্রিক্যালচারাল ইনকাম ট্যাক্স ২ কোটি ৪০ লক্ষ টাকা, সেলস ট্যাক্সে ৩৫ কোটি ৩২ লক্ষ টাকা, ইলেকট্রিসিটি ডিউটি এক কোটি ৯৩ লক্ষ টাকা, স্টেট একসাইজ ২০ লক্ষ টাকা, ইরিগেসান এ্যাণ্ড মালটি পারপাস রিভার স্কিম ৪ কোটি ২৩ লক্ষ টাকা, কটেজ এ্যাণ্ড স্মল ইনডাসট্রিস ৫০ লক্ষ টাকা, ফরেষ্ট রিসিপটস ৪৫ লক্ষ টাকা, হাউসিং রেণ্ট ৯৩ লক্ষ টাকা, জেলস এ্যাণ্ড জেল ম্যানুফারচারস ৩৪ লক্ষ টাকা—এই সবগুলো মিলিয়ে পাওনা আছে ৪৬ কোটি ৩১ লক্ষ টাকা। আমি জানি ইলেকট্রিসিটি ডিউটি সরকারের পাওনা আছে ৩১-৩-৭৪ পর্যন্ত ৫ কোটি ৭০ লক্ষ টাকা এবং এই টাকাটা কনজিউমাররা পেমেন্ট করেছে। কিন্তু সরকার বড় বড় আদায়ী কম্পানীর কাছ থেকে আদায় করতে পারেননি। অথচ এখানে ট্যাক্স আদায় হয়েছে মাত্র ৫৩ লক্ষ টাকা। অথচ সরকারী তহবিলে অনেক ট্যাক্স অনাদায়ী হয়ে পড়ে আছে। আমাদের অক্ষমতার জন্য আজকে সাধারণ মানুষের উপর ট্যাক্স করছি। কিন্তু এ করতে হলে সাধারণ মানুষকে বলতে হবে যে কি আদায় করতে পারিনি এবং কি আদায় করেছি, কত পারসেন্ট আদায় করতে পারি এবং তার জন্য আমরা চেষ্টা করছি। তারপর মোটর ভিহিকলস ডিপার্টমেন্ট ১৯৬৭-৬৮ থেকে ১৯৬৯-৭০ সাল পর্যন্ত ট্যাক্স আদায় করেছে ৬ কোটি টাকার মত। আর ১৯৭২-৭৩ সালে ঐ ট্যাক্স বেড়ে আদায় হয়েছে ৬ কোটি ২৮ লক্ষ টাকা। অথচ তামিলনাড়ু ১৯৬৭-৬৮ সালে আদায় করেছে ১৭ কোটি টাকা, ১৯৬৮-৬৯ সালে আদায় করেছে ১৯ কোটি টাকা, মহারাষ্ট্র ১৯৬৭-৬৮ সালে আদায় করেছে ১০.৪ কোটি টাকা, ১৯৬৮-৬৯ সালে আদায় করেছে ১০.৩৭ কোটি টাকা ১৯৬৯-৭০ সালে আদায় করেছে ১২.১৩ কোটি টাকা। অথচ আমাদের পশ্চিমবাংলার এই অবস্থা। এইসব বিভাগ থেকে আরও ট্যাক্স আদায় করতে পারলে আর ফারদার ট্যাক্স করতে হোত না। মাননীয়

মুখ্যমন্ত্রী গত ৭ই মার্চ তারিখে হাউসে একটা স্টেটমেন্ট দিলেন তাতে সরকারী কর্মচারীদের মাইনে বেড়েছে এবং এ্যাট দিস স্টেজ ইনভা লফ সেভেন অর এইট ক্রোরস অফ রুপিজ। কিন্তু বর্তমান যে অবস্থা তাতে এই সরকারী কর্মচারীদের প্রত্যেকটি সার্ভিস রুলস যা আছে তা চেঞ্জ করার দরকার আছে। কারণ হচ্ছে বিদ্যুৎ যদি ঠিকমত দিতে না পারে তাহলে তাদের হরিণঘাটায় থাকার কোন রাইট নেই হি মাস্ট বি সেন্ট টু পিজরাপোল। আজকে প্রমোসনের কথা উঠেছে। অন্যান্য নানা বিষয়ে তাদের কথা উঠেছে। কিন্তু তাদের কাছ থেকে যে কাজ পাওয়া উচিৎ তার কোন এ্যাসেসমেন্ট হয়নি, তার কোন ব্যবস্থাই নাই। তাদের সার্ভিস রুল চেঞ্জ করার দরকার আছে তাদের কোড অব কনডাক্ট চেঞ্জ করার দরকার আছে। আর একটা কথা আছে। এদিকে আমি অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ওয়েলফেয়ার ফর দি সিডিউলড কাস্ট এ্যাণ্ড ট্রাইবস। এই দপ্তরে যে টাকা বরাদ্দ করা হয়েছে তা অত্যন্ত সামান্য। আমি আশা করেছিলাম যে অর্থমন্ত্রী মহাশয় আরও কিছু টাকা বরাদ্দ করবেন। আমি দেখেছি প্রত্যেকটি সরকারী দপ্তরে এক শ্রেণীর মানুষ তাদের উপর যেভাবে অত্যাচার করে আসছে এবং এই অত্যাচার এমন পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে সেখানে একটা হাই পাওয়ার কমিশন হওয়া দরকার। এইসব শ্রেণীর লোকদের চাকুরী তছরূপ করা হচ্ছে। দীর্ঘ দিন ধরে বিভিন্ন বিভাগ তাদের টাকা তছরূপ করছে। স্বাস্থ্য বিভাগ এই সব শ্রেণীর প্রতি একেবারে উদাসীন হচ্ছেন উসারপেসন অব কনষ্টিটিউসন্যাল রাইটস গিভেন টু দিস কমিউনিটি। আর একটা আপনার নিজের জানা দরকার আছে--বিশেষ করে হাউসের মর্যাদা তার সঙ্গে জড়িত রয়েছে। প্রায় প্রত্যেক ডিপার্টমেন্টের জন্য পাবলিক এ্যাকাউন্টস কমিটি বসে। সেখানে দেখি যে আমাদের এখানের ভোটেড গ্রান্টের বাইরে টাকা খরচ হয় উইদাউট এনি সাংকসান ফ্রম দি অনারেবল হাউস। এবং অত্যন্ত ত্রুটিপূর্ণ যদিও এটা খরচ করার পর হাউসে পাশ করিয়ে নেওয়া হয়। কিন্তু আমি মনে করি তাতে হাউসের মর্য্যাদা ক্ষুন্ন হয়। আমার মনে হয় এই টাকা হাউসে প্রথমে পাশ করিয়ে তারপর সেই টাকা ব্যবহার করা উচিত।

**Shri Susanta Bhattacherjee:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি, সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই জন্য যে এই বাজেট তাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছে যারা বাড়ীতে ফ্রিজারের জল খেয়ে ঘোড়দৌড়ের মাঠে যায় রেস কোরসে যায় তারপর বারে এসে বিয়ার এবং হুইসকি খায়। এই বাজেটকে আমি সমর্থন জানাই এই জন্য যে এই বাজেট কৃষির উপর একটা কমপ্যাক্ট পরিকল্পনা দিয়েছেন। এই বাজেটকে আমি স্বাগত জানাই এই জন্য যে সি, এ, ডি, পি,-র মাধ্যমে একটা সুষ্ঠু পরিকল্পনা নিয়ে কৃষির উন্নতি করতে চলেছেন। আমি বিশেষ করে মাননীয় জয়নাল আবেদিন সাহেবকে বলবো সার ডিসট্রিবিউসনের পদ্ধতি বর্তমানে যা রয়েছে তা পরিবর্তন করা দরকার। আমি বলবো যে একটা অফিসিয়্যাল এবং নন অফিসিয়্যাল মেম্বার নিয়ে স্টেট লেবেলে একটা কমিটি করা হোক এবং তার মাধ্যমে এই সার ডিসট্রিবিউসন করা হোক।

[6-05—6-15 p.m.]

সঙ্গে সঙ্গে এই কথা বলছি বাজেটকে সমর্থন জানিয়ে কিছু কিছু ব্যাপারে ইনসেনটিভ দিয়েছেন, ট্যাক্স রিলিফ করেছেন। বিশেষ করে ড্রাগ ফার্মাসিউটিক্যালের ক্ষেত্রে ৬ পারসেন্ট সেলস ট্যাক্স থেকে কমিয়ে ৩ পারসেন্ট করেছেন, সেন্ট্রাল সেলস ট্যাক্স ১০ পারসেন্ট থেকে ৩ পারসেন্ট করা হয়েছে, এটা নিশ্চয় একটা বৈপ্লবিক ব্যাপার, অন্যান্য সমস্ত স্টেটে এই ধরনের ব্যবস্থা আছে। আজকে যেটা করা হল এটা নিশ্চয় বৈপ্লবিক এবং এই গ্রাউণ্ড-নাট সিডস-এর ব্যাপারে ৬ পারসেন্ট থেকে ১ পারসেন্ট এন্ট্রি ট্যাক্স কমিয়ে দেওয়া হয়েছে, এটাও নিশ্চয় বৈপ্লবিক ব্যাপার। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথা বলছি বাজেটের উপর একটা প্রভিসন থাকলে আমার মনে হয় ভাল হত, যেটা সাধারণ জিনিস--সাধারণ যে সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিস তার মধ্যে একটা যদি সাবসিডি থাকত তাহলে ভাল হত। সাধারণভাবে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র যেমন সরষের তেল, চাল, গম

এবং অন্যান্য জিনিসপত্রের ব্যাপারে যদি একটা কিছু সাবসিডি দেওয়া যেত কয়েক কোটি টাকার তাহলে আমার মনে হয় পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের পক্ষে মঙ্গল হত। সঙ্গে সঙ্গে এই কথা বলছি আজকে যে বাজেট করা হয়েছে—এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম যেটা করা হয়েছে, হাফ এ মিলিয়ন জব-এর যে প্রোগ্রাম করা হয়েছে—হাওড়া জেলার এই ব্যাপারে একটা তথ্য দিচ্ছি। হাওড়া জেলায় ৩০ লক্ষ টাকার একটা হাফ এ মিলিয়ন জব প্রোগ্রাম নেওয়া হয়েছিল। সিড মানি টাকার সঙ্গে যারা জড়িত আছেন তারা আজকে এগিয়ে আসছেন না, সহযোগিতা মনোভাব নিয়ে এবং হাওড়া জেলার ক্ষেত্রে ৩০ লক্ষ টাকার মধ্যে এখন পর্য্যন্ত মাত্র ৫০ হাজার টাকা খরচ করা হয়েছে। আজ ১১ তারিখ হয়ে গেল, আর মাত্র ১৯।২০ দিন বাকি আছে, এর মধ্যে খরচ করতে না পারলে ২৯ লক্ষ ৫০ হাজার টাকার মত ফেরত চলে যাবে। এই সিড মানি টাকার সঙ্গে যোগাযোগকারী বিভিন্ন ব্যাংক তারা নানা রকম গ্যারাফার্নেলিয়ার কথা বলেন, যেটা কিছুতেই সম্ভব নয়, বেকার ছেলেদের পক্ষে একেবারেই অসম্ভব, সিকিউরিটির কথা বলেন, গ্যারান্টির কথা বলেন, কিন্তু কিছুতেই সহযোগিতার মনোভাব নিয়ে এগিয়ে আসছেন না। ব্যাংক জাতীয়করণের আসল যে উদ্দেশ্য সেই উদ্দেশ্য আজকে ব্যর্থ হতে বসেছে, বুরোক্রাটিক এ্যাটিচিউডের জন্য ব্যাংক ন্যাশানালাইজেশন হয়নি—কিন্তু দুঃখের কথা সেই এ্যাটিচিউড নিয়েই তারা আজকে কাজ করছে। আমি তাই আজকে অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে এই ব্যাপারে এগিয়ে আসা প্রয়োজন, এই মন্ত্রীসভার এগিয়ে আসা প্রয়োজন এবং সমস্ত ব্যাংককে আজকে বাধ্য করার প্রয়োজন আছে। আজকে বেকার ছেলেদের কথা বার বার বলছি, কিন্তু তার ফল কিছু হবে বলে মনে করছি না। আজকে যদি ব্যাংক এগিয়ে আসতে বাধ্য না হয়, যদি বুরোক্রাটিক এ্যাটিচিউড থেকে এগিয়ে এসে আমাদের ছেলেদের সাহায্য না করে, যতই সিড মানি ধরুন না কেন, মোহন ধাড়িয়া স্কীমে ৫০ হাজার বেকারদের সম্বন্ধে যে কথা বলা হচ্ছে সেই সমস্যার সমাধান কিছুতেই হবে না, অত্যন্ত সহজভাবে তা ব্যর্থ হবে, এবং ব্যর্থ হতেই চলেছে। আজকে হাওড়া জেলার ক্ষেত্রে বলছি যে সমস্ত ইনডাষ্ট্রির কথা বলা হচ্ছে এতে হাওড়া জেলার কথা বিশেষ করে উল্লেখ নেই। আজকে হাওড়া জেলায় যে সমস্ত সিক ইনডাষ্ট্রি আছে সেদিকে নজর দেওয়া প্রয়োজন আছে বলে আমি মনে করি। হাওড়া জেলার ইনডাষ্ট্রিগুলি আজকে মৃতপ্রায় এবং মুমূর্ষু অবস্থায় চলছে, সেদিকে নজর দেবার জন্য আমি আবেদন জানাচ্ছি। সি, এ, ডি, পি,-র কথা বলতে গিয়ে একটি কথা বলছি, কমপ্রিহেন্সিভ এরিয়া ডেভেলাপমেন্ট প্রোগ্রামের যে কাজ সুরু করা হয়েছে সেটা অত্যন্ত নৈরাশ্যজনকভাবে সুরু করা হয়েছে। হাওড়া জেলায় একটি মাত্র জায়গায় উন্নয়নমূলক পরিকল্পনার কাজ সুরু হয়েছে এবং সেই সি, এ, পি, পি পরিকল্পনাতে এম, এল, এ,-দের ইনভল্ভড করা হচ্ছে না, সাধারণ কৃষকদের ইনভল্ভড করা হচ্ছে না। কাজেই এই সি, এ, ডি, পি, পরিকল্পনা এমন একটি পরিকল্পনা এর মধ্যে প্রত্যেকটি সাধারণ মানুষকে যদি এগিয়ে নিয়ে আসতে না পারা যায় তাহলে এই পরিকল্পনা ব্যর্থ হতে বাধ্য। সেইজন্য আমি আজকে বার বার সি, এ, ডি, পি, পরিকল্পনার কথা বলছি এবং এই কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলাপমেন্ট প্রোগ্রামই গ্রামীণ অর্থনৈতিক পুনরুজ্জীবন ঘটাতে পারে, গ্রামীণ অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাবার জন্য এটা অত্যন্ত প্রয়োজনীয় জিনিস। কাজেই এই সি, এ, ডি, পি, পরিকল্পনা সম্বন্ধে একটু গভীরভাবে চিন্তা করা প্রয়োজন এবং আজকে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করে তুলতে হলে, গ্রামীণ অর্থনীতিকে এগিয়ে নিয়ে যেতে হলে পঞ্চম পঞ্চ-বার্ষিকী পকিল্পনায় এই সি, এ, ডি, পি, পরিকল্পনাকে প্রাধান্য দেওয়া উচিত এবং এই সি, এ, ডি, পি, পরিকল্পনার মধ্যে সমস্ত মন্ত্রী, সমস্ত এম, এল, এ,-দের ইনভল্ভ করার প্রয়োজন আছে বলে আমি মনে করছি এবং অবিলম্বে এই ব্যাপারে সরকার এবং মন্ত্রীসভার এগিয়ে আসা প্রয়োজন আছে বলে আমি মনে করছি। সব শেষে আমি আবার এই বৈপ্লবিক বাজেটকে বৈপ্লবিক আখ্যা দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সহকর্মী বন্ধু, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আগামী বছরের জন্য যে বাজেট প্রস্তাব বা বাজেট বক্তৃতা রেখেছেন আমি মনে করি আজকে যে দেশের সমস্যা,

আমাদের জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি তার সঙ্গে এটা পরিপূর্ণ সামঞ্জস্যপূর্ণ। আজকে বহু বন্ধু এই বাজেট বক্তৃতাকে স্বাগত জানিয়েছেন, বৈপ্লবিক আখ্যা দিয়েছেন কিন্তু দুর্ভাগ্যের কথা আমাদের মোর্চার ছোট শরিক সি, পি, আই,-এর বন্ধুরা এতে উত্তম কিছু খুঁজে পাননি, তাঁদের হতাশা বৃদ্ধি পেয়েছে। আমার ভরসা ছিল, দৃষ্টিভঙ্গীর পার্থক্য যাই হোক না কেন, রাজনৈতিক চরিত্রের পার্থক্য যাই হোক না কেন মাননীয় অর্থমন্ত্রীর বাজেট প্রস্তাব এবং তাঁর যে বলিষ্ঠ পদক্ষেপ এটা অন্তত দু তরফকে আরো কাছাকাছি আনতে পারবে। আমার মনে কোন সন্দেহ নেই যে, ঐ দলের একটা বিরাট অংশ যারা ভারতবর্ষ ও পশ্চিমবাংলার মঙ্গল চান প্রকাশ্যে যদি নাওবা পারেন মনে মনে বাজেটকে সমর্থন করেন কিন্তু ঐ দলেরই একটা বিধ্বংসী অংশ তাঁদের এই বাজেট মতঃপুত হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বন্ধুদের সৃষ্টির একটা ইতিহাস আছে, এঁদের উৎপত্তির একটা ইতিহাস আছে। এই শতাব্দির চতুর্থ দশকে যখন মুক্তি সংগ্রাম তীব্রতর, কুটিল, কুচক্রী বৃটিশ বিলাতে যারা যেত পড়াশুনা ও সাধনা করতে তাদের মধ্যে অক্সফোর্ড, কেমব্রিজের যারা ভাল ছাত্র ছিল তাদের টেনে নিত নিজেদের প্রশাসনের স্বার্থে, ব্যবসার স্বার্থে, আর যারা বি ক্লাস দ্বিতীয় শ্রেণী, তাদের ভিড়িয়ে দিত রজনীপাম দত্তের আখড়ায়। ভিড়িয়ে দিত মহাত্মা গান্ধীর মুক্তি সংগ্রাম, ভারতের জাতীয় মুক্তি সংগ্রামকে বানচাল করার জন্য জাতীয়তাবাদী বিরোধী একটা দল সৃষ্টি করার জন্য। এদের দ্বিতীয় শ্রেণীর দাসে পর্যবসিত করেছিল। স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন, পি, ডি, এ,-এর প্রতিশ্রুতি রূপায়ণে এই যে দৃষ্টিভঙ্গী, এই যে পদক্ষেপ, এই যে প্রতিজ্ঞা ও সংকল্প আজকে তা এঁদের সহ্য হচ্ছে না। স্যার, আজকে ভারতের যে সঙ্কট, পশ্চিমবাংলার যে সঙ্কট সেটা কোথাও অস্বীকার করা হয়নি।

[6-15—6-25 p.m.]

আজকে এই সঙ্কট শুধু যেন পশ্চিমবঙ্গে সীমাবদ্ধ। আজকে অর্থনৈতিক সঙ্কট, দেশে খাদ্যসঙ্কট এ যেন পশ্চিমবঙ্গে সীমাবদ্ধ। আর ওরা সব জায়গায় পুষ্পরেণু দেখতে পাচ্ছে, এত দুর্ভাগ্য আর একটু দৃষ্টি দিন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের যে যে অর্থনীতি, এই অর্থনীতিতে মার্জিনাল ফেলিওর হলে, প্রাকৃতিক বিপর্য্যয় হলে কি প্রলয় ঘটতে পারে, আমার কথা নয়, এরা যখন যাদের প্রশংসা করে তখন পঞ্চমুখে উন্মাদের মত প্রায় নৃত্য করতে আরম্ভ করে, আজকে তাদের দৃষ্টিতে দেখুন। আমাদের এই অর্থ-নৈতিক সঙ্কটের ইতিহাস আপনি তো জানেন। আমাদের এই অর্থনৈতিক সঙ্কট এগ্রাভেট হয়েছে, এ্যাকসেনচুয়েটেড হয়েছে, সিরিজ অব ড্রটস এ্যাণ্ড ফ্লাডস ইউ ক্যান নট ডিনাই ইট। আপনারাই পশ্চিমবঙ্গে সঙ্কটকে তীব্রতর করেছেন। চতুর্থ পরিকল্পনার সুরুতে এই রাজ্যের দায়িত্বে ছিলেন আপনারা, আজকে মূল্যমান নিয়ে চিৎকার করছেন। আপনারা যখন এই পক্ষে বসেছিলেন, জ্যোতিবাবু যখন অর্থমন্ত্রী তখন স্বীকার করেননি যে মূল্যমান দ্রুত বৃদ্ধি পাচ্ছে, আজকে কি এটা হঠাৎ ঘটেছে? কি করেছিলেন তখন আপনারা? আজকে এক্সপ্লয়টেড ক্লাসের জন্য আপনাদের চিন্তা, আজকে তাদের জন্য চোখের জল ফেলছেন। আজকে এক্সপ্লয়টেশানের ইতিহাসের নিয়ম আমরা দেখেছি। যারা প্রোডাক্টস উৎপন্ন করে এই অর্থনৈতিক ব্যবস্থায় তারা সেল করে না বলে আজকে তারা সবচেয়ে বেশী এক্সপ্লয়টেড হয়। আজকে যদি প্রোডিউসারদের এক্সপ্লয়টেশানের থেকে বাঁচাতে হয় তাহলে কো-অপারেটিভ ইজ দি অর্নলি মেথড। আমি যে দপ্তরের দায়িত্বে আছি সমবায়, কানাইবাবুও সেই দপ্তরের দায়িত্বে ছিলেন। আজকে পশ্চিমবঙ্গের সমবায়কে ২০ বছর পিছিয়ে দিয়েছেন সেটা কানাইবাবু অস্বীকার করতে পারবেন? কাজেই এসব কথায় ওদের গায়ে জ্বালা লাগবে। আজকে প্রোডিউসারদের বাঁচাবার জন্য আপনারা যখন এইদিকে দায়িত্বে ছিলেন কোন চিন্তা করেছেন? কানাইবাবু, আপনি কি করেছেন বাংলার কো-অপারেটিভ যেখানে ১৫ কোটি টাকার ক্রেডিট ফেসিলিটি ছিল আপনাদের কার্য্যকালে ৪ কোটি টাকায় নেমে গেছে। আজকে কৃষককে শুকিয়ে মারার জন্য যে চক্রান্ত আপনারা করেছিলেন তা আর কারা করেছিল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কোটেশান দেই,

আমার নয় হিসটোরি অব ওয়ালর্ড ইকোনমি, সারা পৃথিবীতে এই চিত্র--প্রাইমারী Producers have been exploited largely because the affluent people have been all buying and selling and manufacturing all processes of primary products.

আজকে যদি এই দিক থেকে মুক্তি পেতে হয়--এমেরিকার মত ধনী দেশেও কো-অপারেটিভ এনকারেজ করা হয়েছে। বন্ধুরা এই দায়িত্ব থেকে কো-অপারেটিভকে হত্যা করে গেছেন। আপনাদের ক্রিয়ার ফলে বাংলার চার-চারটি ব্যাংক--নর্থ ২৪-পরগণা, সাউথ ২৪-পরগণা, কালনা, কাটোয়া, কুচবিহারকে রিজার্ভ ব্যাংক বলেছেন ইমিডিয়েট এমালগ্যামেশান কর। আজকে এই সরকার যে পদক্ষেপ নিয়েছে, আজকে মিনিমাম ক্রেডিটের ফেসিলিটির দাবী শর্ট টার্মে ৭৮ কোটি। আপনারা বাংলার কৃষককে শুকিয়ে রেখেছিলেন ৪ কোটি টাকার অস্বীকার করতে পারেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলছিলাম যে এই অর্থনীতিতে মার্জিনাল ফেলিয়োর ডিউ টু ড্রট এ্যাণ্ড ফ্লাডস। যদি হয় তাহলে অর্থ-নীতিতে তার বিরাট প্রভাব পড়ে। এটা আমার কথা নয়, ওয়ালর্ড ইকোনমিক সার্ভে সেখান থেকে আমি তুলে ধরছি আপনার সামনে

In any assessment of performance, moreover ; the incidence of exogeneous forces must also be allowed for . The discovery of a new natural resource, a decline in world demand for a major commodity, a series of draughts or floods may, each in its own way, exert a considerable impact on the short term course of events and hence on levels of production and rates of growth.

আজকে অস্বীকার করতে পারেন? ভারতবর্ষে বিশেষ করে পশ্চিমবঙ্গে উপর্য্যপরি বন্যা এবং ড্রট-এর যে প্রভাব এটা আজকে কংগ্রেস নিজে ডেকে এনেছে? আজকে এই ইকোনমির মার্জিনাল ফেলিওর হলে বিপর্য্যয় আসতে বাধ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার প্রতিকার--ওরা যতই চিৎকার করুক না কেন--তার প্রতিকার তিনটি উপায়ে হতে পারে। এক--অধিকতর উৎপাদন করতেই হবে, দুই--শিল্পে শান্তি এবং তিন নং হচ্ছে শিক্ষার প্রসারন। আমি এই তিনটি বিষয় যদি আলোচনা করতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে দেখবেন এরা উৎপাদনের বিরোধী---আমি আগের বক্তৃতায় বলেছিলাম যে কি শিল্পে, কি এগ্রিকালচারে, একটা কথাও বলতে পারেন, একটা কর্মী, একটা নেতা, কোথাও একটা কথা বলেছেন? আজকে এই সঙ্কটকে কাটিয়ে ওঠার জন্য বোথ ইন এগ্রিকালচার এ্যাণ্ড ইণ্ডাস্ট্রি, আমাদের উৎপাদন বৃদ্ধি করতে হবে কিন্তু আপনারা চেষ্টা করেছেন উৎপাদন ব্যাহত করার জন্য। আজকে ট্রেড ইউনিয়নকে বিজনেস হিসাবে লাগিয়ে আপনারা শ্রমিকদের খেপিয়ে তুলেছেন, অস্বীকার করতে পারেন আজকে সেটা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার জানা আছে ক্যালকাটা কর্পোরেশন একটা সিভিক বডি, আজকে সিটিজেনদের সিভিক এ্যামিনিটিজ দেবার কথা---আজকে এঁদের চক্রান্তের ফলে---আজকে রাষ্ট্রমন্ত্রী বললেন যে সেখানে ৮০টি ইউনিয়ন। আজকে জুট ইঞ্জিনিয়ারিং-এ দেখুন, সমস্ত জায়গায় আজকে যেখানে আপনাদের প্রভাব পড়েছে, সেখানেই ট্রেড ইউনিয়নকে পার্সনাল বিজিনেস হিসাবে, একটা প্রফিটেবল ট্রেড হিসাবে আপনারা লাগিয়েছেন। আজকে দেশকে গোল্লায় দেবার এর থেকে বড় চক্রান্ত আর কিছু হয় না। এই ষড়যন্ত্রকে কি আপনারা অস্বীকার করতে পারেন? আজকে যেখানে আপনাদের প্রভাব নেই---আমি কিছু আণ্ডার টেকিং চালাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁদের অনেক জায়গায় প্রভাব নেই, আজকে আমি আয়নার মত তুলে ধরতে পারি, এখানে কোন অশান্তি নেই। যেদিন আমার বিভাগীয় বাজেট আসবে সেদিন আমি এই হাউসের কাছে তা প্রমাণ করে দেব। আজকে ওখানে ওদের ষড়যন্ত্র কাছে লাগে না বলে প্রডাক্শনের দিকে এবং ইকনমিক সাসটেণ্ড করে এবং ছোট ছোট ইউনিটগুলোকে ইনফ্রাস্ট্রাকচার এ্যাণ্ড সার্ভিস ফেসিলিটি দেবার কি মস্ত বড় উপকরণ আমাদের হাতে রয়েছে---আজকে ওখানে দেখি ওদের হাত পড়েছে, আজকে সেই জন্য শিল্পে যে বিক্ষোভ, আজকে কৃষিতে যে অবহেলা---আমি সেদিন প্রশ্ন করেছিলাম যে খাদ্য সমস্যার জন্য ওরা চিৎকার করছেন---হাস্কিং মেশিনে যে সমস্ত বাণী লাগে, সেটা কাইণ্ডে চাওয়া হয়েছে প্রকিয়োরমেন্ট ব্যাহত হচ্ছে বলে। সেদিন আমি প্রশ্ন করেছিলাম---আপনারা বলেছিলেন যে আপনারা ডিস্ট্রিক্ট কমিটিতে নেই, আর একজন সদস্য বলেছিলেন জয়নাল আবেদিন সাহেব আপনাদের বার করে দিয়েছেন---তাহলে যারা ষড়যন্ত্র করে তাদের

কি আহবান করতে হবে? আজকে মেদিনীপুরে কেন এই অবস্থা হচ্ছে? যেখানে আপনার ৩৫ জনের মধ্যে ১৫ জন এসেছেন, মোর দ্যান ওয়ান থার্ড, আজকে সেখানে কেন প্রকিয়োর-মেন্ট হচ্ছে না, কেন আজকে আপনারা ওখানে ষড়যন্ত্র করছেন? আজকে সেখানে আপনাদের কর্মীরা গিয়ে মানুষকে খেপাচ্ছে। আজকে তার জবাব এই হাউসে এড়িয়ে যেতে পারেন, কিন্তু জনতার কাছে দিতে হবে। চিরদিন কংগ্রেসের সঙ্গে থেকে কৌশলের সুযোগ নিয়ে আপনার বিধানসভায় আসতে পারবেন না। জনতার সামনে আপনাদের দাঁড়াতে হবে। আজকে আমার জেলার খবর জানতে চান, আমার জেলার খবর বেস্ট যদি বেস্ট পার্ফমেন্স না হয় তাহলে আজকে অঙ্কে বসুন। আজকে সেখানে আপনাদের প্রভাব ছিল না বলে এই জিনিস সম্ভব হয়েছে। আপনারা যদি প্রভাব বিস্তার করতেন, যেমন অনেক গ্রামে গিয়ে আপনারা নিষেধ করছেন---বাধা দিচ্ছেন, কত অফিসারকে বলছেন যে আপনার ডিহোডিং করবেন না। আপনারা যদি ওখানে থাকতেন তাহলে শেষ হয়ে যেত, ওখানে প্রকিয়োরমেন্ট হত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেখুন ওয়েস্ট দিনাজপুরে প্রকিয়োরমেন্ট কি রকম হয়েছে এবং মেদিনীপুরে কি রকম হয়েছে---অঙ্কতো বলে দিতে পারে। আজকে ফুড মিনিস্টারকে একটা কোশ্চেন করে আপনারা জেনে দেখুন না। যেখানে আপনাদের শক্তি সর্বাধিক, সেখানে আজকে বানচাল করতে চাইছেন এই সরকারকে এবং বাংলার জন-সাধারণকে শুকিয়ে মারার জন্য, বাংলার শহরাঞ্চলকে খেপিয়ে তোলার জন্য সংঘবদ্ধভাবে ষড়যন্ত্র করছেন প্রকিয়োরমেন্ট ব্যাহত করার জন্য, আজকে এই ষড়যন্ত্র জনসাধারণ জানতে পেরেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা বরাবর বলার চেষ্টা করেছেন, আমরা গণতন্ত্রে আস্থা রেখে, ভারতবর্ষে গণতন্ত্রের তিলোত্তমা সৃষ্টি করে যেন আমরা মহা অপরাধ করেছি। এদের সেই আন্তর্জাতিক হিংসার রাজনীতি ভারতবর্ষ এবং এই পশ্চিমবঙ্গ চায় না বলে এদের গাত্রদাহ সৃষ্টি হল।

[6-25—6-35 p.m.]

সমাজতান্ত্রিক দুনিয়ার একনায়কত্ব আসেনি বলে আজ ওই সমস্যা। আমি আপনাদের কাছে ১৯৫০-৬০ গ্রোথ রেট-এর একটা হিসাব দিচ্ছি। আজকে সমাজতান্ত্রিক দুনিয়ার দেখছি গ্রোথ রেট সারপাস্ করতে পারেনি। ছোট ছোট দেশ যারা এই রেজিমেন্টালি ডিক্‌টেটরসিপ-এ বিশ্বাস করে না সেখানেও আজ সারপাস্ হয়ে গেছে। আজ আপনাদের হুশিয়ার করতে চাই যে ষড়যন্ত্র যেখানেই করুন গণতন্ত্রের বিরুদ্ধে ষড়যন্ত্র করবেন না। পশ্চিমবাংলায় আর কিছু না হোক ২৭ বছরে গণতন্ত্রের বুনিয়াদ দৃঢ় হয়েছে। সেজন্যই আজ গণতান্ত্রিক শক্তির সঙ্গে যুক্ত হয়ে আপনাদের বিধানসভায় প্রবেশ করতে হয়। আপনারা গ্রোথ রেট সম্বন্ধে লম্বা লম্বা কথা বলেছেন সেখানে আমাদের কি হয়েছে দেখুন। ভারতের এই বিপর্যয়ে আমরা অস্বীকার করি না, কিন্তু এই সঙ্কট আমাদের সাময়িক---এর ওজন্য আমাদের ঐক্যবদ্ধভাবে সংগ্রাম করতে হবে। আজ স্ট্যাটিসটিক্যাল ইয়ার বুক ১৯৬৯-এ দেখছি অবস্থাটা কি। গ্রোথ রেট সারা পৃথিবীতে সঙ্কট এনেছে। ইউ, কে,-তে ১৯৫০-৬০ এবং ২.৭২ যেখানে ছিল সেখানে ১৯৬০-৬৮-এ গ্রোথ ও-তে দাঁড়িয়ে সমাজতান্ত্রিক দুনিয়ার ২১টি দেশের কথায় দেখাব সেখানে কি হয়েছে। পোলাণ্ড-এর মত ছোট দেশে ১৯৫০-৬০ সেখানে ৮ থেকে নেবে সেখানে গেছে ৫.৩তে এই সঙ্কট ভারতেই শুধু হয়নি। সমাজতান্ত্রিক দেশেও হয়েছে। পোলাণ্ড কি সমাজতান্ত্রিক দেশ নয়? ইউ, এস, এস, আর, আমাদের বহু রাষ্ট্র সেখানে ১৯৫০-৬০-তে ৮.৬ ছিল সেটা ১৯৬০-৬৮-এ ছিল হল ৫.৮ অর্থাৎ গ্রোথ রেট কি শুধু এখানেই কমেছে না সমাজতান্ত্রিক যে সমস্ত দেশ সেখানে গ্রোথ রেট কমেনি? অতএব এটা ভারতবর্ষের নিজস্ব নয়। আপনারা দ্রব্যমূল্য বৃদ্ধির কথা বলেছেন সে বিষয়ে ২১টি কথা বলব। সেন্ট্রাল প্ল্যানিং বোর্ড করে সেখানে ক্রয়, বিক্রয়, সঞ্চয় করার কোন অধিকার কারুর নেই। সেজন্য সেখানকার সঙ্গে তুলনা করলে আপনাদের নির্বোধ বলতে হয়। সেখানে' চাহিদা মত জিনিষ পাওয়া যায় না। সেখানে মার্কেট নেই বলে কারুর ক্রয় করার ক্ষমতাও নেই। সেখানে রিসোরেস এলোকেশান হয় এক্সচেঞ্জ হয় না। সেখানেকার রিজাইম আমাদের চেয়ে আলাদা। আপনারা মাঝে মাঝে সাম্যের কথা

বলেন। কিন্তু সমাজতান্ত্রিক দুনিয়ার হাইএস্ট ইনকাম ও লোয়েস্ট ইনকাম এর তফাৎ কি জানেন? সেখানে ১০০ জন মানুষের মধ্যে হাইয়েস্ট ইনকাম গ্রুপ হচ্ছে আপটু ৬ টাইমস ডিফারেন্স লোয়েস্ট ইনকাম গ্রুপ-এর চেয়ে কিন্তু আমরা দেখছি সেখানে গণতন্ত্র আছে সেখানে 8 গুণের বেশী নয়। আজ নিউ ইলিট যেখানে তৈরী করছেন, সেখানে ফেক্টরী ওর্য়াকারদের মধ্যে ইনকাম-এর যে ডিফারেন্স আছে সেকথা কি অস্বীকার করতে পারেন?

আজকে আপনারা পারেন না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে যে প্রস্তাব উৎথাপন করেছেন তাতে আমরা যারা ধনী তাদের গায়ে হাত দেওয়ার চেণ্টা করেছি, গরীবকে ছুঁতে যাইনি, যারা এ্যাফ্লুয়েন্ট ক্লাস তাদের গায়ে হাত দেওয়ার চেণ্টা করেছি। আজকে জানি অর্থমন্ত্রী মহাশয়ের প্রস্তাব এঁদের সান্ধ্য বিলাসের কিছু অসুবিধা সৃষ্টি করবে। এঁদের মধ্যে অনেকে সৌখিন রেঁস্তোরায় ক্যাবারেতে নৈশ বিলাস করেন। এঁরা মাঝে মাঝে বিদেশ ভ্রমণ করেন, জানি না কোথা থেকে অর্থ আসে। এঁদের নৈশ বিলাসের রসদ কোথা থেকে আসে তাও আমরা জানি না। তাই অর্থমন্ত্রীর প্রস্তাব এঁদের অসুবিধা সৃষ্টি করবে। আজকে কংগ্রেসের সঙ্গে মোর্চো করায় এই হাউসে এঁদের সমর্থন করতে হবে কিন্তু আমরা তাদের গায়ে হাত দেওয়ার চেণ্টা করি যাদের মানি আনএ্যাকাউন্টেড ফর। আমরা যে প্রতিশ্রুতি দিয়েছি তাকে সফল করবার জন্য আপনাদের সহযোগিতা চাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য একদিকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় প্রস্তাব করেছেন কর রেহাই দেওয়ার। আমি নিজে ক্ষুদ্র শিল্পের দায়িত্বে আছি। আজকে আমাদের যে ফার্মাসিউটিক্যাল ইণ্ডাষ্ট্রি, এই ক্ষুদ্র শিল্পের উপর যে ট্যাক্সসেসান যেটা ইম্পেডিমেন্ট ফর গ্রোথ অব ফার্মাসিউটিক্যাল ইণ্ডাষ্ট্রি, সেই ট্যাক্স মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সুচিন্তিত মকুবের যে প্রস্তাব ইন রিলেসান টু ড্রাগ ইণ্ডাষ্ট্রি এণ্ড সাম আদার কটেজ এণ্ড স্মল স্কেল ইণ্ডাষ্ট্রি সেটা করার ফলে ভারতবর্ষের অন্যান্য অঙ্গ রাজ্যের সঙ্গে সুসম প্রতিযোগিতার সুযোগ নেবে এই ইণ্ডাষ্ট্রি আজকে আমাদের ট্যালেন্ট আছে। এঁদের যদি সেই আন্তরিকতা ছিল তাহলে ১৯৬৭, ১৯৬৯ সালে এই প্রস্তাব কেন দেয়নি? এই প্রস্তাবটি করেনি এই জন্য যে এখানে যদি ভেষজ শিল্প বেড়ে যায়, ফার্মাসিউটিক্যাল ইণ্ডাষ্ট্রি বেড়ে যায় তাহলে পশ্চিমবঙ্গের অর্থনীতি শক্তিশালী হয়ে উঠবে। পশ্চিমবঙ্গের অর্থনীতি কোনকালে শক্তিশালী হবে এই বন্ধুরা তা চায়নি। এঁদের সমস্ত কিছু ষড়যন্ত্র পশ্চিমবঙ্গকে দুর্বল করার জন্য। আজকে জনতার প্রতিনিধি হয়ে এসেছি, সেই জনতার শতকরা ৭০ জন মানুষ যেখানে দারিদ্র্য সীমার নিচে তাদের সম্বন্ধে দুটো মৌলিক সিদ্ধান্ত নিতে হবে। যারা একদম বঞ্চিত তাদের হাতে কিছু পোঁছে দেবেন কিনা আমাদের প্রধানমন্ত্রী সেই কথাই বলেছেন। আজকে যারা কিছু পাচ্ছে তাদের আরো শ্রীবৃদ্ধি ঘটাবার জন্য, তাদের টেরিলিনের পকেটে আরো টাকা দেবার জন্য, না দিতে পারলে তাদের সহযোগিতা পাওয়া যাবে না, এইভাবে তাদের দালালি করতে লজ্জা করে না? আজকে এরা সমাজের কোন অংশ? এরা সমাজের মজবুত অংশ। আজকে সেজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বন্ধুরা অনেক কিছুতেই হতাশ হয়েছেন। ষষ্ঠ ফাইনান্স কমিশানের এ্যাওয়ার্ড দেখে অনেক বলার চেণ্টা করেছেন, কানাইবাবুর মত মানুষ বলেছেন এই ষষ্ঠ ফাইনান্স কমিশানের এ্যাওয়ার্ড পশ্চিমবঙ্গে এমন কিছু একটা নতুন নয়।

[6-35—6-45 p.m.]

আপনারা যখন ছিলেন তখন কত টাকা আদায় করতে পেরেছিলেন? কেন পারেননি? শুনলে আশ্চর্য হবেন ফিফ্থ ফাইনান্স কমিশন আমাদের দিয়েছিল ২৯৬ পয়েন্ট ৬৪ ক্রোরস এবং শেয়ার অব সেন্ট্রাল ট্যাক্স, গ্রান্ট ইন-এইড দিয়েছিল ৭২ পয়েন্ট ৬২ ক্রোরস। অর্থাৎ টোটাল পেয়েছিলেন ৩৬৯ পয়েন্ট ২৬ ক্রোরস। আর সিক্সথ্ ফাইনান্স কমিশনে পেলাম ৫৮৮ পয়েন্ট জিরো সেভেন ক্রোরস অ্যাস শেয়ার অব সেন্ট্রাল ট্যাক্স এ্যাণ্ড ডিউস, গ্রান্ট-ইন-এইড ২৩৪ পয়েন্ট ৮৬ ক্রোরস। কাজেই আমাদের অর্থমন্ত্রী মহাশয় বাজেটে কোন করের প্রস্তাব করেননি। অর্থমন্ত্রীর বিচক্ষণতায় আমরা সিক্সথ্ ফাইনান্স কমিশনের কাছ থেকে একটা বড় অংশ পেয়েছি এবং আমরা আরও পেতে চাই। আমাদের সুচিন্তিত

বাজেট বক্তব্যে কোন করের প্রস্তাব নেই। আমরা যদি পুরো টাকা নাও পাই তাহলেও বলব আমরা অনেক টাকা পেয়েছি যেটা আপনারা আনতে পারতেন না। এই টাকা দিয়ে আমাদের অর্থনীতি পুষ্ট হবে তাই আপনাদের গায়ে জ্বালা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় চাচ্ছেন আমাদের পাওনা টাকা আমাদের পেতে হবে। আমরা জানি পশ্চিমবাংলাকে দুর্বল রেখে ভারতবর্ষের অর্থনীতি পুষ্ট হবে না। আপনারা আদায় করতে পারেননি, আপনারা পিছিয়ে গেছেন। আপনারা চান পশ্চিমবাংলার অর্থনীতি চিরকাল এইভাবে পিছিয়ে থাক। অবশ্য আপনাদের মধ্যে সকলে নয়, আপনাদের মধ্যে একদল রয়েছেন যাঁরা এটা চান এবং আর একদল আছেন যাঁরা চান পশ্চিমবাংলার শ্রীবৃদ্ধি হোক এবং তাঁদের সংখ্যা বিরাট। আপনাদের সেই বিরাট অংশের কাছে আবেদন ওঁদের মোহে পড়ে ওঁদের ষড়যন্ত্রে পা দেবেন না। আজকে আপনাদের উচিত হচ্ছে দ্রব্য-মূল্য বৃদ্ধি এই যে একটা সঙ্কট আমাদের সামনে এসেছে এটাকে কিভাবে কাটান যায় সেদিকে দৃষ্টি দেওয়া। চিরস্থায়ীভাবে এরকম একটা সঙ্কট নিয়ে কোন জাতি অগ্রসর হতে পারেনা। আজকের সঙ্কট হচ্ছে খাদ্যসঙ্কট কাজেই আমাদের সংগ্রহ অভিযান সফল করতে হবে। আজকে যাঁরা পশ্চিমবঙ্গকে দুর্বল করতে চান তাদের আমি সাবধান করে দিচ্ছি। আমি এবারে এই খাদ্য সংগ্রহের একটা হিসাব দিচ্ছি। ১৯৭২ সালে আমাদের পশ্চিমবাংলায় সংগৃহীত হয়েছিল ২ লক্ষ ৫৪ হাজার টন আর কেরালাতে ওই একই সঙ্গে হয়েছিল সিক্সটিওয়ান থাউজেণ্ড মেট্রিক টন। ১৯৭২-৭৩ সালে আমাদের ছিল ১ লক্ষ ৬৭ হাজার মেট্রিক টন, সর্টফল হল থার্টিফোর পারসেন্ট। আর কেরালায় ১৯৭১-৭২ সালে সংগৃহীত হল থার্টিএইট থাউজেণ্ড মেট্রিক টন। রিজার্ভ ব্যাংক অব ইণ্ডিয়ার যে স্টাডি রিপোর্ট তাতে দেখছি কেরালায় হল সিক্সটিওয়ান থেকে থার্টিএইট থাউজেণ্ড মেট্রিক টন এবং সর্টফল থার্টিএইট পারসেন্ট। আর আমাদের সর্টফল কত, না, থার্টিফোর পারসেন্ট। কাজেই মেদিনীপুরে যদি গোলমাল করে থাকেন তাহলে লজ্জার কিছু নেই। এটা আপনাদের জাতীয়নীতি, এটা আপনাদের চরিত্রের মূল উপাদান এবং এটা আপনারা সব জায়গায় করে থাকেন সঙ্কটকে ঘনীভূত করবার জন্য। আমি আপনাদের জিজ্ঞাসা করি এই মনোভাব নিয়ে কি আপনারা ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার অর্থনীতির দুর্দশা দূর করবার জন্য কংগ্রেসের সঙ্গে মোর্চা করেছিলেন? আমি সেই অংশের কাছে আবেদন করব আপনারা সেই সংকল্প নিন, এগিয়ে আসুন আজকে আমরা প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চায় ঐক্যবদ্ধ হই যে, আমরা সমস্ত সঙ্কট কাটিয়ে উঠব। সেই জন্য কো-অপারেশন চাইছি শিবপদবাবুদের কাছে। আমরা আন্তরিক-ভাবে বিশ্বাস করি যে আপনি অন্তত সেই শক্তির সঙ্গে নেই, আমরা বিশ্বাস করি আপনি সেই ফাঁদে পা দেবেন না। আজকে যে সঙ্কট এসেছে, সেই সঙ্কটকে আমাদের কাটিয়ে উঠতে হবে। আজকে সেই সঙ্কটকে যদি কাটিয়ে উঠতে না পারি তাহলে আমরা ইগলাটে-রিয়ান সোসাইটির কথা মাননীয় অর্থমন্ত্রী যা বলেছেন সেই ইগলাটেরিয়ান সোসাইটির দিকে দৃঢ় পদক্ষেপে যদি দ্রুত এগিয়ে নিয়ে যেতে না পারি তাহলে টাইম স্যাল নট ওয়েট। রাশিয়া আর একটা কনটেক্স্টে-এ কথা বলেছে, টাইম স্যাল নট ওয়েট। সময় চলে গেলে শেষ হয়ে যাবে। শেষ কথা আমি যেটা বলছি জাতিকে শক্তিশালী করতে আজকে শিক্ষার প্রসার দরকার। ওপক্ষ থেকে বলা হয়েছে ইউনিভার্সিটি, কলেজ টিচার্সরা এবার নাকি পথে নেমেছে। আজকে আবেদন করি আপনাদের মধ্যে সেই অংশের কাছে যে আপনারা শিক্ষকদেরও এইভাবে প্ররোচনা দেবেন না। মৌলিক দুটো বিষয়ে ঠিক করুন, যারা কিছু পাচ্ছে তারা আরো পাবে, না, যারা একেবারে বঞ্চিত, আজকে তাদের কিছু দেবার ব্যবস্থা করবেন। আজকে ভয়াবহ বেকার সমস্যার দিকে তাকিয়ে দেখুন। আজকে এই ভাবে গোটা সমাজকে ক্ষেপিয়ে দেওয়া যায় না। সেই জন্য মাননীয় শিবপদবাবুর দলকে হুশিয়ার করে দিই, আপনারা যে উস্কানী দিচ্ছেন,—কালকের কাগজে দেখেছেন হরেকৃষ্ণবাবু আসরে আমদানী হয়েছেন, আজকে আপনাদের কাছ থেকে তারা নেতৃত্ব ছিনিয়ে নেবেন আপনাদের এই ষড়যন্ত্র কার্য্যকরী হবে না। সেইজন্য সাবধান করে দিতে চাই। শিক্ষার প্রসার-এ গণতন্ত্র সাফল্যলাভ করবে এবং সার্থক হবে এবং অর্থনৈতিক সঙ্কটও কাটিয়ে উঠবে, সেইজন্য শিক্ষার প্রসার দরকার। আপনারা শিক্ষকদের ক্ষেপিয়ে তুলবেন না। প্রাথমিক মাধ্যমিক কলেজ এবং ইউনিভার্সিটি শিক্ষকদের যদি ক্ষেপিয়ে তোলেন তাহলে

আর ভরসা থাকে না, সেইজন্য আপনাদের সহযোগিতা কামনা করেছিলাম। মাননীয় অর্থমন্ত্রী আপনাদের সহযোগিতা কামনা করেছেন।

(রেড লাইট)

(জনৈক সি, পি, আই, সদস্য বাতি জ্বলে গিয়েছে) হ্যাঁ, আমি জানি বাতি জ্বলেছে। আমরা আইন মেনে চলি, আমরা আপনাদের মত নয়, বাতিকে উপেক্ষা করে আমরা চলি না। আমরা আইন-কানুন নিয়ম নীতি সব কিছু মেনে চলি। চলি বলেই আপনাদের এত গাত্রদাহ, আপনাদের যত এইভাবে দুমুখো নীতি নিয়ে চলি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট প্রস্তাব এবং তার বাজেট বক্তব্য আমি পরিপূর্ণভাবে সমর্থন করি। তাঁর এই বলিষ্ঠ পদক্ষেপ যেন সার্থক রূপ নেয় পশ্চিমবাংলায়। পশ্চিমবাংলার সমস্ত শ্রেণীর মানুষের সহযোগিতা আহ্বান করে আজকে ঐ পক্ষের বন্ধু, যারা এই মোর্চার ছোট শরিক তাদেরও সহযোগিতা আহ্বান করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

**Mr. Speaker** : Honourable members, I have received from the Governor a reply to the address of thanks which I read out :—

"Dear Mr. Speaker,

I shall be obliged if you kindly convey to the members of the Legislative Assembly that I have received with great satisfaction your message of thanks for the speech with which I opened the present session of the West Bengal Legislative Assembly.

Yours sincerely,
Sd/- A. L. DIAS,
Governor of West Bengal."

### Sixth Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the sixth report of the Business Advisory Committee which at its meeting held on the 11th March, 1974, in my Chamber, recommended the following revision in the programme of business fixed for the period from 18th March to 29th March, 1974, namely :—

[6-45—6-55 p.m.]

| | | | | |
|---|---|---|---|---|
| Monday, 18-3-74 | ... | (i) | Demand No. 44 [288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), 488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)] | 2 hours. |
| | | (ii) | Demand No. 47 (289—Relief on account of Natural Calamities) | 2 hours. |
| Tuesday, 19-3-74 | ... | | Demand No. 7 (229—Land Revenue, and 504—Capital Outlay on Other General Economic Services) | 4 hours. |

| Day | | Item | Time |
|---|---|---|---|
| dnesday, 20-3-74 ... | (i) | Demand No. 57 (312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries) | 1 hour. |
| | (ii) | Demand No. 52 [305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings), and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)] and | |
| | (iii) | Demand No. 53 (306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development) | 3 hours. |
| ırsday, 21-3-74 ... | (i) | Demand No. 42 (287—Labour and Employment) | |
| | (ii) | Demand No. 48 (295—Other Social and Community Services, and 495—Capital Outlay on Other Social and Community Services) and | |
| | (iii) | Demand No. 61 [320—Industries (Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 720—Loans for Industrial Research and Development (Closed and Sick Industries), and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries.)] | 4 hours. |
| lay, 22-3-74 ... | (i) | Presentation of Supplementary Estimates for 1973-74 | 1 hour. |
| | (ii) | Demand No. 43 [288—Social Security and Welfare (Civil Supplies)], and | |
| | (iii) | Demand No. 54 (309—Food and Nutrition, and 509—Capital outlay on Food and Nutrition) | 3 hours. |

| Date | | Demand | Time |
|---|---|---|---|
| Saturday, 23-3-74 ... | | Demand No. 21 (255—Police) | 4 hours. |
| Monday, 25-3-74 ... | (i) | Demand No. 34 [277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)], and | 4 hours. |
| | (ii) | Demand No. 35 (279—Scientific Services and Research). | |
| Tuesday, 26-3-74 ... | (i) | Demand No. 3 (213—Council of Ministers), | 3½ hours. |
| | (ii) | Demand No. 18 (252—Secretariat—General Services), | |
| | (iii) | Demand No. 19 (253—District Administration), | |
| | (iv) | Demand No. 31 (276—Secretariat—Social and Community Services), | |
| | (v) | Demand No. 49 (296—Secretariat—Economic Services), and | |
| | (vi) | Demand No. 28 (266—Pensions and Other Retirement benefits). | ½ hour. |
| Wednesday, 27-3-74 ... | (i) | Demand No. 25 [259—Public Works, 277—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food and Nutrition (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings), 328—Mines and Minerals (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, | 2½ hours. |

Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture [Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Planning (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 488—Capital Outlay on Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings), 509—Capital Outlay on Food and Nutrition (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Closed and Sick Industries) (Buildings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), and 528—Capital Outlay on Mining and Metallurgical Industries (Buildings)], and

(ii) Demand No. 70 (337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges, and 737—Loans for Roads and Bridges).

(iii) Demand No. 22 (256—Jails). 1½ hours

(iv) Demand No. 60 [314—Community Development (Excluding Panchayat), and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)].

(v) Demand No. 40 (284—Urban Development, 484—Capital Outlay on Urban Development, and 684—Loans for Urban Development).

(vi) Demand No. 59 [314—Community Development (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), and 714—Loans for Community Development (Panchayat)].

(vii) Demand No. 4 (214—Administration of Justice).

(viii) Demand No. 58 (313—Forest, and 513—Capital Outlay on Forest).

(ix) Demand No. 39 (283—Housing, 483—Capital Outlay on Housing, and 683—Loans for Housing).

(x) Demand No. 10 (239—State Excise).

(xi) Demand No. 32 [277—Education (Sports)].

(xii) Demand No. 12 (241—Taxes on Vehicles).

(xiii) Demand No. 1 (211—State Legislatures).

(xiv) Demand No. 5 (215—Elections).

(xv) Demand No. 84 (766—Loans to Government Servants, and 767—Miscellaneous Loans).

(xvi) Demand No. 26 (260—Fire Protection and Control).

(xvii) Demand No. 74 [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)].

(xviii) Demand No. 6 (220—Collection of Taxes on Income and Expenditure).

(xix) Demand No. 8 (230—Stamps and Registration).

(xx) Demand No. 68 (335—Ports, Lighthouses and Shipping).

(xxi) Demand No. 69 (336—Civil Aviation).

(xxii) Demand No. 72 (339—Tourism).

(xxiii) Demand No. 73 (544—Capital Outlay on Other Transport and Communication Services).

(xxiv) Demand No. 14 (247—Other Fiscal Services).

(xxv) Demand No. 24 (258—Stationery and Printing).

(xxvi) Demand No. 16 (249—Interest Payments).

(xxvii) Demand No. 71 (338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services, and 738—Loans for Road and Water Transport Services).

(xxviii) Demand No. 11 (240—Sales Tax).

(xxix) Demand No. 13 (245—Other Taxes and Duties on Commodities and Services).

(xxx) Demand No. 51 (304—Other General Economic Services).

(xxxi) Demand No. 27 (265—Other Administrative Services).

(xxxii) Demand No. 20 (254—Treasury and Accounts Administration).

(xxxiii) Demand No. 33 [277—Education (Youth Welfare)].

(xxxiv) Demand No. 55 [310—Animal Husbandry, and 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)].

(xxxv) Demand No. 56 [311—Dairy Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)].

(xxxvi) Demand No. 30 (268—Miscellaneous General Services).

(xxxvii) Demand No. 41 (285—Information and Publicity).

(xxxviii) Demand No. 46 [288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), and 688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)].

| | | |
|---|---|---|
| Thursday, 28-3-74 | Discussion and Voting on Supplementary Grants for 1973-74. | 4 hours. |
| Friday, 29-3-74 | (i) The West Bengal Appropriation Bill, 1974 (Introduction, Consideration and Passing), and (ii) The West Bengal Appropriation (No. 2) Bill, 1974 (Introduction, Consideration and Passing). | 4 hours. |

[6-55—7-05 p.m.]

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I beg to move that the Sixth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then put and agreed to.

## General Discussion on the Budget for 1974-75

**Shri Chandra Kumar Dey :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী শ্রীশঙ্কর ঘোষ মহাশয় যে বাজেট আমাদের এখানে বিধানসভায় স্থাপন করেছেন, সেই বাজেট সম্পর্কে আমার বক্তব্য আমি রাখছি।

এই বাজেট বিধানসভাতে প্রতি বছর আলোচিত হয়ে থাকে এবং এটা একটা রীতি হয়ে গেছে। বাজেটের মাধ্যমে পশ্চিমবাংলার মানুষের জীবনযাত্রার যে চিন্তাধারা তার রীতিনীতি সব প্রকাশিত হয়ে থাকে। আমরা গত দু-বছর এই মন্ত্রিসভার নেতৃত্বে দুটো বাজেট দেখেছি। এই দুটো বাজেটের ফলাফল থেকে যে এই তৃতীয় বাজেট পেশ করা হয়েছে, সেই সম্পর্কে আমার অভিমত এই বাজেট অবাস্তব। আমি মনে করি, এই বাজেটের মধ্য দিয়ে পশ্চিমবাংলার মানুষের দৈনন্দিন জীবনযাত্রার ধারা, তার চিত্র প্রতিফলিত হয়ে থাকে; এই বাজেটের মধ্যে পশ্চিমবাংলার বর্তমান অবস্থায় মানুষ যেভাবে বসবাস করছে, দিন যাপন করছে, তাদের সম্বন্ধে এই বাজেটে বিন্দুমাত্র সদিচ্ছা এবং সহানুভূতি প্রকাশিত হয়নি বলে আমি মনে করি।

এই বাজেট আমরা প্রতিবছরই করছি। এই বাজেটে লক্ষ্যস্থল হিসেবে আমরা স্থির করেছি আমাদের বিধানসভার মধ্য দিয়ে এবং সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে আমরা সমাজতন্ত্রের পথে অগ্রসর হবো। আমরা বিগত কয়েক বছর ধরে সমাজতন্ত্রের চাষ করছি এবং এই সমাজতন্ত্রের চাষ করে সমাজতন্ত্রের কতখানি ফসল আমরা এতদিনে লাভ করেছি সেটা খুবই চিন্তার বিষয় হয়ে পড়েছে। সমাজতন্ত্র যেটা আমাদের লক্ষ্যস্থল এবং যেটা আমরা বিশ্বাস করি সেটা সম্বন্ধে আমার বক্তব্য হলো সাধারণ মানুষ যা বুঝে থাকে পভারটি এ্যাণ্ড রিচনেস--দারিদ্র এবং বড়লোকী অবস্থা, এই দুটোর মধ্যে যে পার্থক্য তা দিন দিন কতখানি কমেছে? বর্তমান পরিস্থিতি লক্ষ্য করে আমি বলতে পারি এই যে ধনী ও দরিদ্র--এই যে দুটো সমাজ--এই দুটো সমাজের মধ্যে যে ধনবৈষম্য, যে পার্থক্য, সেটা কতদূর বা কতখানি কমেছে? আমার মনে হয় এই পার্থক্য কমার পরিবর্তে ক্রমাগত বেড়েই চলেছে।

বিগত কয়েক বছর ধরে আমরা সমাজতন্ত্রের কত মাইল পথ হেঁটেছি তা আমরা উপলব্ধি করতে পারছি না। আমাদের অর্থমন্ত্রী মহাশয় এ বিষয় আমাদের কাছে বিশেষভাবে কিছু রাখেননি। ট্যাক্সেসান সম্পর্কে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে কর মুক্তির প্রস্তাব রেখেছেন সেদিকে তাকালে আমরা কি দেখবো? আমরা দেখতে পাই যে কতকগুলি অবাস্তব ব্যবস্থা রাখা হয়েছে যার সঙ্গে সাধারণ মানুষের কোন যোগাযোগ নেই। ট্যাক্স মুক্তির যে বিষয়গুলি দেওয়া হয়েছে যেমন বিস্কুট ম্যানুফেকচারিং সম্পর্কে বলা হয়েছে যে লেস এ্যাফেকটেড সেকসান অফ দি সোসাইটি যা ব্যবহার করে থাকে তাকে মুক্তি দেওয়া হয়েছে। আমার মনে হয় বিস্কুট খাওয়াটা গরীব ঘরে আছে কিনা সন্দেহ। আমি জানি না অর্থমন্ত্রী মহাশয় এ খবর পেয়েছেন কিনা যে সাধারণ লোক বিস্কুট খায়। যারা দরিদ্র শ্রেণীর মানুষ, যারা মুড়ি খেতে পায় না, যারা ভাত খেতে পায় না, যারা প্রদীপের তেল কিনতে পারে না তাদের এই ছাড় দেওয়া হয়েছে। এটা দরিদ্র শ্রেণীর মানুষকে ছাড় দেওয়া হয়েছে বলে আমি মনে করি না। আর একটা দেখছি যে বিছানার তোষকের উপর ছাড় দেওয়া হয়েছে। যারা আমাদের দেশের গরীব মানুষ যারা ফুটপাথে থাকে যারা চট জোগাড় করতে পারে না শুধু মেঝেতে শোয় তোষক-এর উপর ছাড় হল কিনা হল তাতে তাদের কি যায় আসে তা আমি বুঝতে পারছি না। তৃতীয়তঃ, আমরা দেখছি যে মোমবাতির উপর ট্যাক্স বসান হয়নি। মোমবাতি দূরের কথা যারা ল্যাম্প জ্বালাতে পারে না, যেখানে বর্তমানে এক লিটার কেরোসিন তেলের দাম দু টাকার বেশী তারা বাতি কি ব্যবহার করবে? সুতরাং এই সমস্ত কথা অবাস্তব বলে আমার মনে হয়।

এই যে বাজেট পেশ করা হয়েছে, এর মধ্যে অবাস্তবতাকেই বেশী স্থান দেওয়া হয়েছে বলে আমি মনে করি। তাই আমি অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি যে অবাস্তব বাজেট ত্যাগ করে আমাদের রাজ্যসরকার কতদিন বাস্তবতার দিকে পদক্ষেপ করবেন? এ ছাড়া আমার আর একটা বক্তব্য আছে। সেটা হচ্ছে ১৯৭২ সালে এই সরকার নির্বাচনের পর প্রতিষ্ঠিত হয়েছিলো। তখন এই সরকার আমাদের বাংলাদেশের লক্ষ লক্ষ বেকার ছেলেদের সমর্থন লাভ করেছিলো। কারণ সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে বেকার সমস্যার সমাধানের পথ কয়েক বছরের মধ্যেই তাঁরা এনে দেবেন। কিন্তু বর্ত্তমান অবস্থায় দেখা যাচ্ছে যে, যে বেকার ছেলেদের সমর্থনপুষ্ট হয়ে তারা বসেছিলেন সেই বেকারদের কথা সরকার ভুলতে বসেছেন। বেকার যুবক ভায়েরা একবার প্রতারিত হয়েছে পরের বার প্রতারিত হবে বলে মনে হয় না। তাই তারা বলে যে এই প্রতারক সরকার আমাদের সমর্থন লাভ করে যদি লাভ করেছে তাদের আর প্রতারিত করতে বা ঠকাতে পারবে না। সুতরাং আমরা দেখছি যে বেকার সমস্যার সমাধান কিছু করতে পারেননি। বেকার সমস্যার যে ফিরিস্তি দেওয়া হয়েছে তাতে আমি মনে করি যে পশ্চিমবাংলায় মোটামুটি স্থায়ী সমাধানে পৌঁছানোর কোন ইঙ্গিত এতে নেই। আজকে বেকার সমস্যা যে বিরাট সেকথা সকলেই জানেন। এই বাজেটের মধ্যে বেকার সমস্যা যে গুরুতর সমস্যা এবং সে সম্পর্কে যে বক্তব্য রেখেছেন সেটা অপ্রয়োজনীয় ছিলো। আমরা সকলেই জানি এ বিরাট সমস্যা। তারজন্য অর্থমন্ত্রী মহাশয় যে সব প্রচেষ্টার কথা বলেছেন আজ বেকার ভায়েরা তা লক্ষ্য করে যাচ্ছেন। তিনটা বাজেট হয়ে গেল কিন্তু বেকার সমস্যার স্থায়ী সমাধানের কোন নির্দেশ এই সরকার কিছুই করতে পারেননি। সরকার পক্ষ থেকে বলা হয়েছে যে আমরা ১৭ হাজার বা ৪০ হাজার ছেলেকে চাকরী দিয়েছি।

[ 7-05—7-15 p.m. ]

একথা আমি অস্বীকার করতে পারবো না। কিন্তু ১৭ হাজার বা ৪০ হাজার ছেলের চাকরি দিয়ে বেকার সমস্যার একটা স্থায়ী সমাধান করা যায় একথা পশ্চিমবঙ্গের কেউ বিশ্বাস করে না। স্থায়ীভাবে বেকার সমস্যার সমাধানের জন্য যে পরিকল্পনা গৃহীত হয়েছে সে পরিকল্পনা এখনও সার্থকমণ্ডিত হতে দেরী আছে এবং এই বেকার সমস্যার সমাধান কবে হবে অর্থমন্ত্রী সেকথা বলেননি পরিস্কারভাবে। বেকার সমস্যা কতখানি বা কতখানি সমাধান লাভ করেছে আমি জানি না। গ্রামে যে বেকার সমস্যা বিকট অবস্থায় বা ক্ষেতে খামারে চাকরি করা শ্রমিক ভায়েরা যারা সরকারের কাছে প্রত্যাশা করে তাদের একটা স্থায়ীভাবে ব্যবস্থা করবেন সরকার এই বিষয়ে সুস্পষ্ট ইঙ্গিত আমরা পাই নি। এগ্রি-ক্যালচার খাতে যে ব্যয়-বরাদ্দ করা হয়েছে তার কতখানি ফল পাওয়া যাবে সে বিষয়ে সন্দেহ আছে এবং পূর্ববর্ত্তী বাজেট এগ্রিক্যালচার-এর বিষয়ে এবং এগ্রিক্যালচার লেবারের বিষয়ে যে পরিকল্পনা করা হয়েছিল তা পুরোপুরি সার্থক হয়নি। শহর এবং গ্রামে বেকার সমস্যার সমাধানের জন্য ক্ষুদ্র এবং কুটির শিল্পের প্রসারের ব্যবস্থা যা হয়েছে সেটা পুরো-পুরি কার্য্যকরী হবে কি করে সন্দেহ জেগেছে। কারণ বেকার সমস্যার সমাধান করতে গেলে ইস্পাতশিল্পের প্রয়োজন আছে। কারখানা করতে গেলে বিদ্যুতের প্রয়োজন আছে। আজ বিদ্যুতের অবস্থা কোথায়? গ্রামাঞ্চলে আজকে বিদ্যুৎ আনতে গিয়ে শহর অন্ধকার করে দেওয়া হয়েছে। বিদ্যুতের জন্য চাই কয়লা। কয়লার খনির মালিক আমরা কয়লার এমন অবস্থা হয়েছে যে কয়লা সোনার মত হয়েছে। এই কয়লার জন্য গৃহিণী এবং কর্ত্তাদের সকাল থেকে লাইন দিতে হচ্ছে এবং ন্যায্যমূল্যে কয়লা পাওয়া যাচ্ছে না। আজ কয়লা পাওয়া যাচ্ছে না, বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না—এইরকম দুর্দশা বাংলাদেশের প্রতিটি গৃহে দেখা দিয়েছে যে সমাধানের জন্য সরকারী প্রচেষ্টা ব্যর্থ। তাছাড়া, একটা জিনিষ আজ সমস্ত পরিবারকে আক্রান্ত করেছে সেটা হচ্ছে মূল্যবৃদ্ধি। বাজার দর আজ যা তাতে সমস্ত গৃহস্থ মানুষের আওতার বাইরে চলে গিয়েছে। এই মূল্যবৃদ্ধি এবং বাজার দরের জন্য বলা হয়েছে পৃথিবীর সর্বত্র বাজার দর বেড়েছে। সেজন্য আমাদের দেশে হয়েছে। কিন্তু আমাদের অর্থমন্ত্রী বলুন গত বছর সোভিয়েট ইউনিয়ানে বা পশ্চিম জার্মাণীতে কত পরিমাণ মূল্যবৃদ্ধি হয়েছে। তিনি অবশ্য জনসাধারণের পয়সায় বাইরে গিয়ে অভিজ্ঞতা

সঞ্চয় করেছেন। কিন্তু আমরা এখানে যে সমস্ত কাগজপত্র পড়ে থাকি তাতে বিশ্বব্যাপী মন্দার এইরকম দৃষ্টান্ত সকল ক্ষেত্রে দেখতে পাচ্ছি না। সুতরাং মূল্যবৃদ্ধির ঘটনা যেটা হয়েছে সেই ঘটনা সব দেশে হয়েছে একথা স্বীকার করতে আমি রাজী নয়। আর একটা কথা বলতে চাই আমাদের মুখ্যমন্ত্রী প্রায়ই বলছেন বাংলাদেশে শান্তিশৃঙ্খলা ফিরে এসেছে. এই বিষয়ে আমি তাঁর সঙ্গে একমত নই। শান্তিশৃঙ্খলা যে উপভোগ করছি বলা হচ্ছে সটা ঠিক নয়। এই সেদিন নৈহাটীতে আমার এক ছাত্র মারা গিয়েছে। আমার বাড়ীর পাশে সেদিন একজন নিহত হয়েছে। সুতরাং এ্যাডমিনিস্ট্রেসান সম্বন্ধে আমার যথেষ্ট সঙ্কোচ আছে। এ্যাডমিনিস্ট্রেসান যেভাবে চলছে তাতে বলতে পারি এ্যাডমিনিস্ট্রেসান অচল হয়ে গিয়েছে। তাদের উপর যে কর্তৃত্ব দেওয়া হয়েছে সেটার অবসান হয়েছে। আই. এ. এস. এবং প্রাদেশিক অফিসারদের যথেষ্ট পরিমাণে স্বাধীনভাবে কাজ করতে না দেওয়ার ফলে যথেষ্ট ক্ষতি হচ্ছে। তাদের উপর কর্তৃত্ব চালিয়ে যাচ্ছে--স্থানীয় নেতারা কর্তৃত্ব করছে। তাতে দেশের শৃঙ্খলা আরও হারিয়ে যাচ্ছে বলে মনে করি। অবশ্য এই বাজেট করবার আগে এই সরকার এই সমস্তগুলি সম্বন্ধে উপলব্ধি করুন চিন্তা করুন। তাঁরা জনসাধারণের থেকে অনেক দূরে সরে এসেছেন। আজকে জনসাধারণকে যদি উপযুক্ত দায়িত্ব দেওয়া হয় তাহলে জনসাধারণ তার সঠিক উত্তর দেবে। কারণ জনসাধারণ আর প্রতারিত হতে চাচ্ছে না।

**Shri Braja Kishore Maiti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এই বিধানসভার সামনে এনেছেন আমি সেই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করি। সমর্থন করি এই কারণে যে এতদিন পরে সত্যিকারের একটি বাস্তবধর্মী বাজেট এখানে এসেছে। সমর্থন করি এই কারণে যে এতদিন পর্যন্ত প্ল্যানের সঙ্গে বাজেটের কোন সম্পর্ক ছিল না। আজকে দেখা যাচ্ছে যে সেই বাজেটের সঙ্গে প্ল্যানের একটা সম্পর্ক রাখা হয়েছে। সমর্থন করি এই কারণে যে এই বাজেটে সাধারণ গরীব মানুষের আনন্দ হবার কথা। দুঃখ হবার কথা তাদের যারা কল্যাক মানি রেখেছেন; অন্যায়ভাবে অর্থ উপার্জন করে তারা যে মুনাফা করেছেন তার উপর নূতন করভার চাপানো হয়েছে। এই নূতন কর বর্ধিত হবার জন্য আমি এই বাজেটকে সমর্থন করি। এই বাজেটকে অনেকে নানারকম নেতিবাচক দৃষ্টি-ভঙ্গি নিয়ে বিচার করেছেন। কিন্তু এই নেতিবাচক দৃষ্টিভঙ্গি কি তাঁদের জীবনের আদর্শ তাঁদের জীবনের কি অবলম্বন? অবশ্য মাঝে মাঝে নেতিবাচক কথা বল্লেন এই বাজেট আমাদের কল্যাণের বাজেট এবং সমাজকে যদি তৈরী করতে হয় তাহলে সেইভাবে আমাদের সমাজের অগ্রগতি ঘটবে কিনা ডেভেলপমেন্ট করবে কিনা সেদিকে নজর দিতে হবে। আমাদের অগ্রগতির কথা এবং সমাজতন্ত্র উত্তরণের কথা বলতে গেলে বলতে হয় যে সমাজতন্ত্র উত্তরণের জন্য আমাদের সামনে দুটি বড় পন্থা আছে দুটি বড় অস্ত্র আছে। জাতীয়করণ যে সম্বন্ধে বারবার চিন্তা করা হয়েছে---আর একটা হচ্ছে কো-অপারেশন। কো-অপারেশন একটি বড় অস্ত্র। জাতীয়করণের বিষময় ফল আমাদের জীবনে আমরা দেখতে পাচ্ছি। যা কিছু জাতীয়করণ হচ্ছে সেখানেই হচ্ছে লস। যা কিছুতেই জাতীয়করণ করা হচ্ছে জাতীয়করণের হাত দেওয়া হচ্ছে তার অবস্থা হচ্ছে কি? তা সকলেই বুঝতে পারছেন। কিন্তু এই ধ্বংসাত্মক অবস্থার মৌলিক কারণ হচ্ছে দুষ্ট রাজনীতি। ঐ সেই কোম্পানীকা মাল দরিয়া মে ঢাল---যার ফলে সমস্ত জাতীয়করণ করার নীতি একেবারে বানচাল করে দিচ্ছে। আজকে সমাজতন্ত্রের পথে জাতীয়করণ যেখানে মার খাচ্ছে তখন আমাদের সামনে আর একটা পথ খোলা আছে তা হচ্ছে সমবায়ের পথ। কি শিল্পে কি কৃষিতে আমরা যদি সমবায়কে সঠিকভাবে প্রয়োগ করতে না পারি তাহলে যেমন বাজেট করা হোক না কেন সে বাজেট সার্থক হবে কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে।

[At this stage blue light was lit]

[7-15—7-25 p.m.]

কিন্তু সমবায় সম্বন্ধে আমার একটা বক্তব্য আছে। মাননীয় সমবায়মন্ত্রী এখানে আছেন, তিনি আজকে খুব সুন্দর বক্তৃতা দিয়েছেন। তার কাছে আমার একটা আবেদন আছে। আমাদের এখানে যে সমবায় গড়ে উঠেছিল, সেই সমবায় উপনিবেশবাদের ছত্রছায়ায় এবং সামন্ততান্ত্রিক পরিবেশে গড়ে উঠেছিল। তার উপর এখনও সেই সামন্ততান্ত্রিক প্রভাব থেকে গেছে। আজকে যদি আমরা ছোট ছোট শিল্প ও প্রান্তিক চাষীদের কল্যাণের জন্য সমবায়কে জোরদার করে তুলি তাহলে আমাদের সমস্ত পরিকল্পনা, সমস্ত ডেভেলপ্‌মেন্ট নিশ্চয় সার্থক হয়ে উঠবে। কারণ, জাতীয়করণনীতি আমাদের ফেল করেছে। সুতরাং আর একটি মাত্র পথ আমাদের খোলা আছে, সেটা হচ্ছে সমবায়ের পথ। এই বাজেট সমর্থন করতে গিয়ে আর একটি জিনিস আমার মনে এসেছে সেটাকে যদি না বলি তাহলে কিছু অনুক্ত থেকে যাবে সেটা হচ্ছে---স্বপ্নতনীর সুলক্ষণযুক্ত পুত্র জন্মালে বন্ধ্যা স্বপ্নতনীর মনে যে আনন্দ এবং দুঃখ এক সঙ্গে প্লে করে আমারও মনে সেই প্লে করেছে। এই বাজেট বক্তৃতার মধ্যে আমার জেলার দুটি দাবী একটি মেডিকেল কলেজ, আর একটি ইউনিভার্সিটি এবং সেখানকার কৃষি গবেষণার একটি কেন্দ্র---এইসবের কোন উল্লেখ নেই এবং ভবিষ্যতে হবে কিনা সন্দেহ আছে। আর একটি জিনিসে আমাদের ত্রুটি আছে সেটা হচ্ছে আমাদের আঞ্চলিক বৈষম্য আছে, যার জন্য আমাদের বহু জায়গায় বহু অভিযোগ আছে। যেখানে গড়ে উঠছে তো গড়ে উঠছে, আর যে জায়গা অন্ধকারে থেকে যাচ্ছে তো অন্ধকারেই থেকে যাচ্ছে। এই আঞ্চলিক বৈষম্য দূর করার জন্য আমাদের যে কোন রকম প্রচেষ্টা গ্রহণ করতে হবে এবং আমাদের প্রচেষ্টাকে বিকেন্দ্রীভূত করতে হবে, তবেই আমরা সার্থকতা লাভ করতে পারব। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Saroj Roy :**

স্পীকার, স্যার, আমি যখন দেখলাম যে আমার আগে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন এবং তিনি খুব গুরুত্বপূর্ণ পদে আসীন আছেন, একজন ক্যাবিনেট মিনিষ্টার---আমার ধারণা হয়েছিল এই বাজেট সম্পর্কে তিনি খুব গুরুতর কথা কিছু বলবেন, যেগুলির জবাব দেবার দরকার আছে। আমি খুব দুঃখিত যে তিনি প্রথমেই দাঁড়িয়ে কমুনিষ্ট পার্টিকে আক্রমণ করলেন এবং বসবার সময় আক্রমণ করে বসলেন। আমি ভেবেছিলাম এটা ছেলেমানুষী, ছ্যাবলামী—কিন্তু তা নয়, এটাই আমার ধারণা হয়েছে। কারা আজকে জাতীয় ক্ষেত্রে, আন্তর্জাতিক ক্ষেত্রে তাদের একমাত্র আক্রমণের বিষয়বস্তু হয়? কমুনিষ্ট---মাননীয় স্পীকার, স্যার, কয়েকদিন আগেকার খবরের কাগজে আপনি লক্ষ্য করেছেন ভারত মহাসাগর নিয়ে আমেরিকার একমাত্র কথা হল যে সোভিয়েত রাশিয়া ভারত মহাসাগর নিয়ে ষড়যন্ত্র করছে—আজকে ওর মুখ থেকে একই কথা শুনলাম আমরা ষড়যন্ত্রকারী—আমি এইসব কথার জবাব দিচ্ছি না, আমি খালি আমার বক্তব্য রাখছি। কিন্তু অত্যন্ত দুঃখের কথা আমি ওকে একজন ব্যক্তিগত লোক হিসাবে এইভাবে দেখছি না, আমি দেখছি পশ্চিমবাংলার একজন ক্যাবিনেট মিনিষ্টার, তার কছে থেকে এই জাতীয় আক্রমণ খুব সুস্থ লক্ষণ নয়, যথেষ্ট অসুস্থতার লক্ষণ। আজকে এটা সম্বন্ধে অন্যান্য মন্ত্রী এবং অন্যান্য বন্ধুদের বলি যে এ বিষয়ে তার প্রতি লক্ষ্য রাখা দরকার---তিনি কে, তিনি কাদের লোক? বাজেট আলোচনায় এইভাবে আক্রমণ---তিনি প্রথমেই সুরু করলেন কমুনিষ্ট পার্টিকে আকমণ করে এবং বসবার সময়ও তার লাষ্ট আক্রমণ। মনে হয় এটা সি, আই, এ, কিম্বা কার কার্য বলতে চাই না—আমার যেটুকু বক্তব্য সেটা রাখতে চাচ্ছি।

স্যার, আপনি জানেন, কোন রাষ্ট্রের যখন কোন বাজেট রচিত হয় তখন সেটা হয় রাষ্ট্রের ইকনমির পলিসির উপরে। এখন আমাদের বর্তমানে ইকনমি সাধারণত যাকে বলা চলে মাল্টি ষ্ট্রাকচারাল ইকনমি কিন্তু প্রধানত এর চরিত্র হল ধনতান্ত্রিক অর্থনীতি। আজকে যখন আমাদের বাজেট পেশ করা হচ্ছে তখন শুধু ভারতবর্ষে নয় সারা বিশ্বের ধনতান্ত্রিক জগতে এক ভয়াবহ এবং অভুতপূর্ব অর্থনৈতিক সঙ্কট দেখা দিয়েছে যে সঙ্কট সৃষ্টি করেছে প্রত্যেক দেশের বড় বড় ধনিক গোষ্ঠী এবং একচেটিয়া পুঁজিপতিরা। যে

কথা শঙ্করবাবু তাঁর বাজেট ভাষণের এক জায়গায় বলেছেন যে, ভারতের এই বিরাট মল্যবৃদ্ধি পৃথিবী ব্যাপি মূল্যবৃদ্ধিরই একটা অঙ্গ। কিন্তু পৃথিবীর ভেতরে একটা জগত যেটাকে আমরা বলি ধনতান্ত্রিক জগত সেই জগতের সঙ্কট থেকে ভারতবর্ষও মুক্ত হয়নি। এখন প্রশ্ন হল, সেই সঙ্কট থেকে মুক্তির পথ পাওয়া যায় কিনা বা পুরানো ধরনের যে কানা গলিতে আমরা ঘুরে মরছি দীর্ঘদিন ধরে সেই অবস্থাই থাকবে কিনা এটাই হচ্ছে বড় প্রশ্ন। এখন আমাদের এখানে বলা হচ্ছে, আমাদের অর্থনীতি হচ্ছে মিশ্র অর্থনীতি। কিন্তু মিশ্র অর্থনীতি তো আজকের নয়, এটাতেই তো চলছে। একদিকে বলছেন, মিশ্র অর্থনীতি কিন্তু তারপরে বলছেন কি? বলছেন, আমাদের গতিপথ হল সমাজতন্ত্রের দিকে। এখন মিশ্র অর্থনীতির ভেতরে দাঁড়িয়েই আপনারা বলছেন, বিত্তশালী থেকে দরিদ্র এবং মুষ্টিমেয় থেকে বহুতে সম্পদ সম্প্রসারিত করা দরকার কিন্তু পথ নিয়েছেন কি? পথটা নিয়েছেন সেই পুরানো পথ। এখন এই মিশ্র অর্থনীতির পথে এতদিন চলে আমরা যে জিনিষটা দেখছি সেটা হচ্ছে, বিত্তশালী আরো বিত্তশালী হচ্ছে, দরিদ্র আরো দরিদ্র হচ্ছে। দরিদ্র বিত্তশালীর জায়গায় আসছে না। এখন সেই পথ থেকে বেরিয়ে আসার পথ যদি পাওয়া যায় তাহলে সেটাই হবে বাজেটের সার্থকতা। এখন বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রদীপবাবু বললেন, এটা ধনতান্ত্রিক দেশ নয়। কি করে বললেন জানি না। তিনি বললেন যে আমাদের ইমাজিনেসান এবং ষ্ট্রং ডিটারমিনেসান আছে গরিবদের পারচেসিং পাওয়ার যাতে বাড়ে তার জন্য আমরা ব্যবস্থা করবো। আমি তাঁকে অভিনন্দন জানাই এই জন্য যে তাঁর ইমাজিনেসান এবং ষ্ট্রং ডিটারমিনেসান আছে। এখন ইমাজিনেসান এবং ষ্ট্রং ডিটারমিনেসান থাকলেই যদি সমস্ত সমস্যার সমাধান হয়ে যেত তাহলে তো কোন কথাই ছিল না। তবে এরকম ইমাজিনেসান এবং ষ্ট্রং ডিটারমিনেসান থাকা ভাল, এর দরকার আছে কিন্তু এই প্রসঙ্গে স্যার, বলব, আপনি জানেন, বোধ হয় অষ্টাদশ শতাব্দির প্রথম দিকে সমাজবাদের কথা ওঠে, কিন্তু সেটা কাল্পনিক সমাজবাদ।

[ 7-25 – 7-35 p.m. ]

যারা বৈজ্ঞানিক সমাজবাদ নিয়ে এলেন, তারা কাল্পনিক সমাজবাদকে নিন্দা করেন নি, তারা বরং তাকে উৎসাহিত করে বললেন কি তীব্রভাবে সমালোচনা করলেন কাল্পনিক সমাজবাদকে বৈজ্ঞানিক সমাজবাদে নিয়ে যাওয়ার জন্য তবুও তিনি একটি কথা বলেছেন, যে কল্পনা করছেন। কল্পনার কি কোন মূল্য আছে? আমি সেদিক থেকে মনে করি, তাঁর যে ইমাজিনেশান এবং ডিটারমিনেশান এটার মূল্য আমরা দেই। শ্রমমন্ত্রী মহাশয়, তিনি একজন কেবিনেট মিনিষ্টার, তিনি বল্লেন, এটার সবচেয়ে বড় দিক হল কোন্‌টা না রিসোরস্ মবিলাইজেসান। যদি রিসোরস্ কে মবিলাইজ করতে পারি তাহলে আমরা অনেক সমস্যার সমাধান করতে পারবো। সবচেয়ে জোর দিলেন এটার উপরে। তারপর তিনি বল্লেন, পাওয়ার সম্পর্কে। তিনি বল্লেন যে পাওয়ার সরটেজ একটা সমস্যা এবং এটা সমস্ত আন্তর্জাতিক সমস্যা। গোটা দুনিয়ার পাওয়ার সরটেজ। গোটা দুনিয়ার যদি পাওয়ার সরটেজ হয়, আমাদেরও হয়েছে তাতে আর এমন কি দোষ হয়েছে এইভাবে জিনিষটা তিনি রাখলেন। তিনি দুঃখ করে বললেন কোল্‌টা ন্যাশানালাইজ করা হল। যেখানে বলা হল, জয় হল একচেটিয়ার পরাজয় ইন্দিরা গান্ধীরও নয়, সিদ্ধার্থশঙ্করেরও নয়। এই যে কোল ন্যাশানালাইজেসান করা হল, সেখানে বল্লেন যে জয় হল একচেটিয়া পুঁজির বলতে গিয়ে বললেন যে, ওয়ারকারদের কনসাসনেস আনা দরকার। তাদের মেন্টাল মেকআপ দরকার, শেষে বললেন যে এই বাজেট অচলায়ন। এই সমস্ত ধরে নিয়ে যদি সমালোচনা করা যায় তাহলে আজকে সেখানে আনতে হয়, প্রথমে রিসোরস্ মবিলাইজেসান অন করে দিয়ে দিলেন। সেটাকে যদি বলি, শঙ্করবাবু যে বই আমাদের দিয়েছেন তার ২৪ পাতায় রিসোরস্ মবিলাইজেসান অন এর দিকে থেকে তিনি একটি কথা বলেছেন যে এখানে ১৫০ কোটি টাকা বিনিয়োগের যে ব্যবস্থা রেখেছেন পশ্চিমবাংলায় পরিকল্পনায় এটা সর্বাধিক বৃদ্ধি, এইরূপ বৃদ্ধি ইতিপূর্বে এককভাবে কোনদিন করা হয়নি। এখন যে রিসোরস্ মবিলাইজেসান করলেন এবং যেখানে বললেন ৯১ কোটির জায়গায় ১৫০ কোটি এটা সর্বাধিক বৃদ্ধি এবং এই রকম বৃদ্ধি কোনদিন হয়নি। মাননীয়

মহাশয় এটা যখন বললেন তখন তার মত লোকের একথাটাও বলা উচিৎ ছিল—তাহলে সেখানে সাধারণ লোকের মনে যে ধোঁকাটা কম হত। সেটা হচ্ছে, আজকের দিনে টাকার মূল্য কত? এঁর সঙ্গে হিসাব করে যদি উনি ১৫০ কোটির হিসাবে করতেন তাহলে আজকে পরিষ্কারভাবে দাড়াত ৫৬-৫৭ কোটিতে সেটা তাদের হিসাব থেকে পাওয়া যায়। যেখানে কিছুদিন আগে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী কে, পি, গনেশ, তিনি যখন বলেছিলেন ১৯৪৯ সালে মানুষের হিসাব ধরলে বর্তমানে ১ টাকার মূল্য ৩৬ পয়সাতে এসে দাড়ায়। তাহলে সেদিক থেকে যদি টাকার হিসাব করি তাহলে এই যে ১৫০ কোটি টাকায় এসেছে আজকে সেখানে ৫৬।৫৭ কোটি টাকার বেশী দাঁড়াত না। কেন তাকে একথা বলতে হচ্ছে? তার কারণ আজকে মিশ্র অর্থনীতির ভিতরে দাঁড়িয়ে এছাড়া তার আর কিছু বলার নেই। এর বেশী পরিষ্কার কিছু বলতে পারবেন না। এইখানেই তার নিজের খাতায় নিজেরা হিসাব ঠিক রাখতে পারবে না। এইখানেই হচ্ছে কন্ট্রাডিকসান্। প্রতি ক্ষেত্রেই কন্ট্রাডিকসান্ এই জায়গায়। সেজন্য টাকায় হিসাবের দিক থেকে বলতে গিয়ে আর একটা কথা বলতে হয়েছে যদিও সরকারী হিসাবে ১৯৭৩ সালের মূল্যস্তর বৃদ্ধি পায় ২৪ শতাংশ, ১৯৭২ সালে যেখানে ১৩ শতাংশ এবং বৃদ্ধি এমনভাবে দ্রুত হয়েছে, বর্তমানের হিসাব যদি ধরা যায় তাহলে আরো এটা বেড়েছে। এটা সম্পর্কে আপনারা জানেন যে ভারতবর্ষের বিভিন্ন যে শ্রমিক সংগঠনগুলির কেন্দ্রিয় যে কমিটি আছে আই, এন, টি, ইউ, সি, আই, টি, ইউ, সি, এইচ্ এম, টি, তারা কেন্দ্রিয় সরকারের কাছে জানিয়ে ছিলেন যে ভোগ্যপণ্য মূল্য সূচক গণনায় ক্রয় পদ্ধতির প্রকৃত সূচককে লঘু করে দেখান হয়েছে। এটা যদি হয়, এটা নিয়ে আলোচনা হয়েছিল, তাহলে আজকে টাকার মূল্য যেভাবে দেখান হয়েছে তার চেয়েও কমে যায়। সরকারী হিসাবের দিক থেকে দেখতে গেলে দেখা যায় যে এক টাকার মূল্য ৩৬ পয়সা হয়েছে। কাজেই এখানে যে রিসোরস্ মবিলাইজেসান্-এর কথা বলতে চেষ্টা করেছেন সেটা সম্পূর্ণভাবে ফাঁকা হয়ে যায়, এটার কোন মূল্য আর দাঁড়ায় না।

[ 7-35—7-45 p.m. ]

এটা সম্পর্কে নীতিগত দিক যদি দেখা যায় তাহলে এই হার সেন্ট্রাল-এর যে আর্থিক সমীক্ষা হয়ে গেছে তাতে সেখানে বলেছে বেসরকারী মতে কমার্সে ১০-৩-৭৩ তারিখে তারা বলেছে ৫ পারসেন্ট-এর কাছাকাছি এবং সেখানে সরকারী সমীক্ষা স্বীকার করেছে যে কতক সামগ্রিক যোগান ও চাহিদার মধ্যে অসামঞ্জস্য আছে। এটা থেকে দেখা যায় কোন জায়গায় মিশ্র অর্থনীতি আমাদের নিয়ে যাচ্ছে। এরজন্য বলি হচ্ছে জনসাধারণ এবং এর সুবিধা পাচ্ছে একচেটিয়া পুঁজিপতিরা। ভারতবর্ষের অবস্থা যা তাতে আমাদের দেশের একচেটিয়া পুঁজিই নয়, বিদেশী পুঁজিও এর থেকে যথেষ্ট লাভবান হচ্ছে। এর জন্য মনোপলি কমিসান বলেছেন ভারতে ৭৫টা ছিল একচেটিয়া কারবারী, এখন এর সঙ্গে ১৭টা যোগ হয়েছে। তাহলে গতি কোন দিকে সেটাই জিজ্ঞাসা। এটা আমাদের হিসাব নয়, এটা হচ্ছে মনোপলি কমিশনার-এর হিসাব। অর্থাৎ দেশে একচেটিয়া পুঁজি জমা করেছে তাই নয়, বিদেশী পুঁজি যথেষ্ট লাভ করেছে। পি,এল ৪৮-এর ১৬০০ কোটি টাকা যে চুক্তি তাই যথেষ্ট ইঙ্গিত এ বিষয়ে বহন করে। সুতরাং আপনারা যা করছেন তার এফেক্ট হচ্ছে নির্জ্জলা পুঁজিবাদের পথ, প্রদীপবাবু বললেন ভারতবর্ষ ধনতান্ত্রিক দেশ নয়, কিন্তু আপনাদের এই মিশ্র অর্থনীতি দেশকে কোথায় নিয়ে যাচ্ছে সেটা একবার চিন্তা করুন। পুঁজিবাদ বিকাশের সর্ত কি আজ সে সব আলোচনা করার প্রয়োজন আছে। এবং সর্ত হচ্ছে দেশে বেকারী, দারিদ্র, মূল্যবৃদ্ধি, বৃদ্ধি করা। সুতরাং ভারতবর্ষেও পশ্চিমবাংলার ঘটনা থেকেই বলা যায় যে মিশ্র অর্থনীতির নামে আমরা পুঁজিবাদের দিকে যাচ্ছি এবং তার খারাপ এফেকট্ জনসাধারণের ঘাড়ে গিয়ে পড়ছে।

বেকার সমস্যা কিভাবে বাড়ছে সেটার হিসাব অনেকে দিয়েছেন, বেকার সমস্যা যে ধীরে ধীরে বাড়ছে তা নয়, পশ্চিমবঙ্গে বেকার সমস্যা সাংঘাতিকভাবে বাড়ছে। সারা ভারতবর্ষে সরকারী হিসাব মতে বেকারের সংখ্যা হল ৪ কোটি ২৪ লক্ষ, তার মধ্যে পশ্চিমবঙ্গে

১৫ লক্ষ ৬৬ হাজার। এ হচ্ছে নাম লেখান বেকার, নাম না লেখান বেকারের সংখ্যা লক্ষ লক্ষ। আজকে মিক্সড ইকনমির জাগলারিতে যে আমরা পড়েছি তার থেকে যদি মুক্তি না পাই তাহলে যতই প্রচেষ্টা চালান যাক সমস্ত প্রচেষ্টায় ব্যর্থতায় শেষ হবে। আজকে আমরা সকলেই স্বীকার করছি যে আমরা সদ্য স্বাধীনতা পেয়েছি, ছিল একটা কলোনী, এখন ধনতান্ত্রিক পথে স্বাধীনতা পেয়েছি। যতদিন ধনতান্ত্রিক পথ থাকবে নয়া উপনিবেশবাদ সাম্রাজ্যবাদের বিপদও ততদিন থাকবে, রাজনৈতিক স্বাধীনতা বিপন্ন হতে পারে একথা স্মরণ করার দরকার আছে। অথচ আমরা মুখে বলছি রাজনৈতিক স্বাধীনতা পেয়েছি। কয়েকদিন পূর্বে মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় একটা স্টেটমেন্ট দিয়েছিলেন, ভাল লাগল, অত্যন্ত উৎসাহজনক স্টেটমেন্ট, অনেকে হাততালিও দিলেন। ইন্দিরা গান্ধীর নেতৃত্বে আমাদের দেশে সমাজতন্ত্র আসবে। যারই নেতৃত্বে আসুক সমাজতন্ত্র যদি আসে তাহলে মানুষ বাঁচবে, দেশ বাঁচবে, আমরা বাঁচব। অনেকে হাততালি দিলেন, খুব ভাল জিনিস, সমাজতন্ত্র আসুক। কিন্তু সেই পথ কোথায়? আমরা কি সেই পথে যাচ্ছি? আপনারা নিয়েছেন মিশ্র অর্থনীতি। তার ফলেই সৃষ্টি হয়েছে আজকের এই সঙ্কট। আজকের যে সঙ্কট আপনারা বলছেন এটা পৃথিবীর সঙ্কট। একটা জায়গায় ভুল করছেন, আপনাদের বলা উচিত ছিল পৃথিবী দু'ভাগ হয়ে গেছে, আজকে অর্থনৈতিক সঙ্কট সমাজতান্ত্রিক জগতের সঙ্কট নয়, ধনতান্ত্রিক জগতের সঙ্কট, এটা ক্যাপিটালিজমের সঙ্কট। এই সঙ্কটের হাত থেকে এই দেশকে বাঁচাবার পথ কোথায়? আজকে এই মিশ্র অর্থনীতির ভিতর দিয়ে দেশকে এই সঙ্কটের হাত থেকে বের করে আনতে পারবেন কি? এই প্রশ্ন আপনাদের সামনে আমি রাখতে চাই। ১৯৭৩ সালের জুলাই এর ফার্স্ট উইকে ইউ এন আই-এর একটা রিপোর্ট বেরিয়েছিল, সেই রিপোর্ট পরিষ্কারভাবে তাঁরা লিখেছেন যেটা সেটাতে তাঁরা ট্রান্সলেসান করলে হয় এই সমাজতান্ত্রিক দেশগুলিতে সাম্প্রতিক কয়েক বছর দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটে গেছে, এখন অনেক দ্রব্যমূল্য হ্রাস পেয়েছে। এই হচ্ছে ধনতান্ত্রিক দেশের নীতি। শঙ্করবাবু সমস্ত জেনেশুনে বলতে পারছেন না, কারণ তাঁকে দাঁড়িয়ে থাকতে হবে মিশ্র অর্থনীতির উপর। সঙ্কট তাহলে গোটা বিশ্বে ধনতান্ত্রিক সঙ্কট।

[7-45—7-55 p.m.]

সমাজতন্ত্রের অগ্রগতি একথা যদি স্বীকার করতে হয় তাহলে ধনতান্ত্রিক শ্রেণীর স্বার্থকে আঘাত করতে হবে এবং মিশ্র অর্থনীতি ছাড়তে হবে। কিন্তু আপনারা সেটা পারছেন না। আমরা দেখছি আপনারা ধনতান্ত্রিক শ্রেণীকে আঘাত করতে পারছেন না এবং মিশ্র অর্থনীতির নামে এই যে ধনতন্ত্রের পথ সেটাও পরিত্যাগ করা আপনাদের পক্ষে সম্ভব নয়। এরকম একটা অবস্থায় আপনারা বলছেন আমরা মিশ্র অর্থনীতির দিকে যাচ্ছি। স্যার, মিক্সড ইকনমি সম্বন্ধে আমি এখানে একটা গল্প বলতে চাই। আজকে আপনারা যে মিক্সড ইকনমি চালাচ্ছেন সেটা কি জিনিস বলছি। একটা বাড়ীতে একটা নিমন্ত্রণের ব্যবস্থা হয়েছিল এবং তাতে প্রচুর মাংসের ব্যবস্থা হয়েছিল। যাঁরা খেতে বসেছিলেন তাঁরা জিজ্ঞেস করলেন এটা কিসের মাংস? তখন বলল এটা মিক্সড মাংস। তারপর জিজ্ঞেস করা হল মিক্সড মাংস মানে কি? তখন বলল ফিফ্‌টি পারসেন্ট ঘোড়া এবং ফিফ্‌টি পারসেন্ট খরগোস। আপনাদের মিক্সড ইকনমিও তাই। আমি দু একটা তথ্য আপনাদের সামনে রাখছি। প্রথমতঃ আপনাদের জানা দরকার এই মিক্সড ইকনমির উপর দাঁড়িয়ে আপনারা কোথায় গিয়ে পৌঁছেছেন। আমরা দেখছি আপনারা মিক্সড ইকনমিতে মিক্সড হয়ে গেছেন। আপনাদের মধ্যে একদল চায় পাটকল জাতীয়করণ করা হোক এবং কৃষক পয়সা পাক। চটকলের মালিকরা বলছে তারা এটা থেকে বিরাট টাকা পায় কাজেই একদল বলছে এটা রাষ্ট্রীয়করণ করা হোক। কিন্তু আমরা দেখলাম আপনারা সেখানে পুলিশ পাঠিয়ে দিলেন। আপনাদের একদল আন্দোলন করতে চায় এবং আর একদলকে দেখছি আন্দোলন করতে চায় না অর্থাৎ এখানেও দেখছি ওই মিক্সড। আমাদের এখানে গোপালবাবু দুঃখ করে বললেন কয়লা খনি জাতীয়করণ করা হল কিন্তু লাভ হল কার? একচেটিয়া পুঁজির। কেন হল? তিনি বললেন এখানে শ্রমিকদের কনসাস্ হওয়া দরকার। এটা ঠিক কথা, কিন্তু শ্রমিকদের কনসাস্ করার ব্যাপারে আপনাদের দায়িত্ব ছিল

সেখানে আপনারা কি করলেন? রাইটার্স বিলডিংস-এ আপনারা চেম্বার অব কমার্সের সঙ্গে, ধনীদের সঙ্গে বা মালিকদের সঙ্গে আপনারা বসলেন কিন্তু ওয়ার্কার্সদের লিডারদের সঙ্গে বসলেন না। আমি এই প্রসঙ্গে একটা কথা না বলে পারছিনা এবং সেটা হচ্ছে এটা যখন টেক্ ওভার করেন তখন কমরেড ডাঙ্গে বলেছিলেন কয়লা খনির শ্রমিকদের হাতে এবং রেলওয়ে শ্রমিকদের হাতে এর ব্যবস্থপনা দেওয়া দরকার যাতে কয়লা ঠিক সময় গিয়ে পৌঁছাতে পারে। এটা যদি আপনারা করতেন তাহলে এই একচেটিবা পুঁজি-পতিরা লাভবান হতেন না। কিন্তু আপনারা সেটা করলেন না এবং আপনারা সেটা করতে পারেনও না এটাই হল মিক্স্ড ইকনমির বৈশিষ্ট। আপনারা শ্রমিকদের হাতে এটা দিলেন না, মিক্স্ড ইকনমির ধোঁকার মধ্যে রয়ে গেলেন।

প্রশ্নটা হল--আমার একটা কথা হল আজকে আপনারা যে কথা বলেন আমি আন্তরিক-ভাবে বিশ্বাস করি এবং শ্রদ্ধা করি। কিন্তু আমাদের কথা হল মিক্স্ড ইকনমি চালাতে আপনারা পারবেন না, আপনাদের অনেকটা নেমে আসতে হবে। আজকে আপনাদের সহযোগিতা নিতে হবে শ্রমিকদের কিন্তু শ্রমিকরা কনসাস্ নয় বলে যা খুসী তাই করবেন তা হবে না। মিক্স্ড ইকনমি কোন জায়গায় নিয়ে যায় দেখুন। একজন মন্ত্রী রয়েছেন, আমি তাঁর নাম করব না, তিনিও জানেন গত বছরের একটা ঘটনা--একটা সুতাকলে তাঁত যা ছিল তার তুলনায় অনেক বেশী স্পিনড্ল সে চালাত। সেখানে একটা ইন-কুয়ারীর মত হয় কিন্তু যেহেতু সেটা জি, ডি, বিরলার সেই হেতু ইল্লিগাল স্পিনড্ল বন্ধ করা গেল না, তার বিরুদ্ধে কোন কিছু হল না। দুটো প্রশ্ন উঠলো কোনটাকে জাতীয়করণ করা হবে। প্রাইওরিটি হিসাবে ঠিক না করলে সেখানে হাত দেয়া যায় না। সেখানে জি, ডি, বিড়লার কালো টাকা সাদা করে দেওয়া হল। ভারত সরকার বাধ্য হল সেই কালো টাকাকে সাদা করতে। হাজার হাজার স্পিনড্ল চুরি করে কালো টাকা করেছিল, আর আপনারা এখানে চিৎকার করেন যে কালো টাকা ধরুন। কি করে আপনারা কালো টাকা ধরবেন? মিক্স্ড ইকনমি চললে এই জিনিসই হয়। সেজন্য বলছি কৃষকদের সঙ্গে শ্রমিকদের সঙ্গে, মধ্যবিত্তদের সঙ্গে, হাত মিলিয়ে করুন। মিক্সড ইকনমির নামে এক-চেটিয়া পুঁজিপতির সঙ্গে প্রেম করে সমাজতন্ত্রে যাওয়া যায় না, ধন সঙ্কটের চরমে পড়ে দেশকে ডুবিয়ে দেয়া যায়।

**Mr. Speaker** : Please take your seat, Mr. Roy. Shri Siddhartha Shankar Ray will make a statement.

**Shri Siddharta Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন আমি বলেছিলাম যে হিন্দুস্থান পিলকিংটন সম্বন্ধে দু-এক দিনের ভেতরে আমি আমার বক্তব্য রাখব। অনেকগুলি কারণে এবং অনেক কাজ থাকার জন্য আমি তা পারিনি। কালকে যদি অনুমতি দেন আমি আমার বক্তব্য রাখব।

**Mr. Speaker** : The statement will be made on the floor of the House to-morrow.

**Shri Manoranjan Haldei :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১লা মার্চ পশ্চিমবাংলায় মাননীয় অর্থমন্ত্রী ১৯৭৪-৭৫ সালের যে বাজেট বিধানসভায় পেশ করেছেন সেটা আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে এর আগে অনেকবার অনেকে বাজেট পেশ করেছেন, তাতে কিন্তু বাস্তবতার কোনরকম ছবি পাইনি। এই বাজেট নিশ্চিতভাবে সমাজের বিভিন্ন পরিস্থিতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ। সেজন্য আমি আশা করি এই বাজেট নিশ্চিতভাবে আশার আলো দান করবে। সঙ্গে সঙ্গে এই কথাও আমি বলতে চাই এই বাজেটের বিভিন্ন দিক থেকে আমাদের মধ্যে হতাশা এনে দিয়েছেন। সেজন্য আমি কতকগুলি সাজেসান দিতে চাই বিভিন্ন দপ্তর সম্বন্ধে। আশা করি মাননীয় মন্ত্রিমহাশয় এদিকে বিশেষ নজর দেবেন

[7-55-8-05 p.m.]

माननीय अध्यक्ष महाशय, আপনি জানেন যে বাজেটে ঘাটতি হয় সেই ঘাটতি আদায় করার জন্য ট্যাক্সের ব্যবস্থা করা হয়। ট্যাক্স বিভিন্ন খাতে যে আদায় করা হয়, ট্যাক্সের কথা বলবো এবং সাজেসান দেবো যাতে মাননীয় রাজস্বমন্ত্রী মহাশয় এইদিকে দৃষ্টিপাত করেন। আপনি জানেন যে বিভিন্ন ব্লকে চাঁদনী স্বত্ব বলে একটা স্বত্বের জমি আছে। আমরা জে, এল, আর, ও,-র সঙ্গে আলোচনা করেছি, বি, ডি, ও,-র সঙ্গে আলোচনা করেছি, জানতে পেরেছি যে সেই সব জমি যাদের আছে তাদের কাছ থেকে কোন ট্যাক্স আদায় করা হয় না। অনুসন্ধান করলে জানতে পারবেন যে তারা হাজার হাজার টাকা ট্যাক্স ফাঁকি দিয়ে আসছে। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় রাজস্বমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই চাঁদনী স্বত্ব যেগুলি আছে সেই সত্ত্বের আওতায় কৃষক যারা জমি নিয়েছে যেন সেইভাবে তাদের কাছ থেকে ট্যাক্স আদায় করে এই সরকারের তহবিলে কিছু ট্যাক্স দেওয়া যায় সেইজন্য দৃষ্টি আকর্ষণ করছি। সঙ্গে সঙ্গে আর একটি ট্যাক্সের ব্যাপারে এই মন্ত্রীসভাকে সাজেসান দিতে চাই সেটা হচ্ছে আপনি জানেন যে পশ্চিমবঙ্গ সরকারের একটা ডিপার্ট-মেন্ট আছে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় তারা অনেক ল্যাণ্ড এ্যাকুইজেশন করে নিয়েছেন কিন্তু দেখতে পাওয়া যায় যে সেই ল্যাণ্ড এ্যাকুইজেশন করার জায়গায় অনেক লোক সেখানে কোন রকম স্বত্ব আরোপ না করে সেটা উপভোগ করবার চেষ্টা করছে। এই হাজার হাজার বিঘা জমি যদি কোন উপযুক্ত লোকের হাতে তুলে দেওয়া যায় এবং সেখানে বিলি ব্যবস্থা করা যায় আমি মনে করি পশ্চিমবঙ্গ সরকারের নিশ্চিতভাবে এই ট্যাক্স আদায় করে তাদের ঘাটতি পূরণ করতে পারবে। সেইজন্য ট্যাক্সের যে সাজেশন এখানে দেওয়া হল, আমি আশা করবো এই পয়েন্টগুলির দিকে মন্ত্রীমণ্ডলী নিশ্চয়ই দৃষ্টিপাত করবেন এবং এই অঞ্চলে যাতে এই সবের ব্যবস্থা করা যায় তার দিকে নজর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়াও শিক্ষা খাতে বলা হয়েছে, এখানে বাজেট বরাদ্দ করা হয়েছে, আমরা দেখতে পাচ্ছি এখানে বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় তিনি আশ্বাস দিয়েছিলেন যে ১-৪-৭৪ তারিখ থেকে পশ্চিমবাংলার সহর এলাকাতে যে প্রাইমারি স্কুল আছে সেখানে ফ্রি এডুকেশনের ব্যবস্থা করা হবে। আমি এটা সমর্থন করছি। সঙ্গে সঙ্গে কিন্তু একথা জানিয়ে দিতে চাই যে পশ্চিমবাংলায় শুধু সহর এলাকায় নয় গ্রাম বাংলায় যে সমস্ত স্কুল আছে সেই সব অবৈতনিক স্কুলে শিক্ষার মানকে উন্নত করার জন্য সেখানে যাতে বেশী টাকা বরাদ্দ করা হয় সেদিক কোন দৃষ্টিপাত করা হয়নি। সেইজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে নিশ্চিতভাবে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করে যাতে করে গ্রাম বাংলায় এই শিক্ষার উন্নতি করা যায় সেদিকে নজর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিধানসভায় শুধু নয় অনেক ছাত্র সংস্থা, অনেক যুব সংস্থা বারবার আন্দোলনের মাধ্যমে জানিয়ে দিয়েছে যে পশ্চিমবাংলার মধ্যে গ্রাম বাংলায় যাতে শিক্ষার প্রসার হয় সেই জন্য ক্লাস এইট পর্যন্ত ফ্রি এডুকেশন করার জন্য বারবার তারা অনুরোধ জানিয়েছেন। এই যে বাজেট এখানে পেশ করা হয়েছে এই বাজেট নিশ্চতভাবে আমি মনে করছি সেই দিক থেকে একটা অসঙ্গতি সৃষ্টি করেছে। কারণ গ্রাম বাংলার যে শিক্ষার হার সেই শিক্ষার হারকে উন্নত করার জন্য ক্লাস এইট পর্যন্ত ফ্রি এডুকেশন করার জন্য বারবার আবেদন করা হয়েছে, বক্তব্য রাখা হয়েছে এবং জানতে পেরেছি যে মাননীয় মন্ত্রি মহাশয়, এই ফ্লোরে দাঁড়িয়ে আলোচনা করেছিলেন কিন্তু এই বাজেটের মধ্যে ক্লাস এইট পর্যন্ত ফ্রি করার জন্য কোন রকম প্রতিশ্রুতি দেওয়া হয়নি। সেইজন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই যেন পশ্চিমবাংলায় ক্লাস এইট পর্য্যন্ত ফ্রি এডুকেশন করা যায় সেইজন্য নিশ্চিতভাবে অদূর ভবিষ্যতে চিন্তা ভাবনা করে এর একটা সুরাহা করবেন এবং আমাদের মধ্যে যে হতাশা এসেছে সেই হতাশা থেকে মুক্ত করবার চেষ্টা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে একটু সময় দেবেন, আমি কয়েকটি স্পেসিফিক সাজেশন দিয়ে আলোচনা করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস্ বিভাগে যে টাকা বরাদ্দ করা হয়েছে, একটু আগেই মাননীয় গঙ্গাধর পরামানিক মহাশয় বলেছেন একটা ভিক্ষার দান হিসাবে দেওয়া হয়েছে, আমি মনে করি, তার চেয়েও নগণ্য

ভাষায় আলোচনা করতে চাই ভিখারীকে যেমনভাবে তাড়িয়ে দেওয়া হয় তেমনিভাবে আজকে পশ্চিমবাংলার সরকার এই জাতিকে আরো দুর্দিনের মুখে ছেড়ে দেবার জন্য চেষ্টা করছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সিডিউলকাস্ট এবং সিডুল্ড ট্রাইব ডিপার্টমেন্টের যে সমস্ত কর্মচারী আছে, তারা সেই ডিপার্টমেন্টের টাকা অন্যত্র নিয়ে গিয়ে কিভাবে সিডুল্ড কাস্ট এবং সিডুল্ড ট্রাইবের উন্নয়ণকে নস্যাৎ করবার চেষ্টা করছে। আমি সে সম্বন্ধে দুই একটি কথা বলতে চাই। গতবারে এই ডিপার্টমেন্টে যে টাকা দেওয়া হয়েছিল তা পুরোপুরি খরচ করা হয়নি। কসবাতে মহিলা সমিতি নামে একটা সমিতি আছে, এই ডিপার্টমেন্টের টাকা নিয়ে স্যার, সেখানে খরচ করা হয়েছে। আজকে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, আমি এ বিষয়ে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে করে এই ডিপার্টমেন্টের কাজে সুষ্ঠুভাবে এবং ঠিকমত খরচ হয়, সেটা দেখার জন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করি তিনি এই ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করবেন। সব শেষে যে বাজেট আনা হয়েছে, তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দে মাতরম্॥

**Shrimati Nurunnesa Sattar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৭৪-৭৫ সাল-এর যে বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আজকের এই যে বাজেট এটা একটা ঐতিহাসিক বাজেটই আমি বলবো। কারণ এই বাজেটে বড় লোকের পকেটে হাত দেওয়া হয়েছে, কিন্তু দরিদ্র জনসাধারণের দিকে তাকান হয়েছে। তাদের কল্যাণের জন্য গ্রামাঞ্চলের কৃষি শ্রমিকের আরও উন্নতির জন্য, বিশেষ করে আদিবাসী উপজাতি ভাই বোনদের উন্নতির জন্য অনেক কিছু প্ল্যান এবং প্রোগ্রাম বাবদ অর্থ বিনিয়োগ করা হয়েছে। সেজন্য আমি আরও বেশী করে এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। বাজেটের ঘাটতি পূরণ করবার জন্য বড় লোকের বিলাস ব্যসনের উপর হাত দেওয়া হয়েছে, ট্যাক্স ধার্য্য করা হয়েছে এবং সেই ট্যাক্সের টাকা নিয়ে দরিদ্র জনসাধারণের মধ্যে বিতরণ করা হয়েছে। সুখ স্বাচ্ছন্দ্য শুধু বড় লোকের একচেটিয়া নয়। এই সরকার অত্যন্ত প্রগতিশীল, এই বাজেট সর্বাত্মক এবং জনসাধারণের সর্বস্তরের জনকল্যাণের জন্যই বাজেটের টাকা ব্যয়িত হচ্ছে। ইতিপূর্বে যে বাজেট দেখা গিয়েছে তার তুলনায় এই বাজেট অনেক পরিষ্কার পরিচ্ছন্ন, এই বাজেট অনেক উন্নত ধরণের। এই বাজেট গ্রামাঞ্চলের কৃষির উন্নতির জন্য, নিম্ন দরিদ্র চাষীদের জমিতে সেচের জন্য যে সমস্ত উন্নয়ণ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাতে আমি বলবো যে এই বাজেট অত্যন্ত প্রগতিশীল বাজেট। দরিদ্র কৃষকেরা পেটের অন্নের জন্য দিবারাত্র পরিশ্রম করেও তা অর্জন করতে পারছে না। আজকে এই প্রগতিশীল সরকার তার সুরাহার জন্য অর্থ বিনিয়োগ করেছেন। গ্রামে গ্রামে জল সেচের জন্য রিভার পাম্প, ক্লাস্টার স্যালো প্রয়োগ করা হচ্ছে। অবশ্য অর্থ বিনিয়োগ করলেই হবে না, প্ল্যান প্রোগ্রাম করে সেগুলিকে ঠিকমত গ্রহণ করা দরকার। সেজন্য শুধু সরকারের উপর নির্ভর করলেই চলবে না, আমাদের নিজেদেরও এগিয়ে আসতে হবে, এসে সেই সমস্ত পরিকল্পনাকে সুষ্ঠুভাবে রূপায়ণ করতে হবে। অনেক জায়গায় দেখা গিয়েছে, সেখানে অনেক দলাদলির জন্য কাজ ঠিকমত সুষ্ঠুভাবে হচ্ছে না। এই কথাগুলি বলে আমি অর্থমন্ত্রীকে একটা অনুরোধ জানাব যে গ্রামাঞ্চলে যে উন্নয়ণমূলক কাজ সুরু হয়েছে, তার মধ্যে পূর্ত বিভাগে যেন আরও অর্থ বিনিযোগ করা হয়।

[8-05—8-07 p.m.]

কারণ আমাদের ওখানকার যে সমস্ত রাস্তাঘাট ১৯৭২ সালের প্ল্যান প্রোগ্রামে নেওয়া হয়েছিল, তার মধ্যে অতি অল্পসংখ্যকের কাজ হয়েছে। বড় বড় রাস্তার কাজে এখনো হাত দেওয়া হয় নাই। আমাদের পূর্বস্থলী অঞ্চলকে অত্যন্ত পশ্চাৎপদ নিপীড়িত দুর্ভাগা অঞ্চল বলা যেতে পারে; সেখানে রাস্তাঘাটের বড়ই অভাব। এই রাস্তাঘাটের সুযোগ

ুবিধা না থাকার জন্য রাতে বিকালে গ্রামাঞ্চলের লোকদের প্রয়োজনমত সহরাঞ্চলে আসতে ুবই অসুবিধা ভোগ করতে হয়। গ্রামাঞ্চলের ছাত্র-ছাত্রীদের খুবই দুর্ভোগ ভুগতে হয় হরাঞ্চলের স্কুলে কলেজে পড়তে আসতে। এই যাতায়াতের দরুন অসুবিধা ও পরিশ্রম াথেষ্ট হয়, তার সঙ্গে সঙ্গে অনেক সময়ও ব্যয়িত হয়। তার ফলে অনেক সময় তাঁরা অফিস আদালতে স্কুলে কলেজে ঠিক সময় হাজির হতে পারেন না। তাই আমাদের াননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি এজন্য যেন একটু বেশী অর্থ বিনিয়োগ করা হয়। আমাদের পূর্বস্থলীর রাস্তার জন্য এখনো এক ঝুড়ি মাটি পর্য্যন্ত পড়েনি। সেজন্য আপনার াধ্যমে স্যার, আমি মন্ত্রিমহাশয়কে আরো বেশী অর্থ বরাদ্দের জন্য অনুরোধ করছি। কিন্তু একটা কথা এখানে উল্লেখ না করে পারা যাচ্ছে না। আমার পাশের কেন্দ্রে পাকা াস্তা হয়ে গেছে। আমি এ সম্বন্ধে অনেকদিন ধরে বলে যাচ্ছি, অথচ এখনো ভাল রাস্তা-াটের ব্যবস্থা আমাদের ওখানে হ'ল না। এ বাস্তবিকই বড়ই পরিতাপের বিষয়। এই কথা কয়টী বলে এই বাজেটেকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। জয়হিন্দ।

## Adjournment

The House was then adjourned at 8-07 p.m. till 1 p.m. on Tuesday, the 12th March, 974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Tuesday, the 12th March, 1974, at 1 p.m.

## Present

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 11 Ministers, 4 Ministers of State, 7 Deputy Ministers and 132 Members.

1—1-10 p.m.)

## Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** : Honourable members, any of you who have not yet made an oath or affirmation of allegiance, may kindly do so.

(There was none to take oath.)

## UNSTARRED QUESTIONS

(to which written Answers were laid on the table)

### বানী মিল হইতে চাউল সংগ্রহ

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৬।) **শ্রীনিরঞ্জন ডিহিদার ও শ্রীঅশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চাউল সংগ্রহের জন্য কোন কোন জেলায় বানী মিলগুলি হইতে (হাস্কিং মেশিন) টাকায় ধান ভানার বানীর বদলে চাউলে বানী লওয়ার নির্দেশ সরকার দিয়েছেন; এবং

(খ) সত্য হইলে,

(১) ব্লক ভিত্তিতে জেলাগুলির নাম;

(২) ঐ নির্দেশ চালু করার সময়; এবং

(৩) ১০ই ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত ব্লক ভিত্তিতে ঐভাবে সংগৃহীত চাউলের পরিমাণ এবং বিতরণ করা হইয়া থাকিলে তাহার পরিমাণ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয়ঃ** (ক) গ্রামাঞ্চলে লাইসেন্সপ্রাপ্ত ধান-ভানা কলের মাধ্যমে চাউল সংগ্রহের একটি পরীক্ষামূলক পরিকল্পনা আছে। এই পরিকল্পনা অনুযায়ী গ্রামাঞ্চলে যাঁহারা ধান-ভানা কলে ধান ভানাইতে আসিবেন, কলের মালিকগণ সেই গ্রাহকগণের নিকট হইতে ধান ভানার জন্য তাঁহাদের প্রাপ্ত মজুরী অর্থে না লইয়া চাউলে লইবেন। এইভাবে মজুরী বাবত যে চাউল সংগৃহীত হইবে তাহা সরকারী এজেন্টদের নিকট কলের মালিকগণ সরকারী সংগ্রহমূল্যে বিক্রয় করিবেন।

এই পরিকল্পনা যেখানে যতদূর সম্ভব কার্যকরী করার জন্য সব জেলা কর্তৃপক্ষদের নির্দেশ দেওয়া হইয়াছে। কিন্তু এটি বাধ্যতামূলকভাবে চালু করার নির্দেশ দেওয়া হয় নাই।

(খ) (১), (২) এবং (৩) এই পর্যন্ত প্রাপ্ত তথ্য অনুযায়ী এই রাজ্যের ১৫টি জেলার মধ্যে শুধুমাত্র মুর্শিদাবাদ জেলায় এই পরিকল্পনা অনুযায়ী কিছুটা কাজ হইয়াছে এবং ২৪-পরগনা, পশ্চিম দিনাজপুর ও মেদিনীপুরের জেলা শাসকগণ এই পরিকল্পনা চালু করার জন্য ধান-ভানা কলের মালিকগণকে অনুরোধ করিয়াছেন। ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত মুর্শিদাবাদ জেলাতে ৭২৬ কুইন্টাল চাউল এই পরিকল্পনার মাধ্যমে সংগ্রহ হইয়াছে।

### Wild Dogs in the forests of West Bengal

51. (Admitted question No. 372.) **Shri Md. Safiullah** : Will the Minister-in charge of the Forests Department be pleased to state—

(a) whether there are any Wild Dogs in the forests of West Bengal ; and

(b) if so, the number of attacks, if any, by these Wild Dogs on the carnivora and herbivora in the recent years ?

**The Minister for Forests** : (a) It is rarely found in the forests of North Bengal. There is no report to show its presence in the forests of South Bengal.

(b) There is no definite report on this point.

### মুর্শিদাবাদ, নদিয়া প্রভৃতি জেলায় গঙ্গার ভাঙ্গন রোধের ব্যবস্থা

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৯।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ, নদিয়া ও অন্যান্য জেলায় গঙ্গার ভাঙ্গন রোধ করিবার জন্য বর্তমান সরকার কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা;

(খ) করিয়া থাকিলে—

(১) কোন্ কোন্ জেলার জন্য এবং কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(২) ৩১-এ জানুয়ারী ১৯৭৩, পর্যন্ত কোন জেলার জন্য কত টাকা ব্যয় হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয়**ঃ (ক) হ্যাঁ; (গঙ্গা নদী পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ ও মালদহ জেলার সীমানা বরাবর প্রবাহিত, নদিয়া জেলার মধ্য দিয়া বা সীমানা বরাবর নহে)।

(খ) (১) ও (২) মুর্শিদাবাদ ও মালদহ জেলায় গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ কার্যের তালিকা এবং খরচের পরিমাণ পৃথকভাবে নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clause (kha) (1) and (2) of unstarred question No. 52.*

| কার্যের নাম | খরচের পরিমাণ ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত টাকা |
|---|---|
| **মুর্শিদাবাদ জেলা** | |
| ১। গঙ্গার ডান তীরে নয়নসুখ হইতে অর্জুনপুর পর্যন্ত ভাঙ্গন প্রতিরোধমূলক কার্য | ২২,৪৩,১৫২ |
| ২। গঙ্গার ডান তীরে ধুলিয়ানে ভাঙ্গন প্রতিরোধমূলক কার্য | ৩৮,১৯৩ |
| **মালদহ জেলা** | |
| ৩। গঙ্গার বাম তীরে মার্জিনাল বাঁধ নির্মাণ | ৫,৩৭,৭২৮ |

## ধান-চাল সংগ্রহের পরিমাণ

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৭।) **শ্রীমহঃ দেদার বক্স**ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৪ সালের ২১এ ফেব্রুয়ারি পর্যন্ত কত কুইন্টাল চাল ও ধান সংগ্রহ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয়**ঃ ১লা নভেম্বর, ১৯৭৩ হইতে ২১এ ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত পশ্চিমবাংলায় চালের হিসাবে মোট ১১,৬১,৩৩০ কুইন্টাল সংগ্রহ করা হইয়াছে। ইহার মধ্যে ধান হইল ১০,৬১,১৩০ কুইন্টাল এবং চাল ৪,০৩,৯১০ কুইন্টাল। এই ৪,০৩,৯১০ কুইন্টাল চালের মধ্যে চালকল হইতে সংগৃহীত ৭০,৬৫০ কুইন্টাল লেভীমুক্ত চাল ধরা হইয়াছে।

## কলিকাতা, হাওড়া, রাণাঘাট, ব্যারাকপুর ও কৃষ্ণনগরে কুইন্টাল প্রতি কয়লার দাম

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৬।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭২ সালের এপ্রিল মাসে কলিকাতা, হাওড়া, রাণাঘাট, ব্যারাকপুর এবং কৃষ্ণনগরে কয়লার কুইন্টাল প্রতি দাম কত ছিল;

(খ) বর্তমানে ঐসব জায়গাতে কয়লার দাম কুইন্টাল প্রতি কত;

(গ) বর্তমানে কয়লার মূল্য বৃদ্ধি হয়ে থাকলে তাহার কারণ কি; এবং

(ঘ) কয়লার দাম কমাবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয়**ঃ

(ক)

| জায়গার নাম | কুইন্টাল প্রতি দাম<br>টাকা |
|---|---|
| কলিকাতা | ১৩ |
| হাওড়া | ১২ |
| রাণাঘাট | ১০ |
| ব্যারাকপুর | ১২ |
| কৃষ্ণনগর | ১১·৩৭ |

(খ)

| জায়গার নাম | কুইন্টাল প্রতি সর্বোচ্চ দাম<br>টাকা |
|---|---|
| কলিকাতা | ১৮·৭৫ |
| হাওড়া | ১৮·৭৫ |
| রাণাঘাট | ১৪·০০ |
| ব্যারাকপুর | ১৮·৭৫ |
| কৃষ্ণনগর | ১৫·০০ |

(গ) কয়লার মূল্য বৃদ্ধির কারণ হলঃ

(১) কয়লার খনিমুখের (পিটহেড) দর বৃদ্ধি,

(২) কয়লার পরিবহণ খরচ ও কয়লা সংক্রান্ত মজুরী বৃদ্ধি, এবং

(৩) একশ্রেণীর কয়লা ব্যবসায়ীদের অসমীচীন মুনাফা করার প্রবণতা।

(ঘ) পশ্চিমবঙ্গে সর্বত্র ন্যায্য দরে কয়লা সরবরাহ সুনিশ্চিত করার জন্য সরকার কোল মাইনস অথরিটি লিমিটেড এবং ভারত কোকিং কোল লিমিটেড-এর সহযোগিতায় লাইসেন্স-প্রাপ্ত ব্যবসায়ীদের মাধ্যমে সড়কযোগে ও রেলযোগে খনি অঞ্চল থেকে কলিকাতায় ও জেলাগুলিতে নিয়মিতভাবে কয়লা আনার ব্যবস্থা করেছেন।

## কলিকাতা-দীঘা বাস রুট

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯১) **শ্রীসুধীরচন্দ্র দাস**ঃ স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কলকাতা-দীঘা রুটে বাসযাত্রীর চাপ বৃদ্ধি পাইয়াছে এবং

(খ) বৃদ্ধি পাইলে, ঐ রুটে বাস বৃদ্ধির আশু কোন পরিকল্পনা আছে কি না?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহোদয়**ঃ (ক) হ্যাঁ।

(খ) সম্প্রতি কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা ঐ রুটে কমপক্ষে ২ এবং বেশীপক্ষে ৫ খানি বাস চালাইবার নিমিত্ত ১৯৩৯ সালের মোটরযান আইনের ৬৮(গ) ধারা অনুযায়ী এক প্রকল্প রচনা করিয়াছেন; উহা এখন সরকারের বিবেচনাধীন। উক্ত আইনের ৬৮(ঘ) ধারা অনুযায়ী উহা অনুমোদিত হইলেই ঐ রুটে বাস সংখ্যা বৃদ্ধি করা সম্ভব হইবে।

## ভগবানগোলা থানায় নূতন সাব-রেজেস্ট্রী অফিস

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৬।) **শ্রীমহঃ দেদার বক্স**ঃ বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুশিদাবাদ জেলার ভগবানগোলা থানায় কোন নূতন সাব-রেজেস্ট্রি অফিস খোলার পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত নূতন সাব-রেজেস্ট্রি অফিস খোলা হইবে; এবং

(গ) উক্ত অফিস খোলার ব্যাপারে আনুমানিক কত টাকা ব্যয় হইবে?

**বিচার বিভাগের মন্ত্রিমহোদয়**ঃ (ক) হ্যাঁ, আছে।

(খ) পরিকল্পনাটির বিভিন্ন দিক পরীক্ষা করিয়া দেখা হইতেছে। পরিকল্পনাটি গৃহীত হইবে কিনা সে সম্বন্ধে সিদ্ধান্ত না হইলে সুনির্দিষ্ট তারিখ বলা সম্ভব নহে।

(গ) উক্ত পরিকল্পনা কার্যকরী করিতে গেলে আনমানিক ১৬,৫০০ টাকা ব্যয় হইবে।

## দুর্গাপুর কেমিক্যালস্-এ উৎপাদিত থ্যালিক এ্যানহাইড্রাইড

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৩।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর কেমিক্যালস্-এ আগস্ট, ১৯৭৩ হইতে জানুয়ারি, ১৯৭৪ পর্যন্ত সময়ে প্রতি মাসে কি পরিমাণ থ্যালিক এ্যানহাইড্রাইড উৎপাদন হইয়াছে; এবং

(খ) উক্ত সময়ে (প্রতি মাসে) উক্ত দ্রব্যের—

(১) বিক্রয়ের পরিমাণ,

(২) বিক্রয় মূল্য ও বাজার দর, ও

(৩) বিক্রয়ের মাধ্যমের বিবরণ?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহোদয়ঃ**

(ক)

| মাস | উৎপাদন (মেট্রিক টন) |
|---|---|
| আগস্ট, ১৯৭৩ — — — | ৩২.৪০০ |
| সেপ্টেম্বর, ১৯৭৩ — — — | ১৮৭.৮০৪ |
| অক্টোবর, ১৯৭৩ — — — | ২০৮.৩৬০ |
| নভেম্বর, ১৯৭৩ — — — | ২৪২.৭৩৩ |
| ডিসেম্বর, ১৯৭৩ — — — | ১৭৩.৬৪৫ |
| জানুয়ারি, ১৯৭৪ — — — | ১০০.২৯৬ |

(খ) (১)

| মাস | বিক্রয়ের পরিমাণ (মেট্রিক টন) |
|---|---|
| আগস্ট, ১৯৭৩ — — — | ২১.২৫৬ |
| সেপ্টেম্বর, ১৯৭৩ — — — | ১৬১.১০২ |
| অক্টোবর, ১৯৭৩ — — — | ১৯৬.৩৩৮ |
| নভেম্বর, ১৯৭৩ — — — | ২০১.০০০ |
| ডিসেম্বর, ১৯৭৩ — — — | ২৪১.২৫০ |
| জানুয়ারি, ১৯৭৪ — — — | ১৩০.১২২ |

(খ) (২)

| মাসের নাম | | | | বিক্রয় মূল্য (প্রতি মেট্রিক টন) | বাজার দর (প্রতি মেট্রিক টন)* |
|---|---|---|---|---|---|
| | | | | টাকা | টাকা |
| আগস্ট, ১৯৭৩ | — | — | — | ৯,৫০০ | ২০,০০০ |
| সেপ্টেম্বর, ১৯৭৩ | — | — | — | ৯,৫০০ | ২৩,০০০ |
| অক্টোবর, ১৯৭৩ | — | — | — | ৯,৫০০ | ২৪,০০০ |
| নভেম্বর, ১৯৭৩ | — | — | — | ৯,৫০০ | ২৪,০০০ |
| ডিসেম্বর, ১৯৭৩ | — | — | — | ৯,৫০০ | ২২,০০০ |
| জানুয়ারি, ১৯৭৪ | (১৭-১-৭৪ হইতে) | | — | ১১,৫০০ | ২১,৭৫০<br>১৯,০০০ |

*কেমিক্যাল উইক্‌লি জার্নাল মারফৎ গৃহীত বম্বের বাজার দর।

(৩) পরিচালক মণ্ডলীর কয়েকজন সদস্য নিয়ে গঠিত ব্যবস্থাপক কমিটি (কমিটি অব ম্যানেজমেন্ট) থ্যালিক এ্যানহাইড্রাইডের প্রকৃত ব্যবহারকারীদের আবেদনগুলি ভিন্ন ভিন্ন ভাবে বিবেচনা করে উৎপাদিত দ্রব্যের সরাসরি বন্টন করেন।

### ভগবানগোলা ২নং ব্লকের নিজস্ব গৃহনির্মাণ

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৮।) **শ্রীমহঃ দেদার বক্স ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ২নং ব্লকের নিজস্ব গৃহনির্মাণের জন্য স্থান নির্বাচন করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, (১) স্থানের নাম,; (২) গৃহনির্মাণের কাজ এখনও আরম্ভ না হওয়ার কারণ; (৩) কবে নাগাত আরম্ভ হইবে; ও (৪) আনুমানিক কত টাকা ব্যয় হইবে?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহোদয় ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) নসিপুর মৌজায় ৪৬০০ (অংশ), ৪৬০১ (অংশ), ৪৬০২, ৪৬০৩, ৪৬০৪, ৪৬০৫, ৪৬০৬ এবং ৪৬১০ দাগে ৩·৬৫ একর জমি ব্লকের গৃহনির্মাণের জন্য নির্বাচন করা হইয়াছে।

(২) এবং (৩) ল্যাণ্ড একুইজিসন্ প্রসিডিংস সমাপ্ত হইলে জমির দখল পাওয়া যাইবে এবং তাহার পরে গৃহনির্মাণের কাজ আরম্ভ করা যাইতে পারে।

(৪) আনুমানিক পৌণে দুই লক্ষ টাকা ব্যয় হইবে।

### রাজ্যে ব্লকওয়ারী নলকূপ

৫৯। (অনুমোদিন প্রশ্ন নং ৪৭৩।) **শ্রীসুধীর চন্দ্র দাস ঃ** স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৩ সালে প্রতি ব্লকে যে ৩৫টি নলকূপ (পানীয় জলের জন্য) বসাইবার পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছিলেন তাহার মধ্যে ৩১এ জানুয়ারি, ১৯৭৪ পর্যন্ত কোন্ কোন্ ব্লকে কয়টি করিয়া নলকূপ বসানোর কাজ শেষ হইয়াছে;

(খ) অবশিষ্ট নলকূপগুলি বসানোর কাজ কবে নাগাদ শেষ হইবে; এবং

(গ) নলকূপ বসানোর কাজে বিলম্ব হইবার কারণ কি?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহোদয় ঃ** (ক) আর্থিক বর্ষ (ফিন্যান্সিয়াল ইয়ার) অনুসারে পল্লী জলসরবরাহ প্রকল্পগুলি গ্রহণ করা হয়ে থাকে। ১৯৭২-৭৩ সালে (অর্থাৎ ১৯৭২ সালের এপ্রিল থেকে ১৯৭৩ সালের মার্চ পর্যন্ত) পল্লী জলসরবরাহের যে প্রকল্প

কার অনুমোদন করেন তাতে প্রতি ব্লককে অন্তত ৩৫টি ক'রে জল-উৎস (নলকূপ বা ) স্থাপনের ব্যবস্থা ছিল। তদনুসারে বিভিন্ন জেলায় কত কাজ হয়েছে তার জেলাভিত্তিক ] এতৎসংলগ্ন ১নং বিবরণীতে দেওয়া হ'ল। উক্ত প্রকল্পের ব্লকভিত্তিক তথ্য সংশিষ্ট লা-শাসকগণের কাছ থেকে সংগ্রহ করা হচ্ছে।

১৯৭৩-৭৪ সালে পল্লী জলসরবরাহের যে প্রকল্প সরকার কর্তৃক অনুমোদিত হয়েছে ত প্রতি ব্লককে অন্তত ৩১টি করে নলকূপ বা কূপ খননের ব্যবস্থা আছে। ৩১এ জানুয়ারি, ৭৪ পর্যন্ত এই প্রকল্পের অন্তর্গত কাজের অগ্রগতির সম্পূর্ণ বিবরণ সমস্ত জেলা থেকে নও পাওয়া যায় নি। এ পর্যন্ত ১২টি জেলার ব্লকভিত্তিক বিবরণ পাওয়া গেছে। বাকি জেলা যথা মেদিনীপুর, পুরুলিয়া ও দার্জিলিং জেলার ব্লকভিত্তিক তথ্যের জন্য সংশ্লিষ্ট লা-শাসকগণের নিকট জরুরী বার্তা পাঠানো হয়েছে। তবে এই তিনটি জেলাসহ ান্য জেলাতেও এই বৎসরের পল্লী জলসরবরাহ প্রকল্পে মোট কত কাজ হয়েছে তার াব এতৎসংলগ্ন ২নং বিবরণীতে দেওয়া হ'ল। ১২টি জেলার ব্লকভিত্তিক বিবরণী ব্রেরী টেবিলে উপস্থাপিত করা হ'ল।

) ও (গ) ১৯৭৩-৭৪ সালের প্রকল্পের অন্তর্গত অসমাপ্ত কাজগুলি যথাসম্ভব শীঘ্র র্ণ করার জন্য সংশ্লিষ্ট জেলাশাসক ও ব্লক-উন্নয়ন অফিসারগণের নিকট নির্দেশ দেওয়া ছে। সবরকম চেষ্টা সত্ত্বেও প্রয়োজনমত নলকূপের পাইপ সরবরাহ না পাওয়ার ফলে জের অগ্রগতি ব্যাহত হয়েছে। পাইপ সরবরাহ অনুযায়ী এই আর্থিক বৎসরের মধ্যে জ যতদূর সম্ভব সম্পূর্ণ করা হবে।

*Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 59*

### ১নং বিবরণী

৭২-৭৩ সালে গৃহীত পল্লী জলসরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্ত নলকূপ ও কূপ খননের হিসাব। (এই প্রকল্পের লক্ষ্যমাত্রা ছিল প্রতি ব্লককে অন্তত ৩৫টি নলকূপ বা কূপ খনন করা):

| জেলার নাম | | | | | নলকূপ বা কূপ খনন ও পুনর্খননের হিসাব |
|---|---|---|---|---|---|
| ১। হাওড়া | — | — | — | — | ৫৮৯ |
| ২। ২৪-পরগনা | — | — | — | — | ২,২৩০ |
| ৩। নদীয়া | — | — | — | — | ১,৪৯৩ |
| ৪। মুর্শিদাবাদ | — | — | — | — | ২,১৪৭ |
| ৫। হুগলি | — | — | — | — | ১,২৭০ |
| ৬। বর্ধমান | — | — | — | — | ১,৯৭০ |
| ৭। বাঁকুড়া | — | — | — | — | ১,০১০ |
| ৮। বীরভূম | — | — | — | — | ৮৬৮ |
| ৯। জলপাইগুড়ি | — | — | — | — | ৫৭৩ |
| ১০। পশ্চিম দিনাজপুর | — | — | — | — | ১,২৮৩ |
| ১১। মালদা | — | — | — | — | ৫৯০ |
| ১২। কোচবিহার | — | — | — | — | ৭১৯ |
| ১৩। পুরুলিয়া | — | — | — | — | ৩৮৮ |
| ১৪। মেদিনীপুর | — | — | — | — | ১,৯৫৬ |
| ১৫। দার্জিলিং | — | — | — | — | ৮১ |
| | | | | মোট — | ১৭,১৫৭ |

*Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 59.*

**২নং বিবরণী**

১৯৭৩-৭৪ সালে গৃহীত পল্লী জলসরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্ত নলকূপ ও কূপ খনন/পুনর্খননের কাজের অগ্রগতির হিসাব (এই প্রকল্পের লক্ষ্যমাত্রা প্রতি ব্লকে অন্ততঃ ৩১টি ক'রে জল উৎস স্থাপন করা)

| জেলার নাম | নলকূপ বা কূপ খনন/পুনর্খননের কাজ সম্পূর্ণ হইয়াছে। | নলকূপ বা কূপ খনন/পুনর্খননের কাজ চলছে | মোট |
|---|---|---|---|
| ১। হাওড়া — — | ৬৫ | ৩৬ | ১০১ |
| ২। ২৪-পরগনা — | ৬৭৮ | — | ৬৭৮ |
| ৩। নদিয়া — — | ২৯২ | ১৯ | ৩১১ |
| ৪। মুর্শিদাবাদ — | ৪৪৫ | ২৩ | ৪৬৮ |
| ৫। হুগলী — — | ২৭৯ | — | ২৭৯ |
| ৬। বর্ধমান — — | ২৫৪ | ৬৮ | ৩২২ |
| ৭। বাঁকুড়া — — | ১৮৭ | ২১০ | ৩৯৭ |
| ৮। বীরভূম — — | ৫৫৯ | — | ৫৫৯ |
| ৯। জলপাইগুড়ি — | ২৫৫ | ১০ | ২৬৫ |
| ১০। পশ্চিম দিনাজপর | ২৬৫ | ১১৪ | ৩৭৯ |
| ১১। মালদা — — | ৩৭৭ | ১৬ | ৩৯৩ |
| ১২। কোচবিহার — | ২৩৯ | — | ২৩৯ |
| ১৩। পুরুলিয়া — | ৩ | — | ৩ |
| ১৪। মেদিনীপুর — | ১১০ | ৩১৯ | ৪২৯ |
| ১৫। দার্জিলিং — | — | ১৬ | ১৬ |
| | ৪,০০৮ | ৮৩১ | ৪,৮৩৯ |

**বোলপুর স্বাস্থ্যকেন্দ্র**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৬।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বোলপুর স্বাস্থ্যকেন্দ্রকে মহকুমা হাসপাতালে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ না।

## Adjournment motion

**Mr. Speaker** : I have received one notice of adjournment motion from Shrimati Ila Mitra, a few minutes earlier. I have refused my consent but I allow Shrimati Mitra to read out the text of the motion.

**Shrimati Ila Mitra :**

গতকাল কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতির আট হাজার অধ্যাপকের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের সমস্ত কলেজে কর্মবিরতি হয় ও ২৫৫ জন অধ্যাপক ও অধ্যাপিকা রাজ্য সরকারের শিক্ষকদের প্রতি উদাসীন মনোভাবের প্রতিবাদে ১৪৪ ধারা ভঙ্গ করে কারাবরণ করেন। অধ্যাপক সমিতির ১৪ দফা দাবী সম্পর্কে এখনও পর্যন্ত কোন ঘোষণা সরকারের পক্ষ থেকে হয়নি। আজও পাঁচ শতের উপর অধ্যাপকবৃন্দ কারাবরণ করবেন। সাধারণ মানুষের মধ্যে এ ব্যাপারে প্রচণ্ড বিক্ষোভ দেখা দিয়েছে। অবিলম্বে সরকার যদি সন্তোষজনক মীমাংসায় না আসেন তাহলে অবস্থা আয়ত্তের বাইরে চলে যাবে। আমি এই কথা বলতে চাই যে সরকার অবিলম্বে হস্তক্ষেপ করুন যাতে অবস্থা ডিটেরিয়েট না করতে পারে।

## LEGISLATION

### The Bengal Finance (Sales Tax) (Fourth Amendment) Bill, 1974

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to introduce the Bengal Finance (Sales Tax) (Fourth Amendment) Bill, 1974.

(Secretary then read the title of the Bill.)

Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Fourth Amendment) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই যে বিল এনেছি এতে আমরা বিক্রয় করের ক্ষেত্রে কিছু কিছু পরিবর্তন করবার জন্য আমরা বিক্রয় কর আইনের যে সিডিউল রয়েছে—লাকসারি গুড্‌সের ক্ষেত্রে ফিরিস্তি রয়েছে তাতে, এই বিলাস দ্রব্যের উপর ১২ পারসেন্ট কর ধার্য্যের আইন বর্তমানে বলবত রয়েছে। আমাদের বর্তমানে যে আইন রয়েছে তাতে বিলাস দ্রব্যের উপর ১২ শতাংশ-এর উপর কোন কর ধার্য্যের ক্ষমতা আমাদের নাই। কিন্তু আমরা দেখতে পাচ্ছি অন্যান্য কয়েকটি রাজ্যে মহারাষ্ট্র, তামিলনাড়ু এবং বিভিন্ন রাজ্যে তাদের বিক্রয় কর আইনে এইরকম ক্ষমতা আছে। সেখানে বিলাস দ্রব্যের উপর ১৫ পারসেন্ট কি তারও অধিক কর ধার্য্যের ক্ষমতা তাদের রয়েছে। আমরা এই বিলে এই ক্ষমতা নিতে চাই। আমাদের কর ধার্য্যের উর্ধ্বসীমা স্থিরীকৃত করা আছে ১২ শতাংশ। সেটা ১৫ শতাংশ করতে যাতে পারি তার জন্য এটা আনা হয়েছে। আমি কয়েকটি উদাহরণ দিচ্ছি মাননীয় সদস্যদের জন্য যে অন্যান্য রাজ্যে কি হারে কর ধার্য্যের বন্দোবস্ত রয়েছে বিলাস দ্রব্যের উপর। রেফ্রিজারেটরের উপর তামিলনাড়ুতে করের হার বর্তমানে ১৫ শতাংশ। এইবারের বাজেটে ১৫ শতাংশ বাড়িয়ে ২০ শতাংশ করছেন। এয়ার কনডিশনারের ক্ষেত্রে তামিলনাড়ুতে বর্তমান আইন অনুযায়ী ১৫ পারসেন্ট কর বসানো আছে মহারাষ্ট্রে আগে তাই ছিল তারা সেখানে ১৫ পারসেন্ট থেকে ২০ পারসেন্ট করছেন।

আর্মস্ অর্থাৎ অস্ত্রের উপর তামিলনাড়ুতে এখন করের হার ১৫ শতাংশ। মহারাষ্ট্রে তাই ১৫ শতাংশ। ফোম কুশন রবারের ফোম বা প্লাষ্টিক-এর ফোম মহারাষ্ট্রে করে হার ১৫ শতাংশ। আমি আগেও বলেছি বর্তমান আইনে ১২ শতাংশ কর-এর বেশী ক বসানোর ক্ষমতা আমাদের নেই। আমরা সেই হার বাড়ানোর অনুমতি বিধানসভার কা চাইছি। অন্যান্য রাজ্যে যেখানে ১৫ শতাংশ এমনকি ২০ শতাংশ করের হারও আছে সে সব জায়গায় আমরা কিছুটা কর বাড়াবার অনুমতি চাইছি। আর বিভিন্ন রকম পেন্ট যেগুলো বর্তমানে বড় বড় বাড়ীতে হচ্ছে সেগুলোর উপর আমরা ৬ শতাংশ হারে করা পারি। অন্যান্য রাজ্য এটা ১২ কি ১৫ শতাংশ রয়েছে। কসম্যাটিকের ক্ষেত্রে অধিক হ অন্যান্য রাজ্য ধার্য্য করছেন। কিন্তু আমরা এখনও ৬ শতাংশতেই রয়ে গিয়েছি। অ সোনার উপর করের হার এখন আমাদের এখানে এক পারসেন্টও না আধ পারসেন্ট আর এইটা বিহারে ৫ পারসেন্ট। দিল্লীতে ৫ পারসেন্ট, মাদ্রাজে এক পারসেন্ট। আম সেখানে আধ পারসেন্ট থেকে এক পারসেন্ট করার অনুমতি চাইছি এবং সোন অলঙ্কারের ক্ষেত্রে এক পারসেন্ট থেকে তিন পারসেন্ট করার অনুমতি চাইছি। সোন অলঙ্কারের ক্ষেত্রে এক পারসেন্ট আছে। এটা ১৯৫৫ সালে হয়। তার পরে পরিবর্তিত হয় এই ১৮ বছরে। বিহারে হার হচ্ছে ১০ পারসেন্ট, উড়িষ্যাতে ১০ পারসেন্ট, মাদ্রাজে ২ পারসেন্ট, মহিশুরে ৩ পারসেন্ট, তামিলনাড়ুতে তিন পারসেন্ট। আর একটা জিনি সোনার উপরে মণিমুক্তা হীরক যদি বসানো হয় তাহলে করের হার রয়েছে ৬ পারসে সেটা ১২ পারসেন্ট করা হচ্ছে।

এই যে একটা অসঙ্গতি এই অসঙ্গতির আমরা পরিবর্তন করতে চাই এই বিলের মাধ্যমে আর একটা পরিবর্তন আছে---এখানে একজন রেজিষ্টার্ড ডিলার আর একটা রেজিষ্টা ডিলারের কাছে জিনিষ বিক্রি করলে সেখানে করের হার রয়েছে এক পারসেন্ট। আ একটা রেজিষ্টার্ড ডিলার একটা রি-সেলারকে জিনিষ বিক্রি করলে সেখানে করের হা রয়েছে হাফ পারসেন্ট। এই অসঙ্গতি, এই এ্যানোম্যোলি আমরা দূর করতে চাই যাহোক কতকগুলি পরিবর্তন আমি এই আইনের মাধ্যমে আনতে চাচ্ছি, বিশেষ ক বিলাস দ্রব্যের উপর যখন অন্যান্য রাজ্য আমাদের চেয়ে বেশী কর ধার্য্য করছেন যখ সম্পদ সংগ্রহ করতে গেলে বিলাস দ্রব্যের উপর থেকে সম্পদ সংগ্রহ করতে হবে তখ সেই পরিপ্রেক্ষিতে আমি এই আইনটি এনেছি। আশা করি এই হাউস এই আইনটাকে সমর্থন জানাবেন।

[1-10—1-20 p.m.]

**Shri Shish Mohammad :**

মিঃ স্পীকার স্যার, আমাদের অর্থমন্ত্রী মহাশয় আজকে যে দি বেঙ্গল ফাইন্যান্স (সেল ট্যাক্স) (ফোর্থ এমেনডমেন্ট) বিল, ১৯৭৪ এই যে বিলটি এই হাউসে উপস্থাপন করেছে তার অর্থ এই যে তিনি যে বাজেটে ঘাটতি দেখিয়েছেন সেই ঘাটতি পূরণের জন্যই এ বিল আনতে চাচ্ছেন। মিঃ স্পীকার স্যার, আপনি নিশ্চয় জানেন যে পশ্চিমবঙ্গ সরকা এ পর্যন্ত যে কর, যে সেলস্ ট্যাক্স ধার্য আছে তা ভালভাবে আদায় করতে পারেনি। সে যদি একটু সুষ্ঠুভাবে আদায় করা হয় বা তার সুষ্ঠু ব্যবস্থা করা হয় তাহলে নূতন ভা কর বৃদ্ধি করার আর প্রয়োজন হোত না। কিন্তু সুষ্ঠুভাবে সেই করগুলি যে আদায় করা হবে তার কোন সুনির্দিষ্ট পরিকল্পনা নাই। কর এ পর্যন্ত যা আছে তাতে লোকে যেভাব ফাঁকি দিচ্ছে এবং সেই ফাঁকি যেভাবে বেড়ে যাচ্ছে তা রোধ করার কোন সুনির্দিষ্ট পদক্ষে এ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার এমন কি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গ্রহণ করেন নি। আপ নিশ্চয় অবগত আছেন যে এই যেসব বইয়ের দোকানে বিক্রি হয় বই খাতা-পত্র ইত্যা তার জন্য কোন সেলস ট্যাক্স লাগে না। কিন্তু স্পীকার স্যার, আপনি জানেন এই স বইয়ের দোকানে যেসব ইঞ্জিনীয়ারিং বই বিক্রি হয় জ্যামিতি বই বিক্রি কেনা হয় তখন তার সঙ্গে সকলেই তার ইনষ্ট্রুমেন্ট বক্স পর্যন্ত লোকে কিনে নেবার চেষ্টা করেন এব সেইভাবেই বিকি হয়। জ্যামিতি বই যে বক সেলারের কাছ থেকে কেনা হয়--ত

ইনস্ট্রুমেন্ট বক্স অন্য জায়গা থেকে কেনা হয় না। ঐ সমস্ত বুক সেলারদের কাছ থেকেই কেনা হয় এবং বুক সেলাররা যে ক্রয়করছে তারও সেলস ট্যাক্স লাগছে না। যে সার্ভে বুক, বুক সেলারের কাছ থেকে কেনা হয় তার ইনস্ট্রুমেন্ট ড্রইং ইনস্ট্রুমেন্টও সেই বুক সেলারের কাছ থেকে কিনে নেওয়া হচ্ছে। অর্থাৎ ওগুলিও ঐ বইয়ের দোকানের মারফৎ বিক্রি হচ্ছে এবং আমাদের সেলস ট্যাক্স ফাঁক হয়ে যাচ্ছে। আমার মনে হয় এগুলি যখন বিক্রি হয়ে যাচ্ছে এর উপর সেলস ট্যাক্স থাকা সত্ত্বেও কৌশল অবলম্বন করে বিক্রি হয়ে যাচ্ছে গভর্ণমেন্টের সেলস ট্যাক্স আদায় হচ্ছে না। আমরা সকলেই জানি যে ফার্মাসির উপর কোন সেলস ট্যাক্স নাই। কিন্তু দেখতে পাই সেখানে হট ব্যাগ, আইস ব্যাগ, স্টেটিসকোপ, থার্মোমিটার, নিডল এগুলিতেও সেলস ট্যাক্স থাকা সত্ত্বেও যেহেতু ফার্মাসী সেলস ট্যাক্সের বাইরে রয়েছে এবং তার মারফতে যেহেতু এগুলি বিক্রি হচ্ছে--লোকে কিনে আনছে--অথচ গভর্ণমেন্ট এগুলি থেকে ট্যাক্স আদায় করতে পারছে না।

মাননীয় স্পীকার, স্যার, এই সেলস ট্যাক্স কিভাবে যাচ্ছে? আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাচ্ছি যে এই সমস্ত জিনিসগুলি ইনস্ট্রুমেন্টসগুলি পাঞ্জাব, বম্বে, আম্বালা ইত্যাদি খুব ভাল এরিয়ায় তৈরী হচ্ছে এবং চোরা পথে ঐগুলি পশ্চিমবঙ্গে নিয়ে এসে বিক্রি করছে এবং পশ্চিমবঙ্গ সরকারের যে পরিমান সেলস ট্যাক্স উঠত, ঐভাবে চোরা পথে বিক্রী করে অন্যান্য প্রভিন্স যেমন পাঞ্জাব, বম্বে, আম্বালা এরা সব আদায় করে নিয়ে চলে যাচ্ছে। তারা বিক্রী করে যাচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গে সেলস ট্যাক্স আদায় হচ্ছে না, পশ্চিমবঙ্গ সরকারের ঘরে টাকা আসছে না। মাননীয় স্পীকার স্যার, আমাদের যে সেলস ট্যাক্সগুলি আছে সেগুলি যদি সুষ্ঠু ভাবে আদায় হত, কালেকসান হত, কালেক্টারের যদি ঠিক ভাবে আদায় করতেন তাহলে আমাদের ঘাটতি হত না, সেলস ট্যাক্স বাড়াবার কোন প্রয়োজন হত না। ইনসপেকটার যারা সেলস ট্যাক্স হিসাব করে বেড়ান, যারা আদায় করে বেড়ান, যারা ডিলারদের কাগজপত্র চেক করেন, তারা এগুলিকে সাপ্রেস করার চেষ্টা করেন। ৫।১০টি হয়ত চেক করলেন, আর কিছু কিছু চাপা দিলেন, সেখান থেকে আদায় হল না। একটা চোরা পথে পশ্চিমবাংলার প্রচুর মালপত্র বাংলাদেশে চলে যায়। আমাদের বর্ডার সিকিউরিটি ফোর্স আছে, থানা আছে, কিন্তু তা সত্ত্বেও মাল বেরিয়ে যায়, ধরা যায় না, মাল আটক করা যায় না। স্মাগলারদের ধরা যায় না কেন? তাদের একটা মাসোহারার বন্দোবস্ত করা আছে এবং মাস গেলেই স্মাগলাররা থানায় গিয়ে তাদের টাকা জমা দিয়ে আসে। সেই রকম এই ইন্সপেকটর যারা চেক করেন, তাদেরকে ওরা মাসোহারা দেয় এবং সেই মাসোহারা ইন্সপেকটর থেকে সুরু করে উপরের অফিসারের পকেটে পর্যন্ত চলে যায়। আমার মনে হয় আমাদের অর্থমন্ত্রী মহাশয়, কেবল বাড়ী আর হাই কোর্ট করছেন, এ সম্বন্ধে নিশ্চয় তিনি কিছু করেন নি। আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি নিশ্চয় তিনি এ সম্বন্ধে একটু চিন্তা করে দেখবেন। তার পরে এই সেলস ট্যাক্স বই-এর দোকানদাররা দেন না। তাদের নাম যদি মাননীয় মন্ত্রী মহাশয় বলতে বলেন আমি নিশ্চয় বলে দেব যে ওরা সেলস ট্যাক্স কিভাবে ফাঁকি দিয়ে যাচ্ছেন। এস, ভট্টাচার্য্য, আর্ট ইউনিয়ন স্টেশনারি, ভারত স্টেশনারি, টেকনো স্টেশনারি, ধর এণ্ড কোং ইত্যাদি এরা বই-এর দোকান মারফৎ বিভিন্ন ইনস্ট্রুমেন্টস্ বিক্রী করেন, কিন্তু সেলস ট্যাক্স দেন না, সেলস ট্যাক্স দেবার প্রয়োজনীয়তা উপলব্ধি করেন না। আমাদের সরকার থেকে তাদের উপর সেলস ট্যাক্স বসানোর কোন পরিকল্পনা নেই, অথচ তারা সেই সব জিনিসগুলি বিক্রী করে। আর আমাদের আদায় শূন্য হচ্ছে এবং আমরা সেলস ট্যাক্স আদায় করতে পারছি না। আমাদের ভাণ্ডার শূন্য হচ্ছে, দেশের কল্যাণ করতে পারছি না। দেশের কল্যাণ করবার জন্য যে সেলস ট্যাক্স আদায় করতে যাচ্ছি তাতে সাধারণ মানুষের উপর আরো বেশী চাপ পড়ে যাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় লাক্সারি গুড্স সম্বন্ধে বলেছেন। তিনি সিডিউল্ড ২তে লাক্সারি গুড্স সম্বন্ধে এই কথা বলেছেন--কিন্তু যাকে লাক্সারি বলা হয় সেটা যদি নিত্য প্রয়োজনীয় হয় যারা অত্যন্ত বড় লোক, যাদের আর্থিক সঙ্গতি আছে তারাই এই সমস্ত বার্নিশ জাতীয় জিনিস, পেন্ট জাতীয় জিনিস ব্যবহার করবেন এবং তাদের উপর ১৫ পারসেন্ট কেন আরো বেশী বাড়িয়ে দিন, আপত্তির কিছু নেই। কিন্তু সাধারণ মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত সম্প্রদায়ের

লোক যারা সামান্য একটা বাড়ী করে দরজা জানালা রঙ করবার চেষ্টা করছে তাদের ক্ষেত্রে এই সেলস ট্যাক্স বসে যাচ্ছে এবং তার জন্য ১০ টাকার নীচের একটা স্ল্যাব তৈরী করুন এবং ১০ টাকার নীচে যারা বার্নিশ, পেন্ট ইত্যাদি ক্রয় করবেন তাদের এই সেলস ট্যাক্সের আওতা দেকে বাদ দেবেন। এইভাবে ১০ টাকা থেকে ২০ টাকা, ২০ টাকা থেকে ৩০ টাকা, ৩০ টাকা থেকে ৪০ টাকা এইভাবে সেলস ট্যাক্সের একটা স্ল্যাব তৈরী করুন এবং এর উপর আরো ক্রমবর্দ্ধমান হারে সেলস ট্যাক্স বসান তাতে সকলেই সমর্থন করবে এবং তাতে কোন আপত্তি থাকবে না।

[1-20—1-30 p.m.]

কিন্তু আমার আপত্তিটা হচ্ছে এই কারণে, যে যারা নিম্নবিত্ত, যারা একটু আধটু ব্যবহার করবে তাদের উপরও সেল্স ট্যাক্স বেড়ে যাচ্ছে এবং অধিক মাত্রায় বেড়ে যাচ্ছে। তার পরে মাননীয় মন্ত্রীমহাশয় প্রসাধনদ্রব্যের কথা বলেছেন। এই প্রসঙ্গে বলি, বাচ্চাদের জন্য একটু আধটু বেবি পাউডার ব্যবহার করতে হয় তা ছাড়া পাউডার সাধারণ মানুষও একটু আধটু ব্যবহার করে, তারাও কিন্তু এর আওতায় পড়ে যাচ্ছে। যারা বেশী দামের জিনিষ বেশী বেশী ব্যবহার করবে—৫ টাকার উর্ধ্বের জিনিষ, সেখানে ক্রমবর্ধমান হারে ট্যাক্স বসিয়ে যান কিন্তু ৫ টাকার নীচের জিনিষগুলিকে আপনি সেল্স ট্যাক্সের আওতা থেকে বাদ দিন এই অনুরোধ জানাব। কারণ আজকে যেখানে মানুষ পেট পুরে খেতে পাচ্ছে না, পরতে পারছে না সেখানে যদি তাদের এই মন ভাল রাখার সামান্য সুযোগটাও না দেন তাহলে অবিচার করা হবে। কিন্তু এখানে যা করা হচ্ছে তাতে দেখছি ১।২।৩ টাকার জিনিষের উপরও সেল্স ট্যাক্স বসে যাচ্ছে। তারপর মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সেল্স ট্যাক্স আদায়ের ব্যাপারে কি মিস্ম্যানেজমেন্ট চলেছে সেটা একটু দেখুন। তিন মাসে ৫শো টাকার উর্ধ্বে যারা সেল্স ট্যাক্স দেন তাদের জন্য রিজার্ভ ব্যাংকে অনেকগুলি কাউনটার আছে, সেখানে দেবার কোন অসুবিধা নেই এবং সেখানে তারা টাকা জমা দেবার ৫।৭ দিনের মধ্যে রিসিটও পেয়ে যাচ্ছে কিন্তু এই কোলকাতায় যারা ৫শো টাকার নীচে সেল্স ট্যাক্স দেন তাদের অনেক দুর্ভোগ পোয়াতে হয়। সেখানে ট্রেজারিতে একটি মাত্র কাউনটারে এই ট্যাক্স জমা নেওয়া হয়। সেখানে গেলে দেখবেন, লোককে বিরাট লাইন দিয়ে টাকা জমা দিতে হচ্ছে, তিন-চার দিন ঘুরতে হচ্ছে, তারপরে এখানে টাকা জমা দাও, ওখানে চালান জমা দাও, এখানে সই কর এইভাবে মানুষকে নাস্তানাবুদ করা হচ্ছে। স্যার, যারা জমা দিতে যায় সেইসব ব্যবসায়ীরও তো সংসার আছে, তাদেরও তো কাজ করতে হয়, কাজেই দিনের পর দিন এইভাবে যদি তাদের কাউনটারে গিয়ে লাইন দিতে হয় তাহলে তাদের অসুবিধার শেষ থাকে না। এর ফলে স্যার, মানুষ বাধ্য হয়ে অন্য পথ অবলম্বন করে। তাছাড়া সেখানে যে সমস্ত অফিসাররা আছেন তারা এদের হ্যারাস করেন কিছু টাকা কামাবার জন্য। সেখানে টাকা দিলে কাজ যথারীতি হয়। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সেখানে লোককে কিভাবে দিনের পর দিন হ্যারাস করা হচ্ছে সেটা একটু দেখবেন। কোলকাতার ট্রেজারিতে মাত্র একটি কাউনটারে নেওয়া হয়। আর যেটা ৯ নম্বর কাউনটার সেখানে ট্যাক্সের টাকা নেওয়া হয়। সময়মত চেক্ দিলেও তার রিসিট পাওয়া যায় না। কাজেই এই যে দুর্নীতি এটা আপনি দমন করুন। এগুলি সংশোধন করুন তাহলে আমাদের সেল্স ট্যাক্স আদায় করতে কোন কষ্ট হবে না এবং আদায় করতে অসুবিধা কিছু হবে না। সেল্স ট্যাক্স যেগুলি আমাদের আছে সেগুলির দিকে নজর দিন, সেগুলি নিয়মিত ভাবে আদায় করার ব্যবস্থা করুন। কিন্তু নিয়মিতভাবে আদায় না করে পশ্চিমবঙ্গে যে ঘাটতি আছে সেই ঘাটতি পূরণ করার জন্য আপনি সেল্স ট্যাক্স বসাচ্ছেন এবং সাধারণ মানুষের উপর এটা প্রয়োগ করছেন। সাধারণ মানুষের উপর সেল্স ট্যাক্স বসিয়ে আপনারা দেশের যে কল্যাণ করতে চাচ্ছেন, এর দ্বারা সেই কল্যাণ সাধিত হবে না, এবং হতে পারে না। এর দ্বারা অসাধু ব্যবসায়ীদের পরোক্ষভাবে সাহায্য করার চেষ্টা করছেন। অবশ্য তিনি বৈষয়িক লোক ভবিষ্যতে মামলা-মোকদ্দমা আসবে এবং আপনি নিশ্চয়ই সেই মামলা-মোকদ্দমার হাই কোর্ট-এ ওকালতি করবেন সেই প্রচেষ্টা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে

আমি আর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হোসিয়ারীর ক্ষেত্রে নাইলনের জামা-কাপড়, মোজা ইত্যাদি আছে, এগুলি হচ্ছে লাকসারি গুড্‌স। আমার মনে হয় মাননীয় মন্ত্রি মহাশয়ের বাড়ীতে এইসব ব্যবহার একটু বেশী, সেই কারণে এই যে লাকসারি গুড্‌স, এটাকে কি বলবেন, সুতার উপর যা তৈরী হচ্ছে। সেখানে কিন্তু এই নাইলনের সুতার গেঞ্জী বা জামা কাপড় ইত্যাদির উপর সেল্‌স ট্যাক্স হলে আমরা আপত্তি করবো না। তারপর সোনার উপরে করেছেন হাফ পারসেন্ট। করুন, সামান্য পাথর দিয়ে কি খোদাই করবে তার উপর হাফ পারসেন্ট থেকে ১ পারসেন্ট। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে একথা বলতে চাই এবং অনুরোধ করতে চাই, আপনি সেল্‌স ট্যাক্সটা একটু ভাল করে দেখুন। সর্বদিকে চিন্তা করে আপনি একটা কম্‌প্রিহেনসিভ বিল আনুন এবং যে ত্রুটিগুলি আমি তুলে ধরেছি সেগুলি বিবেচনা করে ভবিষ্যতে একটা কম্‌প্রিহেনসিভ বিল এনে যাতে ভবিষ্যতে কল্যাণ হয় সেদিকে লক্ষ্য রেখে সেইভাবে চেষ্টা করুন। আর তা যদি না করেন তাহলে এই যে চোরাগোপ্তাভাবে এগুলি করছেন এতে সাধারণ মানুষের উপকারে আসবে না। এতে বরং অসাধু ব্যবসায়ীরাই উপকৃত হবেন। সেই কারণে আমি এই বিলের বিরোধিতা করছি।

**Shri Puranjoy Pramanik :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সেল্‌স ট্যাক্স বিলটা আনয়ণ করেছেন তাকে সমর্থন জানিয়ে একথা বলতে চাই যে, এই বিলটি বর্তমানকালে একটা সমাজতান্ত্রিক পথের বিশেষ বলিষ্ঠ পদক্ষেপ। কেননা, সাধারণতঃ সেল্‌স ট্যাক্স সমস্ত লোকের কাছে আদায় করা হয়। কিন্তু এই বিলে যে কয়েকটা জিনিষের উপর সেল্‌স ট্যাক্স ধার্য্য করা হবে তা বড়লোকের পকেট থেকে আদায় হবে বলে বলা হয়েছে দেখা যাচ্ছে। কিন্তু তবুও ঐ বিলের মধ্যে কোন্‌ কোন্‌ জিনিষের উপর কর ধার্য্য করা হবে তা ঠিকমত না থাকার জন্য জানা যায়নি। তবুও বাজেট বক্তৃতায় আমরা যা পেয়েছি তাতে এটা বড় লোকের কাছ থেকে আদায় করা হবে এই বিষয়ে নিঃসন্দেহ। এই বিলটি আলোচনাকালে প্রথমে বলতে হয়, এই বিল ১৯৪৩ সালে প্রথমে বঙ্গীয় বিক্রয় কর আইন প্রচলিত হয়। তারপর বহু এ্যামেণ্ডমেন্ট হয়েছে, অন্ততঃ ৫।৭টি বার এ্যামেণ্ডমেন্ট হয়েছে এবং এবারেও ফাষ্ট, সেকেণ্ড, থার্ড এ্যাণ্ড ফোর্থ এ্যামেণ্ডমেন্ট হল। এই ৪টি এ্যামেণ্ডমেন্ট হল অথচ এই ৪টি এ্যামেণ্ডমেন্ট এক সঙ্গে করে যদি একটা বিল আনা হত তাহলে আমার মনে হয় বিশেষ কিছু অসুবিধা হ'ত না এবং খরচের দিক থেকেও সাশ্রয় হত এবং আলোচনার দিক থেকেও দীর্ঘস্থায়ী আলোচনা করা সম্ভব হ'ত। আমি মনে করি এই বিক্রয় কর আইন যখন ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার সংশোধনী প্রস্তাবটি এনেছিলেন এবং তখন তৎকালীন অর্থমন্ত্রী শ্রীজ্যোতি বাসু মহাশয় এই সংশোধনী প্রস্তাবটি পেশ করেছিলেন, এই হাউসে। আজকে যিনি মুখ্যমন্ত্রী এবং আমাদের নেতা, তিনি সেই সময় বলেছিলেন এই সেল্‌স ট্যাক্স আইন, এই বিক্রয় কর আইন সংশোধন করার জন্য, এই সেল্‌স ট্যাক্স আইনের সম্বন্ধে যখন যুক্তফ্রন্ট সরকার ছিলেন, যখন কংগ্রেস ছিলেন, তখন যুক্তফ্রন্ট সরকারের সদস্যরা এই সেল্‌স ট্যাক্স আইন যাতে সংশোধন না করে যাতে কর বৃদ্ধি না করা যায় সেজন্য বারবার বলেছিলেন এবং সেই সময় আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন, তখন জ্যোতিবাবু বলেছিলেন দি পুওর হ্যাজ বিকাম পুওরার এ্যাণ্ড দি রিচ হ্যাজ বিকাম রিচার, তা এখানে কি দি পুওর হ্যাজ বিকাম রিচার। কিন্তু সেই সময়ে সে কথার উত্তরে কোন জবাব জ্যোতিবাবু দিতে পারেন নি। আমি এখানে বলবো, যে ট্যাক্স ধার্য্য করা হয়েছিল সেটা সাধারণ মানুষ যে সব জিনিষ ব্যবহার করে তার উপরে। কিন্তু এখন যে ট্যাক্স ধার্য্য করা হচ্ছে সেগুলি সাধারণতঃ বড় লোকেরা, ধনী লোকেরা ব্যবহার করে, তার উপর কর ধার্য্য করা হচ্ছে।

[1-30—1-40 p.m.]

এখানে একটা কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই, কর আদায়ের জন্য বিল এসেছে বারবার, বিভিন্নভাবে আদায়ের চেষ্টা করা হয়েছে, কিন্তু কর আদায় হচ্ছে না।

যার জন্য বিক্রয় কর ৪৫ কোটি টাকা আদায় হয়নি। কিন্তু এই কর আদায় করবার জন্য কোন ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি না। আমার মনে হয় এই ব্যবস্থা করবার জন্য সেল্ স ট্যাক্সের যে সমস্ত কর্মচারী আছে, তাদের একটা কনডাক্ট রুল তৈরী করা উচিত, যাতে এই কর আদায় করা যায়। আমার জেলা বর্ধমানে প্রায় সাত হাজার সেল্ স ট্যাক্স কেস সার্টিফিকেট হয়ে পড়ে রয়েছে। সেই কর আদায় হচ্ছে না। তারা তদ্বির করে চলে যাচ্ছে, এই সমস্ত অনাদায়ী কর আদায় করার কোন ব্যবস্থা নেই। আমি জানি প্রায় সাত হাজার সার্টিফিকেট কেস-এ প্রায় ৭৩ কোটি টাকার মত অনাদায়ী হয়ে পড়ে রয়েছে। বছরের পর বছর এইগুলো অনাদায়ী হয়ে পড়ে রয়েছে, এই টাকা আদায় করবার জন্য কোন সুষ্ঠু ব্যবস্থা নেই। আমি আপনার মাধ্যমে নিবেদন করবো যদি কর ঠিকমত আদায় হয় তাহলে বারবার নুতন করে কর চাপাবার প্রয়োজনীয়তা আছে বলে আমার মনে হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কর বসানোর বিল মন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন এটা আমি সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই জন্য যে যেহেতু এই কর বড়লোকদের ব্যবহার্য্য দ্রব্যাদির উপর বসানো হচ্ছে এবং যেহেতু এই বিল সমাজতান্ত্রিক দৃষ্টিভঙ্গীতে গঠিত সেইহেতু এই বিলকে সমর্থন করছি এবং এই কর যাতে ঠিকমত আদায় করা যায় তারজন্য সরকার নিশ্চয়ই একটা বলিষ্ঠ পদক্ষেপ নেবেন বলে মনে করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯৪২ সালের দি বেঙ্গল ফাইন্যান্স (সেল্স্ ট্যাক্স) (ফোর্থ এ্যামেণ্ডমেণ্ট) বিল এনেছেন মোটামুটিভাবে তা সমর্থনযোগ্য এবং যে সমস্ত সংশোধনের প্রস্তাব করেছেন, আমরা সেই সবগুলোকেই সমর্থন করি, যে সমস্ত বিলাস সামগ্রীর উপর বিক্রয় করের হার বাড়ানো হয়েছে, সেইগুলো খুবই ভাল হয়েছে। যেমন ধরুন, শিডিউল্ড টু'তে দেখছি যে সমস্ত বিলাস দ্রব্য উচ্চবিত্তের লোকেরা ব্যবহার করে যেমন মোটর ফিক্স চেসিস, মোটর সাইকেল, স্কুটার, রেডিও, ক্যামেরা, লোহার আলমায়রা, টাইপরাইটার, বায়নাকুলার, টেপ রেকর্ডার ইত্যাদি এই সমস্ত দ্রব্যের জন্য ১২ পার্সেন্টের জায়গায় ১৫ পার্সেন্ট করেছেন। তাছাড়া শিডিউল্ড টু'তে নুতন নাম ঢুকিয়েছেন, যেমন ধরুন টেলিভিশন সেট, কসমেটিক্স ইত্যাদি, এই সমস্তই সমর্থনযোগ্য। আমার শুধু এই বিল সম্পর্কে একটা কথা বলার আছে যে স্টেনলেস স্টিল, হিণ্ডালিয়াম, এই সমস্ত দ্রব্য সামগ্রীকে সিডিউল্ড টু'তে ঢোকানো উচিত এবং এইগুলোকে ঢোকাতে পারতেন। আর একটা জিনিস ভাল করেছেন যে সোনার উপর বিক্রয়কর বাড়ানো হয়েছে হাফ পার্সেন্ট থেকে এক পার্সেন্ট এবং সোনার গয়নার উপর বাড়ানো হয়েছে এক পার্সেন্টের জায়গায় তিন পার্সেন্ট, এটা ভালই হয়েছে। কিন্তু সিডিউল্ড টু'তে যে ইলেকট্রিক বাল্বের কথা বলা হয়েছে, সেটা বার করে আনতে পারতেন। এই প্রসঙ্গে আমি বলবো যে মিষ্ট দ্রব্য—দুগ্ধজাত মিষ্টান্ন—এর উপর বিক্রয় কর রাখুন এবং গরীব মানুষ যেগুলো ব্যবহার করে তার উপর থেকে বিক্রয় কর তুলে দেওয়া ভাল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই যে বিল, এই প্রসঙ্গে দু একটা কথা বলা প্রয়োজন শুধুমাত্র বিক্রয়কর সংশোধন হ'ল সমস্ত বিলাস দ্রব্যের উপর, এটা কিন্তু আজকের দিনের প্রধান দৃষ্টিভঙ্গি হওয়া উচিত নয়।

মাননীয় স্পীকার স্যার, আজকে ভারতবর্ষে যারা নীতি নির্ধারণ করেন সেই রাজনৈতিক নেতারা বা যে অর্থনীতিবিদরা আছে, তাদের সামনে দুটো প্রশ্ন আছে, দুটো চিন্তা তাদের মাথায় ঘুরছে। একটা হলো বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করুন, আর একটা মত হচ্ছে বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করে দরকার নেই, বিলাস সামগ্রীর উপর ট্যাক্স করুন, এক্সাইস ট্যাক্স করুন, সেল্ স ট্যাক্স করুন, করে যতটা পারেন টাকা আদায় করে নিন। মাননীয় স্পীকার স্যার, আমি প্রথমে দ্বিতীয় বক্তব্যের উপর আলোচনা করব, তারপরে প্রথম মতটা আলোচনা করা দরকার। আমাদের কমিউনিস্ট পার্টি থেকে আমাদের কেন্দ্রীয় কমিটি এবং আমাদের নেতারা বার বার বলেছেন যে, আমাদের মত হচ্ছে বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করতে হবে। কিন্তু দুঃখের বিষয় আমরা দেখছি যে বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করে ট্যাক্স বাড়ানোর নীতি কংগ্রেস নেতারা গ্রহণ করেছেন। আমরা বলি

কি, যে ট্যাক্সের মাধ্যমেই যদি আপনারা করতে চান তাহলে সেটা এমন করতে হবে যাতে সমবন্টন বা ডিস্ট্রিবিউশনটা ফেয়ার হয়, সেই রকম ট্যাক্সের কথা আপনাদের চিন্তা করতে হবে। ডিস্ট্রিবিউশন সুষম করবার জন্য ইনকাম ব্রাকেট অনুযায়ী কর হার বন্টন করতে হবে। যার নাম হচ্ছে টার্নওভার ট্যাক্স। আজকে পৃথিবীর সমস্ত সমাজতান্ত্রিক দেশে টার্নওভার ট্যাক্স যেটা হচ্ছে, সেটা ডিফারেন্সিয়েটেড সেল ট্যাক্স এবং আয় অনুযায়ী হচ্ছে। সেই রকম আয়-স্তর অনুযায়ী বিভিন্ন দ্রব্যের বিভিন্ন হারে কর করুন। আজকাল পৃথিবীর সমস্ত সামাজতান্ত্রিক দেশ এই জিনিস করছে। আমরা তাই বলব যে যদি ট্যাক্স আপনাদের করতেই হয় তাহলে আয়-স্তর নির্ণয় করে বিভিন্ন বিক্রয় করের হার-এর কথা চিন্তা করা অবিলম্বে প্রয়োজন। মাননীয় স্পীকার স্যার, কিন্তু আমাদের দাবী হচ্ছে যে বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করা অবিলম্বে দরকার। অর্থনৈতিক উন্নয়নের প্রথম যুগে অন্ততঃ প্রথম ৫ বছর একটা মোরাটোরিয়াম যদি আপনারা ঘোষণা করেন যে, বিলাস সামগ্রীর উৎপাদন হবে না, তাহলে উন্নয়ন হওয়া সম্ভব, নাহলে আমাদের দেশের উন্নয়ন সম্ভব নয়। মাননীয় স্পীকার স্যার, ইংলণ্ড ধনতান্ত্রিক দেশ সেখানেও উন্নয়নের সময় বিলাস সামগ্রীর উৎপাদন হয়নি। জাপান, যেখানে ধনতান্ত্রিক উন্নয়ন হচ্ছে, সেখানেও কিন্তু প্রথমে বিলাস সামগ্রীর উৎপাদন হয়নি। ধনতান্ত্রিক দেশেও উন্নয়নের প্রথম স্তরে বিলাস সামগ্রী তৈরী হয় না। ধনতান্ত্রিক নীতি অনুযায়ীও উন্নয়নের প্রথম স্তরে বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করা দরকার। আর সমাজতান্ত্রিক দেশে তো বিলাস সামগ্রীর উৎপাদন প্রথম ২০।২৫ বছর হয়না। এই নীতি তারা পরিকল্পনা কমিশনের মাধ্যমে গ্রহণ করে থাকেন। সেই জন্য আমি আপনার কাছে এটা জানাব যে আমাদের দেশে এখন বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ রাখা প্রয়োজন। মাননীয় স্পীকার স্যার, বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ রাখা শুধু মাত্র ন্যায়বিচার, দরিদ্রের প্রতি মমত্ব বা গরীবের প্রতি মানবিকতা--এর কারণ নয়। এর পিছনে অত্যন্ত গুরুতর অর্থনৈতিক কারণ আছে। আমাদের ভারতবর্ষে যে অর্থনৈতিক সঙ্কট দেখা দিয়েছে সেই অবস্থায় পরিকল্পনার মূল নীতিগুলি ঠিক আছে, যেমন ভারি শিল্পের উপর জোর দেওয়া এবং সরকারী ক্ষেত্রে ভারি শিল্প গড়ে তোলা হচ্ছে। কিন্তু এই পরিকল্পনাকে সুপরিকল্পিত করে তোলার পিছনে যে কতগুলি আনুষাঙ্গিক নীতি আছে সেগুলি ভুল, উৎপাদন দ্রব্যের অনুপাতগুলি ভুল। এর জন্য ঠিক মত নীতি নেওয়া দরকার। তার মধ্যে একটা হচ্ছে বিলাস সামগ্রীর উৎপাদন বন্ধ করা। যে সমস্ত জিনিষ দিয়ে বিলাস সামগ্রী উৎপাদন করা হয় সেই সমস্ত জিনিস দিয়ে ভোগ্য-দ্রব্য উৎপাদন করা দরকার। আমাদের দেশে বিলাস সামগ্রীর জন্য কাঁচা মাল বিদেশ থেকে আনা হয় এবং তারজন্য আমাদের কাঁচা মালের রপ্তানী বাড়াতে হয়, এর ফল হচ্ছে কি বিলাস সামগ্রীর জন্য বিদেশী মুদ্রার অপচয় হয়, কিন্তু এই সব উপকরণগুলি দরিদ্রদের ভোগ্যদ্রব্য উৎপাদনে অপসারিত করা দরকার। আমি তাই মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব যে আপনি একটু এই বিষয়ে চিন্তা করে দেখুন। আমি কয়েকটি তথ্য আপনার মাধ্যমে দিতে চাই যে গত তিন বছরে আমাদের দেশের ভুল নীতির ফলে আজকে এই সঙ্কট এই রূপ ধারণ করেছে। গত তিন বছরে চিনি, বনস্পতি, খাদ্যশস্য, এই সমস্তর উৎপাদন বাড়েনি।

[ 1 40—1-50 p.m. ]

এই সমস্ত উৎপাদন ষ্ট্যাগন্যান্ট হয়ে আছে। মিলের তৈরী মোটা কাপড়ের উৎপাদন কমে গেছে; কিন্তু রেফ্রিজারেটার, এয়ার-কণ্ডিসনার, মোটর গাড়ী প্রভৃতির উৎপাদন ২গুণ হয়ে গেছে। এটা কি কোন একটা সমাজতান্ত্রিক উৎপাদন নীতি ছিল? গত ২ বছরে সরকার এক ডজন বড় বড় শিল্পপতিকে লাইসেন্স দিয়েছেন সিনথেটিক ফাইবার, খুব দামী ফেব্রিক্স-এর মিহি কাপড়ের ব্যবসা করার জন্য। সুপারফাইন কাপড় উৎপাদনে বিনিয়োগ হয়েছে ৪০০ কোটি টাকা এবং এরজন্য বিদেশ থেকে সুক্ষ্ম তুলো আনতে হবে ২৫০ কোটি টাকা। অর্থাৎ মোটা কাপড়ের উৎপাদন বাড়ল না, সেখানে মিহি কাপড়ের উৎপাদন ২ বছরে ৪৫ পারসেন্ট বাড়ল। এটা অর্থনীতির একটা অঙ্গ হতে পারে না। সাবান বাড়ল না, বাড়ল সিনথেটিক ডিটারজেন্ট, গত বছরে বাস, লরি বাড়ল সাড়ে ৪ গুণ, কিন্তু প্যাসেনজার গাড়ী যেগুলি বড়লোকেরা ব্যবহার করে তার উৎপাদন বাড়ল সাড়ে ৭ গুণ

রেফ্রিজারেটার বাড়ল ১৭৪ গুণ, এয়ার-কণ্ডিসনার বাড়ল ১১ গুণ। এগুলির উপর ট্যাক্স করলে নিশ্চয় কিছু টাকা পাওয়া যাবে। কিন্তু এই নীতি যদি চলতে থাকে তাহলে অর্থনৈতিক সঙ্কট গভীরতর হবে। আগামী ৫ বছরে এই নীতির যদি আমূল পরিবর্তন না হয় তাহলে আর্থিক সঙ্কট গভীরতর হবে। এ জিনিষগুলি চিন্তা করার আছে। আমরা যত বেশী বিলাস সামগ্রী উৎপাদন করব তারজন্য প্রয়োজনীয় কাঁচামাল বিদেশ থেকে আনতে হবে এবং আমাদের দেশের কাঁচামাল অন্যদেশে পাঠাতে হবে। সুতরাং গরীবী হটাতে গেলে আমিরী হটাতে হবে। এর মানে হচ্ছে আমিররা যে সমস্ত বিলাসদ্রব্য ব্যবহার করে সেগুলির উৎপাদন বন্ধ করতে হবে। মন্ত্রিমহাশয় বলেছেন গত বছরে এইসব জিনিষের উপর ট্যাক্স করে ১ কোটি টাকা আয় করেছেন। কিন্তু আমি বলব এরদ্বারা পশ্চিমবঙ্গের অর্থনীতির একটুও অগ্রসর হবে না। যাই হোক বিলাস দ্রব্যের উপর ট্যাক্সের নীতিকে সমর্থন করি। কিন্তু বলব যে এই মৌলিক নীতির পরিবর্তন হওয়া প্রয়োজন। এই ক'টি কথা বলে আমি শেষ করছি।

**Shri Jyotirmoy Mazumdar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে সমস্ত দ্রব্যের উপর নূতন বিক্রয় কর বসাবার প্রস্তাব করেছেন তার কিছু কিছু নমুনা আমরা তাঁর বাজেটের মধ্যে দেখেছিলাম। আমাদের বাজেটে ২৪ কোটি টাকা ঘার্টতি পূরণের জন্য নূতনভাবে ট্যাক্সেসান-এর প্রয়োজন আছে। কিন্তু সেই ট্যাক্সেসান আমাদের পশ্চিমবাংলার সাড়ে ৪ কোটি মানুষের মধ্যে যারা মধ্যবিত্ত, নিম্নবিত্ত, বর্গাদার, ভূমিহীন চাষীর উপর যাতে আঘাত না করে সেইদিকে চিন্তা করে করা হয়েছে এবং সেইভাবে এমন কতকগুলি জিনিষের উপর ট্যাক্স করা হয়েছে যেগুলি শুধু বিত্তশালী মানুষেরা ভোগ করেন। সেদিক থেকে এই বিল সম্পূর্ণ সমর্থনযোগ্য। কেননা আমরা এখানে দেখতে পাচ্ছি তিনি সোনার উপর আধ থেকে ওয়ান পারসেন্ট এবং সোনার অলঙ্কারের উপর ১ থেকে ৩ পারসেন্ট বাড়িয়ে নিয়ে গেছেন। লাকসারি জিনিষের উপর নূতন কিছু কিছু ট্যাক্সের প্রস্তাব রেখেছেন সেটা সমর্থনযোগ্য। একটা কথা বলা দরকার সেটা হচ্ছে মাননীয় অর্থমন্ত্রী গত এক বছরে ১৭ কোটি টাকা এই বিক্রয় করের মাধ্যমে তুলতে পেরেছেন যেটা ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সালের ভেতর যে বিভিন্ন সরকার এসেছিলেন তাঁরা ৩ থেকে ৫ কোটি টাকার বেশী এই খাতে তুলতে পারেননি। ভার্নিস পেন্টস-এর উপর সেলস ট্যাক্স করেছেন, স্টেশনারী গুডসের উপর সেলস ট্যাক্স করেছেন, তিনি সেই সমস্ত জিনিষের উপর সেলস ট্যাক্স করেছেন যার দ্বারা সাধারণ মানুষ, নিম্ন মধ্যবিত্ত মানুষ বলতে আমরা যাদের বুঝি তাদের পকেটে হাত পড়ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের যেমন একটা ভাল দিক আছে তেমনি কয়েকটা খারাপ দিকও আছে, সেটা তুলে ধরার প্রয়োজন আছে। স্যার, নিশ্চয়ই একথা স্বীকার করবেন যে পশ্চিমবঙ্গ সরকারের অধীনস্থ বিক্রয় কর তোলার জন্য যে ডিপার্টমেন্ট রয়েছে তার যেসমস্ত কর্মীরা রয়েছে তাঁরা যদি প্রত্যেকে অত্যন্ত একনিষ্ঠভাবে সৎভাবে কাজ করতেন তাহলে ৪৫ কোটি টাকার সেলস ট্যাক্স পশ্চিমবঙ্গ সরকারের বকেয়া পড়ে থাকত না। বর্ধমান জেলাতে ৭৩ লক্ষ টাকা সেলস ট্যাক্স বকেয়া পড়ে আছে। এই বকেয়া যদি পড়ে না থাকত তাহলে ২৪ কোটি টাকা ঘাটতি পূরণ করার জন্য নতুন করে ট্যাক্স করতে হত না। এই ৪৫ কোটি টাকা বিক্রয় কর যেটা বকেয়া পড়ে আছে সেটা সর্বপ্রথম কিভাবে তোলা যায় তার ব্যবস্থা করা দরকার। সেজন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ তিনি নতুন একটা স্কোয়াড তৈরী করুন এবং সেই স্কোয়াডদের কমিশনের ভিত্তিতে যদি কাজ করান হয় তাহলে আমার দৃঢ় বিশ্বাস ৪৫ কোটি টাকা বকেয়া পড়ে থাকতে পারে না। এই প্রসঙ্গে আমার পূর্ববর্তী বক্তা সি পি আই-এর মাননীয় সদস্য হরশঙ্করবাবু বিলাস-দ্রব্যের উৎপাদন বন্ধ করে দেবার কথা বলেছেন। জানিনা কোন অর্থনীতিতে একথা বলে। তিনি জাপান ইংলণ্ডের কথা বলেছেন। আমরা কিছু কিছু অর্থনীতির পাঠ নিয়েছি। তিনি একদিকে বনস্পতি, মোটা-কাপড়ের উৎপাদন কমছে এবং অন্যদিকে রেফ্রিজারেটারের উৎপাদন বাড়ছে বলে যে হিসাব এবং তথ্য আমাদের কাছে তুলে ধরেছেন, আমি অত্যন্ত সবিনয়ের সঙ্গে তাঁকে জিজ্ঞাসা করতে পারি কি বনস্পতি উৎপাদনের জন্য যে বীজের প্রয়োজন রেফ্রিজারেটার উৎপাদন করতে গিয়ে কি সেই বীজ নষ্ট হচ্ছে? রেফ্রিজারেটার

উৎপাদন করতে যে পার্টসের প্রয়োজন সেই পার্টস কি বনস্পতি, মোটা-কাপড়ের উৎপাদনে লাগে? রেফ্রিজারেটারের উৎপাদন বন্ধ করে দিলে কি বনস্পতির উৎপাদন বেড়ে যাবে, খাদ্য সামগ্রীর উৎপাদন বেড়ে যাবে? আমাদের মত উন্নতিকামী দেশের পক্ষে খাদ্যদ্রব্যের উৎপাদন বৃদ্ধি অনস্বীকার্য, তার মানে এই নয় যে খাদ্যের উৎপাদন বাড়াতে গিয়ে বিলাস-দ্রব্যের উৎপাদন বন্ধ করে দেওয়া দরকার। একটা দেশ কতখানি উন্নতিশীল সেটা বিচার করতে গিয়ে দেখতে হবে সেই দেশের বিলাস দ্রব্য কতখানি উন্নতিশীল, তার কুটির শিল্প কতখানি উন্নতিশীল, কেননা সেই কুটির শিল্পের সঙ্গে জড়িত রয়েছে লক্ষ লক্ষ শ্রমিকশ্রেণী সেই দিকটা সরকারকে বিচার করতে হয়। এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে এই বিক্রয় কর ওঠার দিক থেকে আমরা বিধানসভার সদস্যরা গত বিধান-সভায় এই রয়ালটি বাবদ বিভিন্ন ইন্ডাস্ট্রিয়ালিস্টরা যে কোটি কোটি টাকা ফেলে রেখেছে সেই টকা তোলার জন্য সর্বসম্মতিক্রমে একটা আইন পাশ করেছিলাম যে তাদের সমাজ-বিরোধী হিসাবে গন্য করা হোক, তাদের বিরুদ্ধে মিসা প্রয়োগ করা হোক।

[1-50—2-00 p.m.]

সেই আইন রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠান হয়েছিল কিন্তু আমাদের দুর্ভাগ্য এখনও সেই বিল রাষ্ট্রপতির অনুমোদন পায়নি। যারা রয়ালটি ফাঁকি দিয়েছে তাদের বিরুদ্ধে মিসা প্রয়োগ করবার কথা সরকার যদি ভেবে থাকেন তাহলে এই ৪৫ কোটি টাকা তোলার ক্ষেত্রে বা যারা বিক্রয়কর ফাঁকি দিয়ে সরকারের উন্নয়নমূলক কাজ বন্ধ করতে চান তাদের ক্ষেত্রে কেন সেই আইন প্রয়োগ করা হবেনা সেটা আমাদের বিবেচনা করা উচিত। আমাদের দেশের উন্নয়নের পথে প্রতিবন্ধকতা সৃষ্টি করবার জন্য এবং উন্নয়নের যে সমস্ত ধারা নেওয়া হয়েছে তার প্রতি কটাক্ষপাত করে আমাদের উন্নয়নের পথকে বিপথগামী করবার জন্য যে বক্তব্য বিধানসভায় রাখা হয়েছে আমি তার বিরোধিতা করে এই বিল সমর্থন করে বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

**Shri Sankar Ghose:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য পুরঞ্জয়বাবু, হরশঙ্করবাবু, জ্যোতির্ময়বাবু এই বিলকে সমর্থন করেছেন, কেবলমাত্র মাননীয় সদস্য শীষ মহম্মদ এই বিলের বিরোধিতা করেছেন। এই বিল সম্বন্ধে বলতে গিয়ে মাননীয় সদস্যগণ বিক্রয়কর আদায় সম্বন্ধে বলেছেন। শীষ মহম্মদ বলেছেন বিক্রয়কর আদায়ের বন্দোবস্ত করলে এই বিল আনতে হোতনা। আমি এই বিষয় কিছু পরিসংখ্যান বিধানসভায় রাখতে চাই। ১৯৬৬-৬৭ সালে আমাদের বিক্রয়কর আদায় হয়েছিল ৪৯ কোটি টাকা। এটা পি, সি, সেনের শেষ বছর। তারপর প্রথম যুক্তফ্রন্ট সরকার ১৯৬৭-৬৮ সালে আসার পর আদায় হল ৫২ কোটি টাকা, অর্থাৎ ১ বছরে ৩ কোটি টাকার বেশী। তারপর ১৯৬৮-৬৯ সালে আদায় হল ৫৭ কোটি টাকা, অর্থাৎ ৫ কোটি টাকা বেশী। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে আদায় হল ১৯৬৯-৭০ সালে ৬৩ কোটি টাকা, অর্থাৎ ৬ কোটি টাকা বেশী। ১৯৭০-৭১ সালে আদায় হল ৬৮ কোটি টাকা, অর্থাৎ ৫ কোটি টাকা বেশী। ১৯৭১-৭২ সালে আদায় হল ৭৪ কোটি টাকা, অর্থাৎ ৬ কোটি টাকা বেশী। ১৯৬৬-৬৭ সাল থেকে ১৯৭১-৭২ সাল পর্যন্ত প্রতি বছর যে সেলস্ ট্যাক্স বৃদ্ধি হয়েছে সমস্তরকম ব্যবস্থা নিয়ে তাতে দেখছি ৩ থেকে ৬ কোটি টাকার বেশী কখনও বৃদ্ধি হয়নি। ১৯৭১-৭২ সালের পর ১৯৭২-৭৩ সালে আমরা যে সমস্ত বন্দোবস্ত নিয়েছিলাম তাতে সেলস্ ট্যাক্স হয়েছিল ৯১ কোটি টাকা, অর্থাৎ ১৭ কোটি টাকা বৃদ্ধি হয়েছে ১ বছরে। এই ব্যাপারে আমাদের কিছু ব্যবস্থা নিতে হয়েছিল এবং সেগুলো হচ্ছে ব্যুরো অব ইনভেস্টিগেসন যেটা আছে তারা নানারকম অসাধু ব্যবসায়ীদের ক্ষেত্রে রেইড করেছিল, ডিক্লারেসন ফর্ম সিজ করেছিল। তারপর আমরা যে নূতন সার্টিফিকেট কোর্ট করেছি সেই সার্টিফিকেট কোর্ট ৫ মাসে পুরানোর তুলনায় ডবল—এর বশী আদায় করেছে। তারপর বিধানসভায় আইন করেছি এবং ব্যবস্থা করেছি।

আমরা একটা প্রসিডিংস্ করেছি যে, এ্যাসেসির বাইরে যদি কিছু টাকা থাকে সেটা পোস্ট অফিসেই হোক বা ব্যাংকেই হোক সেটা আমরা আদায় করতে পারব। এছাড়া আমরা সেলস্ ট্যাক্সে আরও কতকগুলি পরিবর্তন করেছি এবং সেগুলি হচ্ছে যেখানে কেবল ফাইন ছিল সেখানে আমরা কারাবাসের ব্যবস্থা করেছি, যেখানে ১ মাস জেল ছিল সেখানে তার মেয়াদ বাড়িয়েছি, যেখানে বেলেবেল ছিল সেখানে নন-বেলেবেল করেছি। এই সমস্ত ব্যবস্থা করবার ফলে আমাদের সেলস্ ট্যাক্স আদায় বেড়েছে। এছাড়া ১ বছরে আমরা অনেক কেস্-এর নিষ্পত্তি করেছি। যেখানে আগে ৭১ হাজার কেস্-এর নিষ্পত্তি হয়েছিল সেখানে আমরা করেছি গত বছরে ৮৬ হাজার কেস্, অর্থাৎ ১৫ হাজার বেশী কেস্ নিস্পত্তি করেছি।

এই সমস্ত বিভিন্ন ব্যবস্থার মাধ্যমে সেলস্ ট্যাক্স আদায় হয়েছে। বহু পুরানো সেলস্ ট্যাক্স কিছু এরিয়ার আছে সেটা স্বাধীনতার পরবর্তীকাল থেকে এরিয়ার আছে--যেগুলি রাইট অফ করা হয়নি, অনেক কোম্পানী লিকুইডেশানে চলে গেছে কিম্বা হাইকোর্টের স্টে আছে এবং অনেক লোক আর নেই--এই সমস্ত বহু পুরানো এরিয়ার। আর যে সমস্ত এরিয়ার আদায় করা সম্ভব তারজন্য আমরা জোরদার ব্যবস্থা গ্রহণ করছি। এবং এইভাবে ১৭ কোটি টাকার বেশী আদায় হয়েছে। তারপর আরেকটি প্রশ্ন তোলা হয়েছে সেটা হচ্ছে আমাদের নীতি কি--আমরা কি এই বিলাসদ্রব্যের উপর কর বাড়িয়ে যাব না বিলাসদ্রব্যের ক্ষেত্রে যাতে উৎপাদন কম হয় সেদিকে আমরা দৃষ্টি দেব। এই বিষয়ে অনেক বিচার বিবেচনা হয়েছে, এবং ড্রাফট্ ফিফথ্ ফাইভ-ইয়ার প্ল্যান যেটি প্লানিং কমিশন থেকে বেরিয়েছে তাতে এই নিয়ে বিশদ আলোচনা হয়েছে। আমাদের বর্ত্তমানে যে নীতি গৃহীত হয়েছে ন্যাশনাল ডেভেলাপমেন্ট কাউন্সিলে যে ভবিষ্যতে আমরা মাস কনজামশান গুডসের উপর জোর দেব। এটি আমাদের সর্বভারতীয় ক্ষেত্রের নীতি। এটাই আমরা গ্রহণ করেছি। এবং কংগ্রেসদলের যে নীতি সেই দুটো জিনিষই আমরা দেখেছি। একটা কথা হচ্ছে যে একটা ব্যবস্থা আরম্ভ হয়েছে সেই ব্যবস্থাটি আমরা বন্ধ করতে পারি এবং তার সেই ব্যবসাকে এক্সপাণ্ড করতে চাই--কতটা এক্সপ্যানশান আমরা দেব, কিন্তু একটা ব্যবসা আছে যে ব্যবসাটা আমরা তুলে দিতে পারিনা, কেননা বেকার সমস্যা আছে। আমরা জানি আমাদের দেশে ১৯ রকমের টালকম্ পাউডার বাজারে বিক্রী হয়, আমরা জানি ৩৩ রকমের টুথপেস্ট বাজারে বিক্রী হয়, আমরা আজকে টুথপেস্ট এবং ট্যালকম্ পাউডার তুলে দিতে পারিনা। কিন্তু নতুন লাইসেন্স যখন দেওয়া হবে এই বিষয়ে সর্বভারতীয় নীতি আমরা গ্রহণ করেছি যেখানে মাস কন্জামশান গুডস্ হয় সেদিকে সর্বভারতীয় দৃষ্টি দেওয়া হবে। ধরুন মোটর গাড়ী--এই ব্যাপারে ফিফথ ফাইভ-ইয়ার প্লান-এ পরিষ্কারভাবে লেখা আছে যে আমরা ভবিষ্যতে বাসের উপরে বেশী জোর দেব, পাবলিক ট্রান্সপোর্টের উপরে বেশী জোর দেব। এবং মোটর গাড়ীর উপরে জোর দেবনা। এখানে আমাদের নীতি যে সমস্ত ব্যবসা এখন চলছে সেই সমস্ত ব্যবসাকে আমরা বন্ধ করে দিতে পারিনা, কেননা তাতে বেকার সমস্যার উদ্ভব হবে। কিন্তু নতুন ব্যবস্থায় আমরা মাস কনজামশান গুডসের উপর জোর দেব। এটিই আমাদের সর্বভারতীয় ক্ষেত্রে নীতি। এই কয়টী কথা বলে যারা এই বিলটীকে সমর্থন করেছেন তাদের আমি ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sankar Ghose that the Bengal Finance (Sales Tax) (Fourth Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and the Preamble**

The question that clauses 1 to 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Fourth Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

[2-00—2-10 p.m.]

**Shri Harasankar Bhattacharyya :** মাননীয় স্পীকার, স্যার, ৫ম পরিকল্পনাতে বলা আছে যে ইনক্রিস অব মাস কনজামশন গুডস, শুধু তাই নয় শংকরবাবু যেটা বলেছেন তাও নয়, একথাটাও আছে রিডাকশন অব নন-এসেনসিয়াল গুডস্। শুধু যেগুলি তৈরী হয়েছে সেগুলি চলতে থাকবে তা নয়। যে-গুলি বিলাস-সামগ্রিক তৈরী ইউনিট সেগুলি রিডাকশন করতে হবে তাতে আনএমপ্লয়-মেন্ট হয়না। সেই সমস্ত উপকরণগুলি যখন মাস কনজামশন গুডস্-এ ব্যবহৃত হবে তখন উৎপাদন বাড়বে তখন এমপ্লয়মেন্টটা সেই জায়গায় হবে। এটা আনএমপ্লয়মেন্ট হয়না। আর একটা কিরকম ভুল ধারণা সেটা হচ্ছে এসব কোম্পানীরা প্রফিট করবে, প্রফিটটা সঞ্চয় হয়ে নূতন নূতন কলকারখানা হবে। মাননীয় স্পীকার, স্যার, সঞ্চয় মানে হচ্ছে আসল সঞ্চয়, ইংরাজীতে একে বলে রিয়াল সেভিংস্, সেভিংস্ অব রিয়াল অব র মেটিরিয়াল, সঞ্চয় মানে হচ্ছে উপকরণগুলির সঞ্চয়। টাকার সঞ্চয়কে সঞ্চয় বলেনা, উপকরণগুলি যদি সঞ্চিত থাকে তাই দিয়ে দেশের অর্থনৈতিক উন্নতি হয়। টাকার সঞ্চয়টা বড় কথা নয় তাহলে ত ইন্দিরা গান্ধীর সরকার আড়াই হাজার কোটি টাকা বাড়িয়ে দিলে তার তাতে দেশের অর্থনৈতিক উন্নতি হয়ে যেতো।

The motion of Shri Sankar Ghose that The Bengal Finance (Sales Tax) (Fourth Amendment), Bill, 1974, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

### The West Bengal Motor Spirit (Sales Tax) Bill, 1974

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Motor Spirit (Sales Tax) Bill, 1974. May I also place the statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business of this House ?

Prior to 15th October, 1973 sales of motor spirit were charged to tax under the Bengal Motor Spirit Sales Taxation Act, 1941, on the basis of volumetric contents. In Maharashtra such sales are subject to taxation on ad valorem basis and this system is working very satisfactorily and the same is better system of taxation. The ad valorem system simplifies the keeping of accounts. In the circumstances it was felt that Bengal Motor Spirit Sales Taxation Act, 1941, should be amended immediately to provide for taxation of ad valorem instead of volumetric basis. Accordingly, the Bengal Motor Spirit Sales Taxation (Amendment) Ordinance, 1973, was promulgated on the 28th September, 1973, as the Assembly was not in session at that time.

(Secretary then read the title of the Bill)

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that The West Bengal Motor Spirit (Sales Tax) Bill, 1974, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে বিলটা আমি এনেছি, এর মূল উদ্দেশ্য হচ্ছে দুটি। এক হচ্ছে—মোটর স্পিরিট এ যাবৎ কাল, অর্থাৎ অর্ডিন্যান্স করার আগে পর্যন্ত পরিমাণের উপর এই কর ধার্য্য হচ্ছিল, ভলিউমেট্রিক বেসিসে হচ্ছিল, সেটা পরিবর্তন করে আধুনিক কর ব্যবস্থাতে যা আছে, তার মানে মূল্যের ভিত্তিতে, এ্যাডভেলোরেম্ বেসিসে এই অর্ডি-ন্যান্সের মাধ্যমে পরিবর্তন এনেছিলাম। আধুনিক কর ব্যবস্থাতে সাধারণতঃ কর হয় মূল্যের ভিত্তিতে, দামের ভিত্তিতে, পরিমাণের ভিত্তিতে নয়। এখন যেটা আছে সেটা এ্যাডভেলোরেম্ ভিত্তিতে নয়, সেটা আছে ভলিউমেট্রিক ভিত্তিতে। বিভিন্ন রাজ্যে, মহারাষ্ট্রেও এই ভিত্তিতে কর আদায় হয়, এই ভিত্তির পরিবর্তে। আমাদের আদায়ের পদ্ধতি সহজ হয় সরল হয়। করের যে হার তার কোন পরিবর্তন হয়নি। এবং যে সংশোধনী আমি এনেছি এই বিলের মাধ্যমে এবং যেটা অর্ডিন্যান্সের মাধ্যমে ছিল, সেটা হচ্ছে এই।

দ্বিতীয়তঃ আর একটা পরিবর্তন এই বিলের ভিতর আছে। সেটা হচ্ছে যে মোটর স্পিরিট কর আদায় হয়, সেটা আমরা হোলসেল পয়েন্টে করবো রিটেল পয়েন্টে নয়। আপনি জানেন আমাদের বিক্রয় করের ক্ষেত্রে মোটামুটি দুটি বড় আইন আছে। একটি হচ্ছে ১৯৪১ সালের আইন, আর একটা হচ্ছে ১৯৫৪ সালের আইন। সাধারণতঃ যেখানে রিটেল পয়েন্টে আমরা কর ধার্য্য করি সেই জিনিষগুলি ১৯৪১ সালের আইনের আওতায় পড়ে। যেখানে হোলসেল পয়েন্টে কর ধার্য্য করি সেগুলি সাধারণতঃ ১৯৫৪ সালের আইনের আওতায় পড়ে। কতকগুলি জিনিষ আছে যেগুলি চালান, সেগুলির সোর্স সীমিত, কতকগুলি জিনিষ আছে যেগুলির চালান কিম্বা সোর্স অনেক। যেখানে চালানের সোর্স সীমাবদ্ধ, সেখানে হোলসেল পয়েন্টে ট্যাক্স করলে কাজের সুবিধা হয়, ইভেশন কম হয়, কর ফাঁকির সুযোগ কম হয়। আর যেখানে অনেক সূত্র থেকে জিনিষ আসে, পশ্চিম বঙ্গে নানা পয়েন্ট থেকে সেই জিনিষ আসে, সেখানে এমন একটা বিরাট কর ব্যবস্থা রাখা সম্ভব নয়, যাতে প্রত্যেক পয়েন্টে সেটা চেক্ করা সম্ভব। দ্বিতীয়তঃ কর নির্ণয়ের এই হচ্ছে মূল হোলসেল পয়েন্ট, আর রিটেল পয়েন্ট। যেখানে সোর্স লিমিটেড্ সেখানে হোলসেল পয়েন্টে করলে কর আদায় সহজ হয়, সরল হয়, কর ফাঁকির সুযোগ কমে যায়। মোটর স্পিরিটের ক্ষেত্রে হচ্ছে সেইরকম যেখানে সোর্স লিমিটেড ৫।৬টি অয়েল কোম্পানীর কাছ থেকে জিনিষ আসে। সেখানে যদি সোর্সে ট্যাক্স আদায় করতে পারি তাহলে ট্যাক্স ফাঁকির সুযোগ থাকতে পারেনা। বরঞ্চ এখন যদি ফাঁকি থেকেও থাকে—এখন আমরা রিটেল পয়েন্টে করছি, এখানে ১৩০০ এর বেশী ডিলার আছে, প্রত্যেকের এসেসমেন্ট, রিভিশন, চেকিং করতে হচ্ছে, তাই কর ফাঁকির এক পথ হয়ত এর ভিতর আছে। মোটর স্পিরিট যখন ৫।৬টি কোম্পানীর ভিতর দিয়ে আসছে, তখন হোলসেল পয়েন্টে যদি করতে পারি তাহলে কর ফাঁকির পথ বন্ধ হয়ে যাবে, হয়ত রাজস্ব বৃদ্ধি হবে, কতটা হবে, এখনি বলা মুস্কিল।

[2-10—2-20 p.m.]

এর আমাদেরও কাজের কিছু সুবিধা হবে। যেখানে তেরোশো পুরানো খুচরো ডিলার নিয়ে আগে কাজ করতে হতো, সেখানে তাদের এ্যাসেসমেন্ট ও সমস্ত ডিক্লারেসান ফর্ম আমাদের দিতে হতো। সেখানে আজকে হোলসেল পয়েন্টএ কর আদায় করবার ব্যবস্থা থাকায় সেটা এখন পাঁচ ছয়টি কোম্পানীর মধ্যে এসে যাবে। তাতে কর আদায়ের যথেষ্ট সুবিধা হবে এবং আমাদের অফিসারদের আগে যে সময় নষ্ট হতো, সেই সময়টা তাঁরা অন্য কাজে দিতে পারবেন। এই বিলের মধ্যে তাই দুটো পরিবর্তন আমরা এনেছি। একটা হচ্ছে পরিমাণ থেকে—ভলিউমেট্রিক থেকে এ্যাডভোলারেম বেসিস করার ফলে কর আদায়ের সুবিধা হবে এবং দ্বিতীয় হচ্ছে—রিটেল পয়েন্ট থেকে হোলসেল পয়েন্ট-এ নিয়ে যাতে তেরশো ডিলারের জায়গায় ৫।৬ জন ডিলারের কাছ থেকে কর বেশী আদায় করতে পারবো তার ব্যবস্থা এই বিলে রাখা হয়েছে। ফলে ডিলারদেরও তাতে অনেক সুবিধা হবে।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার, স্যার, আজকে বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল মোটর স্পিরিট সেলস্ ট্যাক্স বিল, ১৯৭৪, এটা উত্থাপন করলেন, তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানাই এবং এই সমর্থন জানাতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। এই বিলের দ্বারা তিনি কর ধার্য্য ও কর আদায়ের প্রকৃতি অধিকতর আধুনিকীকরণ ও প্রগতিমূলক করে তুলেছেন। আমরা জানি যে কোন দেশের পক্ষে সমাজবাদ প্রতিষ্ঠা করতে গেলে ধনিক শ্রেণীর উপর আরো বেশী কর বসাতে হবে এবং সাধারণ মানুষকে তুলনামূলকভাবে কর হারের চাপ থেকে অধিকতর অব্যাহতি দিতে হবে। এতদিন মোটর স্পিরিটের উপর সেলস্ ট্যাক্স ধার্য্য ছিল রিটেল পয়েন্ট-এ। এই বিলের মাধ্যমে হোলসেল পয়েন্ট-এ কর ধার্য্য করা হচ্ছে। রিটেল পয়েন্ট-এ কর ধার্য্য থাকার ফলে তুলনামূলকভাবে সাধারণ ক্রেতার উপর করের চাপ বেশী পড়তো। এখন আমরা দেখতে পাচ্ছি আগের তুলনায় বড় ব্যবসায়ীর উপর করের বেশী চাপ সৃষ্টি হচ্ছে।

আমাদের ভারতবর্ষের অন্যান্য রাজ্যের দিকে এই ধরনের কর-প্রগতি সম্পর্কে যদি তাকিয়ে দেখি, তাহলে দেখবো মাদ্রাজের মত জায়গায়, মহারাষ্ট্রের মত জায়গায়, অন্ধ্রের মত জায়গায় এই ধরনের জিনিস যতবার বিক্রী করা হচ্ছে, ততবারই এই সেলস্ ট্যাক্স আদায় হয়ে থাকে, অর্থাৎ সেখানে মালটিপয়েন্ট ট্যাক্সেসান সিসটেম ইনট্রোডিউস্ড করা হয়েছে। আর আমাদের পশ্চিমবাংলায় মোটর স্পিরিটের উপর সিঙ্গলপয়েন্ট ট্যাক্স হোল-সেল পয়েন্ট-এ ধার্য্য করার ফলে অন্যান্য রাজ্যের তুলনায় অধিকতর আধুনিকীকরণ প্রগতি-মূলক বলে পরিচিত হচ্ছে। এই করের হার বর্তমান ব্যবস্থায় অর্থাৎ দ্রব্যের পরিমাণের উপর নির্ধারণ নয়, বিক্রীর উপর নির্ধারণ করে মান্ধাতার আমলের কর ব্যবস্থার অধিকতর আধুনিকীকরণ করা হয়েছে। যাকে বলে মনিটাইসড্ ইকনমি বিক্রীর উপর কর নির্ধারণ করবার ফলে এই কর ব্যবস্থাকে আধুনিকীকরণ করা হয়েছে।

মাননীয় স্পীকার, স্যার, আমি বলতে চাই এই বিলের ৬ নম্বর ধারার ২-উপধারায় বলা হয়েছে রেজিস্ট্রেসান অব ডিলারদের কথা। অর্থাৎ ব্যবসায় সুরু করবার পর রেজিষ্ট্রেসান-এর জন্য দুই মাস সময় দেওয়া হয়েছে। আমি বলবো এত অধিক সময় দেওয়ার প্রয়োজন নাই। এটা কমিয়ে ১৫ দিন ধার্য্য করা হোক্।

তারপর ঐ ৬ নম্বর ক্লজের চার নম্বর সাব্ক্লজে বলা হয়েছে যে মোটর স্পিরিট ব্যবসায়ী যদি বেআইনীভাবে সেই সার্টিফিকেট বিক্রি করে দেয় বা বেআইনীভাবে হস্তান্তর করে দেয়, সেখানে কেবলমাত্র সার্টিফিকেট ক্যানসেল করা যথেষ্ট শাস্তি নয়, তার জন্য উপযুক্ত শাস্তি বিধানের জন্য ডাইরেক্ট পানিসমেন্ট-এর ব্যবস্থা করা উচিত ছিল। আমি আরো বলতে চাই যে এই বিলে কর ফাঁকি বন্ধ করবার জন্য উপযুক্ত সেফগার্ড নাই। এই বিলের ৯ নম্বর ধারার ৫ নম্বর উপধারায় যেখানে বলা হয়েছে যদি পেনালটি না দেওয়া হয় বা ট্যাক্স বাকী থাকে, সেখানে তার সিকিউরিটি ডিপোজিট থেকে সেটা রিয়ালাইজ করা হবে। আমি বলবো ট্যাক্সের বকেয়াটা শুধুমাত্র সিকিউরিটি ডিপোজিট থেকে আদায় করাই যথেষ্ট নয়। সময়মত লোকে যাতে পেনালটি দেয়, ট্যাক্স বকেয়া না থাকে, এরিয়ার্স না থাকে, তার জন্য এই বিলের মধ্যে আরো কঠোরতর ব্যবস্থা অবলম্বন করা উচিত ছিল।

আমি এই কথা বলতে চাই যে ৯ নম্বর ক্লজে ৭ নম্বর সাবক্লজে বলেছেন প্রেসক্রাইবড্ অথরিটির কথা। তাহলে এই পেনালটি থেকে ডিলারকে অব্যহতি দেওয়া—যা এই বিলের মধ্যে আছে। আমি এই সম্বন্ধে বলতে চাই যে প্রেসক্রাইবড অথরিটি কোন কারণে বিশেষ অবস্থার দরুণ যদি কিছু হয় সেটা বিচার করবেন ইট ইজ এ ম্যাটার অব সাবজেকটিভ ইভ্যালুয়েসান। অর্থাৎ প্রেসক্রাইবড অথরিটি আমলাদের উপর সম্পূর্ণ ছেড়ে দেওয়া। আমি মনে করি অফিসারদের সাথে এই ডিলারদের একটা দুর্নীতির চক্র থাকবে। অর্থাৎ দুর্নীতির চক্র গড়ে ওঠার সুযোগ এই বিলে দেওয়া হয়েছে। স্যার, ১১ নম্বর ধারায় আমি লক্ষ্য করেছি যে এখানে ইনসপেকসানের ব্যাবস্থা আছে, এখানে সার্চের ব্যবস্থা আছে, সিজের ব্যবস্থা আছে, মেনটেনেন্সের ব্যবস্থা আছে। আমরা স্যার, ইতিপূর্বে দেখেছি ইনসপেকসান ও এ্যাকাউন্টস্-এর মধ্যেই যে এটা সীমাবদ্ধ থাকে তা আমি মনে করি না। বকেয়া কর আদায় সম্পর্কে আমরা বলতে চাই যে পশ্চিমবাংলার সর্বত্র এবং বিভিন্ন রাজ্য সরকারের ক্ষেত্রে আমরা যেটা দেখতে পাই সেটা হচ্ছে প্রশাসনিক গাফিলতি। সেখানে আমরা অফিসারের সঙ্গে যাতে দুর্নীতির চক্র গড়ে উঠতে না পারে সেজন্য আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি প্রশাসনিক কাঠামো ঠিক করুন—সরকারী যন্ত্রকে মুক্ত করুন। ১৪ নম্বর ক্লজে বলা হয়েছে অফেন্স এণ্ড পেনালটি সেকসান-এ সিকিউরিটি না জমা দিয়ে ফল্স রিটার্ন দিলে বা ফল্স ইনফরমেসান দিলে অর্থের মাধ্যমেই ফাইনের ব্যবস্থা করা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমি মনে করি যে এই ব্যবস্থাই যথেষ্ট নয়। যদি ফাইন করবার ব্যবস্থা থাকে তাহলে কেবলমাত্র টাকা ফাঁকি দিয়ে তার হাত থেকে ডিলাররা সময়মত ব্যবস্থা করে নিতে পারে। আমি মনে করি যে কেবল-মাত্র অর্থের মাধ্যমে এই আইনে ফাইনের যে ব্যবস্থা আছে তা থেকে নিস্কৃতি স্বভাবতই তারা পেতে পারেন। এতে কর ফাঁকি দেবার ব্যবস্থা আরো কঠোরতম আকার ধারণ করবে। তাই আমি বলতে চাই যে অফিসারদের সঙ্গে যাতে যোগসাজস না গড়ে উঠতে পারে এবং

পেনাল্টি দেবার ক্ষেত্রে সরকারের আরো কঠোরতম ব্যবস্থা তার ব্যবস্থা করা প্রয়োজন, কারণ ফাইনই যথেষ্ট নয়। আরো কঠিনতম ব্যবস্থা অবলম্বনের কথা এই বিলে থাকা উচিত। আশা করি মন্ত্রিমহাশয় এদিকে আরো অধিকতর মনোযোগ দেবেন। আজকে সর্বত্র যে জিনিস ঘটছে সেটা হচ্ছে কর আদায়ের ক্ষেত্রে আমরা দেখেছি যে বিভিন্ন ক্ষেত্রে দুর্নীতি সর্বত্র প্রযোজ্য। আমরা অর্ডিন্যান্সে কি দেখেছি? এই কর ব্যবস্থার পরিবর্তন না করে রিটেল পয়েন্টের উপর কেন-হোলসেল পয়েন্টের উপর বসাচ্ছি না কেন--এতে আমাদের উদ্দেশ্য সাধিত হতে পারে না। সেজন্য এই বিলের দিকে বিশেষভাবে নজর রাখতে মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাবো।

**Shri Aswini Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিলটা মাননীয় মন্ত্রিমহাশয়, উত্থাপন করেছেন---দি ওয়েস্ট বেঙ্গল মোটর স্পিরিট (সেলস্ ট্যাক্স) বিল, ১৯৭৪-এর উদ্দেশ্য সম্পর্কে দুটো কথা রেখেছেন। ট্যাক্স-এর ভিত্তি হবে পরিমাণের বদলে মূল্যের আর পাইকারী বিক্রয়ের ক্ষেত্রে নয়। উদ্দেশ্য ভালো কিন্তু এটা কার্য্যকরী করতে গেলে আমরা দেখতে পাবো যে, স্বল্প সম্পদ সংগ্রহের ক্ষেত্রে যেভাবে ট্যাক্স বসান তাতে কিন্তু এই আইনে মোটর স্পিরিট-এর যে দর সেটাকে নিয়ন্ত্রণ করবার ক্ষমতা কোথায়?

[2-20--2-30 p.m.]

কিন্তু এই আইনে বা অন্য আইনে মোটর স্পিরিটের দর নির্ধারণ বা নিয়ন্ত্রন করার ক্ষমতাটা কোথায়? সেটা যদি না করা যায় যে দরটা কি হবে তার উপরে যিনি পাইকারী ব্যবসা করবেন সেই ট্যাক্সটা নিয়ে কনজিউমারদের উপর বসিয়ে দেবেন কিনা বা এদের কাছ থেকে আদায় করবেন কিনা--এই পয়েন্টটা এখানেতে নাই। এই পয়েন্টটা না থাকার জন্য যদি এটা হয় যিনি হোলসেল বিক্রেতা তার নিজের যেটা প্রফিট তার থেকে ট্যাক্সটা দেবেন তাহলে বিলটা নিশ্চয় অত্যন্ত প্রগতিশীল বলে আমরা মনে করতাম। কিন্তু কি পদ্ধতিতে এই ট্যাক্স বসবে, মোটর স্পিরিটের দরটা কি হবে, সেই দরটা এই ট্যাক্সটাকে ইনক্লুড্ করে দেবে কিনা সে সম্পর্কে কিছু নেই। অবশ্য সেক্ষেত্রে উনি বলবেন মোটর স্পিরিট ইত্যাদি এটা সেন্ট্রালের আওতায় পড়ে এবং সেন্ট্রালের আওতায় যদি পড়ে তাহলে একটা বক্তব্য থাকে। মোটর স্পিরিটের দর ক্রমে ক্রমে বেড়ে যাচ্ছে। ট্যাক্স হয়তো কম বাড়ছে, কিন্তু স্পিরিটের দর অনেক বেড়ে গেল। এখন মোটর স্পিরিট এর মধ্যে আছে--মোটর স্পিরিট এবং লুব্রিকেন্ট। এর মধ্যে দরটা যেটা বেড়েছে সেটা কি রকম বেড়েছে এই বছর ১৯৭৪ সালে দেখুন। মবিল অয়েল যেখানে ১২ই ফেব্রুয়ারী ছিল ২৫ টাকা, ২৮-শে ফেব্রুয়ারী ৩০ টাকা, আবার মারচ মাসে দেখা যাচ্ছে ৫২ টাকা। তাহলে যদি অঙ্ক কষে দেখা যায় ১০৮ পারসেন্ট বেড়ে গেলো। অথচ এই ট্যাক্সটা বাড়ে যখন অর্ডিন্যান্স করেছেন ৬।৭ মাস আগে তখন থেকে চালু হয়েছে। নূতন করে ট্যাক্সেসান বসাননি। তাহলে যেখানে ৯ ভাগ কি ১০ ভাগ সাধারণ লুব্রিকেন্টের উপর ট্যাক্স্ বসাচ্ছেন বিক্রি যখন হচ্ছে তখন দেখা যাচ্ছে ১০৮ গুন বেড়ে গিয়েছে। এইটা হচ্ছে কথা এবং এই যে মবিল তার যে স্পেশ্যাল কোয়ালিটি সেটা ফেব্রুয়ারী মাসের ১২ তারিখে ছিল ২৮ টাকা ৫০ পয়সা, ২৮শে ফেব্রুয়ারী হয়ে গিয়েছে ৩৪ টাকা, আর মার্চ মাসে দেখা যাচ্ছে ৫৬ টাকা। তাহলে বাড়ছে ২০০ পারসেন্ট। ডিজেল যেটা ৮০ পয়সা ছিল, সেটা ৯০ পয়সা হল, এখন হচ্ছে একটাকা সাত পয়সা। তাহলে এটা বাড়ছে ৩৩ পারসেন্ট। শুধু ট্যাক্স্ দেখাচ্ছে ৯ পার-সেন্ট ইনক্লুড। গ্রিড যেটা ছিল ১৩ সেটা ২৮শে মার্চ হয়েছে ২৬। এটাও প্রায় সেন্ট পারসেন্ট বেড়ে যাচ্ছে। ব্রেক অয়েল যেটা ছিল ৯ টাকা ৭৫ পয়সা, সেটাও আজ ২২ টাকা হয়েছে। এটাও প্রায় ২০০ কি ৩০০ পারসেন্ট বেড়ে যাচ্ছে। তাহলে উদ্দেশ্য যেটা কনজিউমারের উপরে না পড়ে ট্যাক্সটা সেই উদ্দেশ্যটা যদি কার্যকরী করতে হয় তাহলে একটা মূল ত্রুটি থেকে যাচ্ছে। এই যে অরিজিন্যাল প্রাইস অফ দি লুব্রিকেন্ট এণ্ড মোটর স্পিরিট, এটার কি হবে, কে এটা ডেটারমাইন করবে--এটা বিলের মধ্যে থাকল না।

তাহলে ট্যাক্স্‌টা বাড়িয়ে দিলাম পরে কি হবে সেটা ভাবছি না। যে সোশ্যাল রেসপনসিবিলিটি রাষ্ট্রের আছে সেটা বিচার করছি না। শুধু এইটা নয় এর আগেও যে সমস্ত বিল পাশ হয়েছে এই মোটর স্পিরিটের ক্ষেত্রে সেগুলোতে কি আছে। অন্যান্য জিনিষ যেমন এ্যাকসেসরিস বা পার্ট্‌স আছে তাদের দরও বেড়ে গিয়েছে। সেগুলোর দরের ক্ষেত্রেও কয়েকটি কথা আমি বলছি। যেমন চেসিসের দর যেটা ছিল ৭১ হাজার টাকা সেটা ৭৪ হাজার টাকা হয়েছে। গ্রান্ড শ্যানকস যেটা ২৯শো টাকা ছিল আজ ১০ হাজার টাকা হয়েছে। পিসটন ৫শো টাকা ছিল, ২০০০ টাকা হয়েছে। লেল্যান্ড টায়ার ২ হাজার ৮শো টাকা, সেখানে হয়েছে ১০ হাজার টাকা। ফায়ার স্টোন-এর অডিনারী টায়ার ২১শো টাকা দাম ছিল, আজ হচ্ছে সাড়ে চার হাজার টাকা। এখন এইভাবে মোটর স্পিরিটের উপর ট্যাক্স্‌ বসলো, এ্যাকসেসরিসের উপর ট্যাক্স্‌ বসলো। হয়তো উনি বলবেন এইটার এই বিলের সঙ্গে সম্পর্ক নেই। তাহলে দাম কন্ট্রোলের উপর কি জিনিষটা আসছে। আজকের কাগজই দেখুন। এই বাস মালিকরা এরা কেউ টাটা-বিড়লা নয়, টাটা-বিড়লা হলে সেকথা স্বতন্ত্র ছিল। বর্তমান পদ্ধতিতে এই রাজ্যে সরকারও কিছু কিছু আনএমপ্লয়েড ইয়ুথ কে বাসের রুট-টুট দিয়েছে।

ব্যাংক থেকে লোন পাবার ব্যবস্থা করে দিয়েছেন। সবই ঠিক। কিন্তু সামগ্রিকভাবে তারা বলছে যে বাসের ভাড়া বাড়াতে তারা বাধ্য হচ্ছে। এবং এই সমস্যার সমাধান না হলে এটা তারা বলে দিয়েছিল যে ১২ তারিখ স্ট্রাইক করবে অর্থাত্‌ আজকে স্ট্রাইক হবার কথা ছিল, ১৫ তারিখে সেই স্ট্রাইক ডেক্লার করেছে। সামগ্রিকভাবে ২৫ কোটি টাকা এই রকমভাবে নূতন ট্যাক্স্‌ বসিয়ে উনি সংগ্রহ করতে চান। এই ২৫ কোটি টাকার ক্ষেত্রে এই বাজেটে দেখা যাচ্ছে এর থেকে কত বড় ৫৯·৭৫ অর্থাৎ প্রায় ৬০ লক্ষ টাকা সংগ্রহ করবেন ২৫ কোটির জায়গায় অর্থাৎ আড়াই পারসেন্ট সংগ্রহ করবেন যেখানে ম্যাগনিচিউড অব দি ক্রাইসিস আসছে সামগ্রিকভাবে ট্রান্সপোর্ট ইনডাষ্ট্রি এণ্ড ট্রান্সপোর্ট সিসটেমের মধ্যে যার জন্য প্রচন্ড গন্ডগোল সুরু হয়েছে। ১৫ তারিখে যদি সমস্ত ভিহিকল্‌স স্ট্রাইক করে তাহলে সব কিছু বিকল হয়ে যাবে এমন কি এই বিধানসভাও চলবে না। এমনভাবে ট্যাক্স্‌ বসিয়েছেন যদিও এটা খুব নগন্য তবুও টুকরো টুকরো বসিয়ে সামগ্রিকভাবে কত বড় হয়ে যাচ্ছে। উনি সোর্‌সের কথা বলেছেন। কিন্তু সেই সোর্‌স ডিটারমিন করবেন কি করে সেই প্রশ্ন এখানে থেকে যাচ্ছে। এটা কি করে সমাধান করবেন সে সম্বন্ধে কোন কিছু বক্তব্য রাখলেন না--কার জন্য ছাড় দিলেন তা বুঝতে পারলাম। কিন্তু এটা একটা প্রচণ্ড প্রশ্ন। এই প্রশ্ন আজকে এনটায়ার সোসাইটির উপর রিপারকাসন আসছে এবং বিশেষভাবে চিন্তান্বিত করে তুলেছে। এই জিনিসটা আপনি পরিষ্কার করুন। এই রকমভাবে টুকরো টুকরো করে নিয়ে এক জায়গায় যদি করা যায় তাহলে বিরাট রেসপনসিবিলিটি এসে যাচ্ছে। আমার বক্তব্য ছিল যে এটা পরিবর্তন করছেন সঙ্গে সঙ্গে মোটর ভিহিকল্‌স এ্যাক্টএর যেসব ধারা আছে যাতে এ সমস্ত বাসের মালিক গাড়ীওয়ালা ন্যায্য দরে টায়ার, টিউব, অকসিলারিজ পেট্রোল, মবিল ইত্যাদি দিতে পারেন সেদিকে দেখুন। কারণ ঐ সমস্ত দ্রব্য এতো বেশী দামে বিক্রি হচ্ছে তা আর বলার নয়। কিন্তু এ সব কিছু আনলেন না। আসল ব্যাপার হচ্ছে যা আমরা লক্ষ্য করছি পুস এণ্ড পুল উইদিন দি পার্টি থাকায় এটা হচ্ছে না। শংকরবাবু প্রগতির পথে যেতে পারেন--কিন্তু তার পিছনে জয়নাল আবেদিন সাহেব আছেন--তিনি কোন্‌ পথে চলবেন এটা কনট্রাডিক্‌সন উইদিন দি বুর্জুয়াস থাকার ফলে মোর কনট্রাডিক্‌সন ক্রিয়েট করবে। সেই কনট্রাডিক্‌সনে বুর্জুয়ারা কোন কালে সাহায্য করেনি। সাহায্য করবে ওয়াকিং ক্লাস, ওয়াকিং পিপ্‌ল এবং সেই ওয়াকিং পিপ্‌ল উইল মারচ এহেড। সেই জন্য জয়নাল আবেদিন সাহেব উল্লসিত হয়ে পড়েছেন ঐ ভেস্টেড ইনটারেস্ট, রিপ্রেজেন্ট করার জন্য যাতে সেই ভেস্টেড্‌ ইনটারেস্টের গায়ে হাত কেউ দিতে না পারে। সেই জন্য টুকরো টুকরো করে করা হচ্ছে। কিন্তু আজকে বিধানসভার সদস্যদের নূতন করে ভাবতে হবে। এই রকম টুকরো টুকরো ট্যাক্স্‌ বসিয়ে অর্থ সংগ্রহ করে পঞ্চ বার্ষিকী পরিকল্পনা কি এগিয়ে নিয়ে যেতে পারবেন। যেটা আসল জিনিস এই টায়ার, টিউব যারা ব্ল্যাক করছে যাদের ব্ল্যাক মানি আছে সেই ব্ল্যাক মানির উপর আঘাত করুন সংঘবদ্ধভাবে চেষ্টা করুন তা না হলে কিছুই হবে না।

[2-30—2-40 p.m.]

এই কাজ করার সঙ্গে সঙ্গে যদিও বিলটিকে আমি সমর্থন করছি--কিছু কিছু এর মধ্যে ত্রুটি আছে, তার জন্য এ্যামেণ্ডমেণ্ট দিয়েছি, কিন্তু এই মৌলিক পদক্ষেপের জন্য আগামী দিনে যাতে শঙ্করবাবু এগিয়ে যান এই আশা রেখে আমি বিলটিকে খানিকটা সমর্থন করছি।

**Shri Saroj Roy:**

স্পীকার স্যার, আমার বলার ইচ্ছা ছিল না, উৎসাহ পেলাম যে শঙ্করবাবু বিলটি নিয়ে এসেছেন এবং আমি শঙ্করবাবুকে আন্তরিকভাবে বিশ্বাস করি এবং জানি যে তিনি এই অর্থনীতি সম্বন্ধে বেসিক্যালি চিন্তা করেন, ভাবেন, নতুন জিনিষ আনার চেষ্টা করেন, এবং এখানে একটা কম্পিটিশনের প্রশ্ন উঠেছে যে টাকা কিছু সংগ্রহ করতেই হবে। এখন এই টাকা সংগ্রহের পথ কোথায়? শঙ্করবাবু বললেন টাকা সংগ্রহ করতে হবে এবং যদি সংগ্রহ করতে না পারি তাহলে প্ল্যানই বলুন আর প্রোগ্রামই বলুন সব কিছু বানচাল হয়ে যাবে। এই টাকা সংগ্রহের একটা কিন্তু রাস্তা এটা শুধু আজকেই নয়--বিক্রয় কর এই সরকার হবার পর থেকেই চলছে, আমরা শুধু কম্পিটিশন কি করছি--অমুক সরকার অমুক জিনিসের উপর বিক্রয় কর করেছিল আমরা নতুন করে এটার উপরে করছি যেগুলি ধনী লোকেরা ব্যবহার করে--তফাৎ এইখানে দেখছি। কিন্তু মূল জায়গাটা কোথায় এইবারে বোধ হয় ২৫ কোটি টাকা সংগ্রহের জন্য ইতিমধ্যেই ৩টি বিল পাশ হয়ে গেছে, আরো কয়েকটি আসবে, এবং এইভাবে এখান থেকে টাকা সংগ্রহ হচ্ছে। এখন প্রশ্নটা হচ্ছে সাধারণ মানুষের ঘাড়ের উপর কোনটা কি চাপছে না চাপছে--যেমন বলা হচ্ছে সোনার গহনার উপর করা হচ্ছে, সাধারণ মানুষের কি হবে--একটা জায়গা আছে রঙীন সিমেন্টের উপর করা হচ্ছে, সেটা সাধারণ মানুষের গায়ে লাগবে না। আমি যদি উল্টো দিক থেকে বলি সিমেন্টের উপর করুন, সাধারণ মানুষ বেশীর ভাগই সিমেন্ট ব্যবহার করে না, এইভাবে জিনিসটা আনছেন না। আজকে যেমন প্রশ্ন উঠলো পেট্রোলের উপর হচ্ছে। ইতিমধ্যে অশ্বিনীবাবু জিনিসটা সম্বন্ধে বললেন, পেট্রোলকে আলাদা করে দেখলে হয় না, যেটার সঙ্গে আজকে আমাদের দেশের পরিবহণের একটা বিরাট সম্পর্ক রয়েছে। এখন পরিবহণের সঙ্গে সম্পর্ক রাখতে গেলে আগেই সরকারকে চারিদিক বিচার করে দেখতে হয়। আজকে প্রশ্নটা দাঁড়াচ্ছে কি? এখন বাস যারা চালায় ইতিমধ্যেই ধূয়ো তুলে দিয়েছে এইভাবে বাস চালাতে পারব না, স্ট্রাইক করার দাবী উঠেছে। এখন সাধারণ মানুষ, অত্যন্ত দীন মানুষকেও বাসে চড়তে হয়, গ্রামাঞ্চলের বন্ধুরা এটা সকলেই জানেন। তারা আজকে মারা যাবে বাস যদি বন্ধ হয় এবং সেখানে প্রায়ই বন্ধ হয়ে যাচ্ছে। এখন সামগ্রিকভাবে যদি সরকারকে দেখতে হয় তাহলে যে কথা অশ্বিনীবাবু বললেন তারা কি ন্যায্য দরে টায়ার পাবে, ছোট ছোট যে যন্ত্রপাতি তাদের কিনতে হচ্ছে সেটাও কি ন্যায্য দরে পাবে? এখন তাদের ব্ল্যাক মার্কেট থেকে ৪১/২/৫---হাজার টাকা দামে টায়ার কিনতে হচ্ছে, এটা প্রত্যেকেই জানেন। এখন এই টায়ার যদি তাদের ব্ল্যাক মার্কেট থেকে কিনতে হয় তাহলে তো হয়েছে--এগুলির একটা বিলি ব্যবস্থা করে দিন। মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন এগুলির সঙ্গে আজকে আমার কোন সম্পর্ক নেই--আজকে আইন সভায় পেট্রোলের যে বিলটি এনেছেন এটাকে সমর্থন করবেন কি করবেন না সেটা ঠিক করুন--টাকা সংগ্রহের জন্য এই জাতীয় ট্যাক্সেসন বিল তৈরী করা, এটাই হচ্ছে একমাত্র রাস্তা। কালকে এখানে বলতে চেষ্টা করেছেন যে টাকা সংগ্রহের জন্য প্রগ্রেসিভ গভর্ণমেন্ট যাকে বলে, সাধারণ মানুষের উন্নতির জন্য যারা এগিয়ে আসবে--এইরকম বিল আসলে, অনেকে বলছেন--আমি কোন তফাৎ করছি না, কেউ বলছেন ভয়ঙ্কর প্রগতিশীল, কেউ কেউ বলছেন অচলায়তন করে বেরিয়ে গেছেন, ব্রেক ঠিক হচ্ছে--পুরো অচলায়তন করে ব্রেক করার দিকটা দেখতে হবে। কারণ, স্ট্যাগনেনসি আসতে বাধ্য। টাকার কথা বলছেন। আমি মন্ত্রী মহাশয়কে বলছি আমাদের ওয়েস্ট বেঙ্গল গভর্ণমেন্ট সেন্টার থেকে আলাদা নয়। আজকে প্রশ্নটা কোথায়? আজকে ব্যাংক, এল, আই, সি জাতীয়করণ করলেন। কয়েক-দিন আগেকার খবরের কাগজে যেটা বেরিয়েছে সেটার ডেট দিতে পারলে বোধ হয় সব চেয়ে ভাল হত--আজকে ব্যাংক, এল, আই, সির টাকা নীচের তলার পাবার কথা-প্রথমে

প্রচণ্ড উৎসাহিত হয়েছিলাম। লাস্ট ইয়ারের রিপোর্টটা কি? ৮০ পারসেন্ট টাকা উপর তলার বড় ধনীরা পাচ্ছে। কেন সেই টাকাটা আমরা বার করে আনতে পারছি না ফর আওয়ার ন্যাশানাল ডেভেলাপমেন্ট। কাজেই প্রশ্নটাকে অনেক দিক থেকেই ভাবতে হবে। টাকার যখন প্রশ্ন তখন বলি, এই যে সমস্ত ন্যাশানাল প্রজেক্ট, এগুলির উদ্দেশ্য কি? উদ্দেশ্য হচ্ছে আমাদের ইনকাম বাড়বে। কোল সম্পর্কে অনেক কথা গত বছর বলা হয়েছিল। বলা হয়েছিল, আমরা যদি এতে ১০০ কোটি টাকা খরচ করি তাহলে ন্যাপথার কারখানা, কোল টারের কারখানা ইত্যাদি হতে পারে। এগুলি যদি করা যায় তাহলে বাড়তি টাকাটা নিয়ে এসে আমরা অন্য কাজে খরচ করবো। এখন যদি যা করছেন এইভাবে করেন তাহলে কত জায়গায় আর হাত দেবেন? সর্বাঙ্গে ঘা হয়ে গেলে তো মলম লাগাবার আর জায়গা থাকবে না। এই সেদিন বললেন, ঘোড় দৌড়ের উপর ট্যাক্স করছেন, ভাল জিনিস, আমরা সমর্থন করি, কিন্তু সঙ্গে সঙ্গে প্রশ্ন করি, এর থেকে কত টাকা আপনারা পাবেন? কারণ আপনারা তো জানেন, কোলকাতায় এমন কোন পাড়া নেই যেখানে প্রাইভেট বুকি নেই। সমস্ত টাকাটা সেটার মাধ্যমেই আসে, কাজেই কত টাকা আপনারা পাবেন? আপনারা অবশ্য সবই জানেন কিন্তু শুনতে ভাল লাগে বলে করছেন। অবশ্য আই ডু সাপোর্ট ইট কিন্তু এর থেকে কি পাবেন সেটা একটু ভাবুন, মূল জিনিষটা চিন্তা করুন। এখন এই যে বাস স্ট্রাইক যদি হয় ভাড়া পারমিশান যদি না দেয় তাহলে কি বাস স্ট্রাইক হবে না—তাদের কি করে রেজিষ্ট করবেন? তারা যদি বলে সমগ্র জিনিসটা চিন্তা করে দেখুন কি করবেন? সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে, বলছি, ইনডিরেক্ট ট্যাক্সের ফলে অন্য জায়গায় যে আঘাত লাগছে সেটা সামগ্রিকভাবে দেখে একটা ব্যবস্থা করুন, তা না হলে হবে না। কারণ আজকে ২৫ কোটি টাকার কথা বলছেন ৩০ কোটি টাকা হলে কোথায় যাবেন? কাজেই মূল জিনিষটা চিন্তা করবার জন্য আবার অনুরোধ জানাচ্ছি। এই প্রসঙ্গে বলছি, এই যে পেট্রোল ইত্যাদির উপর ট্যাক্স করছেন সেখানে আপনাকে ভাবতে হবে। কনজিউমারদের ঘাড়ে যাতে না চাপে সেটা যদি করতে পারেন তাহলে আমরা কিছুটা উপকৃত হব।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীঅসমঞ্জ দে, শ্রীঅশ্বিনী রায়, শ্রীসরোজ রায় এই তিনজন বক্তাই বিলটিকে সমর্থন জানিয়েছেন। শ্রীঅশ্বিনী রায় এবং শ্রীসরোজ রায় বলেছেন, আমরা ২৫ কোটি টাকার ট্যাক্স করতে চাই। কিন্তু স্যার, আমি আমার বাজেট প্রস্তাবে ২৪ কোটি টাকার ট্যাক্সের প্রস্তাব রেখেছি, সুতরাং যখন তাঁরা আগেই ২৫ কোটি টাকার ট্যাক্সের সমর্থন জানিয়েছেন তখন আমাকে ভেবে দেখতে হবে আরো এক কোটি টাকা কি করে করা যায়। তার পর মাননীয় সদস্য শ্রী অসমঞ্জ দে এবং মাননীয় সদস্য শ্রী অশ্বিনী রায় বিল সম্বন্ধে কয়েকটি কথা বলেছেন, যেগুলি বিলের ধারার উপর নির্ভর করছে।

[2-40—2-50 p.m.]

আর একটা কথা অসমঞ্জ দে মহাশয় বলেছেন যে এখানে কেবল ফাইন ছাড়া কারাদণ্ডের বন্দোবস্ত রয়েছে কি না? আমাদের বিলের ১৪ ধারাতে যদি অফেন্স করে তবে কারাদণ্ডের বন্দোবস্ত রয়েছে। বিভিন্ন অফেন্সের জন্য বলা আছে

[Section 14(1)] shall be punishable with simple imprisonment which may extend to six months or with fine which may extend to two thousand rupees, or with both.

তারপর সেকশান ৬(১) যদি কনট্রাভেনশান হয় তাহলেও কারাদণ্ডের বন্দোবস্ত রয়েছে। সেকশান ১৪(২), সেকশান ১৪-এর সমস্তগুলি ধারাতে এই কারাদণ্ডের বন্দোবস্ত রয়েছে। আর এই বিলে এই প্রথম মোটর স্পিরিট-এ সিকিউরিটি নেবার বন্দোবস্ত আমরা করেছি। সেকশান ৭তে যাতে কর ফাঁকি দিতে না পারে আগেই একটা রিজনেবল সিকিউরিটি রেখে দিতে পারি যা থেকে অনাদায়ী কর আমরা পেতে পারি। আর একটা বন্দোবস্ত করা

হয়েছে সেটা সেকশান ১১তে, যেটা আগের দিনে সেইরকম বলা ছিল না। সেটা হচ্ছে অসাধু ব্যবসায়ীদের দোকানে গিয়ে সেখানে সার্চ করা যাবে এবং সেই সমস্ত জিনিষপত্র সেগুলি আমরা সীজ করতে পারবো। এই সমস্ত আইন আমাদের ১৯৪১ সালের বিক্রয় কর আইনের ভিতরে আগে ছিল না। আমরা পরিবর্তন করে এটা এনেছিলাম এবং এই বিধানসভায় সেই আইন পাশ করেছিলাম। সেই ১৯৪১ সালের বিক্রয় কর আইন, সেই আইনটাকে ঠিকমত চালু করার জন্য, কিছু অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে যে কঠোর ব্যবস্থার বন্দোবস্ত ছিল সেই ব্যবস্থাগুলিই আমরা মোটর স্পিরিট আইনে আনার চেষ্টা করেছি। এই বিল সম্পর্কে অনেক আলোচনা হয়েছে। তবে এই বিলের ২টি মূল বিষয় হচ্ছে, পরিমাণগত কর না করে মূল্যের ভিত্তিতে কর করা যাতে আমাদের এ্যাকাউন্টের সুবিধা হয় এবং পাইকারীর ক্ষেত্রে করটা ধার্য্য করা খুচরো বিক্রেতাদের ক্ষেত্রে নয়। এই ২টি মূল প্রস্তাব যখন সকলে সমর্থন জানিয়েছেন তখন আমি আর এই বিলের উপর কিছু বলতে চাই না। আমি আশা করি এই বিল সভা পাশ করবেন।

The motion of Shri Sankar Ghose that the West Bengal Motor Spirit Sales Tax Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker** : There are amendments to clause 2 by Shri Aswini Roy (Amendment Numbers 1 to 3). I call upon Shri Aswini Roy to move his amendments.

**Shri Aswini Roy** : Mr. Speaker, Sir, I beg to move that in clause 2(d), after the words "separately charged", the following be added, :—

"and also excludes the tax payable under this Act".

Sir, I also move that in cluase 2(d), in line 8, after the word "separately", the words "or jointly" be inserted.

Sir, I also move that after clause 2(e), the following new clause be added, namely :-

"(f) 'retail dealer' means any person who sells or keeps for sale Motor Spirit for the purpose of consumption by the purchaser."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব একটা মৌলিক সংশোধনী নয়। উনি যেখানে সেল প্রাইস সম্পর্কে কথাটা বলেছেন, এখন এই সেল প্রাইস কিভাবে ফিক্সড্ হবে তার পদ্ধতি কোন জায়গায় নেই। সেজন্য উনি ডিলার সম্পর্কে যে কথা বলেছেন, ঐটাতে আমার যা সংশয় আছে সেটা হচ্ছে যে, ডিলার তাঁর প্রফিট থেকে ট্যাক্সটা দেবে না সেটা উৎপাদনে খরচা হল, তারপর অন্যান্য খরচার হিসাব দিয়ে তার প্রফিট রাখবে। সেটা ডিক্লার করলেন না। না করে তার উপরে ৯ পারসেন্ট বা ১০ পারসেন্ট ট্যাক্স বসিয়ে দিলেন। সেজন্য আমি সেল প্রাইস-এ এই জিনিষটা রাখছি। একটা হচ্ছে

any sum charged for anything done by the dealer in respect of the Motor Spirit at the time of, or before, delivery there of, other than the cost of freight or delivery, when such cost is separately charged ;

এটা সেপারেটলি হতে পারে, জয়েন্টলি হতে পারে বা কমবাইনও হতে পারে। সেজন এই জয়েন্টলি কথাটি আমি রাখছি এবং শেষের দিকে সেটা এ্যাড করতে চাচ্ছি এ্যাণ্ড অলসো এক্সক্লুডস দি ট্যাক্স পেয়েবল আণ্ডার দিস এ্যাক্ট, ঐ যে সেল বা বিক্রয় মূল্য যেটা, সেই বিক্রয় মূল্য ধরার ক্ষেত্রে যাতে এই ট্যাক্সটাকে ইনক্লুড করতে পারেন বিক্রয় মূল্য না ধরেন। সেজন্য আমি এই প্রোভিসোটা রাখছি সেটাতে আমার সংশয় আছে

এই গেল আমার ২টি এ্যামেণ্ডমেন্ট। আর ৩ নম্বর এ্যামেণ্ডমেন্ট হচ্ছে, উনি এবারে ডিলারটাকে পুরানো ১৯৪১ সালের এ্যাক্ট-এ হোলসেল এবং রিটেলার এই দুটো ডেফিনেসান-এর মধ্যে ছিল উনি এবারে খালি ডিলার-এর কথাটা ব্যবহার করেছেন।

আমার কোন আপত্তি ছিল না। কিন্তু উনি আবার সেকশান ৪(৩)-এর ভেতর একটা নূতন কথা নিয়ে আসছেন

"Notwithstanding anything contained in sub-section (1), any stock of Motor Spirit held, at the commencement of this Act, by any retail dealer", etc.

এই যে রিটেল ডিলারদের কথাটা বলছেন কিন্তু এই রিটেল ডিলারদের কোন ডেফিনিশন দিচ্ছেন না। এখন আপনি বলবেন যে পুরানো যারা ছিল, তাদের রিটেল ডিলার বলছেন কিন্তু এই আইনটা চালু হলে দুটো কম্বাইন হয়ে যাচ্ছে। সেইজন্য রিটেল ডিলারের ব্যাখ্যা দেওয়া উচিত ছিল। এবং যদি এই ফ্রেজটা না করতেন তাহলে আমার সংশোধনী দেবার দরকার হ'ত না।

"Retail dealer means any person who sells or keeps for sale Motor Spirit for the purpose of consumption by the purchaser".

এই পুরানো যেটা ছিল, পুরানোটাকে বলছেন। রিটেলের একটা ডেফিনিশন দেওয়া হোক। এই বলে আমি আমার এ্যামেণ্ডমেন্ট মুভ করছি।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে এ্যামেণ্ডমেন্টগুলো রেখেছেন, প্রথমটি হচ্ছে তিনি বলেছেন

also includes tax payable under this Act.

এটা তিনি সেকশন ২ ডিতে সংযোজন করতে চান। এটা আমাদের সেকশন ২ ইতে আছে—

deducting the amount if any charged separately as tax under this Act.

সুতারং এটার প্রয়োজন নেই। দ্বিতীয় এ্যামেণ্ডমেন্টে বলেছেন, সেপারেটলি এবং জয়েন্টলি, এতে প্রশাসনের কিছু অসুবিধা হবে না। সুতরাং এটারও দরকার নেই। তৃতীয়তঃ রিটেল ডিলারদের সম্বন্ধে বলেছেন। ক্লজ ৪(৩) এ এই রিটেল ডিলারদের সম্বন্ধে বিশদ ভাবে বলা রয়েছে, সুতরাং এটার দরকার নেই।

The motion of Shri Aswini Roy that in clause 2(d), after the words "separately charged", the following be added, :—

"and also excludes the tax payable under this Act"

was then put and lost.

The motion of Shri Aswini Roy that in clause 2(d), in line 8, after the word "separately", the words "or jointly" be inserted,

was then put and lost.

The motion of Shri Aswini Roy that after clause 2(e), the following new clause be added, namely :—

"(f) "retail dealer' means any person who sells or keeps for sale Motor Spirit for the purpose of consumption by the purchaser",

was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 3 to 5

The question that clauses 3 to 5 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 6

**Shri Aswini Roy** : Sir, I beg to move that after the second proviso to clause 6(1), the following proviso be added, namely :—

"Provided also that the said dealer within 7 days after the commencement of this Act should make the decla·at·on, in a prescribed manner before the Taxing authority, of each kind of the moto· spirit held by him on the day of the commencement of this Act."

Sir, I also beg to move that in the first proviso to clause 6(1), in line 2, for the word "two" the word "three" be substituted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটা প্রভাইসো যোগ করতে চাচ্ছি।

provided also that the said dealer within seven days after the commencement of this Act should make declaration, in a prescribed manner before the taxing authority of each kind of he motor spirit held by him on the day of the commencement of this Act.

এখন উনি এখানে যেটা বলছেন যে এই আইন চালু হবার দু মাসের মধ্যে নূতন লাইসেন্সের জন্য দরখাস্ত করতে হবে। তাহলে এই দুমাস পর্যন্ত তাদের কাছে কি স্টক ছিল, কি দামে বিক্রি করলে এবং কি স্টক রইলো, তার হিসাব জানা রইলো না। দুমাস পরে যখন লাইসেন্স করাচ্ছে তখন আমার পক্ষে সমস্ত আইনটা প্রযোজ্য হচ্ছে। কিন্তু এই দুমাসের মধ্যে আমি কত স্টক বিক্রি করে দিলাম সেই স্টকের উপর কোন হিসাব আমরা দিলাম না। সেই জন্য আমি এই প্রভাইসো এ্যাড করতে চাইছি।

এই আইনটা শুরু হবার সঙ্গে সঙ্গে সাত দিনের মধ্যে ডিক্লারেশন দিতে হবে। আমি আশা করবো যে তিনি এই প্রভাইসোটা মেনে নেবেন।

[2-50—3 p.m.]

এটা আর কিছু নয় এটা হচ্ছে দুই এর জায়গায় তিন। আমি বলছি ৭ দিনের মধ্যে সেই ডিক্লারেশন দিয়ে দিক, কিন্তু তাকে দুমাসের জায়গায় তিন মাস সময় দেওয়া হোক আর বাকি লাইসেন্স গুলির ক্ষেত্রে, ঐ স্টকের ক্ষেত্রে আমরা দু-নম্বরটা চাইছি।

**Shri Sankar Ghose :**

আমাদের বর্তমানে যে আইন আছে, '৪১ সালের আইন, সেই আইন অনুযায়ী একাউন্ট-এর ডিক্লারেশন যেটা ছিল সেই একাউন্ট আমাদের কাছে থাকবে এবং '৪১ সালের যে আইন তাতে আমাদের যে সমস্ত ক্ষমতা ছিল সেগুলি এই ট্রানসিটোরী প্রিয়ডে বলবৎ থাকবে। সেকসান (২১)-এ এই বিধান রয়েছে, আর এটা হচ্ছে এই ডিক্লারেশনের মধ্যে আমাদের দুমাস সময় দেওয়া হয়েছে, এটাই যথেষ্ট। এটাকে বাড়িয়ে ৩ মাস করার প্রয়োজ। নেই। এই জন্য এই দুটো এ্যামেণ্ডমেন্ট আমি সমর্থন করতে পারছি না।

The motion of Shri Aswini Roy that after the second proviso to clause 6(1), the following proviso be added, namely :—

"Provided also that the said dealer within 7 days after the commencement of this Act should make the declaration, in a prescribed manner before the Taxing Authority,

f each kind of the motor spirit held by him on the day of the commencement of his Act."

as then put and a division taken with the following result :—

NOES—82

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Bandyapadhyay, Shri Ajit Kumar.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Pankaj Kumar.
Banerjee, Shri Ramdas.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo
Bera, Shri Rabindra Nath.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacherjee, Shri Susanta.
Bose, Shri Lakshmi Kanta.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Naba Kumar.
Das, Shri Barid Baran.
Das, Shri Rajani.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asamanja
Deshmukh, Shri Nitai.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Gayen, Shri Lalit.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Nitai Pada.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hatui, Shri Ganesh.
Hemram, Shri Kamala Kanta.
Jana, Shri Amalesh.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Maji, Shri Saktipada.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shrimati Mira Rani.
Mohammad Dedar Baksh, Shri.
Moitra, Shri Arun Kumar.
Mojumdar, Shri Jyotirmoy.
Molla, Tasmatulla Shri.
Mondal, Shri Amarendra.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sibdas.
Mukherjee, Shri Subrata.

**Noes 82**—contd.

Mukhopadhyaya, Shri Ajoy.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Mundle, Shri Sudhendu.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Arabinda.
Nurunnesa Sattar, Shrimati.
Palit, Shri Pradip Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Sankar Das.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shri Birendra Nath.
Roy, Shri Debendra Nath.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Suvendu.
Sajjad Hussain, Shri Haji.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Sarker, Shri Jogesh Chandra.
Sautya, Shri Basudeb.
Sharafat Hussain, Shri Sheikh.
Shaw, Shri Sachi Nandan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Talukdar, Shri Rathin.
Tudu, Shri Budhan Chandra.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—16

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Chatterjee, Shri Gobinda.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Halder, Shri Kansari.
Mitra, Shrimati Ila.
Mondal, Shri Anil Krishna.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Roy, Shri Aswini Kumar.
Roy, Shri Saroj.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 16 and the Noes 82, the motion was lost.

The motion of Shri Aswini Roy that in the first proviso to clause 6(1), in line 2, for the word "two" the word "three" be substituted, was then put and lost.

The question that clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 7 to 10**

The question that clauses 7 to 10 do stand part of the Bill was then put and agreed to.'

**Clause 11**

**Shri Aswini Roy** : Sir, I beg to move that the following proviso be added to clause 11(2)(a), namely :—

"Provided that the prescribed authority before conducting the search should be accompanied by two distinguished persons of the locality to witness the operation".

তিনি হয়ত বলবেন সি, আর, পি সি-তে এটা আছে। খাতাপত্র যদি ঠিকমত দেখতে হয় এবং ট্যাক্স যদি তাদের কাছ থেকে আদায় করতে হয় তাহলে অথরিটি দেওয়া হচ্ছে একজন এস, আই, র‍্যাঙ্কের লোককে। এস, আই, কে এরকম কাজের দায়িত্ব যখন দিচ্ছেন তখন তার সঙ্গে টু ডিসটিনগুইস্‌ড পারসন্স থাকা উচিত যারা প্রভাবিত হবে না। ডিলার-এর লোককে উইটনেস হিসাবে রাখলে সে তো রিপোর্ট দেবে যে কিছু পাওয়া গেল না। সেজন্য আমি এই প্রভাইসোটা এ্যাড করতে বলছি।

**Shri Sankar Ghose :**

স্যার, সেক ১১-এ সারচের যে ক্ষমতা দেওয়া হয়েছে সেটা একটা স্টানডারড প্রভিশন। আরও বিভিন্ন আইনে যেমন আছে সেই রকমই করা হয়েছে। অনেক সময় ইমার-জেনসি সারচ করতে পারে। খবর না দিয়ে সারচ করতে হতে পারে। সেখানে ২ জন বাহিরের লোককে খবর দিয়ে নিলে তো জানাজানি হতে পারে, এই জানাজানি যাতে না হতে পারে সে রকম করার জন্য এই রকম করেছি। সেজন্য আমি এই এ্যামেণ্ডমেন্ট-এর বিরোধিতা করছি।

The motion of Shri Aswini Roy that the following proviso be added to clause 11(2)(a), namely :—

"Provided that the prescribed authority before conducting the search should be accompanied by two distinguished persons of the locality to witness the operation"

was then put and lost.

The question that clause 11 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 12 to 16**

The question that clauses 12 to 16 do stand part of the Bill was then put and agreed to.

[3—3-10 p.m.]

**Clause 17**

**Shri Aswini Roy** : Sir, I beg to move that in the first proviso to clause 17(1), in line 2, for the words "twenty per-centum", the words "thirty three and one third per-centum" be substituted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ্যামেণ্ডমেন্টটা খুব ছোট। যদি কেউ এ্যাপিল করে সেই এ্যাপিলের ক্ষেত্রে উনি বলছেন আইনে থাকছে ২০ পার্সেন্ট যেটা ট্যাক্স এ্যাসেসড্‌ হয়েছে সেটা জমা দিয়ে দিলে তারপর এ্যাপিল গ্রহণ করা হবে। আমি ওটাকে আরো বাড়িয়ে দিতে বলেছি। আপনি নিজেও একজন প্রখ্যাত আইনজীবী, আপনি দেখেছেন আজকাল যেসমস্ত লেভির ক্ষেত্রে অনেক আপত্তি, যেগুলি হাইকোর্টে আসছে সেক্ষেত্রে মহামান্য

বিচারপতিরা বাস্তব অবস্থা বুঝে বলছেন যে একটা বড় অংশ জমা দাও, তার পর তোমার এ্যাপিল এ্যাক্‌সেপ্ট করব। যারা ট্যাক্স ফাঁকি দেবে, এ্যাসেস্‌মেন্টের বিরুদ্ধে যারা এ্যাপিল করবে তাদের জমা অন্ততঃ এ্যাসেস্‌মেন্টের এক তৃতীয়াংশ হওয়া উচিত, তারপর এ্যাপিল করুক, যদি এ্যাপিলে দেখা যায় যে সে রেহাই পাবে তাহলে সেটা ফেরত পাবে। সেজন্য আমি এটাকে বাড়িয়ে দিতে চাই। শংকরবাবু একজন প্রখ্যাত আইনজীবী, তিনি বর্তমানে যে প্রগতিশীল পথে যেতে চাইছেন তাতে তিনি এটা গ্রহণ করবেন এই অনুরোধ তাঁকে করছি।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেকসান ১৭-এ যে সিকিউরিটি দেবার কথা হয়েছে সেটা কিন্তু স্টে'র জন্য সিকিউরিটি নয়, এটা ২০ পার্সেন্ট জমা না দিলে এ্যাপিল ফাইল করতে দেওয়া হবে না, এ্যাপিল এনটারটেন করতে দেওয়া হবে না। ২০ পার্সেন্ট জমা দিলে স্টে পেয়ে যাবে তা নয়, ২০ পার্সেন্ট জমা দিলে এ্যাপিল ফাইল করতে পারবে। এই ২০ পার্সেন্ট হচ্ছে মিনিমাম লেভেল এ্যাপিল ফাইল করবার জন্য। এ্যাপিল ফাইল করলে অটোমেটিক স্টে হবে তা নয়, স্টে পাবার জন্য হাকিম বলতে পারেন ১০০ পার্সেন্ট জমা দিতে হবে, সেই ক্ষমতা হাকিমের আছে। সেজন্য এই এ্যামেণ্ডমেন্ট গ্রহণ করতে পারছি না।

The motion of Shri Aswini Roy that in the first proviso to clause 17(1), in line 2, for the words "twenty per-centum", the words "thirty three and one third per-centum" be substituted, was then put and lost.

The question that clause 17 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 18 to 21 and Preamble**

The question that clauses 18 to 21 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the West Bengal Motor Spirit Sales Tax Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Shri Ananda Gopal Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। দুর্গাপুর স্টীল প্ল্যান্ট এবং এ্যালয় স্টীল প্ল্যান্ট-এর সম্প্রসারণের দাবি নিয়ে প্রায় ১ হাজার কর্মী হিন্দুস্থান স্টীল ওয়ারকার্স ইউনিয়ন এবং এ্যালয় স্টীল ওয়ারকার্স ইউনিয়নের নেতৃত্বে এই বিধান সভার বাইরে পুলিশ বেষ্টনী এলাকার বাইরে ডেপুটেসান নিয়ে অপেক্ষা করছেন। তাঁরা তাঁদের লিখিত মেমোরেণ্ডাম আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখতে চান, আমি তাঁদের হয়ে হাউসকে জানাতে চাই আজ পশ্চিম-বংগের অর্থনৈতিক বুনিয়াদকে আরো শক্ত করবার জন্য, পশ্চিমবংগের ঝিমিয়ে পড়া শিল্পকে আবার পুনরুজ্জীবিত করবার জন্য, বেকার সমস্যায় জর্জরিত পশ্চিমবংগকে বাঁচাবার জন্য, সর্বোপরি শিল্পের সম্প্রসারণের জন্য ইস্পাতের যে চাহিদা আছে তাকে মেটাবার জন্য এই দুইটি প্ল্যান্টের সম্প্রসারণ একান্ত দরকার।

আমি মনে করি পশ্চিমবঙ্গ সরকারের অবিলম্বে এই সমস্যাগুলি কেন্দ্রীয় সরকারের সংগে আলোচনা করে যাতে সম্প্রসারণের কার্যসূচী গৃহীত হয় সেই ব্যাপারে অগ্রণী হওয়া উচিত। মাননীয় স্পীকার মহাশয়, এই প্রসংগে আমি অত্যন্ত দুঃখের সংগে আপনার সামনে একটা কথা বলব। আপনি জানেন আমাদের দেশে যে ইস্পাত উৎপাদন হয়

তাতে আমাদের দেশের চাহিদা মেটে না। প্রচুর পরিমাণে বৈদেশিক মুদ্রা ব্যয় করে বাইরে থেকে আমাদের ইস্পাত আমদানী করতে হয়। এই কারণে ভারতবর্ষের অন্যান্য ইস্পাত কারখানাগুলি যাতে সম্প্রসারিত হয় তার জন্য কর্মসূচী গৃহীত হয়েছে এবং নূতন কারখানা পত্তনের পরিকল্পনা কার্যকরী হয়েছে। কিন্তু দুঃখের বিষয়, পরিতাপের বিষয়, আপশোষের বিষয় এবং লজ্জার বিষয় যে দুর্গাপুর ইস্পাত কারখানা এবং এ্যালয় স্টীল কারখানা সম্প্রসারণ করবার জন্য আশু কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি। টেকনোলজিক্যাল এবং ইকনমিক ফেসিবিলিটির কথা যদি বলা হয় তাহলেও নিশ্চয়ই তথ্য দিয়ে প্রমাণ করা যাবে যে এর সম্প্রসারণের যুক্তি আছে। কিন্তু রাজনৈতিক চিন্তাধারার ভিত্তিতে এর সম্প্রসারণ হবে কিনা সেই সিদ্ধান্ত যদি নেওয়া হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার, এই বিধানসভা এবং মন্ত্রিমণ্ডলী সেই রাজনৈতিক মতামতের উপর তাঁদের মত প্রতিষ্ঠা করতে পারবেন কিনা, বেকার সমস্যার সমাধান করতে পারবেন কিনা, শিল্পের অগ্রগতি অব্যাহত রাখতে পারবেন কিনা, শিল্পের সম্প্রসারণ করতে পারবেন কিনা বা সেদিকে পদক্ষেপ নিতে পারবেন কিনা, সেটা আমি জানতে চাই। এই ব্যাপারে আজকে প্রায় এক হাজার যুবক এখানে এসেছে যারা ইস্পাত কারখানার কর্মী, এ্যালয় স্টীলের কর্মী, তারা অধীর আগ্রহে বাহিরে অপেক্ষা করছে। শুধু তাই নয়, তারা ঠিক করেছে আগামী ১৫ তারিখে তারা পার্লামেন্টে যাবে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী এবং স্টীল মিনিস্টার কে ডি মালব্যের কাছে তাদের মেমোরেণ্ডাম দিতে। আমি আপনার কাছে তাদের সেই মেমোরেণ্ডাম উপস্থিত করছি।

**Mr. Speaker** : Shri Mukhopadhayay, you can hand over the memorandum to me.

**Shri Ananda Gopal Mukherjee :**

আপনার নির্দেশমত আপনার হাতে তাদের সেই মেমোরেণ্ডাম দিচ্ছি।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য আনন্দগোপাল মুখোপাধ্যায় যে প্রস্তাব এখানে রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে বলছি বর্ধমান জেলায় এবং সমস্ত পশ্চিম-বাংলায় যে ভয়াবহ বেকার সমস্যা তাকে মোকাবিলা করবার জন্য এই এ্যালয় স্টীল এবং হিন্দুস্থান স্টীল একান্ত আবশ্যক। আমি ভেবেছিলাম এ্যালয় স্টীলের সম্প্রসারণ হবে কিন্তু এখন দেখছি সেটা পিছিয়ে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রি-মণ্ডলীর কাছে আবেদন রাখছি তাঁরা বিশেষভাবে চেষ্টা করুন যাতে এর সম্প্রসারণ হয়।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় সদস্য আনন্দগোপালবাবু যে বক্তব্য এখানে রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ জানাই তাঁরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ আলোচনা করুন। স্যার, আপনি জানেন হায়দ্রাবাদে যে এ্যালয় স্টীল প্ল্যান্ট করা হচ্ছে সেটা প্লেট এবং আমাদের এখানে হচ্ছে বার। আজকে প্লেটের বাজার খুব বেশী এবং সেই জিনিস আমাদের এখানে ইজিলি হতে পারত। কিন্তু আমরা দেখলাম এখানে সেটা করা হল না, তার এক্সপ্যান্সন করা হল না। কাজেই পশ্চিমবঙ্গ সরকার যদি এটাকে একটা জরুরী বিষয় মনে করে কেন্দ্রের সঙ্গে আলোচনা করেন তাহলে আমরা খুসী হব। বিভিন্ন মাননীয় সদস্য এই প্রসঙ্গে পশ্চিমবাংলার অর্থনীতি এবং পশ্চিমবাংলার বেকার সমস্যার কথা বলেছেন এবং এটা যে সারা পশ্চিমবাংলার দাবী সেকথাও বলেছেন। কাজেই আমি অনুরোধ করছি সরকার যেন এই ব্যাপার নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেন।

(At this stage Sarbasree Gautam Chakravartty, Pankaj Kumar Banerjee and Jyotirmoy Mojumdar rose to speak.)

**Mr. Speaker** : Shri Chakravartty, Shri Banerjee and Shri Mojumdar, you are all supporting Shri Mukhopadhyay. That's all.

(noise)

[3-10—3-45 p.m.]

**Mr. Speaker** : I appreciate the feelings of the honourable members. I think all the members are unanimous over the issue. I can assure Mr. Mukherjee that the memorandum which has been submitted to me will be sent to the Chief Minister for necessary action.

(At this stage the House was adjourned for 30 minutes.)

(After adjournment.)

[3-45—3-55 p.m.]

**Shri Ramdas Banerjee** :

আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা হচ্ছে কুলটিতে অজয় ইনডাস্ট্রিজ কারখানা আছে, সেখানে কিছুদিন যাবৎ এই কারখানার ম্যানেজমেন্ট, মালিক, শ্রমিকদের উপর অত্যাচার চালিয়ে যাচ্ছে এবং ১২ জন শ্রমিককে সাসপেণ্ড করেছে। অতি সম্প্রতি একজন শ্রমিকের বাড়ী জ্বালিয়ে দিয়েছে এবং এমনভাবে জ্বালিয়ে দিয়েছে যে শ্রমিকদের আর কিছু বাকী নেই, সমস্ত পুড়ে ছাই হয়ে গিয়েছে। আমি এই ঘটনাটা আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে রাখছি তিনি যেন এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ করেন। আমি টেলিগ্রামটা পড়ে দিচ্ছি।

Ajoy management put fire in Muntuzas house XX Everything burnt XX Immediate action solicited.

## General Discussion of the Budget for 1974-75.

**Shri Timir Baran Bhaduri** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট আলোচনায় অংশ গ্রহণ করতে এসে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেটকে যেভাবে সাধারণ মানুষের কাছে তুলে ধরবার চেষ্টা করেছেন গোটা জিনিসটায় ফাঁক এবং ফাঁকি রেখে সেইজন্য বাজেটকে সুগার কোটেড বাজেট ছাড়া আর কিছুই বলতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যদি একটু বাজেটকে দেখতেন সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের চেহারা তিনি যদি অবলোকন করতেন তাহলে তিনি নিজেই অভিনন্দন দাবী করতেন না। সাধারণ মানুষ যেখানে দারিদ্র্য-সীমার নীচে পশ্চিমবাংলায় বাস করে ৭০ ভাগ লোক, সেই ৭০ ভাগ লোকের জন্য বাজেটে এমন কিছু রূপরেখা তিনি রাখেননি যা দিয়ে এই বাজেট পাশ হয়ে যাওয়ার পর গরীব মানুষের, এই ৭০ ভাগ লোকের একটা সুরাহা, সমস্যার সমাধান হতে পারে, সেই সমস্ত ইঙ্গিত কিন্তু বাজেটে আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী গত ২৮শে ফেব্রুয়ারী এই বিধানসভায় চিৎকার করে বলেছিলেন এবং বাহবা দিলেন তাঁর দলের সদস্যরা, কি না, এই সরকার দুই বৎসর প্রতিষ্ঠা হওয়ার পর থেকে যে কাজকর্ম করছে তাতে দেখা যাচ্ছে অতীতে যাঁরা সরকার ছিলেন তাঁরা সেই সমস্ত কাজ করেননি।

আপনি জানেন স্যার, শ্রমদপ্তর থেকে একটা হিসেব বেরিয়েছে—দেবব্রত বন্দ্যোপাধ্যায়—যুগ্ম-সচিব—পারুল চক্রবর্তী—তিনি হিসেব দিয়েছেন মানুষের কী অবস্থা! বাঁকুড়ার কতকগুলি গ্রাম তিনি সার্ভে করে নিয়ে এসেছেন। সেখানে একজন মানুষের মাসিক ইনকাম ৯.৫০ টাকা। আজকে সেখানে খাদ্যদ্রব্যের কী অবস্থা! এমতাবস্থায় কার উপর

তাঁরা খাদ্যদপ্তরের দায়িত্ব দিলেন? এঁদের যদি একটু কাণ্ডজ্ঞান থাকতো! যিনি ১ পারসেন্ট মন্ত্রী, স্টেট মিনিষ্টার, একজন হাফ্-মিনিষ্টার—তাঁর উপর এতবড় একটা দপ্তর---খাদ্যদপ্তরের দায়িত্ব দিলেন! ঐকঅন পূর্ণ মন্ত্রীর উপর এই খাদ্যদপ্তরের দায়িত্ব দেওয়া হলো না। একজন হাফমন্ত্রী লজ্জার ব্যাপার। নদীয়ার গৌরাঙ্গ চলে গেছেন,--কাশীবাবু ভূমিমন্ত্রী; এলেন বাগবাজারের নিতাই, এলেন বৈষ্ণবধর্ম বিলোতে! কী দেখলাম! গ্রামাঞ্চলে দেখতে পাচ্ছি চরম আকুল হয়ে ব্যাকুল মন্ত্রীরা ছুটে বেড়াচ্ছেন, জোতদারদের কাছে গিয়ে বলছেন, সিদ্ধার্থবাবু গিয়ে বলছেন---বাবা, তোমরা ধান দেও, লেভী দেও, "মেরেছ কলসীর কানা, তাই বলে কি প্রেম দেব না"। তোমরা যত পারো ধান লুকিয়ে রাখো। তার মধ্য থেকে একটুখানি দেও। যারা খাদ্য নিয়ে ছিনিমিনি খেলছে তাদের কাছে গিয়ে আবেদন নিবেদন করা হচ্ছে।

আজাক টাকার মূল্য কীভাবে কমে গেছে। মানুষের গড়-পড়তা আয় আমাদের ভারত-বর্ষের যেভাবে স্ট্যাটিসটিকস্ নেওয়া হয়, তাতে দেখা যায় সমস্ত ভারতবর্ষের জনসংখ্যা ধরে যা মোট ইনকাম তাকে সেই জনসংখ্যায় ভাগ দিয়ে যে ভাগফল হয় সেটা হল গড় আয়। এর মধ্যে টাটা-বিড়লা বড় বড় পুঁজিপতিরা আছে। বাঁকুড়ায় যে ন্যাংটার দল আছে তাদের মান্থলি গড় ইনকাম হলো ৯·৫০ টাকা। সিদ্ধার্থবাবু হুঙ্কার দিলেন যুক্ত-ফ্রন্টের সময় গড় কত ছিল? যুক্তফ্রন্ট সরকারের সময় মানুষের গড় আয় কত ছিল সে সম্বন্ধে ইকোনমিক রিভিউ পত্রিকায় একটা তথ্য বেরিয়েছে। তাতে দেখা যায় ১৯৬০-৬১ সালকে ভিত্তি ধরে যে সেই সময় ৩৪৩·৬১ ছিল। সেখানে আজকে দু-বছরে সাধারণ মানুষকে ভাঁওতা দিয়ে এসে, জুয়ার রাজনীতি করে এসে, আজকে তাদের গড় দাঁড়িয়েছে ৩৩৫·৫০ টাকা। আপনারা তো যুক্তফ্রন্টের দোষ দিচ্ছেন, আজকে আপনারা কোথায় দাঁড়িয়েছেন? বাজেটে বলছেন, রাজ্যপালের ভাষণে বলেছেন---আপনারা শান্তিশৃঙ্খলা দেশে বজায় রেখেছেন। কিন্তু আজকে শান্তিশৃঙ্খলা কোথায় আপনি দেখছেন? আজকে দেখছি কীভাবে আরম্ভ হয়েছে খেয়োখেয়ি। শেয়ালে শেয়ালের মাংস খাচ্ছে, কুকুরে কুকুরের মাংস খাচ্ছে। যাঁরা আমার সামনের বেঞ্চে বসে আছেন আজকে তাঁরা নিজেরা নিজের দলের সদস্যদের হত্যা করছেন, ধ্বংস করছেন। কিছুদিন আগে ইনচেক্ কারখানার শ্রমিক ইউনিয়নের লীডারকে মার্ডার করা হয়েছে। সিদ্ধার্থবাবু সেদিন বড় গলায় বললেন না যে কিভাবে তিনি শান্তিশৃঙ্খলা ফিরিয়ে এনেছেন। আজকে দেশে শান্তিশৃঙ্খলা কোথায়?

তার ভিতর ওঁরা যুক্তফ্রন্টকে দায়ী করেছেন এবং সেই যুক্ত-ফ্রন্টের কথা বলতে গিয়ে বিশেষ করে সি, পি, এম-এর নাম করেছেন। আমি এখানে দেখতে পাচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই যুক্তফ্রন্টের ভিতর যিনি মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি কিন্তু হাওয়া বদলে, গায়ের জামা চেঞ্জ করে ঐ দলে গিয়ে বসেছেন, সেই অজয়বাবুর নাম কিন্তু তাঁরা করলেন না। তাঁরা নাম করলেন না এই সি, পি, আই-এর নামও, আজকে যাঁরা তাদের সঙ্গে শরিক হয়েছেন। এঁরা শরিক হয়েছেন বলে তাঁদের নাম না করে শুধু সি, পি, এম-এর নাম করলেন। যদি যুক্ত-ফ্রন্ট-এর সময় মানুষের অভাব অনটন এসে থাকে, তাহলে কি সি, পি, এম-ই দায়ী, অজয়বাবু যিনি নৈবেদ্যের উপর মণ্ডার মত শোভা পাচ্ছিলেন, তিনি কি এর জন্য দায়ী নন বা ছিলেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিষ, তাঁরা একটা ধাপ্পা দিয়ে রেখেছেন সাধারণ মানুষের কাছে। শুধু ধাপ্পা নয়, একটা রাজনৈতিক উদ্দেশ্য এর ভিতর আছে, আমি তো দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হিসাব দিয়ে দেখাতে পারি মানুষের আয়, জনসাধারণের আয় কি হয়েছে? আমি যখন বলছি তখন সেই মুখ্যমন্ত্রী হাউসে থাকলে ভাল হত, তাহলে তাঁর সঙ্গে আমি পাঞ্জা লড়ে দেখতাম। তিনি আমার কথা শুনতে পাচ্ছেন কিনা জানি না, আমার কথা তাঁর বধির কাণে গিয়ে ঢুকবে কিনা জানি না, আমি বিশ্বাস করি আমার কথা তাঁর কাণে গিয়ে নিশ্চয় ঢুকবে, এটাই আমি আশা করছি।

(নয়েজ)

এই দেখুন অধ্যক্ষ মহাশয়, আমি যেই বলতে আরম্ভ করেছি তখন ঐদিকে কি রকম লাফাতে আরম্ভ করেছে—এদিকে চিংড়ী মাছের মত আর ওদিকে চ্যাং ব্যাং কত লাফাচ্ছে।

যাক সেকথা এখানে আসছে না। আমি টাকার মূল্য কি দাঁড়িয়েছে সেই কথায় আসছি। এটা আমার কথা নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লীশ্বর ইন্দিরা গান্ধী, যাঁকে এঁরা এশিয়ার মুক্তি সূর্য্য বলে থাকেন, সেই সূর্য্যের এমনই প্রকট তাপ যে সেই তাপে পশ্চিমবাংলা দগ্ধ হচ্ছে, সেই ইন্দিরা গান্ধীর রাজত্বে অর্থমন্ত্রী চ্যবন বাজেট পেশ করতে গিয়ে স্বীকার করেছেন যে টাকার মূল্য হ্রাস পেয়েছে। এটা আমার কথা নয় চ্যবনের কথা। ঐ দেখুন অধ্যক্ষ মহাশয়, আমি যেই চ্যবনের নাম করেছি, অমনি ওঁদের মুখ বন্ধ হয়ে গেছে। আমরা যদি ১৯৬০ সালকে ভিত্তি করে দেখি তাহলে দেখা যাবে টাকার মূল্য দিনের পর দিন কিভাবে হ্রাস পেয়েছে। সরকারের যে হিসাব সেটাই আমি দেখিয়ে দিচ্ছি, তাদেরই হিসাবে টাকার মূল্য দাঁড়িয়েছে ৩৮,৫ পয়সা, এটা হচ্ছে ১৯৭৩ সালের ডিসেম্বরে। আমরা যদি ১৯৭৪ সালের হিসাব করে দেখি, বে-সরকারী হিসাব, তাহলে দেখা যাবে সেই মূল্য দাঁড়াচ্ছে ২৩ পয়সা। এঁরা বলছেন যুক্ত-ফ্রন্ট দায়ী। যুক্ত-ফ্রন্ট রাজত্ব করেছিল ২২ মাস, একবার ৯ মাস, আর একবার ১৩ মাস—আমরা রাজত্ব করেছিলাম, আজকে ওখানে জ্ঞানবাবু বলছেন কি হয়েছিল? সেই সময় অজয়বাবু কার্জন পার্কে সত্যাগ্রহ করেছিলেন, বলেছিলেন এটা জঙ্গলের রাজত্ব। অজয়বাবু বয়োজ্যেষ্ঠ ব্যক্তি, তাঁকে আমি বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করছি সেই যুক্ত-ফ্রন্টের আমলে কি চণ্ডী মিত্রের মত কোন বিধানসভার সদস্যকে মার্ডার করা হয়েছিল? আজ অজয়বাবুর মুখ থেকে তো একটা কথাও বেরোয় না, সেই সময় কি কোন এম, এল, এ-এর বিরুদ্ধে কোন অভিযোগ উঠেছিল? কোন কার-চুপির অভিযোগ? ভূষি কেলেঙ্কারীর অভিযোগ কি উঠেছিল? কাগজে দেখছি এঁরা আবার কার বিরুদ্ধে অভিযোগ করেছিলেন, কলকাতার রাজপথে শান্তি দাশগুপ্তের নেতৃত্বে কংগ্রেসী সদস্যরা সত্যাগ্রহ করেছিলেন কি? একদিকে এই অবস্থা। অন্যদিকে কংগ্রেসী এম এল এ-রা ভূষি চুরির সঙ্গে জড়িত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূষি গরুতে খায়, ভূষি হচ্ছে গরুর খাবার, পশুর খাবার, এঁরা এমন নির্লজ্জ বেহায়া পশুর খাবার পর্য্যন্ত এঁরা চুরি করেন, মানুষকে খেতে দিচ্ছেন না, পশুকে পর্য্যন্ত দিচ্ছেন না।

[ 3-55—4-05 p.m.]

স্যার, আজ গোটা বাংলাদেশে ১৭, ১৮ হাজার ছেলে জেলে বন্দী। অনেক বামপন্থী লোক স্বেচ্ছাসেবক, তারা সি, পি, এম হোন আর আর, এস, পি হোন এখনও পর্যন্ত তারা তাদের এলাকায় ঠিকমত ঢুকতে পারছে না। তাদের উপর অকথ্য অত্যাচার হচ্ছে।

(নয়েজ)

আপনারা চিৎকার করছেন জবাব দেন না--গাইহাটার চণ্ডীপদ মিত্রের স্ত্রীর মাথার সিঁদুর দিতে পেরেছেন? আজকে এসব আপনাদের লজ্জার কথা, চিৎকার করে এর কোন সুরাহা করতে পেরেছেন? বলুন এসবের জন্য কারা দায়ী? আপনারাই আবার শান্তি শৃঙ্খলার কথা বলেন? স্যার, এরা উৎপাদন বাড়াবার কথা বলেছেন। বোঝাবার চেষ্টা করেছেন খরার জন্য নাকি উৎপাদন ব্যহত হয়েছে, ও আকারে ইঙ্গিতে যুক্ত-ফ্রন্টের গায়ে কাদা ছিটিয়েছেন--উৎপাদনের কথা বলে। স্যার, ইকোনমিক রিভিউ যদি দেখেন তাহলে দেখা যাবে যে চাল, গম থেকে আরম্ভ করে সবেরই উৎপাদন দিনের পর দিন হ্রাস পাচ্ছে, একদিকে উৎপাদন হ্রাস পাচ্ছে অপরদিকে সাত্তার সাহেব গ্রামে গিয়ে বলছেন দেখ আমরা তোমাদের জন্যে পাম্পসেট এনেছি। স্যার, আমি পাম্পসেট-এর কথায় যাবো না, পাম্পসেট-এর কারচুপির কথা আমার জানা আছে, আমার কাছে তার দলিল দস্তাবেজ আছে। যার দ্বারা আমি সমস্ত কারচুপি ভেঙ্গে দিতে পারি। স্যার, সারের কথা অনেকেই বলেছেন, আমি সে দিকে যাব না। উৎপাদনের ফিগার দেখলেই তা বোঝা যাবে আমাদের সরকার গড়পড়তা আয়ের কথা বলেন মূল্য হ্রাসের কথা বলে থাকেন। আজকে যদি কৃষি উৎপাদন দেখি ১৯৭২-৭৩ সালে হচ্ছে ১৫৭,৬১ আর সিদ্ধার্থবাবুর মন্ত্রিসভা আসার পর আগের বৎসরের ফিগারটা যদি দেখি সেখানে দেখবো যে, ১৯৭০-৭১ সালে ছিল ১৭২,৭৫। আজকে দিনের পর দিন উৎপাদন কমে যাচ্ছে। সারের কথা যদি চিন্তা করি তাহলে দেখবো যে,

১৯৭১-৭২ সালে ৩৯.৯ হেক্টর জমিতে ধান চাষ হয়েছিল এবং ধান উৎপাদন হয়েছিল ৬৫.১ লক্ষ টন। আর আজকে ১৯৭২-৭৩-এ হয়েছে ৫০'৭ লক্ষ হেক্টর জমিতে ধানচাষ হয়েছে এবং উৎপাদন হয়েছে ৫৭'১ লক্ষ টন। এই হচ্ছে টোটাল হিসাব। মাঝে মাঝে আমাদের কৃষিমন্ত্রী মহাশয় বলেন যে, আমরা জমির চরিত্র পাল্টে দিচ্ছি, কৃষিভিত্তিক জমির সংখ্যা বাড়াচ্ছি। কিন্তু সঙ্গে সঙ্গে যদি হিসাব করে দেখা যায় তাহলেই প্রকৃত অবস্থা বেরিয়ে পড়বে। চালের, গমের ব্যাপারে আমরা কি দেখছি। স্যার, গত বৎসর লেভি ধার্য্য হয়েছিল কিন্তু সেখানে কত লক্ষ কুইন্টাল ধান প্রোকিওরমেন্ট হয়েছিল? কেন তা আদায় হয়নি? কাগজে বেরিয়েছে যে ১১২জন এম এল এ-র উপর নাকি এবার লেভি ধার্য্য করা হয়েছে। সিদ্ধার্থবাবু বলুন যে তিনি ২৮শে ফেব্রুয়ারীর ভিতর যে বিবৃতি দেবেন বলেছিলেন কিন্তু দিতে পারলেন না কেন? আজকে তো ১২ই মার্চ তিনি কবে বিবৃতি দেবেন যে কোন এম এল এ লেভি দেননি। আজকে তাঁরা বলছেন যে সাধারণ মানুষকে খাওয়াবার জন্যই এই বাজেট এনেছেন কিন্তু আমরা কি দেখছি? আমরা লেভিতেই এই জিনিষ দেখছি।

[4-05—4-15 p.m.]

আজকে তাঁরা এসে বলছেন সাধারণ মানুষকে খাওয়াবেন এবং বাজেট এনে বলছেন তাতে মূল সমস্যার সমাধান করছেন। আজকে দেখা যাচ্ছে লেভীর ব্যাপারে কি করছেন। আমি আগেই আইন শৃঙ্খলার কথা বলেছি। এখন আসুন লেভীর কথা। পাটের কথা ধরুন। পাট আমাদের পশ্চিমবঙ্গে একটা বৃহত্ কৃষি-ভিত্তিক শিল্প। দেখা যাচ্ছে গোটা পশ্চিমবঙ্গে ১৮ লক্ষ পাটচাষী আছে। সেই পাটের দর কি হয়েছে। কি ব্যবস্থা করেছেন, ব্যবস্থা কিছু করেননি। মুখে যে সব ব্যবস্থা করেছিলেন যেমন আমার ব্লক বেলডাংগা ব্লকে গিয়ে জয়নাল আবেদীন সাহেব বক্তৃতা দিলেন এইবারে পাট কেনা হবে জুট করপো-রেসান এবং কো-অপরেটিভ ডিপার্টমেন্টের মাধ্যমে। সেই পাট কিনতে গিয়ে তারা গরীব চাষীদের কাছ থেকে কিনলেন না, কিনলেন গিয়ে যত ফোঁড়ে আছে তাদের কাছে এবং যে দর আছে সেই দর বেঁধে দিলেন। এই পাট কেনার ব্যাপারে কো-অপরেটিভ ডিপার্টমেন্ট থেকে কারা নিযুক্ত হলেন, না যারা আমাদের জেলার মন্ত্রী মহাশয়ের আত্মীয় তারাই। তারা দেখলাম তাদের নিজেদের পাট কিনছে আর বাকিটা ফোঁড়েদের পাট কেনা হল। এই হচ্ছে ভয়াবহ অবস্থা। পাটশিল্প জাতীয়করণের যে কথা পাট শ্রমিকরা এবং পাট চাষীরা তুলেছিল সেকথা এই বাজেটে নাই। তাহলে এই বাজেট কিভাবে বলতে পারি বাংলাদেশের পুনর্জীবন করবে। শঙ্করবাবু দু একটা জিনিষ করেছেন যেমন মোমবাতির উপর ট্যাক্স তুলে দিয়েছেন। এখন ওঁদের অপদার্থতার জন্য বাড়ীতে বিজলি আলো জ্বলে না। এখন মোমবাতি ভরসা। তাই জ্বালাতে হচ্ছে। এই কি গনতান্ত্রিক বা সমাজতান্ত্রিক বাজেট? লক্ষ লক্ষ মানুষের রুজি রোজগারের প্রশ্ন যা এই বাজেটে থাকা উচিত ছিল সেটা কি নিয়েছেন? গমের ব্যাপারে বলি গত বছরে যা উৎপাদন হয়েছিল, যে লেভি ধার্য্য করেছিলেন সেটাও ঠিকমতো আদায় হয়নি। আমার বক্তব্য সিদ্ধার্থবাবু বারেবারে যুক্তফ্রন্টের কথা বলেন। তিনি গত দু বছরে যে কাজ করেছেন তা একটু বিচার বিবেচনা করুন। গুরুপদ বাবু আছেন, তিনি সিলিংএর একটা হিসাব দিয়েছিলেন যে ২০ লক্ষ হেকটর জমি খাস হয়েছে। (শ্রী গুরুপদ খান:—কোথায় পেলেন?) ২১ হাজার ৬ শো হেক্টর জমি খাস হয়েছে ১৯৭৩ সালের ডিসেম্বরের যে হিসাব দিয়েছিলেন তাতে রয়েছে। কিন্তু সেই জমি এখনও পর্য্যন্ত দখল করা হয়নি। যতটুকু জমি খাস হওয়া উচিত ছিল তাও হয়নি। তিনি একটা ফিগার দিয়েছিলেন যে জমি খাস রয়েছে এবং পুরানো যে জমি খাস হচ্ছিল আইনের কায়দায় তার শতকরা ১০ ভাগ জমি ইনজাংশানে আবদ্ধ আছে। সেই আবদ্ধের ভিতর জমি দেখা যাচ্ছে। তার পর যে জমি ১০(১) বা ১০(২) তে পজেসন নেয়নি সেই জমি বিলি হচ্ছে। কিভাবে জে, এল, আর, ও অফিসে যে সমস্ত কমিটি হয়েছে তাতে ওঁদের সব প্রতিভূরা আছেন তারা কিভাবে সেই সব জমি বিলি করছেন তা বলছি। তারা যে সব জমি বিলি করছে পরক্ষণে দেখা যাচ্ছে সেই সব জমি জোতদারদের দখলে যাচ্ছে। আমি আপনার কাছে অভিযোগ আনছি। মির্জাপুর

অঞ্চলের চর মির্জাপুর অঞ্চলে যা বেলডাঙ্গা থানার অন্তর্গত সেখানে বড় লোকেদের জমি খাস হয়েছে--সেই খাস জমি জে. এল. আর. ও অফিসে ঘুষ দিয়ে টাকা দিয়ে বকলমে যে চাষী মোটেই নাই সেই সমস্ত চাষীদের নামে বকলমে জমি রায়তী দেওয়া হয়েছে। আর এই যে ২০ হেক্টর জমি খাস হয়েছে তার ভেতর দেখতে পাবেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনের ফাঁক দিয়ে তারা কিভাবে জমি রেখে দিয়েছে। তাতে দেখা যাচ্ছে প্রত্যেক বিঘাতে, প্রত্যেক শতকে, প্রত্যেক জায়গায়, সব পার্ট ভেস্টেড ল্যান্ড রয়েছে যেমন ধরুন একটি জোতদারের প্রত্যেক এক বিঘা জমিতে দু শতক পাঁচ শতক চার শতক খাস দেখানো হয়েছে। সরকার সেগুলি বিলি করছেন। কিন্তু সেই পার্ট ভেস্টেড ল্যান্ডে সরকার কোন পজেসন নিলেন না। সরকার আবার জোতদারদের নামে সেই জমিগুলি সেই এক শতক দু শতক জমিগুলি বিলি করে দেওয়া হোল। আবার দেখা যাচ্ছে সেই জোতদার সেই পার্ট ভেস্টেড ল্যান্ডগুলির কমপেন্‌সেসন ড্র করে নিয়ে চলে যাচ্ছে। শাঁখের করাতের মত তারা কিভাবে কেটে যাচ্ছে। আজকে ওঁদের দলের যে সমস্ত লোক আছেন তারা ঠিকভাবে সেই সমস্ত কাজ চালিয়ে যাচ্ছেন। আজকে যাঁরা এখানে এসেছেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি খোঁজ নিয়ে দেখুন তারা সব ঐ জোতদারদের আলালের ঘরের দুলাল এখানে সব শোভা বর্ধন করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখেছি মুর্শিদাবাদ জেলায় ঐ দলের কংগ্রেসী সদস্য. গতবারের বিধান সভার সদস্য মহম্মদ খোদাবক্‌স মিয়া--তিনি ওয়াকফ্‌ প্রপার্টির নামে একটা জমি যে খাস বলে গণ্য হবার পর সরকার সেই জমি পজেসন নিলেন না। দেখা গেল সেই জমিগুলি বিক্রি হয়ে চলে গেল --৫০০ একর জমি ছিল। সেই ৫০০ একর জমির ভিতর তিনি এইভাবে হস্তান্তর করলেন যে সরকারী আইন সেখানে কাজে লাগলো না। সরকার কি তাহলে এমন কোন আইন নাই যা দিয়ে ঐসব জোতদারদের বাধ্য করাতে পারেন না? সেই জমিগুলি যদি ঠিকভাবে দখল নিয়ে রায়ত্‌দের হাতে দেওয়া যেতো তাহলে কত ভাল হোত? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন এই রকম বলছে। তা না হলে আইন যদি থাকতো তাহলে মহম্মদ খোদা বক্সের বিরুদ্ধে কেন কোন চার্জ আনা হয়নি। যেহেতু তিনি কংগ্রেসের সদস্য, যেহেতু তিনি এম, পি, তার কিছু করা হোল না। শুধু আমাদের জায়গায় নয় প্রত্যেক জায়গায় এই রকম। আপনি ২৪-পরগণায় যান সেখানে যে সমস্ত জোতদার আছে এবং তাদের যে সমস্ত জমি আছে, দেখা যাবে মস্ত বড় হাঙ্গরের দল শত শত বিঘা জমি নিয়ে বসে আছে। ওঁরা গরীবদের হাতে জমি দেবেন বলছেন--কিন্তু আইন যেভাবে করেছেন এবং তা যেভাবে প্রয়োগ করছেন তাতে এক ছিটেফোঁটা জমিও সেখান থেকে পাওয়া যাবে না। আমরা জানি যে এই বুর্জোয়া আইন নিয়ে কোন সময়ে কোন জোতদারদের কাছ থেকে জমি নেওয়া যাবে না। তাই আমরা ভূমিহীন চাষীদের উদ্বুদ্ধ করেছিলাম যে তোমাদের যদি হিম্মত থাকে তাহলে সেই হিম্মতের জোরে তোমরা সেই সমস্ত জমি দখল করো। তারা সেই জায়গা দখল করেছিল বলে এদের গায়ে লেগেছে। তাই আজকে ওঁরা সেই সব চাষীদের বিরোধী এবং ওঁরা ব্যাপকভাবে বর্গাদার উচ্ছেদ আরম্ভ করেছেন। প্রত্যেক থানায় যান সেখানেই এই সমস্ত ব্যাপার দেখতে পাবেন। ভূমি রাজস্ব মন্ত্রী বলেছেন যে বর্গাদারদের আইনের প্রটেক্‌সন দেওয়া হবে। একজনকে কি প্রটেক্‌সন দিতে পেরেছেন? আমি জানি ব্যক্তিগতভাবে যে বেলডাঙ্গা থানার এক জায়গাতেও বর্গাদারদের উচ্ছেদের ব্যাপারে আপনারা সাহায্য করেননি. জে, এল, আর, ও সাহায্য করেননি। যেসব জোতদার আছেন তাদেরই পরোক্ষভাবে সাহায্য করেছেন। আজকে অর্থমন্ত্রী মহাশয় হয়তো বলবেন যে শিক্ষা খাতে আমরা অনেক টাকা বরাদ্দ বাড়িয়েছি। কিন্তু আজকে শিক্ষার কি অবস্থা হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে এই হাউসে মাননীয়া ইলা মিত্র মহাশয়া মেন্‌সন করলেন যে স্কুল কলেজের অধ্যাপক শিক্ষকরা সব অবস্থান করে আছে।

[4-15 – 4-25 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মুখ্যমন্ত্রীর যদি ১ পারসেন্টও রাজনৈতিক কান্ডজ্ঞান থাকত তাহলে একটা কথা ছিল। কাল থেকে তারা অবস্থান করেছেন, অনশন, সত্যাগ্রহ করে

ছেন। মুখ্যমন্ত্রী তাদের কাছে চিঠি দিয়ে পাঠিয়েছিলেন আমি তোমাদের সঙ্গে আলোচনা
রতে রাজী আছি। কিন্তু রাজনৈতিক ধ্যান-ধারণা যাদের একটুখানি আছে তারা কি
ই সময় আলোচনা করেন—অধ্যাপক সমাজ গত ৪ঠা মার্চ থেকে তারা ১০ই মার্চ
ন্তি অপেক্ষা করে বসেছিলেন, মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনায় বসবেন বলে, দুঃখের বিষয়
্যমন্ত্রী সেই সময় কিছু করলেন না। কাল থেকে যখন তারা অবস্থান ধর্মঘট করছেন
ন মুখ্যমন্ত্রী পুলিশ পাঠিয়ে দিয়েছেন এস অধ্যাপক সমাজ তোমাদের সঙ্গে আলোচনায়
দ। এটা কি কোন রাজনৈতিক কান্ডজ্ঞান সম্পন্ন লোকের পক্ষে সম্ভব? মাননীয়
ধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার অবস্থা কি হয়েছে? আজকে কি ভাবে চাকরি দিয়েছেন?
ইমারী এডুকেসনগুলির দিকে যদি তাকিয়ে দেখেন তাহলে দেখতে পাবেন যেসব ছেলে
কছে তাদেরই লোকদের নিয়ে যে কমিটি হয়েছিল তারা কোন ইন্টারভিউ নেয় নি।
কোন জায়গায় যাবেন সেখানেই এটা দেখতে পাবেন যে কোন ইন্টারভিউ নেয় নি
ং অত্যন্ত লজ্জার কথা গোটা বাংলাদেশে দেখা যাচ্ছে স্কুল ফাইন্যাল সার্টিফিকেট
পানে হচ্ছে এবং সেই সমস্ত সার্টিফিকেট নিয়ে দেখা যাচ্ছে অনেকে চাকুরী পেয়েছে
ং যেসমস্ত ছেলে ৬।৭ বছর ধরে যারা কনটিনিউড্ সারভিস দিয়ে যাচ্ছে তারা চাকরিতে
সই পেল না। আমাদের মুর্শিদাবাদ জেলায় ব্যাপকভাবে এই জিনিস হয়েছে। আপনি
খতে পাবেন ক্যালকাটা হাইকোর্টে কত কেস এইভাবে জড়িয়ে আছে। গরীব তফসিল
প্রদায়ের ছেলেরা ৬।৭ বছর ধরে চাকরি করেছে বিনা বেতনে এবং স্কুল স্যাংসান হয়েছে,
থচ শেষে দেখা গেল তারা বাদ গেল এবং যারা ওদের ৩ রঙগা ঝান্ডা নিয়ে দাঁড়িয়েছিল
দরই পতাকা তলে, তাদেরই দেওয়া হয়েছে। তারা গণতান্ত্রিক পদ্ধতিতে প্রতিবাদ করেছে,
ন্তু তাদের কোন কথা শোনা হয় নি। আজকে মধ্যশিক্ষা পর্যদের কি অবস্থা হয়েছে
খুন। এই কি প্রসেস? সেখানকার কর্মচারী ইউনিয়নের যারা সদস্য তারা কতকগুলি
বী প্লেস করেছেন। প্রশ্নপত্র সেখানে যেভাবে ছাপা হয়েছে তাতে কতকগুলি কারচুপি
য়েছে এবং প্রশ্নপত্রের যে ট্যামপারিং হয় তার বিরুদ্ধে একটি ছেলের রোল নাম্বার দিয়ে
রো ১০টি ছেলের একই রোল নাম্বার দেওয়া হয়—সেই সমস্ত কিছুর বিরুদ্ধে তারা
কটা মেমোরান্ডাম সরকারের কাছে দিয়েছিলেন। সরকার তার উপর কোন কিছুই
বস্থা করেন নি। কাল বা পরশুদিন স্কুলে ফাইন্যাল পরীক্ষা—গোটা বাংলাদেশের হাজার
জার, লক্ষ লক্ষ ছেলের ভবিষ্যৎ এর সঙ্গে জড়িত আছে অথচ সরকার থেকে আজ
ন্ত সেই ব্যবস্থা নেওয়া হয় নি। শিক্ষা খাতে ব্যয়বরাদ্দ বাড়ালেই শিক্ষা সমস্যার
মাধান হয়ে যাবে—এই ভাবে সমস্যার সমাধান হবে না। আপনি দেখেছেন নতুন করে
ক্ষ লক্ষ ছেলেদের উৎসাহ দেবার চেষ্টা করেছিলেন যে আমরা সমস্ত এডাল্ট শিক্ষা
ব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই এডাল্ট শিক্ষার ব্যাপারটা আমার মুখ দিয়ে অন্ততঃ
রোবে না। মাইনর এজের বাচ্ছা ছেলে তাদেরকে এ্যাডাল্ট শিক্ষা দেওয়া হবে। কি
ক্ষা? যৌন শিক্ষা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা যে অন্যায় ব্যভিচার আরম্ভ করেছেন
াটা বাংলাদেশের যুবসমাজ যাতে মাথা তুলে দাঁড়াতে না পারে তার জন্য তাদের এই-
বে বিপথগামী করার চেষ্টা হচ্ছে। আজকে সমস্ত জায়গাতে বিপথগামী করার চেষ্টা
রা হচ্ছে। শঙ্করবাবু ক্যাবারে ড্যান্সের কথা বলেছেন। হোটেলে ক্যাবারে ড্যান্সে বিক্রয়
রের কথা বলেছেন। যারা গান্ধীজীর কথা মুখে সর্বদাই বলেন, যারা গান্ধীজীর আদর্শের
থা বলেন তারা কিন্তু এই ক্যাবারে ড্যান্স বন্ধ করার পরিকল্পনা নিলেন না। মাননীয়
ধ্যক্ষ মহাশয়, আজকে আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে শুধু ক্যাবারে ড্যান্স
টেলেই নয়, ক্যাবারে নাট্যমঞ্চে, গ্রামবাংলার যাত্রা মঞ্চেও দেখা যাচ্ছে। আজকে মানুষকে
ই ভাবে বিপথগামী করার চেষ্টা ওরা প্রয়োগ করছেন। স্যার, কালকের আনন্দবাজার
ত্রিকায় বেরিয়েছে—গুজরাটের এম, এল, এ'র মাথা কামিয়ে ঘোল ঢেলে গাধার পিঠে
ড়ানোর চেষ্টা করা হয়েছে। ওরা জানেন যে একদিন ওদেরও ঐ চৈতন্যদেবের মত
াথা ন্যাড়া করে ছেড়ে দেবে, তারই জন্য আজকে ওরা বেশী করে দাঁত বের করে
াসছেন। নির্লজ্জ বেহায়ার দল—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা যুক্তফ্রন্ট সরকারের
রিয়ডের কথা বার বার বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জিজ্ঞাসা করি ডিউ
প কোন্ সময়ে ব্যবহার হয়েছে? আপনারা এবার কি করেছেন? লবনে এবার কারচুপি
রেছেন। লবনকে আজকে কোন্ অবস্থায় নিয়ে এসেছেন? আজকে সেখানেও ডিউ

স্লিপ দেবার চেষ্টা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে কাট মোশানের সময় দফা-ওয়ারী আলোচনা যখন হবে তখন লবনের কারচুপি আমি বের করবো। দলিল দস্তাবেজ সব বের করতে দিয়েছি, যদি আসে আমার কাছে তাহলে আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি কিভাবে লবনের কালোবাজারী করা হয়েছে সেটা বের করে দেব। সেখানে দেখা যাচ্ছে প্রচুর কারচুপি ঘটে যাচ্ছে। আমি অবাক হয়ে যাই যে আজকে গ্রামে গঞ্জের কি অবস্থা—এই সরকার পক্ষের যারা সদস্য আছেন তারা চীৎকার করে বলছেন—কালকে এই মালদহ জেলার এম, এল, এ, গৌতমবাবু বললেন ঘাসের বীজ নাকি অনেক মানুষ খাচ্ছে।

আমি দেখে এসেছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুর্শিদাবাদ জেলায় লোকেরা কপি ফুরিয়ে যাবার ফলে বুনো কচু সেদ্ধ করে গুলে খাচ্ছে। সেখানে তাদের হাতে পয়সা নেই, কেরোসিন নেই, কাপড় নেই, এই অবস্থায় তারা বুনো কচু, শামুক, গুগলি খাচ্ছে। স্যার, এই সরকার যেদিন ভোট নেবার জন্য গিয়েছিলেন সেদিন বলেছিলেন আমরা কোন মানুষকে উপবাসে থাকতে দেব না কিন্তু আজকে দু-বছর পরে তারা মানুষকে উপবাসে রেখে দিচ্ছেন। স্যার, আজকে বারি সাহেব খুব চিৎকার করছেন, গুরুপদবাবু আছেন সেইজন্য একটা কথা বলছি। স্যার, ১৯৭০-৭১ সালে নদীয়া জেলা থেকে ৪টি মৌজা মুর্শিদাবাদ জেলাতে আসে। যখন সেই খাস জমি আসে তার আগে দেখা যায় করিমপুরের জে, এল, আর, ও, অফিস থেকে সেই জমি বিলিবন্টন হয়ে যায়। তার পর যখন তারা মুর্শিদাবাদ জেলার কালেকটারের কাছে আবেদন করে যে আমাদের এই জমির পজেসান দেওয়া হোক তখন ডি, এম, আইনগতভাবে তাদের পজেসান দেবার ব্যবস্থা করতে লাগলেন এবং সার্ভেয়ার নামালেন। কিন্তু স্যার, হঠাৎ সেই জমির বিলিবন্টন বন্ধ হয়ে গেল। কেন? না, সাত্তার সাহেবের নাকি নির্দেশ গিয়েছে যে এই সমস্ত বিলিবন্টন এখন হবে না। সেখানে ঝগড়া হল আজিজুর রহমান—মুর্শিদাবাদ জেলার কংগ্রেস প্রেসিডেন্টের সঙ্গে বারি সাহেবের। সেখানে আজিজুর রহমান হলেন সেই রিফিউজি লোক যারা নদীয়া জেলায় জমি পেয়েছিল তাদের পক্ষে আর বারি সাহেব বলছেন, জমি পাবে না, নতুন করে মুর্শিদাবাদ জেলার লোকেদের জমি দিতে হবে। স্যার, এই ভাবে আজকে গরীব মানুষদের ভেতরে লড়াই বাঁধিয়ে দেবার কি রকম ষড়যন্ত্র চলেছে সেটা এর থেকেই বুঝতে পারছেন। তার পর স্যার, ভুমিরাজস্ব মন্ত্রী বলেছেন, বর্গাদারের নামে সমস্ত জমি রেকর্ড করে দেবার ব্যবস্থা করছি। সেকসান ৫এ তিনি বলেছেন, আমরা এই ব্যবস্থা করছি। স্যার, আমি একটা ঘটনার কথা বলব। জে, এল, আর, ও, অফিসে এডমিনিস্ট্রেটিভ পাওয়ার দেওয়া হয়েছে জে, এল, আর, ও-কে। জে, এল, আর, ও, বর্গাদারের নামে রেকর্ড করে দিলেন কিন্তু সেই বর্গাদারকে যখন জোতদার উচ্ছেদ করে দিল এবং সে যখন থানায় বা কোর্টে গেল তখন কোর্ট বলল, এ রেকর্ড মানি না, সেটেলমেন্ট থেকে যেসমস্ত রেকর্ড হবে সেগুলিকেই আমরা আইনগতভাবে বৈধ বলে মনে করবো। কাজেই স্যার, কোন বর্গাদার সেই ভাবে জমির পজেসান পাচ্ছে না। আর সেখানে একজিকিউটিভ পাওয়ার দেওয়া হয়েছে সেটেলমেন্ট অফিসারকে। জে, এল, আর, ও, যখন বলছেন বর্গাদারের নাম রেকর্ড কর তখন সেখানে সেই রেকর্ড নিয়ে যখন আইনের কাছে যাচ্ছে তখন দেখা যাচ্ছে সেখানে ঠিকমত হচ্ছে না, জোতদার বলছে, সেটেলমেন্টে কোন রেকর্ড চেঞ্জ হয়নি, সেটেলমেন্টে রেকর্ড হচ্ছে আমার নামে। এই ভাবে তারা একটার পর একটা ষড়যন্ত্র করে বর্গাদারদের হয়রানি করছে। স্যার, এই বাজেট পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করলে দেখবেন এটা একটা গোলকধাঁধা। এঁরা উপরে কতকগুলি ভাল ভাল কথা রেখেছেন কিন্তু ভেতরে গেলে দেখবেন সাধারণ শ্রমজীবী মানুষের সমস্যার প্রতিকারের ব্যবস্থা এই বাজেটে রাখা হয়নি, যার জন্য স্যার, এই বাজেটের আমি বিরোধিতা করছি।

[ 4-25 – 4-35 p.m. ]

এটা কি গণতান্ত্রিক বাজেট? এটা কি সমাজতন্ত্রের নমুনা? কোন্ জায়গার সমাজতন্ত্র? সমাজতন্ত্র বোঝেন? কিভাবে সমাজতন্ত্র আনতে হয় জানেন? সমাজতন্ত্র কাকে বলে? দেখা যাবে যে তারা কিছুই বোঝেন না শুধু মুখে এই সব কথা বলেন। গোটা বাজেটের মধ্যে একটা গোলকধাঁধা, একটা রহস্য রেখে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

এর প্রত্যেকটি জিনিষ যদি পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করা যায় তাহলে দেখা যাবে গরীব মানুষের আশা-আকাঙ্খার কোন রাস্তা রাখা নেই। সমস্ত জায়গায় দেখা যাবে কায়েমী স্বার্থের প্রটেকসান দেবার জন্য, কায়েমী স্বার্থকে টিকিয়ে রাখার জন্য তারা বাজেট-গুলি করেছেন। তারা বলেছেন ২।১টি জায়গায় কর বাড়িয়েছে। কর বাড়ালেই কি সমস্যার সমাধান হবে? কর আদায় করলেই কি সমস্যার সমাধান হবে? আজকে গোটা বাংলাদেশের কি অবস্থা! শিক্ষাতে গোটা ভারতবর্ষে একদিন পৃথিবীতে যার স্থান ছিল—সেই হিসাবে যদি দেখা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গে একদিন যার স্থান ছিল গোটা ভারতবর্ষের মধ্যে ২য় বা তৃতীয়, আজকে সেখানে দেখা যাচ্ছে গোটা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের স্থান ১২ কি ১৩ দাঁড়িয়েছে। আর অশিক্ষার হার গোটা বাংলাদেশে দেখা যাবে গোটা ভারতবর্ষের চেয়ে বেশী। আজকে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য এনেছে। শিক্ষকদের মধ্যে দলাদলির সৃষ্টি হয়েছে, ছাত্রদের মধ্যে দলাদলির সৃষ্টি হয়েছে, স্কুল-কলেজ বন্ধ করার চেষ্টা করছেন। সাধারণভাবে পরীক্ষাগুলি যাতে না দেওয়া যায় সেজন্য পরীক্ষা-গুলিকে পিছিয়ে দেওয়া হচ্ছে। উচ্চশিক্ষার পরীক্ষাগুলিকে পিছিয়ে দেওয়া হচ্ছে, মেডিক্যাল পরীক্ষাগুলি কিভাবে পিছিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। আবার সঙ্গে সঙ্গে দেখা যাচ্ছে মধ্যশিক্ষা পর্ষদে কিভাবে কারচুপী চলছে। আজকে গোটা বাংলাদেশে বেকার সমস্যা যেভাবে বাড়ছে, গোটা বাংলাদেশের বেকার সমস্যা সমাধানের যে সমস্ত পরিকল্পনা বাজেটে নেওয়া উচিত ছিল তা নেই। কিছু হয়ত আছে সেটা প্রয়োজনের তুলনায় কতটুকু? আজকে গোটা বাংলাদেশে বেকারের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, এটা ভাবতে অবাক লাগে যে এটা একটা স্বাধীন দেশ। এই স্বাধীনতার আমলে, এই স্বাধীন দেশের ছেলে সে যদি ভালভাবে পরীক্ষা দিয়ে পাশ করে আসে তার চাকরী হবে না। চাকরী হবে কার, না, তে-রংগা ঝাণ্ডা নিয়ে আসে, যদি ফলস্ সার্টিফিকেট নিয়ে আসে, যদি তার পিছনে কোন মন্ত্রীবাবু থাকেন, এম, এল, এ, বাবু থাকেন তাহলে তার চাকরী হবে। একটা ছেলের সৎ ভাবে চাকরী হবে না। খুঁজে দেখলে দেখা যাবে যে চাকরী হচ্ছে মন্ত্রীবাবুর আত্মীয়, বা তার কোন ছেলে বা তার কোন জামাই তাদের বড় বড় পোস্টে চাকরী হচ্ছে। এই রকম ভাবে চাকরী হচ্ছে। আজকে দেশকে কি অবস্থায় এনে দিয়েছেন। আর আজ তারা গণতন্ত্রের কথা বলছেন। গণতন্ত্রের কথা যদি আপনাদের মনে থাকে তাহলে এই রকম ভাবে যেসব চাকরী হচ্ছে তার প্রতিবাদ করেন না কেন? আমাদের দলের ছেলে পাক না পাক, সি, পি, এম-এর দলের ছেলে পাক না পাক, এমনও তো বহু ছেলে আছে যারা কোন দলভুক্ত নয়। সেই সব ছেলেরা কি দোষ করেছে? তাদের জন্য কি ব্যবস্থা করেছেন? তাদের ভবিষ্যৎ সর্ম্পকে আপনারা কি চিন্তা করেছেন? চাকরীর ক্ষেত্রে আজকে কি অবস্থা হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাতেও হবে না। মন্ত্রীবাবুর পিছন ধরলেও হবে না। এম, এল, এ, বাবুর পিছন ধরলেও হবে না। দৈনিক কাগজে বেরোচ্ছে ৫ শত টাকা, এক হাজার টাকা, ২ হাজার টাকা—হ্যাঁ, হ্যাঁ দিতে হবে। ১ হাজার, ৫ শত করে টাকা এই সব বাবুরা নেবেন এবং নেবার পর চাকরী হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা দেশকে কিভাবে ভাওতা দিয়েছেন। এই সরকার প্রতিষ্ঠা হবার সময় এঁরা কাগজে বিজ্ঞাপন দিলেন ১৭ হাজার চাকরী দেবেন বলে এক টাকা করে আদায় করা হ'ল বেকার ছেলেদের কাছ থেকে এবং ১৭।১৮ হাজার টাকা যা আদায় করা হয়েছিল সেটা আত্মসাৎ করা হয়েছে। একটা জায়গায় ইনটারভিউ হয়েছে? চাকরী দেবার নাম করে ভাওতা দেওয়া হয়েছে। একটা জায়গাতেও ইনটারভিউ হয়নি। স্টেট ইলেকট্রিসিটি বোর্ড-এ যান সেখানে দেখবেন কিভাবে চাকরী দেওয়া হয়েছে। কোন ইনটারভিউ হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমার কথা নয়। প্রদ্যোৎ মহান্তি মহাশয় বলেছেন যে একটি ছেলে ৪টি এ্যাপয়েন্টমেন্ট পেয়েছে। কোন ইনটারভিউ হয়েছে? কোন দরখাস্ত নয়, মন্ত্রীবাবুর পিছন ধরতে হবে। আর যদি একটু দেওয়া যায় তাহলেই হয়ে যায়। এরা ভুষির সঙ্গে যেভাবে জড়িত হয়েছে, খাদ্যের ব্যবসায়ীদের সঙ্গে যেভাবে জড়িত হয়েছে, চাকরীর ক্ষেত্রে সেই রকম ভাবে মানুষের সঙ্গে চিটিং করছে। মানুষকে ভাওতা দিয়েছে ১৭ হাজার টাকা আদায় করে চাকরী দেবো বলে। দেখা গেছে একটাও চাকরী নেই, কিছু কিছু ব্যক্তিগত তল্পিবাহী ছেলেদের চাকরী হয়েছে। যাই হোক, আমার যা বক্তব্য আমি বললাম এবং এই বাজেটের পূর্ণ বিরোধিতা করে শেষ করছি।

[4-35—4-45 p.m.]

**Shri Kanti Ranjan Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ডিস্ট্রিক্টে ইন্টারভিউ হয়েছে এবং একটা পয়সা খরচ করতে হয়নি এবং তাদের সিরিয়াল নাম্বারের উপর এ্যাপয়েন্টমেন্ট হয়েছে, এটা তিমিরবাবুর জ্ঞাতার্থে জানাচ্ছি।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমিরবাবু যে বক্তব্য রাখলেন আমার নাম করে, আমি পার্সন্যাল এক্সপ্ল্যানেশন দিতে উঠে দাঁড়িয়ে বলছি—উনি বলেছেন যে আবদুল বারি বিশ্বাস মহাশয় ভূমিহীনদের জমি দিতে বাধা দিচ্ছেন এবং রিফিউজিদের জমি দিতে দিচ্ছি না। স্যার, আমার বাড়ী একেবারে চরের ধারে, আমি তো শুধু সেখানকার বাসিন্দাই নই, সেখানকার এম, এল, এ। উনি অপরিচ্ছন্ন মনোভাব নিয়ে, আইডিয়া নিয়ে যেভাবে অকথ্য উক্তি এখানে করলেন, তাতে আমার বিশ্বাস যে উনি সেই চরের সম্বন্ধে কিছুই জানেন না। উনি কোথা থেকে ব্রিফ পেয়েছেন, তাও জানি না, কার দালালী করছেন, তাও বলতে পারবো না। ওঁর বক্তব্যের মধ্যে একমাত্র ষড়যন্ত্র ছাড়া আর কিছুই নেই।

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সাত্তার সাহবকে অনুরোধ জানাচ্ছি যে তিনি একটু আলোক-পাত করুন, কারণ এই ব্যাপারটা তিনি সবিশেষ জানেন। তাঁর কাছে এ, ডি, এম, রঞ্জিত কুমার ঠাকুর চক্রবর্ত্তী কংগ্রেসের কোন সদস্যের চিঠি দেখিয়েছিলেন কিনা, সেই চিঠিতে উল্লেখ করা ছিল কিনা যে অমুক অমুক লোককে চাকরি দেবেন, জমি দেবেন। তার পর যা ব্যবস্থা করার দরকার টাকা পয়সার ব্যাপারে পরে করবো, এই-রকম কোন চিঠি এ, ডি, এম, সাহেব রঞ্জিত কুমার ঠাকুর চক্রবর্ত্তী দিয়েছিলেন কিনা।

**Shri Abdus Sattar :**

উনি বললেন যে রঞ্জিত কুমার ঠাকুর চক্রবর্ত্তী আমার কাছে চিঠি পাঠিয়েছে। এটা সম্পূর্ণ অসত্য এবং এর মধ্যে সত্যের কোন সম্পর্ক নেই।

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা আমাদের সামনে রেখেছেন এবং যে বাজেট আমাদের সামনে উপস্থিত করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন জানাচ্ছি। আজকে আমি অসুস্থ শরীর নিয়ে এখানে এসেছি এবং আপনি আমাকে বলবার অনুমতি দিয়েছেন, আমাকে যে সুযোগ দিয়েছেন আমাদের পরিষদীয় মন্ত্রী জ্ঞান সিং সোহনপাল মহাশয় কিছু বলবার জন্য, তার জন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য তিমির বাবু বা অন্যান্য সদস্যরা যাঁরা মনে করেন যে অর্থমন্ত্রী শ্রীশংকর ঘোষ মহাশয় সোস্যালিষ্টিক বাজেট দেশের কাছে রাখেননি, আমি বলবো তাঁরা অবিচার করছেন। কারণ যাঁরা রাজনীতির অ, আ, ক, খ, জানেন এবং বিশেষ করে সমাজবাদের অ, আ, ক, খ, জানেন, তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন ভারতবর্ষের মত একটা যুক্তরাষ্ট্রে, তার একটা অঙ্গরাজ্যে একটা ফেডারেটিং ইউনিটে, ফাইন্যান্স মিনিষ্টার অব স্টেট গভর্ণমেন্ট একটা সোস্যালিষ্টিক বাজেট পেশ করতে পারেন না। কারণ এখানে রাজ্যসরকার, কেন্দ্রীয় সরকারের যে মৌলনীতি সেই নীতির মধ্যে আবদ্ধ থাকেন, বন্দী থাকেন এবং সেই অসুবিধার বোঝা রাজ্যসরকারকে বইতে হবেই। সুতরাং সেইসমস্ত অসুবিধার জন্য রাজ্য সরকারকে দায়ী করলে ভুল হবে। আমি মনে করি যে অর্থমন্ত্রী যে বাজেট বক্তৃতা রেখেছেন, তার সঙ্গে একমত হয়েও

আমি এইটুকু বলতে চাই যে এই বাজেট বক্তৃতা অনেকটা পোশাকের মত। পোশাক যতটা প্রকাশ করে, তার চেয়ে অনেক বেশী গোপন করে,

It is like a garment, what it reveals is less significant but what it conceals is rather appealing.

সুতরাং এই বাজেটের মধ্যে অনেক জিনিস আছে যেগুলো জনকল্যানকামী রাষ্ট্রের পক্ষে অনেক উপযোগী হত, যদি সেই সমস্ত তথ্যগুলো আমাদের কাছে রাখা হোত। আমি কয়েকটা মৌল প্রশ্ন এখানে রাখতে চাই। আমাদের দেশের অর্থনৈতিক সংকট এমন একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে আমি মনে করি সেই সমস্ত প্রশ্নগুলো এই হাউসের কাছে রাখা দরকার। আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী যে উদ্দেগ জনক বিবৃতি সমগ্র হাউজের কাছে রেখেছেন তাতে গভীর উদ্বেগ সারা দেশের মনে ছড়িয়ে পড়েছে এবং দলমত নির্বিশেষে সমস্ত সদস্যকে আবেদন করবো—কি আর, এস, পি, বা সংগঠণ কংগ্রেসের নেতারা যাঁরা এখানে আছেন, তাঁরা এখানে একমত হয়ে এই বিষয়ে সোচ্চার হবেন।

পাট এবার বাম্পার ক্রপ হল। কেন্দ্রীয় সরকার আমাদের অনেক কথা বললেন, অনেক সুযোগসুবিধা পাওয়া যাবে। এতে চাষী উৎসাহিত হল এবং তারা উৎসাহিত হয়ে সুপার বাম্পার ক্রপ হল। কিন্তু পাটের দাম জুট করপোরেশন ৭৫ টাকায় বাঁধলেন, অথচ তাও চাষী পেল না—পেল ৪০।৪২ টাকা। সাত্তার সাহেবের সুদীর্ঘ অভিজ্ঞতা আছে তিনিও স্বীকার করবেন জুট করপোরেশন যে দাম বেঁধেছে তাতে সত্যিকারের এবার বাংলার পাট-চাষীদের চিট করা হয়েছে এবং এর ফলে বাংলার প্রচণ্ড ক্ষতি হয়ে গেল। আমরা যদি ১ কোটি মণ পাট ঠিক মতন দামে বিক্রি করতে পারতাম তাহলে বাংলার গ্রামে ২০০ কোটি টাকা আসতে পারত। কিন্তু এই টাকা বাংলা পেল না এবং আমাদের এখান থেকে ড্রেন ড্রাইভ হয়ে গেল। অন্য দিকে জুটমিল-এর মালিকরা মুনাফা করলেন কোটি কোটি টাকা এবং স্ট্রাইক এর নামে শ্রমিকদের বঞ্চিত করলেন। শুধু তাই নয় এই ধর্মঘটের ফলে তারা পাট কিনল ৪০্ টাকায়। বাংলার অর্থনীতি এখন কোথায় গিয়ে দাঁড়াবে? চা-শিল্পেও ঠিক একই ব্যাপার। আমি তাই এই মন্ত্রিসভাকে বলছি আপনারা গভীরভাবে চিন্তা করুন বাংলার জুটমিল ও পাটশিল্প যে আজ যেভাবে ধ্বংসের মুখে যাচ্ছে তাকে কিভাবে রোখা যায়। চা বাগানগুলি আজ যাদের হাতে আছে তারা কিভাবে এই চা-শিল্পকে শেষ করছে তাও আজ ভাবার আছে। চা বাগানের রেইন ট্রিগুলি আজ বিক্রি হয়ে যাচ্ছে এবং এর ফলে ১০ বছর বাদে বাংলার এই বিরাট চা-শিল্পে দারুণ ক্ষতি হয়ে যাবে এবং তাতে বাংলার বিরাট আর্থিক ক্ষতি হবে। আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ করব তাঁরা এবিষয়ে সজাগ ও সোচ্চার হন। ইংরাজ আমলে পাট ও ধানের রেসিও ছিল ১:৩। ইংরাজ সরকার মনে করেছিল একমণ পাটের দাম হবে ৩ মণ ধানের সমতুল্য। ইংরাজরা বিদেশী শাসক হিসেবে তারা শোষণ করতে এসেও পাটচাষীর কথা তারা ভেবেছিল। ১৯৫৪ সালে কেন্দ্রীয় সরকার একটা কমিশন করেছিলেন। সেই কমিশনের কাছে বাংলা, আসাম, বিহারের কোন বক্তব্য ছিল না তা সত্ত্বেও সেই কমিশন রিপোর্ট দিয়েছিলেন যে পাট ও ধানের রেসিও হবে ১:২। আজ এখন ঘোষণা করা হচ্ছে যে এই রেসিও হবে ১:১। একমণ পাটের দাম হবে ১ মণ ধানের সমান। বাংলা সরকারের এবিষয়ে কিছু করার থাকবে না? এবিষয়ে কি বিধানসভা সোচ্চার হবে না? ধানের দাম বাঁধা হয়েছে কুইন্টাল প্রতি ৭৩ টাকা। অর্থাৎ রেসিও হচ্ছে ১:১। জুট করপোরেশন পাটের দাম করেছেন ৭৫ টাকা। এখন কোন্ লজিক এপ্লাই করে ধানের দাম ঠিক হবে? অতএব মনে হয় এবিষয়ে বিধানসভার দলমত নির্বিশেষে সজাগ হবার দরকার আছে। শিল্পের ক্ষেত্রে দারুণ সঙ্কট এসেছে। তরুণবাবু এখন নেই, তবে কবির ভাষায় বলব "কার নিন্দা কর তুমি"। কিন্তু দুঃখের সঙ্গে বলছি শিল্প সম্প্রসারণ হল না। বাংলার যে সুযোগসুবিধা ছিল তা সে পেল না। ১৯৫১ সাল পর্যন্ত আমরা দেখেছি রেজিস্টার্ড ফ্যাক্টরীজ-এর দিক থেকে

West Bengal's position was first in the map, second was Maharashtra's position, Tamilnadu came next and Gujarat came thereafter.

এই ৪টা পঞ্চবার্ষিকী পরিকল্পনার পর বাংলা অনেক নেমে গেছে। রেজিস্টার্ড ফ্যাক্টরীজ

এর দিক থেকে অনেক পিছিয়ে গেছে। ১৯৬৭ সাল থেকে বাংলার শিল্পে অনেক ক্ষতি হয়েছে। মুখ্যমন্ত্রী প্রায়ই বলেন যে অতীতের অনেক অবিচারকে আমাদের টানতে হল। দেশ স্বাধীন হওয়ার জন্য, বিভক্ত হবার জন্য অনেক ছিন্নমূল মানুষ এদিকে এল। দেশ স্বাধীন হবার পর দুটা জিনিষ তৈরী করা হয়েছিল কেন্দ্রীয় অর্থদপ্তর থেকে—একটা হল Central divisible pool

যেখান থেকে

Bengal's ratio was drastically reduced as far as I know from 20% to 12%

আর একটা হল এক্সপোর্ট ডিউটি জুট-এর উপর যা ছিল তার উপর আমাদের যা রেসিও সেটা কমে গেল এবং তাতে আমাদের টাকা কমে গেল। ৬ষ্ঠ কমিশন-এর কাছে রাজ্য-সরকারের পক্ষ থেকে অত্যন্ত জোরালো ও যুক্তিপূর্ণ বক্তব্য রাখা হয়েছিল।

সেজন্য আমরা টাকা অনেক বেশী পেয়েছি। শিল্পের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের পরলোকগত যে মন্ত্রী তিনি নির্দেশ দিলেন ইকোয়ালাইজেসান অব ষ্টীল এণ্ড কোল প্রাইসেস এ্যাট অল মেজর রেল হেডস, সারা ভারতবর্ষে কয়লা এবং ষ্টীলের দাম এক হল। বাংলার ইনিসিয়াল এ্যাডভান্টেজ ছিল, তার ফলে বাংলার শিল্প সবচেয়ে বেশী গড়ে উঠেছিল সেটা নষ্ট হয়ে গেল। কয়লা স্টীল আমাদের রাজ্যের খনিজ সম্পদ, আমাদের এখানে কয়লার দাম লোহার দাম বাড়ান হল যাতে করে ভারতবর্ষের অন্য রাজ্যে কয়লা লোহা কম দামে পাওয়া যায় এবং অন্য রাজ্যে শিল্প গড়ে উঠে। আমি একজন সমাজবাদী হিসাবে জাতীয়তাবাদে বিশ্বাসী হিসাবে মনে করি রিজিওন্যাল ইমব্যালেন্সেস সুড গো। যদি কোন একটা প্রান্তে একটা অঞ্চলে খনিজ সম্পদ না থাকে, আর একটা অঞ্চলে খনিজ সম্পদ থাকে তাহলে যে অঞ্চলে আছে সেই অঞ্চল সুযোগসুবিধা পাবে আর যে অঞ্চলে খনিজ সম্পদ নেই সুযোগসুবিধা পাবে না সেটা ঠিক নয়। কিন্তু এই রিজিওন্যাল ইমব্যালেন্সেস কটন প্রাইস ইকোয়ালাইজেসানের ক্ষেত্রে, অয়েল সীডস্-এর ক্ষেত্রে হচ্ছে না কেন? ১৯৬৭ সালে যুক্তফ্রন্টে থাকাকালীন দিল্লীর একটা সম্মেলনে ষ্টেট গভর্ণমেন্টের প্রতিনিধি হিসাবে বলেছিলাম যে অয়েল সীডের দাম তুলোর দাম এক হচ্ছে না কেন? ১৯৭১ সালে যখন দিল্লীর সম্মেলনে গিয়েছিলাম তখন কোয়ালিশান গভর্ণমেন্টের পক্ষ থেকে এই কথা বলেছিলাম। কিছুদিন আগে ডাঃ নায়েকও এই কথা বলেছিলেন দিল্লীতে। জয়নাল আবেদীন সাহেবও এই সম্বন্ধে বলেছিলেন যে তুলোর দাম এক হওয়া উচিত এবং ইকোয়া-লাইজেসান অব প্রাইসেস না হলে বাংলার কটন টেক্সটাইল মার খেয়ে যাবে, বাংলার অয়েল সীডস্ বেজড ইণ্ডাষ্ট্রি মার খেয়ে যাবে এবং মার খাচ্ছে। ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্যদের এবং এই বিধানসভার সদস্যদের মনে আছে গতবারের যে রাজ্যপালের ভাষণ তাতে কিন্তু এই জিনিসটা ছিল যে উই ইনসিস্ট অন ইকোয়ালাইজেসান অব কটন প্রাইসেস এণ্ড অয়েল সীডস্ প্রাইসেস। প্রায় ২ বছর হতে চলল আমরা কিছুই করতে পারলাম না। দিল্লীতে পশ্চিমবঙ্গের লবি নেই, কিন্তু বিধানসভায় আমরা নিশ্চয়ই একটা রেজলিউসান নিতে পারি, আমরা সমস্ত সদস্যরা একজোট হয়ে বলতে পারি যে যদি কয়লা এবং লোহার দাম সারা ভারতবর্ষে এক হয় তাহলে কেন তুলোর দাম সুতার দাম এক হবে না? তা যদি না হয় তাহলে আমেদাবাদ, গুজরাট, মহারাষ্ট্র এবং তামিল নাড়ুর কটন টেক্সটাইল ইণ্ডাষ্ট্রির সঙ্গে কম্পিটিসানে বাংলার এই শিল্পীরা কোনদিন দাঁড়াতে পারবে না, বাংলার শিল্প সম্প্রসারণ হবে না, বাংলার ছেলেদের চাকরি হবে না। আজকে হরিয়ানায়, পাঞ্জাবে ৯০ পয়সা গম, গুজরাটে ৪ টাকা গম, মহারাষ্ট্রে ৪ টাকা গম, পশ্চিমবঙ্গে—আজকে আমাদের এখান থেকে কোটি কোটি টাকা ফরেন এক্সচেঞ্জ আর্নড্ হচ্ছে, আমাদের লোককে ৪ টাকা চাল কিনতে হবে, তাও আতপ চাল, কোন অপরাধে? কেন আমরা বলতে পারব না

Benefits of the green revolution which Punjab and Hariyana are allowed to enjoy should be allowed to percolate to West Bengal and other deficit states.

এটা কেন হবে না? কেন আমরা পাঞ্জাবের মত ৯০ পয়সায় গম পাব না, কেন আমরা সরু না হোক অন্ততঃ মোটা সিদ্ধ ভাল চাল পাব না? খাদ্যমন্ত্রীকে দোষ দিয়ে লাভ নেই,

তিনি কি করতে পারেন, এটা একটা পলিসির ব্যাপার। এই ব্যাপারে যদি আমরা সোচ্চার না হই, লড়াই না করতে পারি, এই ব্যাপারে কেন্দ্রের উপর যদি চাপ সৃষ্টি করতে না পারি তাহলে হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটা ইলিউসান ভাঙ্গবার প্রয়োজন আছে। এই প্রদেশের সন্তানদের চাকরির কথা বলা মানে প্রাদেশিকতা। আমি বলি না। যাঁরা এই কথা বলেন তাঁরা ভ্রান্ত, তাঁরা অসত্য কথা বলেন। প্রদেশের সন্তানদের চাকরির ক্ষেত্রে অগ্রাধিকারের কথা বলতে হবে, এটা প্রভিনসিয়ালিজম নয়। আমি ফ্যাক্টস দিচ্ছি, আমি নিন্দাতে যাচ্ছি না, আমি আপনাদের একজন সদস্য সেবক হিসাবে সাজেসান রাখছি। আসুন জুটে, বহিরাগত শ্রমিক ৭৬ পার্সেন্ট। আসুন টেক্সটাইলে, ৫৩ পার্সেন্ট। গ্ল্যাস এণ্ড সিরামিক-এ ৬০ পার্সেন্ট, কোল ৮০ পার্সেন্ট, টি ৯০ পার্সেন্ট, সেলসম্যান ৯০ পার্সেন্ট। এইভাবে পশ্চিমবঙ্গের ইকনমি চলবে? আমি তিমিরবাবুর সঙ্গে একমত নই যে রাজ্যসরকার চাকরি দেননি। আমি বলছি যুক্তফ্রন্টের আমলে চাকরি সিল্ড করা হয়েছিল, ২০ পার্সেন্ট অব দি ভেকেন্সিজ ওয়ার এ্যালাউড টু বি কেপ্ট ভেকেন্ট। আপনি জানেন ব্ল্যাঙ্কেট ব্যান ওয়াজ ইম্পোজড এই সরকারের আগে সরকারে আসে, এই ব্যান তুলে নিয়ে ৪৩ হাজার ছেলেকে চাকরি দিয়েছে। চাকরি দেয়নি একথা আমি একবারও বলি না। এই রাজ্যে নথীভুক্ত বেকারের সংখ্যা ১৪ লক্ষ, তাহলে আনরেজিস্টার্ড আনএমপ্লয়েডের সংখ্যা কমপক্ষে ৪২ থেকে ৪৪ লক্ষ হবে।

[4-45—4-55 p.m.]

সেই ৪৩ হাজার লোককে চাকুরী দিয়ে বিরাট কাজ করেছেন এবং একথা নিশ্চয়ই স্বীকার করতে হবে যে, হাফ এ লোফ ইজ বেটার দ্যান নো ব্রেড—নাই মামার চেয়ে কানা মামাও ভাল। কিন্তু একথা বললে ভুল করা হবে যে, আমরা যা করেছি সেটা খুব ভাল কাজ করেছি। এই যে ৪৩ হাজার চাকুরী দিয়েছেন এটা হোয়াইট কলার জবস্। এই সামান্য চাকুরী দিয়ে কি আপনারা এই বিরাট বেকারী, এই ভয়াল ভয়াবহ দৈত্যের সঙ্গে পাঞ্জা কষতে পারবেন? তার জন্য প্রয়োজন শিল্পের সম্প্রসারণ এবং তার সঙ্গে সঙ্গে দেশের সন্তানদের অগ্রাধিকার। মাননীয় সদস্যদের কাছে আমি আবেদন করছি তাঁরা যদি গভীর ভাবে ভেবে দেখেন তাহলে দেখবেন পশ্চিমবাংলার প্রতি এই যে অবিচার তার সবচেয়ে বড় কারণ হচ্ছে ট্রেড ইউনিয়ন আন্দোলন। যখনই নূতন চাকুরীর প্রশ্ন আসছে তখনই বলা হচ্ছে সন্স অব দি একজিসটিং এমপ্লয়ীস্ স্যাল বি রিক্রুটেড। কিন্তু পোর্টে আসুন এবং দেখুন কি অবস্থা। আমি বলছি, উইদাউট ফিয়ার অব কন্ট্রাডিকসন, নট লেস্ দ্যান ফিফ্‌টি থাউজেন্ড পিপল আর এমপ্লয়েড ইন ডক এ্যান্ড পোর্ট কিন্তু সেই ৫০ হাজারের মধ্যে প্রদেশের সন্তান কত? ৫ হাজার? আমি বলব, না। প্রত্যেক বছর যদি দু হাজার লোক রিটায়ার করে অন এ্যাকাউন্ট অব সুপারএ্যানুয়েসন তখন সেখানে যে রিক্রুটমেন্ট হয় তাতে ট্রেড ইউনিয়নের হাত থাকে। এখানে হয়ত কংগ্রেস দলের ট্রেড ইউনিয়ান থেকে বলা হবে এটা আমরা করি না। এটা সি, পি, আই, করেন বা আর, এস, পি, করেন। কিন্তু আমি দেখেছি দল রাখবার জন্য, কনসোলিডেসন, সলিডারিটি দেখাবার জন্য অন্য রকম কাজ করা হয়ে থাকে। আমি বলছি ওই যে ৩ হাজার লোক নেওয়া হবে ডকে, চা বাগানে, চটকলে, সুতাকলে তারা হচ্ছে যারা কর্মরত লোক তাদের আত্মীয়। তাই আমি বলছি এই ভাবে বাংলাদেশের লক্ষ লক্ষ কর্মসংস্থান আপনারা করতে পারবেন না। এই বেকাররা রাস্তায় কুকড়ে কেঁদে মরবে, মেঁ ভুখা হুঁ, মেঁ ভুখা হুঁ করে ঘুরবে আর তাদের উঠতি নকশাল এবং সমাজ বিরোধী বলে আখ্যা দেওয়া হবে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলব ডাঃ রায় একটা মস্তবড় কাজ করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার বোধহয় মনে আছে তিনি কমপালসরি নোটিফিকেসন অব ভ্যাকানসিস্ এ্যাক্ট করেছিলেন। অর্থাৎ তিনি বলেছিলেন, আইন তৈরী করেছিলেন কোন কারখানায় নূতন চাকরীতে নিয়োগ করতে গেলে কাগজে বিজ্ঞাপন দিতে হবে। কিন্তু আমি খুব দায়িত্ব নিয়েই বলছি কোলকাতার বড় বড় চোরাকারবারী ব্যবসায়ী, বড় বড় মনোপলিস্ট, বড় বড় ক্যাপিটালিস্টরা হাজার হাজার চাকুরীর জন্য বাংলাদেশের কোন কাগজে আনন্দবাজার বলুন, যুগান্তর বলুন, স্টেটসম্যান বলুন, অমৃতবাজার বলুন, বসুমতী

বলুন, কালান্তর বলুন, কোথাও বিজ্ঞাপন দেয় না, তারা বোম্বে, গুজরাট, মাদ্রাজে বিজ্ঞাপন দিচ্ছে এবং সেখান থেকে এ্যাপ্লাই করে লোকেরা এখানে চলে আসছে আর বাংলাদেশের যুবকরা বেকার হয়ে থাকছে। কাজেই আমি মাননীয় সদস্যদের কাছে এবং অর্থমন্ত্রীর কাছে আবেদন রাখছি আপনারা সকলে মিলে ইনসিস্ট করুন যে প্রদেশের সন্তানদের অগ্রাধিকার দেওয়া হবে। এটা প্রাদেশিকতা নয়। আমি অর্থমন্ত্রীর কাছে আর একটা কথা বলব, আপনার বোধ হয় মনে আছে কারণ আপনি বোধ হয় সেই ডিবেটে পার্টি-সিপেট করেছিলেন। আমাদের এখানে ডাঃ রায় আর একটা মস্তবড় কাজ করেছিলেন, তিনি একটা কমিশন বসিয়েছিলেন। একজন রিটায়ার্ড আই, সি, এস্, যাঁর নাম হচ্ছে শৈবাল গুপ্ত, আমি তাঁর মননশীলতা এবং সৃজনীশক্তির জন্য তাঁকে খুব শ্রদ্ধা করি। কমিশন ফর লেসিজলেসন অন টাউন এ্যান্ড কানট্রি প্ল্যানিং ১৯৬২ সালে হয়। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব সেই বইখানা আপনারা যদি কেউ না পড়ে থাকেন তাহলে একবার পড়ে দেখবেন। সেই বইখানা যদি পড়েন তাহলে দেখবেন বাংলাদেশের অর্থনীতির কি চিত্র সেখানে তুলে ধরা হয়েছে। সেখানে অধ্যাপক নির্মল বসুর বক্তব্য ছিল। অধ্যাপক নির্মল বসু আজীবন মহাত্মা গান্ধীর শিষ্য ছিলেন। তিনি একজন সমাজ-বিজ্ঞানী এবং মননশীলতার জন্য তিনি প্রতিষ্ঠা লাভ করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, প্রশ্ন উঠেছিল প্রদেশের সন্তানদের চাকুরী দেবার কথা বললে সেটা কি প্রাদেশিকতার দোষে দুস্ট হবে? উত্তর হোল, না। কংগ্রেস ওয়ার্কিং কমিটি অর্থাৎ অ্যান্টি ইমপিরিয়ালিস্ট ফাইটিং অর্গানাইজেসন যারা আইডিয়ালিস্ট কংগ্রেস সেই কংগ্রেসের অন্যতম নেতা ছিলেন পরলোকগত শ্রদ্ধাভাজন ডঃ রাজেন্দ্র প্রসাদ।

সেই কমিটির তিনি ছিলেন চেয়ারম্যান। ডঃ রাজেন্দ্রপ্রসাদ, তাঁর রিপোর্টে ১৯৩৯ সালে বললেন

It is desirable that we should not ignore the demand of people of a certain province to get priority in the matter of employment.

এবং অধ্যাপক নির্মল বসু বললেন পশ্চিমবাংলার দুর্ভাগ্য

By irony of circumstances the discrimination in this State, in West Bengal, is not in favour of the sons of the soil but against them by curious combination of labour and capital, source of both of which lies—indication is quite obvious.

আজকে তাই বলব যে এটা আমাদের করা দরকার। তৃতীয়তঃ আমি বলব ইণ্ডিকেশন ইস কোয়ায়িট ওভিয়াস, তরুনবাবুকে দোষ দিয়ে লাভ নাই, তাঁকে ছোট করবার জন্য, হেয় করবার জন্য বললে আমার পক্ষে অন্যায় হবে। কিন্তু আমি বলব তাঁর চেষ্টা থাকা দরকার, আরো দ্রুত তাঁকে চলতে হবে। কিন্তু গত তিন বছরে ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স, লেটার অফ ইনটেন্ট যা পেলাম, মহারাষ্ট্র পেয়েছে ৬৫৬, গুজরাট পেয়েছে ৪২২, তামিলনাড়ু পেয়েছে ৩১০, পশ্চিমবাংলা পেয়েছে ৩০৪। এটা কি বেশিও আপনিই বলুন। কোথা থেকে এইসব এলো? অর্থমন্ত্রী শঙ্করবাবু চেষ্টা করে কি করবেন, যদিনা আমরা সবাই তাঁর পিছনে দাঁড়াই। সেই জন্য আমি বলব এই লড়াই-এর পেছনে আমাদের সবাইকে দাঁড়াতে হবে। আমি এই যে প্রদেশের সন্তানের কথা বলছিলাম, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকের ধারণা এইসব কথা বললে কেন্দ্রবিরোধী হয়ে যায়, আমি বলি---না, কেন্দ্র বিরোধী নয়, আজকে আমরা দেখতে পাচ্ছি যখনই আমরা সঙ্কটে পড়ছি, আমাদের ভ্রাতা, আমাদের রক্ষাকর্ত্রী নিঃসন্দেহ প্রধানমন্ত্রী আমাদের নেত্রী। আমি আমার নিজের অভিজ্ঞতা থেকে দেখেছি, এই সেদিন হলদিয়াতে, আপনি শুনলে অবাক হবেন, খুসী হবেন প্রধানমন্ত্রীর চেষ্টাতে ১২ কোটি টাকার একটা কেমিক্যাল প্ল্যান্ট বসছে। হিন্দুস্থান লিভার ব্রাদার্স করছে। এবং এই ১২ কোটি টাকার প্ল্যান্ট বসলে তার সঙ্গে এনসিলিয়ারি ইণ্ডাস্ট্রিস হবে, তাতে কয়েক হাজার ছেলে চাকুরী পাবে। পশ্চিমবাংলার শিল্প উন্নয়ণ করব, বাংলার বাইরের অন্যান্য রাজ্যের আন-এমপ্লয়মেন্ট প্রবলেম সলভ করবার জন্য। তা হোক আমার তাতে আপত্তি নেই, তাহলে ইস্টার্ন স্টেট ট্যাগ করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি বাংলা, বিহার, আসাম, ওড়িষ্যা সবাইকে ডেকে বৈঠক করুন, মুখ্যমন্ত্রীরা সবাই বসে বলুন যে প্রত্যেক স্টেটে প্রত্যেক ছেলের চাকুরীর অধিকার থাকবে।

এলিজিবিলিটির ওপর নির্ভর করবে, তার যোগ্যতা, বিদ্যা, কোয়ালিটিস, তার কোয়ালিফিকেশন-এর উপর নির্ভর করবে। ঐসব প্রাদেশিক সার্টিফিকেটের ওপর নয়, তাহলে বাংলার ছেলে বিহারে, আসামে, ওড়িষ্যায়, মহারাষ্ট্রে, যে কোন জায়গায় চাকুরী পাবেন, এটা করতে হবে। আর যেটা বলছিলাম এই পাট, আপনি নিশ্চয়ই জানেন স্যার, যে গত ২৫ বছরের একটা স্ট্যাটিসটিক্স নিলে দেখা যাবে পশ্চিমবাংলা পাটে মার খেয়েছে, পশ্চিমবাংলা, আসাম, বিহার, ত্রিপুরা ৩০ হাজার টাকা। গত ২৫ বছরে স্বাধীনতার পরে আমরা মার খেয়েছি, কেন দাম পাইনি, কেন চাষী ঠকেছে, দ্বিতীয় কথা আমি বলতে চাই আজকে যে অর্থনৈতিক কাঠামো, তার সামনে যত বড় বড় কথাই আমরা বলিনা কেন, মনে রাখতে হবে মদের ওপর ট্যাক্স বসিয়ে, ক্যাবারে ড্যান্সের ওপর ট্যাক্স বসিয়ে, ঐ নগ্ন, উলঙ্গ, কুৎসিত জিনিষের প্রতি ট্যাক্স বসিয়ে রেভিনিউ আদায় হতে পারে, কিন্তু আপনি সিরিয়াসলি কি মনে করেন যে এটা সোসালিজিম, এটাই সোসালিজিমের পথ? আই ফর ওয়ান ডু নট এগ্রি। আমি এটা কখনো মনে করি না, মহাত্মা গান্ধী তাহলে কি জন্য মদের বিরুদ্ধে গিয়েছিলেন, আজকে মদের ওপর ট্যাক্স বসিয়ে আমি বুঝব যে অর্থ হবে, উদ্দেশ্য হবে ইট উইল এ্যাক্ট অ্যাস এ ডিটারেন্ট ডিস্‌ইনসেনটিভ লোকে মদ খাবে না। কিন্তু কি দেখছি, '৪৮ সালে দেশ স্বাধীন হওয়ার পর কতো কোটি পেয়েছেন মদ বিক্রি করে? '৬৯।৭০ সালে দ্বিতীয় যুক্ত-ফ্রন্টের আমলে সেটা গিয়ে দাঁড়িয়েছিল ১৭ কোটি, আর আজকে সেটা দাঁড়িয়েছে ২০ কোটিতে। ২০ কোটি টাকার মদ বিক্রি করে, তাতে যে রেভিনিউ আদায় হবে তাই নিয়ে আমাদের দেশের উন্নতি হবে, 'ববি' সিনেমা দেখে টাকা উঠবে, সেই টাকা নিয়ে দেশের উন্নতি হবে, ঘোড় দৌড়ের বাজি খেলে হাজার মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত বাঙালীর ছেলে শেষ হয়ে যাচ্ছে, তাদের ওপর ট্যাক্স বসিয়ে হর্স রেস বেটিং-এর ওপর ট্যাক্স বসিয়ে দেশের উন্নতি হবে? যে দেশের নেত্রীর উদ্যোগে, দেশগায় রাজন্য, কয়লাখনির মালিকানা নেওয়া যেতে পারে, ব্যাঙ্ক রাষ্ট্রীয়করণ হতে পারে, ইনসিওরেন্স কোম্পানীকে আমরা নিয়ে নিতে পারি, সেদেশে একটা ঘোড় দৌড়ের মাঠ সাহেবদের কাছ থেকে আমরা কেড়ে নিতে পারি না, সেখানে একটা কম্পোজিট স্টেডিয়াম করতে পারি না, কোথায় বাধা? আমি বলব মুখ্যমন্ত্রী আজকে ঘোষণা করুন, তাহলে দেখবেন বাংলার মানুষ, ছাত্র, যুবসমাজ তাঁর এই দাবীর পিছনে থাকবে। ঐ মনোপলিস্টরা, ঐ পাট ব্যবসায়ীরা এই ভাবে বাঙালীর ওপর অত্যাচার করে যাবে, এটা দুঃখের কথা, ক্ষোভের কথা। কবি বঙ্কিমচন্দ্র বলেছেন, তোমার উন্নতি---

[4.55 - 5.05 p.m.]

তুমি আমি সমাজের কয়জন? এক জন। হাসান সেখ রামা কৈবর্তের দল ৯৯ জন। আজকে দেখুন বিরাট বিরাট আকাশচুম্বী বাড়ী উঠেছে। কাদের বাড়ী? আমার প্রগ্রেস? না, প্রগ্রেস শুধু ভার্টিক্যাল নয়, প্রগ্রেস হরাইজনটালও হতে হবে, শুধু দৈর্ঘ্যে প্রগ্রেস নয় প্রস্থেও প্রগ্রেস হওয়া চাই। আজকে আমরা যে প্রগ্রেস দেখছি সেটা হচ্ছে রুগ্ন, দুস্থ, শীর্ণ রোগীর মুখে কসমেটিক্স পাইডার স্নো, রংচং, এনামেল প্লেটিং করে সুন্দরী সাজবার চেষ্টা, সেটা স্বাস্থ্যের লক্ষণ নয়। সুতরাং আমি বলবো যে আপনি ট্যাক্স বসিয়েছেন বসান কিন্তু আমি সুখী হবো আপনার ঐ ট্যাক্স বসানর ফলে দেশের লোকের যদি সত্যিকারের মদের প্রতি অনীহা জন্মায়, সত্যিকারের খুসী হবো বুঝবো বিপ্লবের এটা পদক্ষেপ হল সমাজ বিপ্লবের পথে। দেশের লোক যদি এই নগ্ন নাচ দেখতে না যায়, যেদিন বুঝবো দেশের লোক সিনেমা হল বয়কট করেছে। আমি দেখিনি, শুনেছি বেলা হট বেলা কোল্ড বলে একটা কুৎসিৎ বই, এ্যামেরিকান বই এসেছিল গ্লোবে, সেখানকার ছেলেরা সেদিন নকশালরা সিনেমাহলে আগুন ধরিয়ে দিতে গিয়েছিল বলে তাদের দীর্ঘদিন ধরে রাখা হয়। আজকে আমি জানতে চাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন দীর্ঘদিনের সংগ্রামী দেশের নেতা, আমি দলের নেতাদের কাছে জিজ্ঞাসা করছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নেই, তিনি যেখানেই থাকুন তাঁর কাছে এটা পৌছাবে, এখানে অনেক বন্ধুরা রয়েছেন, শঙ্করবাবু আছেন, সাত্তার সাহেব আছেন, আমি জিজ্ঞাসা করতে চাই যে, বলুন আজকে এই যে কুৎসিৎ, এই যে পর্ণগ্রাফি, এই যে অশ্লীল সাহিত্য দিয়ে ছেলেদের মন যদি এইভাবে আপনারা নষ্ট

করে দেন তারাতো জাগবে না। তাই বলি যে এই ভাবে করা চলে না। অর্থমন্ত্রী বলেছেন ২ টাকা পর্য্যন্ত আমরা ট্যাক্স বসাচ্ছি না খাওয়ার উপর। আমি অর্থমন্ত্রী মহাশয়কে বুকে হাত দিয়ে বলতে বলছি বাংলা দেশের কয় জন লোক দৈনিক ২ টাকার ভাত খায়? কারা ভাত খাচ্ছে ২ টাকার? হাসান শেখ রামা কৈবর্তের দল, ঐ ক্ষেত মজুরের দল, তাদের ১৷৷ টাকা বা ১৷ টাকার বেশী রোজগার নেই। বেকারদের দল বাউণ্ডলে হয়ে ঘুরে বেড়াচ্ছে পথে পথে, পথ কুকুরের জীবন তারা ২ টাকার ভাত খায়? ২ টাকা রেস্তোরায় গিয়ে খায় দিনে? সুতরাং এই ট্যাক্স রিলিফ দিচ্ছেন কাকে? কমন পিপল উইল নট বি টাচড্ আপনাদের যে অকট্রয় ডিউটি অন গ্রাউণ্ড নাট উঠিয়ে দিচ্ছেন ভাল, তাতে কার লাভ হবে? বাদাম তেল যারা ২০ টাকা ২২ টাকা টিন বিক্রি করে তারা জনগণের পকেট কেটে কোটি কোটি টাকা লুঠ করে নিয়ে গিয়েছে বাদাম তেলের ব্যবসায়ীরা, আরো লাভ করবে বিরাট অভাব গড়ে তুলবে। দ্বিতীয়তঃ, আমি বলবো সাত্তার সাহেব, সাত্তার সাহেবের দপ্তর থেকে এবং আমাদের শ্রদ্ধাভাজন পান্নালাল দাশগুপ্তর চেষ্টায় এ গ একটা বলিষ্ঠ পদক্ষেপ, যদিও এই দিক থেকে প্রশ্ন থেকে যাচ্ছে কিন্তু তবু একটা সুরু হোক। অনেক দেরী হয়ে গিয়েছে, দু'বৎসর হয়ে গেল কিন্তু আমি সাত্তার সাহেবের কাছে অর্থমন্ত্রীর উপস্থিতিতে বলছি ১০ হাজার একর করে ১৫টি ইউনিট হবে। বাংলা দেশের ক্রপ এরিয়া, কাল্টিভেটেড এরিয়া হল ১ লক্ষ ৩৭ হাজার একর তাহলে ১৫টি ইউনিট চালু করলেও ১৷৷ লক্ষ একর জমিতে আমরা সি, এ, ডি, পি, তে আনতে পারবো না। কিন্তু এটা করবার প্রয়োজন আছে কিন্তু খুব বেশী একটা গেন ইমিডিয়েটলি হবেনা। কেননা ১ কোটি ৩৭ লক্ষর মধ্যে এই দুটি হচ্ছে। আমাদের এখানে বিদ্যুতের ভয়াবহ অবস্থা, ভয়াবহ লোড সেডিং আমরা রোজ দেখছি। গত '৭২ সালে এক বৎসরে ৫০ কোটি টাকা লোকসান হয়ে গিয়েছে স্টেট ট্রেডিং-এ। এ বৎসর জুন মাস পর্যন্ত ২৮ কোটি টাকা লোকসান হয়ে গিয়েছে। আমর কলকারখানা তৈরী করবো কি করে, গড়বো কি করে? পাট শিল্প বন্ধ হয়ে গেলে প্রচুর মানুষ বেকার হয়ে পড়বে, চাকরী খোয়াবে, সাংঘাতিক অন্ধকার নেমে আসবে। আমাদের যাঁরা বলেন যে সরকার কিছু করেননি তাঁদের সঙ্গে আমি একমত হবো না। অনেক বন্ধ কারখানা খুলেছে। এখানে গোপালবাবু নেই আমার মনে প্রশ্ন কিন্তু আজো রয়ে গিয়েছে এই যে সিক ইণ্ডাস্ট্রিসগুলি আমরা নিলাম, আমাদের শ্রদ্ধেয়া প্রধানমন্ত্রীর অক্লান্ত চেষ্টায়---পশ্চিমবঙ্গের প্রতি তাঁর দরদের জন্য ঐ সিক ইণ্ডাস্ট্রিজের ফাইনান্সে কর্পোরেশনের অফিস, ফাস্ট

Financial institution, the finance Corporation whose head office has been located at Calcutta at the instance of our revered Prime Minister.

বিরাট প্রতিষ্ঠান, এই প্রতিষ্ঠানকে যে শয়তানরা, যে মনোপলিস্টরা কারখানাগুলিকে শেষ করেছে, হাজার হাজার শ্রমিককে কর্মচ্যুত করেছে, ফোপড়া পড়েছে কারখানাগুলিতে আমরা টাকা দিয়ে সেই সব কারখানাগুলিকে বাঁচিয়ে তুলে, তৈরী করে সেই বেবিকে কি আবার সেই মনোপলিস্টদের হাতে তুলে দেবো? সেখানে আমাদের ভাববার আছে।

পরিশেষে আমি অধ্যক্ষ মহাশয়, আমি যেকথা বলতে চাইছি, সামনের দিন অতি ভয়ানক। খাদ্য সঙ্কট ভয়াবহ হতে চলেছে। মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব, খাদ্যমন্ত্রী মহাশয়, কাল যে বিবৃতি রেখেছেন, যে পটভূমিতে বক্তৃতা দিয়েছেন সমস্ত রাজনৈতিক দলকে ডেকে এই সমস্যার মোকাবিলা করুন, আতঙ্ক যদি এভাবে ছড়িয়ে পড়তে থাকে, তাহলে মানুষের মধ্যে একটা প্যানিক আসবে। আমি বলতে চাইছি এভাবে যদি কঞ্জুমার হোডিং শুরু হয়ে যায় তাহলে ভয়াবহ অবস্থা দেখা দেবে। আমার তাই অনুরোধ, আর বিলম্ব না করে এখনই অল পার্টি কন্‌ভেনশন্ ডাকা হোক্।

আমার দ্বিতীয় সাজেশন হচ্ছে মূল্য বৃদ্ধির জন্য মানুষের চরম দুর্গতি হবে। মানুষকে প্রাণ ধারণের এই গ্লানি থেকে বাঁচাবার জন্য অবিলম্বে কর্মসূচী নিতে হবে এবং দ্রুতবেগে কাজ করতে হবে। আমার তাই আবেদন, আমাদের এই হাউসের কলিগরা এবং কম্‌রেডরা কি ভিউজ নেবেন, টেক্‌নোক্রেট এবং ব্যুরোক্রেটদের যে লড়াই কাগজে দেখেছি, আমি তার মধ্যে যেতে চাই না, আমি সরকারের কাছে অনুরোধ করব, বয়স্কদের মধ্যে গুরুপদবাবু

আছেন, সাত্তার সাহেব আছেন, শঙ্করবাবু আছেন, চীফ মিনিষ্টার আছেন, আমি তাঁদের অনুরোধ করব যে এটাকে যেন মর্য্যাদার লড়াই হিসাবে না দেখা হয়। আমি করযোড়ে একথা বলব যে বাংলাদেশের স্বার্থে টেকনোক্রেট এবং ব্যুরোক্রেটদের লড়াই মেটাবার জন্য তিনি নিজে চীফ্ মিনিষ্টার---ইনিশিয়েটিভ নিন। ডাক্তারদের ডি, আই, আর, করব, এই সব হুমকি দিয়ে লাভ হবে না। ভাল্ট বডি অব টেক্‌নিক্যাল পার্সন্‌স---ইঞ্জিনীয়ারস্ এবং ডাক্তারদের ডাকা দরকার এবং তিনি নিজে ইনিশিয়েটিভ নিয়ে লিড্ নিন।

আমার তৃতীয় কথা হচ্ছে---বিপুল সংখ্যক যে রাজবন্দী আছে জেলখানায়, তাদের প্রতি মানবতার দৃষ্টি নিয়ে সহৃদয়তার সঙ্গে ব্যবহার করা হোক্। আমি দাবী করি, সরকারকে অনুরোধ করি যে রাজবন্দীদের মুক্তি দিন।

অধ্যক্ষ মহাশয়, আমি মনের আবেগে অনেক কথা বলেছি, এখানে আসবার সময় ভাবছিলাম রাজ্যের ভয়াবহ পরিস্থিতির কথা। রবীন্দ্র নাথ 'জন্মদিনে' কবিতা কবে রচনা করে গেছেন---আজকে বাংলাদেশের যে পরিস্থিতি, মুখ্যমন্ত্রী মহাশয় রুষ্ট হবেন না, আমাদের এমন তথ্য দিতে হবে, এমন ঘটনা বলতে হবে যা সত্য।

Time has come when people must pick out the truth and must realise that harmful truth is better than useful lie.

কবিগুরু 'জন্মদিনে' কবিতায় এক জায়গায় বলেছেন ঃ

হতভাগ্য যে রাজ্যের সুবিস্তীর্ণ দৈন্যজীর্ণ প্রাণ
রাজমুকুটের নিত্য করিছে অপমান,
অসহ্য তাহার দুঃখতাপ
রাজারে না যদি লাগে
লাগে তারে বিধাতার শাপ।
মহা ঐশ্বর্য্যের নিম্নতলে
অর্ধাশন অনশন দাহ করে নিত্য ক্ষুধানলে
শুষ্কপ্রায় কলুষিত পিপাসার জল
দেহে নাই শীতের সম্বল
অবারিত মৃত্যুর দুয়ার
নিষ্ঠুর তাহার চেয়ে জীবন্মৃত দেহ চর্মসার
শোষণ করিছে দিন রাত
রুদ্ধ আরোগ্যের পথে রোগের অবাধ অভিঘাত---
যেথা মুমূর্ষের দল রাজত্বের হয় না সহায়
হয় মহাদায়।
এক পাখা শীর্ণ যে পাখীর
ঝড়ের সঙ্কট দিনে রহিবে না স্থির
সুস্পষ্ট আকাশ হতে ধূলায় পড়িতে অঙ্গহীন
আসিবে বিধির কাছে হিসাব-চুকিয়ে দেওয়া দিন। ---
অভ্রভেদী ঐশ্বর্য্যের চূর্ণীভূত পতনের কালে
দরিদ্রের জীর্ণ দশা বাসা তার বাঁধিবে কঙ্কালে।

বন্দে মাতরম্, জয়হিন্দ।

**Statement under Rule 346**

**Mr. Speaker** : Now I call upon the Hon'ble Chief Minister, Shri Siddhartha Shankar Ray, to make a statement under Rule 346.

**Shri Siddhartha Shankar Ray** : Mr. Speaker, Sir, I must apologise for not having made this statement earlier with regard to the incident of forcible occupation of the office of the Hindusthan Pilkington Employees' Union. I thank you for allowing me to make the statement today.

There are two unions of Hindusthan Pilkington Glass Works, Asansol,—one is controlled by the I.N.T.U.C and another by the A.I.T.U.C. There is strong rivalry between these two unions. Incidents of clashes amongst the followers of these two unions were reported in the past. On the 10th July, 1973, the I.N.T.U.C. controlled union gave a call for mass casual leave in respect of some workers' demands.

[5-05 to 5-15 p.m ]

The call met with unqualified success. Production of the factory totally stopped due to failure of attendance in the morning shift. On the same day the I.N.T.U.C. controlled union however resumed work at 16.00 hours and attendance gradually became normal. After this incident the strength of the I.N.T.U.C. controlled union increased sharply and it has now decidedly a much greater following among the workers.

On 27.2.74 at about 11 p.m. some workers occupied the office of the A.I.T.U.C. controlled employees' union by breaking the locks. These persons declared themselves to be the dissident members of the A.I.T.U.C. union. On receipt of a complaint of the A.I.T.U.C. controlled union the police took prompt steps. Asansol P.S. case No. 92 dated 28.2.74 was started and two persons were placed under arrest. The office was kept under lock and key by the police and police guards were posted to prevent further disturbances.

In the meanwhile a person has applied to the S.D.O., Asansol under section 144 alleging that he is the real A.I.T.U.C. The hearing of this application has been fixed for the 16th March in the court of the S.D.O., Asansol and therefore, status quo is being maintained.

**Shri A. H. Besterwitch** : On a point of order, Sir. On the 7th March the Chief Minister made a statement in the House regarding cease-work by the doctors and engineers and stated that copy of the same would be circulated to the members. It is unfortunate, Sir, that uptill now we have not received the copy of that statement. I would request you to enquire about it and see that everybody get a copy of the statement.

**Mr. Speaker** : I understand that it was a long statement covering 7 or 8 pages. That was cyclostyled and the copies were ready for distribution to the members,

but as only a few members were present in the House at that time, those could not be distributed to all the members. However, I am just now issuing orders to circulate the copy of the statement to the members.

### Seventh Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the Seventh Report of the Business Advisory Committee which at its meeting held on the 12th March, 1974 in my Chamber, recommended the following revision in the programme of business of the 14th March 1974, namely :—

Thursday, the 14-3-1974— (i) Notice under rule 194 about the serious situation created due to cease work by Doctors and Engineers in West Bengal—by Shri Abdul Bari Biswas—2½ hours.

(ii) Demand No. 63 [321—Village and Small Industries. 521—Capital Outlay on Village and Small Industries (excluding Public Undertakings), and 721—Loans for Village and Small Industries (excluding Public Undertakings)]—2 hours.

(iii) Demand No. 76 [505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Public Undertakings), 711—Loans for Dairy Development (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings), and 730—Loans to Industrial Financial Institutions (Public Undertakings)]—1 hour.

(iv) Demand No. 45 [288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)]—1 hour.

There will be no questions, Calling Attentions or Mention Cases on that day.

**Shri Gyan Singh Sohanpal** : Mr. Speaker, Sir, I beg to move that the Seventh Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was agreed to.

**Shri Niranjan Dihidar :**

মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি পেশ করলেন এতে আমি অত্যন্ত হতাশ হয়েছি…

**Mr. Speaker** : No discussion on the statement will be allowed.

**Shri Kansari Halder :**

মিঃ স্পীকার স্যার, পি. ডি.-এর তরফ থেকে বাটা, বজবজ, মহেশতলা প্রভৃতি জায়গা থেকে প্রায় ৫ হাজার লোক রাজভবনের পাশে অপেক্ষা করছে। তাঁদের দাবী হচ্ছে যে সমস্ত এলাকাতে খাদ্যশস্য জমিজমা নেই সেখানে যদি পূর্ণ রেশনিং-এর ব্যবস্থা না করা

হয় তাহলে তারা কি করে জীবনধারণ করতে পারে? কিছুদিন আগে বাটা, বজবজ, মহেশতলা এলাকার লোকেরা অনশন করেছিল সম্পূর্ণ শান্তিপূর্ণ উপায়ে। কিন্তু তাদের শান্তিপূর্ণ আন্দোলন পুলিশ গুলি চালিয়ে ধ্বংস করার চেষ্টা করে এবং দুজন তাতে হত হয়েছে। জনসাধারণ চাইছে খাদ্য, তারা গুলি চায় না এবং রেশনিং এর যে সুযোগ কলকাতা শহরের লোকেরা পায় সে সুযোগ তারা চায়। কলকাতার পাশে ফ্রিঞ্জ এলাকাতে যেখানে চালের দাম ৩ টাকার উপরে চলে গিয়েছে সেখানে সাধারণ লোকের পক্ষে ওই মূল্যে চাল কেনা দুঃসাধ্য। সেইজন্য তারা এইটা চাইছে এবং সেখানে অপেক্ষা করছে। এই ডেপুটেশানিষ্টরা তারা বাঁশদ্রোনী থেকে ১১ হাজার লোকের গণ দরখাস্ত পেশ করবে খাদ্যমন্ত্রীর কাছে। আশা করি মুখ্যমন্ত্রী সেটা গ্রহণ করবেন এবং ডেপুটেশানিষ্ট্‌দের সঙ্গে মিলে তাদের সাথে কথা বলে কিভাবে পূর্ণ রেশনিং চালু করা যায় সে ব্যবস্থা করবেন।

**Shri Sidhartha Sankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডেপুটেশানিষ্ট্‌দের কথা শুনবার জন্য তাদের ৬-৩০টার সময় দিয়েছি এবং তারা এসে দেখা করবেন।

## General Discussion of the Budget for 1974-75

[5-15--5-25 p.m.]

**Shri Gobinda Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৪-৭৫ সালের যে বাজেট উত্থাপিত হয়েছে আমি তার সঙ্গে একমত হতে পারছি না। সাধারণ মানুষ আজকে মূল্যবৃদ্ধির প্রকোপে অশেষ কষ্টে ভুগছে এবং এমন একটা ভয়াবহ অবস্থা দেশে সৃষ্টি হয়েছে তাতে গোটা পশ্চিমবঙ্গে সাধারণ মানুষ তাদের ফ্যামিলি বাজেট আজকে কন্ট্রোল করতে পারছে না, সম্পূর্ণভাবে নাগালের বাহিরে চলে যাচ্ছে। এই অবস্থায় পশ্চিমবাংলায় যে বাজেট এসেছে তা দেখে মানুষের মনে কোন আশা সৃষ্টি হবে না, মানুষের মন হতাশায় ভরে যাবে এবং পশ্চিম-বাংলার সাধারণ মানুষ চান, গ্রাম বাংলার সাধারণ মানুষ চান তাদের মনোভাব, তাদের বক্তব্য অন্ততঃপক্ষে বিধানসভায় ব্যক্ত হোক। মাননীয় অর্থমন্ত্রী কিছু আইটেমের কথা ব্যক্ত করেছেন, কিন্তু মোটের উপর যে সমস্যা সেই সমস্যার কথা এখানে ব্যক্ত হয়নি। কেন্দ্রীয় বাজেট যেটা পেশ হয়েছে তাতে নতুন করে সাধারণ মানুষের নিত্য ব্যবহার্য দ্রব্যের উপর যে সমস্ত কর চাপানো হয়েছে তাতে বোধ হয় কোন আইটেমকেই বাদ দেওয়া হয়নি এবং তার ফলে অবস্থা আরো সঙ্কটজনক হয়ে দাঁড়িয়েছে। এই বাজেট পেশ করতে গিয়ে আমরা একটা প্রচণ্ড হতাশার চিত্র দেখেছি এবং যে ভয়াবহ মূল্যবৃদ্ধি আজকে মানুষকে গ্রাস করছে সেই মূল্যবৃদ্ধির কারণ হিসাবে বলা হয়েছে শঙ্কর ঘোষ মহাশয়ের বিবৃতিতে---মূল্য বৃদ্ধির অন্যতম প্রাথমিক কারণ কৃষি ও শিল্প ক্ষেত্রে উৎপাদনের স্বল্পতা, তাই মুদ্রাস্ফীতি প্রতিরোধ ক্ষেতে খামারে, কলে কারখানায় দ্রুত বহুল উৎপাদন বৃদ্ধি অত্যাবশ্যক। পঞ্চম পরিকল্পনার লক্ষ্যই হল অর্থনৈতিক সকল ক্ষেত্রে বর্দ্ধিত উৎপাদন এবং এই মূল লক্ষ্য মনে রেখে আমাদের উন্নয়নমূলক কর্মসূচীগুলির রচিত ও আমাদের পরিকল্পনাগুলির বরাদ্দ নির্ণীত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু কৃষি এবং শিল্পে উৎপাদন বাড়ালে মূল্য হ্রাস হবে না। আমরা অতীতের অভিজ্ঞতায় দেখেছি যখন সূতাকলে প্রচণ্ড উৎপাদন বেড়েছে, যখন বস্ত্রকলে প্রচণ্ড উৎপাদন বেড়েছে, দেশে যখন চিনির উৎপাদন বেড়েছে, তখন উৎপাদন বৃদ্ধির সঙ্গে কিন্তু মূল্য হ্রাস হয়নি, বরং মূল্য বৃদ্ধি হয়েছে। আজকে যদি বলি উৎপাদন বাড়াও তাহলে সমস্যার সমাধান হয়ে যাবে---তাহলে কিন্তু কিছু বেশী চিন্তা করা হবে। শুধু উৎপাদন বাড়ালেই লোকের খাদ্য সমস্যার সমাধান হতে পারে না এবং যদি উৎপাদন না বাড়ে তাহলেও হতে পারে না, উৎপাদন বাড়ানোর প্রয়োজন আছে। আজকে সমস্যা আরো গভীরে এবং সে কথা বলতে গেলে গোটা পশ্চিমবাংলার বাহিরে সর্বভারতীয় স্তরে না গিয়ে উপায় নেই। কেন্দ্রীয় সরকার যে সমস্ত অর্থনৈতিক নীতি গ্রহণ করেছেন, যে ফিসক্যাল পলিসি গ্রহণ করেছেন এবং তার মধ্যে

দিয়ে বাজারে তারা যে নীতি রেগুলেট করবার চেষ্টা করছেন তাতে করে মূল্য বৃদ্ধি হতে বাধ্য। ১৯৭৩-৭৪ সালের কেন্দ্রীয় বাজেটে ৮৭ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছিল। যখন ১৯৭৩-৭৪ সালের রিভাইজড্ বাজেট এল যেটা ভাঙ্কের দিনের চিত্র হতে যাচ্ছে। তাতে সেটা ৬৫০ কোটি টাকায় দাঁড়াল---উৎপাদনের সঙ্গে সঙ্গতিহীন, দেশের মজুত স্বর্ণ-ভাণ্ডারের সঙ্গে সঙ্গতিহীন। এইভাবে যদি ডেফিসিট ফাইন্যান্সিং চালিয়ে যাওয়া হয় এবং যখন আয় ও ব্যয়ের সঙ্গে সামঞ্জস্য করতে পারলাম না তখন একটা অত্যন্ত সর্ট টার্মে কিছু ফাল্তু নোট ছাপিয়ে দিলাম---এই পদ্ধতি যদি কেন্দ্রীয় সরকার চালান তাহলে মুদ্রাস্ফীতি হতে বাধ্য, দ্রব্যমূল্য বৃদ্ধি হতে বাধ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই দেখছি ৮৭ কোটি টাকার ঘাটতি ৬৫০ কোটি টাকায় রিভাইজড্ বাজেটে দাঁড় করিয়ে যখন ১৯৭৩-৭৪ সালের আর্থিক বছর শেষ হবে ৩১ শে মার্চের পরে তখন প্রকৃত ঘাটতির হিসাব করলে দেখা যাবে সেটা ৬৫০ কোটিকেও ছাড়িয়ে গেছে। জানি না ১৯৭৪-৭৫ সালের যে কেন্দ্রীয় বাজেট সংসদে পেশ করা হয়েছে তাতে ১২৫ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে এবং এই ১২৫ কোটি টাকার ঘাটতি এবার কত কোটি টাকায় গিয়ে পোঁছবে সেটা আমাদের জানা নেই। আমি একজনের কথা বলছি পাল্কিওয়ালার কথা আমি এখানে বলছি, তিনি আমাদের পার্টির লোক নন, সি, পি, আই,-এর লোক বলে যেন চেঁচামেচি করবেন না। তিনি মনোপলি ক্যাপিটালের সব থেকে বড় উকিল। সেই পালকিওয়ালা সাহেব বলছেন---তার হিসাব অনুযায়ী এই ১২৫ কোটি টাকার ঘাটতি ৭০০ কোটি টাকার কমে তো দাঁড়াবেই না, আরো বেশীতে দাঁড়াবে এবং মুদ্রাস্ফীতির প্রাথমিক যা হিসাব করেছেন তাতে দেখা যাচ্ছে বছরে ২৭ পারসেন্ট কেন, ১৫ পারসেন্টের হিসাব ধরলে মূল্যমান ৫ বছরে দ্বিগুণ হবে। এই একটা চিত্র আমরা পেয়েছি। আর তার সঙ্গে সঙ্গে কালো টাকা সমান তালে অর্থনীতিতে চলেছে। তার প্রকোপ থেকে পশ্চিম-বাংলার মুক্তি নেই, সামগ্রিক ভাবে গোটা ভারতবর্ষের মুক্তি নেই। সেখানে শুধুমাত্র উৎপাদন বাড়ালেই সমস্যার সমাধান হবে না। আজকে পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীসভার প্রয়োজন আছে এই বিষয়ে কেন্দ্রের সঙ্গে টেক আপ করবার যে এই ভাবে যদি চলতে থাকে, ডেফিসিট ফাইন্যান্সিং যদি এই প্রচণ্ডভাবে বাড়তে দেওয়া হয়, এর যদি কোন রেসট্রিক্‌সান না থাকে তাহলে কোন দিনও মুদ্রাস্ফীতি কমানো যাবে না।

এবং পশ্চিমবাংলার যে ঘাটতি সেই ঘাটতি বেড়ে যাবে, পশ্চিমবাংলায় ধনিকদের সঙ্গে সাধারণ মানুষের যে বৈষম্য সেটা বেড়ে যাবে, কাজেই এটা বোঝার দরকার আছে। আজকে যখন প্রয়োজন দ্রুত গতিতে কিছু গুরুত্বপূর্ণ কাজ করার সাধারণ মানুষকে রিলিফ দেবার জন্য তখন এই ব্যবস্থাটা পাশাপাশি চিন্তা করতে হবে। আমাদের পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১২·৭৬ কোটি টাকার ঘাটতি বাজেট উপস্থিত করেছেন। এটা সত্য কথা প্রায় ১২ কোটি টাকার এই যে ঘাটতি এটা বিরাট ঘাটতি নয়। আজকে ব্যয় সংকোচ করা যাবে না। এই তো আগের দিন মাননীয় শ্রমমন্ত্রী বললেন, সরকারী কর্ম-চারীদের ডি, এ বাড়াতে হবে, তার প্রয়োজন আছে, অন্যান্য খাতেও বাড়বে, এসটাব-লিশমেন্ট খাতেও ব্যয় কমানো সম্ভব নয়, এগুলি বাস্তব কথা। আজকে টিচাররা আন্দোলন করছেন, সমাজের বিভিন্ন অংশ তারা আন্দোলন করেছেন এবং এই আন্দোলন অধিকাংশ ক্ষেত্রেই ন্যায়সংগত। সেখানে ডি, এ বাবদে, এস্টাব্লিশমেন্ট বাবদে ব্যয় তো বেড়েই যাবে। তাহলে আমাদের এখন যে ঘাটতি দেখানো হয়েছে সেটা তো বেড়ে যাবে এবং এরজন্য রিজার্ভ ব্যাঙ্ক থেকে উইথড্রয়ালও বেড়ে যাবে, ডেফেসিট ফাইনানসিং যেটার আর এক নাম। জানি না প্রশ্নের কি ভাবে সমাধান করবেন। এই বাজেটে যে ভাবে কর চাপানো হয়েছে তাতে সমাজের যারা বিত্তশালী, অর্থনীতির জগতে যারা বিত্তশালী ও প্রভাবশালী তাদের গায়ে খুব একটা আঁচড় লাগবে না, যেটুকু চাপান হযেছে সেটুকু বহন করার ক্ষমতা তাদের আছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন, যে অনুপাতে সারা ভারতবর্ষে মূল্যমানের বৃদ্ধি হয়েছে আমাদের এই পশ্চিমবাংলায় বা কোলকাতায় তার চেয়ে কম হয়েছে। কিন্তু আর একটি কথা, যেটি তিনি তাঁর ভাষণে বলেননি সেটা তাঁর দপ্তর থেকে ইকনমিক রিভিউ নামে ছাপান যে বইটি দেওয়া হয়েছে তাতে আছে। তাতে আছে বম্বে এবং মাদ্রাজের তুলনায় আমাদের এখানে মূল্যমানের সূচক সংখ্যা অনেক

বেশী পর্যায়ে আছে। যখন মাদ্রাজে ২২৬, বম্বেতে ২২৮ তখন কোলকাতায় ২৪০। এট অক্টোবর ১৯৭৩'এর ইনডেক্স অনুযায়ী এবং ১৯৬০-৬১ সালের মূল্যমানকে বেসিস হিসাবে ধরে নিয়ে। ওঁরা বলছেন আমাদের এখানে রেশনের ব্যবস্থা প্রচুর পরিমাণে আছে সেজন্য দাম বাড়েনি। এই রেশনের ব্যবস্থা তো আগেও ছিল। আগে যেটুকু ছিল তার বাইরে তো স্টাটুটারী রেশনের এলাকা আপনারা বাড়াতে পারেননি। মাননীয় সদস্যরা তো দীর্ঘদিন ধরেই দাবী জানিয়ে আসছেন স্টাটুটারী রেশনের এলাকা বাড়ানোর জন্য কিন্তু তা তো করেননি। তাই যদি হয় তাহলে সন্তোষ লাভের কি কারণ আছে? যদি সর্বভারতীয় ক্ষেত্রে বিচার করেন তাহলেও দেখবেন পশ্চিমবঙ্গ রিমোট প্লেসে আছে। কাজেই এ ক্ষেত্রে আমাদের সন্তোষ লাভের কোন কারণ নেই। শিল্প শ্রমিকদের ব্যয় সূচক সংখ্যা ধরে দেখুন বম্বে এবং মাদ্রাজের সঙ্গে তুলনা করে, সেখানে কোলকাতার বেশী আছে কিনা --মাদ্রাজে ২২৬, বম্বেতে ২২৮, কোলকাতায় ২৪০-এ এসে ঠেকেছে, এই রকম একটা পরিস্থিতির মধ্যে আমরা রয়েছি। সেখানে অবস্থাটার গুরুত্ব সম্পর্কে সম্যক উপলব্ধি নেই। সেখানে এ্যালার্ট্‌নেসের অভাব প্রচন্ডভাবে নাড়া দিচ্ছে। আমি এই কথাটা বলছি এই জন্য যে, অবস্থাটার যদি উপলব্ধি থাকতো তাহলে বাজেটের চিত্রটা অন্যভাবে করার চেষ্টা হত। সেখানে ডেফিসিট ফাইনান্সিং'এর ফলে, সাক্‌সেসিভ ফাইভ ইয়ার প্লানের ফলে সমাজের যে শ্রেণীর হাতে কালো এবং সাদায় মিলে প্রচুর টাকা জড় হয়েছে তাদের গায়ে হাত দেবার একটা বড় চেষ্টা করা হত।

[5 25 - 5·35 p.m.]

কেন্দ্রীয় সরকারের বাজেটে আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি, যারা হাই ইনকাম গ্রুপ-এর মধ্যে পড়ছে, লক্ষ টাকার থেকে বেশী আয়ের মধ্যে পড়ছে তাদের কর হ্রাস করার ব্যবস্থা করা হয়েছে। ৯৭ পারসেন্ট যাদের কর দিতে হত তাদের ৭৫-৭৬ পারসেন্ট রেসিডিয়াল এ্যামাউন্ট তাদের ট্যাক্স দিতে হবে এবং এর ফলে ধনিক শ্রেণীর মনে আজকে একটা প্রচন্ড আনন্দের সৃষ্টি হয়েছে। জানিনা, স্টক এক্সচেঞ্জগুলিকে খুব গুড হিউমারে রাখার এই ব্যবস্থা কিনা, সেটা আমার জানা নেই। কিন্তু যখন সাধারণ মানুষকে কোনই রিলিফ দিতে পারছি না তখন রিলিফ দেবার প্রয়োজন দাঁড়াল বড় লোকদের। কি আশায় যে তারা ক্যাপিটাল ফরমেশান করে দেবে? তাদের হাতে সঞ্চিত টাকা থাকবে, তাই দিয়ে ইন্ডাষ্ট্রি করবে। ক্যাপিটাল ফরমেশনটা, আমরা স্বতস্ফূর্ত করে ছেড়ে দেবো এবং এই ভাবে ছেড়ে দিলে কোন্ দেশে ক্যাপিটাল ফরমেশন হয়েছে? মাননীয় অর্থমন্ত্রী পঞ্চবার্ষিক পরিকল্পনায় আমরা যে অর্থ বরাদ্দ কেন্দ্রের কাছ থেকে পাচ্ছি এটা তিনি উল্লেখ করেছেন এবং এটাই মনে হচ্ছে যে এবারে বাজেট বক্তৃতার একটা মূল সুর যে আমরা অনেক টাকা পাচ্ছি। তার মতে তিনি যা বলেছেন যে ষষ্ঠ অর্থ কমিশন ১২২·৯৩ কোটি টাকা সুপারিশ করেছেন। পঞ্চম অর্থ কমিশন সেখানে ৩৬৯ কোটি টাকা সুপারিশ করেছিলেন। দেখুন, এটা যা হয়েছে ভাল হয়েছে, প্রশংসনীয় কাজ। আপনারা রাজ্যের পরিস্থিতি তুলে ধরতে পেরেছেন, প্রয়োজনীয়তা তুলে ধরতে পেরেছেন, সুপারিশও বেশী হয়েছে, খুব ভাল কথা। কিন্তু এর থেকেও বেশী হওয়া প্রয়োজন ছিল সেটা আপনারা বোঝেন না এটা মনে করি না। সকলেই সেটা অনুভব করি। কিন্তু অবস্থা হচ্ছে এই যে এতে আমাদের উল্লসিত হবার কোন কারণ নেই। পশ্চিমবাংলার জন্য যে বরাদ্দ আজকে সুপারিশ করা হয়েছে, খোঁজ করলে দেখা যাবে পূর্বাঞ্চলের অনেক রাজ্যের জন্য অনুরূপ ভাবে বরাদ্দ বাড়ান হয়েছে। কাজেই সেই ক্ষেত্রে আমাদের কৃতিত্বের বিশেষ কোন ব্যাপার নেই, তবে এটা প্রশংসনীয়। এর পাশাপাশি পঞ্চম অর্থ কমিশনের সুপারিশের কথা যদি আমরা দেখি, ৩৬৯ কোটি টাকার তাহলে একটা জিনিষ মনে হবে যে পশ্চিমবাংলার প্রতি কি প্রচন্ড অবিচার সেদিন করা হয়েছিল। জানিনা এই অবিচারের কারণ কি? তখন শাসন ক্ষমতায় যুক্তফ্রন্ট সরকার ছিল বলে করা হয়েছিল কিনা জানিনা। তবে এই রকম সংশয় থাকার কারণ আছে। একথা আমি এজন্য বলছি যে মাননীয় অর্থমন্ত্রী বাজেট বক্তৃতায় তাঁর বাজেটে কয়েকটা বিশিষ্ট ও বৈশিষ্ট্যর কথা বলতে গিয়ে তিনি যুক্তফ্রন্ট সরকারের আমল এবং এবারের আমল এই দুটি পাশাপাশি তুলে ধরার চেষ্টা করেছেন। বিভিন্ন সময়ে যুক্তফ্রন্টের আমলে কি হয়েছিল আর এখন কি

হচ্ছে এটা তুলে ধরার চেষ্টা করেছেন। পঞ্চম অর্থ কমিশনের সুপারিশ যদি পশ্চিম-বাংলার অনুকুলে না গিয়ে থাকে তাহলে কি আমরা এই ধরে নেব যে যুক্তফ্রন্ট সরকার শাসন ক্ষমতায় ছিল বলে করা হয়নি। যুক্তফ্রন্টের সময় পশ্চিমবাংলার প্রতি প্রচন্ড অবিচার করা হয়েছিল। কিন্তু পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকারকে যারা ভোট দিয়েছিল তারা ছাড়াওতো অন্য লোক ছিল। এটা বিচার করার প্রয়োজন আছে। সাধারণ ভাবে সেই যে অবিচার করা হয়েছিল সেই অবিচারের বিরুদ্ধে, সাধারণ মানুষ, সকলশ্রেণীর রাজনৈতিক দলের প্রতিবাদ বাঞ্ছনীয়। আজকে এই বর্দ্ধিত বরাদ্দকে নিশ্চয়ই ব্যবহার করতে হবে। এই ব্যবহার করবার সময় আমাদের পশ্চিমবাংলার রিসোর্স মবিলাই-জেসনের কথা সিরিয়াস্‌লি চিন্তা করতে হবে। কারণ রাজ্যের একটা দায়িত্ব আছে এবং এই প্রসংগে বলতে চাই যে এই রিসোর্স মবিলাইজেসন্‌ করতে গিয়ে সাধারণ মানুষের উপর যেন করের বোঝা না চাপে। মাননীয় অর্থমন্ত্রী সাধারণ মানুষের উপর করের বোঝা চাপাতে চাই না, চাপাতে চাই না বলে যা চাপিয়েছেন সেটা নেহাৎ কম নয়। অন্তত পক্ষে একটা জিনিষ বিশেষ ভাবে মনে হয়েছে যে ইলেকট্রিসিটি ডিউটি বাড়াতে গিয়ে, ফ্রিজ, এয়ার-কুলার এর উপর ট্যাক্স বাড়াচ্ছি এই কথা বলে তিনি হিটারের উপর ট্যাক্স চাপিয়ে দিলেন, ইলেকট্রিক ইস্ত্রীর উপর চাপিয়ে দিলেন। আজকে যখন আমরা দেশে কয়লা দিতে পারছি না, যখন কয়লার অত্যন্ত দুর্মূল্য চলছে, কেরোসিন দিতে পারছি না, কুকিং গ্যাসের সাপ্লাই নেই, অত্যন্ত অনিয়মিত সাপ্লাই এবং দাম বেশী। গ্রামাঞ্চলে কেরোসিন একটা দুষ্প্রাপ্য বস্তু হয়ে দাঁড়িয়েছে। যেদিন কেরোসিন দেওয়া হয় এক একটা কেরোসিন ডিলারের দোকানে প্রচন্ড লাইন পড়ে; সেটা এখানে বক্তৃতা দিয়ে বোঝান যাবে না যদি না স্বচক্ষে মানুষের দুরবস্থা না দেখা যায়। আজকে যখন এই রকম অবস্থা চলছে তখন ইলেকট্রিক সাবট্র্যাক্‌সান মিটার এর উপর কর বাড়িয়ে দেওয়া হয় তাহলে সাধারণ মানুষের পকেটে টান পড়ে, বড়লোকের পকেটে বিশেষ টান পড়ে না। যারা বাড়ীতে এয়ার কনডিশনার রাখবেন, যারা ফ্রিজ রাখবেন, তারা বর্ধিত ট্যাক্স নিশ্চয়ই দিতে পারেন। কিন্তু এইটুকু করতে গিয়ে যে পরিমাণে সাধারণ মানুষের উপর ট্যাক্স বাড়িয়ে দেওয়া হ'ল, সেটা অত্যন্ত দুঃখজনক। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এটা যেন তিনি বিচার করে দেখেন। যেহেতু এই দুটো আলাদা আলাদা করে সংগ্রহ করে নেবার কোন সুযোগ নেই। ইলেক্‌ট্রিক হিটার, এয়ার কনডিশনার এবং ফ্রিজ সেই ক্ষেত্রে লাইট এবং ফ্যানের উপর যারা কম ইউনিট ব্যবহার করেন, সেটা একটু হিসাব করে দেখে নেওয়া যেতে পারে। ১০০ ইউনিট হোক বা ৬০ ইউনিট হোক স্ট্যান্ডার্ড হিসাবে যা একটা স্মল ফ্যামিলির পক্ষে কতটা দরকার, তার একটা নির্দিষ্ট ইউনিটের বেশী যারা ব্যবহার করেন না ঐ বিজলি বাতি এবং পাখার জন্য কর বর্তমানে দিতে হয়, সেটাকে কিছু মকুব করে তার করস্পন্ডিং রিলিফ দেওয়া যায় কি না, কারণ যেহেতু অলরেডি এই ট্যাক্স তিনি এখানে রেখেছেন এবং বোধ হয় গতদিন এটা পাশ হয়েছে। তারপর কথা হচ্ছে রিসোর্স মোবিলাইজ করতে গিয়ে আমরা এগ্রিকালচারাল ইনকামের উপর কোন ট্যাক্স ধরছি না। সর্বভারতীয় ক্ষেত্রে এগ্রিকালচারাল ইনকামকে ট্যাক্স করা হচ্ছে না, রাজ্যগুলির সুবিবেচনার জন্য ছেড়ে দেওয়া হয়েছে। যেমন চালের পাইকারী ব্যবসা অধিগ্রহণ রাজ্যগুলির সুবিবেচনার জন্য ছেড়ে দেওয়া হয়েছে। সেই রকম ভাবে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স করার ব্যাপারটা তাদের উপর ছেড়ে দেওয়া হয়েছে। আমাদের একটা হিসাব আছে, এই অনুযায়ী ২০ কোটি টাকার মত এগ্রিকাল-চারাল ইনকাম থেকে সম্পদ সংগ্রহ হতে পারে। এটা যদি ২০ কোটি না হয়ে, তার থেকে যদি কম হয়, অন্ততঃ যদি একটা সাবস্ট্যান্‌শিয়্যাল এমাউন্ট, ১৫ কোটী টাকা এগ্রিকাল-চারাল ইনকাম থেকে সংগ্রহ হতে পারে। আজকে এগ্রিকালচারাল ইনকামের যে ট্যাক্স করা প্রয়োজন, এই বাজেটে তার কোন উল্লেখ নেই। আমি বলছি সম্পদ সংগ্রহ একটা সমস্যার ব্যাপার। সেই কারণে আমি এটা বিশেষ ভাবে উল্লেখ করছি, এটা করা হয়নি। গ্রামের যারা প্রভাবশালী অংশ তাদের ভোট গ্রহণের জন্য দরকার হয়—এই বিষয়ে কেউ রাগ করবেন না, এটা বাস্তব অবস্থা, সেই কারণে কি না জানি না। আজকে কিন্তু এগ্রিকালচারাল ইনকামকে ট্যাক্স করবার কথা বাজেটের মধ্যে না থাকায়, এটা একটা প্রচন্ডভাবে হতাশার চিহ্ন। বাজেটের মধ্যে একটা বিষয় যে উপেক্ষিত হয়েছে, সেটা

হচ্ছে মিউনিসিপ্যাল ফাইন্যান্সের প্রস্তাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলায় কলকাতা কর্পোরেশন তো বটেই, তা ছাড়া যে পৌরসভাগুলো একটা প্রচন্ড আর্থিক অসংগতির মধ্যে দিয়ে চলেছে—যে রেট্স এ্যান্ড ট্যাক্স থেকে আদায় হয়, সেই করের টাকা দিয়ে পৌরসভাগুলো চলে না, কলকাতা কর্পোরেশনও চলে না। অক্টরয় চালু হয়েছে, অক্টরয়ের আয় থেকে কিছুটা সেখানে সাশ্রয় হচ্ছে। কিন্তু আজকে সাধারণ ভাবে পৌর ব্যবস্থায় একটা বিপর্য্যয়ের মুখে এসে দাঁড়াচ্ছে। তার পর সংবাদপত্রে দেখলাম যে পৌরসভার কর্মচারীরা ধর্মঘট করতে চেয়েছে, রাজ্য সরকার তাদের কর্মচারীদের যে হারে মহার্ঘ ভাতা দেন, সেই হারে পৌরসভার শ্রমিক কর্মচারীরা পান না, তারা সমহারে চান। কারণ তাদের সার্ভিসটা সেমি ন্যাশন্যাল সার্ভিস। তারা রাজ্যসরকারের কাজ করছেন। মিউনিসিপ্যালিটি ইলেকটেড বা সুপারসেশন হয়ে গেলে রাজ্যসরকারের নিয়োজিত অফিসার সেখানে বসেন।

This is a direct responsibility of the State Govt. at that time.

সুতরাং রাজ্যসরকারের করণীয় কিছু আছে। এই কথা চিন্তা করে তারা আজকে ধর্মঘট করার স্লোগান দিয়েছে। আজকে মিউনিসিপ্যাল ফাইন্যান্সকে যদি ইমপ্রুভ করতে হয় তাহলে মিউনিসিপ্যালিটিগুলোর লোক্যাল বডিগুলোর আয়ের কিছু বন্দোবস্ত করে দিতে হবে। আজকে গ্রামকে বাদ দিয়ে যখন শহর বাঁচতে পারে না, তেমনি শহরকে বাদ দিয়ে গ্রাম বাঁচতে পারে না। আজকে কলকাতা এবং শিল্পাঞ্চলের পৌর এলাকাগুলোতে যদি পৌর শাসন ভেঙ্গে পড়ার উপক্রম হয়, সেখানে যদি পৌর প্রশাসনের সমস্ত ডেভলপমেন্ট ওয়ার্ক একেবারে বন্ধ হয়ে যায় তাহলে তার আঘাত গিয়ে গ্রামের উপরও পড়ে। কারণ পরিবহণের প্রশ্ন সেখানে আছে, জনস্বাস্থ্যের প্রশ্ন আছে এবং তার সঙ্গে সঙ্গে বহু এ্যালায়েড প্রশ্ন সেখানে আছে।

[5-35—5-45 p.m.]

সেই এ্যামিউজমেন্ট ট্যাক্স-এর একটা অংশ দেবার প্রস্তাব বাজেটের মধ্যে নেই। কিন্তু পৌরসভাগুলির প্রতি সরকারের আর্থিক যে সমস্ত দায়-দায়িত্ব আছে সেগুলিকে বাহিরে রেখে দেওয়া হয়েছে। অন্যদিকে করা হয়েছে যে স্থানীয় স্বায়ত্বশাসনের যে সীমাবদ্ধ অধিকার ছিল সেগুলিকে বন্ধ করে দেওয়া হয়েছে। আজ অর্ডিন্যান্স করা হয়েছে পৌর-সভাগুলি কোন লোক নিয়োগ করতে পারবে না—ভ্যাকেন্সি থাকলেও করতে পারবে না। সেই ভ্যাকেন্সি যদি পৌরসভার বাজেটে এ্যাকসেপ্টেড ভ্যাকেন্সি হয় তাহলেও লোক নিয়োগ করতে পারবে না এবং তারজন্য প্রায়র এ্যাপ্রুভাল চাই। অর্থাৎ সেই বুরোক্রেসির কাছে যেতে হবে এবং হয়ত ৩।৪ বছর পরে সেই স্যাংসান আসবে; কিন্তু এমন স্যাংসান নিয়ে ঐ পৌরসভা লোক নিয়োগ করবেন যেখানে ভ্যাকেন্সি ফিল আপ করবে সেখানে কি ডি, এ-এর সাবভেনসান দেওয়া হবে—যেমন সাধারণভাবে ৪০ পারসেন্ট সাবভেনসান দেওয়া হয়? একদিকে স্টিম রোলার চালাব অন্যদিকে যেখানে আমাদের কিছু করনীয় আছে সেখানে কিছু করব না সেখানে এই নীতি নিয়ে ক্যালকাটা কর্পোরেশান এবং পৌরসভাগুলি বাঁচবে না? সেজন্য সেখানে আয়ের ব্যবস্থা করতে হবে এবং সেখানে বিত্তবানদের কাছ থেকে টাকা আদায় করার ব্যবস্থা করতে হবে। নন-ট্যাক্স-রেভিনিউ এবং প্রাইভেট আন্ডারটেকিংগুলির উপর গুরুত্ব অনেক কম দেওয়া হয়েছে বলে মনে হচ্ছে। পশ্চিম-বাংলার কিছু নন-ট্যাক্স রেভিনিউ আদায় করার সুযোগ আছে এবং সাধারণভাবে সমাজ-তান্ত্রিক অর্থনীতিতে যা হয় তাতে পাবলিক সেকটার আন্ডারটেকিংগুলি থেকে সম্পদ সংগ্রহ হয়। এগুলি লোকসানে চলত। সম্প্রতি এখন লাভ হচ্ছে। কেন্দ্রীয় সরকারের প্রকাশিত সমীক্ষায় দেখলাম ১০১টা প্রাইভেট সেকটার কোম্পানি ১৯৭১-৭২ সালে ১৮'৯ কোটি টাকা লোকসান হোল সেখানে ১৯৭২-৭৩ সালে ১৮'৮ কোটি টাকা প্রফিট হয়েছে। এটা একটা উল্লেখযোগ্য বিষয়। আমাদের রাজ্যে যে সমস্ত পাবলিক সেকটার আণ্ডার-টেকিংস্ আছে বা স্টেট ম্যানেজ্ড আণ্ডারটেকিংস্ আছে সেগুলিকে লাভজনক করার দায়িত্ব রাজ্য সরকারের। শুধু শ্রমিকদের উপর দোষারোপ করলেই এই সমস্যার সমাধান হবে না। যদি সম্পদ সংগ্রহে গুরুত্ব দিতে হয়, ডেভেলপমেন্ট-এর কাজ করতে হয় তাহলে

পাবলিক সেকটার ডেভেলপমেন্ট-এ জোর দিতে হবে। আজকে বাজেটে যে চিত্র দেখছি এবং তার সঙ্গে সঙ্গে ইকোনমিক রিভিউ থেকে যে চিত্র দেখা যাচ্ছে তাতে পশ্চিমবাংলা পিছু হটে যাচ্ছে। এক্ষেত্রে যদি যুক্তফ্রন্টের সঙ্গে বিচার করেন তাহলে দেখা যাবে পার ক্যাপিটা ইনকাম ১৯৬০-৬১ সালকে যদি ১০০ ধরি তাহলে পশ্চিমবাংলায় ১৯৬৯-৭০ সালে ছিল ৩৪৩'১ সেটা ১৯৭৩-৭৪ সালে হল ৩৩৫'৫। সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ৩৪৯ ছিল সেটা এখন ৩৩৭ হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে ৩৩৭ থেকে ৩৩৫ হয়েছে। এর-সঙ্গে পাশাপাশি যদি ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকসান-এর সূচকসংখ্যা দেখি তাহলে দেখব ১৯৬৯ সালে পশ্চিমবাংলায় ছিল ৯৯'৩, সর্বভারতীয় ছিল ১৩৩, ১৯৭২ সালে ভারতে হল ১৫৩'৯। আর পশ্চিমবাংলায় হল ৯৭'৯--অর্থাৎ কমে গেল।

আমরা যদি এইভাবে পিছু হঠতে থাকি তাহলে এই বাজেট করে লাভ কি? এই বাজেটের গুরুত্ব সঠিক জায়গায় না পড়ে বিত্তবানদের উপর ট্যাক্স না চেপে যদি সাধারণ মানুষের উপর কেন্দ্রীয় করের সঙ্গে ট্যাক্স বাড়িয়ে দেন তাহলে কোথায় গিয়ে দাঁড়াচ্ছি। ইনডাস্ট্রিয়াল ফ্রন্টে যে ফেলিওর সে সম্বন্ধে কোন এ্যানালিসিস পাইনি। শিল্প সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রীর বক্তব্যে ১৯৬৭ সালে রাজনীতিতে যে হিংসা ও শৃঙ্খলাহীনতা এসেছিল তা ব্যবসা ও বাণিজ্য ব্যাহত করে এবং ফলে কর্মসংস্থান হ্রাস পায়। ধর্মঘট, লক-আউট ও কর্মবিরতির ফলে ১৯৬৯ সালে সারা ভারতে নষ্ট ১,৮০ কোটি শ্রমদিবসের মধ্যে পশ্চিমবঙ্গে নষ্ট শ্রমদিবসের সংখ্যা ছিল প্রায় ১ কোটি। এটা বলতে গিয়ে আমার মনে হয়েছে শ্রমিক শ্রেণীর উপর যেন দোষারোপ করতে চাওয়া হয়েছে। যুক্তফ্রন্টের আমলে যে ম্যান-ডেজ লস্ট হয়েছিল তার কিন্তু মূলে ধর্মঘট ছিল না, তার মূলে ছিল লক-আউট এ্যাণ্ড ক্লোজার এবং এই জিনিসটা হয়েছিল শিল্পপতিদের চেষ্টায়। তারা পশ্চিমবঙ্গকে জব্দ করবার জন্য এবং তদানীন্তন সরকারকে জব্দ করবার জন্য এটা করেছিল। এটা অন্ততঃপক্ষে আর কেউ নয় শ্রমদপ্তরের যিনি সচিব দেবব্রত বন্দোপাধ্যায় মহাশয় পশ্চিম-বঙ্গ পত্রিকায় লিখে বের করে দিয়েছেন। পশ্চিমবঙ্গে এতগুলি শ্রমদিন কেন নষ্ট হল তার কারণ যদি কেউ বিশ্লেষণ করেন তবে তিনি একটা আশ্চর্য জিনিস খুঁজে পাবেন। পশ্চিমবঙ্গে এত শ্রমদিন নষ্ট হওয়ার সবচেয়ে গুরুত্বপূর্ণ কারণ পরিচালকদের দ্বারা লক-আউট, শ্রমিকদের দ্বারা ধর্মঘট নয়। এই সম্বন্ধে আরো বক্তব্য রয়েছে শ্রমিক শ্রেণীর এই ব্যাপারে কোন দায়িত্ব ছিল না। সচেতন, সংবেদনশীল, দক্ষ ও বুদ্ধিমান মানুষ, পারি-পার্শ্বিকের সংস্পর্শে যে প্রতিক্রিয়া তাদের মনে জাগে তা যুক্তিবোধ ও বিচারবোধে পরিপূর্ণ হয়েই জাগে। এই প্রসঙ্গে বলতে গিয়ে তিনি আরো ব্যাখ্যা করে বলেছেন দীর্ঘদিন সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের শিল্প শ্রমিকদের রোজগার অত্যন্ত নিম্ন মানের ছিল এবং তার ফলে পশ্চিমবঙ্গের অনগ্রসর শ্রমিক শ্রেণীর মধ্যে যদি বিক্ষোভ দেখা দিয়ে থাকে তাহলে তারজন্য দোষ দেওয়া যায় না। বাজেট আলোচনায় জনৈক সদস্য কয়েকটি গুরুত্বপূর্ণ কথা বলেছেন, তার মধ্যে একটা হচ্ছে ডুয়েল সিসটেম চলছে আমাদের দেশে, সেজন্য সমাজতান্ত্রিক বাজেট উপস্থাপিত করতে পারছেন না। অনেকে বলেছেন সমাজতান্ত্রিক দেশে রুটির জন্য মানুষকে দীর্ঘ লাইন দিতে হয়। সেখানে দেখা যায় যখন জিনিসের স্কারসিটি হয় তখন জিনিস বাজার থেকে উধাও হয়ে যায়, বেশী দাম দিলে পাওয়া যায় না, লাইনে দাঁড়ালেও পাওয়া যায় না। আপনারা যদি সমাজবাদ আনতে চান তাহলে বেশী দাম দিলে জিনিস পাওয়া যাবে, যেমন ধরুন বেবি ফুড, লাইনে দাঁড়ালে পাওয়া যাবে না তার যোগান সীমাবদ্ধ হয়ে যাবে, অথচ বেশী দাম দিলে পাওয়া যাবে এটা কেন হবে? সেজন্য বলছি সমানভাবে বন্টন করে দেওয়া হোক। স্যার, আমার সময় নেই, সেজন্য এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**Shri Anil Krishna Mondal**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট উপস্থাপিত করা হয়েছে সেই বাজেটের মধ্যে সাধারণ মানুষের বাঁচা মরার কোন ইঙ্গিত পাওয়া যাচ্ছে না। আজকে গ্রামাঞ্চলে খাদ্য পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ, সেই ভয়াবহতা এমন তীব্র আকার ধারণ করেছে যে মানুষ সামান্যতম বাঁচার পথ খুঁজে পাচ্ছেনা, মানুষ আজ দিশেহারা। সরকারের খাদ্যনীতি

আজ বাঙ্গাল হবার উপক্রম হয়েছে। পুলিশ দ্বারা খাদ্য চলাচল নিয়ন্ত্রিত হওয়ায় পুলিশ হাটে মাঠে রাস্তা-ঘাটে যেখানে যা ধান-চাল পাচ্ছে সেখান থেকে ছিনতাই করে নিচ্ছে। সেই ধান-চালের কোন হদিশ পুলিশ রাখছে না, সরকারী গুদামে রসিদ নিয়ে এগুলি জমা দিচ্ছে না। সেই ধান-চাল যে কোথায় চলে যাচ্ছে তার কোন হদিশ মিলছে না। হাসনাবাদ থেকে যে ট্রেন চলে সাধারণ মানুষের সেই ট্রেনে আসা-যাওয়ার কোন পথ থাকে না।

[5-45 – 5-55 p.m.]

সাধারণ মানুষ নির্যাতিত হয়ে ট্রেনে আসা-যাওয়ার পথ উঠিয়ে দিয়েছে এবং হাজার হাজার মণ চাল এইভাবে দেখছি পাচার হয়ে যাচ্ছে। আমি হাসনাবাদ থেকে যখন আসছিলাম তখন একজন লোক বলল বড়বাবুর কাছ থেকে যখন পাশ এনেছি তখন আর ভয় নেই। বড়বাবুর কাছ থেকে পাশ আনলে ৫।১০ কেজি চাল নিয়ে আসা যায়। তবে সেই বড়বাবুর কাছ থেকে পাশ আনার ব্যাপারটা খুবই আশ্চর্যের। একই থানার মধ্যে মানুষ নিজেদের দৈনন্দিন প্রয়োজনে যে সমস্ত ধান-চাল কেনাবেচা করছে পুলিশ সেগুলি লুঠ করে নিয়ে যাচ্ছে এবং তার ফলে সাধারণ মানুষ আজ স্থানীয় মার্কেট থেকে নিজেদের প্রয়োজন মেটাবার জন্য ধান-চাল সংগ্রহ করতে পারছেনা। আজকে স্থানীয় মার্কেট থেকে ওইভাবে ধান-চাল নিয়ে যাচ্ছে বলে মার্কেটে ধান-চাল আসছেনা এবং তার ফলে সুদূর পল্লীঅঞ্চলে চালের দর প্রতি কে,জি, আড়াই টাকা থেকে তিনটাকা পর্যন্ত হয়েছে। চালের দর যে অত হয়েছে তাই নয়, কখনও কখনও মার্কেটে চাল পাওয়াই যাচ্ছে না। কিন্তু অপর দিকে দেখুন এই যে হাজার হাজার মণ চাল মার্কেটে আসছে বা আনার জন্য চেষ্টা করছে সেটা মাঝখান দিয়ে কিভাবে যে উধাও হয়ে যাচ্ছে সেটা মানুষ বুঝতে পারছেনা। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের খাদ্য পরিস্থিতি আজকে এরকম একটা পর্যায়ে এসেছে। প্রোকিওরমেন্টের জন্য সরকার কতগুলি ব্যবস্থা নিয়েছেন। প্রতি অঞ্চলের এম, এল, এ,-দের নিয়ে আঞ্চলিকভাবে যে কমিটি করার কথা ছিল সেই কমিটিও হয়েছে কিন্তু সেই কমিটির ফাংসন কি সেটা আজ পর্যন্ত টের পাওয়া যাচ্ছেনা। অন্যদিকে দেখছি বি, ডি, ও, অন্যান্য অফিসার এবং স্থানীয় লোকরা মিলে মাঝে মাঝে প্রোকিওরমেন্টের নাম করে বা সিজ স্টকের নাম করে এক একটা অঞ্চলে যাচ্ছে এবং যারা জোতদার, মহাজন তাদের বাড়ীতে গিয়ে খানাপিনা করে সেখান থেকে বিদায় নিচ্ছে। যে খাদ্যনীতি সরকার নিয়েছেন তাকে সফল করবার মত মনোভাব সরকারের আমলাদের এবং সরকারের নিজের কতটা আছে সেটা আমার জানা নেই। কাজেই সংগ্রহ যে ভালভাবে হবেনা সেটা আমরা বুঝতে পারছি। আজকে যে অবস্থা তাতে বুঝতে পারছি সাধারণ মানুষের বাঁচার সামান্যতম সুযোগ নেই। আজকে ফসল ওঠার পরমুহূর্তের অবস্থা দেখেই পরিষ্কার অনুমান করা যায় যে আগামীদিনে আমাদের খাদ্য পরিস্থিতি কি ভয়াবহ রূপ নেবে। সেজন্য বলছিলাম যে পুলিশ-নির্ভর খাদ্যনীতির ফলে একদিকে যেমন খাদ্য সংগ্রহ বানচাল হয়ে যাচ্ছে অপরদিকে খাদ্যের উর্ধ্বগতি দামের জন্য অন্য পথে খাদ্য চালান করে দেবার সুযোগ খুলে গেল এবং যার জন্য গ্রামাঞ্চলে খাদ্যমূল্য অগ্নিমূল্য হয়ে পড়েছে দিনের পর দিন। আরেকটা কথা হচ্ছে ভাগচাষী সমস্যার কি হয়েছে? আইন করে দিয়েছেন সরকার, কিন্তু সেই আইন এক্সজিকিউট করবার জন্য যে ব্যবস্থা নেওয়া উচিত ছিল সে সম্বন্ধে সরকার ওয়াকিবহাল হননি। ইচ্ছা করে হননি কি হওয়ার ইচ্ছা ছিল না এটা বলা বড় মুস্কিল। কিন্তু ভাগচাষী বলে কোন জিনিষ নাই। কারণ ভাগচাষী সমস্ত উচ্ছেদ হয়ে গিয়েছে। অশুভ আঁতাত চলেছে স্থানীয় জে,এল,আর,ও,-দের সঙ্গে। আমরা জানি দীর্ঘদিন ভাগচাষ করে ২০।৩০ বছর সব কিছু প্রমাণ আছে কিন্তু অফিসারদের রিপোর্টের জোরে ভাগচাষী উচ্ছেদ হয়ে গেল। এই অশুভ আঁতাত বোধকরি সরকার জেনেও কোন ব্যবস্থা করেন না। এবং তা ব্যবস্থা না নেবার ফলে ভাগচাষীর কোন নিরাপত্তা নাই। এই ভাগচাষীরা একেবারে অসহায়। তারপর শিক্ষাক্ষেত্রে একেবারে অরাজকতা চলেছে, এবং এ সম্বন্ধে অনেকে অনেক বক্তব্য রেখেছেন। আমার বক্তব্য হচ্ছে এই যে শিক্ষাক্ষেত্রে যে অরাজকতা সেটা কি স্কুল হওয়ার ক্ষেত্রে, কি সারভিস হওয়ার ক্ষেত্রে আমরা অগণতান্ত্রিক পদ্ধতি লক্ষ্য করছি। আমি একটা এ্যাডভাইসরি কমিটির সদস্য আছি, সেখানে শিক্ষকদের নিয়োগের ক্ষেত্রে আমরা প্যানেল দেওয়া সত্ত্বেও সেই সমস্ত

প্যানেল এ্যাপ্রুভ হয়না, অন্ধকারের চোরা পথে কোথায় লুকিয়ে যায় এবং অন্য একটা প্যানেল এসে হাজির হয় এবং সেটী এ্যাপ্রুভ হয়ে যায়। এই অগণতান্ত্রিক ব্যবস্থার প্রতি সরকারের এবং মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং এটা না হলে কেবল নিজের লোক খুঁজে খুঁজে বের করে যদি সারভিস দেওয়া হয় তাহলে যে অসংখ্য বেকার আছে তাদের হাত থেকে সরকারের মুক্তি নাই। আমার বক্তব্য কি সার্ভিসের ক্ষেত্রে কি স্কুলের ক্ষেত্রে, যে অগণতান্ত্রিক ব্যবস্থা সৃষ্টি হয়েছে তার আমি প্রতিবাদ করি এবং আজকে যেন একটা সুষ্ঠু পথ সরকার নেন তারজন্য আমি অনুরোধ করছি।

[5-55—6-05 p.m.]

অধিক ফলাও বলে অধিক ফলনশীল ধান চাষের জন্য যে সমস্ত ব্যবস্থা সরকার নিয়েছে, আজকে ডিজেলের অভাবে পাম্পগুলি অচল, বিদ্যুৎ বিভ্রাটের জন্য পাম্পসেটগুলি অচল। সুতরাং যে সমস্ত বোরো ধান থেকে আরম্ভ করে আই, আর, ৮ যেগুলি কৃষকরা চাষবাস করেছিল সেগুলি শুকিয়ে যাওয়ার অবস্থা হয়েছে। সারের কথা অনেকেই বলেছেন। সুতরাং সার আর পাওয়ার কোন উপায় নেই। সারের অবস্থা অত্যন্ত সঙ্কটজনক, কৃষকদের অনেক মূল্য দিয়ে সার সংগ্রহ করতে হয়। সুতরাং শুধু ধর্মের কথা বলে লাভ নেই, শুধু বিকল্প ফসল ফলাও বলে চিৎকার করে কোন লাভ হবেনা। যদিনা তাঁরা সেই সমস্ত ফলন ফলাবার জন্য কোন রকম বন্দোবস্ত না নেন। সরকারী সার পাওয়া যায়না, বেসরকারীভাবে চোরা দামে যে সমস্ত সার পাওয়া যায় সেগুলি এত লিমিটেড যে কৃষকরা তার সামান্য ফসল রক্ষার জন্য সেই সারটুকু কেনার জন্য ব্যগ্র হয়ে আছে। সেটা কিন্তু খুব সঙ্কটজনক অবস্থায় আছে। আমাদের দেশের সাধারণ মানুষের কাছে আজকে দ্রব্য মূল্যটা অত্যন্ত সাংঘাতিক আকার নিয়েছে। সাধারণ মানুষের বাঁচার পক্ষে, সাধারণভাবে জীবনযাপন করার সামান্যতম ব্যবস্থার কথাও নেই। দ্রব্য মূল্য বৃদ্ধি সম্বন্ধে সরকার থেকে অনেক কথা বলা হয়েছে যে শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষ তথা পৃথিবীর সব দেশে দ্রব্য মূল্য বৃদ্ধি পেয়েছে সুতরাং আমাদের দেশে বিশেষতঃ পশ্চিমবাংলায় হবে তা আর বিচিত্র কি। আমার কথা হচ্ছে এই মিশ্র অর্থনীতি, সমাজতন্ত্রের কথা মুখে বললেই সমাজতন্ত্র আসেনা। সুতরাং সমাজতন্ত্র মুখে শুধু না বলে দ্রব্য মূল্য বৃদ্ধির সপক্ষে অন্য দেশের অজুহাত দেখিয়ে যদি এটাকে সমর্থন করা হয় তাহলে শুধু পশ্চিমবঙ্গে নয় সমস্ত ভারতবর্ষের সাধারণ মানুষের সামগ্রিকভাবে বেঁচে থাকবার উপায় থাকবেনা। ভারতবর্ষে যেখানে শতকরা ৭০ ভাগ লোক দারিদ্র্যসীমার নীচে আছে সেখানে এদের উপর দিনের পর দিন যে দ্রব্য মূল্যের চাপ সৃষ্টি হয়েছে এতে সেই বিরাট সংখ্যক লোকের জীবন-ধারণ করে বেঁচে থাকার পথ দেখতে পাচ্ছিনা।

**Shri Sankar Ghose :**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বাজেটের উপর চার দিন ধরে বিভিন্ন বক্তা তাঁদের বক্তব্য রেখেছেন। বাজেট সম্বন্ধে অনেক গঠনমূলক সমালোচনা করেছেন এবং বাজেটের অনেক বিষয়কে সমর্থনও জানিয়েছেন। কোন কোন সদস্য বলেছেন যে এটা আমাদের আদর্শের জন্য একটা বলিষ্ঠ পদক্ষেপ। কোন কোন সদস্য বলেছেন যে ধনতান্ত্রিক ঐতিহ্যের উপর কিছুটা আঘাত হানা হয়েছে। কোন সদস্য বলেছেন এটার ইতিবাচক দিক আছে কিন্তু আরও এগিয়ে যাওয়া উচিত ছিল। সমস্ত সমালোচনা যা হয়েছে তার জন্য আমি সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। আমাদের গনতান্ত্রিক পথ হচ্ছে এই যে আমরা একটা কিছু পথ স্থির করার আগে সমস্ত মানুষের মতামত চাই, সেই মতের সাথে আমাদের মিল হোক আর নাই হোক সমস্ত মতবাদই আমরা শ্রদ্ধার সঙ্গে নিই এবং তাকে মর্য্যাদা দিই। আমাদের দেশে যে পরিকল্পনা হচ্ছে সমাজতন্ত্রের পথে যেভাবে এগিয়ে যেতে চাই, সেটা আলোচনার মাধ্যমে, গণতান্ত্রিক বিধানের পথে। অনেক দেশে উন্নয়ন হয়েছে যেখানে এই এই আলোচনা ছিলনা, এই গণতন্ত্র ছিলনা। পশ্চিমী দেশগুলিতে যে উন্নয়ন হয়েছে, সেখানে উন্নয়নের সময় তাদের সম্রাজ্য ছিল এশিয়াতে, আফ্রিকাতে এবং তাঁদের নিজেদের দেশেও তখন গণতন্ত্র ছিলনা, অবাধ নির্বাচন ছিলনা। ট্রেড ইউনিয়ন অধিকার ছিলনা। তারা সম্পদ সংগ্রহ

করেছে, তারপর গণতন্ত্র এসেছে, ভোটের অধিকার এসেছে, ট্রেড ইউনিয়ন, সমবন্টন এই সমস্ত পরে এসেছে। কিন্তু গণতান্ত্রিক কাঠামো সেখানে ছিল না। আমরা বিশ্বাস করি সেই পথে যেখানে সমাজতন্ত্র আসবে গণতন্ত্রের মাধ্যমে। ভারতবর্ষ গণতন্ত্রে বিশ্বাস করে, রাজ্যের স্বাধীনতায় বিশ্বাস করে, এগুলি আমাদের সম্পদ। এই সম্পদ সমাজতন্ত্রের পথে যাবার জন্য প্রতিবন্ধক নয়। এই সম্পদ আমাদের হাতিয়ার সমাজতন্ত্রের পথে উত্তোরণের পথে। আজ আমরা এখানে যে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে চাই, যেটা গণতান্ত্রিক সমাজবাদ নয়। সে সমাজতন্ত্র হবে আমাদের দেশে গড়ে উঠা সমাজতন্ত্র। এই সমাজতন্ত্রের কথা আমাদের দেশে বারে বারে মহাপুরুষরা বলে গিয়েছেন। স্বামী বিবেকানন্দ দরিদ্র নারায়ণের কথা বলেছেন, দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ সে কথা বলেছেন তাঁরা জীবনে ত্যাগে কর্মে, এবং আমাদের দেশে সমাজতন্ত্রের যে চিন্তা, জাতীয়তাবাদ বিশেষ করে, সেই চিন্তা ভারতবর্ষ থেকেই উদ্ভূত হয়েছে। এই সমাজতন্ত্রের জন্য আমরা বাইরে থেকে অনেক মতবাদ নিয়েছি।

[6-05—6-15 p.m.]

আমরা বাইরে থেকে যে মতবাদ নিয়েছি তা ভিক্ষুকের দীনতায় নয়, আত্মবিশ্বাসের প্রত্যয়ে। আমরা বাইরে থেকে ইউরোপীয় মতধারা, মার্কসীয় চিন্তাধারা সমস্তই আমরা গ্রহণ করেছি ভারতবর্ষের মাটিতে—ভারতবর্ষের মাটির সাথে মিশিয়ে, ভারতবর্ষের ঐতিহ্যের সঙ্গে মিশিয়ে। আমাদের সমাজতন্ত্র স্বামী বিবেকানন্দের চিন্তায়, নেতাজীর আদর্শে, দেশবন্ধুর ত্যাগে, পণ্ডিত জওহরলাল নেহরুর কর্মপন্থাতে এবং বর্তমানে ইন্দিরা গান্ধীর নেতৃত্বে যে পথ সেই পথই আমাদের সমাজতন্ত্রের পথ। সমাজতন্ত্র বাইরে থেকে আসবে না, সমাজতন্ত্র বিদেশ থেকে আমদানী হবে না। বিপ্লব গড়ে ওঠে জাতীয়তাবাদের সঙ্গে মিলে, দেশের ঐতিহ্যের সঙ্গে মিলে, দেশের সংস্কৃতির সঙ্গে মিলে। আজ আমরা ভারতবর্ষে যে সমাজতন্ত্র গড়ে তুলতে চাই, যে পরিকল্পনা রূপায়ণ করাতে চাই, সেই পরিকল্পনা গ্রামকে উপেক্ষা করবে না, সেই পরিকল্পনা কৃষিকে উপেক্ষা করবে না। আমাদের এই সমাজতন্ত্র কেবলমাত্র বই থেকে আসবে না, শাস্ত্র বচন থেকে আসবে না। আমাদের এই সমাজতন্ত্র ভারতবর্ষের এক বিশেষ অবস্থা থেকে উদ্ভূত। আমাদের সমাজতন্ত্রে গান্ধীজীরও অবদান রয়েছে যে আমাদের গ্রামের দিকে তাকাতে হবে, কৃষির দিকে তাকাতে হবে সুতরাং আমরা যে সমাজতন্ত্র আমাদের দেশে প্রতিষ্ঠা করতে চাই তারমধ্যে ধনতন্ত্র রয়েছে, তারমধ্যে জাতীয়তাবাদ রয়েছে, তার মধ্যে আমাদের দেশের ঐতিহ্য রয়েছে আমাদের দেশের সংস্কৃতি রয়েছে আমাদের সমাজতন্ত্রের মধ্যে সমস্ত ভারতবর্ষের মণীষীদের চিন্তাধারা মিশে রয়েছে। তার সঙ্গে আমরা আমদানী করেছি অনেক জিনিষ অনুকরণের জন্য নয়, সমন্বয়ের জন্য। যার ভেতর রয়েছে রাজা রামমোহন রায়ের বাইরে থেকে আনা সভ্যতা, পাশ্চাত্য-সভ্যতার জ্ঞান বিজ্ঞানের ধারা। এরমধ্যে দীনতার স্থান নাই, আত্মপ্রত্যয়ে বলীয়ান। সেইজন্য আমরা গর্বিত। কোন দেশ সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে পারে না যদি জাতীয়তাবাদ থেকে তা বিচ্ছিন্ন হয়ে যায়, জাতির ঐতিহ্য ও সংস্কৃতির সঙ্গে তার যোগ না থাকে। আমাদের এই সমাজতন্ত্র পুরোপুরি ভারতবর্ষের স্বামী বিবেকানন্দের চেতনা, নেতাজীর আদর্শ, জওহরলাল নেহরুর স্বপ্ন, দেশবন্ধুর ত্যাগ ও ভারতবর্ষের মহাননেত্রী ইন্দিরা গান্ধীর বাস্তবধর্মী প্রয়াসের উপর ভিত্তি করে এই সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে হবে। আর একটা জিনিষ আমাদের করতে হবে—যেটা সমাজতন্ত্রের একটা ধ্বনি নয়, কেবল শ্লোগান নয়, প্রকৃত সমাজতন্ত্রের জন্য আমাদের সমাজতান্ত্রিক মানসীকতা গড়ে তোলার দরকার আছে। দেশের জন্য একটা মমত্ববোধ থাকা দরকার, আমাদের জন্য একটা মমত্ববোধ থাকা দরকার—দেশের জন্য, সমাজের জন্য শ্রম দিতে হয়, অধ্যবসায় দিতে হয়। এই শ্রম অধ্যবসায় দিয়েই তবে এই সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে হবে। আমাদের এই সমাজতান্ত্রিক বিপ্লব রক্তেরাঙ্গা বিপ্লব নয়, বোমা, পাইপগানের বিপ্লব নয়। বিপ্লব কখনো পাইপগান বোমায় আসে না। বিপ্লব আসে নিরবচ্ছিন্ন প্রয়াসে, একটা দীর্ঘমেয়াদী কর্মসূচীতে। আমাদের দেশের যে সমাজতন্ত্র, সেই সমাজতন্ত্র উৎপাদনের উপর জোর দিয়েছে, সুষম বন্টনের উপর জোর দিয়েছে। উৎপাদন

না বাড়িয়ে যদি বন্টন করতে হয় তাহলে আমরা কেবল মাত্র দারিদ্র্যকেই বন্টন করবো। সমাজতন্ত্র দারিদ্র্যের বন্টন নয়, সমাজতন্ত্র হচ্ছে সম্পদের সৃষ্টি এবং সেই সৃষ্ট সম্পদের সুষম বন্টন। সেই জিনিষই আমরা করছি। যে সমাজতন্ত্র এখানে প্রতিষ্ঠা করতে চাই সেই সমাজতন্ত্র হলো বাস্তবধর্মী সমাজতন্ত্র সেই সমাজতন্ত্র একথা বলে না যে বর্তমান সমাজ কাঠামোর কোন পরিবর্তন হবে না। অনেক বেশী পরিবর্তন করা দরকার হবে। তাছাড়া আমরা কিছু করতে পারবো না। সমাজতন্ত্র আনতে গেলে মূলগত কাঠামোর পরিবর্তন দরকার। আমাদের যে সংবিধান আছে--সেই সংবিধানের মাধ্যমে এই কাঠামোর পরিবর্তন সম্ভব। এটা আগেই প্রমাণিত হয়েছে যে ভারতবর্ষের মাটিতে সেই পরিবর্তন সম্ভব--বোমা, গুলি, পাইপগান, লাঠিসোটা ছাড়াই তা সম্ভব। আমাদের সংবিধানেরও পরিবর্তন হয়েছে। গম খাদ্যশস্য রাষ্ট্রায়ত্ত করা হয়েছে। কয়লাখনি রাষ্ট্রায়ত্ত করা হয়েছে, সাধারণ বীমা রাষ্ট্রায়ত্ত করা হয়েছে--এই রকম বহু পরিবর্তন আমাদের দেশে এসেছে গণতন্ত্রের মাধ্যমে, সংবিধানের মাধ্যমে।

আর একটা জিনিষ লক্ষ্য করছিলাম, এই বাজেট বক্তৃতার জন্য পূর্ববর্তী অর্থমন্ত্রীদের আমি দেখেছি, জ্যোতি বসু মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন এই সংবিধানের মাধ্যমে পরিবর্তন হতে পারে না। সুতরাং পশ্চিমবাংলার জন্য উন্নয়নের কাজ হতে পারে না। আমরা বিশ্বাস করি না আজকে মূলগত পরিবর্তন না হলে বাংলাদেশের মানুষের শ্রমিকের, কৃষকের, মেহনতী মানুষের জন্য আমাদের কিছু করণীয় নেই। আমরা যখন বলি গ্রামে শ্যালো টিউবয়েল দেবো আমরা মনে করি সেটা সমাজতন্ত্রের পথে পদক্ষেপ। সমাজতন্ত্র কেবল বড় কথা নয়, বক্তৃতা নয়, রেজুলেসান নয়, সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে গেলে কতকগুলো বাস্তব কর্মপন্থা গ্রহণ করতে হবে। গ্রামে যদি টিউবয়েল দিতে পারি, সেচ দিতে পারি, বীজ দিতে পারি, সার দিতে পারি, এটা সমাজতন্ত্রের পথে পদক্ষেপ। এই পদক্ষেপ আমাদের করতে হবে। আমরা যদি পরিবর্তন আনতে চাই আমাদের মতো একটা অনগ্রসর দেশে রাষ্ট্রকে একটা বিশেষ ভূমিকা নিতে হবে। একটা অঙ্গ রাজ্যে তার প্রধান হাতিয়ার প্ল্যান। আমাদের দেশে মূল সমস্যা হল দারিদ্র্যের এবং বেকারির। এই মূল সমস্যার সমাধান যদি করতে চাই তাহলে প্ল্যানের মাধ্যমে পরিবর্তন আনতে হবে। আমাদের পরিকল্পনা হচ্ছে সবচেয়ে বড় হাতিয়ার যে হাতিয়ারের মাধ্যমে দারিদ্র্য, বেকারী এবং অনগ্রসরতার কিছু পরিবর্তন আমরা করতে পারি। তাই আমরা বিশ্বাস করি রাষ্ট্রকে সফট স্টেট হলে চলবে না। সমাজতান্ত্রিক পদক্ষেপ যে রাষ্ট্র চায় সে রাষ্ট্র সফট স্টেট হলে চলবে না। সুইডিশ রাষ্ট্র নীতিবিদ গ্রাইনডালমিরদা বলেছেন এশিয়া, আফ্রিকা এবং লাটিন আমেরিকার দেশে অনেক সফট স্টেট আছে। এই সফট স্টেট দিয়ে এগোনো চলবে না। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি। কিন্তু ডেমোক্রেসীতে একটা কমপালসান আছে। যারা বিরুদ্ধ কাজ করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। আমরা রাষ্ট্রকে যদি শক্তিশালী না করি তাহলে উন্নয়ন হতে পারে না, রাষ্ট্রের উন্নয়নের জন্য প্ল্যানকে বাড়াতে হবে। আমরা পরিবর্তন আনতে চাই গ্রামে, শিক্ষায়, শিল্পে, স্বাস্থ্যে--সমস্ত ক্ষেত্রে। তা করতে গেলে রাষ্ট্রকে বিশেষ ভূমিকা নিতে হবে। আমাদের প্রধান কাজ হবে ভাল প্ল্যান করা, একটা বৃহৎ প্ল্যান করা এবং আমাদের কাজ হবে সেই ভাবে অর্থ বরাদ্দ করবো যেভাবে অর্থ বরাদ্দ করলে অচলায়তনের উপর আঘাত আনতে পারবো এবং পশ্চিমবঙ্গের সর্বত্র পূণর্জীবনের ব্যবস্থা করতে পারি। আমরা দেখেছি পশ্চিমবঙ্গে বহু সরকার এসেছে এবং গিয়েছে। বহু মতবাদ পশ্চিমবঙ্গে এসেছে এবং এই বিভিন্ন মতবাদের ভিতরে আমরা যেটা গ্রহণ করেছি সেটা হচ্ছে গণতান্ত্রিক সমাজবাদ এবং সেটা মানুষের কল্যাণে বিশ্বাসী। তারজন্য আমরা পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা নিচ্ছি। এটা একটা বিরাট হাতিয়ার। এই হাতিয়ারের মাধ্যমে আমরা পশ্চিমবাংলার পরিবর্তন আনতে বদ্ধপরিকর। আগে যে সরকার এসেছে প্রফুল্ল সেন মহাশয়ের সরকার, কি যুক্তফ্রন্ট সরকার তাঁরা নানারকম কথা বলেছেন, বিশেষ করে যুক্তফ্রন্ট সরকারের জ্যোতি বসু নানা কথা বলেছেন--সংবিধানের সীমাবদ্ধতার কথা, গণতান্ত্রিক সীমাবদ্ধতার কথা। কিন্তু আমরা দেখেছি তারা প্ল্যানের কাজ করেন নি, গ্রামের কাজ করেন নি, শহরের কাজ করেন নি, উন্নয়নের কাজ করেন নি। এটা উপস্থিত করা যায় পরিসংখ্যানের মাধ্যমে।

[6-15—6-25 p.m.]

আমি এই কথা এই জন্য বলছি সমাজতন্ত্রে যেখানে ছোট কাজকে যদি ছোট মনে করি, গ্রামের কাজকে যদি মর্যাদা না দিই, আমরা যদি বলি সমাজতন্ত্র বিরাট কতকগুলি বক্তৃতা, বিরাট কতকগুলি থিয়োরি, তার কোন এ্যাপ্লিকেসন নেই--গ্রামে সেচ হল কিনা তা দেখা হবে না, গ্রামের কৃষক সার, বীজ, জল, কীট নাশক ওষুধ ইত্যাদি পাচ্ছে কিনা তা দেখা হবে না এবং সমাজতন্ত্রে কেবল বলতে হবে কেন্দ্রের যে সরকার সেই সরকার সমাজতন্ত্র আনতে চায় না, যে সংবিধান আছে তার মাধ্যমে সমাজতন্ত্র আসতে পারে না, তাহলে আমরা দেশের উন্নয়ন করতে পারব না। আমি পরিসংখ্যান দেখেছিলাম--আগে যে সমস্ত সরকার এসেছেন তারা দেশের উন্নয়নের জন্য, উন্নয়নের গতি তরান্বিত করার জন্য কিভাবে প্ল্যান করেছেন। ১৯৬৬-৬৭ সালে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের শেষ বছরে তখন প্ল্যানের জন্য বাজেট বরাদ্দ ছিল ৬৭ কোটি টাকা। কত খরচ করেছিলেন? খরচ করেছিলেন ৫৩ কোটি টাকা। ১৪ কোটি টাকা কম--উন্নয়ন যদি করতে হয় তাহলে সেটা প্ল্যানের মাধ্যমে করতে হবে। তখন তিনি ১৪ কোটি টাকা কম খরচ করেছিলেন। তারপর এলেন যুক্তফ্রন্ট সরকার বিপ্লবের ধ্বজা ধরে, তারা বড় বড় সমস্ত কথা বলেছিলেন যে দেশের হাল পাল্টে দেবেন--সেই বিপ্লবের জন্য তারা প্ল্যান করেছিলেন ৬৯ কোটি টাকার। খরচ করেছিলেন কত? ৫১ কোটি টাকা। ১৮ কোটি টাকা যেটা প্ল্যানে বরাদ্দ ছিল খরচ করতে পারেন নি, অর্থাৎ ১৮ কোটি টাকা তারা কম খরচ করেছিলেন। প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় ১৪ কোটি টাকা কম খরচ করেছিলেন। প্রথম যুক্তফ্রন্ট সরকার ১৮ কোটি টাকা খরচ কম করলেন। তারপর আবার দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার এলেন। তারা প্ল্যানের আয়তন কত করলেন? ৫৫ কোটি টাকার প্ল্যান করলেন। খরচ করলেন কত? ৪৫ কোটি টাকা। ১০ কোটি টাকা কম--মানুষের যদি কল্যাণ করতে হয়, উন্নয়ন যদি করতে হয়, গ্রামের যদি রাস্তাঘাট, স্বাস্থ্যকেন্দ্র করতে হয় তবে সেটা রাষ্ট্রকেই প্ল্যানের মাধ্যমে করতে হবে এবং প্ল্যানের টাকা কমিয়ে এটা হতে পারে না। টাকা কেন কমানো হয়েছিল? কারণ, উন্নয়নী প্রচেষ্টায় রাষ্ট্রের যে শক্তি সেই শক্তিকে তাদের কাজে লাগায় নি, নরম রাষ্ট্র দিয়ে উন্নয়ন হতে পারে না। যে রাষ্ট্র জনসাধারণের আস্থা অর্জন করেছে, যে সরকার গণ-ভোটে নির্বাচিত, সেই সরকারের যদি নিজের উপর আস্থা না থাকে, সে যদি সম্পদ সংগ্রহ না করে, উন্নয়নের কাজ তরান্বিত করার জন্য যদি প্রচেষ্টা না নেয় তাহলে ভুল হবে। আমরা চেষ্টা করেছি এই সরকারে আসার পর ১৯৭২-৭৩ সালে আমাদের প্ল্যান বাজেটে ধরেছিলাম ৭৩ কোটি টাকা। আমরা শেষ পর্যন্ত খরচ করেছিলাম ৮৯ কোটি টাকা। অর্থাৎ ১৬ কোটি টাকা বেশী খরচ করেছিলাম। যে সম্পদ আমরা আহরণ করেছিলাম। সেই খরচ আমরা করেছি গ্রামের নলকূপে, সেই খরচ আমরা করেছি গ্রামের বিদ্যুতে, সেই খরচ আমরা করেছি গ্রামের রাস্তা-ঘাটে। আমরা এই যে বাজেট দিয়েছি, এই বাজেটের মূল কথা হল আমরা উন্নয়নের কাজ তরান্বিত করতে চাই। আমরা গ্রামের উন্নতি সাধন করতে চাই, শিল্পের পুনরুজ্জীবন করতে চাই। তার জন্য এই বছরের প্ল্যানে প্রায় ৯০ কোটি টাকা ধরা হয়েছে এবং আগামী বছরে সেটাকে বাড়িয়ে করা হবে ১৫০ কোটি টাকা। ৬০ কোটি টাকার মত বেশী প্ল্যান আমরা দিয়েছি। অতীতে পশ্চিমবঙ্গে ১ বছরে থেকে প্রত্যেক বছরের প্ল্যানে ৫ কোটি, ১০ কোটি টাকার বেশী কোনদিন বাড়ে নি। প্রফুল্ল সেনের আমলে ১৪ কোটি টাকা কমিয়েছিল, প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে ১৮ কোটি টাকা কমিয়েছিল, দ্বিতীয় বারে ১০ কোটি টাকা কমিয়েছিল। আমাদের উপর জনসাধারণ যে রায় দিয়েছেন, যে ম্যানডেট দিয়েছেন সেই ম্যানডেটকে যদি আমরা উন্নয়নের কাজে লাগাতে যাই তবে উন্নয়ন করতে গেলে আমাদের প্ল্যান বাড়াতে হবে। আমাদের এই অঙ্গ রাজ্যের ফিফ্‌থ প্ল্যান আছে, তাছাড়া আমরা কেন্দ্রের কাছ থেকে চেষ্টা করছি উন্নয়নের কাজ বাড়ানোর জন্য সেন্ট্রাল সেক্টর প্ল্যান, সেন্ট্রালি স্পনসোর্ড স্কীম ইত্যাদিতে আরো অর্থ এনে যাতে পশ্চিমবঙ্গের আমরা উন্নতি সাধন করতে পারি এবং এই উন্নতি সাধনের জন্য আমরা দেখেছি ১৯৬৭-৬৮ সাল থেকে ১৯৭১-৭২ সাল পর্যন্ত এই ৫ বছরে আমাদের ষ্টেট প্ল্যান, সেন্ট্রালি স্পনসোর্ড স্কীম, সেন্ট্রাল সেকটর প্ল্যান ইত্যাদি এই সমস্ত নিয়ে পশ্চিমবঙ্গে যা খরচ হয়েছে সেটা হচ্ছে ৩০৮ কোটি টাকা। উন্নয়নের কাজ আরো তরান্বিত ও জোরদার করার জন্য আমরা

চেষ্টা করছি এবং সেন্ট্রাল সেকটর প্ল্যান ও সেন্ট্রালি স্পনসোর্ড স্কীমে আমরা ১৯৭৩-৭৪ সালে ১৪৯ কোটি টাকা ধরেছি এবং আগামী বছরের জন্য এই ৩টি খাত মিলিয়ে ধরা হয়েছে ১৯১ কোটি টাকা।

এই দু বছরে এই দুটো সংখ্যা মিলে ৩৪০ কোটি টাকা আমরা ধরেছি। পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য যেখানে ১৯৬৭-৬৮ সাল থেকে ১৯৭১-৭২ সাল পর্যন্ত এই ৫ বছরে ৩০৮ কোটি টাকার সর্বসাকুল্যে প্ল্যান হয়েছিল সেখানে আমরা এই দু বছরে ৩৪০ কোটি টাকার —৫ বছরেরর চেয়েও বেশী, প্ল্যান করার চেষ্টা করছি। জনসাধারণের সহযোগিতা নিয়েই এই কাজ আমাদের করতে হবে। আমরা যখন এলাম বা এই সরকার যখন এল তখন আমরা দেখলাম যে আমাদের চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা চলছে। আমরা দেখলাম যে যখানে আমাদের তৃতীয় পরিকল্পনায় অর্থ বরাদ্দ ছিল ৩০৫ কোটি টাকা, চতুর্থ পরিকল্পনাতে ৩২২ কোটি টাকা--১৭ কোটি টাকার প্ল্যান বৃদ্ধি হয়েছিল ৫ বছরে, সেখানে আমরা বললাম, পশ্চিমবঙ্গকে যদি বাঁচাতে হয়, এখানে যদি কাজ করতে হয় তাহলে এই প্ল্যানে চলবে না, এর আয়তন বাড়াতে হবে। ইতিমধ্যে তিন বছর চলে গিয়েছে আর মাত্র হাতে দু বছর সময় আছে, এই দু বছরে ৩২২ কোটি টাকার প্ল্যানকে বাড়িয়ে আমরা ৩৪৭ কোটি টাকায় করেছি--২৫ কোটি টাকা চতুর্থ পরিকল্পনাকালে আমরা বাড়িয়েছি তে দু বছরে। চতুর্থ পরিকল্পনা যখন এসেছিল তখন ৩০৫ কোটি টাকা থেকে ৩২২ কোটি টাকা অর্থাৎ ১৭ কোটির টাকার প্ল্যান বেড়েছিল আর আমরা আসার পর ২৫ কোটি টাকা বাড়াতে পেরেছি। এসব আমাদের জনসাধারণের সহযোগিতা নিয়েই করতে হয়েছে। আমরা এসে দেখলাম পশ্চিমবঙ্গের মানুষ অনেক পরীক্ষানিরীক্ষা করেছেন, অতীত অভিজ্ঞতার মাধ্যমে তারা জেনেছেন পশ্চিমবঙ্গের রাজনীতিকে অর্থনীতির সঙ্গে মিশে যেতে হবে। আজকের রাজনীতি মানে শুধু স্লোগানের প্রতিযোগিতা নয়, কোথায় কতবেশী নলকূপ, স্বাস্থ্যকেন্দ্র, রাস্তা, শিল্প গড়ে উঠতে পারে সেটাই হচ্ছে আজকে রাজনীতি। এইজন্য আমাদের উন্নয়নের কাজে তারা সহযোগিতা করেছেন, আমাদের সম্পদ আহরণ করে দিয়েছেন। আমাদের যদি উন্নয়নের কাজ করতে হয়, পশ্চিমবঙ্গের চেহারাকে যদি পরিবর্তন করতে হয় তাহলে আমাদের এই প্ল্যানের জন্য যে অর্থ বা সম্পদ সেটা সংগ্রহ করতে হবে। সেটা প্রধানতঃ দুটি ক্ষেত্রে করতে পারি। আমরা কর এবং শুল্ক আদায় করে তা থেকে করতে পারি এবং আমাদের স্মল সেভিংস তা থেকে করতে পারি। আমাদের যে কর আদায়ের পরিসংখ্যান তা থেকে দেখছি ১৯৬৬-৬৭ সালে বিক্রয় কর থেকে আদায় হয়েছিল ৪৯ কোটি টাকা। তার পরের বছর ৫২ কোটি টাকা--তিন কোটি টাকা বেড়েছিল। তারপর ১৯৬৮-৬৯ সালে ৫৭ কোটি টাকা--৫ কোটি টাকা বেড়েছিল। এক বছরের পরের বছর বেড়েছিল ৬ কোটি টাকা। এইভাবে ১৯৭০-৭১ সালে বেড়েছিল ১ কোটি টাকা। ১৯৬৬-৬৭ সাল থেকে ১৯৭১-৭২ সাল পর্যন্ত এক বছর থেকে আর এক বছরে ৩ কোটি থেকে ৬ কোটি বেড়েছিল, ৬ কোটি টাকার ঊর্ধ্বে যায় নি। কিন্তু আমাদের এই সরকার আসার পরে আমরা জনসাধারণের সহযোগিতা নিয়ে, অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করে—সফ্‌ট স্টেপ না নিয়ে, এফেকটিভ স্টেপ নিয়ে ডেমোক্রাটিক কমপাল্সান নিয়ে যে সমস্ত অসাধু ব্যবসায়ী আছে তাদের ঘাঁটিতে রেড করে, তল্লাসী করে, সিজ করে আমরা বিক্রয় কর বাড়িয়েছি। তাতে গত বছরে ১৭ কোটি টাকা বিক্রয় কর বাড়াতে আমরা সফলকাম হয়েছি। যেখানে ৩ থেকে ৬ কোটি টাকার বেশী বাড়েনি সেখানে আমরা ১৭ কোটি টাকার বিক্রয় কর সংগ্রহ করেছি জনসাধারণের সহযোগিতা নিয়ে। আমরা এটা করেছি যাতে উন্নয়নের কাজ আরো জোরদার করতে পারি। আগেই বলেছি, উন্নয়নের কাজ করতে গেলে আমাদের অর্থ আনতে হবে কর ও শুল্ক থেকে স্মল সেভিংস মুভমেন্ট থেকে। সেখানে কি চিত্র দেখুন। প্রফুল্ল সেনের আমলের শেষ বছরে বাজেটে ধরা ছিল ১৮ কোটি টাকা স্মল সেভিংস থেকে আসবে—সেখানে কত টাকা সংগ্রহ হয়েছিল? ৯ কোটি টাকা। বাজেটে যে টাকা ধরা ছিল তার অর্ধেকটা এসেছিল। প্রথম যুক্তফ্রন্টের সময় স্মল সেভিংস-এ ধরা ছিল ১৪ কোটি টাকা।

[6-25—6-35 p.m.]

প্রথম যুক্তফ্রন্ট সরকারের সময় স্মল সেভিংস-এ ধরা ছিল ১৪ কোটি টাকা, এসেছিল

১২ কোটি টাকা। বাজেটে যেটা ধরা ছিল তার চেয়ে ২ কোটি টাকা কম। আমরা ১৯৭২-৭৩ সালে যখন এলাম দেখলাম ১৯৭১-৭২ সালে স্মল সেভিংস্-এ আদায় হয়েছিল ৩৪ কোটি টাকা। এই স্মল সেভিংস-এর মাধ্যমে যখন সম্পদ সংগ্রহ করা যায়, তার উপর প্ল্যানের আয়তন বাড়ান যায়। সেই কারণে আমরা এর উপর বিশেষ জোর দিয়েছিলাম এবং সেটা বেড়ে ৬০ কোটি টাকা হয়েছিল। ২৬ কোটি টাকা এক বছরে বৃদ্ধি হয়েছিল এবং এটা আমরা বৃদ্ধি করেছিলাম। ১৯৭১-৭২ সালে যখন আমাদের ৩৪ কোটি টাকা ছিল ১৯৭১-৭২ সালে মহারাষ্ট্রে ছিল ৪৭ কোটি টাকা, তারা সংগ্রহ করেছিল স্মল সেভিংস্-এর মাধ্যমে। পরবর্তী বৎসরে যে বৎসরে আমরা ৬০ কোটি টাকা করেছিলাম, মহারাষ্ট্রে ৫৪ কোটি টাকা। মহারাষ্ট্রে যেখানে আমরা ১৩ কোটি টাকা বেশী সংগ্রহ করেছিলাম ১৯৭১-৭২ সালের পরবর্তী বছরে আমরা সেটাকে ছাড়িয়ে গিয়ে তাদের সেই ৫৪ কোটির চেয়ে বেশী ৬০ কোটি টাকা সংগ্রহ করেছিলাম। উত্তরপ্রদেশে ১৯৭১-৭২ সালে ৩৭ কোটি টাকা স্মল সেভিংস্-এ সংগ্রহ করেছিল যেখানে আমরা করেছিলাম ৩৪ কোটি টাকা। উত্তরপ্রদেশে ১৯৭২-৭৩ সালে ৪৮ কোটি টাকা সংগ্রহ করেছিল যেখানে আমরা করেছিলাম ৬০ কোটি টাকা। সুতরাং এই উন্নয়নের কাজ যদি তরান্বিত করতে হয়, তবে রাজ্যের সম্পদ, কর ও শুল্ক এবং স্বল্প সঞ্চয়ের উপর জোর দেওয়া দরকার এবং আমরা তা করেছিলাম। আর একটা বিরাট ক্ষেত্রে 'যেখান থেকে অর্থ আসতে পারে সেটা হচ্ছে ফিনান্স কমিশান। এই ফিনান্স কমিশান-এর কাছে পশ্চিমবাংলার তরফ থেকে মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় এবং অন্যান্য মন্ত্রীরা সকলে খুব জোর সওয়াল পেশ করেছিলেন এবং এই ফিনান্স কমিশান-এর মাধ্যমে আমরা ৮২৩ কোটি টাকা পেয়েছি এই পঞ্চ-বার্ষিক পরিকল্পনাকালে। গতবার পঞ্চম অর্থ কমিশন আমাদের দিয়েছিলেন ৩৬৯ কোটি টাকা আর ষষ্ঠ অর্থ কমিশন ৮২৩ কোটি টাকা। প্রায় ৫ শত কোটি টাকা বেশী। প্রায় প্রতি বৎসরে এক কোটি টাকা বেশী। আর আমরা বলেছিলাম ষষ্ঠ অর্থ কমিশন গঠিত হবার পূর্বে যে কেন্দ্রীয় সরকারের কাছে যে বিরাট ঋণের দায়ভার রয়েছে এই ঋণের দায়ভার থেকে যদি মুক্তি না পাওয়া যায় তাহলে আমাদের এতবড় চাপ, আমাদের অর্থনীতি বহন করতে পারবে না। তাই আমরা বলেছিলাম যে ডেবিট ডিসোয়ালাইজ করতে হবে। আর অর্থ কমিশনের এই রকম তাদের এক্তিয়ার থাকা উচিৎ, তাদের অধিকার দেওয়া উচিৎ যাতে করে তারা ডেবিট ডিসোয়ালাইজ করতে পারে। এই ক্ষমতা কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন ষষ্ঠ অর্থ কমিশনকে এবং তার ফলে ষষ্ঠ অর্থ কমিশন আমাদের যে ঋণ মকুব করেছেন, যে ডেবিট রিলিফ দিয়েছেন এই পঞ্চম পরিকল্পনা কালে সেটা ১৪৩ কোটি টাকা। এইসব মিলে প্রায় হাজার কোটি টাকা এই অর্থ কমিশনের মাধ্যমে আমরা পেয়েছি। আজকে আমরা আগামী বৎসরের জন্য যে প্ল্যান ৯০ কোটি টাকা থেকে বাড়িয়ে ১৫০ কোটী টাকা করেছি। ৬০ কোটি টাকা বেড়েছে। এটা করা সম্ভব হয়েছে অর্থ কমিশন থেকে আমাদের বেশী অর্থ এসেছে, এই ভাবে বিক্রয় কর থেকে ১৭ কোটি টাকা আমরা বেশী তুলেছি, স্মল সেভিংস্ থেকে ২৪ কোটি টাকা বেশী তুলেছি। তা নাহলে ৬০ কোটি টাকা এক বৎসরে প্ল্যান-এর আয়তন বাড়ান সম্ভব নয়। আমরা এইভাবে প্ল্যান-এর আয়তন বাড়িয়েছি। এই পরিপ্রেক্ষিতে আমরা আমাদের সরকারী কর্মচারীদের ডিয়ারনেস্ এলাউন্স দিয়েছি। ৩টি ডিয়ারনেস এলাউন্স ৮ টাকা করে আমরা দিয়েছি এবং এতে প্রতি বছরে আমাদের ২০ কোটি টাকা দিতে হবে। আমার জানা নেই, পশ্চিমবাংলার কোন সরকার এই পর্যন্ত একবারে একটি ঘোষণায় সরকারী কর্মচারীদের ২০ কোটি টাকার ব্যয়ভার নিয়েছেন কিনা? এই ২০ কোটি টাকার ব্যয় ভার আমরা নিয়েছি কারণ সরকারী কর্মচারীদের দাবী আমরা স্বীকার করেছিলাম, এটা যুক্তিযুক্ত। আমাদের সহানুভূতি ছিল, কিন্তু আমাদের অর্থের সঙ্কুলান ছিলনা। আমরা অর্থ কমিশনের কাছে তাদের দাবী তুলে ধরেছিলাম, যে টাকা তারা দিয়েছে আমরা সেই টাকা তাদের বিলিয়ে দিয়েছি, তাছাড়াও আরো অধিক টাকা আমরা দিয়েছি। আমরা প্ল্যান বাড়াতে ৬০ কোটি টাকা, ৯০ কোটি টাকা থেকে ১৫০ কোটি টাকার প্ল্যান বাড়িয়েছি। ৬০ কোটি টাকা আর ডিয়ারনেস্ এলাউন্স-এর জন্য বার্ষিক খরচ ২০ কোটি টাকা, এই ৮০ কোটি টাকা অধিক খরচ আমরা আগামী বছরে করছি। এই খরচ আমরা কিভাবে করছি সেটা আমি আগেই বলেছি যে আমরা বিক্রয় কর থেকে অর্থ সংগ্রহ করছি, স্মল সেভিংস্ থেকে যে অর্থ

সংগ্রহ করছি এবং ষষ্ঠ অর্থ কমিশন থেকে যে অর্থ সংগ্রহ করেছি অনুদান হিসাবে সেটা গত অর্থ কমিশন যে ৭২ কোটি টাকা অনুদান দিয়েছিলেন তার থেকে প্রায় তিনগুণ বেশী এবং এবছরে অর্থ কমিশনের কাছ থেকে আমরা প্রায় ৬০ কোটি টাকা পাচ্ছি।

আগামী বছর আমরা প্রায় ৫৩ কোটি টাকা অনুদান হিসাবে পাচ্ছি। আগামী বছর গ্রান্ট হিসাবে ৪৬ কোটি টাকার বেশী অর্থ কমিশনের কাছ থেকে পাচ্ছি। এবং ঋণ মকুব খাতে অর্থ কমিশন যে টাকা আমাদের দিয়েছেন ২৮ কোটি টাকা, আগামী বছর ঋণ মকুব খাতে পেয়েছি। এত অর্থ পেয়েছি বলেই এটা সম্ভব হয়েছে। আমরা প্ল্যান্টাকে বাড়াতে পেরেছি। কিন্তু আমরা যখন এসেছিলাম তখন রাজকোষ শূন্য ছিল, আমাদের বিরাট ওভার ড্রাফ্‌ট ছিল, বহু বছরের সঞ্চিত ডেফিসিট আমাদের রয়েছে। আমরা যখন এবার বাজেট পেশ করলাম তখন আমরা দেখলাম যে আমাদের বৎসরের অন্তে যে ঘাটতি সেটা প্রায় ৫০ কোটি টাকায় দাঁড়িয়ে যাচ্ছে। তখন আমাদের কাছে একটা জিজ্ঞাসা ছিল, আমরা এই ঘাটতিটাকে পুরোপুরি ওয়াইপ আউট করে দিতে পারতাম, আমরা যদি প্ল্যান এত না বাড়াতাম। একবছরে আমরা ঘাটতি ওয়াইপ আউট করে দিতে পারি, বাজেটকে আমরা একেবারে ব্যালান্সড দিতে পারতাম। কিন্তু বর্তমানে অর্থনীতি এই কথা বলে না, যে বাজেটকে ব্যালান্সড করতে হবে। একটা অনগ্রসর দেশে যেখানে একটা ব্রেক থ্রু করতে হবে সেখানে যে বাজেট ব্যালান্সড করতে হবে এই কথা বর্তমানে অর্থনীতিবিদরা বলেন না। আমরা দেখলাম যে আগামী বছর আমাদের অপারেটিভ যা ট্রানজাকশন হবে তাতে প্রায় ১১ কোটির বেশী আমাদের ডেফিসিট হচ্ছে। তখন আমরা ২৪ কোটি টাকা ট্যাক্স বসাবার সিদ্ধান্ত নিলাম। তাতে আগামী বছরে ১১ কোটি টাকার যে ডেফিসিট সেটা বাদ দিয়ে ১২ কোটি টাকার মত অপারেটিভ সারপ্লাস হবে এই পশ্চিমবঙ্গে প্রথম। একটা বছরে এত বড় ভাবে অপারেটিভ সারপ্লাস হ'ল। আমাদের বাজেটের পরে আমরা দেখেছি জনসাধারণের প্রতিক্রিয়া, জনসাধারণ সাধারণভাবে এই বাজেটকে স্বাগত জানিয়েছে। বিভিন্ন সংবাদপত্রে, পশ্চিমবাংলার সংবাদপত্রে, বম্বের সংবাদপত্রে, দিল্লীর সংবাদপত্রের মধ্যে যে সম্পাদকীয় বেরিয়েছে, তাতে এই বাজেটকে স্বাগত জানিয়েছে। তারা স্বাগত জানিয়েছে এই কারণে যে আমরা উন্নয়নের আয়তন বৃদ্ধি করেছি, প্ল্যানের আয়তন বৃদ্ধি করেছি। এই কারণেই স্বাগত জানিয়েছে। আমরা যে সম্পদ আহরণ করছি, বিত্তশালী মানুষের কাছ থেকে আমরা যে সম্পদ আহরণ করছি, আমরা এবারে প্রথম একটা অপারেটিং সারপ্লাস এনেছি ১২ কোটি টাকা আগামী বছরে, যা পশ্চিমবাংলায় আর কোনদিন হয়নি। কিন্তু এই অপারেটিং সারপ্লাস, আমাদের যে বহু বছরের সঞ্চিত ডেফিসিট ছিল ৫০ কোটির বেশী, সেটা কমিয়ে ৩৮ কোটি টাকায় আনা হয়েছে। এই ডেফিসিটটা আমরা কমিয়ে নিতে পারতাম, ১৫০ কোটি টাকায় প্ল্যান না করে যদি ১১২ কোটি টাকার প্ল্যান করতাম। এই ৯০ কোটি টাকার প্ল্যান আছে, ১১২ কোটি টাকার প্ল্যান করলেও সেই প্ল্যান প্রায় ১২ কোটি টাকার বড় তাহলে আমরা ঘাটতি সম্পূর্ণ কমিয়ে দিতে পারতাম, সম্পূর্ণ ওয়াইপ আউট করে দিতে পারতাম। কিন্তু আজকের যে অর্থনীতি, বর্তমানে মডার্ন ইকনমিক্স বলেনা যে বাজেট ব্যালান্সড করতে হবে। কারণ কতগুলো ব্রেক থ্রু যদি করতে হয় ইকনমিতে, তাহলে আমাদের সেই ইকনমিতে সম্পদ আনতে হবে, সেখানে আমাদের উন্নয়নের জন্য আরও অর্থ লগ্নী করতে হবে। আজকে আমরা বিশ্বাস করি যে এই অর্থনীতি পশ্চিমবাংলার যে এত সমস্যা, এই সমস্যার সমাধান করতে হলে আমাদের বৃহৎ পরিকল্পনা দরকার। এটা আমাদের একটা মৌল বিশ্বাস। আমরা এই কথা বারে বারে বলেছি, কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি যে বৃহৎ পরিকল্পনা ছাড়া পশ্চিম-বাংলার এই অচলাবস্থার সমাধান হতে পারে না। পশ্চিমবাংলার সাবিক পুনর্জীবন হতে পারে না। আমাদের পশ্চিমবঙ্গে অনেক সমস্যা। পশ্চিমবাংলার বিশেষ সমস্যা যেটা আছে, পশ্চিমবঙ্গের নিজের সমস্যা নয়, সারা ভারতবর্ষের সমস্যা পশ্চিমবঙ্গের উপর এসেছে। ভারতবর্ষ যে ভাগ হয়েছে, তার প্রভাব আমাদের অর্থনীতির ভিতর রয়েছে। প্রায় ৫৫ লক্ষ উদ্বাস্তু রয়েছে, আজকে পুনর্বসতি হয়নি যাদের। পশ্চিমবঙ্গের অর্থনীতিতে রয়েছে বহিরাগত প্রায় ৬০ লক্ষ মানুষ, যারা পশ্চিমবাংলায় বাস করেন, অর্থ উপার্জন করেন, তাদের ভার পশ্চিমবঙ্গকে বহন করতে হয়। পশ্চিমবাংলার আদিবাসী সম্প্রদায়, শিডিউল্ড কাস্ট এবং ট্রাইব্‌স যারা রয়েছে, যারা অর্থনৈতিক দিক থেকে অনুন্নত, তারা ২৬ শতাংশ।

[6-35—6-45 p.m.]

১৯৬৫ সালে পশ্চিমবাংলায় যে অর্থনৈতিক মন্দা হয়েছিল তার থেকে পশ্চিমবাংলার শিল্প এখনও সম্পূর্ণ মুক্তি পায়নি। অন্য যেখানে এটা হয়নি সেখানে তাদের সমস্যা আছে কিভাবে উন্নয়নের গতি আরও বাড়ান যায়। আমাদের এই যে অধোগতি ছিল সেটাকে রিভার্স করে উন্নয়নের গতিকে বৃদ্ধি করতে হবে। এই সমস্ত আমরা কেন্দ্রের কাছে, পরিকল্পনা কমিশনের কাছে বলেছি। পরিকল্পনা কমিশন প্রাথমিকভাবে সমস্ত রাজ্যকে নির্দেশ দিলেন পঞ্চম পরিকল্পনায় থাকায় চতুর্থ পরিকল্পনার দুগুণের মধ্যে রাখুন। আমরা বলেছি এই নির্দেশ সর্বতোভাবে প্রযুক্ত হতে পারে অন্য রাজ্যের ক্ষেত্রে যে রাজ্যে চতুর্থ পরিকল্পনা তার তৃতীয় পরিকল্পনার চেয়ে দুগুণ ছিল। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে যেখানে তার তৃতীয় পরিকল্পনা ৩০৫ কোটি থেকে চতুর্থ প্ল্যানে ৩২২ কোটি টাকা--মাত্র ১৭ কোটি টাকা বৃদ্ধি করা হয়েছিল--সেখানে এই নীতি প্রযোজ্য হবেনা। পশ্চিমবাংলায় গ্রাম পরিকল্পনা ছিল ডাঃ রায়ের সময়ে ৭২ কোটি টাকার। দ্বিতীয় পরিকল্পনা হল ১৫৭ কোটি টাকা --মানে দুগুণের বেশী--তৃতীয় পরিকল্পনা হল ৩০৫ কোটি টাকা--প্রায় দুগুণ--চতুর্থ পরিকল্পনায় ৩২২ কোটি টাকা। এরফলে পশ্চিমবাংলার অর্থনীতির উপর যে একটা অবিচার সেটা আমাদের দূর করতে হবে। পঞ্চম পরিকল্পনার ক্ষেত্রে তাই আমাদের বক্তব্য কেবল চতুর্থ পরিকল্পনার দুগুণ করলে হবে না বরং যা হওয়া উচিৎ ছিল সেই নরমেটিভ ষ্ট্যাণ্ড করে তার দুগুণ করতে হবে। এরজন্য সম্পদের দরকার আছে। সেজন্য আমাদের রাজ্যের সম্পদ সংগ্রহ করার জন্য নূতন কর, বিক্রয় করের ব্যবস্থা করতে হবে, সঞ্চয়ের মাধ্যমে সংগ্রহ করতে হবে। ফিন্যান্স কমিশন-এর কাছ থেকে টাকা নিতে হবে এবং তারপরেই এই বিরাট কাজ করতে হবে। অতএব সেন্টার-কে সেভাবে টাকা দিতে হবে। পশ্চিমবাংলায় চা, পাট ও ইঞ্জিনিয়ারিং শিল্প থেকে ফরেন এক্সচেঞ্জ পাওয়া যায়। ২৫ পারসেন্ট ফরেন এক্সচেঞ্জ আসে ভারতবর্ষে পশ্চিমবাংলার রপ্তানি থেকে। যে ফরেন এক্সচেঞ্জ থেকে ডাইরেক্ট ট্যাক্স কেন্দ্র আদায় করে তাতে পশ্চিমবাংলার স্থান দ্বিতীয়। পশ্চিমবাংলায় নানারকম শিল্প আছে যেখানে আনইউটি-লাইসড্ ক্যাপাসিটি রয়েছে। পশ্চিমবাংলায় যে কৃষি আছে সেখানে উন্নয়ন সম্ভব যদি সেখানে আরও বেশী লগ্নী করা যায়। মাটির নীচে জল আছে, নদীতে প্রবহমান জলধারা আছে। সেই জলের যদি সদ্ব্যবহার করতে পারি তাহলে কৃষিতে উন্নতি করতে পারি। সুতরাং পশ্চিমবাংলায় কৃষি ও শিল্পে যদি আরও বেশী অর্থ নিয়োগ করা যায় তাহলে এই দুটি অনেক উন্নতি লাভ করতে পারে। সেজন্য কেন্দ্রকে বলেছি পশ্চিমবাংলার পঞ্চম পরিকল্পনার জন্য যথেষ্ট পরিমাণে আর্থিক সাহায্য দেওয়া হোক। কেন্দ্রীয় সাহায্য যেটা দেওয়া হয় সেটা চতুর্থ পরিকল্পনাকালে গ্যাডগিল ফরমুলা অনুযায়ী দেওয়া হয় তাতে ৬০ ভাগ জনসংখ্যার ভিত্তি ও বাকীটা বিভিন্ন ইনডেক্স-এর ভিত্তি। আমরা বলেছি গ্যাডগিল ফরমূলা রচিত হয়েছিল চতুর্থ পরিকল্পনাকালে। সেই চতুর্থ পরিকল্পনায় সম্পত্তির সঙ্গে সঙ্গে গ্যাডগিল শেষ হয়ে যাবে বলে নূতন ফরমূলা করতে হবে এবং সেটা জনসংখ্যার ভিত্তিতে রচনা করা উচিৎ--পপুলেশান ইজ দি ট্রু মেজারস অব নীডস জনসংখ্যার ভিত্তিতেই প্রয়োজন হয় রাস্তা, সেচ, স্বাস্থ্যকেন্দ্র, শিক্ষালয় ইত্যাদি। সুতরাং পপুলেশন-এর ভিত্তিতে কেন্দ্রীয় সাহায্য দেওয়া হোক। আমরা বড় পরিকল্পনা চাই, ছোট ছোট পরিকল্পনার দ্বারা পশ্চিমবাংলার উন্নয়ন সম্ভব নয়। আর পরিকল্পনার যদি প্ল্যান পজ হয় তাহলে পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে না। আপনাদের নিশ্চয় জানা আছে চতুর্থ পরিকল্পনা শুরু হবার আগে তিন বছর প্ল্যান হলিডে হয়েছিল এবং তারজন্য পশ্চিমবাংলা ও ভারতবর্ষের অর্থনীতির বিরাট ক্ষতি হয়েছিল। সুতরাং আমাদের পরিকল্পনাকে বাড়াতে হবে এবং পরিকল্পনাকে বাড়াবার জন্য আরো সম্পদ দরকার এবং সেই রিসোর্স দেখে পরিকল্পনা করতে হবে। সেই সম্পদ সম্বন্ধে ডায়নামিক কনসেপ্ট থাকা দরকার। আমরা যদি সম্পদ সংকুচিত করি, প্ল্যান সংকুচিত করি, ইনভেস্টমেন্ট কমিয়ে দিই তাহলে সম্পদ কমে যাবে। পশ্চিমবঙ্গে গত বছর আমাদের ট্যাক্স আদায় এবং স্মল সেভিংস মুভমেন্টের মাধ্যমে জনসাধারণ যত অর্থ আমাদের দিয়েছেন আমরা উন্নয়ের কাজ করেছি এবং কাজ করেছি বলেই তাঁরা এগিয়ে এসেছেন এবং উন্নয়নের কাজে তাঁরা আমাদের অর্থ দিয়েছেন। আমরা আগামী বছরে যে প্ল্যান নিয়েছি সেটা

১৫০ কোটি টাকার প্ল্যান। কৃষিক্ষেত্রে প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে ১৭ কোটি ৭১ লক্ষ টাকা ছিল, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে ১৭ কোটি ৫০ লক্ষ টাকা ছিল, এবারে আমরা কৃষিতে ৩২ কোটি টাকা দিয়েছি এবং এর সার্থে যুক্ত হবে আরো ৩৮ কোটি টাকা যেটা আমরা সেচের খাতে দিয়েছি। কৃষির উন্নয়ণের জন্য আমরা প্রায় ৭০ কোটি টাকা দিয়েছি। শিক্ষা খাতে প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে ছিল ৪৬ কোটি টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে ছিল ৫৯ কোটি টাকা, আর আমরা আগামী বছরে ১০৬ কোটি টাকা শিক্ষা খাতে দিয়েছি। স্বাস্থ্য খাতে যুক্তফ্রন্ট সরকারের আমলে ছিল ২৬ কোটি টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে ছিল ৩০ কোটি টাকা, আমরা দিয়েছি ৬০ কোটি টাকা, ডবল দিয়েছি। যে পাওয়ার ছাড়া কৃষির আধুনিকীকরণ সম্ভব নয়, শিল্পের উন্নয়ণ সম্ভব নয় সেই বিদ্যুৎ চতুর্থ পরিকল্পনাকালে খুব বেশী অবহেলিত হয়েছিল। পাওয়ারের ক্ষেত্রে প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে ছিল ৯ কোটি টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে ১১ কোটি টাকা, আমরা আগামী বছরে শিল্প এবং কৃষির জন্য প্রায় ৪৮ কোটি টাকা পাওয়ারের খাতে দিয়েছি। পঞ্চম পরিকল্পনাকালে পাওয়ারের আমাদের বিরাট প্রোগ্রাম রয়েছে। আমরা যতই সমাজতন্ত্র বলি, যতই উন্নয়ণের কথা বলি, দেশে কৃষির আধুনিকীকরণ আমাদের প্রথম কর্তব্য এবং তারজন্য চাই পাওয়ার প্রোগ্রাম। বস্তুতঃ একসময় রাশিয়াতে লেনিন বলেছিলেন ইলেকট্রিফিকেসান ইজ কমিউনিজম। আজকে আমাদের গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া সোসালিজম। আজকে আমাদের গ্রামে বিদ্যুৎ, সেচ, সার, বীজ পোঁছে দেওয়া আশু কর্তব্য। আমরা পঞ্চম পরিকল্পনাকালে যাতে সাঁওতালদি-তে আরো ৩টি ১২০ মেগাওয়াট ইউনিটের পাওয়ার প্ল্যান্ট বসাতে পারি তার চেষ্টা চালাচ্ছি। ব্যান্ডেলে আগামী বছরে ২০০ মেগাওয়াটের থার্মাল প্ল্যান্ট, কোলাঘাট, দুর্গাপুরে ১১০ মেগাওয়াট ইউনিটের পরিকল্পনা নিয়েছি। কোলাঘাটের জন্য আগামী বছরে ৯ কোটি টাকা এবং ব্যান্ডেলের জন্য ৬০ কোটি টাকা খরচ করছি। এই সভাতে অনেক প্রশ্ন উঠেছে মিশ্র অর্থনীতির উপর, সমাজতান্ত্রিক পদক্ষেপের উপর। আমাদের পশ্চিমবঙ্গের উন্নয়ণ করতে গেলে প্রথমে গ্রামীণ অর্থনীতির উপর জোর দিতে হবে এই সরকার আসার পর আমরা এই সিদ্ধান্ত নিই, যদিও এযাবৎকাল আমাদের পরিকল্পনা হয়েছে শহরকেন্দ্রিক, আর্বান সেন্টার্ড, সিটি সেন্টার্ড। কিন্তু আমরা পশ্চিমবঙ্গের সমস্যা সমাধান করতে পারব না যদি আমাদের প্ল্যান এবং প্রোগ্রাম গ্রামকে কেন্দ্র করে গড়ে না উঠে। ৭০ ভাগের বেশী মানুষ গ্রামে বাস করে এবং এই ৭০ ভাগ মানুষ কৃষির কাজকর্মে নিযুক্ত আছে। আমরা তাদের অবস্থার উন্নয়ণ করতে পারব না যদি গ্রামের উন্নয়ণ না করতে পারি। গ্রামের উন্নয়ণ, কৃষির উন্নয়ণের অর্থ এই নয় যে চিরাচরিত প্রথায় যে কৃষির কাজ চলে আসছে তা চলবে।

[6-45—6-55 p.m.]

গ্রামের যে উন্নয়ণ করতে চাই সেই উন্নয়ণ তখনই হবে যখন আমরা কৃষির আধুনিকী-করণ করতে পারব, যখন আমরা স্যালো টিউবওয়েলকে কৃষির সঙ্গে যুক্ত করতে পারব। এটা করতে গেলে আধুনিক সেচ, সার এবং বিপননের ব্যবস্থা করতে হবে। সেচের ব্যবস্থা করবার জন্য আমরা প্রচেষ্টা নিয়েছি। ১৯৭২-৭৩ সালে আমরা স্যালো টিউবওয়েল ১৫ হাজার দিয়েছি যেখানে ১৯৬৬-৬৭ সালে ছিল ১৫০০। প্রথম যুক্তফ্রন্ট সরকার করেছিল ২ হাজার ৪০০ এবং দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার করেছিল ৫ হাজার ৮০০। ডিপ টিউবওয়েল প্রথম যুক্তফ্রন্টের আমলে একটিও হয়নি, দ্বিতীয় যুক্তফ্রন্ট করেছিল ২৩টি এবং আমরা করেছি ২৪২টি। কৃষির আধুনিকীকরণের ব্যাপারে সেচের জন্য আমরা পাম্প সেট দিয়েছি। এটা প্রথম যুক্তফ্রন্ট দিয়েছিল ৩ হাজার ৩০০টি, দ্বিতীয় যুক্তফ্রন্ট দিয়েছিল ৬ হাজার ৩০০ কিন্তু আমরা গত বছর দিয়েছি ১৯ হাজার। রিভার লিফট দুটি যুক্তফ্রন্ট মিলে যেখানে ১২৫টি সেখানে গত বছর আমরা দিয়েছি ৬১০। উন্নয়ণের জন্য আমরা স্মল স্কেল সেকটরের উপর বেশী জোর দিয়েছি। কুটির শিল্প এবং স্মল স্কেল সেক্টরে ১৯৭১-৭২ সালে ২ হাজার ২৫০ ইউনিট ছিল কিন্তু সেটা বেড়ে ১৯৭২-৭৩ সালে স্মল স্কেল সেক্টরে ৩৬ হাজার ইউনিট হয়েছে অর্থাৎ ১৮ গুণ বৃদ্ধি পেয়েছে।

স্মল স্কেল সেক্টরে যেখানে ১৯৬৯-৭০ সালে ২৬ হাজার লোক নিযুক্ত ছিল সেখানে ১৯৭২-৭৩ সালে দেখা যাচ্ছে ৪ লক্ষ ৫৬ হাজার লোক নিযুক্ত হয়েছে। আমরা যে সমাজতন্ত্র, বিপ্লব এবং প্রগতির কথা বলি তাকে বাস্তবে রূপ দিতে গেলে এই সমস্ত কনক্রিট কাজ আমাদের করতে হবে এবং এগুলি করতে পারলে আমরা সমাজতান্ত্রিক পথে এগুতে পারব। প্রশ্ন উঠেছে আমাদের বেকার সমস্যা সম্বন্ধে। পশ্চিমবাংলায় বেকার সমস্যা বহুদিন ধরে চলেছে এবং এটা বহুদিনের সমস্যা। বর্তমানে এই সমস্যা আমাদের উপর এসে পড়েছে। এই বেকার সমস্যার সমাধানের জন্য আমরা অনেকগুলো কার্যক্রম নিয়েছি। তবে এটা পরিস্কার যে চাকুরী দিয়ে এই বেকার সমস্যার সমাধান করা যাবে না। সমস্ত অর্থনীতির পুনরুজ্জীবন ছাড়া এই বেকার সমস্যার সমাধান হবে না। যখন গ্রামে আমাদের ৭০ ভাগ মানুষ রয়েছে তখন কৃষির আধুনিকীকরণ, ক্ষুদ্র শিল্পের উন্নতি, কুটির শিল্পের উন্নতি এবং কৃষির সঙ্গে যুক্ত এ্যাগ্রো ইনডাস্ট্রিসএর মাধ্যমে আমাদের গ্রামের উন্নতি হতে পারে, বেকার সমস্যার সমাধান হতে পারে। আমরা সেইজন্য কৃষি খাতে অনেক বেশী অর্থ বরাদ্দ করেছি, সেচ খাতে অনেক বেশী অর্থ বরাদ্দ করেছি কারণ আমরা জানি শুধু সরকারী চাকুরী দিয়ে বেকার সমস্যার সমাধান হবেনা। আমরা যে ৪৩ হাজার চাকুরী দিয়েছি তাতে আমাদের অনেক অর্থ খরচ হয়েছে এবং এই কাজ কোন সরকার অতীতে করেনি। আমাদের প্রধান কাজ হচ্ছে দেশের সর্বাঙ্গীণ উন্নতি, গ্রামের উন্নতি, শিল্প এবং কৃষির উন্নতি এবং তার উপরেই আমরা জোর দিয়েছি। এছাড়া আমরা নানারকম প্রকল্প নিয়েছি। আমরা স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে আড়াই কোটি টাকা গত বছর খরচ করেছি এবং তাতে ৫০ হাজারের বেশী লোক উপকৃত হয়েছে। আমরা যে ৪৩ হাজার লোককে চাকুরী দিয়েছি সেটা সরকারী চাকুরী, স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে। মাননীয় সদস্য শীষ মহম্মদ সাহেব বললেন অর্থমন্ত্রী মহাশয় যেটা বললেন তাতে কনট্রাডিকসন দেখছি। আমি যেটা বলছি সেটা কনট্রাডিকসন নয়, সেটা হচ্ছে এডিসন। ৪৩ হাজার লোককে স্টেট ইলেকট্রি-সিটি বোর্ডে চাকুরী দেওয়া হয়েছে, আর ৫০ হাজার যেটা সেটা স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে উপকৃত হয়েছে, সেটা আলাদা জিনিস। এডিসন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে ৩০ হাজারের বেশী লোক উপকৃত হয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা এনেছিলাম এডিসন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে শিক্ষিত বেকারদের জন্য যেটা পশ্চিমবাংলায় কখনও হয়নি। সেটা আমরা করেছি এবং সফলকাম হয়েছি। এডিসন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে ৬ হাজার লোক ল্যান্ড রেকর্ডসএ শিক্ষা নিচ্ছে। গ্রামের উন্নতি করতে হলে প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীকে জমি দিতে হবে এবং সেটা করতে হলে আমাদের জমিচোর বার করতে হবে, ল্যান্ড রেকর্ডস্ আপ টু ডেট করতে হবে। যেখানে ল্যান্ড রেকর্ডস্ নেই সেখানে কাজ করতে হবে এবং এই ৬ হাজার লোক আমরা ল্যান্ড রেকর্ডস্এ নিযুক্ত করেছি।

আমাদের অন দি জব ট্রেনিং নিচ্ছে তাতে প্রায় ২ হাজার লোক, স্যালো টিউবওয়েলে, ডিপ টিউবওয়েলে কিভাবে কাজ শিখতে হয় তাতেও প্রায় ২ হাজার লোক কাজ করছেন, সেরিকালচারে প্রায় ১৪০০ লোক ট্রেনিং নিচ্ছে। উদ্বাস্তুদের জন্য আমরা যা এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট ট্রেনিং দিয়েছি তাতে প্রায় ৯ হাজার শিক্ষিত বেকার তারা ট্রেনিং পাচ্ছে। আমরা মার্জিন মানি স্কীম করেছি তাতে ১৩০০ বেশী শিক্ষিত যুবক এর ভিত্তিতে ছোটখাট ব্যবসা গড়ে তুলতে পেরেছে। এই ভাবে কাজ এগিয়ে যাচ্ছি। আমাদের ক্রাস প্রোগ্রাম অব রুরাল এমপ্লয়মেন্ট আছে তাতে প্রায় আড়াই কোটী টাকা খরচ করে ৫০ লক্ষ এর বেশী ম্যান ডেজ আমরা সৃষ্টি করতে পেরেছি। এবং আমরা এই বিরাট প্রকল্প কংসাবতীতে যেরকম কাজ হচ্ছিল তখন আমরা ২৫ হাজার লোককে দিনে কাজ দিতে পেরেছি। বন্যা নিয়ন্ত্রণ কাজে এই রকম ২৫ হাজার লোক দিনে কাজ করেছে। এই রকম বিভিন্ন উন্নয়নমূলক কাজ আমাদের হচ্ছে। আমাদের কটেজ ইনডাস্ট্রি ক্ষেত্রে অক্টোবর ১৯৭১ সাল থেকে এক বছরের ভিতরে ১৩ হাজারের বেশী লোক কাজ পেয়েছে। ১৯৭২ সালের পর থেকে এক বছরের মধ্যে ১৯ হাজারের বেশী লোক কাজ পেয়েছে। এই সমস্ত বিভিন্ন কাজ আমরা করছি। এই কাজের মাধ্যমে পশ্চিমবঙ্গের পরিবর্তন আনতে হবে। একদিনে পরিবর্তন আসে না, যদিও এই সরকারের অনেক ত্রুটিবিচ্যুতি আছে, অনেক

বশী কাজ করা যেত কিন্তু পরিসংখ্যান নিলে দেখা যাবে যে কোন সরকার অতীতে ার চেয়ে বেশী কাজ করতে পারেননি, এর অর্ধেকেরও কাজ করতে পারেননি, াটা আমরা গর্বের সঙ্গে বলছি। কারণ পশ্চিমবঙ্গের মানুষ আজকে উন্নতি ায়, পাশ্চমবঙ্গের মানুষ অরাজকতা দেখেছে। ১৯৬৭ সাল থেকে ৩।৪ বছর মনেক পরীক্ষা নিরীক্ষা পশ্চিমবঙ্গের বুকে চলেছে, রক্তাক্ত বিপ্লবের কথা যারা বপ্লবের অগ্রদূত হয়ে নিজেদের পরিচয় দিয়েছিল পশ্চিমবাংলাকে গড়ার রাজনীতি না রে ধ্বংসের রাজনীতি যারা করতে চেয়েছিল, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ জেনেছে যে ন্নয়ণের মাধ্যমে পরিবর্তন আসতে পারে। তাই পশ্চিমবঙ্গের মানুষকে সঙ্গে নিয়ে আমরা াই কাজ করতে পেরেছি। আর একটা কথা এখানে এসেছে যে আমরা কোন পথে যাচ্ছি। মশ্র অর্থনীতির পথে যাচ্ছি, সমাজতন্ত্রের পথে যাচ্ছি। আমাদের রাজ্য সরকারের হাতে য় ক্ষমতা আছে সেই ক্ষমতা আমরা প্রয়োগ করছি যাতে কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি পায়। মাজতন্ত্রে আমরা বিশ্বাস করি। কেবলমাত্র মতবাদ নয়, সমাজতন্ত্র বাস্তব--সমাজতন্ত্রকে াস্তবে সত্য প্রমাণিত করতে হবে। পথেঘাটে, ক্ষেতে, খামারে এবং সেটা প্রমানিত হয় দি সেচের সুযোগ বৃদ্ধি করতে পারি, বেকার সমস্যার সমাধান করতে পারি। আমরা িশ্বাস করি এগুলি সমাজতন্ত্র। এত লোকের কাজ, এত লোকের কর্মসংস্থান এগুলি মাজতান্ত্রিক পদক্ষেপ। এত নলকূপ দেওয়া, এগুলি সমাজতান্ত্রিক পদক্ষেপ। এত কুটির ল্প গড়ে তোলা এগুলি সমাজতান্ত্রিক পদক্ষেপ, এত বিদ্যুৎ গড়ে তোলা এগুলি সমাজতান্ত্রিক দক্ষেপ। এটা বলছি তার কারণ এটায় বড় লোকেদের উপকার হয় না। বিদ্যুৎ গ্রামে েলে, সাধারণ দরিদ্র মানুষ সুবিধা পায়। সমাজতন্ত্র দরিদ্র মানুষের কথা বলে। দরিদ্র ানুষ যদি সেচের সুযোগ পায়, ঘরে যদি আলো যায়, ক্ষেতে জল যায়, কুটির শিল্প গড়ে ঠে, সেগুলি সমাজতান্ত্রিক পদক্ষেপ। সেই পদক্ষেপই আমরা দিচ্ছি। আমরা অঙ্গ াজ্য হিসাবে যে সমস্ত পদক্ষেপ নিতে পারি, আমাদের সম্পদ পশ্চিমবঙ্গে রয়েছে সেই ম্পদ যেটা বিত্তশালী মানুষের কাছে আছে সেই সম্পদ কেন আমরা তাদের কাছ থেকে েব না, সেটি কেন সংগ্রহ করব না, পশ্চিমবঙ্গের উন্নয়ণের জন্য? আমরা জুন '৭২ ালে এসে ১০ কোটি টাকা বিত্তশালীদের উপর ট্যাক্স করেছিলাম। তার আগে ২ কোটি কোটি টাকার বেশী এক বছরে ট্যাক্স আসত না। একবারে মাত্র ৬ কোটি টাকা ট্যাক্স াদায় হয়েছিল। যদি আমরা সমাজতন্ত্রে বিশ্বাস করি, যদি আমরা এফেকটিভ েমোক্রাটিক স্টেটে বিশ্বাস করি, তবে কি আমরা বিশ্বাস করব না যে বিত্তশালীদের কাছে য় সম্পদ রয়েছে সেই সম্পদ কেন রাষ্ট্রের হাতে আসবে না, কেন তার জন্য আমরা কর বেস্থা প্রয়োগ করব না?--এটা কোন সমাজতন্ত্রে বলে না। এত সরকার পশ্চিমবঙ্গে এসেছে, ক্তু বিত্তশালীদের উপর কর গ্রহণ করার সিদ্ধান্ত কেন নেওয়া হয়নি? কেন মুষ্টিমেয়ের াতে যে সম্পদ আছে সেই সম্পদ এনে রাজ্যের উন্নতির জন্য ব্যবহার করা হয়নি?

6-55—7-05 p.m.]

ামরা বলেছি যে আমাদের এই বাজেট কেবল আয় ব্যয়ের একটা ফর্দ নয়, আয় ব্যয় িলিয়ে দেবার একটা সাধারণ বাজেট নয়, বাজেট একটা হাতিয়ার। আমাদের অর্থনৈতিক- ামাজিক, কর্মসূচী রূপায়নের একটা হাতিয়ার, আমাদের সমাজতান্ত্রিক পদক্ষেপের একটা াতিয়ার, আমাদের উন্নয়ণের কর্মসূচীকে তরান্বিত করার একটা হাতিয়ার। এই হাতিয়ার ামরা যদি প্রয়োগ করতে চাই তবে আমাদের অর্থ সংগ্রহ করতে হবে। আমরা এবারে ৪ কোটি টাকা অর্থ সংগ্রহ করেছি বিত্তশালী মানুষদের কাছ থেকে। এই হাউসে যখন ামরা একটার পর একটা বিল এনেছি সমস্ত হাউস আমাদের সমর্থন জানিয়েছে। এই াজ যদি আমরা আগে করতাম, এই ২৪ কোটি টাকা যদি আমরা এই বাজেটে না দিয়ে র আগে যে সরকার ছিল তারা যদি এটা বিত্তশালী মানুষের কাছ থেকে আনতেন, ামাদের প্ল্যান কত বড় করতে পারতাম, কত রাস্তা করতে পারতাম, কত নলকূপ বসাতে ারতাম, কত স্বাস্থ্যকেন্দ্র করতে পারতাম। জানি এই নিয়ে সমাজের সমস্ত কিছুর সমাধান বে না, জানি একচেটিয়া পুঁজি এতে খর্ব হবে না, জানি অনেক কাঠামো এতে পরিবর্তনের য়োজন আছে। সেই প্রয়োজন রয়েছে সে বিষয়ে কেন্দ্রীয় সরকার নানা রকম ব্যবস্থা

গ্রহণ করেছেন। আজকে যদি পরিসংখ্যান দেখা যায় তবে এটা পরিষ্কার হবে যে রাজ্যের যে নীতি, কেন্দ্রের যা নীতি তাতে রাজ্যের রাষ্ট্রের অধিকার আজকে সম্প্রসারিত হচ্ছে। পাব্লিক্ সেকটার আজকে অনেক বেড়ে যাচ্ছে। আজকে যদি আমরা বলি যে এটা নরম রাষ্ট্র, কেবল একটা মিশ্র অর্থনীতি, এর ভিতর সমাজতান্ত্রিক পদক্ষেপ নেই তাহলে আমরা সত্যকে অস্বীকার করবো। কারণ আজকে যদি আমরা পরিসংখ্যান দেখি তাহলে দেখবো যে আমাদের ফোর্থ প্ল্যানে ২৪ হাজার কোটি টাকা বিনিয়োগ হয়েছিল। এই ২৪ হাজার কোটি টাকার প্রায় ১৬ হাজার কোটি টাকা পাবলিক সেক্টরে হয়েছিল, ৮ হাজার কোটি টাকা কেবল প্রাইভেট সেকটারে হয়েছিল। এটা সমাজতান্ত্রিক পদক্ষেপ নয়? আমরা কি পাব্লিক সেকটার সম্প্রসারণ করছি না? এই পরিসংখ্যানগুলি দেখতে হবে। আজকে এই অবস্থাতে গণতন্ত্রের মাধ্যমে আমাদের কাজ করতে হচ্ছে, ব্যক্তি স্বাধীনতা অক্ষুন্ন রেখে আমাদের কাজ করতে হচ্ছে। আমরা সামরিকীকরণে বিশ্বাস করি না, আমরা স্বৈরাচারে বিশ্বাস করি না, আমরা আমলাতন্ত্রবাদে বিশ্বাস করি না, আমরা গণতান্ত্র সমাজবাদে বিশ্বাস করি। এই গণতান্ত্রিক সমাজবাদ খুব দুরুহ কাজ, সে কাজ হয়নি। পশ্চিমী দুনিয়াতে যখন তারা উন্নয়ণ করেছে তখন তাদের সাম্রাজ্যবাদ ছিল, তখন তাদের গণতন্ত্র ছিল না। অন্যখানে উন্নয়ণ হয়েছে সেখানে আমাদের গণতন্ত্র নেই। আমাদের যে কাজ, যে বিরাট কাজ, যে বিরাট পরীক্ষা এই পরীক্ষার ভিতর পরিসংখ্যান দেখলে দেখা যায় ফোর্থ প্ল্যানে ২৪ হাজার কোটি টাকার মধ্যে ১৬ হাজার কোটি টাকা পাবলিক সেকটারে, আর আগামী যে প্ল্যান আসছে, ফিপ্থ প্ল্যান, ৫৩ হাজার কোটি টাকার প্ল্যান তাতে কতটা আছে পুঁজিপতিদের জন্য, কতটা আছে রাষ্ট্রের জন্য, কতটা আছে মেহনতি মানুষের জন্য? এই ৫৩ হাজার কোটি টাকার প্ল্যানের ৩৭ হাজার কোটি টাকা পাবলিক সেক্টারে, কেবল ১৬ হাজার কোটি টাকা প্রাইভেট সেক্টারে। সুতরাং অধিকাংশ আজকে পাব্লিক সেক্টারে আসছে, পাব্লিক সেকটার সম্প্রসারিত হচ্ছে যে কোন পরিসংখ্যান দেখলেই দেখা যায়। আপনারা দেখুন যত পাব্লিক লিমিটেড কম্পানী হয়েছে, ১৯৬৮ সালে পাব্লিক লিমিটেড কম্পানী ছিল স্টেট সেক্টরে গভর্ণমেন্ট কম্পানী যার পেড আপ ক্যাপিটাল—২৪১টা ১৯৬৮ সালে, তার পেড আপ ক্যাপিটাল ছিল ১৫৬০ কোটি টাকা আর প্রাইভেট সেকটারে কম্পানীর ছিল ২৭ হাজার কোটি টাকা এবং তার পেড আপ ক্যাপিটাল ছিল বেশী ২১১৫ কোটি টাকা। আজকে কি চিত্র দেখতে পাচ্ছি, প্রাইভেট সেকটার কম্পানী—ডিসেম্বর ১৯৭২ সালে দেখতে পাচ্ছি, ৩৩ হাজার প্রাইভেট কম্পানী রয়েছে এবং তাদের পেড আপ ক্যাপিটাল হচ্ছে ২৩৩০ কোটি টাকা, আর পাব্লিক সেকটারে পেড আপ ক্যাপিটাল ২৭২৩ কোটি টাকা, '৬৮ সালে প্রাইভেট সেক্টারে প্রায় ৬ শত কোটি টাকা বেশী পেড আপ ক্যাপিটাল ছিল আজকে সেই চিত্র পরিবর্তিত হয়েছে।

রাষ্ট্রের কম্যাণ্ডিং হাইট্স অব ইকনমি, ব্যাঙ্ক রাষ্ট্রীয়করণ হয়েছে, কয়লাখনি রাষ্ট্রীয়করণ হয়েছে, গমের পাইকারী ব্যবসা অধিগ্রহণ করা হয়েছে। এক একটা করে রাষ্ট্রীয়করণ চলছে এবং এটা হচ্ছে গণতন্ত্রের মাধ্যমে, রক্তাক্ত বিপ্লব ছাড়া, ব্যক্তি স্বাধীনতা অক্ষুন্ন রেখে, জাতীয়বাদ অক্ষুন্ন রেখে আমরা এইভাবে এগিয়ে চলেছি। আজকে ফরেন ট্রেড দেখুন, স্টেট ট্রেডিং কর্পোরেশনের হাত দিয়ে ১৯৭২-৭৩ সালে ২৮৬ কোটি টাকার ট্রেড করেছি, এই ট্রেড আগে বিড়লা প্রভৃতি পুজিপতিরা করত। আজকে রাষ্ট্র ফরেন ট্রেড পাবলিক সেক্টার আণ্ডারটেকিং করেছে, ইম্পোর্ট লাইসেন্স এ বছর ২০টি আইটেমে দিয়েছে, আগে টাটা-বিড়লারা এটা করত। আজকে কেন্দ্রীয় সরকার বলছেন এখন ২০টি আইটেম পাবলিক এজেন্সীতে এসেছে। পাবলিক সেক্টারে পারসেন্টেজ বেড়ে যাচ্ছে। যে কোন দিক থেকেই দেখবেন এই পরিবর্ত্তন আমাদের এসেছে। আজকে আমাদের আরও অনেক মাননীয় সদস্য অনেক ছোট ছোট সমস্যার কথা তুলেছেন। অনেক জিজ্ঞাসা করেছেন জাতীয়করণ আর ও কত হবে? সেটা নির্ভর করে অবস্থার উপর। কিন্তু আমরা যদি সমাজতন্ত্র আনতে চাই তবে এটা খুব পরিষ্কার যে আমাদের সমাজতন্ত্রের মানসিকতা আনতে হবে। উৎপাদন বাড়াতে হবে, সুষম বন্টন করতে হবে। দুইটি জিনিষে আমাদের জোর দিতে হবে। আমাদের মানসিকতা হচ্ছে পাইয়ে দেবার রাজনীতি। সমগ্র জাতিকে পাইয়ে দেবার যে রাজনীতি আমরা সেই রাজনীতি করব। কিন্তু ক্ষুদ্র অংশকে পাইয়ে

দবার যদি রাজনীতি আমরা করি, তাহলে আমরা সমগ্র জাতির স্বার্থে কাজ করছি না াজকে যে সমস্ত পাবলিক সেক্টার আণ্ডারটেকিং আছে, সেই সমস্ত আণ্ডারটেকিং-এ ামাদের জানতে হবে এই যে রাষ্ট্রীয় মালিকানায় এই সমস্ত কোম্পানী এসেছে, সেখানে কান প্রাইভেট সেক্টার আণ্ডারটেকিং-এর যে মানসিকতা তা ম্যানেজমেণ্টে থাকা উচিত য়। ওয়ারকারস্‌দেরও থাকা উচিত নয়। সেখানে পরিবর্ত্তন প্রয়োজন। আমাদের ৎপাদন বৃদ্ধি করতে হবে। যদি পুঁজিপতি মুনাফা নিয়ে উৎপাদন বৃদ্ধি করি, সোশাল ারপ্ল্যাস আমরা জেনারেট করতে না পারি, তাহলে সোশালিজ্‌ম আসতে পারে না। ামাদের শ্রম এবং নিষ্ঠা দরকার। ম্যানেজমেণ্ট এবং ওয়ারকিং ক্লাসের স্বাধীন সমাজতন্ত্রের ানসিকতা ছাড়া সমাজতান্ত্রিক রাষ্ট্র হতে পারেনা, সমাজতান্ত্রিক সরকার আসতে পারে না।

আর একটা বিষয় হচ্ছে দ্রব্যমূল্য বৃদ্ধি বিষয়ে মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন। াজকে এটা একটা বিরাট সমস্যা এই দ্রব্যমূল্য বৃদ্ধি। এই সমস্যা নিয়ে সবাই ভিভূত। এটার অনেক কারণ আছে। অবশ্য সাধারণ মানুষ কারণ জানতে চায় না, মাধান জানতে চায়। সমাধানের সে চেষ্টা আমাদের করতে হবে। কিছু চেষ্টা আমরা রেছি, আমাদের আরও চেষ্টা করতে হবে। কোন পরিপ্রেক্ষিতে এই দ্রব্যমূল্য বৃদ্ধি চ্ছে সেটা আমাদের জানতে হবে। আমাদের ধারণা এই দ্রব্যমূল্য বৃদ্ধির প্রধান কারণ চ্ছে আমাদের খাদ্য দ্রব্যের ঘাটতি। আমাদের খাদ্য দ্রব্যের একটা মোটা অংশ আসত ॰, এল, ৪৮০-তে। ভারতবর্ষ স্ব-নির্ভর হবে, আমেরিকা থেকে গম আর আমরা আনব না, িজের পায়ে আমরা দাঁড়াব এটা আমরা মনে করেছিলাম। ১৯৭১-৭২ সালে ১০৮ মিলিয়ন, মেট্রিক টন খাদ্যদ্রব্যও উৎপন্ন হয়েছিল।

7-05—7-15 p.m.]

ামাদের তখন আশা হয়েছিল আমরা নিজেদের পায়ে দাঁড়াবো। কিন্তু তারপরে বছর রো এলো ফলে উৎপাদন ১০৮ মিলিয়ন টনের জায়গায় ১০৪ মিলিয়ন টন হলো অর্থাৎ মিলিয়ন টন উৎপাদন কম হলো। তারপর গত বছর উৎপাদন হলো ৯৫ মিলিয়ন টন -আরো কমে গেল উৎপাদন, ফলে বিরাট ঘাটতি দেখা গেল। এর জন্য ১৯৭২ সালের ুলাই মাসে কেন্দ্রীয় সরকার ঠিক করলেন সাড়ে চার মিলিয়ন টন খাদ্যশস্য তাঁরা বাইরে থকে আমদানী করবেন। অক্টোবর মাসে সোভিয়েট রাশিয়া দু-মিলিয়ন টন খাদ্যশস্য দীর্ঘমেয়াদী ঋণ হিসেবে আমাদের দিয়েছেন। আজকের এই দ্রব্যমূল্য রোধ করা যেত আমাদের বাফারষ্টক্‌ থাকলে পরে। কিন্তু ওপার বাংলা থেকে উদ্বাস্তু হিসেবে ১০ মিলিয়ন ভাইবোন এখানে এলেন। তাদের খাওয়াতে আমাদের সমস্ত বাফারষ্টক্‌ নিঃশেষ য়ে গেল। কাজেই এই অবস্থায় আমাদের এই দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে খোলাবাজারের মস্ত জায়গায়। আর যেখানে নিয়ন্ত্রিত বাজার সেখানেও সমস্যা থাকবে। যেমন ব্রিটেনে খাদ্যদ্রব্যের দাম ২০ শতাংশ বৃদ্ধি হয়েছে এবং যুক্তরাষ্ট্রে ১৯ শতাংশ বৃদ্ধি হয়েছে। আর জাপানে সাড়ে পনের শতাংশ খাদ্যদ্রব্যের দাম বৃদ্ধি হয়েছে। গত যুক্তফ্রন্টের আমলে খাদ্যদ্রব্যের মূল্য বৃদ্ধি ঘটেছিল ১১ পার্সেন্ট তখন চালের দাম ৫ টাকা হয়েছিল। তখন কি ব্যবস্থা হয়েছিল? আমাদের এই দ্রব্যমূল্য প্রতিরোধ করবার জন্য নানা রকম ব্যবস্থা অবলম্বন করতে হবে। আমাদের উৎপন্ন দ্রব্য যা রয়েছে তার সুষম বন্টন করতে হবে। অর্থাৎ পাবলিক্‌ ডিসট্রিবিউসান সিস্টেমকে জোরদার করতে হবে। তার জন্য প্রোকিওর-মেন্ট ব্যবস্থাকেও জোরদার করতে হবে। গত বছর দু-লক্ষ টনের কিছু বেশী প্রোকিওর করা হয়—লক্ষ্যমাত্রা তিন লক্ষ টনও আমরা পূর্ণ করতে পারি নাই। আর এবার সংগ্রহের লক্ষ্যমাত্রা ঠিক হয়েছে ৫ লক্ষ টন। তারজন্য আমরা ডিহোর্ডিং অর্ডিনান্স করছি—কর্ডনিং করছি। এই সমস্ত কিছুই আমাদের দেশের মানুষের সম্মিলিত প্রয়াসে করতে হবে এবং এরজন্য সমস্ত মানুষেরই দায়িত্ব রয়েছে। আমাদের পশ্চিমবাংলায় যে প্রাইস রাইজ যা হয়েছে তাতে অন্যান্য প্রদেশে যেখানে ১৯ পার্সেন্ট বেড়েছে, সেখানে আমাদের এখানে ১১ পার্সেন্ট বেড়েছে। অর্থাৎ তুলনায় কমই বেড়েছে। আমাদের এখানে পাবলিক ডিস্ট্রিবিউসান সিস্টেম রয়েছে, রেশন শপ্‌ রয়েছে। এই

রেশন শপ্ থাকার জন্য দাম আমাদের এখানে কমই বেড়েছে। আমাদের আরো অনেক ব্যবস্থা নিতে হবে--চোরাকারবারীদের বিরুদ্ধে, কালোবাজারীদের বিরুদ্ধে, জনসাধারণের রোষকে জাগ্রত করতে হবে সংবদ্ধ করতে হবে, এরজন্য জোরদার পুলিশী ব্যবস্থাও নিতে হবে। কলকাতায় ১,৫০০ লোককে ফুড অফেন্সের জন্য আটক করা হয়েছিল। পশ্চিমবাংলায় ৯,৮০০ লোককে আটক করা হয়েছে।

জিনিষের দাম নাকি আরো বেড়েছে পরপর দুটো খরা আসে, এককোটি লোক ওপার বাংলা থেকে এসেছিলেন। তাদের জন্য বিরাট খরচ আমরা করেছি। ডিসেম্বরে পাকিস্তানের সঙ্গে যুদ্ধের সময় আমাদের ডেফিসিট্ ফিনান্সিং বেড়েছে। দ্বিতীয় পরিকল্পনা কালে ৫ বছরে আমাদের ডেফিসিট্ ফিনান্সিং হয়েছিল ৯৮০ কোটি টাকা আর তৃতীয় পরিকল্পনাকালের ৫ বছরে আমাদের ডেফিসিট্ ফিনান্সিং হয়েছিল ১১৩০ কোটি টাকা। কিন্তু এই সমস্ত ড্রটের জন্য, বাংলাদেশের উদ্বাস্তুদের জন্য রিলিফ এক্সপেন্ডিচার, যুদ্ধের জন্য খরচ--এই সমস্ত কারণে ১৯৭১-৭২ সালে এক বছরে ৮০০ কোটি টাকার উপর ডেফিসিট ফিনান্সিং হয়েছিল। পরবর্তী বছরে ১৯৭২-৭৩ সালে এক বছরে ৮৮০ কোটি টাকা ডেফিসিট্ ফিনান্সিং হয়েছিল। তার জন্য আমাদের ব্যবস্থা গ্রহণ করতে হয়েছে। কেন্দ্রীয় সরকার এই ডেফিসিট্ ফিনান্সিং কমাবার জন্য ৪০০ কোটি টাকার এক্সপেন্ডিচার কাট করা হয়। রিজার্ভ ব্যাংক তার সুদের হার ৭ পার্সেন্ট বাড়িয়ে দেন এবং অন্যান্য যে সব সর্টটার্ম মেজারস আছে সেই সব নেওয়ার ব্যবস্থা করা হয়।

মূল্যবৃদ্ধি রোধ করতে গেলে দীর্ঘমেয়াদী যে সব পথ আছে যেমন--কৃষিতে, ক্ষেতখামারে ও কলকারখানায় উৎপাদন বৃদ্ধি করতে হবে, পাবলিক্ ডিস্ট্রিবিউসান সিস্টেম আরো জোরদার করতে হবে, প্রোকিওরমেন্ট জোরদার করতে হবে, মজুতদার, চোরাকারবারী, কালোবাজারীদের বিরুদ্ধে সম্মিলিতভাবে সংগ্রাম করতে হবে। এই মূল্যবৃদ্ধির সমস্যা কেবল মাত্র এই পশ্চিমবঙ্গের সমস্যা নয়, এটা সারা বিশ্বের সমস্যা। এই সমস্যার মোকাবিলা করবার জন্য আমাদের সর্বক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি করতে হবে এবং উৎপাদিত দ্রব্যের সুষম বন্টন সম্বন্ধে সবিশেষ জোর দিতে হবে।

আরো কিছু কিছু প্রশ্ন এসেছে। ডিয়ারনেস এ্যালাউয়েন্সের কথা বলা হয়েছে। ডিয়ারনেস এ্যালাউয়েন্স সম্বন্ধে আমি বলবো যে ২০ কোটি টাকা এক বছরে আমরা ডিয়ারনেস এ্যালাউয়েন্সের জন্য ঝুঁকি নিয়েছি। কিছুদিন আগে কেরালার মুখ্যমন্ত্রী অচ্যুত মেনন আমাদের এখানে চিঠি লিখেছিলেন কেরালাতে চতুর্থ পরিকল্পনাকালে ৪০ কোটি টাকা রিসোর্স মবিলাইজড্ করেছিলেন। কিন্তু ৭০ কোটি টাকা ডিয়ারনেস এ্যালাউয়েন্সে চলে গিয়েছিল। আমরা চতুর্থ পরিকল্পনাকালে ৭০ কোটি টাকা রিসোর্স মবিলাইজড্ করেছিলাম, কিন্তু ডিয়ারনেস এ্যালাউয়েন্সে আরও অধিক অর্থ চলে গিয়েছিল। সুতরাং আমাদের নীতি স্থির করতে হবে দরিদ্র দেশে কতটা দিতে পারি, কতটা নূতন চাকরীর জন্য রাখতে পারি, কতটা স্বাস্থ্য, শিক্ষা ইত্যাদিতে দিতে পারি, কতটা টিউবয়েলে দিতে পারি। এইগুলো আমাদের বিচার করতে হবে। আমাদের সমগ্র স্বার্থের দিকে, আমাদের জাতীর সার্বিক উন্নতির দিকে লক্ষ্য দিতে হবে। আমাদের অর্থ যা রয়েছে, তার বাঁটোয়ারা হবে--ডিয়ারনেস এ্যালাউয়েন্সে, রাস্তাঘাটে, শিক্ষা, স্বাস্থ্যকেন্দ্র, সেচ ইত্যাদিতে। কাজেই আমাদের সব কিছুই চিন্তা করতে হবে। আর একটা কথা মাননীয় সদস্যারা কয়েকজন বলেছেন রাজ কমিটির রিপোর্ট সম্পর্কে। বলেছেন গ্রামে ধনিক জোতদার আছে তাদের সম্পর্কে সরকারের নীতি কি? তাদের সম্পর্কে সরকারের নীতি সুস্পষ্ট। আমাদের গ্রামে যে ল্যান্ড রেভিনিউ আদায় করা হয় সেটা ১৯৩৭ সালে স্থিরকৃত হয়। ৩০ বছরের অধিককাল হয়েছে আমাদের ল্যান্ড রেভিনিউ বাড়াবার চেষ্টা কোন সরকার করেননি। আমাদের গ্রামের প্রান্তিক চাষীর, গরীব চাষীর স্বার্থরক্ষা করতে হবে। কিন্তু স্টেট যে বিরাট ইনভেষ্টমেন্ট করেছে, বড়চাষীরা যে লাভবান হয়েছে তাদের কাছ থেকে অর্থ সংগ্রহ করতে হবে। সেইজন্য ১৯৩৭ সাল থেকে যে ল্যান্ড রেভিনিউ সিসটেমে

হাত দেওয়া হয়নি, সেই ল্যান্ড রেভিনিউ সিসটিমে হাত দিয়েছিলোম। সেখানে ল্যান্ড রেভিনিউ সেচ বহিভূত এলাকাতে দ্বিগুণ করেছিলাম এবং সেচ এলাকাতে তিনগুণ করেছিলাম। আর ১০ হেক্টারের উপরে আমরা একটা সার চার্জ বসিয়েছিলাম। এই পরিবর্তন বিরাট পরিবর্তন এবং সুদূর প্রসারী পরিবর্তন। তিন দশক পরে এই পরিবর্তন। আমরা চাই বিত্তশালী মানুষ গ্রামে হোক শহরে হোক তাদের বিত্ত নিয়ে দুর্বল শ্রেণীর মানুষের মধ্যে যাতে বিলিয়ে দিতে পারি। কিন্তু আমরা সেটা পুরো আদায় করতে পারিনি। সুতরাং যে পরিবর্তন এনেছি সেটা সুদূর প্রসারী। সেই পরিবর্তন যখন সম্পূর্ণ হয়ে যাবে তারপর রাজ কমিটির ক্ষেত্রে বিচার করবো কি পরিবর্তন আনতে হবে। ইতিমধ্যে সেচ ক্ষেত্রে বিরাট ইনভেষ্টমেন্ট করেছি। আর সেচ সম্প্রসারিত করতে পারি সেইজন্য সেচের দিকটা পরিবর্তনের জন্য ব্যবস্থা গ্রহণ করছি।

বেন্টারউইচ সাহেব বলেছেন উত্তরবঙ্গ সম্বন্ধে কি করা হয়েছে। উত্তরবঙ্গ সম্বন্ধে আমরা বিশেষ করে যে সমস্ত প্ল্যান করেছি, প্রত্যেক মন্ত্রককে বলেছি ডিসট্রিকট্ প্ল্যান করুন এবং যে টাকা বিভিন্ন দপ্তরে দেওয়া হয়েছে যে সমস্ত অনুন্নত অঞ্চল আছে সেখানে যাতে টাকা যায় তার বন্দোবস্ত করুন এবং উত্তরবঙ্গের জন্য বিশেষ টাকা আমরা বাজেটে ধরেছি। আমাদের পরিকল্পনার মূল নীতি হচ্ছে বিভিন্ন অঞ্চলে যে বৈষম্য রয়েছে সেটা দূর করতে চাই।

[7-15-- 7-22 p.m.]

আমাদের পঞ্চম পরিকল্পনার ৩টি মূল লক্ষ্য--একটি লক্ষ্য হচ্ছে উন্নয়ণ, দ্বিতীয় লক্ষ্য হচ্ছে আঞ্চলিক বৈষম্য দূরীকরণ, তৃতীয় লক্ষ্য হচ্ছে কর্মসংস্থানের প্রসার। এই আঞ্চলিক বৈষম্য দূরীকরণের জন্য আমাদের নানা রকম ব্যবস্থা নিতে হবে কৃষি এবং শিল্পের ক্ষেত্রে। এই হুগলী নদীর দুই ধারে আমাদের শিল্প গড়ে উঠেছে। কলকাতা, হাওড়া ও ২৪-পরগণার কিছুটা অংশ ছাড়া সারা পশ্চিমবঙ্গে শিল্প ক্ষেত্রে অনুন্নত। আমরা যে পরিকল্পনা পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় প্রয়োগ করতে চাই তাতে আমরা এই আঞ্চলিক ভারসাম্য দূর করতে চাই। সাম্য কেবল ব্যক্তিতে ব্যক্তিতে নয়, সাম্য অঞ্চলে অঞ্চলে হতে হবে। তাই আমরা ৮টি গ্রোথ সেন্টারের কথা চিন্তা করছি। এই ৮টি গ্রোথ সেন্টারের একটি হবে শিলিগুড়িতে, যেটা নেপাল, সিকিম ও ভুটানের তোরণদ্বার। একটি হচ্ছে ফারাক্কায়, যেটা উত্তর ও দক্ষিণ বঙ্গকে যুক্ত করে। একটি হচ্ছে আসানসোল, যেটা কয়লা খনির একেবারে নিকটে, একটি হচ্ছে খড়গপুরে, যেখানে বিরাট রেলওয়ে জংশন রয়েছে, একটি হচ্ছে দুর্গাপুরে, সেখানে কিছু শিল্প এরই ভিতর গড়ে উঠেছে। আর একটি হচ্ছে হলদিয়ায়, যেখানে বিরাট একটি পোর্ট হচ্ছে। আর একটা হচ্ছে সাঁওতালদিতে, যেখানে একটা পাওয়ার প্ল্যান্ট কমিশন করা হয়েছে এবং পঞ্চম পরিকল্পনাকালে আরো ৩টি পাওয়ার প্ল্যান্ট কমিশন হবে। আর একটি হচ্ছে কল্যাণীতে, যেখানে ইনডাষ্ট্রিয়্যাল ইনফ্রাস্ট্রাকচার কিছুটা হয়েছে। আমরা পরিকল্পনার আঞ্চলিক বৈষম্য দূর করতে চাই। সুতরাং তার জন্য আমরা এই ৮টি গ্রোথ সেন্টারের কিছু বন্দোবস্ত করেছি। আর এই আঞ্চলিক বৈষম্য কেবল শিল্প ক্ষেত্রে নয়, এটা কৃষির ক্ষেত্রেও প্রযোজ্য। সুতরাং গ্রামের যে প্রান্তিক চাষী, যে ক্ষুদ্র চাষী, ক্ষেত মজুর বর্গাদারদের যাতে আমরা কিছু দিতে পারি সেই জন্য ভূমি সংস্কার আইনকে জোরদার করা হচ্ছে এবং সেই জন্য আমাদের ভূমি সংস্কারের যে রেকর্ড ছিল না--সেই রেকর্ড না থাকার ফলে আমরা এই সিলিং আইন বলবত্ করতে পারছি না। এখন নূতন ভাবে রেকর্ড করার জন্য ৬ হাজার কর্মীকে নিযুক্ত করেছি। সারা ভারতবর্ষের ভিতর পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার আইন সবচেয়ে বেশী প্রগতিশীল। প্ল্যানে বলবৎ করে ভূমি চোরদের খুঁজে বের করা এবং প্রান্তিক চাষীদের, ক্ষুদ্র কৃষকদের, বর্গাদারদের ভিতর জমি বন্টন করা তখনই সম্ভব হবে যখন আমাদের ভূমি সম্বন্ধে রেকর্ডগুলি হাতে আসবে এবং তারই জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। আরো অনেক সদস্য নানা রকম বিষয়ে তাদের গঠনমূলক প্রস্তাব রেখেছেন, কিছু কিছু সদস্য আরো সম্পদ সংগ্রহ করার জন্য প্রস্তাব রেখেছেন, এগুলি আমরা বিবেচনা করে দেখবো। তবে

আমাদের এই বাজেটে আমরা প্ল্যানের উপর গুরুত্ব দিতে চেয়েছি, প্ল্যানের এরিয়া বাড়িয়ে পশ্চিমবঙ্গের উন্নয়ণ ত্বরান্বিত করে, প্ল্যানের ষ্ট্রাটেজি কিছু পরিবর্তন করে—কারণ এই পর্যন্ত মে ৪টি প্ল্যান হয়েছে তাতে কিছু কিছু সমস্যা দেখা গেছে। এই বিভিন্ন প্ল্যানের মাধ্যমে দেশের উন্নয়ণ হয়েছে, কৃষির উন্নয়ণ হয়েছে, শিল্পের উন্নয়ণ হয়েছে, স্বাস্থ্য, শিক্ষার উন্নয়ণ হয়েছে। কিন্তু আমাদের মূল অসাম্য দূরীভূত হয়নি এবং কিছু কিছু ক্ষেত্রে বাই প্রোডাক্ট হিসাবে অসাম্য দেখা দিয়েছে। আজকে সেই জন্য আমরা প্ল্যান ষ্ট্রাটেজির কিছু পরিবর্তন করেছি, যাতে করে প্ল্যানের লক্ষ্য কেবলমাত্র গ্রোথ না হয়, প্ল্যানে যাতে একাত্মক না হয়, ইউনি-ডিমেনশনাল প্রোডাকসান না হয়, কেবল গ্রোথ, কেবল ইনক্রিজ ইন ন্যাশন্যাল প্রোডাক্ট, ইনক্রিজ ইন জি, এন, পি, এটা প্ল্যানের লক্ষ্য নয়, প্ল্যানের সঙ্গে আমাদের মাল্টি ডিমেনশনাল গ্রোথ, বহুমুখী লক্ষ্য, বহু আয়তনের লক্ষ্য, তার সাথে আমাদের উন্নয়ণ, আঞ্চলিক ভারসাম্য দূরীকরণ এবং কর্ম সংস্থানের আরো প্রসার আমাদের চেষ্টা করতে হবে। কিছু কিছু সমালোচনা হয়েছে, আমাদের প্ল্যানের যে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি দূর করতে হবে। কিন্তু যেখানে উন্নয়ণ হয়েছে বিভিন্ন প্ল্যানের মাধ্যমে সেটা যদি আমরা স্বীকার না করি তাহলে সত্যের অপলাপ করা হবে এবং একটা হতাশার মনোভাব সৃষ্টি করা হবে। হতাশার মনোভাব সৃষ্টি করে এবং সরকারের শক্তিকে ক্ষুন্ন করে পশ্চিমবঙ্গের উন্নয়ণ হতে পারে না। আজকে জনসাধারণ এই সরকারের সঙ্গে আছে। সরকারের কোন দোষ নেই এই জন্য তারা সরকারের সঙ্গে আছে তা নয়, সরকারের দোষত্রুটি নিশ্চয় আছে কিন্তু তারা সরকারের সঙ্গে আছে এই কারণে যে, এই সরকার আন্তরিকভাবে উন্নয়ণের কাজ করার চেষ্টা করছে। উন্নয়ণের কাজ বিশেষ করে গ্রামের দিকে হচ্ছে। এই কাজ তারা ত্বরান্বিত করতে চান। আজকে দেশের সামনে বিরাট সংকট—মুদ্রাস্ফীতি, বেকার সমস্যা ইত্যাদি সংকট রয়েছে। কাজেই এই সময় হতাশা, নৈরাজ্য, পরাজিতের মনোভাব নিয়ে চললে সমস্যার সমাধান হবে না। আমরা বিশ্বাস করি গণতন্ত্রের মাধ্যমে সমাজতন্ত্রে উত্তরণের পথ রয়েছে। আমরা বিশ্বাস করি জনসাধারণের সহযোগিতায় আমরা পশ্চিমবঙ্গের উন্নয়ণ করতে পারবো। বিধানসভায় অনেক আলোচনা হয়েছে এবং তাতে মত বিরোধও রয়েছে তা সত্বেও সেচ, স্বাস্থ্য, শিক্ষা, বিদ্যুৎ প্রভৃতির সম্প্রসারণের উন্নয়ণমূলক কাজে আমাদের সকলের অগ্রসর হওয়া দরকার এবং এগুলিকে রাজনীতির উর্দ্ধে রাখা দরকার। আজকে শুধু শ্লোগানের রাজনীতি নয়, প্রয়োজন উন্নয়ণের রাজনীতি। এই উন্নয়ণের রাজনীতিতে আমি আশা করি বিধানসভার সকল সদস্য সম্মিলিতভাবে চেষ্টা করবেন। সমাজতন্ত্রে যেতে গেলে সমাজতান্ত্রিক মানসিকতা দরকার শ্রম দরকার, অধ্যবসায় এবং নিষ্ঠা দরকার। সমাজতান্ত্রিক উৎপাদন যদি হয় তাহলে, সমাজতান্ত্রিক বন্টনও হবে। দুদিকেই জোর দিতে হবে—উৎপাদন বৃদ্ধি এবং সুসম বন্টন। আমি আশা করি সেই কাজে সকল মাননীয় সদস্যের সহযোগিতা পাব। এই বলে আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে ও কৃতজ্ঞতা জানিয়ে আমি শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Honourable members, general discussion on the budget for the year 1974-75 is over.

## Adjournment

The House was then adjourned at 7.22 p.m. till 1 p.m. on Wednesday, the 13th March, 1974, at the Assembly House, Calcutta.

# Index to the
# West Bengal Legislative Assembly Proceedings
## ( Official Report )

Vol. 56, No. 1—Fifty-Sixth session (February—May, 1974)

(The 22nd, 23rd, 25th, 26th, 27th, 28th February and 1st, 4th, 5th, 6th, 7th, 11th and 12th March, 1974)

[(Q) stands for questions]

**Question(s)**—contd.

WBGP-76/77-321K-700